হয় তাদের মধ্যে বড়ো আছে, শিখ আছে এবং অন্যান্যরা আছে। এটা একটা আলাদা প্রশ্ন আছে। এটার সঙ্গে তার কোনও সম্পর্ক নেই।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** যেভাবে আজকে রাজনীতিতে দুর্বৃত্তায়ন হচ্ছে, যেভাবে আজকে কংগ্রেস পলিটিক্যাল ক্রিমিন্যালাইজেশন করে ফেলছে, সেক্ষেত্রে আধুনিক যন্ত্রপাতি আনলেই হবে না, গোয়েন্দা বিভাগকে সুশিক্ষিত এবং উন্নত করা দরকার। সেক্ষেত্রে বিশেষ প্রশিক্ষণ, এমন কি বিদেশে গিয়ে প্রশিক্ষণ-এর কোনও ব্যবস্থা করছেন কিনা? কারণ কংগ্রেস ক্রমশ রাজনীতিকে দুর্বৃত্তায়ন করছে। এই বিষয়ে আপনি উদ্যোগ গ্রহণ করবেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই প্রশ্ন থেকে এটা আসে কিনা আমি জানি না। আমি এর আগে প্রশ্ন-উত্তরে বলেছিলাম রাজনীতিকে ক্রিমিন্যালাইজেশন এটা কংগ্রেস সর্বত্র করছে ভারতবর্ষব্যাপী। আরো কিছু সংস্থা আছে যারা এইসব করছে। এটা খোলাখুলি ব্যাপার। তারজন্য আমি আগেই বলেছি, প্রশাসনিক ব্যবস্থা, পুলিশি ব্যবস্থা, যন্ত্রপাতি যা কিছু বলুন, ইনটেলিজেন্স ডিপার্টমেন্ট সবকিছুরই প্রয়োজন আছে শক্তিশালী করা। তার থেকেও বড় প্রয়োজন হচ্ছে পাবলিক ওপিনিয়ন তৈরি করা। মাননীয় সদস্যকে আমি বলছি, আপনি জানেন না—ক্রিমিন্যাল এলিমেন্টস নির্বাচিত হয়? ভারতবর্ষব্যাপী ক্রিমিন্যাল এলিমেন্টস নির্বাচিত হয় এটা স্বীকৃত কথা, বিশেষ করে কংগ্রেস থেকে তাদের নেতৃবৃন্দরা এই কথা বলেন। এটা সবাই জানেন, ভারতবর্ষব্যাপী সবাই বলছে। এখন এইসব ক্লিন-আপ করতে কতদিন সময় লাগবে তা আমি বলতে পারব না। এটা নির্ভর করে পাবলিক ওপিনিয়নের উপর। ক্রিমিন্যালরা নির্বাচিত হয় কি করে? এটা শুধু ক্রিমিন্যালদের গালাগাল দিয়ে হবে না, কংগ্রেসকে গালাগাল দিয়েও হবে না। ক্রিমিন্যাল নির্বাচিত হয় এটা ভারতবর্ষে একটা ব্যাধি। দুর্ভাগ্যবশতঃ স্বাধীনতার ৪৭ বছর পরেও এটা ভেবে দেখতে বলছি, গান্ধীর মতন মানুষকে খুন করে দেওয়া হল, রাজীব গান্ধীর মতো লোককে খুন করে দেওয়া হল। ইন্দিরা গান্ধীকে তার নিজের বাড়িতে খুন করে দেওয়া হল। আর ভারতবর্ষে আমরা বলি হিংসায় বিশ্বাস করি না, অহিংসা ইত্যাদির কথা বলি। কোথায় আমরা ব্যর্থ? ক্রিমিন্যাল এলিমেন্টস বাড়ছে এবং এটা শুধু একটা পার্টির কথা বললেই চলবে না, সঙ্কীর্ণ দৃষ্টিভঙ্গি নিয়ে বললে চলবে না—আমরা এটা ভারতবর্ষের সব জায়গাতেই দেখছি। কংগ্রেস যেহেতু ৪৪ বছর রাজত্ব করছে কেন্দ্র থেকে, সেইজন্য তাদের দায়িত্ব খুব বেশি। তারা নির্বাচনে এইসব প্রার্থী বাছাই করেন যাদের দুর্ভাগ্যবশত প্রভাব আছে। মানুষ এইসব ক্রিমিন্যাল এলিমেন্টসদের ভোট দেন, যে কোনও পার্টি থেকেই তারা দাঁড়ান। এইসব চিন্তা করে দেখার ব্যাপার।

[11-50 – 12-00 noon]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর কোন ক্যাটাগরির নিরাপত্তা ব্যবস্থা আছে এবং তার জন্য বার্ষিক কত খরচ হয়?

**শ্রী জ্যোতি বসু ঃ** খরচ জানতে চাচ্ছেন—প্রশ্ন করুন? আর কি করে খরচ বলব আমি। আমার হচ্ছে—কেন্দ্রীয় সরকার ঠিক করেছেন জেড ক্যাটাগরির নিরাপত্তা ব্যবস্থা। আমার মনে হয়—যাঁরা যে কোনো সময় খুন হয়ে যেতে পারেন তাদের জন্য জেড ক্যাটাগরির নিরাপত্তা ব্যবস্থা আছে। সেইজন্য এই নিরাপত্তার জন্য একটা লিস্ট তৈরি হয় এবং তার মধ্যে মুখ্যমন্ত্রী পড়েন। তাই বলছি—অহিংস ভারতবর্ষ। কিন্তু ব্ল্যাক ক্যাট, বন্দুক এই নিয়ে আমাদের ভারতের মধ্যে ঘুরতে হচ্ছে। এটা চিন্তা করার কথা। এটা পার্টির কথা নয়। অনেক আন্দোলন করে, অনেক সংগ্রাম করে ৪৭ বছর স্বাধীন হয়েছি। অনেক ত্যাগ স্বীকার করে স্বাধীন হয়েছি। কিন্তু আমরা এই অবস্থায় এসে পৌঁছেছি। লজ্জা করে। আমি বিদেশে যখন যাই, তখন সিকিউরিটি থাকে না, পার্কে যাচ্ছি, মিটিং-এ যাচ্ছি। এখানে, ওখানে যাচ্ছি কোন সিকিউরিটি নেই। আর এই হচ্ছে আমাদের ভারতবর্ষ।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে বলবেন কি—কেন্দ্রীয় নেতারা যখন এই রাজ্যে আসেন, তাদের কোন ধরনের নিরাপত্তা ব্যবস্থা করা হয় এবং আন্তর্জাতিক কোনও মানের কোনও ধরনের ব্যবস্থা করা হয় কি? আর এখানে যিনি বিরোধী দলনেতা তাঁর জন্য নিরাপত্তার কি কোনও ব্যবস্থা করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** কেন্দ্রীয় নেতারা যখন বাইরে থেকে আসেন—যাঁদের ভি আই পি বলে, আজকাল আবার একটা নতুন নাম করে হয়েছে ভি ভি আই পি—এইসব ক্যাটাগরির আছে। তাদের জন্য স্বাভাবিক নিয়মে নিরাপত্তা দেওয়া হয়। তাঁরা ওয়াই জেড কি জেড ক্যাটাগরির তা আমি জানি না। প্রত্যেক রাজ্যেই এটা নিয়ম আছে। আমরাও যখন অন্য রাজ্যে যাই তখন সেখানে যে সরকার পরিচালনা করছেন, তাঁরা আমাদেরও নিরাপত্তা দেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, নাইন্‌থ ফাইন্যান্স কমিশনের যে রিপোর্ট পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে গেছে, তাতে নিরাপত্তার ব্যাপার, যন্ত্রপাতি কেনার ব্যাপার ছিল। আমার প্রশ্ন হচ্ছে—কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই যন্ত্রপাতি কেনার জন্য কত টাকা চাওয়া হয়েছিল, কত টাকা পাওয়া গেছে, কত টাকা খরচ করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এর আগে যে ফাইন্যান্স কমিশন হয়েছিল, তাতে আমার মনে আছে যে, বেশ কিছু টাকা পুলিশি আধুনিকীকরণের জন্য, সিকিউরিটির জন্য তারা দিয়েছিলেন। তাতে আমরা উপকৃত হয়েছিলাম। আমরা মডার্নাইজ করেছি। ভেহিক্যালস কিনতে হয়, অস্ত্রশস্ত্র কিনতে হয়। কিন্তু নাইন্‌থ কমিশনের ব্যাপারে আমার ঠিক জানা নেই। আমার মনে হয় না যে সেখানে টাকা পেয়েছি বলে? কিন্তু আগেরবারে টাকা চেয়েছিলাম এবং পেয়েও ছিলাম।

## পৌরসভায় পানীয়-জল সরবরাহ

***৫৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৯।) **শ্রী সুভাষ বসু ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রানাঘাট পৌরসভা-অন্তর্গত নাসরা কলোনিতে কোনও পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ বর্তমান আর্থিক বছরে গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সময়মতো অর্থ ও সরঞ্জামের যোগান সাপেক্ষে আগামী তিন বছরের মধ্যে প্রকল্পটি শেষ হবে বলে আশা করা যায়।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ২ লক্ষ গ্যালনের জল প্রকল্প রানাঘাটে হবে, কাজ শুরু হয়েছে। প্রথম ফেজের কাজ এই আর্থিক বছরে করা সম্ভব কিনা, পাম্প করে জল দেওয়া, রিজার্ভার করে ফার্স্ট ফেজে কাজটা করা সম্ভব কিনা দয়া করে জানাবেন কি?

**শ্রী গৌতম দেব ঃ** কার্যত, আপনারা জানেন যে এ বছর শুরু হয়েছে, অর্থাৎ এই ফাইন্যান্সিয়াল ইয়ারে, কিন্তু লাস্ট ফাইন্যান্সিয়াল ইয়ারের ফ্যাগ এনডে টাকাটা বরাদ্দ করা হয়েছে। আমাদের ইচ্ছা আছে ওখানকার জলের সমস্যা—রানাঘাটের পূর্ব দিকটা—আমরা বিবেচনা করে এ বছর ফাইন্যান্সিয়াল ইয়ারে একটা ভাল জোন করে যাতে ভাল করে জল দিতে পারি সেই রকম ভাবছি। স্কিমটা ৩ বছরের এ বছরের শেষ থেকে জল দেওয়া শুরু করার কথা ভাবছি।

**শ্রী সুভাষ বসু ঃ** এই প্রকল্পের জন্য টোটাল কত টাকা ব্যয় হবে?

**শ্রী গৌতম দেব ঃ** এটার জন্য ১ কোটি ৯৪ লক্ষ ৩ হাজার টাকা খরচ হবে।

## জুনিয়র থেকে হাই মাদ্রাসায় উন্নীতকরণ

***৫৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৯।) **শ্রী ঈদ মোহাম্মদ ঃ** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩-৯৪ সালে পশ্চিমবঙ্গে কতগুলি জুনিয়ার মাদ্রাসাকে হাই মাদ্রাসায় উন্নীত করা হয়েছে?

**শ্রী আনিসুর রহমান ঃ** উক্ত নির্দিষ্ট বছরটিতে কোনও জুনিয়ার হাই মাদ্রাসাকে হাই মাদ্রাসায় উন্নীত করা হয়নি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** পশ্চিমবঙ্গে জুনিয়র হাই মাদ্রাসাকে হাই মাদ্রাসায় রূপান্তরিত করার কোনও পরিকল্পনা আছে কিনা মাননীয় মন্ত্রী দয়া করে জানাবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** এ বছর রূপান্তরিত করার পরিকল্পনা সরকারের নেই, এ বছর কিছু জুনিয়ার হাই মাদ্রাসাকে নতুনভাবে অনুমোদন দেওয়া হবে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** পশ্চিমবঙ্গে কতগুলি জুনিয়র হাই মাদ্রাসা হাই মাদ্রাসায় উন্নীত হওয়ার জন্য অপেক্ষা করছে?

**শ্রী আনিসুর রহমান ঃ** নোটিস দিলে সংখ্যাটা জানাতে পারি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** কতগুলি জুনিয়র হাই মাদ্রাসাকে এ বছর অ্যাপ্রুভ্যাল দেওয়া হবে?

**শ্রী আনিসুর রহমান ঃ** এ বছরে ৩৩টিকে দেওয়া হবে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** কোন জেলায় কয়টি?

**শ্রী আনিসুর রহমান ঃ** জেলা বা কোটা ওয়াইজ করা হয়নি, সারা পশ্চিমবঙ্গের যেখান থেকে আবেদন এসেছে, সেখানে বোর্ড ইন্সপেক্টর করেন। তাঁদের রিপোর্টের ভিত্তিতে প্রয়োজনীয় সংখ্যা ঠিক করা হয় এবং অনুমোদন দেওয়া হয়।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** ইন্সপেকশনের সিস্টেমটা কি?

**মিঃ স্পিকার ঃ** তার জন্য রুলস আছে। এখন আপনি যদি বলেন, রুলস কি, আইন কি আছে, এ রকমভাবে হয় না। আপনি একজন মাননীয় বিধায়ক, এগুলি আপনার জানা দরকার।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—অনগ্রসর জেলাগুলির সম্বন্ধে কিছু বিশেষভাবে চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী আনিসুর রহমান ঃ** যেসমস্ত জায়গায় মুসলিম সংখ্যাধিক্য আছে সেইসব এলাকাতেই বেশি গুরুত্ব দেওয়া হয়। সেখানে অগ্রসর, অনগ্রসরের প্রশ্ন আসে না।

**শ্রী এম আনসারউদ্দীন ঃ** মাননীয় বিধায়কের প্রশ্নর উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন, মাদ্রাসার শিক্ষাকে বামফ্রন্ট সরকারের আমলে আমরা যে জায়গায় আনতে পেরেছি, বাড়াতে পেরেছি, ছাত্রছাত্রী ভর্তি হচ্ছে, কিন্তু প্রয়োজন মাফিক আমাদের রাজ্যে সেরকম মাদ্রাসা নেই। উত্তর হিসাবে আপনি বললেন ১৯৯৩-৯৪ সালে মাদ্রাসা একটাও হয়নি, এবং জুনিয়র হাই মাদ্রাসাকে হাই মাদ্রাসায় রূপান্তরিত করতে পারেননি, আবার ১৯৯৪-৯৫ সালের প্রশ্নের উত্তরে বলেছেন মাত্র ৩৩টির কর্মসূচি আছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে যে, ওটা কবে বাস্তবে রূপায়িত হবে?

[12-00 – 12-10 p.m.]

**শ্রী আনিসুর রহমান ঃ** আমি বলেছি ১৯৯৩-৯৪ সালে কোনও জুনিয়র মাদ্রাসাকে হাই মাদ্রাসায় উন্নীত করা হয়নি এটা ঠিক কিন্তু তার আগের বছরে ৩২টি জুনিয়র মাদ্রাসাকে হাই মাদ্রাসায় আপ গ্রেডেশন করা হয়েছে। এই বছর ৩৩টি করা হবে। ইতিমধ্যে আমাদের সরকারের নির্দেশ জেলায় চলে গিয়েছে। জেলাগুলি যত তাড়াতাড়ি করতে পারে তত তাড়াতাড়ি হবে। একটা কথা বলি, মাদ্রাসা শিক্ষা একটা বিকল্প শিক্ষা নয়, এটা তার পরিপূরক। আমরা কখনও বিকল্প ভাবি না। আমরা চাই আমাদের যে সাধারণ বিদ্যালয় আছে সেই বিদ্যালয়ে হিন্দু-মুসলমান সমস্ত ছাত্ররা পড়ুক। বিশেষ বিশেষ কতকগুলি জায়গায় প্রয়োজনবোধে আমরা মাদ্রাসা করে থাকি। এটা কোনও বিকল্প বা সমান্তরাল শিক্ষা ব্যবস্থা নয়।

## Starred Questions

### (to which written Answers were laid on the Table)

### গ্রাম পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদে অডিট

*৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৩১।) **শ্রী জ্যোতি চৌধুরি ও শ্রী আব্দুল মান্নানঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ সালে মোট কতগুলি গ্রাম পঞ্চায়েত/পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের অডিট সম্পূর্ণ হয়েছে;

(খ) উক্ত সর্বশেষ অডিট রিপোর্টে কতগুলি গ্রাম পঞ্চায়েত/পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের বিরুদ্ধে বিরূপ মন্তব্য করা হয়েছে; এবং

(গ) রাজ্য সরকার এ-বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের অডিট সম্পূর্ণ হয়েছে মোট ২৫৯৪টি গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে এবং একটি পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে। উক্ত আর্থিক বৎসরের অডিট কোনও জেলা পরিষদের ক্ষেত্রে সম্পূর্ণ হয়নি।

(খ) উক্ত সর্বশেষ অডিট রিপোর্টে —

(১) আর্থিক বিশৃঙ্খলার উল্লেখ করে ২১টি গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে বিরূপ মন্তব্য করা হয়েছে;

(২) কিছু সাধারণ ত্রুটি-বিচ্যুতির কথা উল্লেখ করে ১০৩৯টি গ্রাম পঞ্চায়েত ও ১টি পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে বিরূপ মন্তব্য করা হয়েছে।

(গ) বিরূপ মন্তব্য অনুসরণ করে -

(১) যে সব পঞ্চায়েতে আর্থিক বিশৃঙ্খলার উল্লেখ করা হয়েছে তাদের মধ্যে, ৮টি গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে থানায় অভিযোগ দায়ের করা হয়েছে এবং এই সূত্রে দুইজন প্রাক্তন প্রধানকে গ্রেপ্তার করা হয়েছে, একটি ক্ষেত্রে গ্রাম পঞ্চায়েতের প্রাক্তন প্রধানকে কারণ দর্শাতে বলা হয়েছে, অন্যগুলির ক্ষেত্রে অডিট রিপোর্ট পর্যালোচনা করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে;

(২) যে সব পঞ্চায়েতে সাধারণ ত্রুটি-বিচ্যুতির উল্লেখ করা হয়েছে সেইসব ক্ষেত্রে আইনানুযায়ী পঞ্চায়েতগুলি তাদের কাগজপত্র সংশোধন করে অডিটরকে সেই অনুযায়ী জানাবেন ও প্রয়োজন হলে অডিটর পরবর্তী অডিটের সময় আইনানুযায়ী পরবর্তী পদক্ষেপ নেবেন।

### ভূ-তাত্ত্বিক অনুসন্ধান

***৫৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৬।) শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী ভন্দু মাঝিঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার পাহাড়পুরে ভূ-তাত্ত্বিক অনুসন্ধান প্রকল্পের কাজ শুরু হয়েছে কিনা;

(খ) শুরু হলে, উক্ত প্রকল্পে স্থায়ী ও অস্থায়ী শ্রমিকের সংখ্যা কত;

(গ) প্রকল্পটির মিনারেল লাইসেন্স দেওয়ার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না;

(ঘ) যদি থাকে, তাহলে কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যায়; এবং

(ঙ) উক্ত প্রকল্পের উপর ভিত্তি করে স্থানীয় এলাকায় ভবিষ্যতে কোনও শিল্প গড়ে ওঠার সম্ভাবনা আছে কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) স্থায়ী শ্রমিক নেই।

(গ) পশ্চিমবঙ্গ খনিজ উন্নয়ন নিগম ও বাণিজ্য সংস্থাকে (W.B.M.D.T.C.) সিলিমিনাইট, কোয়ার্টজ, রুটাইল এবং ইলিমিনাইট-এর লীজ দেওয়ার জন্য শর্তাধীন অনুমোদন দেওয়া হয়েছে।

(ঘ) আশা করা যায় বর্তমান আর্থিক (১৯৯৫-৯৬) বছরে মাইনিং লীজ দেওয়া সম্ভব হবে।

(ঙ) সমীক্ষার কাজ শেষ না হওয়া পর্যন্ত বলা যাচ্ছে না।

### গ্রাম পঞ্চায়েতি দুর্নীতি

***৫৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৫।) **শ্রী প্রবোধ পুরকাইত :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আর্থিক অনিয়ম এবং দুর্নীতির জন্য কুলতলী ব্লকের কুন্দখালী গোদাবর গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে কোনও অভিযোগ আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত অভিযোগের কোনওরকম তদন্ত ইতিমধ্যে হয়েছে কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ, কুলতলী ব্লকের অন্তর্গত কুন্দখালী-গোদাবর গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে আর্থিক অনিয়ম এবং দুর্নীতির বিষয়ে অভিযোগ আছে।

(খ) গত ৩০শে জুন, ১৯৯৫ তারিখে ঐ দুটি অভিযোগের তদন্ত স্থানীয় ব্লক উন্নয়ন আধিকারিকের মাধ্যমে করা হয়েছে।

### রায়দিঘী থানা নির্মাণ

***৫৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৩।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রায়দিঘী থানা নির্মাণের জন্য সরকার কোনও অর্থ বরাদ্দ করেছেন কি না;

(খ) করে থাকলে, ১৯৯৪-৯৫ সালের আর্থিক বছরে কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(গ) কবে নাগাদ উক্ত কাজ সমাধাণ হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) ও (গ) প্রশ্ন উঠে না।

**শংসাপত্র জাল**

*৬০০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬২।) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা শহরে প্রতিবন্ধী শংসাপত্র জাল করার অপরাধে কোনও ব্যক্তি গ্রেপ্তার হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, এ-ব্যাপারে কোন অনুসন্ধানের ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**কাশাই ব্রিজে কাজ**

*৬০১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬১।) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) আড়ষা থানায় বেল্টী-র নিকট কাশাই ব্রিজের কাজ শুরু হয়েছে কিনা;

(খ) হয়ে থাকলে, উক্ত খাতে কি পরিমাণ অর্থ মঞ্জুর করা হয়েছে;

(গ) মঞ্জুরীকৃত অর্থের কত পরিমাণ ইতিমধ্যে ব্যয়িত হয়েছে; এবং

(ঘ) কবে নাগাদ এ ব্রিজের কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আড়ষা থানার বেলটির নিকটে কাশাই ব্রিজের কাজ শুরু হয়েছে।

(খ) চল্লিশ লক্ষ টাকা সম্পূর্ণ ব্যয়ের হিসাবের মধ্যে এ পর্যন্ত উক্ত খাতে একুশ লক্ষ চুয়াত্তর হাজার টাকা মঞ্জুর করা হয়েছে।

(গ) মঞ্জুরীকৃত অর্থের কুড়ি লক্ষ টাকা ইতিমধ্যে ব্যয়িত হয়েছে।

(ঘ) কাজ শেষ হবার দিন সম্বন্ধে এখনই নিশ্চিতভাবে কিছু জেলা পরিষদের পক্ষ থেকে জানানো হয়নি।

## যুব কংগ্রেস সভানেত্রী আক্রান্ত

*৬০২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৫।) **শ্রী রবীন দেব ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, জনৈক ব্যক্তির আক্রমণে গত ২৭শে জুন, ১৯৯২ তারিখ রাজ্য যুব কংগ্রেসের সভানেত্রী আক্রান্ত হয়েছিলেন;

(খ) সত্যি হলে, উক্ত ঘটনার পরিপ্রেক্ষিতে কোন ফৌজদারি মামলা রুজু হয়েছিল কি না; এবং

(গ) হয়ে থাকলে, তার ফলাফল কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) দোষী ব্যক্তির সাজা হয়েছে।

## ব্লক বিভাজন

*৬০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪১।) **শ্রী মোজাম্মেল হক ও শ্রী পরেশনাথ দাস ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বৃহৎ আয়তনবিশিষ্ট এবং জনসংখ্যাবহুল ব্লকগুলি বিভাজন করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, সারা রাজ্যে এমন ব্লকের সংখ্যা কটি?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শুধুমাত্র আয়তন এবং জনসংখ্যার (আধিক্যের) কারণে কোনও ব্লক বিভাজন এর পরিকল্পনা বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন নেই;

(খ) প্রশ্ন ওঠে না।

## রাজ্যে বনসৃজন

*৬০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৪।) **ডঃ নির্মল সিংহ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত এক বছরে রাজ্যে কত হেক্টর জমিতে সামাজিক বনসৃজন হয়েছে;

(খ) এই বর্ধিত বনসৃজনের ফলে দেশের খাদ্য উৎপাদনে প্রভাব ফেলেছে কি না; এবং

(গ) ফেললে, তা কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯,০২৩ হেক্টর।

(খ) হ্যাঁ।

(গ) ১৯৯৪-৯৫ সালে ৯৫০ হেক্টর জমিতে খাদ্যদ্রব্য উৎপাদিত হয় এমন গাছ যেমন বীন, অড়হর, পেঁপে, পেয়ারা, আম, বিভিন্ন কলাই প্রভৃতি রোপণ করা হয়েছে। এছাড়া পশু খাদ্য হিসাবে ব্যবহার হয় বিভিন্ন রকমের ঘাসের চাষ ও প্রায় ৯০০ হেক্টর জমিতে হয়েছে।

**পাইপ ওয়াটার প্রকল্প**

***৬০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৫।) **শ্রী শিশিরকুমার সরকার এবং শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার নবগ্রাম ব্লকে অমরকুণ্ড গ্রাম পঞ্চায়েত এলাকায় একটি 'পাইপ ওয়াটার' জলের প্রকল্প তফসিলি জাতি অধ্যুষিত এলাকা হিসাবে সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' বলে, প্রকল্পটি বর্তমানে কোন স্তরে আছে এবং কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে প্রকল্পটি পরিকল্পনার প্রাথমিক পর্যায়ে রয়েছে। পূর্ণাঙ্গ পরিকল্পনা সরকারের অনুমোদন এবং ব্যয় সঙ্কুলানের ব্যবস্থা না হওয়া পর্যন্ত প্রকল্পটির কাজ শুরু করার সময় এখনই বলা সম্ভব নয়।

**উগ্রপন্থী গ্রেপ্তার**

***৬০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩২।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৪ সালের জানুয়ারি থেকে ৩১শে, জানুয়ারি ১৯৯৫ অবধী রাজ্যে কত জন উগ্রপন্থীদের গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ৯ (নয়) জন।

### জে. আর. ওয়াই.-এর টাকা

***৬০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭২।) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** গ্রামীণ-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর ১নং পঞ্চায়েত সমিতির পোড়াগাদা ও ভীমপুর গ্রাম পঞ্চায়েতে ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ সালে জে. আর. ওয়াই. বাবদ কত টাকা পেয়েছেন; এবং

(খ) এ টাকা উক্ত গ্রাম পঞ্চায়েত খরচ করেছেন কি না?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| (ক) | গ্রাম পঞ্চায়েত | আর্থিক বছর | বরাদ্দকৃত অর্থের পরিমাণ |
|---|---|---|---|
| ১। | পোড়াগাছা | ১৯৯৩-৯৪ | টাকা ২,৭৬,৯৮৪.০০ |
| | | ১৯৯৪-৯৫ | টাকা ২,৪৯,০৫১.০০ |
| ২। | ভীমপুর | ১৯৯৩-৯৪ | টাকা ৪,৫৭,৬১০.০০ |
| | | ১৯৯৪-৯৫ | টাকা ৩,৮৬,৬৭৪.০০ |

(খ) বিগত দু'টি আর্থিক বছরে উক্ত গ্রাম পঞ্চায়েত দু'টি নিম্নলিখিত পরিমাণ অর্থ জে আর. ওয়াই. খাতে খরচ করেছে।

| | গ্রামপঞ্চায়েত | আর্থিক বছর | খরচের পরিমাণ |
|---|---|---|---|
| ১। | পোড়াগাছা | ১৯৯৩-৯৪ | টাকা ১,৪৪,২৬০.০০ |
| | | ১৯৯৪-৯৫ | টাকা ৩,৬৩,৯১৭.০০ |
| ২। | ভীমপুর | ১৯৯৩-৯৪ | টাকা ৩,৯২,৮৯৪.০০ |
| | | ১৯৯৪-৯৫ | টাকা ৩,৮৬,৬৭৪.০০ |

### পুরুলিয়ার বন বিভাগে উন্নয়ন

***৬০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪৯।) **শ্রী ভন্দু মাঝি ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বলরামপুর রেঞ্জে ১৯৯৪-৯৫-এর আর্থিক বছরে বন বিভাগ

কর্তৃক দেয় টাকার পরিমাণ কত; এবং

(খ) উক্ত টাকায় উল্লেখিত স্থানে কী ধরনের উন্নয়নের কাজ হয়েছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অর্থের পরিমাণ ১৪.৯১ লক্ষ টাকা।

(খ) উক্ত টাকায় যে সমস্ত উন্নয়নমূলক কাজ হয়েছে তারা নিম্নরূপ ঃ

(১) বৃক্ষ রোপণ।

(২) ক্ষয়িষ্ণু বনের পুনর্নবীকরণ।

(৩) খামার বনসৃজন।

(৪) বাঁধ নির্মাণ।

(৫) নলকূপ খনন।

(৬) বনরক্ষার জন্য প্রচার ও সচেতনতা বৃদ্ধির ব্যবস্থা ও বনরক্ষা কমিটির সদস্যদের প্রশিক্ষণের ব্যবস্থা ইত্যাদি।

### বাঁকুড়ায় পানীয় জল প্রকল্প

*৬০৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬৮।) **শ্রী অঙ্গদ বাউড়ি ও শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি

(ক) বাঁকুড়া জেলার জন্য পানীয় জলের কোনও প্রকল্প সরকার গ্রহণ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে চারটি নতুন নলবাহী জল সরবরাহ প্রকল্প গ্রহণ করা হয়েছে।

(খ) চারটি প্রকল্পের কাজই ইতিমধ্যে শুরু হয়েছে।

### সুতি থানায় নথীভুক্ত হত্যাকাণ্ডের সংখ্যা

*৬১০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫০।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সুতি থানা এলাকায় ১৯৯৪ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে জানুয়ারি ১৯৯৫ অবধি মার্ডার কেস নথীভুক্ত হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, ঐসব হত্যাকাণ্ড কোন কোন গ্রামে সংঘটিত হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮টি কেস নথিভুক্ত হয়েছে।

(খ)

| গ্রামের নাম | ঘটনার সংখ্যা |
|---|---|
| সৌদা | ১ |
| সুলতানপুর | ১ |
| রামকান্তপুর | ১ |
| ভাগলপুর | ১ |
| চাঁদের মোড় | ১ |
| চাঁদমোরি | ২ |
| অজগর পাড়া | ১ |

### আড়াবাড়ী সোসিও-ইকনমিক্ ফরেস্ট পরিদর্শন

***৬১১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭২।) **শ্রী সুন্দর হাজরা ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯০-৯৪ সাল অবধি আড়াবাড়ী সোসিও-ইকনমিক্ ফরেস্ট পরিদর্শনের জন্য কোন কোন দেশের প্রতিনিধি এসেছিলেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** পৃথিবীর বিভিন্ন দেশ থেকে মোট ১০৪ জন প্রতিনিধি আড়াবাড়ী সোসিও ইকনমিক ফরেস্ট পরিদর্শনের জন্য এসেছিলেন।

### বাঁকুড়ার বিভিন্ন মৌজায় জল সরবরাহ

***৬১২।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৮৩।) **শ্রী হারাধন বাউরী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় পাত্রসায়ের থানার কৃষ্ণনগর এবং সোনামুখী থানার রামপুর মৌজায় নলবাহী পানীয় জলের কোনও প্রকল্প সরকার গ্রহণ করেছেন কি না;

(খ) গ্রহণ করে থাকলে, উক্ত প্রকল্পে কত টাকা বরাদ্দ হয়েছে; এবং

(গ) ১৯৯৫-এর ৩১শে মার্চ পর্যন্ত কি পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বাঁকুড়া জেলার পাত্রসায়ের থানার কৃষ্ণনগর মৌজায় কোন নলবাহী জল সরবরাহ প্রকল্প গ্রহণ করা হয়নি।

তবে সোনামুখী থানার রামপুর মৌজার জন্য একটি নলবাহী জল সরবরাহ প্রকল্প গ্রহণ করা হয়েছে।

(খ) রামপুর প্রকল্পের জন্য ৩৪.৯৫ লক্ষ টাকা (অসংশোধিত) বরাদ্দ হয়েছে।

(গ) ১৯৯৫-এর ৩১শে মার্চ পর্যন্ত ৩৫.৪১ লক্ষ টাকা ব্যয়িত হয়েছে।

**ডানকুনি থানা স্থানান্তর**

***৬১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৬।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার ডানকুনি পুলিশ থানাটি স্থানান্তরের জন্য কোনও সিদ্ধান্ত নেওয়া হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে সেটি কোথায়?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শোভাযাত্রা ও সমাবেশ নিষিদ্ধকরণ**

***৬১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৭।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, কলকাতা শহরে যানজট এড়ানোর জন্য গুরুত্বপূর্ণ রাস্তাগুলিতে শোভাযাত্রা ও সমাবেশ নিষিদ্ধ করার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

**নতুন উপনগরী**

***৬১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮১।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে নতুন উপনগরী গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কোথায় কোথায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) দমদম বিমানবন্দর এবং বিধাননগরের অন্তর্বর্তী রাজারহাট এলাকায়।

**মথুরাপুরে গভীর নলকূপ**

***৬১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬২।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মথুরাপুর থানা এলাকায় কোন কোন স্থানে গভীর নলকূপ মারফৎ জল সরবরাহের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** মথুরাপুর থানা এলাকার (১) রায়দিঘী, (২) দেবীপুর ও (৩) মথুরাপুর অঞ্চলে গভীর নলকূপ মারফৎ জল সরবরাহের ব্যবস্থা সমাপ্ত হয়েছে।

**সাফারি পার্ক**

***৬১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১১৮।) **শ্রী আবুল হাসনাৎ খান ও শ্রী পরেশনাথ দাস :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বাঁকুড়া জয়পুরে "সাফারি পার্ক" গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, (১) এই পরিকল্পনা রূপায়ণের জন্য কি কি পরিকাঠামোগত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ; এবং

(২) এই সাফারি পার্কের জন্য কত পরিমাণ জমি ও অর্থ প্রয়োজন হবে বলে অনুমান করা হয়েছে?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## সীমাতে চোরাচালান

***৬১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৪।) **শ্রী দিলীপ মজুমদার :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-১৯৯৫-এর আর্থিক বছরে পশ্চিমবঙ্গ-বাংলাদেশ সীমান্তবর্তী এলাকাগুলিতে চোরাচালানের অভিযোগে গ্রেপ্তারের সংখ্যা কত; এবং

(খ) অভিযুক্তদের কাছ থেকে চোরাই সামগ্রীগুলো বাজেয়াপ্ত করা হয়েছে কি?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৫৭৬৯ জন।

(খ) হ্যাঁ।

## পুরুলিয়ায় সামাজিক বনসৃজন

***৬১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৫।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী ভন্দু মাঝি:** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-১৯৯৫-এর আর্থিক বছরে পুরুলিয়া জেলায় সামাজিক বনসৃজনের জন্য সরকার কোনও অর্থ বরাদ্দ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, পরিকল্পিত বনসৃজনের পরিমাণ কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ২৪২০ হেক্টর।

## রাজ্যে বুনোহাতির দল

***৬২০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭৪।) **শ্রী সুন্দর হাজরা :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৮৭ সাল থেকে বুনোহাতির দল দক্ষিণবঙ্গের পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুরে আসতে শুরু করেছে; এবং

(খ) সত্যি হলে, বুনোহাতির দলকে স্থায়ীভাবে এ-রাজ্যে রাখার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আরও আগে থেকে আসছে।

(খ) সম্ভব নয়।

**জওহর রোজগার যোজনার বরাদ্দকৃত অর্থ**

*৬২১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯২।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** গ্রামীণ-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-১৯৯৩, ১৯৯৩-১৯৯৪, ১৯৯৪-১৯৯৫ (জানুয়ারি পর্যন্ত) জওহর রোজগার যোজনায় গাইঘাটা পঞ্চায়েত সমিতি কত টাকা পেয়েছে;

(খ) তার মধ্যে কত টাকার কাজ হয়েছে; এবং

(গ) উক্ত খাতের অর্থ নিয়ে কোন গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ সরকারের কাছে আছে কিনা?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ থেকে ৯৪-৯৫ (জানুয়ারি পর্যন্ত জওহর রোজগার যোজনায় গাইঘাটা পঞ্চায়েত সমিতি নিম্নলিখিত পরিমাণ টাকা পেয়েছে।

| | |
|---|---|
| ১৯৯২-৯৩ | টাকা ৩৪,৪৯,৫০৪.০০ |
| ১৯৯৩-৯৪ | টাকা ৩১,০২,৫০০.০০ |
| ১৯৯৪-৯৫ (জানুয়ারি পর্যন্ত) | টাকা ৩২,৯৪,৯৮৭.০০ |

(খ)

| বছর | টাকার অঙ্কে কাজের পরিমাণ |
|---|---|
| ১৯৯২-৯৩ | টাকা ৩১,৯৪,৪১৮.৬১ |
| ১৯৯৩-৯৪ | টাকা ৩০,২৭,৩৭৬.০০ |
| ১৯৯৪-৯৫ (জানুয়ারি পর্যন্ত) | টাকা ৩৩,৯৬,৪৩৮.০০ |

(গ) রামনগর গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে তহবিল তছরূপের একটি অভিযোগ জেলাস্তরে আছে এবং তার তদন্ত চলছে বলে জানা গেছে।

**মুর্শিদাবাদ জেলায় জল-সরবরাহ বিঘ্ন**

*৬২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪৮।) **শ্রী আবুল হাসনাৎ খান :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার সালার, কাগ্রাম, দক্ষিণখণ্ড নলবাহিত জল-সরবরাহ প্রকল্পগুলি উপযুক্ত মেরামতির অভাবে বন্ধ হয়ে যাচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এই প্রকল্পগুলির যথাযথ মেরামতির কোনও উদ্যোগ গ্রহণ করা হয়েছে কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**গ্রাম উন্নয়নে স্বেচ্ছাসেবী সংগঠন**

*৬২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি স্বেচ্ছাসেবী সংগঠন গ্রাম উন্নয়নের কাজে যুক্ত আছে; এবং

(খ) উক্ত সংগঠনগুলির কাজের তদারকির জন্য কোনও ব্যবস্থা আছে কি না?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) স্বেচ্ছাসেবী সংগঠনগুলি সাধারণত নিজেদের উদ্যোগেই গ্রামোন্নয়নের কাজ করেন। এর জন্যে গ্রামোন্নয়ন দপ্তরের অনুমোদন লাগে না। তাই কতগুলি সংগঠন এই কাজে যুক্ত আছে তার তথ্য এই দপ্তরের কাছে নেই।

(খ) যেহেতু স্বেচ্ছাসেবী সংস্থাগুলি সাধারণত সরকারি অনুমোদন ছাড়াই কাজ করেন, তাই তাঁদের কাজের তদারকির কোনও ব্যবস্থা রাজ্য সরকারের দিক থেকে নাই। কিন্তু সরকারি প্রকল্পে যুক্ত হয়ে যাঁরা কাজ করেন সেই ক্ষেত্রে তাঁদের শুধু সরকারি প্রকল্পের সংশ্লিষ্ট কাজের ও সরকারি সাহায্যে তৈরি সম্পদের ব্যবহারের উপর তদারকি করা হয়।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention on the following subjects, namely –

| | |
|---|---|
| i) Allegation against Alipur Jail Authorities regarding recent recruitment of 36 jail wardens. | : Shri Sukumar Das |
| ii) Reported murder of one Samsuddin Mondal of Amba-Gokulpur under Kharagpur (local) P.S. of Midnapur Dist on 23-5-95. | : Shri Nazmul Haque |
| iii) Reported trace of tabulation sheet of English 1st & 2nd paper of Higher Secondary Examination on Mahatma Gandhi Road on 26-7-95. | : Shri Sailaja Kumar Das, Shri Ajoy Dey, : Shri Nirmal Das, Shri Lakshman Chandra Seth & Shri Satya Ranjan Bapuli. |
| iv) Conversion of Durgapur Notified Area Authority to Durgapur Municipal Corpn. | : Shri Dilip Kumar Mazumdar. |

I have selected the notice of Shri Sailaja Kumar Das, Shri Ajoy Dey, Shri Nirmal Das, Shri Lakshman Chandra Seth and Shri Satya Ranjan Bapuli on the subject of 'Reported trace of tabulation sheet of English 1st & 2nd papers of Higher Secondary Examination on Mahatma Gandhi Road on 26-7-95.'

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

## STATEMENT ON CALLING ATTENTION

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় ২ লক্ষ পরীক্ষার্থী উচ্চ মাধ্যমিক পরীক্ষা দিয়েছে। ফলে এই পরীক্ষার ফলাফল সময় মতো যথাযথভাবে প্রকাশিত হয় তার জন্য রাজ্যে শিক্ষাপ্রিয় সকল মানুষ আগ্রহী। আজকে দুটি দৈনিক সংবাদপত্রে যে খবর প্রকাশিত হয়েছে তাতে অভিভাবকদের মধ্যে এবং সকল শিক্ষা পিপাসু মানুষের মধ্যে একটা উদ্বেগ সৃষ্টি হতে পারে। সেইজন্য আমি এই সভাকে প্রকৃত ঘটনা অবহিত করার জন্য আপনার অনুমতি নিয়ে এখানে একটা মৌখিক বিবৃতি দিতে চাইছি। আমরা সকলে জানি যে যাঁরা পরীক্ষার খাতা দেখেন তাঁদের যখন মার্কশিট তৈরি করতে হয় তাতে ৪টি অংশ থাকে। এটাকে আমরা বলি মার্ক ফলিও। সেখানে ফার্স্ট টেবুলেটার একটা অংশ। একইভাবে পরীক্ষার্থীর রোল নাম্বার এবং প্রাপ্ত নাম্বারের সঙ্গে টেবুলেটারের একটা অংশ থাকে, প্রধান পরীক্ষকের একটা অংশ থাকে এবং উচ্চ মাধ্যমিক

পর্ষদের একটা অংশ থাকে। এর প্রতিটি অংশেই রোল নাম্বার এবং রোল নাম্বারের যিনি পরীক্ষার্থী এবং প্রাপ্ত নম্বর এই দুটি কথা বলা থাকে। হায়ার সেকেন্ডারি কাউন্সিল দেওয়ার পরে এইগুলিকে ছিঁড়ে ছিঁড়ে বিভিন্ন জায়গায় পাঠানো হয়, কম্পিউটারে পাঠানো হয় রেজাল্ট তৈরি করবার জন্য। যে দুটি কাগজে বেরিয়েছে যে একটা টেবুলেশন শিট, এটা টেবুলেশন শিট নয়, মার্ক ফলিও। এই মার্ক ফলিও এক্সামিনাররা তৈরি করে এবং হেড এক্সামিনারের কাছে যায় এবং হেড এক্সামিনারের কাছ থেকে উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদে যায় এবং সেখান থেকে কম্পিউটার সেন্টারে যায়। আমি উচ্চ মাধ্যমিক দায়িত্বপ্রাপ্ত অফিসারের সঙ্গে কথা বলেছি, এখানে যে সমস্ত মার্কের কথা বলা হয়েছে এই মার্কের মার্ক ফলিও উচ্চ মাধ্যমিকের পক্ষ থেকে কম্পিউটার সেন্টারে চলে গিয়েছে। সেখানে রেজাল্ট তৈরি হচ্ছে এবং যথা সময়ে উচ্চ মাধ্যমিক পরীক্ষার ফলাফল প্রকাশিত হবে। এটা নিয়ে উদ্বেগ বা উৎকণ্ঠার কোনও কারণ নেই। সংবাদপত্রে যে সংবাদ প্রকাশিত হয়েছে সেটা বিভ্রান্তিকর, সংবাদে ভুল কথা বলা হয়েছে। বলা হয়েছে এটা ট্যাবুলেশন শিট, কিন্তু এটা ট্যাবুলেশন শিট নয়, এটা মার্ক ফলিও। সংবাদপত্রে সে কথা বলা হয়েছে যে পরীক্ষার ফল প্রকাশিত হতে বিলম্ব হতে পারে, আমি জোরের সঙ্গে বলছি এর জন্য পরীক্ষার ফল প্রকাশিত হতে বিন্দুমাত্র বিলম্ব হবে না। সর্বশেষ পরীক্ষা মিউজিক পরীক্ষা শেষ হয়েছে ২০শে মে তারিখে। যদি ৩০শে মাস ধরা হয় তাহলে ২০ আগস্ট তারিখের মধ্যে ফল প্রকাশিত হওয়ার কথা। আমি সভাকে আশ্বস্ত করছি ২০শে আগস্ট তারিখের মধ্যে ফল প্রকাশিত হবে। আমাদের যে তালিকা, আমাদের যে নির্ঘন্ট সেই নির্ঘন্ট অনুযায়ী উচ্চ মাধ্যমিকের ফল নির্দিষ্ট সময়ের মধ্যে প্রকাশিত হবে। এর মধ্যে উদ্বেগের কোনও কারণ নেই, উৎকণ্ঠার কোনও কারণ নেই। সংবাদপত্রকে আপনার মাধ্যমে অনুরোধ করব, জনমানসে যাতে বিভ্রান্তির সৃষ্টি না হয়, যাতে আমাদের স্নেহস্পদ পরীক্ষার্থীদের মধ্যে উৎকণ্ঠার সৃষ্টি না হয় এই ব্যাপারে সংবাদগুলি যদি একটু দায়িত্বশীল হয় তাহলে আমাদের পক্ষে সুবিধা হয়।

আমার শেষ নিবেদন মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি সেটা পাওয়া গিয়েও থাকে, সেটা এক্সামিনারের কাছ থেকে বেরিয়ে যেতে পারে, প্রধান পরীক্ষকের কাছ থেকে বেরিয়ে যেতে পারে, কোনও কারণে বা ভুলের জন্য বা কোনও খারাপ উদ্দেশ্যেও বার হতে পারে। যে পেয়েছে তার তো উচিত ছিল প্রথমেই উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের কাছে যাওয়া। সেটা না করে আনন্দবাজার পত্রিকা, বর্তমান পত্রিকার কাছে গেল, তার আগে কংগ্রেস নেতার কাছে গেছে। এটা কোন অনুকরণীয় দৃষ্টিভঙ্গি নয়, প্রশংসনীয় দৃষ্টিভঙ্গি নয়। আমি আশা করব এই ধরনের মারাত্মক খেলা থেকে বিরত থাকবেন এবং পশ্চিমবাংলায় যে শিক্ষার অনুকূল পরিবেশ, সেটা বজায় রাখার চেষ্টা করবেন। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই বিষয় নিয়ে কয়েকটা জিরো আওয়ারের নোটিশ পেয়েছি। কলিং অ্যাটেনশন ছিল, মন্ত্রী একটা উত্তর দিয়েছেন। এর উপর আবার যদি জিরো আওয়ার,

মেনশন অনুমোদন দিতে হয়, তাহলে একটা ডিবেট হয়ে যায়। আমাদের রুলসে সেটা পারমিট করে কিনা।

**Dr. Zamal Abedin :** Sir, on a point of order.

(এই সময় বিরোধী বেঞ্চের সদস্যরা কিছু বলতে ওঠেন)

**Mr. Speaker :** You gave a calling attention. The minister has made a statement কী ডিবেট হবে? এর উপর আর তো ডিবেট হয় না। নট অ্যালাউ।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে এই হাউসে উপস্থাপিত করতে চাই। সংবাদপত্রে দেখলাম যে, গত বছরে সুরাটে যে প্লেগ-মহামারী হয়েছিল, রাশিয়া এবং ফ্রান্সের গবেষণাগারে পরীক্ষাগারে গবেষণা করে দেখা গেছে সেটা কোনও প্রাকৃতিক জীবানু নয়, গবেষণাগারে তৈরি করা জীবানু, যা মহারাষ্ট্র এবং গুজরাটে ছড়িয়ে দেওয়া হয়। এটা মারাত্মক উদ্বেগের বিষয় যে, সাম্রাজ্যবাদী শক্তি তাদের জীবানু যুদ্ধের মহড়া হিসাবে এই ভারতবর্ষকে বেছে নিয়েছে। আমি এই বিষয়ে অবিলম্বে তদন্তের জন্য দাবি করছি। যাতে ভবিষ্যতে তৃতীয় বিশ্বের দেশগুলোতে সাম্রাজ্যবাদীরা জীবানু যুদ্ধের মহড়া করতে না পারে তাই করুন।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছে, অনেকেই লক্ষ্য করেছেন যে, গত মঙ্গলবার আর একটি রাজ্যের মুখ্যমন্ত্রী এই পশ্চিমবাংলায় এসেছিলেন, তিনি আমাদের মুখ্যমন্ত্রীর বিশেষ বন্ধু। কারণ, তার আহ্বানে ইনি পাটনা যান, আর এনার আহ্বানে তিনি ব্রিগেডে আসেন। সেই মুখ্যমন্ত্রী কলকাতার বুকে এসেছিলেন, অথচ তার আদর-আপ্যায়ন না হওয়ার জন্য তিনি ক্রুদ্ধ মন নিয়ে পশ্চিমবাংলা ছেড়ে গেলেন। এটা বাংলার অপমান। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এটা কিভাবে দেখবেন আমি জানি না। আমার ব্যক্তিগত মত, তিনি যেহেতু তাঁর রাজ্যে বাইরে থেকে পুঁজি আনার ব্যবস্থা করেছেন, সেইজন্য বামফ্রন্টের সদস্যরা বোধহয় রেখে উঠেছেন। এত বড় ভারতবর্ষের বিভিন্ন ক্ষেত্রে নাম করা লালুপ্রসাদ তার রাজ্যে ৬ জন হরিজন মারা গেছে, সেই লালুপ্রসাদ বামফ্রন্টের বন্ধু। তিনি গ্রেট ইস্টার্ন হোটেলে ছিলেন, যেটা ফ্রান্সের একটি প্রতিষ্ঠান নিতে চাইছে, সেই হোটেলে থাকাকালীন অপমানিত হলেন, এবং চলে গেলেন। আমি মুখ্যমন্ত্রীর কাছে তাঁর মতামত জানতে চাই।

[12-10 – 12-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার।

**Mr. Speaker :** What is your point of order. All are points of disorder.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি আগেই বলে দেন তাহলে কি করে হবে? আমাদের এখানে ১৯৮ এর উপরে কোয়েশ্চেন করার বিষয়ে আপনি মঞ্জুর করেননি। আমাদের তরফ থেকে বার বার আপনাকে দিয়েছি, কিন্তু মঞ্জুর করেননি। আপনি যদি কোনও একটি বিষয় সিলেক্ট করে মন্ত্রী মহোদয়কে দেন এবং মন্ত্রী মহোদয় যদি সত্যকে চাপা দিয়ে সম্পূর্ণ মনগড়া অসত্য ভাষণ দেন তাহলে তার উপরে আলোচনা করা যাবে না? এটা আলোচনা করার সুযোগ লোকসভায় আছে, অন্যান্য লেজিসলেচারেও আছে, স্পিকার অ্যালাউ করতে পারেন। এটা তো নিয়ম যে স্পিকার সবচেয়ে কম কথা বলবেন। কিন্তু এখানে দেখছি আমাদের স্পিকার সব মেম্বারদের চেয়ে বেশি কথা বলেন। ইট ইজ এ ট্রাজেডি।

**মিঃ স্পিকার ঃ** আপনারা বলান বলেই বলি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি ভুল ব্যাখ্যা করবেন, ভুল কথা বলবেন, তাহলে আমরা বলব না? আপনি দয়া করে রুল ৩১৯টা একটু দেখুন। আপনার কার্যকালে আমাদের ৩১৯ অনুযায়ী আলোচনার কোন সুযোগ দিয়েছেন? আমরা প্রতিবারে নোটিশ যা আপনাকে দিয়েছি, আপনি তাতে আমাদের সুযোগ দেননি।

**মিঃ স্পিকার ঃ** আপনি ৩১৯টা পড়ুন। আমি পড়ি, আপনি শুনুন। A motion that the policy or situation or statement or any other matter be taken into consideration shall not be put to the vote of the House.

আমাদের এখানে দরকার একটা মোশান। দেয়ার ইজ নো মোশন, আর আপনি বলে যাচ্ছেন ৩১৯, ৩১৯। আর সবাই মনে করছেন যে আমি অন্যায় করছি, আমি বেশি কথা বলছি। এইজন্যই তো বলতে হয়। আপনারা ভুল ব্যাখ্যা করেন বলেই বলতে হয়। মিনিস্টার হ্যাজ মেড এ স্টেটমেন্ট।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনার কার্যকালে ১৪ ইয়ার্সে আমাদের ৩১৯তে একটাও সুযোগ দিয়েছেন? আমি যে কথা বলতে চাইছি, তাহলে কি জিরো আওয়ারের কোনও গুরুত্ব থাকবে না?

**মিঃ স্পিকার ঃ** জিরো আওয়ারের গুরুত্ব নিশ্চয়ই থাকবে। Your party gave a notice. The Minister has made the statement. Why did you give the notice. Zero hour takes place after the calling attention. After the matter raised in the House and after the statement already made, it does not ...u cannot take the double benefit. Why you gave notice on this. The Minister has already made the statement. I am sorry. I cannot allow it. দেবপ্রসাদ সরকার, আপনি বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, [****]

**Mr. Speaker :** All will be deleted. It cannot go on record.

## ZERO HOUR

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে এখানে ট্রাইব্যাল ওয়েলফেয়ার মিনিস্টার বসে আছেন তার দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** আমরা আপনার রুলিংয়ের প্রতিবাদ জানিয়ে ওয়াক আউট করছি।

**(এই সময়ে কংগ্রেস সদস্যরা ওয়াক আউট করলেন।)**

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাণী রাসমণি ছাত্রী নিবাসে মৌসুমী সাহারায় খুন হয়েছিল, তার পরিণতি হিসাবে খুনের আসামীদের শাস্তি দিয়েছেন কিনা সেটা আমি জানতে চাইছি না। আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে, তার মায়ের কাজের ব্যবস্থা করেছেন। কিন্তু যে মেয়েটির মধ্যে একটা বিরাট সম্ভাবনা ছিল, তার বাবা ফণীভূষণ সাহারায় এবং মা মধুমিতা সাহারায়ের আজকে কী অবস্থা চিন্তা করা যায় না। তাদের দুঃখের সীমা নেই। সেই কারণে আমি আপনার মাধ্যমে ট্রাইব্যাল ওয়েলফেয়ার মিনিস্টারের কাছে আবেদন করছি যে, ওই মেয়েটির স্মৃতি রক্ষার্থে যে কোনও হোস্টেল তার নামে যেন করা হয় সেই বিবেচনা যেন তিনি করেন এবং এই বিষয়ে উদ্যোগও গ্রহণ করেন।

**শ্রী আবু আয়েশ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১০ই জুলাই বিধানসভাতে আমি একটি লিখিত প্রশ্ন উচ্চশিক্ষামন্ত্রীর কাছে করেছিলাম। তাতে লিখেছিলাম যে মন্তেশ্বর বিধানসভা কেন্দ্রে ডাঃ গৌরমোহন রায় কলেজে একটি বাণিজ্যিক বিভাগ চালু করার কথা এবং মন্ত্রী তাতে বিবেচনা করছেন বলেছিলেন। ওখানে একটি মাত্র কলেজ এবং ছাত্রছাত্রীর সংখ্যা ক্রমশ বাড়ছে, সুতরাং অবিলম্বে যাতে বাণিজ্যিক বিভাগ চালু করা যায় আগামী শিক্ষাবর্ষ থেকে সেই আবেদন আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রাম এলাকায় বর্ষাকালে সাপের উপদ্রব খুব বাড়ে। মাঠের সাপ গ্রামেগঞ্জে ঢুকে যায়। সাপে কাটারা অনতিবিলম্বে স্বাস্থ্যকেন্দ্রে ভর্তি হচ্ছে। প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে এবং মহকুমা স্বাস্থ্যকেন্দ্রে কোনও সাপে কামড়ানোর ওষুধ

Note *Not recorded as ordered from the Chair

নেই। সিরাম পাওয়া যাচ্ছে না। ফলে সেখান থেকে কলকাতার পি. জি. হাসপাতালে রোগীকে নিয়ে আসছে এবং অনেক ক্ষেত্রে রোগী মাঝপথেই মারা যাচ্ছে। সুতরাং অবিলম্বে সাপে কামড়ানোর ওষুধ পাঠানো হোক।

**শ্রী অজয় দে :** (নট প্রেজেন্ট।)

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে ভরতপুর ২ নং ব্লকে সালারে ডায়েরিয়া রোগ প্রচণ্ডভাবে বেড়েছে। প্রতিদিন ২০-২৫-৩০ জন রোগী হাসপাতালে ভর্তি হচ্ছে। শোনা যাচ্ছে এরই মধ্যে ২-১ জন মারা গেছে। হাসপাতালে ওষুধ নেই, স্যালাইন নেই, ইনজেকশন নেই, তারফলে এইসব রোগীদের কোন ট্রিটমেন্ট হচ্ছে না। সুতরাং আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে সালারে যে ব্লক হাসপাতাল আছে এবং প্রাইমারি হেল্‌থ সেন্টার আছে সেখানে ওষুধ, স্যালাইন ইত্যাদি পাঠানো হোক।

**শ্রীমতী মমতাজ বেগম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ফুলহর নদী দ্বারা বিভক্ত বিহার সংলগ্ন দুটি গ্রাম পঞ্চায়েত, বিলাইমারী ও মহানন্দাটারা—১৯৬৯ সাল থেকে প্রতি বছরই নদী ভাঙনে পড়তে হয়েছে। এলাকার হাজার হাজার মানুষের জমির ফসল, বাড়ি ঘর ও সম্পত্তি প্রচুর ক্ষতি হয়েছে। ১৯৮৭ সালের ভাঙনে বিলাইমারীর খালামহাল, চারকাঠিয়া, প্রভৃতি গ্রামগুলো নিশ্চিহ্ন হয়েছে। এতগুলি বৎসর অতিক্রান্ত হয়েছে; পরিকল্পনামতো উদ্যোগ নিলে হয়ত এ ভাঙন রোধ করা যেত, কিন্তু তা হয়নি। বর্তমানে ঠিক এই সময়ে ফুরহর নদীদ্বারা যে সর্বনাশা ভাঙন শুরু হয়েছে তাতে মহানন্দাটোলা হরিণপাতামাটিও ধ্বংসের মুখে। একটিমাত্র জাতীয় সেতুসহ সমগ্র নাককাটিদিয়ারা, সাহানগর, গঙ্গারামটোলা ও বিকাইমারীর বিরাট অংশ অতীতের মতোই নদীগর্ভে বিলীন হতে চলেছে। সেই কারণে আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সর্বনাশা ভাঙন প্রতিরোধের জন্য উপযুক্ত ব্যবস্থা যাতে গ্রহণ করা হয় তার দাবি জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি : (হাউসে অনুপস্থিত।)**

**শ্রী প্রবীর ব্যানার্জি : (হাউসে অনুপস্থিত।)**

**শ্রী দেবেশ দাস :** স্যার, গত ২০শে জুলাই এন্টালি থানা থেকে বোমা নিয়ে পালাতে গিয়ে রাজেশ রাজবংশী, উকিল রাজবংশী নামে দুই কংগ্রেস কর্মী ধরা পড়ে। কংগ্রেসের পক্ষ থেকে তখন থানায় ডেপুটেশন দেওয়া হচ্ছিল। ডেপুটেশন দেওয়ার আগে মাও, অমৃত, রাজকুমারের নেতৃত্বে সি. পি. এম. কর্মী এবং সাধারণ মানুষের উপর আক্রমণ করা হয়। তারাই আবার ডেপুটেশন দেয়। আমি ঐ সমস্ত কংগ্রেস সমাজ-বিরোধীদের গ্রেপ্তারের দাবি জানাচ্ছি এবং স্বরাষ্ট্র বিভাগকে কংগ্রেসের বোম নিয়ে পালিয়ে

যাওয়ার ঘটনার তদন্ত করার দাবি করছি। কেউ কেউ আবার বলছেন, ঐ সমস্ত সমাজ বিরোধীদের ধরে পরে সামান্য পেটি কেস দিয়ে তাদের ছেড়ে দেওয়া হয়।

**শ্রী মহঃ আনসারউদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত মঙ্গলবার হাওড়া জেলার জগৎবল্লভপুর থানা এলাকায় শঙ্করহাটী প্রাথমিক হাসপাতালে অনিয়মের গুরুতর ঘটনা উল্লেখ করেছি। আজ ঐ শঙ্করহাটী প্রাথমিক হাসপাতালে আর একটি মারাত্মক ঘটনার প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রেগলেন্ড ওষুধ বমির জন্য ব্যবহার করা হয়। বমির ওষুধ কম থাকলে হাওড়া হাসপাতাল-এর সেন্ট্রাল স্টোর্স থেকে কেঁচোর ওষুধ মেমেন্ডেজল ওষুধ দিয়ে তা পূরণ করা হচ্ছে। আপনি জানেন, গ্রামাঞ্চলে ডায়রিয়া মারাত্মকভাবে দেখা দিয়েছে। ডাইরিয়ার একটা প্রধান প্রতিশেধক 'ওয়ারিশ' জলীয় ওষুধ। এই ওষুধও হাওড়া হাসপাতালের সেন্টার স্টোর্স থেকে সাপ্লাই করা হয়। আপনি শুনলে অবাক হয়ে যাবেন স্যার, ওয়ারিশের প্যাকেট খুললে অনেক সময় ধুলো-বালি-ময়লা পাওয়া যাচ্ছে। এ ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যথাযথ ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কয়েকদিনের প্রবল বর্ষণের ফলে বিভিন্ন ব্লকের চাষীদের বীজ চারাগুলো সম্পূর্ণভাবে নষ্ট হয়ে গেছে। ফলে চাষী এবং চাষে সঙ্কট দেখা দিয়েছে। আমার আবেদন, অবিলম্বে সমস্ত ব্লকে উন্নত ধরনের বীজে সরবরাহ করা হোক।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র পুরুলিয়ার অন্তর্গত বড়াবাজার থানা এলাকার একটা স্কুলের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বামুনডিহি অঞ্চলে যে মাধ্যমিক স্কুল আছে তাতে ১০-১২টা অঞ্চলের ছেলে-মেয়ে পড়াশোনা করে। এই মাধ্যমিক স্কুলকে দীর্ঘদিন ধরে ১১-১২ ক্লাসে উন্নীত করার দাবি সরকারের কাছে করা সত্ত্বেও আজ পর্যন্ত সেটা হয়নি। স্যার, এই স্কুলকে ১১-১২ ক্লাসে উন্নীত করার পরিকাঠামো রয়েছে। তাই আমি পুনরায় ঐ স্কুলকে ১১-১২ ক্লাসে উন্নীত করার দাবি জানাচ্ছি।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয, আমি আপনার মাধ্যমে মাননীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে বাগনান স্টেশন আছে, এই স্টেশনটি ৪টি জেলার সীমানায় অবস্থান করছে। এই স্টেশনের উপর দিয়ে প্রতিদিন ৫ লক্ষ রেলযাত্রী যাতায়াত করে। এই স্টেশনের উপরে আমরা দেখতে পাচ্ছি ১ নম্বর প্ল্যাটফর্মের কাছে হঠাৎ রাতারাতি মসজিদ তৈরি হয়েছে, অনেক টাকা সেখানে খরচ করা হয়েছে। অপরদিকে একটা কালী মন্দির বন্ধ হয়ে গিয়েছিল, সেখানে গাঁজা বিক্রি হত, হঠাৎ দেখা যাচ্ছে, কালী মন্দিরকে উজ্জীবিত করা হয়েছে। আবার শোনা যাচ্ছে মতলববাজ লোকেরা

সেখানে মসজিদ-এর পাশে রামমন্দির করবে। ১ নম্বর প্ল্যাটফর্মের পাশে এটা অবস্থান করছে, এতে সেখানে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হতে পারে। এলাকার মানুষ খুব চিন্তিত, তাই আমি আপনার মাধ্যমে মাননীয় রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported death of two persons in swimming pool of the Marine Club.

(Attention called by Shri Saugata Roy on the 19th July, 1995.)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Saugata Roy regarding the death of two persons in the swimming pool of the Marine Club

On July 16, 1995 at 16.40 hours, a group of seven boys from Patwar Bagan Lane of Amherst Street under Amherst Street P.S. came to the Swimming Pool of the Marine Club under South Port Police Station. After paying necessary entry fees, these boys entered the Swimming Pool to swim.

At about 18.00 hours, two of them, namely (1) Md. Arafat and (2) Md. Sajid were found missing by their friends who informed the Club authorities. On a search conducted by the security guards of the Club, the two boys were found lying at the bottom of the pool, on the deeper side. Both the boys were rescued and removed to Calcutta Hospital, where they were declared, brought-dead. The post-mortem examination has detected alchohol in the stomachs of both the deceased. The detailed post-mortem report is yet to be received.

A case has been registered under section 304A IPC against the life saver and the Acting Secretary of the Club. The Swimming Pool has been closed down following this incident. Both these persons were placed under arrest and subsequently released by the Court on bail. Investigation in the case is proceeding.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Home (Police) Department will make a statement on the subject of reported recovery of Rifle of suspected militants from Howrah Garage on 18-7-95.

(Attention called by Shri Sukumar Das on the 21st July, 1995.)

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Sukumar Das, regarding reported recovery of rifle of suspected militants from Howrah Garage on the 18th July, 1995.

On the night of July 18, 1995, officers and policemen of Bally PS. conducted a raid at 'Bangurer Math' at the garage of Sebak Transport Company owned by Prem Chand Agarwal. During the raid, one sophisticated fire-arm of .315 calibre was recovered from the bedding of one Charan Singh, a driver. The barrel and butt of the rifle had been sawn off. One live catridge of .315 calibre was found loaded in the chamber of the rifle with Indian Ordinance Factory markings.

Prem Chand Agarwal, the owner of the garage, is wanted in a case of Bally PS. and many other cases of Raniganj, Jamuria and Andul Police Stations of Burdwan and Howrah districts. Two employees of the garage, namely. Chittaranjan Ghosh and Surajit Sharma were apprehended and interrogated. It transpired from their statements that the rifle had been kept in the garage by the driver Charan Singh, alias China about a week ago. Charan Singh drives one of the trucks owned by Prem Chand Agarwal and is presently reported to be out on a trip to Aligarh in U.P.

Raids were conducted, at the office address of Prem Chand Agarwal at 48, Zakaria Street and at his residence at Chittaranjan Avenue. Prem Chand Agarwal could not be traced. But from the seized records, it appears that he is involved in anti-social and other criminal activities in the Raniganj coal belt. Teams have been despatched to the known addresses of Prem Chand Agarwal and Charan Singh in the Raniganj area of Burdwan district. So far no links of these two persons with terrorist activities could be established.

A case has been started in Bally police station. Attempts are being made to apprehend the accused persons. The case has been handed over to the CID further investigations in the case are proceeding.

## STATEMENT UNDER RULE-346

**Mr. Speaker :** Now, a statement under Rule 346 of the Rules

and Procedure and Conduct of Business in West Bengal Legislative Assembly will be made by Shri D. C. Dakua, Minister-in-charge, Scheduled Castes & Scheduled Tribes Welfare Department, government of West Bengal.

**Shri Dinesh Chandra Dakua :** Hon'ble Mr. Speaker and Members of the Assembly. Govt. of West Bengal constituted a One-man Committee with Prof. Basudev Barman of the Deptt. of Chemical Engineering, University of Calcutta as Chairman-Member of the said Committee under Notification No. 209-TW/EC dated 16-3-95 to make a study on the problems of admission of Scheduled Castes and Scheduled Tribes students in various educational Institutions specially for higher studies in general/technical and Engineering education and to report measures required for removing the existing difficulties, if any, in the matter of admission.

The Committee has since made an in-depth study on the issue and submitted its report on 12th July, 1995 giving specific recommendations in the direction of removal of such difficulties. The Govt. has accepted the report & recommendation in principle and will take such steps in line with the recommendations as and when it is deemed appropriate.

Copy of the report will be made available to the Members of the Assembly as soon as possible.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 62

**Mr. Speaker :** There are ten cut motions to Demand No. 62. All the cut motions are in order.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**ডাঃ মানস ভুঁইয়া** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন আমি তার উপরই আজকে আলোচনা করব। মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্যে যে ধরনের সংখ্যাতত্ত্ব এবং কর্মধারার কথা বলার চেষ্টা করেছেন বাস্তবের সঙ্গে তার মিল খুব সামান্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে ৭১ হাজার ৮৭৮টি পঞ্চায়েত আছে, রাজীব গান্ধীর স্বপ্ন পঞ্চায়েতিরাজ, নগরপালিকা। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি যার নেতা পঞ্চায়েত মন্ত্রী, তিনি তার বক্তব্যের মধ্যে দিয়ে বলার চেষ্টা করেছেন, পঞ্চায়েতিরাজ-এর সংবিধান সংশোধনের পর মহিলা, তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষ-এর আসন সংরক্ষণের মধ্যে দিয়ে পঞ্চায়েতে বিপ্লব সাধন করেছে। এটা সর্বৈব একটা অসত্য কথা। যখন লোকসভা এবং রাজ্যসভায় সংবিধান সংশোধনের জন্য পঞ্চায়েতিরাজ বিল উপস্থাপিত করা হয়েছিল, তখন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যারা লোকসভা এবং রাজ্যসভায় সদস্য ছিল এবং অন্যান্য বামপন্থী. দলগুলি, ভারতীয় জনতা পার্টি, জনতা পার্টির, সঙ্গে তাল মিলিয়ে এই পঞ্চায়েতি রাজ বিলের বিরোধিতা করেছিল। লোকসভায় আমাদের দলের সংখ্যাগরিষ্ঠ বেশি ছিল বলে সেটা পাস হয়েছিল, কিন্তু রাজ্যসভায় আমাদের সংখ্যাগরিষ্ঠতা না থাকার জন্য সেই বিল পাস করতে পারিনি। সেদিন আমরা দেখলাম, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পশ্চিমবঙ্গে যে কথা বলছেন, লোকসভা এবং রাজ্যসভার ভেতরে তার বিপরীত কথা বলছেন। রাজীব গান্ধী যে সংরক্ষণের কথা বলেছিল মহিলা, তফসিলি আদিবাসীদের জন্য, সি. পি. এম. এম.পি.রা তার বিরোধিতা করেছিল। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যা বলার চেষ্টা করেছেন সেটা স্ব-বিরোধিতা। একটু স্বকীয়তার ঢঙে তিনি বলেছেন, এটা ভাল। এটা যদি ভাল হয় তাহলে কেন আপনারা লোকসভা এবং রাজ্যসভায় সেদিন বিরোধিতা করেছিলেন। তাহলে কি আপনারা অন্ধ রাজনৈতিক বিরোধিতার জনাই সেদিন বিরোধিতা করেছিলেন।

আজকে সেই প্রশ্নটা আপনার মাধ্যমে স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাই। আমরা পশ্চিমবঙ্গে নির্বাচনে অংশগ্রহণ করেছি। ওরা একটা কথা প্রায়ই বলেন, 'আমাদের সময় নাকি নির্বাচন হত না।' কি করে হবে? ১৯৭২ সালের বিধানসভা নির্বাচনের পর মার্কসবাদী কমিউনিস্ট পার্টি বিধানসভা বয়কট করলেন। তখন সি. পি. আই. আমাদের সঙ্গে ছিলেন, আর. এস. পি.র বিধানসভায় যোগদান করেছিলেন কিন্তু সি. পি. এম. বিধানসভায় এলেন না। গণতন্ত্রে মূল বিরোধী দল যদি রাজনৈতিক প্রক্রিয়ার অংশীদার না হন তাহলে আমরা নির্বাচন করব কি করে? আমরা ভুতেদের নিয়ে তো নির্বাচন করতে পারি না। ১৯৭২ সালে বোধহয় সূর্যবাবু প্রত্যক্ষ রাজনীতিতে আসেননি, উনি জানেন না। এই তো গোর্খা হিল কাউন্সিলের যিনি নেতা—সুবাস ঘিসিং—তিনি একবার বললেন, পাহাড়ে নির্বাচন করতে দেব না। সঙ্গে সঙ্গে সেখানে জ্যোতিবাবু, বুদ্ধদেববাবু, অশোকবাবু এবং মন্ত্রী মহাশয়, আপনিও সেখানে ছুটলেন। কেন গিয়েছিলেন? গিয়েছিলেন এই জন্য যে সেখানে নির্বাচন করতে হবে এবং সেখানে বিরোধী দলের অংশগ্রহণ করা দরকার। আপনারা সেই

সময় বলেছিলেন, বিরোধী দল অংশগ্রহণ না করলে নির্বাচন কি করে করব? ১৯৯৪-৯৫ সালে শাসকদল থেকে যদি একথা বলা হয় যে মূল বিরোধী দল না থাকলে নির্বাচন প্রহসন তাহলে ১৯৭২ সালে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি গণতন্ত্রের রায়, মানুষের রায় মাথা পেতে নিয়ে বিধানসভায় যোগদান করলেন না কেন? কেন তারা বিধানসভা তখন বয়কট করেছিলেন? স্যার, জাতীয় কংগ্রেস দল, কংগ্রেস সরকার এবং তদানিন্তন সরকার তাহলে কি করে তখন নির্বাচন করবেন? স্যার, পঞ্চায়েত আইন তখনও সংশোধন হওয়ার দরকার ছিল। বামফ্রন্ট সরকার আসার পর যে আইনের উপর ভিত্তি করে পঞ্চায়েত নির্বাচন হয়েছিল সেই আইন কংগ্রেস সরকারের তৈরি। তার একটা লাইনও পরিবর্তন না করে তদানিন্তন পঞ্চায়েত মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় কংগ্রেসের তৈরি আইনকে সামনে রেখে নির্বাচন করেছিলেন—এটা সকলেই জানেন। স্যার, আমরা দেখেছি ওরা নির্বাচনে হারলে বলেন মানুষের দোষ, মুখ্যমন্ত্রী এবারেও বলেছেন, মানুষ ভুল করেছেন আবার জিতলে বলেন যে মানুষ ঠিক করেছে কিন্তু কংগ্রেস দল তা করে না। কংগ্রেস দল জিতুক বা হারুক মানুষের রায় মাথা পেতে নেয়। কংগ্রেস দল বলে এটাই মানুষের রায় কিন্তু মার্কসবাদী কমিউনিস্ট পার্টি কখনও মানুষের রায়ের শরিক হতে চান না। তার কারণ হচ্ছে স্বৈরতান্ত্রিক মানসিকতায় এই রাজনৈতিক তত্ত্বের জন্ম হয়েছে। সূর্যবাবু কি বলতে পারবেন যে পৃথিবীর কোন কমিউনিস্ট দেশে গণতান্ত্রিক পদ্ধতি মেনে ভারতবর্ষের মতন নির্বাচন হয়? পুরানো রাশিয়া এখন আর নেই, ভেঙে গিয়েছে, চিন বলে যে দেশটি আছে সেটি হচ্ছে সোসালিস্ট দেশ। আজকে ইকনমিক টাইমসে সেই চিন দেশ সম্বন্ধে বেরিয়েছে সেখানে দুশো মিলিয়ন গ্রামীণ শ্রমিক হয়ে যাচ্ছে। বেজিং রিপোর্টটা দেখুন। Two hundred million labour are going to be unemployed by two/three years. এই জায়গায় সেই দেশটা দাঁড়িয়ে আছে। কোনও কমিউনিস্ট দেশে নির্বাচন হয় না। একটা স্বৈরতান্ত্রিক মানসিকতা নিয়ে দলীয় সদস্যদের মনোনয়নের মাধ্যমে তারা চলেন।

আমাদের দেশের কমিউনিস্ট নেতারা বলছেন আমরাই গণতন্ত্রের ধারক-বাহক। এত বড় অসত্য কথা, এত বড় ধাপ্পা এর আগে কখনও শুনিনি, পৃথিবীর মানুষ কখনও শোনেনি। আমরা সেই জায়গায় বিরোধিতা করি। রাজীব গান্ধী যেটা চেয়েছিলেন আদিবাসী তফসিলি মহিলা যাদের জন্য আমরা অনেক কিছু বলেছি, অনেক আইন করেছি কিন্তু অনেক কিছুই করতে পারিনি। আমরা সেই আদিবাসী তফসিলি হরিজন সংখ্যালঘু দরিদ্র মানুষ তাদের কাছে পৌছাতে হবে। ১৯৮০ সালে প্রাক্তন প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী ২০ দফা কর্মসূচি ঘোষণা করেছিলেন এবং সেই কর্মসূচিতে সারা ভারতবর্ষের প্রতিটি রাজ্যের সাড়ে ৫ লক্ষ গ্রামে ২০টি বিশেষ গ্রামোন্নয়ন কর্মসূচির মধ্যে মানুষকে যুক্ত করে তাদের অর্থনৈতিক উন্নয়ন করতে চেয়েছিলেন। ১৯৭৮ সালে যখন ওঁরা নির্বাচন করেছিলেন, তখন ১৯৮০ সালের ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচি হল কেন্দ্রীয় সাহায্য দিয়ে মানুষের অর্থনৈতিক উন্নতি ঘটানো। যেমন আই. আর. ডি. পি. আগে ছিল এন. আর. ই. পি., তার পরে যুক্ত

হল আর. এল. ই. জি. পি. তার সঙ্গে মহিলা আদিবাসী তফসিলি, স্পেশ্যাল কম্পোনেন্ট ট্রাইবালস্-এর উন্নতির জন্য বিশেষ পরিকল্পনা এইসবগুলি ২০ দফা কর্মসূচির অন্তর্ভুক্ত ছিল। কিন্তু দুর্ভোগের ব্যাপার মাননীয় মন্ত্রী কিংবা তার দলের লোকেরা বলেন এটা বামফ্রন্টের কর্মসূচি। বামফ্রন্টের তো ৩৬ দফা কর্মসূচি ছিল যখন নির্বাচনে আপনারা অংশগ্রহণ করেছিলেন, কিন্তু আপনারা যখন মানুষের কাছে যান মন্ত্রী হিসাবে, আপনারা তখন কেন এ কথা বলেন না যে এই কর্মসূচিগুলি সার্বিকভাবে ২০ পয়েন্ট প্রোগ্রামের অংশ। আমরা ফেডারেল স্ট্রাকচারের মধ্যে আছি, আমরা গ্রামোন্নয়নের দায়িত্বে রয়েছি। কেন্দ্রীয় সরকারের এই কর্মসূচিগুলি আমরা এক্সিকিউট করছি, এগুলি হল জাতীয় কর্মসূচি এ কথা আপনারা বলবেন না কেন? তাই আজকে আমরা এই দৃষ্টিভঙ্গির বিরোধিতা করি। আমরা দেখছি আপনারা সব জায়গায় চালাকি করছেন। মাননীয় মন্ত্রী আপনি জানেন আজকে আমাদের এখানে কতগুলি প্রশ্নের উত্তর দেওয়া হয়েছে। আজকে শ্রী শৈলজা দাস মহাশয়ের প্রশ্নের কতগুলি উত্তর আপনি দিয়েছেন। জওহর রোজগার যোজনা নিয়ে, ইন্টিগ্রেটেড জওহর রোজগার যোজনা নিয়ে এবং এমপ্লয়মেন্ট অ্যাসিয়র স্কিম নিয়ে—এইসব ব্যাপারে প্রশ্নের উত্তর আপনি দিয়েছেন। আমি কতগুলি ভয়ঙ্কর ত্রুটির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। প্রশ্নের উত্তরে লিখিতভাবে এক রকম বলা হচ্ছে, আবার মান্থলি অ্যাসেসমেন্ট রিপোর্ট যেটা আপনাদের সরকার থেকে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠান, তাতে আরেক রকম কথা বলছেন। কোনটা ঠিক বলে আমরা মনে করব? মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি গতকাল আমাকে একটা লিখিত প্রশ্নের উত্তর দিয়েছিলেন তাতে আমি সারা রাজ্যের কথা বলছি না, আমি শুধুমাত্র কনসেন্ট্রেট করেছি একট ব্লকের উপর। সেখানে লিখিত উত্তরে উনি বলেছেন সবং-এ ১৩টি গ্রাম পঞ্চায়েত হল ১৯৯৪-৯৫ সালে জওহর রোজগার যোজনা খাতে বরাদ্দ হল ২৯ লক্ষ ৫৮ হাজার ৪২৫ টাকা মন্ত্রী সূর্যকান্ত মিশ্র লিখিত উত্তর দিয়েছেন। তার ঠিক আগের পাতায় উনি বলেছেন ১৯৯৪-৯৫ সালে জওহর রোজগার যোজনায় সবং-এর অ্যালটমেন্ট ছিল ৮১ লক্ষ ৩১ হাজার টাকা, টাকা দেওয়া হয়েছিল ৬৩ লক্ষ ৬ হাজার টাকা। সেকেন্ড স্কিমে অ্যালটমেন্ট ছিল ৪৭ লক্ষ টাকা, আর টাকা দেওয়া হয়েছিল ২৫ লক্ষ ৩ হাজার টাকা। আপনি এই পাতায় বললেন ২৯ লক্ষ টাকা, আবার ওই পাতায় বলছেন অন্য রকম। কোনটা ঠিক মাননীয় মন্ত্রী মহাশয়? এবারে আমি পশ্চিমবঙ্গের টোটাল পার্সপেক্টিভে আসছি। শৈলজা দাসের প্রশ্নের উত্তরে বলেছেন শুধু পশ্চিমবঙ্গে ১৯৯৪-৯৫ সালে আপনি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে শেয়ার দিয়েছেন ৩৫ কোটি ৩১ লক্ষ ৬৯ হাজার টাকা, আর কেন্দ্র ওই টাকা তিনটি ভাগে দিয়েছেন ১৭৬ কোটি ৫৮ লক্ষ ১২ হাজার টাকা। এবারে আমি আসি স্ট্যাটাস রিপোর্ট-এ। মাননীয় মন্ত্রী যা স্ট্যাটাসরিপোর্ট আপনি প্রতি মাসে পাঠান ভারত সরকারে রুর‍্যাল ডেভেলপমেন্ট মিনিস্ট্রি অ্যাজ অন ১-৪-৯৫ এই স্ট্যাটাস রিপোর্ট আমি পড়ছি।

Unutilised fund of JRY on 1st April 95–49 crores 9 lakhs 56 thousand. Resource allocated from the Centre—194 crores 28 lakhs 42

thousand. State Share—48 crores 57 lakhs 11 thousand. Total Resource available as on 1-4-95—242 crores 85 lakhs 53 thousand.

এবারে এই তথ্যের সঙ্গে শৈলজাবাবুর প্রশ্নের উত্তর যেটা দিয়েছেন সেটা কি মিলছে? তাহলে কোন জগতে আমরা বাস করছি? এ তো এক আদিভৌতিক রাজত্বে আমরা বাস করছি। তাহলে স্ট্যাটাস রিপোর্ট-এ যেটা আছে সেটা ঠিক, না, শৈলজাবাবুকে যেটা বলেছেন সেটা ঠিক? কোনটা ঠিক? কোনটাকে ধরে আমরা বিতর্ক করব? স্যার, আমি অ্যাজ অন ১-৪-৯৪টা বাদ দিলাম। আমার কাছে একদম লেটেস্ট ফিগার—অ্যাজ অন মে, ৯৫ আছে সেটা থেকে বলছি। ন্যাশনাল লেভেলে এই লেটেস্ট ফিগারটা পাওয়া গিয়েছে। গতকাল আমি মিনিস্ট্রি অব রুর‍্যাল ডেভেলপমেন্ট থেকে নিয়ে আজকে এসেছি। সেখানে স্টাটাস রিপোর্ট কি বলছে পশ্চিমবঙ্গের ব্যাপারে? বলছে, ফাইন্যান্সিয়াল পারফরমেন্স JRY, first stream up to May কি বলছে? West Bengal—total resource allocated during 95-96, up to 1st May—281 crores 53 lakhs 28 thousand—Up to May.

তাহলে রিসোর্স যেটা ছিল আগে সেটার সঙ্গে যদি এটা যুক্ত করি তাহলে হচ্ছে, unutilised resource—329 crores 1 lakh 42 thousand. Target of expenditure till May—42 crores 77 lakhs 18 thousand. Resource utilised up to May—9 crores 15 lakhs 44 thousand. Percentage of achievement to the target—up to May—21.40%.

তাহলে আপনাদের পজিশনটা কি? ২৫টি রাজ্য এবং কেন্দ্র শাসিত অঞ্চলগুলির মধ্যে আপনাদের পজিশন অনেক অনেক নিচে।

This is the status report of the national performance on JRY and comparative study of other states.

আমার কাছে এই রিপোর্ট আছে। আপনার কাছে কম্পারিটিভ স্টাডি আছে কিনা জানি না। আমি গতকালই এটা নিয়ে এসেছি। হয়তো রাজ্যের ব্যাপারটা আপনার কাছে আছে। আমার জিজ্ঞাস্য, এত দুরাবস্থা কেন? আপনারা বলেন, কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না কিন্তু আমরা লক্ষ্য করছি, আনইউটিলাইজড fund available as on, 1-4-95. এখানে আপনার হাতে অনেক টাকা পড়ে আছে। স্যার, একটা আইটেমের ব্যপারে আমি বললাম। এবারে আমি নেক্সড আইটেমে আসছি। এমপ্লয়মেন্ট target and achievement of JRY during 9-4-95 plus man-days. আমার কাছে স্ট্যাটাস রিপোর্ট আছে, এ ক্ষেত্রে ব্যাপারটা কি হচ্ছে দেখুন।

[12-50 – 1-00 p.m.]

পশ্চিমবঙ্গে ৪৯৮.৯৮ লক্ষ শ্রম দিবস তৈরি হবে, এটা হচ্ছে টার্গেট ৯৪-৯৫তে।

আমরা করতে পেরেছি ৩৬৮ লক্ষ ৩৮ হাজার অ্যাজ অন ১-৪-৯৫। আপনার ডিপার্টমেন্ট ভুল তথ্য পাঠাচ্ছে। আপনি চ্যালেঞ্জ করুন, ডিপার্টমেন্ট ইজ ইয়ুজলেস টু ইনফর্ম দি ইউনিয়ন গভর্নমেন্ট টু কম্পাইল দি ন্যাশনাল রিপোর্ট অ্যান্ড সার্ভে রিপোর্ট। আপনি দেখুন অ্যাজ অন ১-৪-৯৫ গত ছিল ৪৯৮ লক্ষ ৯৮ হাজার, আপনি অ্যাচিভ করতে পেরেছেন ৩৬৮ লক্ষ ৬৮ হাজার। পারসেন্টেজ অব অ্যাচিভমেন্ট কত? ৭৩.৮৩ পারসেন্ট অ্যাজ অন ১-৪-৯৫, এই হচ্ছে আপনার পোজিশন। ভারতবর্ষের ২৫টি রাজ্যের মধ্যে ধরুন অন্যান্য রাজ্য যেখানে আজকে গুজরাট ৯০ পারসেন্ট, আসাম ৯৯.৪৫ পারসেন্ট করেছে, হিমাচল প্রদেশ ৭৯.৫৩ পারসেন্ট, মেঘালয় ১০৭.৫৪ পারসেন্ট, ত্রিপুরা ১১৫.৬৯ পারসেন্ট, উত্তর প্রদেশ ৮৩.৮৫ পারসেন্ট, সেখানে আপনার কত? ৭৩.৮৩ পারসেন্ট। আর আপনি ফাটিয়ে বক্তৃতা করছেন পশ্চিমবাংলায় পঞ্চায়েত এত সুন্দর করছে। আপনি তো লাস্ট বেঞ্চার। এটা আমার কথা নয়, এটা ন্যাশনাল কম্পারেটিভ স্টাডি রিপোর্ট। এটা ন্যাশনাল রিপোর্ট, মিনিস্ট্রী অব রুর‍্যাল ডেভেলপমেন্ট থেকে এনেছি। আপনার বসের কাছ থেকে নিয়ে এসেছি। এই ফেডারেল স্ট্রাকচারে যার আন্ডারে আপনি কাজ করেন। এখানেও কিন্তু আপনি লাস্ট বেঞ্চার, আপনি ভাল করতে পারলেন না। আর একটা গুরুত্বপূর্ণ কর্মসূচি সেকেন্ড স্ট্রিমে যেটা ইন্টেন্সিভ জওহর রোজগার যোজনায়, আমাদের এখান থেকে ছয়টি জেলায় কর্মসূচি নেওয়া হয়েছে, তাতে কেন্দ্রীয় সরকার অ্যাডিশনাল ফান্ড দেবার কথা চিন্তা-ভাবনা করেছে, কিছু কিছু জেলা ভিত্তিক ফান্ড দিতে, সেখানকার পোজিশনও খুব খারাপ। পশ্চিমবঙ্গ এটা পেয়েছিল অ্যাজ অন ১-৪-৯৫-এ অ্যাভেলেবল রিসোর্স হচ্ছে ৪২ কোটি ৪১ লক্ষ টাকা। তারপর আরও দেওয়া হয়েছে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ৪৯ কোটি এবং রাজ্য সরকার স্টেট ম্যাচিং গ্রান্ট দিয়েছে ১২ কোটি ২৫ লক্ষ টাকা। এই টোটাল মিলিয়ে অ্যাভেলেবল রিসোর্স অ্যাজ অন ১-৪-৯৫, সেকেন্ড স্ট্রিমে সেখানে হচ্ছে ৬১ কোটি ২৫ লক্ষ টাকা। আপনি রিসোর্স ইউটিলাইজ কত করতে পেরেছেন, ৩৪ কোটি ৫৩ লক্ষ ৭২ হাজার টাকা। আপনার পারসেন্টেজ অব ইউটিলাইজেশন অব সেকেন্ড ফেজ ইন্টেন্সিভ জওহর রোজগার যোজনায় ৩৯.৯১ পারসেন্ট। এটা প্রিকরিয়াস, সাংঘাতিক খারাপ। আমরা দেখছি, বিহার সেখানে ইউটিলাইজ করেছে আপনাদের কাছাকাছি, অন্ধ্রপ্রদেশ ৭৬.৪২ পারসেন্ট ইউটিলাইজ করেছে। সেখানে আপনি ইউটিলাইজ করেছেন ৩৯.৯১ পারসেন্ট, গুজরাট যেখানে ৫০.৪ পারসেন্ট সেখানে আপনি ইউটিলাইজ করেছেন ৩৯.৪১ পারসেন্ট, কর্ণাটক যেখানে ৫৪.৬৯ পারসেন্ট সেখানে আপনি ইউটিলাইজ করেছেন ৩৯.৯১ পারসেন্ট। উত্তরপ্রদেশ ইউটিলাইজ করেছে ৪৪.৮৩ পারসেন্ট সেখানে আপনার ইউটিলাইজেশন ৩৯.৯১ পারসেন্ট। আপনি দেখুন ওড়িশা যাকে আপনারা কটাক্ষ করতেন, সেই ওড়িশা ইউটিলাইজ করেছে ৫৭.৬৬ পারসেন্ট আর আপনি করেছেন ৩৯.৪১ পারসেন্ট। মন্ত্রী মহাশয় এটা কি আপনার এক নম্বর হওয়ার কাজ? পশ্চিমবঙ্গের পঞ্চায়েত একনম্বর হওয়ার কাজ করেছে। এটা কি এক নম্বর কাজের নমুনা? আপনি নিজের কাজের ইন্ট্রোসপেকশন করুন। একটু দেখুন কি ধরনের পঙ্কিল আবর্তে আপনারা জড়িয়ে পড়েছেন। আপনার দলের লোকেরা

কি কাজকর্ম করছে? ইন্টেন্সিভ জওহর রোজগার যোজনায় ম্যান-ডেজ তৈরি করার কথা ছিল অ্যাজ অন ১-৭-৯৫-এ ১১৪ লক্ষ ৪১ হাজার সেখানে আপনার অ্যাচিভমেন্ট ৬৩ লক্ষ ৫৫ হাজার। তার মানে পারসেন্টেজ অব অ্যাচিভমেন্ট ৫৫.৫৫ পারসেন্ট। এখানেও আপনি লাস্ট বেঞ্চার। তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় চারিদিকে বলে বেড়াচ্ছেন যে উনি কর্মদক্ষ, পঞ্চায়েত বিপ্লব এনেছেন। পঞ্চায়েতের কাজকর্ম পশ্চিমবঙ্গকে উনি এক নম্বরে এনেছেন। এটা আমি তো তথ্য দিয়ে দিলাম। এক নম্বর উনি নন। উনি শেষ নম্বর। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবার প্রগ্রেস অব এমপ্লয়মেন্ট স্কিম, ই. এ. এস.। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ কর্মসূচি। এখন পশ্চিমবঙ্গে, অ্যাজ অন ১-৪-৯৫, ৯৪ সালের যে তথ্য আছে, ৯৪-৯৫ সালের যে টোটাল তথ্য আছে, ১-৪-৯৪ ও পশ্চিমবঙ্গ এ বাবদ টাকা পেয়েছে ২৪ কোটি ৪৭ লক্ষ ·৭৫ হাজার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স এবং এমপ্লয়মেন্ট অ্যাস্যুরেন্স স্কিমে ফার্স্ট টাকা এসেছে ৮৯ কোটি ৯০ লক্ষ টাকা সেকেন্ড স্কিমে টাকা এসেছে ২৪ কোটি ৮৮ লক্ষ, থার্ড ফেজ হল ২ কোটি ২০ লক্ষ টাকা। তাহলে টোটাল আমরা কত পেলাম ৭৬ কোটি ৯৮ লক্ষ টাকা। স্যার, আমরা দেখছি পশ্চিমবঙ্গে এক্সপেন্ডিচার ৬৯ কোটি ৭ লক্ষ টাকা। হাতে ছিল ৯৬ কোটি ২২ লক্ষ ৫০ হাজার টাকা। তাহলে ওঁরা খরচ করেছেন ৬৯ কোটি ৭ লক্ষ টাকা। পারসেন্টেজ অব ইউটিলাইজেশন ৫৭.২২। স্যার, ত্রিপুরায় কি করেছে, অনেক বেশি করেছে, ৭৫.৪৬ পারসেন্ট, অন্ধ্রপ্রদেশে ৮৪.৪২ পারসেন্ট, কর্ণাটকে ৫৯.৪৬ পারসেন্ট। স্যার, মন্ত্রী মহাশয় এখানেও কিন্তু এক নম্বর নন। এই ধরনের পরিসংখ্যানের খেলা খেলে উনি বলছেন পঞ্চায়েতের নেতৃত্ব দিয়ে উনি পঞ্চায়েতকে স্পুটনিকের গতিতে এগিয়ে নিয়ে চলেছেন।

[1-00 – 1-10 p.m.]

দেখিয়ে বলেন, দেখেছো, এখন আমাদের সার্টিফিকেট দাও, আমি ডাঃ সূর্যকান্ত মিশ্র ভারতবর্ষে এক নম্বর ছাত্র, পঞ্চায়েতে খুব ভাল কাজ করেছি। কিন্তু তথ্য বলছি আপনার পুরো শরীর কালো এবং আপনার কাজকর্ম সব চেয়ে খারাপ। আপনি ফার্স্ট বয় নন, আপনি লাস্ট বয়। আপনার পারফরমেন্স ইজ ভেরি ভেরি ব্যাড ভারতবর্ষের প্রেক্ষাপটে। এই রিপোর্ট সে কথাই বলছে। এমপ্লয়মেন্ট অ্যাস্যুরেন্স স্কিমে আপনি সম্পূর্ণ ব্যর্থ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরপর আমি আসছি মিনিয়ন ওয়েল স্কিমের কথায়। এটা একটা খুবই গুরুত্বপূর্ণ স্কিম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর এবং উত্তরবঙ্গের কয়েকটি জায়গায় এই পরিকল্পনা খুবই গুরুত্বপূর্ণ। আপনি ওন্দার মানুষ, আপনি এটা খুব ভালভাবেই জানেন। কিন্তু আপনি এর পারফরমেন্স রিপোর্ট খুলে দেখুন— এখানে ১৯৯৪-৯৫ সালে পশ্চিমবঙ্গের টার্গেট ছিল ২৮২৬টি এবং এর জন্য টাকা দেওয়া হয়েছিল ৭২ কোটি ৭৫ লক্ষ ৬৬ হাজার টাকা। স্যার, নম্বর অফ মিনিয়ন ওয়েল কন্সট্রাকশন ২৮২৬টির মধ্যে লাস্ট রিপোর্টে দেখা যাচ্ছে—৫৭৫টি মিনিয়ন ওয়েলস অন প্রোগ্রেস নট

কমপ্লিটেড এবং এর জন্য ফেব্রুয়ারি, ১৯৯৫ পর্যন্ত খরচ করেছেন ৪৮ কোটি ৩৬ লক্ষ টাকা। ফেব্রুয়ারি, ১৯৯৫-এর রিপোর্টে এই কম্পারেটিভ স্টাডি করা হয়েছে। তাহলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি বলুন মাননীয় মন্ত্রী মহাশয় যে দাবি করছেন তাঁর দপ্তর দ্রুত গতিতে কাজ করছে, তা কি সত্য? স্যার, এরপর আমি আর একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ কর্মসূচির অবস্থাটা এখানে উল্লেখ করি। ইন্দিরা আবাসন যোজনা, আই.এ.ওয়াই—শ্রীমতী ইন্দিরা গান্ধীর নামে আদিবাসী, তফসিলি, হরিজন এবং সাধারণ দরিদ্র মানুষদের জন্য এই স্কিম গৃহীত হয়েছে। এই স্কিমে এখন সাধারণ দরিদ্র মানুষদেরও অন্তর্ভুক্ত করা হয়েছে। এই স্কিমের জন্য ১৯৯৪-৯৫ সালে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে অ্যালটমেন্ট হয়েছিল ৩০ কোটি ৪১ লক্ষ ৫৪ হাজার টাকা এবং পার ইউনিট কস্ট ধরা হয়েছিল ১৪,০০০ টাকা। অর্থাৎ প্রতিটি বাড়ির জন্য ১৪,০০০ টাকা করে দেওয়া হবে। এ ক্ষেত্রে টার্গেট কত ছিল? টার্গেট ছিল স্যার, ২১,৭২২টি বাড়ি। স্যার, নম্বর অফ হাউসেস কন্সট্রাকটেড আপ টু ফেব্রুয়ারি, ১৯৯৫ কত, না ১০,৩৬১টি। মাননীয় মন্ত্রী মহাশয়, এটা কি আপনার খুব ভাল প্রোগ্রেস? আপনি আদিবাসী, তফসিলি ও গরিব মানুষদের জন্য বাড়ি করার ফুরসত পাচ্ছেন না, টাকা খরচ করতে পারছেন না। এই জন্যই তো আমরা বলছি সরাসরি টাকা দিতে হবে প্রধানকে, পঞ্চায়েতকে। আপনি টাকা নিয়ে মাতব্বরী করবেন, সেই টাকা খরচ না করে সেই টাকার সুদ খাবেন—কেন্দ্রীয় সরকারের টাকা, রাজ্য সরকারের মন্ত্রী হয়ে আপনি মিডিল ম্যানের মতো তা থেকে কিছু লাভ করবেন, এটা বরদাস্ত করা যায় না। তাই আমরা বলছি সরাসরি টাকা কেন্দ্র থেকে ডি.এম.-এর কাছে যাবে, ডি.এম. থেকে প্রধানের কাছে যাবে। আমরা লক্ষ্য করছি আপনার মাধ্যমে টাকা যেতে ৯ মাস সময় লেগে যাচ্ছে। কারণ কেন্দ্র থেকে রাজভবন, রাজভবন থেকে রাইটার্স বিল্ডিংস, রাইটার্স বিল্ডিংস থেকে জেলা পরিষদ ইত্যাদি করে ১২ মাসের মধ্যে ৯ মাসই কেটে যাচ্ছে পঞ্চায়েতের হাতে বা প্রধানের হাতে টাকা গিয়ে পৌঁছতে। আর যদি সরাসরি পাঠান হয় তাহলে তা ৪৫ দিন বা দেড় মাসের মধ্যেই পৌঁছে দেওয়া সম্ভব হবে।

দেড় মাস। দিল্লি থেকে ডি.এম., ডি.এম. থেকে জেলা পরিষদ, জেলা পরিষদ থেকে অঞ্চল প্রধান, ভিলেজ, গ্রামের মানুষ—৪৫ দিন। এই কনসেপ্টের নাম হচ্ছে পাওয়ার টু দি পিপিল। আপনি বলছেন, না, মধ্যস্বত্বভোগী চাষীর মত, পঞ্চায়েত মন্ত্রী হিসাবে ঐ টাকা আমার নামে জমা পড়বে। সেই টাকায় সুদ ভোগ করব আর খবরদারি করব। আর কংগ্রেসের পঞ্চায়েত সমিতি হলে টাকা দেব না, কংগ্রেসের জেলা পরিষদ হলে টাকা দেব না, কংগ্রেসের অঞ্চল প্রধান হলে সেখানে টাকা দেব না। সেখানে যে যে স্কিমে যত পরিমাণ টাকা ধরা আছে, সেইসব স্কিমে সেই পরিমাণ টাকা না দিয়ে অন্য স্কিমে টাকা ডাইভার্ট করব। যেখানে কংগ্রেসের পঞ্চায়েত সমিতি আছে তার মাথার উপর বেনিফিসিয়ারী কমিটি তৈরি করে দেব। যেখানে কংগ্রেসের অঞ্চল প্রধান আছে সেখানে টাকা দেব না। এইসব মার্কসবাদী চাতুর্য নিয়ে যতরকমের ফন্দি আঁটা যায় ততরকমের ফন্দি এঁটে একটার পর একটা গ্রাম উন্নয়নের টাকা

বরবাদ করছেন এবং পশ্চিমবাংলার দরিদ্র মানুষের উন্নয়নে, আদিবাসী তফসিলি মানুষের উন্নয়নে, মহিলাদের উন্নয়নে, হরিজন সংখ্যালঘু মানুষের উন্নয়নে যে টাকা খরচ করা উচিত ছিল অর্থাৎ তাদের যতটুকু উন্নয়ন হওয়ার কথা ছিল সেই জায়গায় পৌঁছাতে পারছেন না। তবুও আপনি বলেছেন—আপনাকে আজকে আমি একটা প্রশ্ন করেছিলাম—আপনি ক্ষেপে গেলেন—আমরা রাজ্য সরকারে আছি, বিধানসভার সদস্য আছি। পশ্চিমবঙ্গে বর্তমান প্রশাসনিক কাঠামোতে—আমার সঙ্গে সমস্ত সদস্যরা একমত হবেন—কোন জায়গায় বিধানসভার সদস্যদের রাখা হয়েছে? ক্যারেক্টার সার্টিফিকেট দেওয়া ছাড়া—তাও এখন অঞ্চল প্রধান দিচ্ছে, ইনকাম সার্টিফিকেট দেওয়া ছাড়া—তাও অঞ্চল প্রধান দিচ্ছে—আর কি আমাদের ক্ষমতা আছে? একটা টিউবওয়েল পোঁতার রেকমেন্ডেশন পর্যন্ত কোনও এম.এল.এ. করতে পারে না। আর আজকে ভারত সরকারের প্রধানমন্ত্রী, শ্রী নরসিমা রাও, এম.পি.দের ক্ষমতা দিয়েছেন। কারণ তারা জনপ্রতিনিধি, ৭টি বিধানসভা কেন্দ্র থেকে তাদের প্রতিনিধিত্ব করতে হয়। তাদের কাছে মানুষ আসে, নিশ্চয়ই পাওয়ার টু দি পিপ্‌ল, ডিসেন্ট্রালাইজেশন টু দি প্ল্যানিং, অ্যাডমিনিস্ট্রেশন ডেভেলপমেন্ট হবে। কিন্তু যারা জনপ্রতিনিধি, মানুষের উন্নয়নে যারা প্রতিনিয়ত যুক্ত তাদের তো কিছু বক্তব্য থাকবে? খালি গভর্নিং বডির, জেনারেল বডির মেম্বার করেছেন আর কোন জায়গায় জেলাপরিষদের জেনারেল বডির মেম্বার। বছরে ২ বার মিটিং হয়। খাবারের প্যাকেট, ১ গ্রাস জল। ব্যাস, হয়ে গেল পাশ, পাশ, পাশ। কি হচ্ছে বোঝার আগেই মিটিং শেষ। বিধানসভার সদস্যদের কোথায় বক্তব্য রাখার সুযোগ? সাজেশন রাখার সুযোগ কোথায়? আমরা টিউবওয়েল পোঁতার জন্য বলতে পারব না, আমরা সামান্য গাছ লাগানোর জায়গার কথা বলতে পারব না। অথচ বিধানসভার সদস্য আমরা। কিন্তু যখন আপনার চুলে টান পড়েছে, মাথায় টান পড়েছে, জামা ধরে টানছে, তখন বলছেন, না, এই জিনিস হতে দেব না। আমি বলছি, মধ্যস্বত্বভোগীদের মতন চাষী হতে পারবেন না। সরাসরি পাট্টাদার, বর্গাদার মানুষের কাছে যাবে। কেন্দ্রের দেওয়া টাকা, রাজ্যের দেওয়া টাকা—এটা মানুষের টাকা। সুতরাং মানুষের কাছে যাবে। সি. পি. এম.এর লোকের পেট ভরানোর জন্য নয়, সি. পি.এম. মন্ত্রীদের পেট ভরানোর জন্য নয়। এই দৃষ্টিভঙ্গি কেন্দ্রীয় সরকার নিতে চাচ্ছেন যখন, তখন আপনারা বিপ্লব করছেন আর দু'হাত তুলে বলছেন, "বিনা যুদ্ধে নাহি দিব সূচ্যগ্র মেদিনী"। আমাদের টাকা দিতে হবে। দুর্ভাগ্যবশতঃ আজকে মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিয়েছেন, যদিও এটা লিখিত উত্তর। আজকে এই প্রশ্নটা ছিল, অ্যাডমিটেড হয়েছে কিন্তু আলোচনা হয়নি। উনি উত্তরে বলেছেন, পশ্চিমবঙ্গে একটাও জেলাপরিষদের অডিট হয়নি। মন্ত্রী উত্তর দিয়েছেন, পঞ্চায়েত সমিতিতে ১টা হয়েছে। কি বিপদজনক ব্যাপার। আপনি তো জেলাপরিষদের সভাধিপতি ছিলেন। আপনি বেশ রপ্ত করে এখন পঞ্চায়েত মন্ত্রী হয়েছেন। কিভাবে সরাতে হবে, কিভাবে নিতে হবে এটা আপনার জানা হয়ে গেছে।

[1-10 – 1-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি ওঁকে সময় দিন। আমাদের থেকে সময় কার্টল করে ওঁকে সময় দিন। কিন্তু মন্ত্রীদের যদি এক্সট্রা সময় দেন, তাহলে শুনব না। আমাদেরও সময় বাড়াতে হবে, নয়তো বেরিয়ে যাব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান সুব্রতবাবু এখানে আছেন। আপনি কি কীর্তি করে এসেছিলেন। আমি ওকে বিব্রত করতে চাই না। তবুও আমার নেতা বলছেন একটু করতেই হবে। পি এম কমিটির চেয়ারম্যান একটা তথ্য নিয়েছেন। আজকে মাননীয় মন্ত্রী এই ব্যাপারটা বলবেন। আপনি সভাধিপতি হিসাবে এমন সব লোককে টাকা অ্যাডভান্স করেছিলেন, যাদের ঠিকা[illegible] পাওয়া যাচ্ছে না এবং ১০ বছর বাদে লোক পাঠিয়ে পাঠিয়ে, পি এ কমিটির [illegible] চোটে বাধ্য হয়ে ৩৫ পারসেন্ট টাকা দপ্তর থেকে দিয়ে কোনওক্রমে আপনি মুখ রক্ষা করার চেষ্টা করেছেন। ডেসপ্যারেড অ্যাটেম্পট নিয়ে, এর চাইতে বিপজ্জনক চুরি, ডাকাতি যদি আপনার স্তরেই হয়, তাহলে গ্রামপঞ্চায়েত স্তরে আপনার সমস্ত ছেলেরা, শিষ্যরা কি করছে, কমিউনিস্ট পার্টির সদস্যরা কি করছে? এটা বলুন। আজকে গ্রামে গ্রামে পানীয় জলের জন্য নলকূপ নেই, গ্রামে রাস্তা হচ্ছে না। অথচ এক একটা ব্লকে এক কোটি টাকা, দেড় কোটি টাকা পার্টির অফিস করছেন। গ্রামে পানীয় জলের নলকূপ নেই বলে আন্ত্রিক হচ্ছে। পুকুর, খাল, বিল ইত্যাদি জল মানুষকে খেতে হচ্ছে। আর ১, ১টা ব্লকে পঞ্চায়েতের টাকা সাইফন করে পার্টি অফিস তুলছেন। আপনিই তার পথপ্রদর্শক, আপনি তার নেতা। আপনিই এই ডিফলকেশনের নেতা। ইউ আর লায়াবল টু অ্যানসার টু দ্য পিউপল। আপনি এর জবাব দেবেন। আপনি এত লক্ষ টাকা অ্যাডভান্স করেছিলেন, তাদের ঠিকানা ছিল না কেন? আপনি তাদের একটা লিস্ট সাবমিট করুন। পাবলিক অ্যাকাউন্টস কমিটি যে রিপোর্ট দিয়েছেন, তাতে আপনার পদত্যাগ করা উচিত। পি এ কমিটির যে স্ট্রিকচার আপনার বিরুদ্ধে আছে, আপনার যদি সামান্যতম গণতান্ত্রিক মূল্যবোধ থাকে, তাহলে আপনার পদত্যাগ করা উচিত। আমি আশা করব যে, বাজেটের আগে আপনি পদত্যাগ করবেন। আপনি বলবেন যে, আমি ডঃ সূর্যকান্ত মিশ্র—পি এ কমিটি যে স্ট্রিকচার এনেছে তার পরিপ্রেক্ষিতে আমি পদত্যাগ করে সাধারণ সদস্য হিসাবে বসলাম। কিন্তু তা আপনি করবেন না। কেননা আপনার শিক্ষা-দীক্ষা, পার্টি থেকে আপনি যা পেয়ে এসেছেন, তাতে আপনি পদত্যাগ করবেন না। আজকে যে তির্যক ভাষায় সমালোচিত হয়েছেন, যে কঠোর ভাষায় সমালোচিত হয়েছেন, হায়েস্ট কমিটিতে আপনার বিরুদ্ধে যে রায় বেরিয়েছে, তাতে এখানে আপনার মন্ত্রী থাকা উচিত নয়। ইউ মাস্ট রিজাইন, ইউ মাস্ট কোয়াইট, ইউ মাস্ট কোয়াইট। ঐটাই আমার প্রথম দাবি। আজকে আপনার পঞ্চায়েত বাজেট পেশ করার কোনও নৈতিক অধিকার নেই। আজকে এই প্রসঙ্গে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা অর্ডারের বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেই নতুন আইন অনুযায়ী বিরোধী দলের নেতা জেলা পরিষদের ফাইনান্স

কমিটির অধ্যক্ষ হবেন। গত বছর এর অর্ডার পাস হয়েছে। আমার মেদিনীপুর জেলা, মন্ত্রীরও জেলা—ভারতের সর্ব বৃহৎ জেলা—জনসংখ্যার নিরিখে, ৯৩ লক্ষ মানুষের বাস এখানে। ১৯৯৫ সালের জুন মাসে সার্কুলার যায় দিপ্তিপ্রকাশ জানাকে বিরোধী দলের নেতা হিসাবে জেলা পরিষদের ফাইন্যান্স কমিটির অধ্যক্ষ করার জন্য। এখনও পর্যন্ত তাঁকে ঘর দেওয়া হয়নি। তাকে ফাইল দেওয়া হয়নি। তাঁকে কাজ করতে দেওয়া হচ্ছে না। এবং এমনভাবে কমিটি করা হয়েছে যে সেখানে, একজন মাত্র বিরোধী দলের সদস্য এবং বাকি সমস্তই সরকার পক্ষের সদস্য।

কনভেনশন অনুযায়ী বিধানসভাতে আছে, অন্তত ২/৩ জন কমিটি মেম্বার হবেন, আপনারা সে জায়গা রাখেননি। একমাত্র মেম্বার রেখেছেন, তিনিই চেয়ারম্যান, তিনিই মেম্বার। আমি দাবি করছি এর পরিবর্তন করে কম করে ৩ জন অন্তত দু'জন বিরোধী দলের সদস্যকে রাখতে হবে, আজকে অর্থনৈতিক কমিটিতে সুষ্ঠুভাবে যাতে কাজকর্ম নির্বাহ হতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিশেষে একটা কথা বলি। সার্বিকভাবে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত একটা দুর্নীতির আঁস্তাকুড়ে পরিণত হয়েছে। পঞ্চায়েত অফিসগুলিতে গিয়ে সি. পি. এম. ছাড়া কোনও মানুষ বিচার চাইলে বন্দির মতো অত্যাচারের কারাগারে নিক্ষেপ করা হয়। যে পঞ্চায়েতের বাংলাদেশের উন্নতি হতে পারত সেই পঞ্চায়েত মার্কসবাদী কমিউনিস্ট পার্টির তোষাখানায়, অত্যাচারীর কারাগারে পরিণত হয়েছে এবং সার্বিকভাবে যে বাংলার সম্পদ বাংলার মানুষের জন্য ব্যয়িত হওয়ার কথা সেই সম্পদকে পার্টির সম্পদে পরিণত করে তা লুঠ হচ্ছে, ডাকাতি হচ্ছে। তাই আজকে বাংলার গড়ে ওঠার জন্য যে ২০ দফা কর্মসূচি মাননীয় ইন্দিরা গান্ধী এবং মাননীয় নরসিংহ রাওয়ের গ্রামোন্নয়নের স্বপ্ন, কেন্দ্রীয় সরকারের যে ৩০ হাজার কোটি টাকা গ্রামোন্নয়নের জন্য বরাদ্দ, বাংলার জন্য সবচেয়ে বেশি টাকা কেন্দ্রীয় সরকারের যে কর্মসূচি সারা ভারতবর্ষের গ্রামগুলির উন্নয়নের স্বপ্ন দেখেছেন আমাদের রাজ্যে তা গণতন্ত্রকে হত্যা করে, মানুষের সম্পদ তৈরি না করে চোর সম্পদ তৈরি করে পশ্চিমবঙ্গকে বিপদজনক পথের অন্ধকারে নিক্ষেপ করছে। তাই এই চূড়ান্ত বিরোধিতা করে, মন্ত্রীর পদত্যাগ দাবি করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত বিভাগের মন্ত্রী মহাশয় কর্তৃক ব্যয় মঞ্জুরির যে দাবি এখানে উত্থাপিত হয়েছে সেই দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এতক্ষণ পর্যন্ত মাননীয় বিরোধী দলের সদস্য ডাঃ মানস ভুঁইয়া প্রায় ৫০ মিনিট সময় নিয়ে গুরু গম্ভীরভাবে মাননীয় রাজীব গান্ধীর বন্দনা দিয়ে শুরু করে মাননীয় ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচির কথা বলে কমিউনিস্টদের গালিগালাজ করে শেষ করেছেন। সি.এ.জি. এবং পি. এ. সি.র রিপোর্ট, দুর্নীতির সংখ্যা, জাগলারী, এখানে হাজির করলেন। তাঁর সময় বেশি, ৫০ মিনিট, আমি ওসব জাগলারীর দিকে বেশি যাব না। উনি যা বললেন তা সংখ্যা তত্ত্ব দিয়ে বুঝিয়ে দিতে পারবেন? যে সব কথা উনি উল্লেখ করেছেন সে সম্পর্কে কিছু কথা না বললে অপূর্ণ থেকে যায়। তিনি তাঁর বক্তৃতার শুরুতে

মাননীয় রাজীব গান্ধীর ৭৩তম সংবিধান সংশোধনের কথায় চলে যান, আদিবাসী, তফসিলি, মহিলাদের সম্পর্কে যে কথা উল্লেখ করেছেন, তাতে এতবড় ভণ্ডামী তিনি না করলেও পারতেন। মাননীয় রাজীব গান্ধীর আগে মহাত্মা গান্ধী পঞ্চায়েতের কথা বলেছিলেন, তিনি যদি বেঁচে থাকতেন তাহলে পশ্চিমবঙ্গের পঞ্চায়েত দেখে তিনিও সার্টিফিকেট দিতেন। রাজীব গান্ধীর ৭৩তম সংবিধান সংশোধনীর কথা বললেন তা ওনার তো ১৯৭৩ থেকে ১৯৭৭ পর্যন্ত ছিলেন, আইন করতে পারলেন কিন্তু নির্বাচন কেন করলেন না? আজকে তাঁর কাছে প্রশ্ন করি ভারতবর্ষে কোন রাজ্য আছে যে রাজ্যে নিয়ম মেনে পঞ্চায়েত নির্বাচন হয়? কোথাও হয় না। আপনাদের মাননীয় নেতা ভারতবর্ষের প্রধান মন্ত্রী রাজ্যে ছিল, যদিও সেখানে নির্বাচনে জনগণ নাকে ঝামা ঘষে দিয়েছে, কেন সেখানে নির্বাচন করা হয়নি? কমিউনিস্ট দেশে নির্বাচন হয়, চ্যালেঞ্জ করলেন আপনাদের একটা জায়গা আছে কেরালা সেখানে আপনাদের শাসন চলছে, সেখানে কেন নির্বাচন হয় না। ৭৩তম সংবিধান সংশোধন হওয়ার পরে অনেক দিন চলে গেছে, কেন নির্বাচন করলেন না?

[1-20 – 1-30 p.m.]

নির্বাচন করলে নাকি ঝামা ঘসে দেবে, বিধানসভার নির্বাচনে তার প্রতিফলন পড়বে, তাই আপনারা পঞ্চায়েত নির্বাচন করেননি। কর্ণাটকে সুপ্রিম কোর্টের রায়ে থাকা সত্ত্বেও সেখানে পঞ্চায়েত নির্বাচন করলেন না। এর পরেও বলবেন আপনারা দুর্নীতির কথা? যাদের বিরুদ্ধে শেয়ার কেলেঙ্কারির অভিযোগ উঠেছে, যাদের বিরুদ্ধে বোফোর্স কেলেঙ্কারির অভিযোগ উঠেছে, যাদের প্রধানমন্ত্রীর বিরুদ্ধে সরাসরি ১ কোটি টাকা তছরূপের অভিযোগ উঠেছে তারাই আবার দুর্নীতির অভিযোগ করবে? তাদের নীতি নিয়ে বক্তব্য আমাদের বিধানসভায় শুনতে হবে? এতে আমরা অভ্যস্ত নয়, পশ্চিমবাংলার জনগণ অভ্যস্ত নয়। কারা নীতি বহির্ভূতভাবে চলে তা ভারতবর্ষের জনগণ জানে, ভারতবর্ষের জনগণ যথেষ্ট সচেতন। তার একটার পর একটা প্রতিফলন হচ্ছে, ভারতবর্ষের প্রতিটি রাজ্যে তার প্রতিফলন হয়েছে, সামনের নির্বাচনেও তার প্রতিফলন হবে। তার জন্য আপনারা তৈরি থাকুন। অনেক কথা বলেছেন। আমরা জানি আপনাদের গায়ের জ্বালাটা কোথায়। আপনাদের গায়ে জ্বালা হয়েছে শ্রেণী ভারসাম্যের পরিবর্তন। ১৯৭৭ সালের নির্বাচনে জয়ী হবার পর যেটা আমরা তিলে তিলে তৈরি করেছি। ১৯৭৮ সালের নির্বাচন, ১৯৮৩ সালের নির্বাচন, ১৯৮৮ সালের নির্বাচন এবং ১৯৯৩ সালের নির্বাচন, এই ৪টি নির্বাচন হয়েছে। এই সমস্ত নির্বাচনের পরে যে সমস্ত জায়গায় উপনির্বাচনের দরকার ছিল তাও নির্দিষ্ট সময়ের মধ্যে অনুষ্ঠিত হয়েছে। আপনারা কোনও দিন ভাবতে পেরেছিলেন এই কথা? ভারতবর্ষের একটা রাজ্যের নাম করতে পারবেন পশ্চিমবাংলা ছাড়া যেখানে এই ত্রিস্তর পঞ্চায়েত নির্বাচন এই রকম নির্দিষ্ট সময়ের মধ্যে আপনারা করতে পেরেছেন? করতে পারেননি আপনারা। আসলে আপনারা জনগণের রায়কে ভয় পান, জনগণের হাতে বিকেন্দ্রীকৃত ক্ষমতা দিতে ভয় পান। আমরা এখানে আসার পর নির্দিষ্ট মেয়াদের মধ্যে নির্বাচন করা চালু করেছি। পঞ্চায়েতের

কাজে প্রথম দিকে কিছু ত্রুটি বিচ্যুতি ছিল কিন্তু আস্তে আস্তে মানুষ যোগ্য হয়ে উঠছে এবং নেতৃত্ব দেওয়ার মতো দক্ষতা অর্জন করছে। এবারে কয়েক হাজার পঞ্চায়েত সদস্য নির্বাচিত হয়েছে, তার মধ্যে ৩৩ পারসেন্ট মহিলা আছেন এবং তফসিলি জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ আছেন। তাদের পক্ষ যোগ্য নেতৃত্ব পঞ্চায়েত পরিচালনার ব্যবস্থা তৈরি করতে পেরেছে। সেইজন্য তাদের এই গায়ের জ্বালা। এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে শ্রেণী ভারসাম্যের পরিবর্তন ঘটেছে। সেইজন্য ওনারা এবার কায়দা পাল্টেছেন। এতোদিন যারা বিচারপ্রার্থী ছিল, যারা বিচারের আশায় আপনাদের দোড়গড়ায় হাত জোড় করে বসে থাকতো আজ তারা আপনাদের বিচার করছে। সেইজন্য আপনাদের এত গায়ের জ্বালা। এই গায়ের জ্বালা বিধানসভায় বক্তৃতা করে মেটাতে পারবেন না। পশ্চিমবাংলার মানুষ আজ জানে কোনটা ঠিক আর কোনটা বেঠিক। মানসবাবু বক্তৃতা করার সময় বলেছিলেন ২০ দফা কর্মসূচির কথা, এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি. এই রকম অনেক স্কিমের কথা বললেন। এই ব্যাপারে অনেক সংখ্যা তথ্য দিলেন। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় যা বলবার বলবেন। আমি বলতে চাই জনতা সরকারের আমলে এফ. এফ. ডব্লু. কর্মসূচি চালু হয়েছিল। পরবর্তীকালে এই স্কিমের নাম পরিবর্তন করা হল মাত্র। আর এই যে টাকা কেন্দ্রীয় সরকার দিচ্ছে এটা প্রধানমন্ত্রীর পিতা বা পিতামহের রোজগারের টাকা নয় যেটা সিন্ধুকে ভরে রেখেছিল। এই টাকা জনগণের টাকা, সাধারণ মানুষের টাকা। ফুড ফর ওয়ার্কের বদলি পরিকল্পনা এইসব, অন্য কোনও কিছু নয়। লেভেলটা আপনারা শুধু বদল করেছেন। এইটাকা দিয়ে সম্পদ সৃষ্টির কথা বললেন। এই টাকা খরচের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ সরকার যা সম্পদ সৃষ্টি করেছে তা একটা সমস্ত রাজ্যের কাছে নজির সৃষ্টি করেছে। এটা দেশে শুধু আমাদের দেশের মানুষ নয় সারা বিশ্বের মানুষ আশ্চর্য হয়ে যাচ্ছে বারে বারে এসে তারা প্রশংসা করে যাচ্ছে সম্পদ তৈরির ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের ত্রিস্তর পঞ্চায়েত যা করেছে তা উল্লেখ করার মতো। আমরা জানি সম্পদ সংগ্রহ করার ব্যাপারে উৎসাহিত করার জন্য ব্লক পর্যায়ে, জেলা পর্যায়ে এবং রাজ্য পর্যায়ে যে বেশি উৎকর্ষতা দেখাতে পারবে তাদের পুরস্কৃত করার ব্যবস্থা করছে। যাতে আগামী দিনে তারা আরও নিজেদের উন্নতি করতে পারেন তাই, ঐ টাকা দেওয়া আর টাকা খরচের হিসেব দেওয়া এসবের মধ্যে দিয়ে মানুষকে আপনারা বিভ্রান্ত করতে পারবেন না। আমরা জানি সেই টাকা কিভাবে মানুষের কল্যাণের জন্য ব্যবহার করতে হয়। তার পরিকল্পনাও আমরাই করি, আমরাই তাই রচনা করি। আর বিরোধীদের মর্যাদার কথা বললেন? আপনি একটাও রাজ্যের নাম বলুন মানসবাবু, যদি নাম বলতে পারেন, তাহলে আর একটা ফুলের মালা আপনাকে দেওয়া হবে। ডিস্ট্রিক্ট কাউন্সিল আমরাই তৈরি করেছি। সেই জেলার বিরোধী দলের নেতা যিনি, তাকে আমরা চেয়ার পার্সন নিযুক্ত করার চেষ্টা করেছি। তাকে ক্ষমতা দেওয়া আছে, সেই জেলার অভ্যন্তরে সমস্ত আয়-ব্যয়, হিসাব-নিকাশ সব তিনি পরীক্ষা করতে পারবেন, তার উপর খবরদারি করতে পারবেন। আপনারা পারেননি, আমরা পেরেছি। রাজীব গান্ধীর কথা বার বার টেনে নিয়ে এলেন, তার সময় বিরোধী দলের নেতাকে পি.এ.

কমিটির চেয়ারম্যান করতে প্রধানমন্ত্রীর দ্বিধা হয়েছিল, তিনি করেননি, বাইপাস করে এড়িয়ে গিয়ে অন্য লোককে দেওয়ার ব্যবস্থা করেছিলেন। জনগণের সমালোচনা গ্রহণ করতে আপনারা অক্ষম, জনগণকে আপনারা ভয় পান। জনগণকে বিভ্রান্ত করে কি করে কাজ হাসিল করা যায়, নোংরামি, ভণ্ডামি করে কাজ করতে হয়, তাতে আপনারা অভ্যস্ত। পশ্চিমবঙ্গে পঞ্চায়েত গোটা পৃথিবীর কাছে যে দৃষ্টান্ত সৃষ্টি করেছে, তাকে যাতে আমরা ধরে রাখতে পারি, তাকে আরও উজ্জ্বল করতে পারি, তার দায়িত্ব আপনাদেরও আছে। শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা না করে আসুন, গঠনমূলক চিন্তা করুন। আমাদের যদি কোনও ত্রুটি হয়ে থাকে এ ব্যাপারে, সেটা ধরিয়ে দেওয়ার চেষ্টা করবেন। আমরা জানি ভারতবর্ষের মতো একটি দেশ, তার রাজ্যের পরিকাঠামোর মধ্যে পশ্চিমবাংলাকে পরিচালনা করতে হয়। এখানে আমরা বিপ্লব করে ক্ষমতায় আসিনি, সংবিধানের যে চৌহদ্দি, তার মধ্যে দিয়েই এসেছি। এর মধ্যেই আমাদের কাজ করতে হচ্ছে। কাজেই, সেই বাধা অতিক্রম করে কি করে রাজ্যের আরও উন্নতি করতে পারি, পশ্চিমবাংলার অগণিত, কোটি কোটি মানুষের মুখে হাসি ফোটাতে পারি, তার ভাবমূর্তি আরও উজ্জ্বল করতে পারি, তার দায়িত্ব পালন করতে হবে। মানুষের প্রতি যদি আপনাদের মমত্ব, ভালোবাসা থাকে, তাহলে আমাদের পাশে দাঁড়িয়ে সহযোগিতা করতে হবে। পি.এ.সি. উল্লেখ করলেন। এক্ষেত্রে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আগেও বলেছি, ঐ সব দুর্নীতির কথা বলবেন না। এখানে উল্লেখ করা আছে, ৭৮ সালের ভয়ঙ্কর বন্যা হয়, তারপর টাকা নিয়ে শোধ করা হয়েছিল। তারপর সিমেন্ট ইত্যাদি সেসব সরকারি দপ্তরকে দেওয়া হয়েছে, রিয়েলাইজ করতে দেরি হচ্ছে। এখানে শৈলবাবু আছেন, কাঁথি মিউনিসিপ্যালিটির টাকা রিয়েলাইজ করার ব্যাপারটা দেখবেন, রিপোর্টে উল্লেখ করা হয়েছে। আর, টাকা অ্যাডভান্স নিয়ে চলে গিয়েছে বলা হয়েছে। হ্যাঁ, কিন্তু কোন সময় নিয়েছে, সেটা বলেননি। শুধু বলার জন্যই, গলাবাজি করার জন্যই গলাবাজি করবেন, আর কাজ হাসিল করার জন্যই বলবেন, তা হয় না। শুধু নিজেদের পছন্দ মতো যা বলা যায় সেটাই বলবেন? অর্ধ সত্য, অসত্য বলবেন বিধানসভায় দাঁড়িয়ে? সেটা করবেন না। আজকে যেটা বলছেন ভবিষ্যতে তার প্রতিক্রিয়া হবে, তার যা প্রতিফলন, তা হবে। এটা উপলব্ধি করবেন। আর, মহিলা সংরক্ষণের কথা বললেন? হ'লে কি হবে, আপনারা যেখানে করেছেন, সেখানে যে মহিলা নির্বাচিত হয়েছে সেখানে কোনও ভূমি সংস্কার হয়নি, কোনও শ্রেণী আন্দোলন হয়নি। মিটিংয়ে দেখা যায় নির্বাচিত মহিলারা তাদের স্বামী বা শ্বশুরকে সঙ্গে নিয়ে আসছে। স্বামী, শ্বশুররাই আলোচনা করে, আর মহিলারা পাশে বসে থাকেন। স্বামী, শ্বশুররা যা বলেন, সেইভাবে কাজ করেন। আর, দৃষ্টান্ত আমরাই স্থাপন করেছি আমাদের রাজ্যে। মেদিনীপুর জেলায় কুলটিকরি গ্রামপঞ্চায়েত গিয়ে দেখে আসুন যেখানে মহিলাদের দ্বারা পরিচালিত, সেখানে অন্য কোনও সদস্য নেই, পুরোটাই মহিলাদের দ্বারা পরিচালিত। কি বলবেন আপনারা? বলার কোনও ভাষা নেই। বিরোধিতা করতে হয়, তাই করেন। কোনটা ঠিক, কোনটা বেঠিক পশ্চিমবাংলার মানুষ জানে। এবং জানে বলেই বামফ্রন্টকে প্রতিষ্ঠিত করেছিল এবং পরেও করবে। ৯১ সালে আপনাদের

যিনি বিধানসভায় জিতেছিলেন, ৯৩ সালে তিনি পঞ্চায়েতে পরাজিত হয়েছেন। ১৩টিগ্রাম পঞ্চায়েতের মধ্যে ৮টি আমাদের আর ৫টিতে ওনারা আছেন। যেখানে আছেন, সেখানেও মারামারি, লাঠালাঠি করছেন। আর টাকার হিসাবের কথা বললেন? আমার তো দুঃখ হচ্ছে মানসবাবু, বিরোধী দলের এতবড় নেতা, মুখ্য সচেতক, এমন একটা পদে আছেন, তিনি জানেন না? তিনি জানেন না, লিখিত হিসেব উল্লেখ করা হয়েছিল এখানে?

[1-30 – 2-15 p.m.](including adjournment)

উনি বললেন যে কোনও একটা জায়গায় যাওয়া হয়েছে—কোন্ ব্লকে কত টাকা দেওয়া হয়েছে পঞ্চায়েত সমিতিকে কত টাকা দেওয়া হয়েছে। উনি আবার বললেন যে সবং গ্রাম পঞ্চায়েতে কত টাকা অ্যালট করা হয়েছে। গ্রাম পঞ্চায়েতকে একটা হেডে টাকা অ্যালট করা হয়, পঞ্চায়েত সমিতিকে আর একটা হেডে টাকা অ্যালট করা হয়। এই সামান্য ধারণাও ওঁর নেই। এই সামান্য ধারণা যাঁর নেই তিনি কি করে এখানে গুরু গম্ভীর বক্তৃতা দিয়ে গেলেন তা আমি জানি না। আপনাদের বাস্তবের সঙ্গে যে খুব বেশি মিল নেই, এই কথা বলতে খুব একটা কষ্ট করতে হবে না। আপনারা একটা নতুন আইন তৈরি করলে, তাতে একটা কোটার কথা উল্লেখ রেখেছেন। আমাদের এখানে দার্জিলিঙে যখন আমরা নির্বাচন করলাম, সেখানে একটা জায়গায় আইন অনুসারে শিডিউল্ড কাস্ট মহিলাকে প্রধান করতে হবে। কিন্তু তাঁকে সমর্থন করবেন? দেখা গেল যে তাঁর সমর্থক কেউ নেই, কেউ প্রস্তাবক নেই। আপনারা আইনের সংশোধন করলেন, কিন্তু বাস্তবের সঙ্গে কোনও মিল নেই। আপনারা বললেন যে এক্স অফিসিও মেম্বার ভোট দিতে পারবেন না—গ্রাম প্রধান, জেলা পরিষদের সভাধিপতি নির্বাচনে এবং পঞ্চায়েত সমিতির সভাপতি নির্বাচনে এক্স-অফিসিও মেম্বাররা ভোট দিতে পারবেন না। বাস্তবে তাহলে কি হবে? যার ফলে ইতিমধ্যে ৩০টি মামলা হয়েছে। একটা পঞ্চায়েত সমিতিতে কংগ্রেস বা বামফ্রন্ট যে কেউই ন্যারো মেজরিটি হতে পারে। আগে বিধানসভার মেম্বার, জেলা পরিষদের সদস্য, এম.পি.দের ভোটাধিকার ছিল। আপনারা বললেন যে এক্স-অফিসিও মেম্বারদের ভোটাধিকার নেই। তার ফলে কি দেখা গেল? বামফ্রন্ট বা কংগ্রেস যারা ন্যারো মেজরিটিতে সভাপতি বা সভাধিপতি নির্বাচিত হয়ে গেলেন, পরে তিনি কাজ করবেন কি করে? আবার ঐ আইনে বলা আছে যে যখন বাজেট পাশ হবে তখন তাদের ভোটাধিকার থাকবে। তাহলে আমি যদি ন্যারো মেজরিটিতে সভাপতি বা সভাধিপতি নির্বাচিত হই, আমি বাজেট পাস করাতে গেলে তা পাস করাতে পারব না। অর্থাৎ আইন যা করেছেন তার বাস্তবের সঙ্গে মিল নেই। এই রকম অদ্ভুত অদ্ভুত পরিকল্পনা বেরিয়ে আসছে দিল্লি থেকে। দিল্লি থেকে এই রকম আইন করেন বলেই আপনারা দিল্লি থেকে আরও দূরে যাওয়ার ব্যবস্থা করছেন। আমি তাই এই এগুলোর মধ্যে আর বিশেষ না গিয়ে আর একবার ৬২ নম্বর অভিযাচন-এর যে দাবি উপস্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 2-15 p.m.)

[2-15 – 2-25 p.m.](After Adjournment)

**Mr. Speaker :** Now, the resumption of debate on Demand No. 62.

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গের পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মহাশয় যে ব্যবরাদ্দর দাবি উৎথাপন করেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তাকে আমি সমর্থন করে দু'একটি কথা বলতে চাই। আমার আগে শাসকদলের মাননীয় সদস্য সুশান্তবাবু বক্তৃতা করলেন, উনি মেদিনীপুর জেলার মানুষ, মেদিনীপুর থেকে নির্বাচিত বিধায়ক। আর ঘটনাচক্রে আমাদের মন্ত্রী সূর্যকান্ত মিশ্র মহাশয়ও মেদিনীপুর থেকে নির্বাচিত বিধায়ক। সেই কারণে সুশান্তবাবু তাঁর বক্তৃতার মধ্যে বলেছেন যে, তৃণমূল থেকে গণতন্ত্রকে এখানে কায়েম করা হয়েছে। সূর্যবাবুর নিশ্চয়ই স্মরণ আছে এবং অতীতের ঘটনা স্মৃতি থেকে নিশ্চয়ই মুছে যায়নি। সারা রাজ্যে যে কাজ করেছেন মেদিনীপুরের ক্ষেত্রেও সেই একই ঘটনা ঘটেছে এবং গণতন্ত্রের নাম করে একটা প্রহসনের সৃষ্টি করেছেন। গত পঞ্চায়েত নির্বাচনে এমন একটি ব্লকের নাম করব যে ব্লকে আপনারা ত্রাসের রাজত্ব সৃষ্টি করে আমাদের বিরোধীদের একজনকেও একটিও মনোনয়নপত্র দাখিল করতে দেননি, সেই ব্লকের নাম জাম্বনী ব্লক এবং ঝাড়গ্রামে অবস্থিত। এরাই নাকি গণতন্ত্রের নাম করে বলেন যে, আমরা তৃণমূল থেকে গণতন্ত্র প্রতিষ্ঠা করেছি। এবং তারজন্য আবার আমাদের কাছে আপনারা সমর্থন চাইছেন। তারপরে আমার জেলাতে নজির আছে এবং ঘটনাচক্রে প্রসঙ্গটি তুলতে হচ্ছে যে, রাতের বেলা গণনার ব্যাপারে। নির্বাচনের নামে আমার এলাকায় খেজুরি থানায় একটি গ্রামসভাতে কি অবস্থা সৃষ্টি আপনারা করেছিলেন তা আপনারা জানেন। আর আপনারাই গণনার কথা ছত্রে ছত্রে বলবার চেষ্টা করেছেন যে, খুব ভাল গণনা হয়েছে। আমি আগেও বলেছি এখনও বলছি, আপনাদের যদি গণতন্ত্রের প্রতি বিন্দুমাত্র শ্রদ্ধা থাকে, বিশ্বাস থাকে এবং আস্থা থাকে তাহলে পঞ্চায়েত নির্বাচনে এই রাতের অন্ধকারে গণনার প্রথা ব্যবস্থাটাকে তুলে দিন। গ্রাম পঞ্চায়েতের গণনা শেষ হবার পরে আর গণনা থাকে না বা থাকতে পারে না। খেজুরি কেন্দ্রে কি ঘটল চিন্তা করুন—গণনার দিনই সিপিএম প্রার্থী হেরে গেল।

সে তাতে খুশি নয়, তাকে জেতাতে হবে। গণনাকারী অফিসার বাঁধা দিলেন কিন্তু তার পর ব্যালট বক্স ছিনিয়ে নিয়ে পুকুরে ফেলে দেওয়া হল। এই রেকর্ড আছে, নজির আছে। পরবর্তীকালে পঞ্চায়েত নির্বাচন সম্বন্ধে শক্তিবাবু বলেছেন। আমাদের জেলাতে তার পর মহাকুমা শাসক-এর ঘরে গণনা করে দেখা গেল কংগ্রেস প্রার্থী নির্বাচিত হয়েছে। আমরা বলতে চাই, এই ৭৩তম সংবিধান সংশোধন-এর মধ্যে দিয়ে গ্রামের পঞ্চায়েতগুলোকে আরও শক্তিশালী করতে চাই। রাজীব গান্ধী তাঁর জীবদ্দশায় পঞ্চায়েত এবং নগরপালিকা বিলের ৭৩

এবং ৭৪তম সংশোধন করে সারা রাজ্যের স্বায়ত্তশাসন সংস্থার নির্বাচন বাধ্যতামূলক করতে চেয়েছিলেন। কিন্তু সেদিন আপনারা এর বিরোধিতা করেছিলেন পশ্চিমবাংলায় ১৯৬৪ সালে প্রথম নির্বাচন হয়েছিল। আর ১৯৬৭ সালে যখন নির্বাচন ডিউ হয়েছিল তখন পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ছিল। ১৯৬৯ সালে আবার ঘুরে যুক্তফ্রন্ট সরকার এসেছিল, নির্বাচন করার দায়িত্ব ছিল আপনাদের। নির্বাচন আপনারা করতে পারেননি। বরঞ্চ সেই পঞ্চায়েত প্রতি অনুগত এবং সেই পঞ্চায়েতকে কার্যকর ভূমিকায় রূপান্তরিত করতে আমরা ১৯৭৩ সালে এর খোলা-নলচে বদলে ত্রিস্তর পঞ্চায়েতের ব্যবস্থা করেছিলাম। ৭৩তম সংবিধান সংশোধন করে আমরা এটাকে চার স্তরের পঞ্চায়েত ব্যবস্থা থেকে ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থায় পরিবর্তন করেছিলাম। এটা ইতিহাস বলবে, রেকর্ড বলবে। কিন্তু আজকে পঞ্চায়েতের অবস্থা কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রশ্নোত্তর পর্বে এ বিষয়ে আমাদের প্রশ্ন ছিল। আজকে সারা পশ্চিমবঙ্গে যতটুকু কাজ আবর্তিত হচ্ছে তা জওহর রোজগার যোজনাকে কেন্দ্র করে। রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন এই এন. আর. ই. পি. এবং আর. এল. ই. জি. পি.—এই দুটোকে মিশিয়ে জওহর রোজগার রূপ দিয়েছিলেন। কিন্তু তখন আপনারা এই পশ্চিমবাংলার মাটিতে স্লোগান তুলেছিলেন—জওহর রোজগার যোজনা, রাজীব গান্ধীর ছলনা। সেই পঞ্চায়েত নিয়ে আবার আপনারা গর্ব করেন। আপনারা একটা প্রকল্পের নামও করতে পারবেন না যেটা রাজ্য সরকার বানিয়েছে এবং যার দ্বারা পশ্চিমবাংলার গ্রামীণ মানুষের উন্নয়ন, বেকারত্ব দূরীকরণ, শ্রমদিবস সৃষ্টি প্রভৃতি হচ্ছে। একটাও আপনারা করতে পারেননি। আপনারা এখানে বসে, বাংলার মাটিতে বসে কেন্দ্রের প্রতারণার কথা বলেন। আমরা কিন্তু এই ৭৩তম সংবিধান সংশোধনের মধ্যে দিয়ে যুক্তরাষ্ট্রীয় কাঠামোকে আরও শক্তিশালী, আরও জোরদার করতে চাই। আমরা চাই, পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামীণ দরিদ্র মানুষের দারিদ্র্য দূরীকরণ হোক। আমাদের মানসবাবু একটু আগে যখন বক্তৃতা করছিলেন তখন তিনি নানা পরিসংখ্যান দিয়েছেন। দেখিয়েছেন, পশ্চিমবাংলা কেমন করে আজকে প্রতিটি স্কিমে, প্রতিটি প্রকল্পে পিছিয়ে আছে, সেটা বিস্তৃত একের পর এক আপনাদের সামনে তুলে ধরেছেন। আমি পরিসংখ্যান-এর মধ্যে যাচ্ছি না। আমি বলতে চাই, আজকে জি. পি. বা গ্রাম পঞ্চায়েতের কি অবস্থা। আজকে যেখানে কংগ্রেস পরিচালিত গ্রামপঞ্চায়েত আছে সেখানে আপনারা টাকা বিতরণের ক্ষেত্রে বৈষম্যমূলক আচরণ করছেন।

[2-25 – 2-35 p.m.]

এখানে অতীশবাবু আছেন আমাদের সিনিয়র মেম্বার, তিনি এখানে বলেছিলেন, মুর্শিদাবাদ জেলার একটি গ্রাম পঞ্চায়েতের কথা, সেই গ্রাম পঞ্চায়েতের নাম হচ্ছে কাঁকড়াম গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি হচ্ছে ভরতপুর পঞ্চায়েত সমিতি। সেই কাঁকড়াম গ্রাম পঞ্চায়েতে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি আছে, সেই গ্রাম পঞ্চায়েতের প্রতিটি জায়গায় লিঙ্ক রোড হয়ে গেছে। তারপরে তার পাশের গ্রাম পঞ্চায়েতে যেটি কংগ্রেসি অধ্যুষিত গ্রাম পঞ্চায়েত সেখানে মোরাম হয়নি। বহু চিঠি এই ব্যাপারে লেখালিখি হয়েছে, এইভাবেই সেখানে পঞ্চায়েত চলছে। সেই পঞ্চায়েতের নামে আজকে গ্রাম পঞ্চায়েতে কি জিনিস হচ্ছে, একদিন আপনারা স্লোগান দিয়েছিলেন এই রাজ্যে বাস্তুঘুঘুদের তাড়াতে হবে, '৭৭-'৭৮

সালে স্লোগান ছিল সারা রাজ্যের দেওয়ালে দেওয়ালে লিখেছিলেন নতুন করে বাস্তুঘুঘুরা আজকে রাজত্ব কায়েম করেছে, যাতে পশ্চিমবাংলার মানুষের প্রাণ ওষ্ঠাগত হয়ে গেছে। আজকে পঞ্চায়েত সমিতিগুলির অবস্থা কি? যেখানে কংগ্রেসের পঞ্চায়েত সমিতি আছে, বিভিন্ন জায়গায় আমরা দেখতে পাচ্ছি, যেমন আমাদের মেদিনীপুর জেলায় এবং রাজ্যের বিভিন্ন জায়গায় এই ব্যাপারে খবর আছে, পঞ্চায়েত সমিতি থাকলেও অধিকাংশ জায়গায় কংগ্রেস পরিচালিত পঞ্চায়েত সমিতিকে আড়াল করে তাদের সাথে কোনও রকম পরামর্শ না করে সোজাসুজি জেলা পরিষদ বিভিন্ন স্কিম স্যাংশন করে দিচ্ছে। এই ব্যাপারে আমরা বারংবার বলেছিলাম এতে যে কোটি কোটি টাকা জেলা পরিষদকে দেওয়া হচ্ছে, পঞ্চায়েত সমিতিকে দেওয়া হচ্ছে, সেখানে কিন্তু অডিটের কোনও ব্যবস্থা নেই, অডিট হচ্ছে না। হিসাবও দেখা হচ্ছে না। রাজ্যে যে পঞ্চায়েতি ব্যবস্থাকে শক্তিশালী করবার প্রচেষ্টা চলেছিল, সেই রাজ্যের পঞ্চায়েত ব্যবস্থাগুলি শক্তিশালী হোক তার জন্য যা করা দরকার সেটা আপনারা করছেন না। আজকে কেন্দ্র থেকে সারা ভারতবর্ষের গ্রামোন্নয়নের যে ব্যবস্থা হচ্ছে সেখানে কিন্তু আজকে এই রাজ্যে পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদগুলিতে হিসাব-নিকাশ পরীক্ষার ব্যবস্থা নেই। আজকে সূর্যবাবু কি বলছেন, গ্রাম পঞ্চায়েতগুলিতে গ্রাম সংসদ-এর ব্যবস্থা· হয়েছে। সেখানে গ্রামের মানুষগুলিকে যুক্ত করার ব্যবস্থা হয়েছে। খবর নিয়ে দেখুন গ্রাম সংসদের নামে সেখানে কি হচ্ছে। যেখানে আপনাদের গ্রাম পঞ্চায়েত সেখানে কংগ্রেসি লোকেরা সেই গ্রাম সংসদে এর সদস্য হতে পারছে না, তাদেরকে সদস্য হতে দেওয়া হচ্ছে না। আইনে আছে, গ্রামের মানুষের সাথে বসে গ্রামের মানুষের সিদ্ধান্ত নিয়ে পরিকল্পনা তৈরি করা হবে। কিন্তু পরিকল্পনা যখন তৈরি হচ্ছে তখন কংগ্রেসের লোকেদের ডাকা হচ্ছে না। গ্রাম পঞ্চায়েতের সদস্যদের নিয়ে প্রতি মাসে সভা করার কথা, কিন্তু তারা ডাকে না। মাসের পর মাস, আমি যেখানকার বিধায়ক, যে বিধানসভা কেন্দ্রটি আমাদের দখলে আছে, সেখানকার পঞ্চায়েত সমিতিতে আমরা আছি, কিন্তু পাশের যে পঞ্চায়েত সমিতি কাঁথি ২ নম্বর ব্লকের পঞ্চায়েত সমিতি সেখানে ৯ মাস কোনও মিটিং ডাকা হয়নি। জোর করে পঞ্চায়েত সমিতিকে আমরা বলেছিলাম এটা কি হচ্ছে, সেখানে জোর করায় মিটিং ডেকেছিল, এই হচ্ছে অবস্থা। এই সমস্ত পঞ্চায়েত সমিতির ব্যাপারে আমি সূর্যবাবুকে বলব, আপনি জেলা পরিষদের সভাধিপতি ছিলেন আপনি এই ব্যাপারে ভাল জানেন।

মেদিনীপুর জেলার ঘটনা তিনি ভাল করে জানেন। এই ব্যাপারে তিনি তার জবাবি ভাষণে বলবেন। এটা তাদের দলের ব্যাপার নয়, আমাদের দলের নয়, গ্রাম পঞ্চায়েতে যখন নির্বাচন হয়েছিল তখন পঞ্চায়েত সমিতির সদস্যদের ভোটাধিকার ছিল। কিন্তু সেই পঞ্চায়েত সমিতির ভোটাধিকার কেড়ে নেওয়া হয়েছে। আইনের পারভিউ থেকে পঞ্চায়েত সমিতির সদস্যদের গ্রাম পঞ্চায়েতের প্রধান এবং তার রিম্যুভালের ক্ষেত্রে এখন আর ভোটাধিকার নেই। সেই জায়গাটাতে আজকে মামলা হচ্ছে, পাল্টা মামলা হচ্ছে এবং

আইন-শৃঙ্খলার প্রশ্নও নানাভাবে দেখা যাচ্ছে। এবং আমরা দেখেছি বিভিন্ন জায়গায় আপনারা সুযোগ নিচ্ছেন। এটা অনির্দিষ্টকাল ধরে চলতে পারে না। গ্রামে আজকে যে জিনিস চলছে, সেটা চলতে দেওয়া যায় না। আজকে দুর্নীতি চারিদিকে ছেয়ে গেছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় পঞ্চায়েতমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দর দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধী সদস্যরা যে কাট মোশন দিয়েছেন তার বিরোধিতা করছি। কংগ্রেসের দু'জন সদস্যর বক্তৃতা আমি শুনলাম। তারা অনেক কথা বললেন, কিন্তু এখানকার পঞ্চায়েত ভাল হয়নি একথা তারা বলতে পারছেন না। কারণ এক সময় প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বলে গিয়েছিলেন এখানকার পঞ্চায়েত ব্যবস্থা ভাল হয়েছে। এখানকার কংগ্রেস থেকে সার্টিফিকেট নেওয়ার কোনও প্রশ্ন মাননীয় মন্ত্রী মহাশয়ের নেই। মানসবাবু ধোঁয়াশা সৃষ্টি করতে ওস্তাদ। তিনি কি বললেন আমরা বুঝতে পারলাম না। তারা বললেন লোকসভায় নাকি আমরা বিরোধিতা করেছিলাম। আমরা বিরোধিতা করেছিলাম সেখানে যেখানে সমস্ত ক্ষমতা কেন্দ্রর কাছে রাখার প্রস্তাব হয়েছিল। তারা যখন বলেছিল সি. এ. জি.কে দিয়ে অডিট করতে হবে, আমরা তার বিরোধিতা করেছিলাম। আমরা কিন্তু আইনের বিরোধিতা করিনি। সেইজন্য ৭৩তম সংবিধান সংশোধনী করতে হয়েছিল। এবং তার আগেই আমাদের বিধানসভায় সেই আইন পাস হয়েছিল। আমরা মহিলা, তফসিলিদের রাখতে চেয়েছিলাম। আমরা নাকি সম্পূর্ণ বিরোধিতা করেছিলাম, এটা আজকে মানসবাবু বলছে। ভারতবর্ষের কোনও জায়গা থেকে বা বাইরে থেকে যারা আসছেন তারা বলছেন পশ্চিমবাংলার পঞ্চায়েত সব থেকে ভাল চলছে। তবে আমরা এই কথা বলছি না, কোথাও চুরি হচ্ছে না, সবাই নির্দোষ।

[2-36 – 2-50 p.m.]

ভারতবর্ষের মধ্যে আমরাই সব থেকে ভাল। পঞ্চায়েত ভাল হচ্ছে না একথা আপনারা বলতে পারবেন না। ইভ্যালুয়েশন হচ্ছে, সব ক্ষেত্রে হয়তো হয়নি, তবে হয়েছে। সূর্যকান্তবাবুকে ধন্যবাদ জানাচ্ছি যে, পশ্চিমবঙ্গে যে নীতি আমরা চেয়েছি সেটা উনি করেছেন যে তাদের বিরোধী দলের নেতাকে চেয়ারম্যান করে জেলা পরিষদে কমিটি করা হয়েছে কিন্তু তাঁরা এই ক্ষমতার প্রয়োগ করতে পারেননি, এর জন্য দায়ী তাঁরা। একটা রিপোর্ট করতে পেরেছেন যে চুরি হচ্ছে বলে। বললে আমাদের ভাল হয়। গ্রাম সংসদে মিটিং-এর ব্যবস্থা হয়েছে, সেখানে মিটিং হচ্ছে না সেটা তো আপনারা বলতে পারেন। আমাদের ভারতবর্ষে ১৯৭৮ থেকে ১৯৯৩ সাল পর্যন্ত যে ভোটগুলি হয়েছে তা কি ভারতবর্ষের আর কোথাও হয়েছে। সুদীর্ঘ পথ পরিক্রমের শেষে এই রাজ্যের পঞ্চায়েত বর্তমানে স্বশাসিত প্রতিষ্ঠান হিসাবে রাজ্য প্রশাসন ব্যবস্থার অবিচ্ছেদ্য অঙ্গে পরিণত হয়েছে। যেখানে কংগ্রেস প্রধান সেখানে দুর্নীতি থাকবে না? কিন্তু আমার কথা হচ্ছে ১০০ পারসেন্ট ভাল বলছি না,

তবে ভারতবর্ষের মধ্যে সব থেকে ভাল। আমাদের যে পঞ্চায়েতে যে কনস্টিটিউশন হয়েছে, তার জন্য আমরা গর্ববোধ করতে পারি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে তফাৎটা কোথায়। অন্যান্য জায়গায় যেখানে ভূমি সংস্কার হয়নি সেখানে প্রধান হয়েছে বড় লোক, আর আমাদের পশ্চিমবঙ্গে প্রধান হচ্ছে ক্ষুদ্র চাষী এবং প্রান্তিক চাষী। কিন্তু এখানে ভূমি সংস্কার হয়েছে, ওখানে সমস্ত জমি বড় লোকদের হাতে আছে। মহারাষ্ট্রের দু-তিনটি জায়গায় হয়তো হয়েছে কিন্তু সব জায়গায় হয়নি। এটা এখানেই সম্ভব হয়েছে। এখানে শতকরা ৭০ ভাগ ক্ষমতায় এসেছে ক্ষুদ্র চাষীরা, মহিলারা এসেছে ৩৬ পারসেন্ট জায়গায়, আদিবাসী উপজাতিদের থেকে এসেছে ২৫ পারসেন্ট। দ্বিতীয় কথা হচ্ছে—দুর্নীতি এবং দলবাজির। এখানে এই বিধানসভায় আপনারা মাত্র ৪০ জন হয়তো আছেন তার মধ্যেই মমতা আর সোমেন নিয়ে ঝগড়া করছেন। আর বাইরে যেখানে প্রতীক নিয়ে লড়াই হচ্ছে সেটা নিয়ে কি হবে সেটা তো বোঝাই যায়। তৃতীয় কথা হচ্ছে—সম্প্রতি পঞ্চায়েত মন্ত্রী সব জায়গায় বলেছেন যে ভিজিলেন্স পর্যন্ত যেতে পারে এবং রেজোলিউশন করতে বলা হয়েছে। আমাদের যারা পঞ্চায়েত অফিসার বা সভাপতি বা সভাধিপতি তাঁরা চাইছেন ভিজিলেন্স যাক কিন্তু কংগ্রেসরা ওঁরা বলতে পারছেন না ভিজিলেন্স হোক, ওঁদের দুর্বলতা আছে। আমাদের ওখানে দেখেছি ভিজিলেন্স রেজোলিউশন নেব না বলছে, আমরা বলছি এটাকে কম্পালসরি করতে। মানসবাবু, আপনি স্পিকারের কাছে সমস্ত কাগজপত্র দিয়ে দেবেন, এটা রেকর্ড থাকবে।

আমার সময় অল্প, আমি এবারে কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। পঞ্চায়েতে যে নির্দেশনামাগুলি এখান থেকে যাচ্ছে সে নির্দেশনামাগুলি যাতে অন্ততপক্ষে বাংলায় যায় সেটা দেখুন কারণ অনেকেই ইংরাজি জানেন না। বাংলায় নির্দেশনামাগুলি যাওয়া দরকার। পঞ্চায়েত আইনের যথাযথ ব্যবহার করতে হবে। যাদের উপর এর দায়িত্ব সেই বি. ডি. ও.-রা সব সময় এটা দেখেন না। গ্রাম সংসদের সভাগুলি অনেক জায়গায় ঠিকমতন হচ্ছে না। গ্রাম সংসদের সভাগুলি যাতে নিয়মিত হয় তার ব্যবস্থা করুন। এরজন্য বাধ্যতামূলক করতে আইন করুন। বি. ডি. ও.-রা বলেন আমরা শুধু বলতে পারি। এ ব্যাপারে আইনানুগ ব্যবস্থা নেওয়া দরকার। পঞ্চায়েতের কাজের তালিকা টাঙিয়ে দেওয়ার কথা এবং সকলকে তা জানানোর কথা কিন্তু সব জায়গায় তা ঠিকমতন হচ্ছে না, এটা যাতে হয় সেটা দেখা দরকার। আই. আর. ডি. পি.র যে তালিকা হয়েছিল আমি বহু চেষ্টা করেছিলাম সেগুলি টাঙিয়ে দেওয়ার জন্য। সুষ্ঠুভাবে এগুলি টাঙিয়ে দেওয়া হয় না। এ ব্যাপারে আপনার যতই ইচ্ছা থাক না কেন এটা কিন্তু করা যাচ্ছে না। ব্যাপারটি আপনি দেখবেন। পঞ্চায়েতের ওন রিসোর্সেস বাড়াবার চেষ্টা কেউ করছেন না। এ ব্যাপারটিও দেখতে হবে। আর একটি কথা প্রায় সব জায়গায় শুনি যে সভাপতিরাই নাকি সব কাজ করেন, সহ-সভাপতিদের কোনও ক্ষমতা নেই। সহ-সভাপতি, উপ-প্রধানদের কাজের সুযোগ থাকা দরকার। সেখানে শুধু চেকে সই করলেই হবে না। এ ব্যাপারটাও দেখবেন। এর পর আমি বলব, স্থায়ী সমিতির রেজোলিউশনগুলি জেলা পরিষদে কেবলমাত্র

র‍্যাটিফিকেশনের জন্য আসে, ওখানে কিছু বলার স্কোপ থাকে না। এ ক্ষেত্রে বলার স্কোপ থাকা দরকার। যদি সেই স্কোপ না থাকে তাহলে এটাকে ফর ইনফরমেশন বলাই ভাল। এর পর যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে, বহু আগে আমরা দেখতাম গ্রামের লোকরা রবিবার দিন গ্রাম পরিষ্কার করত, নিজেরা গ্রামের উন্নয়নের জন্য কিছু শ্রম দিত। কিন্তু এখন দেখা যাচ্ছে সবই পঞ্চায়েতমুখী হয়ে যাচ্ছে। একটা নাট বল্টু পর্যন্ত তারা কেনে না। দেশটা যে তাদেরই সেটা মনে হয় না। মানুষকে সেখানে সেইভাবে ইনভল্‌ভ করা যাচ্ছে না। তারা যাতে স্বেচ্ছায় কিছু শ্রম দান করেন গ্রামের উন্নয়নের জন্য সেজন্য তাদের ইনভল্‌ভ করানো দরকার। আই. আর. ডি. পি. সম্বন্ধে মানসবাবু বললেন যে এক্ষেত্রে কোনও কাজ হয় না। আমি তাকে বলছি, ১০৬ পারসেন্ট এখানে সাফল্য অর্জন করা হয়েছে। ৯৪ সালে টার্গেট ছিল ১ লক্ষ ৪৯ হাজার ৫৫২, হয়েছে ১ লক্ষ ৫৯ হাজার ৭২২। অর্থাৎ ১০৬ পারসেন্ট। জওহর যোজনায় ৯৮ পারসেন্ট হয়েছে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব আই. আর. ডি. পি.তে যে তালিকা তৈরি হয় সেটা সুষ্ঠুভাবে করা দরকার। অনেক জোতদারের ছেলের নাম ঢুকে যাচ্ছে অথচ গরিব লোকের নাম বাদ পড়ে যাচ্ছে ক্রমশ।

আমি শেষ কথা বলছিলাম, আমি মানস ভুঁইয়ার সঙ্গে এই বিষয়ে একমত যে এম.এল.এ.-দের অবস্থা অত্যন্ত খারাপ পঞ্চায়েতের ব্যাপারে। এম.এল.এ.রা ভোট পেয়েছে ৪৬ হাজার ৫০ হাজার, কিন্তু তাদের কোনও ক্ষমতা নেই যে একটা টিউবওয়েলের ব্যাপারে তারা একটা কথা বলতে পারে। আপনারা আমাদের নৈবেদ্যর উপর যে কলা দেওয়া থাকে, সেই কলার মতো এম.এল.এ.-দের বসিয়ে রেখেছেন, কোথাও কোনও সে নেই। আমি আমার অভিজ্ঞতা থেকে এই কথা বলছি। আমি এম.এল.এ. হিসাবে একটা পঞ্চায়েত সমিতির মেম্বার, আমি চেয়েছিলাম কংগ্রেসের প্রধান, কংগ্রেসের সভাধিপতি, কংগ্রেসের বি.ডি.ও., নয় বছর ধরে যিনি ওখানে আছেন, তাদের বলেছিলাম যে জমি যারা পেয়েছে, তাদের যে লিস্ট এবং এই সম্পর্কে যে রেজোলিউশন নেওয়া হয়েছে, তার একটা কপি আমাকে দেওয়া হোক। আমাকে তা দেওয়া হল না। আমি মন্ত্রী মহাশয়কে বলছি, ওখানকার বি.ডি.ও., ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অফিসারকে লিখেছিলাম যে বি. কে. মৈত্র একটা কপি চেয়েছেন, তা ওকে দেওয়া যাবে কি না, আমি ৭-৪-৯৫ তারিখে চিঠি লিখেছিলাম, কিন্তু ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অফিসারের কাছ থেকে কোনও উত্তর পাইনি এবং রেজোলিউশনের কোনও কপি পাইনি। এই হচ্ছে এম.এল.এ.-দের অবস্থা। মন্ত্রী মহাশয় এই বিষয়ে বিবেচনা করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের ভারপ্রাপ্ত পঞ্চায়েত মন্ত্রী সূর্যকান্ত মিশ্র মহাশয় যে বাজেট বক্তব্য রেখেছেন, এবং তার উপর আমাদের তরফ থেকে যে কাট মোশন দেওয়া হয়েছে, সেই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সপক্ষে এই বাজেটের সম্বন্ধে কিছু বলছি। যেহেতু বাজেটটা পঞ্চায়েত বিভাগের

মূলত আমাদের চীফ হুইপ ডাঃ মানস ভুঁইয়া স্ট্যাটিস্টিক্স দিয়ে পঞ্চায়েতের মাধ্যমে রুর‍্যাল ডেভেলপমেন্ট-এর কথা তুলে ধরেছেন। এখানে যখন পরিসংখ্যান দেওয়া হয় তখন শাসক দলের সদস্যরা তাকে উড়িয়ে দেন. হাসাহাসি করেন, মন্ত্রীরা চোখ চাওয়া-চাউয়ি করেন। আমি এই বিষয়ে লক্ষ্য করছি। কিন্তু আবার দেখুন, গতকাল যখন শিক্ষামন্ত্রীর বাজেট হয়, তখন ভারপ্রাপ্ত শিক্ষামন্ত্রীরা কোথাকার পরিসংখ্যান সমস্ত নিয়ে এসে তাদের বক্তৃতার চাতুর্যে মুগ্ধ করে দিলেন, তখন শাসক দল খুব উপভোগ করলেন। আমাদের তরফ থেকে যখন সরকারী পরিসংখ্যান পেশ করা হয়, তখন মনঃপুত না হলে বিরোধিতা করছেন। এখানে আমার বক্তব্য হচ্ছে Statistics is a part of administration but in reality completely does not carry any significance.

সেই কারণে গতকাল ভারতবর্ষের প্রধানমন্ত্রী একটা বক্তৃতায় বলেছেন, We are submitting the statistics but we are not making the people understand what is our programme and what is our movement.

সেটা সারা ভারতবর্ষের প্রতিটি পত্রিকায় বেরিয়েছে, নিরক্ষরতা দূরীকরণ করেও যদি নিরক্ষর থাকেন তাহলে বলার কিছু নেই। ভারতবর্ষের প্রতিটি পেপারে এইকথার বহিঃপ্রকাশ হয়েছে। সেইজন্য আমরা বলতে চাই যে, Statistics is a part of administration to judge anything from a distance.

[2-50 – 3-00 p.m.]

But in reality it has no value to the common people of the grass-root.

এই হচ্ছে স্ট্যাটিস্টিক্স। একটা দেশ চালাতে গেলে দূর থেকে বুঝবার জন্য একটা মাপকাঠি তৈরি করা হয়। যে মাপকাটি অনেক সময়ে গ্রাসরুটে বা উীপে যারা কাজ করেন, বাস্তব জীবনের সঙ্গে মিল না খেলে তখন তাঁরা বিরক্ত হন। এটা হচ্ছে বাস্তব দিক কিন্তু দেশ বা দেশের বাইরে যে পৃথিবী সেখানে যারা শাসকগোষ্ঠী আছেন তারাও বড় বড় দেশকে জানবার জন্য এই মিডিয়ামের মাধ্যমে জানতে চান। সেজন্য আমি সেই পরিসংখ্যানের মধ্যে না গিয়ে যেটা আমি বলতে চাই পঞ্চায়েত ব্যবস্থা অত্যন্ত সুমধুর শাসন ব্যবস্থাকে কতটা কি করেছে তা নিয়ে বিতর্ক করুন বিধানসভার বাইরে গিয়ে। আমরা যদি পঞ্চায়েত না চাইতাম সংবিধান লেখা হত না আমাদের সময়ে পঞ্চায়েত চালু হত না। সেটা বড়কথা না principle whether we want to maintain the Panchayat system throughout the country. এই প্রিন্সিপলে কথা বলে যে আমরা পঞ্চায়েত চাই কি চাই না। কে কতটা ইমপ্লিমেন্ট করতে পেরেছেন সেটা আরেকটা বিতর্কের ব্যাপার। তাহলে বিতর্ক করতে চান করুন কিন্তু আমি বলব যে আমি মনে করি পঞ্চায়েত ব্যবস্থা দরিদ্র মানুষের এবং মাস বেসড্ কান্ট্রি যেখানে জনসংখ্যার ঘনত্ব বেশি, ছোট সীমাবদ্ধ জায়গা সেখানে পঞ্চায়েত

ব্যবস্থা একটি সুমধুর, সুকঠিন, বাস্তব গণতান্ত্রিক সুন্দর ব্যবস্থা। এই নিয়ে কোনও দ্বিমত থাকতে পারে না। কিন্তু এখন আপনি বলবেন, উত্তর প্রদেশে পঞ্চায়েতের জনসংখ্যা কত জানেন। সেখানে আজকে জনসংখ্যা ১০ হাজার। আপনার পশ্চিমবাংলার এক একটা গ্রাম পঞ্চায়েতের জনসংখ্যা। আজকে তা পাগলের প্রলাপ না শুনে, চিৎকার না করে আপনারা জানবার চেষ্টা করুন। একটা সরকার ভাববেন না যে তার শাসন ব্যবস্থা সুন্দর। জ্যোতিবাবু কিছুক্ষণ আগে বললেন যে ওই দলেও সমাজবিরোধী বা সেই দলেও সমাজবিরোধী আছে। আমাদেরও আছে, তাঁদেরও আছে। আমিও সেই কথাই বলি। কোনও দলের কোনও কর্মীকে ছোট না করে বাস্তব দিকটা বলতে চাই সব দলেই কিছু অর্থ পিপাসু দুর্বল চিত্তের লোক থাকবেই কারণ মানুষ স্বার্থপর, মানুষ নিজের দিকে ঝোল টানে। সেখানে শিক্ষার কথা তাকে উদ্বুদ্ধ করবে। চেতনাসম্পন্ন করবে। সূর্যকান্তবাবু বুকে হাত দিয়ে বলুন আজকে ১৮ বছর ধরে যে কোটি কোটি টাকা খরচ হয়েছে তাতে কত জাতীয় সম্পদ সৃষ্টি হয়েছে? তার রিটার্ন কত হয়েছে? পরিসংখ্যান জিরো। পশ্চিমবাংলায় আমি বলি ১৮ বছরে জাতীয় সম্পদ যেখানে মাত্র ৪০০ কোটি টাকা সেখানে ১৮ বছরে মহারাষ্ট্রে ২০ লক্ষ ২৪ শো কোটি টাকা, গুজরাটে ২ হাজার কোটি টাকা, পাঞ্জাবে ২২০০ কোটি টাকা জাতীয় সম্পদ সৃষ্টি হয়েছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমি মনে করি যে টাকা আপনারা বিনিয়োগ করেছেন, আমি মনে করি ব্যক্তিগতভাবে নয় সামগ্রিকভাবে এই শাসকদলের সদস্যদের সঙ্গে, যখন কথা বলি, আর. এস. পি. দলের সদস্যদের সঙ্গে, সি.পি.আই.-এর সদস্যদের সঙ্গে সি.পি.এম. বা ফরোয়ার্ড ব্লকের সদস্যদের সঙ্গে যখন কথা বলি, এমন কি রাইটার্সের মন্ত্রীদের সঙ্গেও যখন কথা বলি, তখন দেখি সকলে সন্দিগ্ধ যে দেশের শাসন ব্যবস্থা একটা বিরাট দুর্নীতির মধ্যে চলে যাচ্ছে। লিখিতভাবে যদিও আপনারা ভোগবাদী রাজনীতির বিরোধী, কিন্তু বাস্তবে আপনারা সর্বোচ্চ ভোগবাদের দিকে চলে যাচ্ছেন। তাই আজকে পঞ্চায়েতে যে চুরি হচ্ছে তা রোধ করতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। শাসক দলের প্রবীন মাননীয় বিধায়ক বললেন জেলা পরিষদে বিরোধী দলের নেতাকে পাবলিক অ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যানের মতো চেয়ারম্যান করা হয়েছে। কিন্তু তারপরের অংশটুকু তিনি বললেন না। সমগ্র পশ্চিমবঙ্গে জেলা পরিষদে মাত্র ২ শতাংশ আসন কংগ্রেস জিতেছে। অতএব অপোজিশন লিডার হিসাবে কংগ্রেসি সদস্য থাকবে সারাউন্ডেড বাই দি রুলিং পার্টি যাতে কোনও কাজ না করতে পারে। এইভাবে দুর্নীতি রোধ হয় না। এইভাবে পশ্চিমবাংলায় আপনারা ক্ষমতায় থাকুন, তাতে আমাদের কোনও দুঃখ নেই, কিন্তু দুঃখ হচ্ছে—আপনারা আন্তর্জাতিক শিক্ষায় শিক্ষিত হননি। আপনারা অন্ধ ধৃতরাষ্ট্র। তা নাহলে আপনারা দেখতে পেতেন ৭২ বছর পরেও গোটা রাশিয়া দেশটা শেষ হয়ে গেল। সুতরাং পশ্চিমবাংলায়'ও আপনারা এইভাবে শাসন ক্ষমতায় চিরকাল থাকতে পারবেন না, যদি না নিজেদের সংশোধন করেন। যদি না আপনারা নিজেদের পঞ্চায়েতের দুর্নীতি রোধ করতে পারেন তাহলে কখনো ভারতবর্ষের ম্যাপে আপনারা থাকতে পারবেন না। এটা আমি হলফ করে বলে দিতে পারি, চিৎকার করে বলে দিতে পারি। এটা বলতে আমার

কোন দুর্বলতা নেই। কারণ আমরা জানি আপনাদের রাজত্বকালে পশ্চিমবাংলায় কখনোই শিল্পায়ন হবে না। পরশু দিনই আমি এখানে বলেছিলাম, হলদিয়া পেট্রো কেমিকেলস হবে না। কালকেই পেপারে লক্ষ্য করলাম হলদিয়া পেট্রো কেমিকেলস কবে হবে, কেউ জানেন না। আজ আবার আমি বলছি, পঞ্চায়েতের দুর্নীতি যদি আপনারা রোধ করতে না পারেন তাহলে পশ্চিমবাংলার পরিবেশ দুষিত হবে এবং বাংলা ভারতবর্ষের উন্নয়নের মানচিত্র থেকে মুছে যাবে। সেদিন আর কমিউনিস্ট পার্টিকে ধরে রাখা যাবে না। রাশিয়া থেকে যেমন কমিউনিস্টরা চলে গেছে, এখান থেকেও সেদিন আপনারা মুছে যাবেন। সূর্যবাবুর কাছে আমার বক্তব্য, আমরা দেখছি অ-সিপিএম পঞ্চায়েত সমিতি এলাকায় জেলা পরিষদ কংগ্রেসি পঞ্চায়েত সমিতিকে বাইপাশ করে কাজ করে। উদাহরণ হিসাবে আমি এখানে উল্লেখ করছি, মথুরাপুর পঞ্চায়েত সমিতিকে বাইপাশ করে জেলা পরিষদ কাজ করছে এবং ৫ লক্ষ টাকার কাজে ৫ লক্ষ টাকাই চুরি করছে। সেদিন সংবাদপত্রে দেখলাম শাসক গোষ্ঠীর বিধায়কের নেতৃত্বে, শ্রী নির্মল দাসের নেতৃত্বে জ্যোতি বসুর সঙ্গে দেখা করে ডেপুটেশন দেওয়া হয়েছে। বিষয়টা কি? না, জলপাইগুড়িতে টোটোপাড়া বলে একটা এলাকা আছে। টোটোরা হচ্ছে আমাদের দেশের একটা উপজাতি শ্রেণী, তাদের নিয়ে একটা গ্রাম পঞ্চায়েত আছে। এক হাজার পপুলেশনের পাহাড়ী এলাকায় বাস। সেই গ্রাম পঞ্চায়েতকে সিপিএম সহ্য করতে পারছে না। সূর্যবাবুরা তাকে বাইপাশ করে টোটো উন্নয়ন সমিতির মাধ্যমে সেখানে সমস্ত রকম কাজকর্ম করছেন। আপনাদের লজ্জা করে না, একটা ক্ষুদ্র উপজাতি গোষ্ঠীর মানুষদের সঙ্গে আপনারা এইরকম ব্যবহার করছেন!

**(এইসময় লাল আলো জ্বলে ওঠে এবং মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়।)**

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় পঞ্চায়েত খাতের যে বাজেট পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। সাথে সাথে কংগ্রেস আনীত কাট মোশনের বিরোধিতা করে বাজেটের সমর্থনে দু-একটা কথা বলতে চাইছি।

[3-00 – 3-10 p.m.]

পঞ্চায়েতের নির্বাচন কংগ্রেসিরা কোনওদিন করেননি এবং আমরা করতেও দেখিনি। কংগ্রেসের বিধায়ক এবং নেতা ডাঃ মানস ভুঁইয়া অনেক তথ্য দিয়ে গেলেন। কিন্তু সেইসব তথ্যের সঙ্গে বাস্তবে কোন মিল দেখতে পাই না। পঞ্চায়েতের নির্বাচন বামফ্রন্ট সরকার আসার পর করল। তারপর থেকে গ্রাম বাংলার মানুষের হাতে ক্ষমতা তুলে দেওয়া হল, ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হল। ৫ বছর অন্তর নির্বাচন করার পাকা-পোক্ত ব্যবস্থা করা হল। মহাত্মা গান্ধী বলেছিলেন, দেশের যদি উন্নতি করতে হয়, শহরের দিকে তাকালে চলবে না, গ্রামে অসংখ্য লোক বসবাস করেন। গ্রামকে বাঁচাতে হবে, তবে দেশ বাঁচবে। কিন্তু কংগ্রেস তাঁর নীতিকে মানলেন, কিন্তু সেই নীতি কার্যকর করলেন না। কংগ্রেস আইন পাস করলেন, কিন্তু তাকে কার্যকর করলেন না। পঞ্চায়েতে যে বাস্তুঘুঘুর বাসা গড়েছিল

অর্থাৎ মাথায় যাদের বসিয়েছিলেন, পাছে তারা হটে যান সেই ভয়ে পঞ্চায়েতের নির্বাচন করলেন না। কিন্তু আমরা ক্ষমতায় এসে নির্বাচন করেছি গ্রামের উন্নয়নের স্বার্থে, গ্রামের মানুষের স্বার্থে ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে সমস্ত ক্ষমতা তুলে দিয়েছি। এখন এই ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে রাস্তাঘাট হচ্ছে। যারা সমাজে অবহেলিত, নিপীড়িত, বঞ্চিত মানুষ, যারা বিভিন্ন কর্মে নিযুক্ত কিন্তু পুঁজি না থাকার ফলে সেই সেই পেশায় তারা এগিয়ে যেতে পারছে না, তাদের জন্য গভর্নমেন্ট সাবসিডি দেয় বিনা সুদে। এইভাবে আদিবাসী, তফসিলি মানুষদের লোন দিয়ে তাদের নিজ নিজ পেশায় দাঁড়াবার ব্যবস্থা করে দিয়েছে। এই পশ্চিমবাংলায় পঞ্চায়েতি ব্যবস্থা যে খুব ভালভাবে চলছে, একথা রাজীব গান্ধী বলে গিয়েছিলেন। বামফ্রন্ট সরকার পঞ্চায়েতি ব্যবস্থার যে সিস্টেম চালু করার চেষ্টা করছেন তা দেখে রাজীব গান্ধী সার্টিফিকেট দিয়ে গিয়েছিলেন। আপনারা পঞ্চায়েতের নির্বাচন পর্যন্ত করলেন না। আজকে পঞ্চায়েতের মাধ্যমে কি কাজ করা হয়েছে দেখুন, আজকে পঞ্চায়েতে পঞ্চায়েতে তালিকা টাঙিয়ে দেওয়া আছে। যে আইন পাস করা হয়েছে তাতে আছে, পঞ্চায়েতে পঞ্চায়েতে বছরে ২ বার সাধারণ সভা করতে হবে, গ্রাম সভাগুলির সভা করতে হবে এবং মানুষকে বলতে হবে সেই এলাকার জন্য কত টাকা আসছে এবং সেই টাকা কি পারপাসে খরচ করা হচ্ছে, কোন উদ্দেশ্যে খরচ করা হয়েছে এবং সেখানে জনসাধারণের বলার সুযোগও থাকবে। আমরা সেই ব্যবস্থা করেছি। কিন্তু অনেক ক্ষেত্রে দেখা যাচ্ছে, মিটিংগুলি হয় না। মিটিংগুলি যাতে সুষ্ঠুভাবে এবং ভালভাবে হয় সেইদিকে সরকারকে লক্ষ্য দিতে হবে, নজর দিতে হবে এবং তার ব্যবস্থা করতে হবে। আমরা জানি, অনেক জায়গায় এই ব্যবস্থাগুলি পালন করা হয় না। বামফ্রন্ট সরকারের যে নীতি সেই নীতিকে ধূলিস্যাৎ করে দেবার চক্রান্ত করছে। কিন্তু বামফ্রন্ট সরকার লোভ-লালসাকে নস্যাৎ করার জন্য এইসব ব্যবস্থা করেছেন। আজকে গ্রাম বাংলার বিভিন্ন স্তরের মানুষ পঞ্চায়েতে নির্বাচিত হয়ে আসছে। তাদের মধ্যে বেশিরভাগই অশিক্ষিত এবং দায়িত্ব-জ্ঞান সম্পর্কে তারা সচেতন নন। সেইজন্য পঞ্চায়েতে প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে, ট্রেনিং দেওয়া হচ্ছে ঠিকঠিকভাবে যাতে কাজকর্ম করা হয়। বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে বাজেটের অর্ধেক টাকা খরচ করছেন। রাস্তাঘাট উন্নয়নের জন্য, মানুষের আর্থিক উন্নয়নের জন্য, সেচের ব্যবস্থার জন্য, চাষের সরঞ্জামের জন্য, জনস্বাস্থ্য পরিকল্পনার জন্য প্রভৃতি ব্যাপারে খরচ করছেন। এইভাবে সমস্ত ক্ষমতা পঞ্চায়েতের মাধ্যমে তুলে দেবার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এইসব কাজগুলি করার ক্ষেত্রে পঞ্চায়েতের টেকনিক্যাল পারসেন্ট নেই, ইঞ্জিনিয়ার নেই। যেমন ধরুন, কোনও রাস্তাঘাট বা বাড়ির কাজকর্ম করতে গেলে ইঞ্জিনিয়ারের পরামর্শ দরকার। কিন্তু পঞ্চায়েতের সেই টেকনিক্যাল পারসন নেই। নির্বাচিত সদস্যরা এই ব্যাপারে কিছুই বোঝেন না। তাই ফাঁকি দেবার প্রবণতা দেখা যায়। তারপর ধরুন, বাঁধ নির্মাণ, স্লুইজ গেট নির্মাণ প্রভৃতি কাজের ক্ষেত্রে ইরিগেশন ডিপার্টমেন্টের ইঞ্জিনিয়ারের দরকার। এইসব যে পরিকল্পনাগুলি পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের মাধ্যমে হচ্ছে, টেকনিক্যাল পার্সন্স না থাকার ফলে কাজের ভীষণ অসুবিধা হচ্ছে। সেইজন্য এইসব বিভাগের ইঞ্জিনিয়ারদের যুক্ত করা উচিত এবং তাদের দায়িত্ব দেওয়া উচিত। টাকা অ্যালটমেন্ট করার দরকার জনস্বাস্থ্যের জন্য এবং পানীয় জলের জন্য।

এখানে যে টিউবওয়েলগুলি ছিল, সেগুলির জল আস্তে আস্তে নেমে যাচ্ছে। সেখানে ঠিকমতো জল পাওয়া যাচ্ছে না। আগে হ্যান্ড টিউবওয়েল ছিল। আগে সিলিন্ডারে জল উঠত। কিন্তু এখন সিলিন্ডার দিয়ে জল তোলা সম্ভব হচ্ছে না। আরও গভীরে যেতে হচ্ছে। সেখানে ওই যে পি এইচ ই আছে সেখানে আরও টাকা অ্যালট করার দরকার আছে। জনস্বাস্থ্যের ব্যাপারেও টাকা অ্যালট করার দরকার আছে। গ্রামীণ যে হাসাপাতালগুলি আছে, সেখানে বিল্ডিংগুলি ভেঙে যাচ্ছে। হেল্‌থ দপ্তর বিভিন্ন দপ্তরের সঙ্গে জড়িত। হেল্‌থ দপ্তরকে পি ডবলু ডি, ল্যান্ড, পাওয়ার ইত্যাদির দপ্তরের উপর নির্ভর করতে হয়। এদের হাতে টাকা থাকে না। পঞ্চায়েতের হাতে টাকা থাকে। তাদের উন্নয়নের জন্য পঞ্চায়েত টাকা দেয়। হাসপাতালের ইলেক্ট্রিফিকেশনই বলুন, হাসপাতালের বাড়িগুলি ভেঙে যাচ্ছে, সেক্ষেত্রেই বলুন এক্ষেত্রে পঞ্চায়েতই টাকা দেয়। হাসপাতাল দেখাশোনা করবার জন্য এতগুলি স্টাফ থাকে, কিন্তু তারা ঠিকমতো কাজ করে না। তারা যাতে কাজ করে তার জন্য পঞ্চায়েতের দেখা উচিত। আমি মনে করি যে, এই ব্যাপারে টাকা অ্যালট করার দরকার আছে। এবার আসছি ক্ষুদ্র সেচে। চাষের যে উন্নতি হয়েছে, সেটা সেচ ব্যবস্থার উন্নতির জন্যই হয়েছে। সেচ ব্যবস্থার সম্প্রসারণের ফলে ক্ষুদ্র সেচের উন্নতি হয়েছে। তবে বহু জায়গায় আর এল আই অকেজো হয়ে পড়ে রয়েছে। সেগুলিতে ইলেক্ট্রিফিকেশন হয়নি, ডিজেল পাম্পগুলি নষ্ট হয়ে গেছে, মেরামতি হয়নি। ফলে এর জন্য কাজকর্ম দেরি হচ্ছে। ক্লাসচার স্যালোগুলি অকেজো হয়ে পড়ে রয়েছে। পঞ্চায়েত যদি সেগুলি দেখে তাহলে চাষের ব্যবস্থায় আরও উন্নতি হতে পারে। পশ্চিমবঙ্গ খাদ্যশস্যে আরও স্বয়ম্ভরতা অর্জন করতে পারে। খাদ্যের সারপ্লাস হতে পারে। ক্ষুদ্রসেচ ব্যবস্থার দিকেও নজর রাখা দরকার। পঞ্চায়েত টাকা খরচ করলে হবে না। পঞ্চায়েতকে সুষ্ঠুভাবে পরিচালনা করতে হবে, রক্ষণাবেক্ষণ ঠিকভাবে যাতে হয় তার দিকে দৃষ্টি দিতে হবে। মানুষদের মধ্যে উৎসাহ উদ্দীপনার সৃষ্টি করতে হবে। আরও উৎসাহ দেবার জন্য এগিয়ে যেতে হবে। এম এল এ-দের ক্ষেত্রে বলছি যে, ঐটা কংগ্রেসি আমলের মতো নয়, এখন উপর থেকে কিছু চাপিয়ে দেওয়া হয় না। এখন ব্লকে পরিকল্পনা হবে তারপর জেলা পরিষদের পরিকল্পনা হবে, তারপর স্টেটে আসবে। এইরকমভাবে বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে পরিকল্পনা করা হয়েছে। আমরা জনপ্রতিনিধি। ২ লক্ষ মানুষের দ্বারা নির্বাচিত হওয়া প্রতিনিধি। আমরাও পঞ্চায়েতে, ব্লকে, জেলাপরিষদে কিছু সাজেশন দিতে পারি। আমাদের বলার কিছু সুযোগ করে দেওয়ার জন্য মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি। পঞ্চায়েত আইনে আছে—জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতিতে এম এল এ, এম পি-রা ভোট দিতে পারবেন। আর পঞ্চায়েত সমিতিতে এম এল এ, এম পি এবং জেলা পরিষদের মেম্বাররা ভোট দিতে পারবেন। আর গ্রাম পঞ্চায়েতে পঞ্চায়েত সমিতির মেম্বাররা ভোট দিতে পারবেন। কিন্তু পদাধিকার বলে এই এম এল এ, এম পি-রা ভোট দিতে পারবেন না। গ্রাম পঞ্চায়েতে পঞ্চায়েত সমিতির মেম্বাররা ভোট দিতে পারতেন। নতুন আইনের ফলে ভোট দিতে পারছেন না। ফলে, গ্রাম পঞ্চায়েতে অনেক জায়গায় প্রধানরা মাইনরিটি হয়ে যান। কিন্তু বাজেটের ক্ষেত্রে, প্রস্তাব

পাস করার ক্ষেত্রে পঞ্চায়েত সমিতির মেম্বাররা ভোট দিতে পারছেন গ্রাম পঞ্চায়েতে। ফলে রেজুলেশন পাস হচ্ছে না। অনেক ক্ষেত্রে কাজ ক্রমশ আটকে যাচ্ছে।

[3-10 – 3-20 p.m.]

এখানে তাদের পঞ্চায়েতের আওতার মধ্যে এনে পঞ্চায়েতের যে ব্যবস্থা আছে সেই সুযোগ দেওয়ার ব্যবস্থা করতে হবে। টোটোপাড়া বলে একটা জায়গা আছে, আমি জানি, সেখানকার বিরল জাতি শেষ হতে চলেছে। সেখানে একটা পঞ্চায়েত ব্যবস্থা আছে, সেখানে নির্বাচন হয়েছে, নির্বাচিত পঞ্চায়েত সেখানে আছে। কিন্তু সেখানে টোটোপাড়া কল্যাণ সমিতি বলে একটা সমিতি হয়েছে, কে করেছে, কারা করেছে আমি জানি না। সেখানে সেই নির্বাচিত পঞ্চায়েত সমিতিকে বাদ দিয়ে কাজকর্ম করানোর চেষ্টা হচ্ছে। ঐ ব্যাপারে ৫ জনকে অ্যারেস্ট করা হয়েছে। মাননীয় আর. এস. পি.র বিধায়ক এখানে আছেন, তাঁরা এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করায় মাননীয় মুখ্যমন্ত্রী তাঁদের আশ্বস্ত করেছিলেন যে এখানে গণতান্ত্রিক পদ্ধতিতে যে পঞ্চায়েত নির্বাচিত হয়েছে তাদের কাজ করার সুযোগ দিতে হবে। যদিও তা হচ্ছে না, পঞ্চায়েতকে বাদ দিয়েই কাজ হচ্ছে, কে বা কারা করছে তা জানি না, তবে অগণতান্ত্রিক পদ্ধতিতে কাজ করার যে চেষ্টা সেটাকে বন্ধ করতে হবে। জলপাইগুড়ির বিরল জাতিদের প্রতি লক্ষ্য রেখে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করার যে সুযোগ সেই সুযোগ দিতে হবে। সেখানে বনাঞ্চলে এক চা-বাগিচার ব্যাপারটি আছে সেটাও দেখা দরকার। এ ছাড়া আমরা জানি পঞ্চায়েতের যে অপারেটার আছে, টাকা তুলতে গেলে পঞ্চায়েতের চেয়ারম্যান, প্রধান, উপ-প্রধান আছেন, আমরা জানি অনেক ক্ষেত্রে থার্ড নমিনি যে আছে—প্রধান, উপ-প্রধান থাকা সত্ত্বেও—তাঁদের বাদ দিয়ে ঐ থার্ড নমিনিকে দিয়ে চেক ভাঙানো, টাকা তোলানো হয়েছে। উপ-প্রধানকে বহু জায়গায় সেকেন্ড নমিনি বোঝায়, তাও করা হয়নি। এই সিস্টেমটা খুব খারাপ, এর জন্য এবং পঞ্চায়েতকে গণমুখী করার জন্য আমি বলি একে সাধারণ মানুষের মধ্যে নিয়ে যাওয়া দরকার। কংগ্রেস পঞ্চায়েতকে গণতান্ত্রিকতার বিরোধী করে তুলেছিলেন বামফ্রন্ট পঞ্চায়েতকে অনেক জায়গায় ভুল হতে পারে—সার্বিক উন্নয়নের জন্য, আরও অগ্রসর করে তোলার জন্য নিয়ম-কানুনগুলিকে আরও জোরদার করার দরকার হবে। পঞ্চায়েতের সাধারণ মানুষের হাতে আরও ক্ষমতা তুলে দেওয়া হয়েছে, টাকা-পয়সা দেওয়া হচ্ছে। টাকা-পয়সা যা দেওয়া হচ্ছে তা অত্যন্ত কম, যাঁরা সেখানে কর্মচারী আছেন তাঁদের বেতন দেওয়ার ব্যবস্থা চালু করতে হবে। এই বলে পঞ্চায়েতের বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিকচন্দ্র মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত গ্রামোন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং মাননীয় বিরোধী দলের সদস্যগণ যে ছাঁটাই প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করে আমার অল্প সময়ের মধ্যে আমি দু-চারটি কথা বলতে চাই, সেটা হল আমার পূর্ববর্তী বক্তা

মাননীয় মানস ভুঁইয়া মহাশয় কতকগুলি কথা বলেছেন। একটা কাগজে লেখা রিপোর্ট এখানে পেশ করেছেন, এটা জেরক্স করেছেন, এটা সুরজ কুণ্ডের রিপোর্ট বা দলিল কিনা জানি না, অথেনটিক হলে মিঃ ডেপুটি স্পিকারের কাছে হাজির করত। যাই হোক কতকগুলি কথা বলেছেন, উনি বলেছেন দিল্লিতে একটা সরকার থাকবে, জেলায় জেলায় ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, আর গ্রামে পঞ্চায়েত সরকার, এই তিন স্তরে সরকার থাকবে। মাননীয় রাজীব গান্ধীর যে ৭৩তম সংবিধান সংশোধনটি আইনে রূপ পায়নি, তিনি ৭৩তম সংবিধান সংশোধনীর পাতাগুলি যদি খুলে দেখেন দেখবেন যে পঞ্চায়েতকে সরকারের মর্যাদা দেওয়া হয়েছে দিল্লিতে, রাজ্যে, গ্রামে সরকার থাকবে। গ্রামের সরকারের বিভিন্ন স্তর আছে, সেটা তুলে দিয়েছিলেন, ৭৩তম সংবিধান সংশোধনে এগুলিতে এঁদের আপত্তি ছিল কিনা জানি না, এইসব সম্পর্কে মাননীয় রাজীব গান্ধী প্রথম পঞ্চায়েতেই নানারকম পরিকল্পনা করেছিলেন।

ওনার জানা উচিত আমাদের দেশে স্বাধীনতার আগে কবিগুরু রবীন্দ্রনাথ পল্লী উন্নয়নের কথা ভেবেছিলেন, মহাত্মা গান্ধী গ্রাম স্বরাজের কথা ভেবেছিলেন। স্বাধীনতার পর যখন গণ পরিষদের সভা হয় তখন তাঁরা গ্রাম স্বরাজের কথা ভুলে গেলেন। তাই আজকে স্বাধীনতার ৪৫ বছর পরে ৭৩তম সংবিধান সংশোধন কথা হচ্ছে পঞ্চায়েতের কথা ভেবে। পশ্চিমবাংলার পঞ্চায়েতের কথা ভেবে, সেই কথা স্মরণে রেখে এই কাজ তাঁরা করেছেন। দেশ স্বাধীন হবার পরেই আপনারা পঞ্চায়েত ব্যবস্থা গড়ে তুলতে পারেননি। ওনাদের পরামর্শদাতা মার্কিন ফোর্ড ফাউন্ডেশনের যে প্রশাসনিক ব্যবস্থা সেই আমলা নির্ভর এবং জনগণের ভূমিকা বর্জিত সমষ্টি উন্নয়নের ব্যবস্থা করেছেন। জনগণের উদ্যোগে সম্পদ সৃষ্টি করার কোনও পরিকল্পনা নেই। সেইজন্য বলবন্ত রাও মেহেতা কমিটি গ্রাম স্তরে স্ট্রাকচার তৈরি করার কথা বলেছেন। শৈলজাবাবু পঞ্চায়েত নির্বাচনের কথা বলেছেন। ১৯৬৪ সালে ভোট হয়েছিল, তারপর ১৯৬৭ সাল, ৩ বছর বাদেও পঞ্চায়েত ভোট হয়নি। এটা বোঝা দরকার ১৯৬৭ সালে যে সরকার গঠন করে তার স্থায়িত্ব ছিল মাত্র ৮ মাস। তারপর ১৯৬১ সালে যুক্তফ্রন্টের আমলে পঞ্চায়েত বিল আনা হয়। কিন্তু আপনারা সেই বিলকে আইনে পরিণত করতে পারেননি। সেই সরকারের আপনারা পতন ঘটিয়েছেন। সেই বিল আবার ১৯৭৩ সালে আনা হল এবং আইনে পরিণত করা হল। ১৯৭৭ সাল পর্যন্ত আপনারা ক্ষমতায় ছিলেন কিন্তু সেই আইন আপনারা কার্যকর করলেন না। আমরা এখানে ক্ষমতায় এসে সেই আইনকে কার্যকর করেছি। এটা আপনাদের মনে রাখা দরকার। আপনাদের আমলে আপনারা ১৬ বছর আগে পঞ্চায়েত নির্বাচন করেছিলেন, তারপরে আর করেননি। সেই পঞ্চায়েতে অর্থশালী বিত্তশালী জমিদার জোতদার মহাজন এরা সমস্ত পঞ্চায়েতের মেম্বার হয়েছিল। গ্রামের গরিব মানুষ কোন সুযোগ পায়নি। তাদের উপর অত্যাচার নিপীড়ন ছিল, কোনও সুযোগ ছিল না। আপনাদের পঞ্চায়েতকেই আপনারা কোনও ক্ষমতা দেননি। এখন এই সমস্ত পরিকল্পনার মধ্যে ৫৩ ভাগ টাকা পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটিগুলিকে দেওয়া হচ্ছে। আপনারা মুখে ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলছেন। অপর দিকে এম.

পি.কে ১ কোটি টাকা দিচ্ছেন। এটা কি ক্ষমতার বিকেন্দ্রীকরণ? আমাদের এই রাজ্যে পরিকল্পনা রচনা থেকে আরম্ভ করে, পরিকল্পনা রূপায়ণ, সম্পদ সংগ্রহ সমস্ত ক্ষেত্রে বিকেন্দ্রীকরণ করা হয়েছে। আমরা যখন এখানে বিরোধী দলে ছিলাম তখন আপনারা আমাদের জেলে পাঠিয়েছেন। জয়নাল আবেদিন সাহেব বলেন জেলা কাউন্সিলে প্রতিটি জেলায় বিরোধী দলের মর্যাদা দেওয়া হয়েছে চেয়ার পার্সন করে। কিছু জেলায় আপনারা একটাও সিট পাননি সেখানে জনগণ আপনাদের পাঠায়নি। সেখানে আমরা কি করতে পারি? বিভিন্ন জেলাপরিষদ এবং পঞ্চায়েত সমিতিতে যে স্ট্যান্ডিং কমিটি আছে তাতে বিরোধী দলকে দায়িত্বে রাখা আছে। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি জেলাপরিষদ, পঞ্চায়েত সমিতি এমন কি গ্রাম স্তরে সদস্যদের যে দায়িত্ব বন্টন করা হয় সেখানেও বিরোধী দলের উপর দায়িত্ব বন্টন করা হয়েছে। তাদের কাজ করার সুযোগ দেওয়া হয়েছে। এই কাজ পশ্চিমবাংলায় আমরা করতে পেরেছি। আজকে পশ্চিমবাংলায় যে ভূমি সংস্কার হয়েছে সেই ভূমি সংস্কারের ভিত্তির উপর দাঁড়িয়ে পশ্চিমবাংলার পঞ্চায়েত এবং পঞ্চায়েতের এই কর্মকাণ্ডের মধ্যে গ্রামের সাধারণ মানুষকে যুক্ত করা হয়েছে এবং গ্রাম সংসদ করা হয়েছে, গ্রামসভা করা হয়েছে। আপনাদের যেখানে কংগ্রেস সরকার আছে সেখানে এই জিনিস পাবেন না। এ ছাড়া আজকে কাজকর্মের মধ্যে দিয়ে গ্রামাঞ্চলে কর্মোদ্যোগ সৃষ্টি হয়েছে এবং নতুন উদ্ভাবনী শক্তির বিকাশ ঘটেছে। গ্রামের [illegible] অংশগ্রহণের মধ্যে দিয়ে গ্রামাঞ্চলের মানুষ গ্রাম পুনর্গঠনের কাজে এগিয়ে এসেছে। কংগ্রেস আমলে এই সুযোগ তাদের ছিল না। পঞ্চায়েতের আইন-কানুন অনেক সংশোধন করা হয়েছে। এখানে অর্থ কমিশন গঠন করা হয়েছে, নির্বাচন কমিশন গঠন করা হয়েছে। এর সঙ্গে জনগণের যে রায় সেই রায় যাতে উঠে আসতে পারে, যাতে মর্যাদা দেওয়া যায় তার জন্য ব্যবস্থা করা হয়েছে।

[3-20 – 3-30 p.m.]

ঐ যে পার্লামেন্ট, ওখানে সংখ্যালঘিষ্ঠ সরকার ছিল, ওরা অনৈতিকভাবে এম.পি. কিনে গরিষ্ঠতা অর্জন করেছে। পঞ্চায়েত অনৈতিক কাজ যাতে না করতে পারে, তার জন্য দলত্যাগ বিরোধী আইন করা হয়েছে সারা ভারতবর্ষে। এ কথা ভাবা যায় না। ওরা এই কথা ভাবতে পারে না, আজকে আমরা সেই জিনিস করতে পেরেছি। এছাড়া আমাদের রাজ্যে এই পঞ্চায়েতের বিভিন্ন দিকের অগ্রগতি ঘটেছে। যেমন ভূমি সংস্কারে অগ্রগতি ঘটেছে। সারা দেশের যত জমি আছে, তার সাড়ে তিন পারসেন্ট জমি পশ্চিমবঙ্গে। সারা দেশে যে জমি বিলি তার ১৯ ভাগ হয়েছে পশ্চিমবঙ্গে। অন্যান্য রাজ্যে ভূমি সংস্কার হয়নি, এখানে হয়েছে। এখানে ২২ লক্ষ লোক পাট্টাদার, সাড়ে ১৪ লক্ষের বেশি বর্গাদার রেকর্ড হয়েছে, ২ লক্ষ হোমস্টেড। এখানে ক্ষুদ্র সেচের প্রসার ঘটেছে, কৃষির উৎপাদন বেড়েছে, ক্ষেত মজুরদের মজুরি বেড়েছে—ওদের সময় ছিল ৫ টাকা ৬০ পয়সা, এখন এটা বেড়ে ২৮ টাকা ছাড়িয়ে গেছে, কোনও কোনও জায়গায় ৪০ টাকা পর্যন্ত হয়েছে। মাথাপিছু খাদ্য

সংগ্রহের পরিমাণ পশ্চিমবাংলায় বেড়েছে। মাথাপিছু আয় পশ্চিমবাংলার মানুষের বেড়েছে। ওদের সময় এই জিনিস ভাবা যেত না। সাক্ষরতা আন্দোলনের প্রসার ঘটিয়েছে, মানুষের ক্রয়ক্ষমতা বেড়েছে, বাজার সৃষ্টি হয়েছে। শিল্প বিকাশের সম্ভাবনা আজকে পশ্চিমবঙ্গে উজ্জ্বল হয়ে উঠেছে। সেই কাজে আজকে অগ্রগতি ঘটেছে। সাক্ষরতার ক্ষেত্রে এই তিন, চার বছরের মধ্যে ১১ পারসেন্টের বেশি সাক্ষরতার হার বৃদ্ধি পেয়েছে। ৫৭ থেকে ৬৮ ভাগ হয়েছে। বন সৃজনের ক্ষেত্রে এই রাজ্য প্রথম হয়েছে এবং আন্তর্জাতিক পুরস্কার পেয়েছে। মৎস্য চাষে অগ্রগতি হয়েছে। সেখানেও আমরা প্রথম হয়েছি। ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্পেও এই রাজ্যে অগ্রগতি ঘটাতে পেরেছি। আজকে এসব কাজে দিকে দিকে আমাদের অগ্রগতি অব্যাহত আছে। গ্রামবাংলার চেহারা পরিবর্তিত হয়েছে। সেখানে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করা হচ্ছে। বেনিফিসিয়ারি কমিটি গঠন করা হয়েছে। গ্রামের মানুষের উন্নয়ন কিভাবে হবে, কি পরিকল্পনা হবে, তারা তা তৈরি করছেন। এর জন্য গ্রামে গ্রামে সার্ভে হচ্ছে' গ্রামবাংলার মানবিক সম্পদ, প্রাকৃতিক সম্পদ এবং পরিকাঠামোগত সম্পদ সংগ্রহ বৃদ্ধি হয়েছে এবং তার উপর পরিকল্পনা রচনা হচ্ছে। দলমত নির্বিশেষে সমস্ত মানুষকে ডেকে বেনিফিসিয়ারি কমিটি করে সেই কাজ রূপায়িত করা হচ্ছে। এর ফলে যে অগ্রগতি ঘটেছে, তার জন্য পশ্চিমবঙ্গ আজকে পঞ্চায়েতের ক্ষেত্রে শীর্ষস্থান দখল করেছে, পশ্চিমবাংলায় এক নতুন দিগন্ত উন্মোচিত করেছে। তাই এই বাজেটকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পঞ্চায়েত মন্ত্রী পঞ্চায়েতের যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে এবং কংগ্রেসের আনা কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। এই কিছুক্ষণ আগে ঐ দলের সদস্য দীর্ঘ ১৮/১৯ বছর ধরে যে পঞ্চায়েতের নির্বাচন হয়নি, সেই উপলক্ষ্যে একটা বস্তাপচা যুক্তি খাড়া করলেন। কি সেই যুক্তি? বিরোধীরা এখানে উপস্থিত ছিলেন না, সেইজন্য। কিন্তু বিষয়টা তা নয়। ৬৭ সালে ওরা বিধানসভায় হেরেছে। ৬৯ সালেও হেরেছে। যতবার গেছে মানুষের কাছে, ততবার হেরেছে। সুতরাং দেখল মানুষের কাছে গিয়ে আর জয়লাভ করা যাবে না, তৈরি করল ৭২ সাল। সেটা তৈরি করার পরও এই পঞ্চায়েত নির্বাচন করতে সাহস পেল না। তাই দীর্ঘ ১৮ বছর ধরে পঞ্চায়েতের কোনও নির্বাচন হয়নি। অর্থাৎ মানুষের কাছে যেতে পারেনি। সুতরাং, আজকে আমাদের ভাবতে হবে ওদের সম্পর্কে। ওরা বলে যে ওরা গণতন্ত্র প্রিয়। কিন্তু কি ব্যাপারে? ১৯৭৭ সালে বিধানসভা নির্বাচন উপলক্ষে যে নির্বাচনী ইস্তাহার প্রচার করা হয়, তখন বলা হয়, বামপন্থীরা বলেছিল, আমরা যদি বিধানসভা নির্বাচনে ক্ষমতায় আসতে পারি, তাহলে পঞ্চায়েতের ত্রিস্তর নির্বাচন আমরা করব।

১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে '৭৮ সালে ত্রিস্তরে নির্বাচন হয়েছে, অবাধ নির্বাচন হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বেশ মনে আছে, '৭৭

*সাল থেকে আছি, তখন মাননীয় মুখ্যমন্ত্রী যখন রাজভবন থেকে শপথ নিয়ে মহাকরণে প্রবেশ করবেন তখন সাংবাদিক বন্ধুরা তাঁকে ঘিরে ধরে বলেছিলেন, আপনি পশ্চিমবাংলার* শাসনভার কি করে পরিচালনা করবেন? তিনি তখন বলেছিলেন এলাকার মানুষ, গ্রামের মানুষ যাঁরা নির্বাচিত করেছেন, তাঁদের দিয়ে, পরিকল্পনা করে আমরা পশ্চিমবাংলার শাসনভার চালাতে চাই। তিনি বলেছিলেন, আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণ করব, তৃণমূল স্তরে ক্ষমতা পৌঁছে দেব। তাদের কাছে মতামত পৌঁছে দিয়ে সরকার পরিচালনা করব। রাইটার্সে বসে পরিচালনা করব না। ওদের আমলে পঞ্চায়েতের কাজকর্ম আমি দেখেছি। ওরা দুটি কাজ করত। গ্রামের গরিব মানুষ খেটে খাওয়া মানুষের উপরে ঐ গ্রাম পঞ্চায়েতের প্রধান বিরাগ ভাজন হলে—কংগ্রেসের প্রধানরা বৈঠকখানায় বসতেন—সেখানে তাদের ধরে এনে খুঁটিতে বেঁধে মারত। আর একটা কাজ করত—কিছু টাকা যখন পঞ্চায়েতে আসত, তখন প্রধান অর্ধেক টাকা নিয়ে নিতেন। বাকি অর্ধেক টাকা অধ্যক্ষ যিনি ছিলেন তাঁকে দিতেন। তিনি সেই টাকার অর্ধেক রেখে বাকি অর্ধেক টাকায় এখানে ওখানে কিছু মাটি কিনে ফেলে দিতেন। এই ছিল ওদের কাজ। এখন গ্রামে গ্রামে যে কাজের জোয়ার শুরু হয়েছে, এটা ওরা ভাল মতো দেখতে পাচ্ছেন না। ১৯৭৮ সালে ভয়াবহ বন্যার দিনে গ্রামের মানুষের হাজার হাজার ঘরবাড়ি ভেসে গিয়েছিল। বন্যার ঠিক আগেই পঞ্চায়েতের নির্বাচন হয়েছিল বলেই—আমার '৫৬ সালের কথা মনে আছে তখন কি ভয়াবহ বন্যা হয়েছিল এবং গ্রামেব মানুষ অ্যানামেলের থালা নিয়ে কলকাতা শহরে এসে একটু ফেন দাও, ভাত দাও বলে ভিক্ষা করেছিল—১৯৭৮ সালে একজন মানুষকেও শহরে এসে ভাত ভিক্ষা করতে হয়নি। তখন এমনই একটা পঞ্চায়েত ছিল যা মানুষের উপকারে লেগেছিল। কি সাহায্য হয়েছিল? এফ এফ ডব্লু-র কাজ ছিল, গ্রামের ভেঙে যাওয়া রাস্তার কাজ ছিল, ভাঙা স্কুল গড়ার কাজ ছিল এবং নিজেদের বাড়ি নিজেরাই তৈরি করেছে। এই কাজের জন্য তারা টাকা পেয়েছিল। শুধু তাই নয়, **(এই সময়ে লাল আলো জ্বলে ওঠে)** আমার অনেক কথা বলার ছিল, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি লাল আলো জ্বেলে দিয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, পঞ্চায়েতে প্রচুর কাজ বেড়েছে, কিন্তু সেই অনুপাতে লোকসংখ্যা অত্যন্ত কম। একজন সচিব আর একজন গ্রাম সহায়ক আছেন। আমি অনুরোধ করব, যখন বিপুল কর্মযজ্ঞ গ্রামে শুরু হয়েছে তখন আপনি যদি একজন এক্সট্রা সচিব, একজন এক্সপার্ট দেবার চেষ্টা করেন তাহলে ভাল হয়। শৈলজা দাস মহাশয় বলছিলেন যে আপনারা কোনও সম্পদ তৈরি করতে পারেননি। মাননীয় সদস্য বিধানসভার পঞ্চায়েত সাবজেক্ট কমিটির একজন সদস্য। তিনি শিলিগুড়িতে গিয়েছিলেন।

[3-30 – 3-40 p.m.]

তিনি শিলিগুড়িতে বিধাননগর যে পঞ্চায়েত আছে সেখানে গিয়েছিলেন এবং সেই জায়গায় গিয়ে দেখেছেন কিভাবে সম্পদ তৈরি হচ্ছে এবং কতটা সম্পদ তৈরি হচ্ছে। আজকে এখানে দাঁড়িয়ে বিরোধিতা করতে পারেন কিন্তু গ্রামের মানুষের কাছে যাবার আর

ক্ষমতা আপনাদের নেই। গ্রামের মানুষ আপনাদের ঝাঁটা মেরে বিদায় করেছে। ঝাঁটা খেয়ে বিধানসভায় এসে খালি বলে যাচ্ছেন গরিব মানুষের কথা। গাঁয়ে গিয়ে এসব কথা আর বলতে পারবেন না। এইকথা বলে পুনরায় বাজেট বরাদ্দকে সমর্থন করে কাটমোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী ৫৯,৬০, ৫৩ মেজর হেডের দাবী উত্থাপন করেছেন তার আলোচনায় অংশগ্রহণ করছি। আমি সূর্যবাবুকে জিজ্ঞাসা করতে চাই যে, আপনি যে একটা কমিটি করেছিলেন নির্মল মুখার্জি কমিটি, দেবব্রত বন্দ্যোপাধ্যায় কমিটি, সেই কমিটিতে আমাদের ডাকাও হয়েছিল এবং তার সুপারিশও গ্রহণ করেছিলেন কিন্তু কার্যকর করেননি। ওই সুপারিশে বহু জিনিস, বহু তথ্য ছিল, যা আমরা বারে বারে তুলে ধরেছি কিন্তু আপনি কোনও এর জবাব দেননি। আপনি যে বাজেট বিবৃতি দিয়েছেন এটা একটা পাটওয়ারীসুলভ বিবৃতি, আপনার পলিসি কি ভেবেছেন কি? এতে রিসার্চ এবং ট্রেনিং থাকার দরকার, তার কথা ভেবেছেন কি? আপনি তো ভাল ভাল বই বার করেছেন, কিন্তু কোনদিকে যেতে চাইছেন সেটা জানাবেন। আপনার বাজেট বিবৃতিতে পঞ্চায়েত সম্বন্ধে কি ধারণা সেটা বললেন না বা পেলাম না। পঞ্চায়েতগুলোর যে ডুয়েল অ্যাকটিভিটিস, একদিকে সিভিক অ্যামিনিটিজ আর অন্যদিকে ইনস্টিটিউশন অফ লোকাল সেল্‌ফ গভর্নমেন্ট, তার কোন দায়িত্ব পালন করবেন সেটা একবারও কোথাও বললেন না। আপনি বই বিলি করেছেন কিন্তু কোথাও পঞ্চায়েতগুলোর ডুয়েল ফাংশনের কথা বলেননি। পঞ্চায়েতটা এখন পলিটিক্যাল হিসাবে ব্যবহার করা হচ্ছে। দে মাস্ট হ্যাভ স্পেসিফিক পলিসি। আপনারা বলেন আপনাদের পলিসিতে, আমরা চলি আমাদের পলিসিতে। ইন অ্যাডিশন কনস্টিটিউশনসে অবলিগেশন থাকছে। আপনি অভিজ্ঞ মানুষ, আপনি দুটি বিষয়ের জবাব দেবেন। উই আর লিভিং আন্ডার থ্রি টায়ার গভর্নমেন্ট, পঞ্চায়েত এলাকার লোয়েস্ট টায়ারটা কি সেটা একটু জানাবেন। আপনি তো জওহর রোজগার যোজনার ক্ষেত্রে একটা তুলনামূলকভাবে প্রভাব চালাচ্ছেন। আপনাদের সি পি এমের একজন মেম্বারও এই পঞ্চায়েতের মাধ্যমে আখের গোছাতে পারেননি তা হয়নি। আপনি লোক্যাল সেল্‌ফ গভর্নমেন্টের দায়িত্ব নিয়ে ঠিকমতো কাজ এগোতে পারেননি। আপনি আপনার রেভিনিউ অ্যাসপেক্টের ক্ষেত্রে গর্বের সঙ্গে বলেছেন যে আমরা ঘুষ নিই না। কিন্তু ট্যাক্স তো বসিয়েছেন সব কিছুর উপরে। আজকে কুকুর, বেড়াল, পাখী সব কিছুর উপরে ট্যাক্স বসিয়েছেন, কিন্তু এর থেকে কতটা আদায় করতে পেরেছেন বললেন না। আপনারা এস্টিমেট্‌স দিলেন ২৯টা আর প্ল্যানিং কমিশন মেনে নিল ১৬টা। আপনারা গ্রুপ অফ মেজরিটি নিয়ে যা খুশি তাই করে যাচ্ছেন। আজ পর্যন্ত পঞ্চায়েতের মাধ্যমে আপনাদের কত টাকা আয় হয়েছে সেকথা জানতে চাই। ওদের তো পুলিশের ফাংশন নেই, নির্মল মুখার্জি কমিটির রিপোর্টে বেরিয়েছে, The leaders of the panchayet must be consulted in point of law and order of the area.

*পঞ্চায়েত তো সর্বজনীন কিন্তু একটা বিরাট সেকশন এতে আউট আছে। পঞ্চায়েত বা মিউনিসিপ্যালিটিতে আজকে প্ল্যান্টেশন ওয়ার্কারদের বাদ দেওয়া হয়েছে। অথচ ওই কমিটির রিপোর্টে এর স্পেসিফিক সুপারিশ ছিল।* Plantation workers should be brought under the umbrella of the panchayats. আজ পর্যন্ত এটা আমরা দেখতে বা জানতে পারলাম না প্ল্যান্টেশন ওয়ার্কারসদের ব্যাপারে। এটা আপনাদের সুস্পষ্ট করে বলতে হবে। কারণ এরা আজকে বাংলা তথা ভারতবর্ষের নাগরিক। হয়তো কিছু কিছু ভোট আপনাদের নয়। কিন্তু ওঁদের অবস্থাটা কি। যারা আনসারি সাহেবের ইটের কারখানায় কাজ করে আজকে তাদের অবস্থাটা কি? সূর্যবাবু যে যে কমিটি করেছে তারা তিনটে কথা বলেছেন। অশোক মিত্র কমিটি বলেছিল যে সব ক্ষমতা সেন্ট্রালাইজ হচ্ছে। কিন্তু আজকে ডি-সেন্ট্রালাইজেশনের ব্যাপারটা কি হচ্ছে কলেজিয়েট ফাংশনে দেখছি, সেল্ফ গভর্নমেন্ট কলেজিয়েট ফাংশন "If the 73rd Amendment has Constitutionalized the 3 strata of Union, States and Panchayats, there should, in theory, be a degree of compatibility as between the Union and the States in that the Constitution provides for Councils of Ministers at both strata, with the Prime Minister at the head in one case and Chief Ministers in the other. In the West Bengal Panchayat Act, however, the emphasis is on the head at each level..."

জেলা পরিষদের সভাধিপতি, পঞ্চায়েতের সভাপতি এখানে প্রধান ব্যক্তি। সেখানে ওঁরা বলছে আজকে "Whether its the ZP Sabhadhipati the PS Sabhapati or the GP Pradhan, the Act vests each of them, in identical terms, with functions as wide as general responsibility for financial and executive administration, administrative supervision over staff, and the transaction, administrative supervision over staff, and the transaction of business on behalf of the concerned Panchayat. The Quasi-Presidential system this constitutes is moderated to an extent by the provisions at ZP and PS levels over subject-wise standing committees with Karmadhyakshas at the head. There is no such moderating factor at GP level..."

সেটা মানুষের পক্ষে নেই। এটা আমি বলছি পেজ ১৭ থেকে। আজকে এখানে কমপ্লেইন করা হচ্ছে, প্রধানরা সর্বময় কর্তা does not have to depend on the members. এটা নিয়ে আপনাদের ভাবা উচিত, এখানে একটা বিকেন্দ্রীকরণের প্রয়োজন আছে। আরবিটারি করলে এর থেকে স্বৈরাচার-এর জন্ম হয়। অবশ্য সি. পি. এম. দলটাই স্বৈরাচারের দল, আর তাদের নেতা হচ্ছেন জ্যোতি বসু। এই জিনিসটা আমাদের একটু বুঝিয়ে দেবেন। আপনারা যে দাবি করেছেন, সে ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে সারকারিয়া কমিশন যে রিপোর্ট [illegible] পারেন। এখানে যে কমিশন নিযুক্ত করেছিলেন

তারা যে জবাব দিয়েছিল সে সম্বন্ধে সরকারের ভাবনা-চিন্তা জানতে পারছি না। আজকে যদি এটা আপনারা বলেন তাহলে ভাল। আজকে স্ট্যান্ডিং কমিটি আছে। যদিও বীরেনবাবু এখানে নেই। উনি হয়তো, হিন্দু মহাসভায় যোগ দেবার জন্য গেছেন, আমি জানি না। আবার এখানে আমার [**] একজন আছেন যিনি রাত্রে ডাকাতি করেন আর সকালে এখানে আসেন। সূর্যবাবু যে কমিটি নিয়োগ করেছিলেন সেটার কাজ সম্বন্ধে আমরা জানতে পারলাম না। আজকে ল্যান্ড রেভিনিউ-এর বাজেট আছে। অফ দি রেভিনিউ আসপেক্ট-এ ল্যান্ডের যে ম্যানেজমেন্ট, যে অ্যামেন্ডমেন্ট হয়েছে—ইলেকশন তো '৯৩-র মিডল অফ মে হয়ে গেছে এখনও পর্যন্ত কোনও কিছুই হয়নি। আপনারা প্রসপেক্ট করুন ল্যান্ডের ম্যানেজমেন্টে। কিন্তু মিনিমাম কি হয়েছে?

[3-40 – 3-50 p.m.]

এখানে আপনাদের কাছে আমার কথা, আমাদের লক্ষ্যটা কি, টু ইম্প্রুভ দি কোয়ালিটি অফ লাইফ।

এই দুটো অ্যাসপেক্ট। মাননীয় শিক্ষামন্ত্রী আছেন উনি বোধহয় জঙ্গল পরিষ্কার করতে লেগে গিয়েছেন, আজকে এটা তো আপনি দেখবেন, to what extent they have been involved in this two primary functions.

এটা আমি বারংবার বলি, বাইরের বক্তৃতায় বলি, আপনাদের কাছেও আমি এটা বলছি। আমাদের মূল প্রবলেম ইন অ্যাডিশন টু রিসোর্স ক্রাঞ্চ, আমাদের পপুলেশন এক্সপ্লোশন হচ্ছে। এটা তো আপনি ভাল ভাল যে বই বার করেছেন, পাবলিকেশন বার করেছেন, আমরা তো চাইছি, আপনি আরও বের করুন, এটা আই লাইক ইট। এটা তো পিরিয়ডিক্যাল করতে পারেন। এটাতে ফ্যামিলি প্ল্যানিং-এর জায়গা করা যাবে না। আমাদের triple problem. Eradication of poverty, mitigation of illiteracy and erosion of explosion in population.

আপনি কোথাও এইগুলি তো বলেননি। আমার ধারণা, আপনারা পার্টির কাজে লাগিয়েছেন, তবে ভাবলে ভাল, আপনি চেয়েছেন এটাই ভাল। নেক্সট হচ্ছে, ট্রান্সপারেন্সি, আপনার আইনে দুটো কথা বলেছিলেন গ্রাম সাংসদ এবং গ্রাম সভার এখানে মিটিং করতে হবে। এখানে আমার [**] যে এম. এল. এ. আছে, এদের সঙ্গে পঞ্চায়েত এমন যোগাযোগ আছে যে গ্রাম সাংসদের মিটিং হয় না। কখন করবে? চুরি, ডাকাতি, মানুষের ঘর পোড়াতে এরা ব্যস্ত। আজকে কোথাও কিছু করছে না। আপনি এটা বলুন, আপনাকে আমি তুলনা দিচ্ছি, লেটেস্ট রিপোর্ট আছে, আপনারা ক্ষমতায় আছেন জ্যোতি বসুর নেতৃত্বে, এই সুযোগ কারুর কাছে আসে না। আপনারা চিনের কথা বলেন, আপনারাও কমিউনিস্ট,

Note: *Expunged as ordered by the chair

তারাও কমিউনিস্ট, এটা যদি আপনি না পেয়ে থাকেন একজন লেজিসলেচার বেজিং থেকে এসেছে, ওখানে চিনা ভাষায় বেশি লেখা হয়, ইংরাজিতে কম পাবলিকেশন। রুর‍্যাল ইকনমির উপর লেখা, এটা হচ্ছে, Factors Fueling China's rapid Economic Growth. "The rural economy also witnessed substantial development. Between 1979 and 1993, China's agricultural output value rose to 6.1 per cent annually for exceeding the 2.6 per cent annual growth rate between 1953 and 1978. Farm production jumped from 4.95 per cent, forestry 5.56 per cent, animal husbandry 9.11 per cent and fisheries 11.46 per cent. Over the past fifteen years, grain production increased 1.5 times, with the output of oil bearing crops 8.1 fold, cotton 1.74 fold, food 3.8 fold, pork, beef and mutton 3.8 fold and aquatic products 3.8 fold. The overall process of industrialisation has been accelerated. In line with the vigorous development of township enterprises, the total industrial output value in 1992 reached 1271.7 billion yuan up 23.5 fold on 1980."

'৮০ সালে যেটা ছিল '৯৩ সালে সেটা ২৩.৫৪-এ জাম্প করেছে। আপনারা তো পুরো দায়িত্বে এখানে আছেন। আপনাদের ইকনমি নিয়ে ন্যাশনাল প্ল্যানিং কমিশন যেটা বলেছে, আমাদের পার ক্যাপিটা ইনকাম কমে গিয়েছে, আমাদের গ্রোথ কমে গিয়েছে, প্ল্যান ইমপ্লিমেন্টেশন হচ্ছে না। আপনারা পঞ্চায়েত করেছেন, নগরপালিকা করেছেন, আমরা বাধা দিতে পারিনি। এখানে বীরেনবাবু নেই, বোধহয় হিন্দু মহাসভাতে গিয়েছেন, আপনাদের সঙ্গে তো সম্পর্ক ছেড়ে গিয়েছে। একই ইনস্ট্রুমেন্ট নিয়ে এখানে কোয়ালিটি অফ লাইফ কেন বাড়ছে না? আপনাদের প্রোডাকশন কেন বাড়ছে না? এখানে আমি দু-একটি ঘটনার তথ্য দেব, শরৎ বসু যখন প্রেসিডেন্ট ছিলেন তখনকার মানুষ আমি দু-একটি কথা বলতে চাই, আমাদের এখানে থ্রু দি হেল্প অফ পঞ্চায়েত পার ক্যাপিটা ইনকাম।

(গোলমাল)

**Mr. Dy. Speaker :** Mr. Mondal please take your seat. I cannot allow you at this stage when the Leader of the Opposition is speaking. Mr. Mondal I do request you please take your seat.

**ডাঃ জয়নাল আবেদিন :** সূর্যবাবু, the rate of commercial production surplus 15% up to 10% of 75 আজকে আপনারা আছেন, আমরা বাধা দিতে পারিনি। I present 1.80 crores. You represent 1 crores 70 lakhs. কিন্তু জানবেন, while I speak, I speak with the command of one crores 80 lakhs people আজকে এই কথাটা আপনি বুঝতে পারবেন। আজকে মানসবাবু যেগুলো বলেছেন তার উত্তর আপনি দেবেন। ট্রান্সপারেন্সির একটা কথা আমরা বলেছিলাম, ঐ মিটিংগুলো

যদি হয়ে থাকে, এম. এল. এ.-কে সঙ্গে নিন চলুন দেখে আসি কোথায় হয়েছে। অ্যাকাউন্টিবিলিটি, আপনি তো একটা উত্তর দিয়েছেন। কিন্তু আপনার পঞ্চায়েতে কোথায় অডিট হয়েছে? একটা পঞ্চায়েত সমিতিতে হয়েছে এবং একটা জেলা পরিষদেও হয়নি। আজকে অ্যাকাউন্টিবিলিটি থাকবে না কেন। ইন প্যাটার্ন অফ পিএসি অফ অ্যাসেম্বলি এই যে ডিস্ট্রিক্ট কাউন্সিলগুলো তৈরি হয়েছে, তাকে তো সুযোগ দিতে হবে। আমি তো আমার ওখানে গিয়ে দেখলাম তাঁকে বস্তার উপর বসতে দেওয়া হয়েছে। ওখানে আমি কিছু বলিনি, আপনাকে বললাম। আপনার কাছে আমার বক্তব্য দুর্নীতি সব জায়গাতেই আছে, money is to organisation what oxygen to life. আজকে তাদের হাতে টাকা-পয়সা যাচ্ছে এবং কোরাপশন হচ্ছে। আমি আপনার কাছে স্পেসিফিক অভিযোগ করেছিলাম পাবলিকের চিঠি দিয়ে। কিন্তু আজ পর্যন্ত তার কোনও উত্তর আমি পাইনি। ডিস্ট্রিক্টে গিয়ে খবর পেলাম সেই প্রধান সাসপেন্ড হয়েছে। এখন সি. পি. এম.-এর বরাতে সে বহাল তবিয়তে আছে। সি. পি. এম. মানেই আজকে কোরাপশন। 'C' means, corruption 'P' means Plunder, 'M' means murderers. It is corrupted plunders Murderer party. এছাড়া আর কোনও ব্যাখ্যা আপনাদের নেই। আমি নিজে চিঠি দিয়েছি, তার কোনও উত্তর পাইনি। আরেকটি কথা আমি বলব, এখানে একজন বলেছেন একটি মাত্র লোক দিয়ে কি করে হবে। সরকারের দায়িত্ব যাতে পঞ্চায়েতগুলো পালন করে তাহলে সরকারের করেসপন্ডিং স্টাফ পঞ্চায়েতে ট্রান্সফার হবে। পঞ্চায়েত যদি সেল্ফ গভর্নমেন্ট ইনস্টিটিউট হয়, মুখার্জি কমিটির রিপোর্ট আছে, সরকারের করেসপন্ডিং স্টাফ পঞ্চায়েতে ট্রান্সফার হবে। এই প্রক্রিয়া কি শুরু হয়েছে? না হয়নি, আপনাদের ক্ষমতা নেই শুরু করার। কেননা, সব কো-অর্ডিনেশন কমিটির লোক, একজনও যাবে না। তাহলে তারা কাজটা করবে কি করে, হু উইল ডু দি ওয়ার্ক? আপনারা কাজের দায়িত্ব দেবেন, পার্সোনেল দেবেন না, স্টাফ দেবেন না। আজকে মুখার্জি কমিশনের রিপোর্টে আছে, প্রোপোরশনেট ডিক্রিজ। লিয়েন করেও দিতে পারেন, নইলে স্টেট গভর্নমেন্টের থেকেও ডেপুটেশনে যেতে পারেন। উইদাউট পার্সোন্যাল সার্ভিস যদি ওদের না দেন, কাজ যদি না হয়, অডিট যদি না হয়, মানুষ যদি না থাকে, তাহলে যেটা বললাম incompatibility and enormous scope of pilferage. আপনি একটা পুরোনো মানুষ, অভিজ্ঞ মানুষ, আপনি এটা দেখবেন। আপনি কিছুদিন আগে একটা ইলেকশন করলেন, আমরা বার বার বলেছি, election commission should command the respect of all. আপনারা বিরোধীদের সঙ্গে কোনও কথা বলেননি। কমান্ড রেসপেক্ট অফ অল, মানে বিরোধীরা, তাদের সঙ্গে তো কথা বলার দরকার ছিল। যাকে ইলেকশন কমিশনার করলেন তিনি বর্ধমানের ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ছিলেন, সাঁইবাড়ি ঘটনায় আপনাদের বাঁচিয়েছেন। যদি কাউন্টিং, বিধানসভা বা লোকসভার গণনার মতো হয় তাহলে ৫০ পারসেন্ট পঞ্চায়েত আপনারা হেরে যাবেন। ৪ঠা জুন, একটা বাই-ইলেকশন হয়ে গেল পঞ্চায়েতে, সেই সম্বন্ধে একটা কথাও আপনার বক্তৃতায় নেই।

*[3-50 – 4-10 p.m.]*

[**] যখন ফার্স্ট অ্যাপয়েন্টেড হল—বিনয়বাবু বয়স্ক মানুষ, বর্ষীয়ান নেতা বলে ওঁনার কথাই থাকবে। হ্যাঁ, বর্ধমানে সাঁইবাড়ির সময় ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ছিলেন ওঁকে এনে বসাও নাহলে সি. পি. এম. বাঁচবে না, সি. পি. এম.-এর হুকুম তামিল করবে না। ওই দু-জন, একজন চীফ্ সেক্রেটারি আরেকটা এখানে। আজকে [*] যদি ইমপার্সিয়াল না হয় তাহলে....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** "ইলেকশন কমিশন" বাদ যাবে। এখানে ইলেকশন কমিশনারকে নিয়ে আলোচনা করা যাবে না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কেন আলোচনা করা যাবে না? কোথায় আইনটা আছে দেখান। আপনি দেখান যে কোথায় নিষেধ আছে। কিন্তু এখানে তো বলিনি যে 'ইলেকশন কমিশন' বলা যাবে না। আমি প্রিন্সিপ্যালের কথা বলছি। এখানে দেখুন এই রিপোর্ট দিয়েছে যে first election commission should enjoy the support and respect of all. আমি এ কথাটা বলতে পারবো না? আজকে এটা তো আপনি বলবেন। আমি তো কারুর নাম করিনি। আপনি যদি ওঁদের প্ররোচনায় উত্তেজিত হয়ে পড়েন, তাহলে বলতে পারেন। এখানে বিরোধী দলের কি কোনও অধিকার নেই? আপনারা তো ইচ্ছামতো এটা চালিয়ে নিতে পারেন না। বিরোধী দলের অধিকার এখানে নিয়মিতভাবে খর্ব হচ্ছে। ভবিষ্যতেও এটা হবে। আপনি স্পিকারের কাছে আমাদের এই আবেদনটা জানিয়ে দেবেন। আজকে গণতন্ত্র এখানে নেই। আমাদের ভারতবর্ষে গড়ে ১ হাজার পুরুষ আর ৯২৭ জন মহিলা, আর আমাদের এই রাজ্যে সি. পি. এম.এর নারী নির্যাতনের ফলে মহিলার সংখ্যা ৯১৭ জন অঙ্কে মহিলারা এগিয়ে আসছে বিভিন্ন উদ্যোগে। ৩০ পারসেন্ট আজকে মহিলাদের জন্য রিজার্ভ করা হয়েছে।

কিন্তু এর প্রোগ্রাম কি এটা তো বলবেন।

**(এই সময় লাল বাতি জ্বলে যায়)**

স্যার, আমার ২০ মিনিট সময় হয়ে গিয়েছে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনার ২০ মিনিট সময় আছে, কিন্তু ২৩ মিনিট বলা আপনার হয়ে গেছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি আপনার এই বাজেট সমর্থন করতে পারলাম না, দুঃখিত। I have said it in light vein

---

Note : [*expunged as ordered by the chair]

**শ্রীমতী কমল সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা তাঁকে আমরা মর্যাদা দিতে চাই। তাঁর আসন অত্যন্ত মর্যাদার। এই সভার একটা স্যাংটিটি আছে। তিনি একটু আগে একজন মাননীয়া সদস্যাকে বললেন কন্যাসম, একজন রাতে ডাকাতি করেন, দিনে এখানে বক্তৃতা করেন। তার মুখে এ কথা শোভা পায় না। এই অশোভনীয় কথার জন্য তার দুঃখ প্রকাশ করা উচিত। আমি মনে করি এইসব কথাতে এই সভার স্যাংটিটি নষ্ট হয়।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কম্পিটেন্ট এনাফ্, যে সব প্রশ্ন উঠেছে তার উত্তর দেবার জন্য। কিন্তু একটা ঘটনা হল হাউসকে মিস-লীড করা হয়েছে, এটা আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিরোধী দলের নেতা উনি একটা চাইনীজ এজেন্সীর পত্রিকা থেকে রেফার করলেন যে কি ধরনের গ্রোথ অফ প্রোডাকশন বেড়েছে। আমি শুধু আপনার মাধ্যমে এটা বলতে চাই...

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন, যদি উনি মিস লীড করেন, Each member has the right to bring privilege motion if any member misleads the House.

(নয়েজ)

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আপনি অনুগ্রহ করে আমার কথা শুনুন। ওঁনার অন্তত একটা জানা উচিত যে, আমরা এই কয় বছরে ২০ লক্ষ ৫৭ হাজার ভূমিহীনদের জমি দিয়েছি। ১৪ লক্ষ বর্গাদার—৫৩০ কোটি টাকা জোতদার-জমিদারদের কাছে যেত। আজকে তা হচ্ছে না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি বসুন। শ্রীমতী কমল সেনগুপ্ত যেটা মেনশন করেছেন আমি আশাকরি বিরোধী দলের সদস্য সেই জিনিসটা বুঝবেন, ২৪(১) রুলসে এটা আছে। প্রত্যেক মাননীয় সদস্যদের মান-সম্মান-এর ব্যাপার তিনি একটু বুঝবেন। আশা করি তিনি যেটা বলেছেন তিনি সেটা উইথড্র করবেন, দুঃখ প্রকাশ করবেন। ডাঃ জয়নাল আবেদিন আপনি কি কিছু বলবেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, কোনও অংশ অসংসদীয় হলে বাদ দেবেন। আমি বলছি, 'কন্যাসম'। ইফ্ ইউ হ্যাভ হার্ড ইট, আপনি যদি মনে করেন অসংসদীয়, তাহলে আই হ্যাভ নো অবজেক্‌শন। There are not my contentions.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা বাদ যাবে। এই প্রসঙ্গে আমি বলব, বিরোধী দলের নেতা, তিনি একজন সিনিয়র মেম্বার, তার কাছেই অন্যরা শিক্ষা লাভ করবেন। সেই শিক্ষা যদি তার কাছ থেকে অন্যরা লাভ করতে না পারে তাহলে সেটা দুঃখের বিষয়। যাই হোক,

কোন মেম্বার এই রকম কথা উচ্চারণ করবেন না বিশেষ করে মহিলাদের সম্পর্কে—এটাই আমি বলছি। এবারে ডাঃ সূর্যকান্ত মিশ্র বলুন।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে এবং আমার বাজেটের প্রতি সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলছি। বিরোধী দলের সদস্যরা যা বলেছেন—ডাঃ আবেদিন যে কথা বলেছেন আমি সময় পেলে তার সব জবাব দেব—আমার মনে হয় না তার জবাব দেওয়ার প্রয়োজন আছে। বিরোধীপক্ষের সদস্য ডাঃ মানস ভুঁইয়া, তিনি একজন মাননীয় সদস্য, তিনি এখানে প্রথমে কিছু তথ্য দিয়ে আলোচনা শুরু করেছেন। আমি তখনও বলেছিলাম, এখনও বলছি, যদি তার কাছে তথ্যের সূত্র ইত্যাদি থাকে তাহলে তিনি অনুগ্রহ করে আপনার কাছে যেন সেগুলি জমা দেন। সেটা দেওয়াই উচিত এবং সেটা দেওয়াই রীতি। উনি এইসব তথ্য ইত্যাদি দিয়ে সভাকে একটু বিভ্রান্ত করেছেন। আমি ওকে বলব, উনি এগুলি দিয়ে দেবেন।

(ডাঃ মানস ভুঁইয়া রোজ টু স্পিক।)

সৎসাহস থাকলে এখনই দিয়ে দিন।

(ডাঃ মানস ভুঁইয়া রোজ টু স্পিক)

**Mr. Deputy Speaker :** Dr. Manas Bhunia, please do not disturb. Please take your seat. I refer to Rule 328 of the Rules of Procedure and Conduct of Business in the West Benal legislative Assembly. If you use the right of speech for the purpose of obstructing the business of the House—this is a misconduct for a member. This is not a good conduct. So I would request you not to disturb the Minister at the time of delivering speech. You are also disobeying the Chair. You please listen. I have asked all the Honourable Members that the Leader of the Opposition was speaking and not to disturb him. I strongly condemn this type of action. Again, I say that the Honourable Minister is giving his replies. You should not obstruct him. You should listen to him.

[4-00 - 4-10 p.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি যেটা বলছিলাম, সেটা হচ্ছে, আমি তো প্রথমে যখন প্রশ্নোত্তর পর্ব হয় তখন আমি একটা কথা বলেছি, একটা প্রশ্নের জবাব দিয়েছি, তারপর উনি কেন বুঝতে পারলেন না জানি না। তবে ডিসেম্বর পর্যন্ত একটা হিসাব আছে ৯৪-৯৫ সালে। আর একটা ৯৫ সালের মার্চ পর্যন্ত হিসাব। আমাদের আর্থিক বছর সেটা রাজ্য সরকার বা কেন্দ্রীয় সরকার যেটাই হোক না কেন, সেটা হচ্ছে আপ টু ৩১শে মার্চ। আমরা

সেটাকে কখনই ৯৪ সাল, সেই কথা বলি না। আমরা বলি ৯৪-৯৫ সাল। এখানে রেকর্ড যা আছে, অনেক হিসাব ফেব্রুয়ারি পর্যন্ত আছে। কেন্দ্রীয় সরকার থেকে মাঝে মাঝে যে সব রিপোর্ট বেরোয়, সেখানে সব সময় দেখেছি যে কখনও সেটা মার্চ পর্যন্ত, কখনও সেপ্টেম্বর, কখনও ডিসেম্বর পর্যন্ত হিসাব দেখানো হয় কোনও কোনও রাজ্যের। কারণ এটা নিয়ে কখনও তুলনা করা যায় না। সেইজন্য আমি বলতে চাই বাস্তবে এইরকম করে আমাদের এই সভাকে বিভ্রান্ত করা ঠিক হবে না। এবার আসছি অন্য একটা পয়েন্টে। গতকাল এখানে একটা লিখিত প্রশ্নোত্তর দেওয়া হয়েছিল। সেখানে এক জায়গায় আমরা বলেছি মেদিনীপুর জেলার সবং-এ ১৩টি গ্রাম পঞ্চায়েতে কত কত টাকা পেয়েছে ইত্যাদি—

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** জে. আর. ওয়াই. সম্পর্কে বলুন।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি বলছি, আপনি বসুন। জে. আর. ওয়াইতে প্রথম ধরা আছে, পঞ্চায়েত সমিতির যা প্রাপ্য তা পঞ্চায়েত সমিতি পাবে। আর গ্রাম পঞ্চায়েতের যেটা প্রাপ্য সেটাও গ্রাম পঞ্চায়েত পাবে। কিন্তু এখানে পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েতকে এক সঙ্গে ধরাটা ঠিক হবে না। এখানে কতকগুলো তথ্য দেওয়া হয়েছে, সেই কয়েকটি তথ্য আমি দিচ্ছি। প্রকৃত চিত্রটা কি জওহর রোজগার যোজনায়। প্রথমত জে. আর. ওয়াইতে ১০০ শতাংশ অ্যাচিভ করতে পারেনি, সেটা পরের বছর পর্যন্ত থাকবে এবং নিয়ম হচ্ছে ঐ টাকার ১৫ শতাংশ স্পিল ওভার হয়ে যায়। যেমন মিনিয়ন ওয়েল স্কিমের টাকা ফেরৎ যায় না, স্পিল ওভার হয়ে যায়। অর্থাৎ শতকরা ৮৫ শতাংশ আমাদের খরচ হওয়া উচিত। আপনি যদি দেখেন, ৯২-৯৩, ৯৩-৯৪ এবং ৯৪-৯৫-এর হিসাব নিতে পারেন, সেখানে আমরা ৮৫.৪৩ শতাংশ খরচ করতে পেরেছি। যদি আমাদের টার্গেট অফ এমপ্লয়মেন্ট এবং এমপ্লয়মেন্ট জেনারেশন তিন বছরের গড় দেখেন, এই বছর যেটা ৯৮.০ শতাংশ হয়েছে। আর গত তিন বছরের গড় যদি দেখেন সেটা হল ৯৩.৩৪ শতাংশ। যদি আমরা আলাদা আলাদা করে দেখি তাহলে মিনিয়ন ওয়েল স্কিম, যেটায় যদি খরচ কিছু না হয়, সেটা কেটে নিয়ে সেই জন্য খরচ করতে হয়। সেইজন্য আগে থেকে বলি, তোমরা অপেক্ষা কোরো না, মার্চে কি আসবে না আসবে তার জন্য। আমাদের মোট প্ল্যান ছিল ৯২-৯৩, ৯৩-৯৪, ৯৪-৯৫ তে টোটাল অ্যালোকেশন ছিল ১৭১ কোটি ৬২ লক্ষ । এক্সপেন্ডিচার হয়েছে ১৭৭ কোটি ৭ লক্ষ। তার মানে পারসেন্টেজ আসে তিন বছরের অ্যাভারেজে ১০৩.১৭ শতাংশ।

তো আপনি কি একটা বললেন। দু'হাজার ওয়েল্‌থ তো নয় এই বছর ওয়েল্‌থ হয়েছে তিন হাজার আটশো পঁয়তাল্লিশ। আর মোট তিন বছরে এই ২২ হাজার ৪৩৯। কাজেই কিছুতেই মিলছে না। এটা আমি যে বলছি দায়িত্ব নিয়ে বলছি। আপনারা যখন বলবেন অনুগ্রহ করে দায়িত্ব নিয়ে বলবেন। ইন্দিরা আবাস যোজনায় তিন বছরে আমাদের যে বরাদ্দ ছিল ৯২-৯৩, ৯৩-৯৪, ৯৪-৯৫। এর মধ্যে সব থেকে ভাল হয়েছে ৯৪-৯৫।

যদি অ্যাভারেজ পারফরমেন্স করতে চান সেখানে আমরা দেখছি যে খরচের ব্যাপারটা হয়েছে ৮৯.৫৬ শতাংশ। আর যদি ফিজিক্যাল টার্গেট, বাড়ি কত তৈরি হয়েছে দেখেন, তাহলে সেটা ৮৬.৮৭ শতাংশ। একটু আগে সুকুমারবাবু বললেন যে প্রাইম মিনিস্টারের কোথায় একটা বক্তৃতা বেরিয়েছে যে স্ট্যাটিস্টিক্সের উপর বললে নাকি হবে না। ভাল কথা আমরা সব সময়ে বলি খালি অঙ্কের উপর নির্ভর করলে হবে না গুণগত ব্যাপারও দেখাতে হবে। আমাদের সেইটার উপর নির্ভর করতে হবে। সেজন্য আপনারা দেখবেন আমরা ওটা বলি যে কনকারেন্ট ডিভ্যালুয়েশন হয়। আমাদের প্ল্যান হয়, প্ল্যানিং কমিশন করেন সেটা আই. আর. ডি. পি. হোক বা জে. আর. ওয়াই হোক। শেষ যেটা হয়েছে সেটা দেখুন। সেটা হচ্ছে জানুয়ারি টু ডিসেম্বর ৯২। এটা ৯৪তে বেরিয়েছে। এটা সংগ্রহ করবেন। এটা অল ইন্ডিয়ার সঙ্গে তুলনামূলক। অল ইন্ডিয়ার সঙ্গে তুলনা চান। সেজন্য তুলনা দিচ্ছি। এখানে যারা কাজ পাচ্ছে তাদের মধ্যে ল্যান্ডলেস লেবার-এর অংশ কত? ল্যান্ডলেস লেবার·যারা মোট এমপ্লয়মেন্ট পাচ্ছে জওহর রোজগার যোজনায়, তাদের অংশ পশ্চিমবাংলায় ৬৪.১ শতাংশ। সারা ভারতবর্ষ কত ৩৮.৩ শতাংশ। তার পর হচ্ছে,এমপ্লয়মেন্ট জেনারেশন অ্যাবাউট এস. সি. এস. টি. সেটা পশ্চিমবাংলায় তাদের অংশ কত? ৫৬.১ শতাংশ। যদিও আপনারা জানেন এখানে আমাদের অংশের মোট জনসংখ্যা তফসিলি জাতি, উপজাতি, তাদের অংশের দ্বিগুণ হবে। আর সারা ভারতবর্ষে যদিও শতাংশ হারে বেশি। কিন্তু তাদের এমপ্লয়মেন্ট ৫৩x১৩ শতাংশ। তার পর আপনি যদি বলেন কোয়ালিটি অফ অ্যাসেট। এটা খুব গুরুত্বপূর্ণ জিনিস। যে সম্পদ সৃষ্টি হচ্ছে তার মান কি রকম। এখানে তিন রকম আছে। গুড স্যাটিসফ্যাক্টরি অর ব্যাড। আমাদের ব্যাড একটাও আসেনি। এসেছে গুড অর স্যাটিসফ্যাক্টরি। ব্যাড একটাও আসেনি। গুড অর স্যাটিসফ্যাক্টরি সেটা হচ্ছে ৯৭.৫ শতাংশ। সমস্ত অ্যাসেট করেছে পরিকল্পনা কমিশন। অল ইন্ডিয়াতে কত ৭৩.৮ শতাংশ। এই বইটা আছে পড়ে নেবেন। স্টেট বললে তো লজ্জায় পড়ে যাবেন। এইগুলো অ্যাভারেজ করেই তো এটা আসে। না হলে কি আসবে। ইন্দিরা আবাস যোজনা নিয়ে অনেক কথা বললেন কিন্তু এটাও একটা ইভ্যালুয়েশন হয়। আশা করি পড়ে নেবেন, দেখে নেবেন কি রকম অবস্থা অন্যান্য রাজ্যের। আমাদের এখানে যে বাড়ি তৈরি হয় সেই বাড়ি তৈরির আমাদের এখানে যে রিপোর্ট প্ল্যানিং ইভ্যালুয়েশন অর্গানাইজেশন তার কথা বলছি। তো সেটা হচ্ছে ৯০.৫ শতাংশ। এটা হচ্ছে গুড কোয়ালিটি এটা হায়েস্ট, কোনও [illegible] নেই। ৯০ পারসেন্ট গুড কোয়ালিটির বাড়ি। ভারতবর্ষের একটা রাজ্যেও নেই। যেকোনো রাজ্যের চেয়ে আমরা ভাল। ব্যাড কোয়ালিটি আমাদের একটাও নেই। অল ইন্ডিয়াতে গুড কোয়ালিটি ৫৩ শতাংশ আর এখানে হচ্ছে ৯০.৫ শতাংশ।

[4-10 – 4-20 p.m.]

তাহলে কিছুটা পার্থক্য নিশ্চয়ই বুঝতে পারছেন। বাকি যা আছে সবই অ্যাভারেজ কোয়ালিটি, ব্যাড কোয়ালিটি একটাও নেই আমাদের এখানে। অল ইন্ডিয়ায় খরচের গড়

হচ্ছে ৯,৫৪০ টাকা। মাত্র ৫৩ শতাংশ গুড কোয়ালিটি। আর আমাদের ১০,৭৮০ টাকা অ্যাভারেজে খরচ হয়েছে। আমাদের পশ্চিমবাংলায় সব বাড়িতেই লোক আছে। বাকি রাজ্যগুলোর অবস্থা কি? বাড়ি সব বিক্রি করে দিয়েছে, ছেড়ে চলে গেছে, তালা দিয়ে গেছে, হস্তান্তর হয়ে গেছে। বাড়িতে কেউ থাকছে না। তাহলে এতে লাভ কি? ইন্দিরা আবাসন, ইন্দিরা গান্ধীর নাম করে বাড়ি তৈরি করলেন, অথচ বাড়িতে লোক থাকছে না। আই. আর. ডি. পি.র ক্ষেত্রে ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালের প্রতিটি বছর আমরা ফিজিক্যাল টার্গেট, ফিনান্সিয়াল টার্গেট অতিক্রম করেছি। ১৯৯৪-৯৫ সালেও আমরা টার্গেট অতিক্রম করেছি। গতবার আমি যখন এই হাউসে বাজেট বরাদ্দ নিয়ে এসেছিলাম তখনও আপনারা ছাঁটাই প্রস্তাব নিয়ে এসেছিলেন। আই. আর. ডি. পি.-তে আমাদের ৩৮ কোটি ৭১ লক্ষ টাকার বাজেট প্রভিশন ছিল। কত রিয়েলাইজড করেছি, ৪৫ কোটি ৪ লক্ষ টাকা। তার মানে কি হ'ল? ১১৬.২৭ শতাংশ ফাইনান্সিয়াল, আর ১ লক্ষ-৪৯ হাজার ৫৫২টি ক্ষেত্রে ফিজিক্যালি সাহায্য করার কথা ছিল, আমরা করেছি ১ লক্ষ ৫৯ হাজার ৭৭২, অর্থাৎ ১০৬.৮ শতাংশ। মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া ব্যাকলগের কথা তুলেছেন। জয়েন্ট ইন্সপেকশন হওয়া সত্ত্বেও, আমরা টাকা দেওয়া সত্ত্বেও, স্যাংশন হওয়া সত্ত্বেও ব্যাঙ্ক থেকে টাকা ডিসবারসমেন্ট হয়নি। আমরা টাকা দেব, আর ব্যাঙ্ক সেই টাকা নিয়ে সুদে খাটাবে, সেটা হতে পারে না। যার জন্য প্রথম এক বছর আমরা ধাক্কা খেয়েছি, তারপর সামলে নিয়েছি। আমি আমাদের অর্থমন্ত্রীকে লিখেছি, আমাদের মুখ্যমন্ত্রী কয়েকবার ডঃ মনমোহন সিংকে লিখেছেন। উনি বলেছিলেন, 'দেখছি'। কি দেখেছেন, জানি না! ১৯৯৫-৯৬ সাল শুরু হয়ে গেছে, ১ লক্ষ ১৮ হাজার ৫৯৯টি কেস পড়ে আছে ব্যাঙ্কের স্যাংশনের জন্য।

**Mr. Deputy Speaker :** Dr. Surya Kanta Misra, I don't think the discussion will be over by the allotted time, i.e., 4.15. As such I propose that the time be extended by another twenty minutes. I hope I have the consensus of the House.

(Voices : Yes, Yes)

The motion was then put and agreed to.

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** আই. আর. ডি. পি. কনকারেন্ট ইভ্যালুয়েশনে আমি আর যাচ্ছি না—সময় অভাব, বইপত্র যা দিয়ে দিয়েছি তাতে সব দেখে নেবেন। এ বিষয়েও আমরা অল ইন্ডিয়ার অন্যান্য স্টেটের তুলনায় কিছু এগিয়ে আছি। আর একটা ব্যাপারে এখানে কিছু তথ্য-টথ্য উত্থাপনের চেষ্টা হয়েছে। মাননীয় সদস্য ডাঃ ভুঁইয়া বলেছেন পাবলিক অ্যাকাউন্টস কমিটি সম্বন্ধে। উনি কাগজে যা বলেছেন তাও আমার নজরে পড়েছে। এখন উনি স্বীকার করবেন, কি অস্বীকার করবেন, জানি না! যেভাবে বলেছেন তাতে কিছু ব্যক্তিগত আক্রমণও করেছেন। আমি বুঝতে পারছি না অত নিচে কেন নামতে হয়েছে!

*এখানে রাজনীতি আছে, পরস্পর রাজনীতি করি, সংসদীয় রাজনীতি আছে। কিন্তু পাবলিক অ্যাকাউন্টস কমিটি কি বলছে? আমি এখান থেকে পড়ছি, টাকা অ্যাডভান্স দেওয়া হয়েছিল,* কিন্তু অ্যাডজাস্ট হয়নি। শেষ রিপোর্ট অনুসারে বাকি আছে। তারা বলছেন, লোক খুঁজে পাওয়া যাচ্ছে না, রাইট-অফ করতে হবে। এখানে বাকি আছে শেষ হিসাব অনুযায়ী, ৪ লক্ষ ২১ হাজার ৭৭৫ টাকা ৮ পয়সা—এটা বাকি আছে। এর মধ্যে রাইট-অফ করতে বলা হয়েছে। ঠিকই, রাইট-অফ করা উচিত হলে আমি মনে করি। তবে আমাদের অর্থ দপ্তর এ ব্যাপারে শেষ কথা বলবে। ৩ লক্ষ ১৩ হাজার ১৬০টাকা ৫৪ পয়সা ধরে। ৪ লক্ষের মধ্যে বাকি ৯৯ হাজার। ৩ লক্ষ ১ হাজার টাকা ধরে নিন। এই টাকাটা কেন রাইট-অফ করতে বলা হচ্ছে তা আমি পাবলিক অ্যাকাউন্টস কমিটির রিপোর্ট পড়ে দিচ্ছি, The amount included Rs. 3.01 lakhs advance between March, 48 and April, 1976 in respect of which neither any adjustment of account had been received nor the present whereabouts of advance receivers were available..

কি করা যাবে? রাইট-অফ আমাকে করতে হবে। কারণ এইসব লোককে খুঁজে পাওয়া যাচ্ছে না। এই সময়ে যারা চালিয়েছিলেন তারা রাইট-অফ হয়ে গেছেন, মানুষ তাদের রাইট-অফ করে দিয়েছেন। বাকি ৩ লক্ষ টাকা চুরি-ডাকাতি, কার জন্য কি হল—সেটা আপনি অনুগ্রহ করে সংবাদপত্রকে বলুন। অবশ্য তারা লিখবেন কিনা জানি না। আপনি এইসব কথা (মানসবাবুকে উদ্দেশ্য করে) লিখিতভাবে তাদের জানান। আপনার সৎসাহস থাকলে তাদের পড়ে শুনিয়ে দিন, বুঝিয়ে দিন। আর আপনি যেসব কথা বলেছেন সেগুলি সবই পুরানো কথা, আমি আর সেইসবের মধ্যে যাচ্ছি না। অন্যান্য রাজ্যে কি হচ্ছে, না হচ্ছে। আপনি বলেছেন, ৭৩তম সংবিধান সংশোধন—এটা রাজীব গান্ধী স্বপ্ন দেখিয়েছেন। উনি স্বপ্ন দেখিয়েছেন কিনা জানি না, কিন্তু পশ্চিমবাংলায় ঘুরে ঘুরে উনি দেখে থাকবেন কিভাবে পঞ্চায়েতের কাজকর্ম হয়। ৬৪তম সংবিধান সংশোধন উনি করতে গিয়েছিলেন। কিন্তু আমরা সেটা মানিনি। তারপর ৭৩তম সংবিধান সংশোধন করে উনি দুটো ধাপ নেমেছেন এবং আমাদের সঙ্গে সহমত পোষণ করেছেন। জাতীয় স্তরে রাজ্যের মন্ত্রীদের নিয়ে একটা কমিটি হয়েছে এইসব দেখবার জন্য। আমি যেমন সেই কমিটিতে আছি, তেমনি অন্যান্য মেম্বারও ছিলেন। আমি যখন কমিটির মিটিং-এ গিয়েছিলাম তখন যেসব সদস্যরা ছিলেন তাদের মধ্যে এখন একজনও নেই। কেন্দ্রীয় মন্ত্রী ভেঙ্কটস্বামী ছিলেন। তারপর উনি ভাল দপ্তর পেয়ে চলে গেলেন। রামেশ্বর ঠাকুর এলেন। এখন উনি নেই, কি একটা ব্যাপারে জড়িত থাকার জন্য উনি পদত্যাগ করলেন। মাঝখানে এলেন উত্তমভাই পাটেল। তাঁর সম্বন্ধে আমি কিছু বলতে পারব না। এবারের মিটিং-এ গিয়ে দেখি জগন্নাথ মিশ্র এসেছেন। আমার সঙ্গে যারা ছিলেন তার মধ্যে ১ জন রঞ্জিৎ দেশমুখ। উনি এখন নেই। অন্ধ্রের সমর সিং রেড্ডি, ওনার সঙ্গে আমার বন্ধুত্বপূর্ণ সম্পর্ক ছিল, কিন্তু নির্বাচনে নেই, কি করা যাবে? কর্ণাটকের ছিলেন, তিনিও নেই। সব বদলে গেছে, খালি আমি আছি।

সব বদলে যাচ্ছেন, সুতরাং কাদের বলব? অন্যান্য রাজ্যে পঞ্চায়েত কি হচ্ছে, না হচ্ছে কাকে বলব আর কাকে জানাব? এই হচ্ছে অবস্থা। অন্ধ্রপ্রদেশে যতদিন কংগ্রেস সরকার ছিলেন ততদিন পঞ্চায়েতের নির্বাচন হয়নি। কংগ্রেস গেল, তেলেগুদেশম সরকার আসার পর তবে পঞ্চায়েতের নির্বাচন হল। শুধুমাত্র কর্ণাটকে গ্রাম পঞ্চায়েতের নির্বাচন করেছেন। সুপ্রীম কোর্ট একাধিকবার রায় দিয়েছেন যে ৫ বছর মেয়াদ ফুরিয়ে গেছে, তা সত্ত্বেও আপনারা নির্বাচন করলেন না। যখন জনতা দল এল তখন নির্বাচন হল। হিমাচল প্রদেশেও জেলা পরিষদের নির্বাচন হয়নি। আমি সর্বশেষ মিটিং-এর হিসাব বলছি।

[4-20 – 4-30 p.m.]

কেরালায় কী কারণ আছে? ৫ বছর সময় পেরিয়ে গেছে। সংবিধানকে পদদলিত করা হচ্ছে। নির্বাচন করা হচ্ছে না। কি কারণ আছে? আপনারা কি বলবেন যে, বিরোধী দলেরা অংশগ্রহণ করছেন না? সেই ১৯৭৩ সালের যুক্তি দিলেন। ইউনিয়ন টেরিটোরির যে লিস্ট আছে, সেই ৭টি লিস্ট দেখে বলবেন যে, কোনটা নির্বাচন হয়েছে, কোনটা আপডেট হয়েছে। এর কী যুক্তি আছে? এর কোন যুক্তি নেই। সেইজন্য আমি বেশি কথা বলতে চাই না। এখানে আমি ঠিকই বলেছি যে, ওটা হবে না। আপনারা রাজ্যের মাধ্যমে আসুন। আপনারা বলছেন যে, ৪৫ দিন করে দিন। কোন কারণে ৯ মাস ৪৫ দিন হয়ে যাবে? আপনাকে আমি একটা কথা বলি। ডাঃ মানস ভুঁইয়া, জয়নাল আবেদিন আপনিও ডাক্তার। আপনি কি এল. এম. পি. থেকে কিভাবে ই. ডি. টি. ক্যালকুলেশন করতে হয়, সেটা কি ভুলে গেছেন? ৯ মাস ১০ দিন যোগ করতে হয়। কোন কোন বিষয়ে সেটা ১০ মাস ১০ দিন লাগে। সেটাকে ইচ্ছা করলে ৪৫ দিন করা যায় না। ওটা করার চেষ্টা করবেন না। এটার বৈজ্ঞানিক ভিত্তি আছে। সেইজন্য সময় নিয়ে কি করবেন? আমাদের সময় লাগছে এতক্ষণ। আমরা ডিবেট করছি। এখানে না করলে পারতাম। রাজ্য সরকার, তারপর জেলা, তার নিচে পঞ্চায়েত—এইভাবে চলতে হবে। এরপর অডিটের কথা বলছি। অডিট নিয়ে বারবার অনেক কথা বলেছেন। কি করব। পঞ্চায়েত সমিতিতে একটা হয়েছে। আমাকে জিজ্ঞাসা করছেন কেন? আপনারা সি এ জিকে জিজ্ঞাসা করুন না। এটা তো আমি করিনি, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ রাজ্য সরকার করে না। এটা আমাদের ওয়েস্ট বেঙ্গলের সি এ জি'র স্টাফরা করেন। তারা বলছেন যে, ওনাদের স্টাফ নেই। আমি কী করব? আমি কী করতে পারি? আমরা চিঠি লিখেছি। আপনারাই বলুন কী করতে হবে? আপনারা যদি বলেন নিয়ে নিন, আমরা নিয়ে নেব। আপনারা বলছেন যে, সি এ জি'কে গ্রাম পঞ্চায়েতকে দিয়ে দিতে। তা হলে গ্রামপঞ্চায়েতে যে অডিট হচ্ছে সেটা উঠে যাক? আপনারা যদি বলেন—তাহলে আমরা আলোচনা করব। আমরা বিরোধী দলের কাছ থেকে এটাই আশা করি। আপনি বলেছেন যে নির্মল মুখার্জি আর ডি বন্দ্যোপাধ্যায় কমিশন, রিপোর্ট ইত্যাদি। ওটা কমিশন বা রিপোর্ট নয়। ওটা হল আলাদা ব্যাপার। আমরা আগেই তো বলেছি যে, আপনারা পরামর্শ দিন। এখানে যে কেউ আসে, তাদেরকে আমরা ঐটা

বলি। দু'তিন সপ্তাহের মধ্যে কেউ না কেউ আসছেন। বিভিন্ন রাজ্য থেকে আসছেন। বাংলাদেশ থেকে আসছেন, চিন থেকে ২ সপ্তাহের মধ্যে এসেছেন। তারপর বিদেশ থেকেও অনেকে আসছেন। কিছুদিন আগে নেপাল থেকেও ঘুরে গেছেন। অন্য রাজ্য থেকেও আসেন, প্রতি মাসেই আসেন। এই ক'দিন আগে মধ্যপ্রদেশ থেকে ঘুরে গেল। যারা নতুন নতুন কাজ আরম্ভ ক'রেছেন তারা আসছেন। আমি বলছি যে, আসা ভাল। নির্মল মুখার্জিকে আমরা সেটাই বলেছিলাম যে, কি সুপারিশ আছে সেটা বলুন। তারপর আমরা গতবারেও বলেছি, এবারেও বলছি—আপনারাই বলুন না কি করতে হবে? আপনারা তো বিরোধী? আপনারা কি সব বলেন যে, আপনারা এত লক্ষ লোকের প্রতিনিধি? আপনারা একটা কথা বলুন না যে, এই রিপোর্ট নিয়ে কী করতে হবে? আমি গতবারেও বলেছিলাম যে, আপনারা আপনাদের মতামত দিন আর আমরা যাঁরা বামপন্থীরা আছি, আমরা নিজেদের মধ্যে আলোচনা করব। আপনারা আপনাদের মতামত দিন। তা না হলে আমরা কোথায় আলোচনা করব? আমি জানি না আপনাদের মধ্যে কোনও বোঝাপড়ার অভাব আছে কিনা? বোধহয় আপনারা ভয় পাচ্ছেন। আপনাদের ঐক্যমত্য হওয়ার চেষ্টা করতে হবে। সেইজন্যাই আমরা আপনাদের ডেকেছিলাম যে, আপনারা আসুন। এটা নিয়ে বলুন যে, কি করতে হবে। আপনারা বললেন যে, ইনস্টিটিউশন অব সেল্‌ফ গভর্নমেন্ট করতে হবে। সেল্‌ফ গভর্নমেন্ট আমাদের সংবিধানে হওয়ার কথা ছিল। সেটা আমাদের স্টেটে নয়। রাজ্যে অটোনমি নেই, স্বাধিকার নেই। দিল্লিতে অটোনমি, স্বাধীকার, স্বনির্ভরতা আছে কিনা আমি জানি না। এইসব নিয়ে অনেক প্রশ্ন উঠেছে।

দিল্লি, কলকাতা বাদ দিয়ে গ্রামে গ্রামে এখানে আমরা সেল্‌ফ-গভর্নমেন্ট চাই, হলে ভাল হবে। কিন্তু কি অবস্থার মধ্যে, কি অসুবিধার মধ্যে আমরা কাজ করছি সেটা দেখতে হবে। আপনি বললেন, গতিমুখী, ডাইরেকশন, পলিসি আমরা এতে স্বনির্ভর করতে চাই, নিজের পায়ে দাঁড়াতে চাই। আমরা চাই না জি. আর. ওয়াই সেন্টার দিচ্ছে কি স্টেট দিচ্ছে সেটা বড় কথা নয়, জনগণের ট্যাক্সের যে পয়সা তার ক্ষুদ্র অংশ আসছে, রাজ্যের শেয়ার। ওঁরা দিচ্ছেন এটা আমরা মানি না, আমরা দিচ্ছি, নিচের টাকা উপরের দিকে যাচ্ছে, তারপর আমাদের টাকা আমাদেরই কাছে ফিরে আসছে। তবে হ্যাঁ, সেটার উপর নির্ভর করলে হবে না, নিজেদের টাকা তোলার ব্যবস্থা করতে হবে, কিভাবে তুলবেন, ট্যাক্সের মাধ্যমে। আমাদের কাছে অনেকেই আসছেন, দুর্ভাগ্যের কথা, ফিনান্স কমিশনের অনেকে বুঝতে আসেন যে রিসোর্সের ব্যাপারে কি করছেন। সবাইকে বলি, এখানেও বলছি রিসোর্স, সম্পদ, এর সবচেয়ে বড় সম্পদ হচ্ছে 'মানুষ', সেটাকে যদি আমরা উন্নীত করতে পারি তাহলে আমরা অনেক রিসোর্সের অভাব মেটাতে পারব। মানুষ যদি উন্নীত হয়। এই যে ৩/৪টি চাষ হচ্ছে, কপিং প্যাটার্ন বেড়েছে, কপিং ইন্টেন্সিটি বেড়েছে এটা কি মনে করছেন রিসোর্সের ব্যাপারে? না, রিসোর্সের ব্যাপার নয়। মানুষকে উন্নীত করতে পেরেছি, খানিকটা সচেতন করতে পেরেছি। আমাদের এতবড় সাক্ষরতা অভিযান ১০ লক্ষ ভলেন্টিয়ার বিনা

পারিশ্রমিকে কাজ করছে। এখানে অনেক রাজ্যের লোকই আসেন, চিনের লোকেরা এসেছিলেন, তাঁরা বললেন আমরা আপনাদের থেকে অনেক ব্যাপারেই উন্নত তবে দুটি ব্যাপারে আপনাদের কাছ থেকে জানতে হবে। একটা হচ্ছে যে, লক্ষ লক্ষ লোক বিনা পারিশ্রমিকে কাজ করে, আর আমরা এখন ৮০ হাজার করেছি, ওটা ১ লাখ হয়ে যাবে পায়খানা, ওগুলি বিনা ভর্তুকিতে হয়েছে। মাননীয় ডাঃ আবেদিন, আপনি জেনে রাখুন আপনার জানলে ভাল হত এর মধ্যে কংগ্রেসের গ্রাম পঞ্চায়েতেও আছে। মহিষাদল, ওখানে সমস্ত বাড়িতে পায়খানা তৈরি করেছে, ৩টি গ্রাম পঞ্চায়েত, ছোট ব্যাপার নয়। ৮০টি গ্রামে হয়েছে। আপনারা বললেন ফ্যামিলি ওয়েলফেয়ার, এইসব নির্ভর করে পপুলেশনের উপর, আমরা লিখেছি উওম্যান স্ট্যাটাসের উপর পপুলেশন নির্ভর করে উওম্যান স্ট্যাটাস ঠিক থাকলে—ওয়ার্ল্ড ব্যাঙ্ক হিসাব আছে—ওয়ার্ল্ড পপুলেশন এক বিলিয়ন কম হত। মহিলারা ঠিক থাকলে সন্তান, সন্ততির অবস্থা কি রকম হবে তা বোঝাবার জন্য আমরা বই তৈরি করেছি। পঞ্চায়েতের উন্নয়নের জন্য মহিলাদের ভূমিকা কি হবে। অন্যান্য রাজ্য এই বই নিয়ে গিয়ে ট্রানস্লেশন করিয়ে লোককে পড়াচ্ছে। আমরা এইগুলি করবার চেষ্টা করছি। কাজেই আমি আর কথা বাড়াতে চাই না। যা সময় বরাদ্দ হয়েছিল শেষ হয়ে এসেছে, লাল আলো জ্বালাবার আগেই শেষ করতে চাই। প্ল্যান্টেশনের কথা বলছিলেন, আপনারা বলুন না, আপনাদের কি পরামর্শ আছে? আমরা তো পরামর্শ চাইছি। সেজন্য বলছি আপনারা যে কথাগুলি বলেছেন তার কোন কথাই দাঁড়ায় না, তাই আপনারা যে ছাঁটাই প্রস্তাব এনেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 62

The motion that the amount of the Demand be reduced to Re. 1/- was then put and lost.

The motions that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,10,63,52,000 be granted for expenditure under Demand No. 62 Major Heads : "2515–Other Rural Development Programmes (Panchayati Raj), 3604–Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayati Raj) and 6515–Loans for other Rural Development Programmes (Panchayati Raj)". (This is inclusive of a total sum of Rs. 36,88,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

[4-30 – 4-40 p.m.]

*উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত ওনাদের মাথায় ঢুকবে না। গত পরশু দিন প্রশ্ন-উত্তর পর্বে মাননীয় সুব্রতবাবু এবং আব্দুল মান্নান মহাশয় বলেছিলেন যে, ওনারা সুন্দরবন গিয়ে বাঘ* দেখতে পাননি শুধু মশার কামড় খেয়ে চলে এসেছেন। আজকে সুন্দরবনের কাছে হিঙ্গলগঞ্জ থানায় হেমনগর গ্রামে একটা বাঘ ধরা পড়েছে সাড়ে তিনটার সময়। তাকে ঘুম পাড়ানি গুলি করে ধরা হয়েছে এবং ধামাখালিতে নিয়ে আসা হয়েছে। আপনারা তো লঞ্চের বাইরে মাটিতে পা ফেলেন না, আপনারা যদি দেখতে চান দেখে আসুন। সেখানে প্রাথমিক শুশ্রুষার পর যদি ঠিক হয়ে যায় তাহলে তাকে গভীর জঙ্গলে ছেড়ে দেওয়া হবে। তা না হলে তাকে আলিপুর চিড়িয়াখানায় এসে চিকিৎসার ব্যবস্থা করা হবে। আপনারা সেখানে গিয়ে দেখে আসতে পারেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়কে দেখে মনে হল তিনি খুব আনন্দিত। বনের বাঘকে মানুষ ধরছে এবং তাকে ঘুম পাড়ানি গুলি করে এখানে ধরে নিয়ে আসা হচ্ছে। ওয়াইল্ড লাইফের যে রীতিনীতি আছে সেটা পশ্চিমবাংলায় কি ধরনের বিপর্যয় ঘটছে এই ঘটনা তার প্রমাণ কারণ, মুখ্যমন্ত্রী বেড়াতে গেলে বাঘে মানুষ খায় আবার মানুষ দেখতে গেলে বাঘ পায় না। জঙ্গল বিপদজনকভাবে কমছে। যার জন্য বন থেকে বাঘ বেরিয়ে এসে মানুষের মধ্যে ছড়িয়ে পড়ছে। মাননীয় মন্ত্রী মহাশয় এই যে সংবাদ দিলেন এটা সুসংবাদ নয়, দুঃসংবাদ।

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 7

**Mr. Deputy Speaker :** There are 6 cut motions to Demand No. 7, All the cut motions are in order.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

### Demand No. 61

**Mr. Deputy Speaker :** There are 9 cut motions to Demand No. 61. All the cut motions are in order.

**Shri Subrata Mukherjee :**<br>**Shri Saugata Roy :**<br>**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী যে বাজেট আমাদের সামনে উত্থাপিত করেছেন ১৩১ কোটি ৫৩ লক্ষ টাকা আমি সেই

হয়েছে সেই কাট মোশনগুলি সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই বাজেট আগে দু-দুবার আলোচনা হবার জন্য এই সভায় এসেছিল, কিন্তু কোনও না কোনও কারণে সেই আলোচনা হতে পারেনি। সেইজন্য কাট মোশনগুলি আগে ডিস্ট্রিবিউট করা হয়েছিল, আজকে সেইগুলিকে ডিস্ট্রিবিউট করা হয়নি। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব, যদিও আমার কাছে এই মাত্র কাট মোশনগুলি এসে পৌঁছেছে, অন্যান্য সদস্যদের কাছে যাতে এই কাট মোশনগুলি পৌঁছে দেওয়া হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

মাননীয় মন্ত্রী মহাশয় যে ১৩১ কোটি ৫৩ লক্ষ টাকার বাজেট পেশ করেছেন, তার বক্তব্যে তিনি বলেছেন ১৭ নং প্যারাতে, গত আর্থিক বছরে ভূমি-রাজস্ব হিসাবে আদায় হয়েছে প্রথম ৯ মাসে ২ কোটি ৫ লক্ষ টাকা, সেস হিসাবে ২ কোটি ৮২ লক্ষ টাকা এবং রয়্যালটি হিসাবে আদায় হয়েছে ৬ কোটি ২২ লক্ষ টাকা। গত আর্থিক বছরে প্রথম ৯ মাসে মোট আদায় হয়েছে ১১ কোটি ৯ লক্ষ টাকা। আর বাজেট বরাদ্দ আমাদের কাছ থেকে চাইছেন ১৩১ কোটি ৫৩ লক্ষ টাকা। যেখানে গত আর্থিক বছরে ৯ মাসে আদায় হয়েছে মাত্র ১১ কোটি টাকা, সেখানে এত কোটি টাকার বাজেট কেন আমরা সমর্থন করব? এটা নিশ্চয় ভেবে দেখবার সময় এসেছে। যদি আমার সময় থাকে তাহলে আমি পরে পরিসংখ্যান দিয়ে দেখাব। ভূমি-রাজস্ব দপ্তরের যে প্রধান ভূমিকা—সিলিং বহির্ভূত জমি ভেস্ট করে সেই জমি বিলি করা, বর্গাদার রেকর্ডিং করা প্রধান তিনটে কাজ সেই কাজটি গত ১০/১২ বছরের বেশি হচ্ছে এক জায়গায় এসে থেমে গেছে। ভূমি-রাজস্ব দপ্তরের কোনও কার্যকর ভূমিকা গত কয়েক বছরে আমরা দেখতে পাচ্ছি না। এটা পরিসংখ্যান দিয়ে দেখাব, তার আগে আমি কয়েকটা অন্য বিষয় বলে নিতে চাই। আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার একটা মডেল রেন্ট কন্ট্রোল বিল সারা ভারতবর্ষে বিভিন্ন রাজ্যের কাছে পাঠিয়েছে, যাতে এই মডেল রেন্ট কন্ট্রোল বিলটা বিভিন্ন রাজ্য কার্যে পরিণত করেন। আপনারা জানেন, আমাদের পশ্চিমবঙ্গে ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট ১৯৫৬ সালে করা হয়েছিল। তারপর থেকে সেই টেনেন্সি অ্যাক্টের কোনও পরিবর্তন করা হয়নি। এটা আপনারা স্বীকার করেন, মাননীয় মন্ত্রী মহাশয়ও বিভিন্ন জায়গায় স্বীকার করেছেন। আজকে সেই আদ্যিকালের প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট-৫৬, পরিবর্তন করা দরকার। বিভিন্ন কাগজে চিঠিপত্রের মাধ্যমে বহুবার এই প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট সম্বন্ধে লেখা হয়েছে, অথচ এখন অবধি আমরা মডেল রেন্ট কন্ট্রোল বিল পশ্চিমবঙ্গে চালু করতে পারলাম না। এটা অত্যন্ত দুঃখের বিষয়। কলকাতা পৌরসভা নির্বাচন কয়েকদিন আগে হয়ে গেল, সেখানে আপনাদের দলের তরফ থেকে যে ইস্তাহার প্রকাশিত হয়েছিল, রঘুনাথ কুশারীর দ্বারা প্রচারিত হয়েছিল, তার মধ্যে জরুরি কাজের মধ্যে ৭ নং দফাতে লিখেছিল কলকাতায় বাড়িওয়ালা এবং ভাড়াটিয়াদের স্বার্থ রক্ষা করে বর্তমান প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টের পরিবর্তনসাধন করার সুপারিশ করা আমাদের জরুরি কাজ। এই বিষয়ে আমি কিছুদিন আগে মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করেছিলাম, ২১শে মার্চ, ১৯৯৪ সালে, তখন

তিনিও বলেছিলেন, এ রাজ্যে সরকারের নিযুক্ত বিশেষ কমিটি সরকারের কাছে রিপোর্ট পেশ করেছেন, যা সরকারের বিবেচনাধীন রয়েছে। কিন্তু দুঃখের সঙ্গে আবার বলতে বাধ্য হচ্ছি, সেই প্রেমিসেস টেনেন্সি অ্যাক্টের ৫৬ সালের আইন পরিবর্তন করে মডেল রেন্ট কন্ট্রোল বিল অনুসারে তার কোনও কার্যকর পদক্ষেপ এখনও গ্রহণ করা হয়নি। সেটা যত তাড়াতাড়ি হয়, সেটা দেখতে হবে। আপনারা সরকারের তরফ থেকে একটা আইন করেছেন এই বিধানসভাতে। মাননীয় গৌতমবাবু আছেন, জানেন যে, সরকারি ফ্ল্যাটে তিন মাস ভাড়া না দিলে পুলিশ দিয়ে ভাড়াটেকে বার করে দিতে পারবেন। কিন্তু ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট-এ এমন সব ধারা আছে, যেখানে সেই ভাড়াটেরা আদ্যিকালের একটা বড় ফ্ল্যাট দখল করে আছে, ৫০ টাকা তার ভাড়া। সেই ভাড়া বৃদ্ধি করবারও কোনও বিশেষ উপায় সেখানে নেই। তাদের উচ্ছেদ করবার এমনকি বর্তমান বাজারে যা ভাড়া হওয়া উচিত, সেই ভাড়া করবারও কোনও সুযোগ সেখানে নেই। সুতরাং সরকারি ফ্ল্যাটে যেখানে এরকম একটা আইন করেছেন, সেখানে ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট গ্রহণ করার ফলে সাধারণ বাড়ির মালিকরা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এবং সেইজন্যই পশ্চিমবঙ্গে একমাত্র বিরাট বিরাট প্রমোটার, আসলে যারা কোটি কোটি টাকার মালিক, তারা ছাড়া সাধারণ মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত শ্রেণীর মানুষের মধ্যে কোনও নতুন বাড়ি করে ভাড়া দেওয়ার কোনও পরিকল্পনা বা চেষ্টা আমরা দেখতে পাচ্ছি না। তার ফলে উত্তর কলকাতা, মধ্য কলকাতায়, যেখানে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষ বেশি বাস করে, সেখানে আমরা দেখছি নতুন কোন কনস্ট্রাকশন হচ্ছে না এবং বিরাট অসুবিধা হচ্ছে। নতুন বহু লোক যারা কলকাতায় আসছে, তারা বাড়ি ভাড়া পাচ্ছেন না এবং বাড়ি ভাড়া না পাওয়ার জন্য যথেষ্ট অসুবিধার সৃষ্টি হচ্ছে। এই অসুবিধা যাতে দূর হয়, এইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, যত শীঘ্র সম্ভব যেন মডেল রেন্ট কন্ট্রোল বিল চালু করা-যায় এবং প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট-৫৬ সালের আইন যাতে শীঘ্রই পরিবর্তন করা হয় সেটা করুন। আপনারা বলেছেন মালিক-এর স্বার্থ এবং ভাড়াটের স্বার্থ, উভয়ের স্বার্থের সামঞ্জস্য বিধান করে, পরিবর্তন করা যায়, সেটা আমি দেখব। এবং সেটাই আমি অনুরোধ করছি।

[4-40 – 4-50 p.m.]

দ্বিতীয় কথা আমি যেটা বলছি তা হচ্ছে ঠিকা টেনেন্সি অ্যাক্ট পশ্চিমবাংলায় চালু হয়েছে। ঠিকা টেনেন্সি অ্যাক্ট যে উদ্দেশ্যে করা হয়েছিল সেই উদ্দেশ্যে আজকে ব্যহত হচ্ছে। ঠিকা টেনেন্সি অ্যাক্ট মূলতঃ করা হয়েছিল যে খাটালে এবং বস্তিগুলো ছিল, সেখানে মালিকরা রেন্ট আদায় করতেন। সেই রেন্ট আদায় করার জন্য কলকাতায় ঠিকা টেনেন্সি অ্যাক্ট প্রবর্তন করা হয়েছিল। যেদিন থেকে এটা প্রবর্তন করা হয়েছে, যারা ভাড়াটিয়া ছিলেন তারা মালিকদের ভাড়া দিচ্ছেন না, আবার সরকার সেই ভাড়া পাচ্ছেন কিনা তা আমি জানি না। কতখানি জমি, কতখানি এলাকায় কতগুলো বস্তি বা ভাড়াটিয়া ঠিকা টেনেন্সির মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকার অধিগ্রহণ করেছেন, কত ভাড়া দু'তিন বছরের মধ্যে এই সমস্ত ভাড়াটিয়ার

কাছ থেকে পেয়েছেন—মালিকরা ভাড়া পাচ্ছেন কিনা বা সরকারকে ভাড়া দিচ্ছেন কিনা তা জানাবেন। মালিকদের যে ক্ষতিপূরণ দেবার কথা, স্কোয়ার ফুট দশ বা পনেরো টাকা মাত্র, নামমাত্র, যা না দিলেও কিছু যায় আসে না, তাও যখন দিচ্ছেন না. এইরকম অবস্থার মধ্যে ঠিকা টেনেন্সি পড়ে আছে। পেট্রোল পাম্প আগে যেগুলো মাল্টি ন্যাশন্যালরা চালাতো—ক্যালটেক্স, এসো—এখন বেশিরভাগ ইন্ডিয়ান ওয়েল কর্পোরেশন, ভারত পেট্রোলিয়াম কোম্পানি চালায়। এখন এরা দাবি করছে যে তারা ঠিকা টেনেন্সি। এটা একটা অস্বাভাবিক ব্যাপার হয়ে যাবে। এটা আপনারা নিশ্চয়ই জানেন না যে, পেট্রোল পাম্পগুলি যদি ঠিকা টেনেন্সি হিসাবে দাবি করে তাহলে অস্বাভাবিক ব্যাপার হয়ে যাবে। আমি মন্ত্রী মহাশয়কে আগেই বলেছিলাম। উনি বলেছিলেন যে উনি দেখবেন। কিন্তু এই ব্যাপারে এখনও সুনির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করা হয়নি। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, ঠিকা টেনেন্সি অ্যাক্ট অনুযায়ী এই পেট্রোল পাম্পগুলোকে বার করে দেওয়া যায় কিনা তা আপনি দেখবেন। এই ব্যাপারে বহু কেস হয়েছে, অনেক কেস সুপ্রিম কোর্টে পেন্ডিং আছে। সুতরাং এটা দেখা কর্তব্য বলে আমি মনে করি। এই পেট্রোল পাম্পগুলো ঠিকা টেনেন্সির মধ্যে পড়ে কি করে? আপনারা যখন ঠিকা টেনেন্সি অ্যাক্ট করেছিলেন তখন এর উদ্দেশ্য ঐরকম ছিল না। এই আইনগুলো যখন করেন তখন তার ডেফিনেশন যেগুলো করেছিলেন তাতে যারা পাওয়ার যোগ্য নয়, তারা দাবি করে। এর ফলে মালিকরা ভাড়া দিচ্ছে না, সরকারও কিছু পাচ্ছে না। পেট্রোল পাম্পগুলো মালিকদের এবং সরকারকে ভাড়া দিচ্ছে না, ন যযৌ ন তস্থৌ অবস্থায় পড়ে আছে। এটা যাতে কন্টিনিউ না করে তা আপনি দেখবেন। আপনারা যখন বিভিন্ন সময়ে বিভিন্ন কাজের জন্য—ইরিগেশনের বাঁধের জন্য বা রাস্তা তৈরি করবার জন্য—যে জমি অ্যাকোয়ার করেন, সেই জমিগুলো যাদের কাছ থেকে অধিগ্রহণ করেন, কৃষকদের কাছ থেকে, ছোট চাষীদের কাছ থেকে অধিগ্রহণ করেন, তার বছরের পর বছর ক্ষতিপূরণের টাকা পান না। আমি একটা উদাহরণ আপনার কাছে দেব। মন্ত্রী মহাশয়কে আমি এই কথা বহুদিন ধরে বলছি। আমার এলাকায় একটা বাঁধ, কান্দীতে একটা এমব্যাঙ্কমেন্ট নদী থেকে একটু সরিয়ে, অধিগ্রহণ করেছিলেন। আর. এ. কেস নং ৭৮-৭৯। এটি দীর্ঘদিন ধরে পড়ে আছে, কোনও কমপেনসেশন বা ক্ষতিপূরণ চাষীরা পায়নি। আমি মন্ত্রী মহাশয়কে লেখার পর মন্ত্রী মহাশয় জেলা শাসককে জানিয়েছিলেন। জেলা শাসক আমাকে জানিয়েছেন যে তিনি চেষ্টা করছেন। ১৯৯২ সাল থেকে এটি পড়ে আছে। আমি বার বার মুর্শিদাবাদে ল্যান্ড অ্যাকুইজিশন দপ্তরে গিয়েছি, কিন্তু কোন সদুত্তর পাইনি। কোনও অগ্রগতি হচ্ছে না। মন্ত্রী লেখার পর এবং কেস তদ্বির করার পরেও এই যদি অবস্থা হয়, কেসগুলো যদি পড়ে থাকে, তাহলে সাধারণ মানুষের কি অবস্থা তা আমি জানি না। আমি এই কাগজগুলো আমার বক্তব্য শেষ হওয়ার পর ডেপুটি স্পিকারের মাধ্যমে মন্ত্রী মহাশয়কে দেব। এই কাজটা যাতে অগ্রগতি লাভ করে, চাষীরা যাতে ক্ষতিপূরণ পায় তারজন্য আপনি যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন এই আশা রাখি।

আমি আরও কয়েকটি উদাহরণ আপনার সামনে তুলে ধরতে চাই। আমরা কয়েকটি জায়গায় দেখলাম যে বর্গাদার যদি কংগ্রেস দলের হয় তাহলে সেই বর্গাদারের উপরে নানাভাবে অত্যাচার চালানো হচ্ছে। আমি এই ব্যাপারে স্পেসিফিক অ্যাক্‌জাম্পেল দিতে পারি কিন্তু সময়ের অভাবে বলতে চাইছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে পাঠিয়ে দেব। যেসব বর্গাদার বহুদিন ধরে চাষ করছে তারা যদি রেকর্ডেড বর্গাদার হন কিন্তু কংগ্রেস দলের হয় তাহলে তাদের উচ্ছেদ করার চেষ্টা করা হচ্ছে। পুলিশ কিছু সেখানে ব্যবস্থা নিচ্ছেন না এবং প্রশাসনও সেখানে নীরব রয়েছে। কোনওরকম সাহায্য সেখানে পাওয়া যাচ্ছে না। আমি এই ব্যাপারে উদাহরণ দিয়ে বলছি যে সিমুলিয়া গ্রামে চাঁপা মাঝিকে এইরকমভাবে উচ্ছেদ করা হয়েছে। এবং আমার খরগ্রাম থানায় ভেস্টেড জমি প্রায় ৪ হাজার একর ৬৯ ডেসিমেল এবং সেখানে ১৯ জন লোককে যাদের নিজস্ব জমি আছে তাদেরকে ওই ভেস্টেড জমি বিলি করা হয়েছিল। ৪৯ অফ দি এল আর অ্যাক্টে বলা আছে যে, যার ১ একরের বেশি জমি আছে তাকে কিছুতেই পাট্টা দেওয়া হবে না এবং সে পাট্টার অধিকারী নয়। আমরা এই বিষয়ে বহুবার প্রতিবাদ করেছি যে যাদের জমি আছে তাদের পাট্টা দেওয়া হবে কেন। এই প্রতিবাদের ফলে তখন ওই ১৯ জনের নাম পাল্টে তাদের ছেলেমেয়েদের নামে বা আত্মীয়স্বজনের নাম এতে যুক্ত করা হল। এই ব্যাপারে আমরা বিভিন্ন জায়গায় প্রতিবাদ করেছি। কিন্তু প্রতিকার কিছুই পাইনি। দুটি কেসের নজির আমি আনলাম, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে পাঠিয়ে দেব। কংগ্রেসি বর্গাদারদের উপরে যেভাবে অত্যাচার চলছে তাতে যারা জমির প্রকৃত হককারী তারা যদি কংগ্রেস হন, তাহলে জমি পাচ্ছেন না কিন্তু সি পি এম হলে হককারী না হলেও জমি পেয়ে যাচ্ছেন। সি পি. এম হলে জমি পাওয়ার হোক বা না হোক জমি পেয়ে যাচ্ছেন। আমি এই বিষয়গুলো মন্ত্রীর দৃষ্টিগোচরে আনতে চাইছি। নির্মল মুখার্জি এবং দেবব্রত বন্দ্যোপাধ্যায় কমিটির রিপোর্টে বলা আছে পঞ্চায়েতের আসল উদ্দেশ্য হচ্ছে ভূমি সংস্কার এবং সেইদিক থেকে আপনারা পুরোপুরি ব্যর্থ হয়েছেন। ভূমি সংস্কারের কাজ হচ্ছে জমি বন্টন করা, জমির বর্গা রেকর্ড করা এবং ভূমির ঠিকমতো সংস্কার করা এবং সেক্ষেত্রে আমি পরিসংখ্যান দিয়ে বলতে পারি যে, কাজ ঠিকমতো হয়নি। আপনারা ১৯৭৭ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত ভূমি সংস্কারের কাজ যেটুকু হয়েছিল তারপর থেকে আজ অবধি আর কোনও কাজ এগোয়নি। জমির অগ্রগতি শ্লথ গতিতে ১৯৭৯ সালের পর থেকে চলছে। সেখানে সংস্কারের কোনও বালাই নেই। আমি পরিসংখ্যান দিয়ে বলতে পারি যে, ভূমি সংস্কার আজকে মুখ থুবড়ে পড়ে গেছে। আমি এইসব তথ্য আপনাদেরই বই নিউ হরাইজন্‌স ফর ওয়েস্ট বেঙ্গল্‌স পঞ্চায়েতের থেকে পড়ে শোনাচ্ছি। সেখানে পঞ্চায়েতের প্রোগ্রামের মধ্যে বলা আছে It is programmes which give content and meaning to structure.

খানিকটা বাদ দিয়ে পড়ছি Land reform was one such programme অর্থাৎ

ভূমি সংস্কার পঞ্চায়েতে আছে এবং পঞ্চায়েতের কাজের মধ্যে ভূমি সংস্কার অন্যতম কাজ হওয়া উচিত। আপনারা ১৯৭৭ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত বর্গা রেকর্ডের খুব হিরিক দেখা গেছিল কিন্তু তারপরের থেকে একেবারে মুখ থুবড়ে পড়ে গেছে। কিন্তু Land Reform was one such programme, but it is now (wrongly) seen as a squeezed lemon, with little surplus land to distribute and few bargadars left to be recorded, not counting the cases held up in the courts. The virtual exit of land refom from the agenda of the Panchayats has left them with a feeling that there is nothing worthwhile left to do.

আপনি ৪ এর পাতাটা দেখবেন, সেখানে বলা আছে পঞ্চায়েতের কাজের মধ্যে ল্যান্ড রেভিনিউ একটা বড় কাজ এবং ভূমি সংস্কারের মাধ্যমে তা হওয়া সম্ভব। এতক্ষণ ধরে পঞ্চায়েতের বাজেট নিয়ে আলোচনা হল তাতে আমরা দেখলাম যে, পঞ্চায়েতের এজেন্ডার মধ্যেই রয়েছে এবং এটা আপনি নিশ্চয়ই স্বীকার করবেন যে, ভূমিসংস্কারই হচ্ছে ভূমির প্রধান বিষয় এবং সেই ভূমি সংস্কার আজকে আপনাদের আমলে মুখ থুবড়ে পড়ে গেছে। আমি আপনাকে ভেস্টেট জমির যে হিসাব আমার কাছে আছে সেটা পড়ে শোনাচ্ছি— ১৯৭৭ সাল পর্যন্ত ১০.৭৫ পারসেন্ট একর ভেস্টেড জমি ছিল, এটা ইকোনমিক্স রিভিউ থেকে পড়ে শোনাচ্ছি। তার মধ্যে কংগ্রেসি আমলে বন্টিত হয়েছিল ৬ লক্ষ ৩৫ হাজার একর জমি। তারপরে ১৯৭৯ সালে সেপ্টেম্বর মাসে ১০ লক্ষ ৭৫ হাজার থেকে ১২ লক্ষ ৪৫ হাজার একর জমি বন্টিত হয়েছিল।

[5-50 – 5-00 p.m.]

ঐ দু-বছরে যতটুকু ভূমি সংস্কারের কাজ হয়েছে। ঐ ১৯৭৭-এর পর যখন আপনারা ক্ষমতায় এলেন। তখন খুব এনার্জি নিয়ে আপনারা নেমে পড়লেন, ভূমি-সংস্কার করতে হবে, জনগণতান্ত্রিক বিপ্লব করতে হবে। ভূমি সংস্কারের মাধ্যমেই সকলকে চাকরি দেওয়া একমাত্র পথ—বড় বড় করে দেওয়ালে লিখলেন। তখন ভেস্টেড হয়েছিল ১লক্ষ, দেড় লক্ষ একরের মত জমি। আর ১৯৭৯ সালে ১২ লক্ষ ৪৫ হাজার একর এবং পরের বছরও ঐ ১২ লক্ষ ৪৫ হাজার একর জমির পরিমাণ। এরপর এটা ১ হাজার, ২ হাজার বা ৩ হাজার করে বাড়ছে। ১১ বছর পরে ১৯৯০ সালে ভেস্ট জমির পরিমাণ দাঁড়াল ১২ লক্ষ ৬১ হাজার। ১৯৯১-এর ডিসেম্বরে ১২ লক্ষ ৬৭ হাজার, ১৯৯২-এর সেপ্টেম্বরে ১২ লক্ষ ৬৯ হাজার একর। ১৯৯৪ সালের সেপ্টেম্বর পর্যন্ত ১২ লক্ষ ৭১ হাজার, এই ১২ লক্ষ পরিমাণটা আর এগোচ্ছে না। অর্থাৎ ১৬ বছরে ১৯৭৯ থেকে ১৯৯৫ পর্যন্ত দেখা গেল ২৫ হাজার কি ২৬ হাজার একর জমি ভেস্ট হয়েছে। ভূমি সংস্কার গত দেড় বছরে আগের মতই ১৯৭৭ সাল থেকে ১৯৭৯-এর মধ্যে হয়েছে কিন্তু তার পরে আর এগোচ্ছে না। আরেকটা জিনিস বলতে চাই, মাননীয় মন্ত্রী বলেছেন, গত বছর নাকি এখানে ৩০ হাজার একর জমি সরকারে ভেস্ট হয়েছে। আমি জানতে চাচ্ছি, আমাদের এখানে যা

হিসাব এবং ইকোনমিক রিভিউতে যে হিসাব আছে তাতে দেখতে পাচ্ছি, ১৯৯২ সেপ্টেম্বরে ভেস্টেড জমির পরিমাণ ছিল ১২ লক্ষ ৬৯ হাজার একর। ১৯৯৪ সেটা হল ১২ লক্ষ ৭১ হাজার একর জমি। তাহলে ২ হাজার একর জমি ভেস্ট হয়েছে ২ বছরে। কিন্তু সেখানে এখন ৩০ হাজার একর জমি সরকারে কি করে ন্যস্ত হল। এটা কি অ-কৃষি জমি সমেত—আমার মনে হয় তাই। এটা মন্ত্রী মহাশয় যখন তার জবাবি ভাষণ দেবেন তখন নিশ্চয় বলছেন। ৩০ হাজার জমি যেটা উল্লেখ করা হয়েছে দু-নম্বর প্যারাগ্রাফে—সেটা তিনি কোথা থেকে পেলেন। এটা নিশ্চয় অ-কৃষি জমি সমেত, কৃষি জমি এত ভেস্ট হয়নি। যদি হয়ে থাকে তাহলে ১ হাজার, দেড় হাজার, ২ হাজার জমি সরকারে ন্যস্ত হয়েছে। আবার কিছু জমি ডাইভেস্টেড হয়। কেস্ করেন অনেকে। ভুল করে ভেস্ট হয় নানা কারণে। কত জমি ডাইভেস্টেড হয়েছে তার কোনও হিসাব আমরা কোনও সময় পাই না। না পায় ইকোনোমিক রিভিউ থেকে, না পায় স্ট্যাটিস্টিক্যাল অ্যাপেন্ডিক্স থেকে, না পায় মন্ত্রী মহাশয়ের ভাষণ থেকে। আমরা মন্ত্রীর কাছে জানতে চাইছি—এই বছর কত জমি ডাইভেস্টেড হয়েছে। এবং কি কারণে সেই জমি ডাইভেস্টেড হয়েছে। এটা নিশ্চয় তিনি তার জবাবি ভাষণে বললেন। ভূমি সংস্কার দপ্তরের আরেকটা মূল কাজ ভূমি বন্টন করা। এই যে ভেস্ট করলেন এই ভেস্ট-এর প্রতি বন্টন। আমি প্রত্যেক বছরের হিসাব না দিয়ে শুধু শেষ ৩/৪ বছরের হিসাব দিচ্ছি। ১৯৯২ সালের সেপ্টেম্বরে ৯ লক্ষ ৩৯ হাজার একর জমি আপনারা বিলি করলেন ২০ লক্ষ ৪৮ হাজার লোকের মধ্যে। ১৯৯৩-এর জুনে, এক বছর পরে ৯ লক্ষ ৩৯ হাজার একর থেকে ১ হাজার একর বেসে সেটা ৯ লক্ষ ৪০ হাজার একরে দাঁড়িয়েছে। ঐ পরিমাণ জমি বিলি করা হল ২০ লক্ষ ৫৬ হাজার লোকের মধ্যে। ১৯৯৪ সালের জুনে আপনারা বিলি করলেন ৯ লক্ষ ৪৬ হাজার। মানে আরও ৬ হাজার একর বিলি করলেন ২০ লক্ষ ৭৮ হাজার লোকের মধ্যে। তাহলে আপনারা আসার পর ১৯৭৭ সালের পর এ পর্যন্ত ১৯৯৪-এর জুন পর্যন্ত ৩ লক্ষ ১১ হাজার একর কৃষি জমি বিলি করলেন ঐ ২০ লক্ষ ৭৮ হাজার লোকের মধ্যে। ১৯৭৬ পর্যন্ত আমরা বিলি করে গেছি ৫ লক্ষ ২৭ হাজার লোকের মধ্যে। তাহলে আপনারা মোট কত লক্ষ একর জমি কত লোকের মধ্যে বিলি করলেন? নিট হিসাব দাঁড়াচ্ছে, আপনারা ৩ লক্ষ ১১ হাজার একর জমি ১৫ লক্ষ ৫১ হাজার লোকের মধ্যে বিলি করলেন। আপনারা যদি মাথা-পিছু হিসাব করে, অঙ্ক কষেণ তাহলে দেখবেন ১৫ লক্ষ লোককে ১২ কাঠা করে—তাহলে আপনারা বলুন এতে কি একটা বিরাট ভূমি সংস্কার বা ভূমি সংস্কারের যে প্রধান উদ্দেশ্য তা সফল হল? একটা লোককে ১২ কাঠা জমি যদি আপনারা দেন সেটা কি ইকোনোমিক হোল্ডিং হতে পারে? সেই ইকোনোমিক হোল্ডিং নিয়ে, এই ১২ কাঠা জমি নিয়ে কি একটা লোক তার সংসার প্রতিপালন করতে পারবে?

আপনারা বলেছেন, মন্ত্রী মহাশয়ের ভাষণেও দেখছি, আমরা বর্গা রেকর্ড করছি জমির পাট্টা দেওয়ার জন্য তারা যাতে স্বয়ংসম্পূর্ণ হতে পারে। এর জন্য ব্যাঙ্ক থেকে, কো-

.অপারেটিভ থেকে ধান দিচ্ছি, তাদেরকে নানাভাবে সাহায্য করছি—নিশ্চয় সেখানে সাহায্য করা উচিত। এরা সমাজের দরিদ্র শ্রেণীর মানুষ, এরা সাহায্য পাওয়ার হকদার। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই, এই যে ১৫ লক্ষ ৫১ হাজার লোককে জমি দিলেন, মাথাপিছু গড় হিসাব হচ্ছে ১২ কাঠা করে, তার মধ্যে কতজন জমি রাখতে পেরেছেন এবং সেই জমিতে কতজন এখন পর্যন্ত চাষ করছেন? এই হিসাবটা কিন্তু কোনও জায়গাতে আমরা এখনও পর্যন্ত পাইনি। এই হিসাবটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে নিশ্চয় আশা করব। বর্গা রেকর্ডিং '৮৭-'৮৮ সালে ছিল ১৩ লক্ষ ৭৫ হাজার, '৮৯-'৯০ সালে ছিল ১৪ লক্ষ ৪ হাজার, '৯৪ সালে দেখছি, এ পর্যন্ত আপনারা বর্গা রেকর্ড যা করেছেন সেটা হচ্ছে, ১৪ লক্ষ ৫৯ হাজার, সেখানে গত ২ বছরে বেড়েছে মাত্র ৩ হাজার। এই হচ্ছে আপনাদের বর্গা রেকর্ড। সুতরাং হৈহল্লা করে আপনারা যেটা আরম্ভ করলেন '৭৭ সালে তার স্টিম একেবারে ফুরিয়ে এসেছে। মুখার্জি কমিশনের রিপোর্টে আপনারা দেখবেন, ল্যান্ড রিফর্মস-এর যে কর্মধারা, কর্মসূচি যেটা আমাদের মূলত পঞ্চায়েতের কার্যে পরিণত করবে, সেটা আমরা দেখেছি পঞ্চায়েতের কার্যসূচি যেটা আমাদের মূলত পঞ্চায়েতের কার্যে পরিণত করবে, সেটা আমরা দেখেছি পঞ্চায়েতের কার্যসূচি থেকে লোপ পেয়ে গেছে। এর কারণ কি? নিশ্চয় একটা কিছু আছে। আপনারা হয়ত ভাবছেন আরও যদি বেশি ভূমিসংস্কার করতে যাই তাহলে ভোট হারাব। আমরা দেখছি গ্রামের যারা বড় বড় জমির মালিক—এখন তো ৫২ বিঘার বেশি জমি রাখতে পারে না—তারা জমি রাখবার জন্য, ফসল রাখবার জন্য দলবদল করে আপনাদের দলভুক্ত হয়েছেন এবং যারা গরিব চাষী তারা যেহেতু নিষ্পেষিত হচ্ছেন বেশি জমিওয়ালা মালিকের কাছে—আজকের চিত্রটা পাল্টে গিয়েছে—তাই তারা আজকে আমাদের কাছে আসছেন। যারা গরিব মানুষ তারা কংগ্রেসিদের সমর্থক, তারা কংগ্রেসের কাছে আসতে চাইছেন। আর যারা জোতদার শ্রেণী, বড় জমির মালিক তারা ফসল রাখবার জন্য, জমি রাখবার জন্য যারা ক্ষমতায় আছেন তাদের দলের দিকে ঝুঁকছেন, এই হচ্ছে বাস্তব অবস্থা। আমরা দেখছি বর্গা রেকর্ড প্রায় বন্ধ হয়ে গিয়েছে। প্রতি বছর ১ হাজার ২ হাজারের বেশি বর্গা রেকর্ড হচ্ছে না। এদের তো ধান দেওয়ার প্রয়োজনীয়তা আছে। '৭৭ থেকে '৭৯ সালে আপনারা যখন ছিলেন তখন ব্যাঙ্ক থেকে হোক, কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে হোক ঋণ দেওয়ার ব্যবস্থা করেছিলেন। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, ১০ হাজার টাকা পর্যন্ত ঋণ মুকুব হবে, আপনাদের বন্ধু সরকার আসার পর যেটা ঘোষণা করেছিল, সেটা ঘোষণা হওয়ার পর সব চাষীরা ভেবেছিলেন আমাদের ঋণ মুকুব হয়ে গেল, কোনও ঋণ ফেরৎ দিতে হবে না। সেটা ব্যাঙ্ক ঋণ হোক, কো-অপারেটিভ ঋণই হোক, ফেরৎ দিতে হবে না। যে ঋণ আপনারা বর্গাদারদের দিয়েছিলেন সেই ঋণ তারা ফেরৎ দিচ্ছে না, যার ফলে ব্যাঙ্কগুলি সাই হয়ে গিয়েছে। এখানে একটু আগে সূর্যবাবুও বলেছিলেন—আমরা যখন ব্যাঙ্কের কাছে কোন কারণে যাই, তখন শুনি—আই. আর. ডি. পি.র টাকা ব্যাঙ্কে পড়ে আছে, তার বড় কারণ হচ্ছে, যে সমস্ত ঋণ ব্যাঙ্ক থেকে আগে দিয়েছিল, সেইগুলি পরিশোধ হচ্ছে না। ফলে

ব্যাঙ্কের লোকেরা বলছে ঋণ শোধ না হলে আমরা নতুন করে ঋণ দেব না। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলাকে নিয়ে এসেছেন। সুতরাং ঋণ যাতে আদায় হয়. আমি এই ব্যাপারে কো-অপারেটিভ বাজেটে বলেছিলাম, আমাদের সময়ে যেখানে শতকরা ৮০/৯০ শতাংশ অনাদায়ী ঋণ আমরা আদায় করতাম, সেখানে আপনারা ৫০/৫৫ শতাংশ আদায় করছেন এবং তাতে আপনারা ভাবছেন খুব একটা কৃতিত্বের অধিকারী হয়ে গিয়েছেন। আপনারা জেনে রাখুন, ৫৫ শতাংশ যদি কো-অপারেটিভ ঋণ আদায় হয় তাহলে কো-অপারেটিভ ঋণ যেটা পর্যাপ্ত পরিমাণে দেওয়া দরকার, সেটা কিন্তু আপনারা বাড়াতে পারবেন না।

[5-00 – 5-10 p.m.]

কাজেই এই অনাদায়ী ঋণ যাতে চাষীরা দেন এবং এই ব্যাপারে যদি আপনারা আমাদের সহযোগিতা চান, তাহলে আমরা নিশ্চয় সহযোগিতা করব। মকুব কর, মকুব কর, সেই রাজনীতি কংগ্রেস কোনওদিন করেনি। আজকে কমার্শিয়াল ব্যাঙ্কেই হোক, কো-অপারেটিভ ব্যাঙ্কেই হোক, তারা পরবর্তীকালে অন্য চাষীদের আবার নতুন করে ঋণ দিতে চান না। এটা আপনাদের দেখতে হবে। যে বর্গাদাররা ঋণ পাচ্ছেন, সেই ঋণ যাতে তারা শোধ করে, আবার নতুন ঋণ নিতে পারেন, সেদিকে আমাদের নজর দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পরে আমি একটা তথ্য দিচ্ছি এবং এটা খুবই পিক্যুইলিয়র। বহুদিন আগে মাননীয় ভূমি সংস্কার মন্ত্রী ১৯৮১ সালে একটা তথ্য দিয়েছিলেন, ইঞ্জাংশনে কত জমি আবদ্ধ হয়ে আছে। আমার কাছে যে লেটেস্ট রিপোর্ট আছে জার্নাল অফ দি লেফট ফ্রন্ট গভর্নমেন্ট, ১৬-১২-৯৩ তারিখের পশ্চিমবাংলা পত্রিকাতে দেওয়া আছে ইঞ্জাংশনে জমি আবদ্ধ আছে ১ লক্ষ ৮১ হাজার একর। এই জমিকে ইঞ্জাংশন থেকে ছাড়বার জন্য আপনারা কি করেছেন? ১৯৮১ সালে আপনারা যে তথ্য দিয়েছিলেন 'ভূমি সংস্কার, পশ্চিমবঙ্গ বিবরণী-৫' তাতে খুব গর্ব করে আপনারা লেটেস্ট ফিগার দিয়েছিলেন। সেখানে দেখা যাচ্ছে ৩১-১২-১৯৭৮ সালে ইঞ্জাংশনে আবদ্ধ জমির পরিমাণ ১.৬৪ একর, ৩১-১২-৭৯ সালে ইঞ্জাংশনে আবদ্ধ জমির পরিমাণ ১.৬৮ একর, ৩১-১২-১৯৮০ সালে ইঞ্জাংশনে আবদ্ধ জমির পরিমাণ ১.৭৯ একর। সেই বইতেই আবার আপনারা বলেছেন—ন্যস্ত জমি ও বর্গা নথিভুক্ত সংক্রান্ত মামলাগুলিকে পরিচালনা করার উদ্দেশ্যে হাইকোর্টে আইনজ্ঞদের একটা বিশেষ সেল গঠিত হয়েছে। এইসব মামলা পরিচালনার জন্য সরকার পর্যন্ত অর্থ বরাদ্দ করছেন। এইসব মামলা একটা নিজস্ব পেশাদারী ও বিশেষজ্ঞ ব্যয় ১৯৭৭-৭৮ সাল থেকে ১৯৮০-৮১ সালের মধ্যে মোট প্রায় ১ কোটি ৫৮ লক্ষ ৬৯ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।' এই সরকারি আইনজ্ঞ কারা সেটা আপনারা নিশ্চয় বুঝতে পারছেন, এরা নিশ্চয় কংগ্রেসি সমর্থক নয়। এই ইঞ্জাংশন মুক্ত করার জন্য আপনাদের ব্যয় করতে হয়েছে ১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হজার টাকা। আর ১৯৯৩ সালে পশ্চিমবঙ্গ পত্রিকাতে দেখতে পাচ্ছি ইঞ্জাংশনে আবদ্ধ জমির পরিমাণ ১ লক্ষ ৮১ হাজার। মাননীয় মন্ত্রীর কাছে আমি জানতে চাই, এত টাকা যে বরাদ্দ করা হল তার ফলাফল কি হল? সেই জমি ইঞ্জাংশন মুক্ত হয়ে কতখানি আপনি বিলি করতে পেরেছেন তার হিসাব আমরা জানতে চাই। মুখার্জি এবং ব্যানার্জি কমিশনের রিপোর্ট থেকে আমি বলছি, More disturbing is the fact that the second and third amendments to the West

Bengal Land Reforms Act have not yielded any addition to the quantum of vested agricultural land. Latest official statistics, infact, indicate a diminution from the December, 1981 figure by 79675.4 acres. During our district visits, everywhere the figure of vested agricultural land was shown as less than the corresponding figure in the published Statistical Report, 1982 ওরা জেলায় জেলায় গিয়ে দেখে এসেছেন, আপনারা যা বলছেন তার থেকে কম জমির হিসাব ওরা পাচ্ছেন।

No satisfactory explanation was forthcoming for the discrepancies. The amount of vested agricultural land still undistributed and the vested land which has 'disappeared' total 3,38,391.18 acres.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা কেন মাননীয় মন্ত্রীর এই বাজেটকে সমর্থন করব? যেখানে তাঁদের নিযুক্ত কমিশন রিপোর্ট দিয়েছেন, যে সমস্ত জমি ডিস্ট্রিবিউট হওয়ার কথা ছিল তার মধ্যে প্রায় সাড়ে ৩ লক্ষ একরের মতো জমির কোনও হিসাব পাওয়া যাচ্ছে না। আমরা জেলায় জেলায় গিয়েও এটার কিছু দেখতে পাচ্ছি না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেটকে তীব্রভাবে বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## 80th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** The Business Advisory Committee met in my Chamber on 27th July, 1995 and recommended the following programme of business.

| | | | | |
|---|---|---|---|---|
| 28-7-95 : Friday | (i) | Demand No. 54 | Food & Supplies Department | 1 hour |
| | (ii) | Demand No. 86 | | |
| | (iii) | Demand No. 25 | Public Works Department | 3 hours |
| | (iv) | Demand No. 79 | | |
| | (v) | Demand No 1 | Parliamentary Affairs Department | |
| | (vi) | Demand No. 3 | Home (C&E) Department | |
| | (vii) | Demand No. 4 | Judicial Department | |
| | (viii) | Demand No. 5 | Home (C&E) Department | |
| | (ix) | Demand No. 6 | Finance (Taxation) Department | |
| | (x) | Demand No. 8 | | |
| | (xi) | Demand No. 9 | | |
| | (xii) | Demand No. 10 | Excise Department | |
| | (xiii) | Demand No. 11 | Finance (Taxation) Department | |
| | (xiv) | Demand No. 12 | Transport Department | |
| | (xv) | Demand No. 13 | Finance (Taxation) Department | 1 hour |
| | (xvi) | Demand No. 14 | Finance (Audit) Department | |

| | | |
|---|---|---|
| (xvii) | Demand No. 16 | Finance (Budget) Department |
| (xviii) | Demand No. 20 | Finance (Audit) Department |
| (xix) | Demand No. 27 | Home (Civil Defence) Department |
| (xx) | Demand No. 28 | Finance (Audit) Department |
| (xxi) | Demand No. 29 | Finance (Taxation)Department |
| (xxii) | Demand No. 42 | Social Welfare Department |
| (xxiii) | Demand No. 43 | |
| (xxiv) | Demand No. 46 | Finance (Taxation) Department |
| (xxv) | Demand No. 59 | |
| (xxvi) | Demand No. 60 | Rural Development Department |
| (xxvii) | Demand No. 63 | |
| (xxviii) | Demand No. 65 | Development and Planning (Development) Department |
| (xxix) | Demand No. 77 | |
| (xxx) | Demand No. 78 | |
| (xxxi) | Demand No. 80 | Transport Department |
| (xxxii) | Demand No. 81 | |
| (xxxiii) | Demand No. 83 | Development and Planning (Development) Department |
| (xxxiv) | Demand No. 83 | Tourism Department |
| (xxxv) | Demand No. 85 | Development and Planning Department |
| (xxxvi) | Demand No. 99 | Finance (Budget) Department |

29-7-95 : The West Bengal Appropriation (No. 2) Bill, 1995
Saturday (Introduction, Consideration and Passing) 4 hours

31-7-95: No-official Business 4 hours
Monday

*N. B.* (i) There will be no Mention Cases on 28-7-95 and 29-7-95
(ii) The House will sit at 10 a.m. on Saturday, the 29th July, 1995

I now request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 80th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The Motion was then put and agreed to.

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, তাকে পূর্ণ সমর্থন

জানিয়ে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। স্যার, মাননীয় মন্ত্রীর ভাষণে দেখছি অজস্র প্রতিকূলতার মধ্যে দাঁড়িয়েও একটা রাজনৈতিক সদিচ্ছাকে নীতি হিসাবে প্রতিফলন করার যে চেষ্টা, সেই চেষ্টার খতিয়ান হচ্ছে আজকের এই বাজেট। স্বাভাবিকভাবেই আজকে বিরোধী দলের মাননীয় সদস্যরা এই বাজেট দেখে আতঙ্কিত, বিমর্ষ এবং হতাশাগ্রস্থ। এই বাজেটের মধ্যে তারা কোন সম্ভাবনার কিছুই দেখতে পেলেন না। আমরা মনে করি ভূমি সংস্কার কোনও দায়িত্বের ব্যাপার নয়, ভূমিতে মানুষের জন্মগত অধিকার। সামাজিকভাবে যে মানুষ ভূমিতে শ্রম দান করে তাদের জন্মগত অধিকার রক্ষা করার যে নীতি, আমরা সেই নীতিতে বিশ্বাস করি। আমরা বিশ্বাস করি জমির বিন্যাস এবং মানব সম্পদের যথাযথ প্রয়োগের মধ্যে দিয়ে অর্থনৈতিক অগ্রগতির যে স্বার্থকতা, সে স্বার্থকতাকে পূরণ করবার লক্ষ্যে বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার এবং পঞ্চায়েত এই দুটি পাশাপাশি বিভাগকে হাতিয়ার করে পশ্চিমবঙ্গে বিগত ১৮ বছর ধরে মানব কল্যাণে এবং শোষিত, বঞ্চিত মানুষের কল্যাণে কাজ করে চলেছেন। স্যার, একটা বিকল্প দৃষ্টিভঙ্গি নিয়ে আজকে পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের কাজ এগিয়ে চলেছে। যদি সারা ভারতবর্ষের একটা পরিসংখ্যান আপনার সামনে তুলে ধরি তাহলে বুঝতে পারবেন।

[5-10 – 5-20 p.m.]

স্যার, পরিসংখ্যান নিলে দেখবেন, স্বাধীনতার ৪৮ বছর পরে ৯৫ সালের মার্চ মাস পর্যন্ত ভারতবর্ষের ২২টি রাজ্যে যে কৃষিজমি বিলি করা হয়েছে তার পরিমাণ হচ্ছে ৫১ লক্ষ একর এবং সেখানে পশ্চিমবঙ্গে ১৯৯৫ সাল পর্যন্ত ৯.৫০ লক্ষ একর কৃষি জমি ২২ লক্ষ ভূমিহীন কৃষক ও ক্ষেতমজুরদের মধ্যে বিলি করা হয়েছে। এই প্রসঙ্গে এটা স্মরণ করা দরকার যে ভারতবর্ষে যে পরিমাণে জমি আছে তার মাত্র ৩.৫ শতাংশ জমি এই পশ্চিমবঙ্গে রয়েছে অথচ ভারত সরকারে ন্যাস্ত কৃষিজমি যা ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে তার ১৭.২৮ শতাংশ পশ্চিমবাংলার ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে এই সাফল্যটা বিরোধী দলের মাননীয় সদস্যের চোখে পড়ল না। পশ্চিমবাংলার মোট জনসংখ্যার ২১ শতাংশ হচ্ছে তফসিলি জাতিভুক্ত এবং ৬ শতাংশ হচ্ছে আদিবাসী সম্প্রদায় ভুক্ত। এই ২৭ শতাংশ মানুষদের মধ্যে ৬২ শতাংশ মানুষ জমি পেয়েছেন। এটা কি সাফল্য নয়? ১৯৯৪ সালের সেপ্টেম্বর মাসে মাননীয় প্রধানমন্ত্রী শ্রী পি. ভি. নরসিমা রাও মাননীয় মুখ্যমন্ত্রীদের সামনে যে বক্তব্য রেখেছিলেন তাতে তিনি বলেছিলে, তফসিলি জাতি এবং উপজাতির মানুষদের উপর যে অত্যাচার চলছে তার বিরুদ্ধে সুসংহত ব্যবস্থা গ্রহণ প্রয়োজন। তার সম্পূর্ণ বক্তৃতাটা সময়ের অভাবের জন্য আমি পড়ছি না তবে সংক্ষেপে বলছি, ১৯৯৪ সালে তিনি মাননীয় মুখ্যমন্ত্রীদের বলেছিলেন যে বিভিন্ন রাজ্যে আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের মানুষদের উপর অত্যাচার চলছে, আক্রমণ চলছে। এই আক্রমণ এবং অত্যাচার প্রতিরোধ করতে হবে। এই যেখানে ভারতবর্ষের অবস্থা সেখানে পশ্চিমবাংলায় তফসিলি জাতি, উপজাতির মানুষদের ৬২ শতাংশ মানুষ জমি পেয়েছেন

এবং এখন তারা তাদের নিজেদের জমির উপর মাথা উঁচু করে দাঁড়িয়ে কথা বলতে পারছেন। জোতদার, জমিদারদের যারা প্রতিভূ আজও তারা তাদের উপর আক্রমণ চালানোর চক্রান্ত করছে কিন্তু তারা তাদের নিজেদের মাটিতে দাঁড়িয়ে এর বিরুদ্ধে লড়াই চালিয়ে যাচ্ছেন। স্যার, সারা ভারতবর্ষে যেখানে মাত্র ২৯ শতাংশ জমি ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে আছে সেখানে পশ্চিমবাংলায় ৬২ শতাংশ জমি এই ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে আছে। এর সঙ্গে বর্গাদারদের ধরলে এই সংখ্যাটা ৭২ শতাংশ হয়ে যাবে। এটা কি পশ্চিমবাংলার সাফল্য নয়? সারা ভারতবর্ষে ১০ একরের উর্ধ্বে জমির মালিকের সংখ্যা যেখানে ৫০ শতাংশ সেখানে পশ্চিমবাংলায় এই অঙ্কটা হচ্ছে মাত্র ১৮ শতাংশ। স্যার, ভূমি সংস্কারের মধ্যে দিয়ে যে সাফল্য পশ্চিমবাংলায় এসেছে আমি তার কথাই এখানে তুলে ধরছি।

ভূমি সংস্কারকে ভিত্তি করে পশ্চিমবাংলায় ক্ষেতমজুরদের মজুরি বৃদ্ধি পেয়েছে এবং এখানে উৎপাদন বৃদ্ধি পেয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে কৃষকদের সার, বীজ, মিনিকিট দেওয়া হয়েছে এবং তারা ফসল উৎপাদন বৃদ্ধি করেছেন। এর ফলে একদিকে যেমন ক্ষেতমজুরদের মজুরি বৃদ্ধি পেয়েছে, তাদের আর্থিক অবস্থার উন্নতি হয়েছে অপর দিকে কৃষকদেরও আর্থিক উন্নতি হয়েছে। ১৯৭৬-৭৭ সালে একজন ক্ষেতমজুর যেখানে নগদ ও জিনিস মিলিয়ে পেতেন ৫.৬০ টাকা সেখানে আজকে তারা পাচ্ছেন ২৮.৫০ টাকা। সেই সাফল্য কি কেউ অস্বীকার করতে পারেন? কবি নজরুল বলেছিলেন, "পৃথিবীতে যাহা সুন্দর, যাহা কল্যাণকর তার অর্ধেক করিয়াছে নারী, অর্ধেক নর।" আমাদের এখানে মহিলাদের সমান অধিকারের দাবি স্বীকৃত হয়েছে।

আমরা মহিলাদের পঞ্চায়েতে সংরক্ষণের মধ্যে দিয়ে প্রশাসনিক কাজে যুক্ত করেছি। কিন্তু বিরোধী দলের যারা সদস্য রয়েছেন, কংগ্রেস, তারা কোনওদিন মহিলাদের সমান অধিকারের দাবিকে স্বীকার করে নেননি। কিছুদিন আগে কলকাতা কর্পোরেশনের ইলেকশনে মহিলাদের দাঁড়াবার বিরুদ্ধে ওরা হাইকোর্ট পর্যন্ত গিয়েছিলেন। তাদের কাছ থেকে মহিলাদের সম্পর্কে সমান অধিকার কিছু আশা করতে পারিনি। আজকে পশ্চিমবাংলায় ভূমি সংস্কারের দাবিতে মহিলা আন্দোলনে যে দাবি ছিল যৌথ পাট্টা দেবার ব্যাপারে, এর মাধ্যমে আমরা মনে করি মহিলাদের সমান অধিকারের দাবি প্রতিষ্ঠিত হয়েছে। আজকে বিরোধী দলের সদস্যরা বললেন আমি বিকেন্দ্রীকরণের সময় কংগ্রেসি বর্গাদারদের উপর অত্যাচার হয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে এখানে কখনও কংগ্রেস, কমিউনিস্ট এর ব্যাপার নেই, এখানে গরিব মানুষের ভিত্তিতে তারা জমি পেয়েছে। আজকে যদি কংগ্রেসি বর্গাদার বা কৃষকদের বঞ্চিত করতাম তাহলে নিশ্চয়ই সারা ভারতে কৃষক সমিতির সদস্য সংখ্যা এক কোটি হত না। সমস্ত কৃষক সংগঠনের সদস্য মিলিয়ে আড়াই কোটিতে দাঁড়াত না। পশ্চিমবাংলার গরিব মানুষ, তারা দেখেছে এরা বৈষম্য করে না। তাই আজকে আমাদের কাছে বেশি করে আসছে। জমি দেবার ব্যাপারে এই যে বৈষম্যের কথা বলা হচ্ছে, তা

ধোপে টেঁকে না। আমি একটা কথা বলতে চাই, ৬৭ সালে এবং ৬৯ সালের যুক্তফ্রন্ট সরকারের আমলে আমরা দেখেছি পশ্চিমবাংলার কৃষক সমাজ যে রক্ত দিয়ে সংগ্রামের মধ্যে দিয়ে ভূমি অধিকার অর্জন করেছিল, তা আজ পর্যন্ত তারা নষ্ট করেনি। ওদের সম্বন্ধে আমাদের শ্রদ্ধেয় বিনয়কৃষ্ণ চৌধুরি মহাশয়ের একটা উক্তি উদ্ধৃত করছি। তিনি বলেছিলেন যে কৃষক আজকে বাঘের পিঠে চড়েছে, তাকে কোন মতে সেই বাঘের পিঠ থেকে নামানো যাবে না। আজকে যে কৃষক জমির স্বাদ পেয়েছে, সেই অধিকার কিছুতেই সে ছেড়ে দেবে না। রক্ত ঝরবে কিন্তু জমি ছাড়বে না। মাননীয় বিরোধী দলের সদস্য বলেছেন, ১ লক্ষ ৮০ হাজার একর জমি নানা কেসে আটকে আছে। দ্বিতীয় এবং তৃতীয় ভূমি সংস্কার বিল এবং নবম তফসিলির অন্তর্ভূক্ত হওয়া সত্ত্বেও আমাদের গ্রামেগঞ্জে সেই জমি বৈধতা নিয়ে কোর্টে যাচ্ছে। ইঞ্জাংটেড ল্যান্ডগুলো আজকে ছাড়ানো যাচ্ছে না। আমরা জানি, জমি কৃষকরা কখনও ছাড়বে না। কাজেই মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি সংস্কার মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এনেছেন, আমি তার বিরোধিতা করে আমার আনা কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আপনার কাছে এবং মন্ত্রী মহাশয়ের কাছে দুটি তথ্য পাঠিয়ে দিচ্ছি। এখানে যে খাস জমি, বেআইনি জমি উদ্ধারের যে তথ্য দেওয়া হয়েছে, ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি ২৮.৬৩ লক্ষ একর। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, এই তথ্য কি সঠিক? কেন না আমার প্রশ্নোত্তরে ৭ই মার্চ, লিখিত প্রশ্ন, তাতে আমার প্রশ্ন ছিল যে ৩১-১২-৯৩তে সমগ্র পশ্চিমবঙ্গে কৃষি এবং অকৃষি খাস জমির পরিমাণ কত?

[5-20 – 5-30 p.m.]

তাতে আপনি বলছেন যে কৃষি জমি ১২.৭১ লক্ষ একর আর অকৃষি জমি ৫.৪৫ লক্ষ একর। অর্থাৎ যোগ করলে দাঁড়ায় ১৮.১৫ লক্ষ একর। আর আপনাদের এই ভাষণে বলেছেন গত বছর আরও ৩০ হাজার একর জমি ন্যস্ত করা হয়েছে। তাহলে এটা যোগ করলে দাঁড়ায় ১৮.৪৫ লক্ষ একর। তাহলে আপনার হিসাবে আসছে ১৮.৪৫ মোট খাস জমির পরিমাণ। কৃষি এবং অকৃষি। আপনার ভাষণে ২৮.৬৩ লক্ষ একর অর্থাৎ ১০ লক্ষ ১৮ হাজার একর বাড়তি জমি খাস বলে আপনি বলছেন। আমার জিজ্ঞাস্য এটার দ্বারা কি হিসেবের কারচুপি বোঝাচ্ছে না। এটাকে ফুলিয়ে ফাঁপিয়ে দেখিয়ে সাফল্যটাকে এই বিধানসভাকে বিভ্রান্ত করে, এতে অধিকার ভঙ্গের প্রশ্ন আসে না কি? এর সন্তোষজনক জবাব আপনি দেবেন। আমি গত বছর রাজ্যপালের ভাষণের জন্য তুলেছিলাম, মুখ্যমন্ত্রী বলেছিলেন কিছু ভুলটুল আছে আমরা কারেকশন করে দেব। আজ পর্যন্ত কারেকশন

হয়নি। দ্বিতীয় কথা আপনি বলেছেন যে, ১২.৭১ লক্ষ একর কৃষি জমি আপনাদের সরকার উদ্ধার করেছে। এটা বামফ্রন্ট সরকারের সাফল্য। সর্বভারতীয় রেকর্ড। আমি এইভাবে বলতে চাইছি। ১২.৭১ লক্ষ একর কৃষি জমি যেটা উদ্ধার করেছে, এটা কি বামফ্রন্ট সরকার করেছে। এটা বামফ্রন্ট সরকার করেনি। এই ১২.৭১ লক্ষ একরের মধ্যে অ্যাকচুয়ালি, মুখার্জি ব্যানার্জি কমিশনের রিপোর্ট বলছে পেজ থ্রী "During the years 1967-70, a masssive drive had been undertaken under the first and second United Front Governments to detect vest lands that had been clandestinely retained by land-owners beyond their entitlements. Over a million acres of good agricultural land had thereby been taken over."

১০ লক্ষ একরের বেশি জমি দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে উদ্ধার হয়েছিল। তাহলে ১২.৭১ লক্ষ একরের মধ্যে ১০ লক্ষ একর জমি যুক্তফ্রন্টের ২২ মাসের রাজত্বে উদ্ধার হয়েছিল। আর ১৮ বছরের রাজত্বে [illegible] উদ্ধার করেছে ২ লক্ষ একরের কিছু বেশি জমি। পারফরমেন্সটা কি ভাল। তাছাড়া যুক্তফ্রন্ট আর বামফ্রন্ট সরকার এক নয়। সবাই জানেন যুক্তফ্রন্ট সরকার যখন ছিল তার সঙ্গে এস. ইউ. সি. আই. ছিল। এস. ইউ. সি. ছিল বলেই মেজর জমিটা—যেখানে এস. ইউ. সি. আই.'র প্রাধান্য—দক্ষিণ ২৪ পরগনা, সেখানে বেশি জমি উদ্ধার হয়েছিল। আপনার বর্ধমান জেলা যেখানে জোতদার সবচেয়ে বেশি ছিল সেখানে জোতদারদের সঙ্গে আপোষ করে, সহাবস্থান করে বেনামী জমি উদ্ধার হয়নি। ফলে মেজর ক্রেডিট এস. ইউ. সি. আই.-এর যুক্তফ্রন্ট এই ক্রেডিট নিতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে কথাগুলো বলা হচ্ছে সেগুলো প্রণিধানযোগ্য। যুক্তফ্রন্টের আমলে কতখানি কি হয়েছিল আর বামফ্রন্ট সরকারের আমলে কতটা কি হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, উঁর বাজেট স্পিচে উনি বলেছেন যে আদিবাসীদের জমি হস্তান্তর একটা বিরাট সমস্যা হলেও এই রাজ্যে আদিবাসীদের জমি হস্তান্তরের কোনও [illegible] এটা বেদনাদায়ক, আপনি একজন বর্ষীয়ান নেতা, বামপন্থী আন্দোলনে [illegible]। আপনার ভাষণে এই সমস্ত জিনিস আসবে যার সঙ্গে সত্যের কোনও মিল নেই আজকে উত্তর বাংলায় কি হচ্ছে? উত্তরবাংলায় যেভাবে চা-বাগানের সম্প্রসারণ হচ্ছে, যেভাবে পাট্টাপ্রাপ্ত চাষীদের জমি আদিবাসীদের জমি একরের পর একর যেভাবে গ্রাস করা হচ্ছে সেটা মর্মান্তিক। নীলকরদের অত্যাচারকেও হার মানায়। ইন্ডিয়ান টী প্ল্যান্টার্স অ্যাসোসিয়েশন, তাঁরা বলছেন যে অলরেডি ৪ হাজার একর আপনার ভূমিরাজস্ব দপ্তর ১৬টা কোম্পানিকে যেখানে এগ্রিকালচারাল ল্যান্ড সেখানে চা-বাগানে রূপান্তরিত করে, চা-বাগানের হাতে তুলে দেওয়া হয়েছে।

আপনাদের জলপাইগুড়ি সিটু নেতা অমল দাশগুপ্ত অভিযোগ করেছেন, যে ৪ হাজার একর জমি ভূমি-রাজস্ব দপ্তর তুলে দিয়েছে তার মধ্যে আদিবাসী পাট্টা হোল্ডার জমির মালিকদের জমিও আছে এবং আরও ১০ হাজার একর বাড়তি জমি চা-বাগানের মালিকরা

বেআইনি দখল করেছে। চা-বাগানের মালিকরা সরাসরি কৃষকদের কাছে যাচ্ছে না, যাচ্ছে অঞ্চল প্রধানদের কাছে এবং প্রভাবশালী রাজনৈতিক নেতাদের কাছে। ওখানে চা-বাগানের মালিকদের হাতে জমি তুলে দেবার একটা চক্র তৈরি হয়েছে এ বিষেয়ে কন্ট্রাক্ট হচ্ছে চা-বাগানের মালিকদের সঙ্গে অঞ্চল প্রধানদের। কার্যত অঞ্চল প্রধানরা দালালের ভূমিকা নিয়েছে। ১০০ থেকে ২০০ একর জমি চা-বাগানের মালিকদের হাতে তুলে দিতে পারলেই প্রণামী বা উৎকোচ হিসাবে ৩ লক্ষ টাকা পেয়ে যাচ্ছে। সেই টাকা তারা নিজেদের মধ্যে ভাগাভাগি করে খাচ্ছে। গরিব চাষীদের ওপর রাজনৈতিক চাপ সৃষ্টি করে তা চা-বাগানের মালিকদের হাতে তুলে দেওয়া হচ্ছে। মাফিয়াদের কায়দায় গরিব চাষীদের ওপর ভয় দেখিয়ে চাপ সৃষ্টি করা হচ্ছে। তাতে কাজ না হলে চাষীদের বিরুদ্ধে চুরি, ডাকাতি, লুণ্ঠনের অভিযোগ আনা হচ্ছে। তাতেও রাজি না করাতে পারলে অদ্ভুত কায়দা অবলম্বন করা হচ্ছে। মাঝখানের জমিকে কাঁটা তারের বেড়া দিয়ে আটকে দিয়ে বলছে, 'তোমার জমি থেকে বেরবার পথ নেই। অতএব ও জমিতে যেতে হলে এরোপ্লেনে করে গিয়ে নামতে হবে।' ২০ হাজার টাকা একর হিসাবে জমি রেজিস্ট্রি করিয়ে চাষীকে মাত্র ৪ হাজার টাকা করে একর প্রতি দাম দেওয়া হয়েছে। এইভাবে লক্ষ লক্ষ, কোটি কোটি টাকার আদিবাসী, গরিব মানুষদের জমি চা-বাগানের মালিকদের কাছে চলে যাচ্ছে। আমরা শুনছি ভূমি-রাজস্ব দপ্তর তদন্ত করেছে—কাগজে দেখেছি স্টেটমেন্ট দেওয়া হয়েছে, 'এটা চলতে পারে না। এর ফলে অগ্নিগর্ভ অবস্থার সৃষ্টি হবে।' অথচ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার ভাষণে বলে দিলেন, এখানে আদিবাসীদের জমি হস্তান্তর হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি-রাজস্ব মন্ত্রী বলেছেন, 'ভাগচাষীদের, প্রান্তিক চাষীদেব, গরিব চাষীদের, পাট্টাপ্রাপকদের জমি যাতে হাত ছাড়া না হয় তার জন্য আমরা ব্যবস্থা করেছি। শুধু জমি দিলেই হয় না, তাদের সহায়ক ব্যবস্থা, প্রাতিষ্ঠানিক ঋণ, কীটনাশক, বীজ, সার ও অন্যান্য কৃষি উপকরণ সস্তায় দেওয়া হচ্ছে।' কিন্তু বাস্তব চিত্র কি? বাস্তব চিত্র হচ্ছে, একদিকে যেমন ফসলের নির্দিষ্ট ন্যায্য দাম আমরা চাষীকে দিতে পারছি না, অপর দিকে কৃষি উৎপাদনের ব্যয় ক্রমাগত বেড়ে যাচ্ছে। সার থেকে শুরু করে কীটনাশক ওষুধ ইত্যাদি সমস্ত কিছুর ব্যয় বেড়ে যাচ্ছে। ফলে প্রান্তিক চাষী, মধ্য চাষী, গরিব চাষী, পাট্টা চাষীর জমি চলে যাচ্ছে গ্রামের ধনী চাষীদের হাতে। এ এক মর্মান্তিক চিত্র। বর্ধমান জেলার প্রিন্সিপাল এগ্রিকালচার অফিসার বলেছেন, বামফ্রন্ট সরকারের ভূমি সংস্কার কর্মসূচি অনুযায়ী বর্ধমান জেলায় ২ লক্ষ ২৪ হাজার ৫১ জন কৃষককে পাট্টা দেওয়া হয়েছিল। তাদের মধ্যে ৬০ শতাংশ—প্রায় ৮০ হাজার হেক্টর জমি—জমি বিক্রি করে দিয়েছে বা করতে বাধ্য হয়েছে। এইভাবে দিনের পর দিন প্রান্তিক চাষীরা, গরিব চাষীরা জমি হারাচ্ছে এবং সে জমি বৃহৎ জমির মালিকদের হাতে চলে যাচ্ছে। ফলে এ রাজ্যে ভূমিহীন ক্ষেতমজুরের সংখ্যা উদ্বেগজনকভাবে বাড়ছে। ১৯৮১ সালের সেনসাস রিপোর্ট অনুযায়ী পশ্চিমবাংলায় ক্ষেতমজুর ও ভূমিহীন চাষীর সংখ্যা ছিল ৩৮ লক্ষ ৯১ হাজার ৫৩১ জন। আর ১৯৯১ সালের সেনসাস রিপোর্ট অনুযায়ী পশ্চিম বাংলায় ভূমিহীন ক্ষেতমজুরের সংখ্যা বেড়ে হয়েছে ৫০ লক্ষ ৫৫ হাজার ৪৭৮ জন।

[5-30 – 5-40 p.m.]

অর্থাৎ ১০ বছরে ১১ লক্ষ ৬৩ হাজার ৯৪৭ জন ক্ষেতমজুর এবং ভূমিহীন চাষীতে পরিণত হল। এটা একটা মর্মান্তিক চিত্র এবং এটাই বাস্তব চিত্র। অথচ আপনি বলছেন, ভূমিহীন চাষীর, প্রান্তিক চাষীর ইকনমিক ভায়াবিলিটি বাড়ছে, তাদের অবস্থার পরিবর্তন হচ্ছে। কিন্তু আমি যা বললাম সেটাই হচ্ছে বাস্তব চিত্র। আরও একটা মর্মান্তিক ব্যাপার শোনা যাচ্ছে, আপনি এই যে দ্বিতীয় এবং তৃতীয় ভূমি সংস্কার আইন করলেন, এই আইনগুলির মাধ্যমে সমস্ত রকমের জমি নানাভাবে কৃষি জমি বলে দেখিয়ে অন্য জমি বেনামে করে রেখেছিল যার জন্য আপনি দ্বিতীয় এবং তৃতীয় ভূমি সংস্কার আইন প্রণয়ন করলেন ভেস্টেড ক্লাস গড়ে উঠেছিল বলে। আজকে তাদের সুবিধার্থে যাদের বেশ ভাল পুঁজি বিনিয়োগ করার ক্ষমতা রয়েছে—আজকে গ্রামাঞ্চলের চা বাগানের মালিক থেকে শুরু করে এদের সুবিধার জন্য বামফ্রন্ট সরকার নতুন উদ্যোগ নিয়েছেন, ভূমি সংস্কার আইন পরিবর্তন করে যে সিলিংটা ছিল সেই সিলিংটা তুলে দেওয়ার জন্য। আশ্চর্য হয়ে যাচ্ছি, এই ব্যাপারে রাজ্যের চীফ সেক্রেটারি, কৃষ্ণমূর্তিকে দিল্লিতে পাঠানো হয়েছিল। কাগজে দেখেছি, তিনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা বলেছেন এবং কেন্দ্রীয় সরকার এতে বিস্ময় প্রকাশ করেছেন। তারা বলেছেন, যে বামফ্রন্ট সরকার সিলিং বেঁধে দিতে চাইল সেই সরকার রিল্যাকসেশন আনতে চাইছেন কেন? আজকে উত্তরোত্তর যেভাবে ভেস্টেড ক্লাস বামফ্রন্ট সরকারের পৃষ্ঠপোষকতায় আবার গ্রামাঞ্চলে প্রভাব বিস্তার করতে চাইছে এবং এদের সুবিধা দেবার জন্য যে সমস্ত পদক্ষেপগুলি গ্রহণ করা হচ্ছে বলে অভিযোগ উঠেছে, তার সঙ্গে সঙ্গতিপূর্ণ বলে মনে হয়। আপনি নিশ্চয়ই এর জবাব দেবেন। এই কথা বলে মাননীয় স্পিকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে এবং কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**সাত্ত্বিককুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সম্পূর্ণরূপে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আমি বিরোধী পক্ষের কথা শুনলাম। অতীশবাবু কতকগুলি কথা বলেছেন এবং দেবপ্রসাদবাবুও কতকগুলি কথা বলেছেন। অতীশবাবু দেখাতে চাইছেন, ওনাদের রাজত্বের সময়ে জমি বেশি ভেস্ট করে বিলি করা হয়েছে। আর দেবপ্রসাদবাবু যুক্তফ্রন্ট সরকারের সময়ে শরিক ছিলেন। সেইজন্য বলছেন ১৯৬৯ সালে বেশি জমি বিলি হয়েছিল। অর্থাৎ ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত যে জমি বিলি হয়েছিল সেই জমি লুকানো জমি ছিল, যুক্তফ্রন্ট সরকারের আমলে তা বিলি করা হয়েছে। জমি কি তৈরি করবে? জমি যা আছে সেটাই বিলি হবে। হাইকোর্টে যদি মামলা না আটকে থাকতো তাহলে আরও জমি বিলি হত। মাননীয় মন্ত্রী মহাশয় চেয়েছিলেন ট্রাইব্যুনাল করতে। কিন্তু হাইকোর্টে গিয়ে সেই ট্রাইব্যুনালকে আবার বন্ধ করে রেখে দিয়েছে। ফলে এই ট্রাইব্যুনালের মাধ্যমে যে আরও জমি বিলি করা যেত সেটা আর আপাতত হচ্ছে না।

আজকে আমি যে কথাটা বলতে চাইছি সেটা হচ্ছে, যে সমস্ত বর্গাদারদের নাম রেকর্ড করেছেন সেই সমস্ত বর্গাদাররা বর্গায় চাষ করছে। কিন্তু মুশকিল হয়ে গেছে, বর্গাদারদের সঙ্গে ক্ষেতমজুরদের মধ্যে একটা ট্রাসেল এসে গেছে।

বর্গাদাররা তাদের অধিকার প্রয়োগ করতে পারছে না। এর ফলে দুই সেকশনের মধ্যে মন কষাকষি চলছে। এই সম্বন্ধে আপনাদের বিচার বিবেচনা করতে হবে। এটা আমরা গ্রামে লক্ষ্য করেছি। আর একটা কথা যে, আপনি ৭৫ বিঘা হতে ৫২ বিঘা নিয়ে নিলেন। কিন্তু একটা লোকের জমি কখনোও যদি বিভিন্ন জায়গায় পড়ে থাকে, সেটা সার্চ করে এবং তার জমি আছে কিনা, সেই রকম কোনও খোঁজ খবর রাখার ব্যবস্থা ত্বরান্বিত করার জন্য অনুরোধ করছি। আমার জানা আছে যে, এই রকম দু-একটা কেস হচ্ছে না। হয়তো একটা লোকের জমি বর্ধমানে আছে, আবার বীরভূমেও আছে। কিন্তু সে এখানেও ভোগ করছে এবং ওখানেও ভোগ করছে। এটা হওয়া উচিত নয়। এই ব্যাপারে চিন্তা করা দরকার। আর অতীশবাবু যে কথা বলেছেন সেটা সত্য। বাড়ির সমস্যা নিয়ে তিনি তুলেছেন। বাড়ি যাদের নেই, যারা ভাড়াটিয়া, তাদের সঙ্গে মালিকদের সামঞ্জস্য রাখার জন্য কিছু চিন্তা-ভাবনা করতে হবে। এই ব্যাপারে ১৯৫৬-এর পরে আর কোন চেঞ্জ হয়নি। গ্রামে যাদের জমি ৫০-৫২ বিঘা জমি আছে তাদের জমিগুলি ভেস্ট করে দিয়ে আপনি বিলি করছেন। কিন্তু শহরের সম্পত্তির উর্ধ্বসীমা কি হল? এটা আপনার কাছে জানতে চাইছি। যদি গ্রামে ৫০-৫২ বিঘা জমির দাম ১০ হাজার টাকা করে বিঘা হয়, তাহলে সে ৫ লাখ ২০ হাজার টাকা পায়। কিন্তু তাকে চাষ করতে হয় অনেক পরিশ্রম করে, অনেক খেটে রোজগার করতে হয়। আর শহরের ১০ তলা বাড়ি যেসব মানুষের আছে, তাদের মাসিক ইনকাম হচ্ছে ৩০ হাজার টাকা। আজকে সমস্ত নাগরিকের সমান অধিকার থাকা উচিত। এই ব্যাপারে আপনার দপ্তর কি বিচারবিবেচনা করছে। গ্রামের দিকে জমি ভেস্ট করছেন কিন্তু শহরের দিকে কিছু করছেন না। আমরা যখন গ্রামে যাই তখন তারা আমাদের প্রশ্ন করে যে, আমাদের জমি চলে যাক, কিন্তু যারা শহরে বাস করে তাদের গায়ে জল লাগে না, কোন বজ্রাঘাত নেই, কোন কষ্ট নেই। কাদামাটি ঘাঁটতে হয় না। তাদের হাজা নেই, সুখো নেই, পোকা লাগা নেই। তারা কিন্তু এগুলি ভোগ করছে। এই জন্য আপনাদের বিচার-বিবেচনা করতে হবে। যেসমস্ত শহরের লোকের জমি আছে, সেই শহর এলাকার জমির উর্ধ্বসীমা কেন পারছেন না? এটা করার জন্য আমি আপনাকে বিশেষভাবে অনুরোধ করছি। এই ব্যাপারে আমাদের সঙ্গে গ্রামের লোকেদের কথাবার্তা হয়। তারা বলে যে, শুধু শহরের মানুষই ভোগ করবে কেন? আমরাও ভোট দিই এবং শহরের লোকেরাও ভোট দেয়। কেন এটা চলছে? এই জিনিসটা চিন্তা করে দেখবেন। আর একটা কথা বলি যে, অনেক জায়গায় রয়ালটি আদায় হয়নি। বালিতে রয়ালটি আদায় হয়নি। পাথর তৈরিতে আদায় হয়নি। আমি প্রথমে এই ব্যাপারে আমার জেলার অফিসারদের বলেছি। উর্ধ্বতন অফিসারদের সদিচ্ছা থাকলেও নিচুতলার যারা আমীন আছে, তারা দীর্ঘদিন ধরেই আছেন

এবং তাদের মধ্যে একটা ভেস্টেড ইন্টারেষ্ট গ্রো করছে। এগুলি সম্বন্ধে অতি সত্ত্বর ব্যবস্থা নেওয়া উচিত। আর ১০-১২ কাঠা জমি দেওয়ার পর কো-অপারেটিভ ফার্ম করা যায় কিনা, এই সম্বন্ধে সরকার কি চিন্তাভাবনা করছেন সেটা একটু জানাবেন। এই কথা বলে, বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-40 – 5-50 p.m.]

**শ্রী সুকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মাননীয় বিনয়বাবু যে বাজেট পেশ করেছেন তার বিরুদ্ধে দু-একটি কথা বলে আমি কতকগুলি প্রশ্ন রাখতে চাই। প্রথমত ৩টি ভূমি সংস্কার আইন পাস হয়েছে এ পর্যন্ত, প্রথম হচ্ছে জমিদারি অধিগ্রহণ, ভূমি সংস্কার আইন দ্যাট ইজ ১৯৫৬, তারপর ফ্যামিলি সিলিং করা হয় ১৯৭১ সালে আব তৃতীয় ভূমি সংস্কার হয় বামফ্রন্টের আমলে ১৯৮০ সালে। আমি জানতে চাই তৃতীয় ভূমি সংস্কার আইন ১৯৮০ সাল থেকে চালু করলেন তাতে কত উদ্বৃত্ত জমি অধিকার করেছেন, সেই পরিসংখ্যানটা আমি পেতে চাই। আপনি শ্রদ্ধেয় ব্যক্তি, কিন্তু আপনি যে ডিপার্টমেন্টে আছেন সেই ডিপার্টমেন্টের কোনও গুরুত্ব নেই। আমি ৩বার একই কথা বলেছি, আবার বলছি। আপনি সরকারি রিপোর্টে বলেছেন গত বছর প্রায় ৩০ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে, এই জমি নিয়ে আজ পর্যন্ত প্রায় ২৮.৬৩ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে এর মধ্যে ১২.৭১ লক্ষ একর জমি কৃষিজমি। আপনার অধিকারে আছে, এই ২৮.৬৩ লক্ষ একর জমি নিয়ে আপনার কি পার্পাস সার্ভ হয়েছে? ২৮.৬৩ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হওয়া, সেটা শুধু পুরুলিয়ার পাহাড় অঞ্চলে কাগজে লিখেছেন। ১২ লক্ষ একর অ্যাট ইওর ডিসপোজাল, পৌনে নয় লক্ষ একর সরকারি জমি, কোর্টে ১ লক্ষ ৮০ হাজার টোটাল যোগ করলে দাঁড়ায় প্রায় ১১ লক্ষ, ১২ লক্ষের মধ্যে ১ লক্ষ একর জমি কারা ভোগ করছে, এর ফসল নেয় কারা? সেটা আমি জানতে চাই। সবচেয়ে বড় প্রশ্ন মাননীয় অতীশবাবু যা বললেন সেটা আমার জানার কথা, মাননীয় সাত্ত্বিকবাবুও বললেন। আপনি গ্রামের জমির উপর বিপ্লব করছেন কিন্তু শহরের সম্পত্তি যারা ভোগ করছে তাদের বিরুদ্ধে কোনও হস্তক্ষেপ করা হচ্ছে না কেন, সেটা আমি জানতে চাই। আর একটা প্রশ্ন হচ্ছে এই মধ্যবিত্ত শ্রেণীর যাদের ১০/১৫ বিঘা জমি আছে, আপনি বারে বারে বাজেটে বলে এসেছেন জমি যারা বর্গা করেছেন, তাঁদের জমি বিক্রির জন্য ল্যান্ড ব্যাঙ্ক করবেন। তাদের পার্পাস সার্ভের জন্য যাতে মধ্যবিত্তরা তাদের মেয়ের বিয়ের সময় আর্থিক সঙ্কটে পড়লে জমি বিক্রি করতে পারবে। ল্যান্ড ব্যাঙ্ক চালু করতে পেরেছেন? পঞ্চম প্রশ্ন হল ভাড়াটিয়া উচ্ছেদ, কলকাতা শহরে মধ্যবিত্ত ভাড়াটিয়াদের বাড়ির মালিকদের কাছ থেকে ভোট নেবার জন্য রেন্ট করার কথা বলেছেন, ছোটখাট বাড়ির রেন্ট বাড়ির মালিকরা ঠিক সময়ে পায় না, তার জন্য আইন আছে, রেন্ট কন্ট্রোলে টাকা জমা দেবার কথা বলা আছে। দীর্ঘদিন ধরে বছরের পর বছর তারা টাকা পায় না জমা হয়ে আন ইউজড হয়ে পড়ে আছে। এইসব মধ্যবিত্ত বাড়ির মালিকদের টাকা ল্যান্ড ব্যাঙ্কে জমা

রেখে পরে সুদ সমেত তারা ফেরত পাবে একথা কি ল্যান্ড ব্যাঙ্কে বলা আছে? ষষ্ঠ হচ্ছে আপনি হলদিয়া রেল লাইনের কতটা জমি অধিকার করেছেন, কি পরিমাণ ক্ষতি পূরণ তার জন্য দিতে হয়েছে, কত পরিমাণ কেন্দ্রের টাকা সেটা জানতে চাই। এবার আমি আমার নিজের স্থানীয় এলাকার ক্ষেত্রের কথায় আসছি, যেটা আমি বার বার বলেছি ১৯৯১ সাল থেকে। আমার এলাকার কাছে মহিষাদলের যে রাজবাড়ি আছে, একজন সকলেরই পরিচিত নাম করা ব্যারিস্টার যাতে ঐ রাজবাড়ির জমি অধিকার করতে না পারা যায় তার জন্য চেষ্টা করছেন, হাই কোর্টের বড় ব্যারিস্টার, আমি বিধানসভায় তাঁর নাম বলতে চাই না। মহিষাদলের সেই গর্গ রাজবাড়ির হাজার একর জমি যাতে না পাওয়া যায় তারজন্য বার বার আন্দোলন করছেন, মাননীয় সূর্যবাবু জানেন, সি. পি. আই. এম., কংগ্রেস সকলেই সেটা জানেন। রাইটার্স বিল্ডিংসের নির্দেশে পুলিশ হুমকি দিচ্ছে। ঐ রাজবাড়ির হাজার একর জমি আর ১০ খানা বিশাল পাকা বাড়ি তার অধিগ্রহণের ব্যাপারে সরকার সাহায্য করতে পারছেন না। তারপর তমলুকে অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং গত ১৫ বছর ধরে ১২ একর জমি সেটার ব্যাপারে গভর্নমেন্ট টু গভর্নমেন্ট চেষ্টা করেও দেওয়া যাচ্ছে না। গত কিছুদিন আগে জমি দেওয়ার কথা হয়েছে, যদি তাড়াতাড়ি দিতে পারেন তাহলে ওখানে আর্থিক সঙ্কট কিছুটা মুছে যাবে। আরও একটা কথা দুঃখের সঙ্গে বলছি, আপনি কৃষি বিপ্লবের কথা বলেন, মহিষাদলের ভোলসরা স্লুইশগেটের জন্য ১২ একর জমি ১৫ বছর ধরে পাওয়া যাচ্ছে না, জমি দিতে পারছে না। ঐ এক কোটি টাকার স্লুইস গেটের জন্য যদি জায়গা দিতে পারেন তাহলে ৫০ হাজার মানুষ উপকৃত হবে। ঐ ১২ একর জমি যদি দিতে পারেন তাহলে সেপ্টেম্বর মাসের মধ্যেই গ্রামে কৃষি বিপ্লব করতে পারা যাবে। এই পজিটিভ প্রশ্নগুলি রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি সমস্যার কথা আমি বলব। আমার সময় কম, আমি বৃহৎ আলোচনার মধ্যে যাচ্ছি না, আমি বিশেষ তথ্যের মধ্যে যাচ্ছি না। এই কথা ঠিক যে ভারতবর্ষের মতো কৃষিপ্রধান দেশে যেখানে ৮০ ভাগ মানুষ কৃষির উপর নির্ভর করে সেই দেশে যত সমস্যা আছে সেই সমস্যাগুলির মধ্যে ভূমি নিয়ে সমস্যাটাই হচ্ছে বড় সমস্যা। এই কথা গর্ব করে বলা যায়, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর এই ভূমি সংস্কারের মধ্যে দিয়ে রাজ্যবাসীর একটা বড় অংশের মানুষের এই সমস্যা পুরণ করেছে। বহু জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে এবং এই ন্যস্ত জমি গ্রামের ভূমিহীন কৃষকদের মধ্যে পঞ্চায়েতের মাধ্যমে বিলিবন্টন করা হয়েছে। ফলে গ্রামের মানুষের অর্থনৈতিক বিকাশের অবকাশ ঘটেছে। মানুষের হাতে ক্রয় ক্ষমতা বেড়েছে। এই কথা অস্বীকার করবার উপায় নেই। এটা পশ্চিমবাংলার মানুষের কাছে একটা গর্বের বিষয়। এতদ্‌সত্ত্বেও কয়েকটি সমস্যার কথা আমি মন্ত্রী মহাশয়কে বলব। তিনি ভূমি সংস্কারের মধ্যে দিয়ে যে পদক্ষেপ গ্রহণ করেছেন, এখানে শুধু কিছু

পরিসংখ্যান রাখা দরকার। আজকে যে সম্পদ পশ্চিমবাংলায় আছে তার সঙ্গে জলাশয় কত আছে সেটা নির্ধারণ করা দরকার। উদাহরণ দিয়ে বলা যায়, নদী তার গতিপথ পরিবর্তন করছে এবং তাতে বহু বাড়িতে জমি তৈরি হচ্ছে এবং সেই জমিগুলি বিভিন্নভাবে মানুষ নিয়ে নিচ্ছে এবং সেই জমি থেকে গভর্নমেন্টের কোন রেভিনিউ আসছে না। সেই জমির একটা ম্যাপ তৈরি করে বাড়তি জমিগুলি যদি গরিব মানুষদের ডিস্ট্রিবিউশন করা হয় তাহলে গরিব মানুষ আরও জমি পেয়ে যাবে। সেই জমির শ্রেণী চেঞ্জ হয়ে গেছে, সেই জমিগুলি বড়লোকেরা দখল করছে। সেই জমিগুলির একটা ম্যাপ তৈরি করে আবাদনযোগ্য জমিগুলি যেগুলি বড় লোকেরা ভোগ দখল করছে সেই জমিগুলি ভূমিহীনদের বিলি বন্টন করা দরকার। ভূমি সংস্কারের মধ্যে দিয়ে বহু ভেস্ট করা জমি নিয়ে মামলা চলছে এবং ১ লক্ষ ৮০ হাজার রকম মামলা চলছে। গরিব মানুষদের মধ্যে বিলিবন্টন করা জমি শহরের কায়েমী স্বার্থেরা ভোগ করছে। গ্রাম থেকে তারা শহরে এসেছে চাকুরি পেয়ে তারা জমি দখল করে রেখেছে। এই জমি দখল করে তাদের হাত থেকে কেড়ে নেওয়া দরকার। মেন রাস্তার ধারে যে সমস্ত ভেস্টেড ল্যান্ড আছে সেইগুলি পঞ্চায়েতের হাতে দেওয়া দরকার। পঞ্চায়েতের হাতে সেই সমস্ত জমি বিতরণ করলে পঞ্চায়েত সেই জমিগুলি নিয়ে সেখানে কমিউনিটি হল করতে পারে, উন্নয়নমূলক কাজকর্ম করতে পারে। মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই দীর্ঘদিন ধরে জগদ্দল পাথরের মতো বছরের পর বছর জমি ভোগ করছে সেই সমস্ত জমি উদ্ধার করে পঞ্চায়েতের হাতে হ্যান্ডওভার করার জন্য অনুরোধ করছি। বর্গাদারদের স্বার্থে এই সরকার যে ২১(সি) অ্যাক্ট করছেন সেই বর্গাদারদের স্বার্থ রক্ষা করার জন্য এটা চালু করা দরকার, কার্যকর করা দরকার।

[5-50 – 6-00 p.m.]

এখন বর্গাদার উচ্ছেদ করার জন্য জোতদারদের যে চক্রান্ত কায়েমী স্বার্থের লোকেদের যে চক্রান্ত, সেটা যাতে কার্যকর না হয় দেখবেন, তাহলে রেকর্ডেড বর্গাদাররা সার্টিফিকেট দেখিয়ে লোন নিতে পারবেন। এটা করা প্রয়োজন। সেইসঙ্গে বলব একটি জটিল সমস্যার কথা। দক্ষিণ দিনাজপুরে তপন থানায় পঞ্চায়েত সমিতি দল সেখানে ভূমিহীনদের তালিকা করেছে এবং সেখানে পাট্টা পর্যন্ত লেখা হয়ে গেছে। জেলা স্তরে বিভাগীয় প্রধানদের, উর্ধ্বতন কর্তৃপক্ষের অসহযোগীদের জন্য আজকে পঞ্চায়েত সমিতির তৈরি করা জমিগুলি বিলি বন্টনের অসুবিধা হচ্ছে। তারা সহযোগিতা করছেন না এবং প্রতিবন্ধকতা সৃষ্টি করে জোতদারদের ইঞ্জাংশন জারি করার সুযোগ করে দিচ্ছেন। অবিলম্বে যাতে এই বিলি-বন্টনের ব্যবস্থা করা হয় এবং পঞ্চায়েত সমিতি দায়িত্ব পালন করতে পারে সেদিকে মাননীয় মন্ত্রীকে দৃষ্টি দিতে বলছি। সর্বশেষে এই বাজেট ব্যয়-বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী বিনয় চৌধুরি

মহাশয় তাঁর দপ্তরের বরাদ্দে যা লিখেছেন, আমাদের মাননীয় সদস্য অতীশ সিন্‌হা মহাশয় বিস্তারিতভাবে পরিসংখ্যান দিয়ে বছরের পর বছর সরকারি নথিপত্র থেকে তথ্য দিয়ে প্রমাণ করে দিয়েছেন যে, যে চিত্রটা সারা ভারতবর্ষে তুলে ধরা হয়েছে, পশ্চিমবঙ্গ বামফ্রন্টের রাজত্বে ভূমি সংস্কারে ১ নং হয়েছে, সেটা অসত্য। পশ্চিমবঙ্গ ভূমি সংস্কারে ১ নং, এটা ঠিক। কিন্তু তার কন্ট্রিবিউশন বামফ্রন্ট সরকারের নয়, পশ্চিমবঙ্গের ধারাবাহিক, গতানুগতিক সরকারি সিদ্ধান্ত এবং পূর্বতন কংগ্রেস সরকার-এর গৃহীত সিদ্ধান্ত এবং আপনাদের ধারাবাহিকতা। বরং উল্টো এটা বলা যায়, আপনাদের সময় এই ভূমি সংস্কার ধাক্কা খেয়েছে। পরিসংখ্যান দিচ্ছি। পশ্চিমবঙ্গ এক নম্বর, নিশ্চয় এক নম্বর। আমার প্রশ্ন ছিল—লিখিতভাবে ছিল, মাননীয় মন্ত্রী জানাবেন কি, ১৯৭৭ থেকে ১৯৯৫ সাল পর্যন্ত, বামফ্রন্টের সময়টাতে কত জমি খাস হয়েছে, কত জমি বিলি হয়েছে—কৃষিযোগ্য জমি? ১৯শে এপ্রিল, ১৯৯৫তে তিনি লিখিত উত্তর দিয়েছেন, ৩ লক্ষ ১৫ হাজার একর জমি খাস হয়েছে। আর উনি উত্তর দিচ্ছেন ৩ লক্ষ ৩৮হাজার একর জমি বিলি হয়েছে। কিন্তু আজ অবধি, টিল ডেট পশ্চিমবঙ্গে কৃষিযোগ্য জমি ভেস্ট হয়েছে ১২ লক্ষ ৯০ হাজার একর—আপনাদের দেওয়া উত্তর। ৭৭ থেকে ৯৪ কত জমি ভেস্ট হয়েছে? ৩ লক্ষ ১৫ হাজার একর। তাহলে, ১২ লক্ষ ৯০ হাজার থেকে ৩ লক্ষ ১৫ হাজার বাদ দিলে ৯ লক্ষ ৭৫ হাজার একর জমি ৭৭-এর আগেই ভেস্ট হয়েছে—পরিষ্কার অঙ্ক। তাহলে কি পশ্চিমবঙ্গ ভূমি বিপজ্জনক ব্যাপার, আপনারা সবটা নিয়ে বলছেন, আমাদের, আমাদের, আমাদের। এটা ভয়ঙ্কর বিপজ্জনক ব্যাপার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে উনি বলছেন যে, ৩ লক্ষ ৩৮ হাজার একর জমি আমি বিলি করেছি ৭৭ থেকে ৯৪ সালে। ১৯শে এপ্রিল, ১৯৯৫তে লিখিতভাবে উত্তর দিয়েছেন। তাহলে, আজ অবধি কত কৃষিযোগ্য জমি বিলি হয়েছে? ৯ লক্ষ ৫০ হাজার একর।

তাহলে ৯ লক্ষ ৫০ হাজার থেকে ৩ লক্ষ ৩৮ হাজার একর জমি বিয়োগ করলে থাকে ৬ লক্ষ ১২ হাজার একর জমি যেটা '৭৭ সালের আগে বিলি হয়েছে। তাহলে কন্ট্রিবিউশনটা শুধু আপনাদের নয়। এ তো পরিষ্কার অঙ্ক। বিনয়বাবু, এ তো আপনারই দেওয়া উত্তর। আজ পর্যন্ত ভারতবর্ষের কয়েকটি রাজ্যের পরিসংখ্যান এখানে দিয়েছেন। ভারতবর্ষে সারপ্লাস ৭৩ লক্ষ ৪২ হাজার একর। আজ পর্যন্ত পজিশন নেওয়া হয়েছে ৬৪ লক্ষ ৮২ হাজার। আজ পর্যন্ত ডিস্ট্রিবিউশন হয়েছে ৫১ লক্ষ ৫৩ হাজার একর। আর আপনারা বিলি করেছেন ৩ লক্ষ ৩৮ হাজার একর। হোয়াট ইজ দি ক্রেডিট? উনি সারা পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার আইনের কথা বলেছেন। কংগ্রেস এটা প্রথমে নিয়ে আসে। সারা পশ্চিমবঙ্গে প্রথম ব্যক্তিগত সিলিং থেকে পারিবারিক সিলিং কংগ্রেস নিয়ে আসে। সেচ, অসেচ কংগ্রেস নিয়ে আসে। বিনয়বাবু, আপনি হাসছেন? এটা তো বাস্তব, এটা তো সত্য। আপনার মতো মানুষ যদি এই রকম করেন, তাহলে অন্য মার্কসবাদী কমরেডরা কি করবেন? অন্যরা বিভিন্ন কথা বলতে পারেন, কিন্তু আপনার কাছ থেকে তো অন্তত

পরিসংখ্যানটা আশা করব। এভোলিউশন অব দি ল্যান্ড রিফর্মস্‌টা কি? ....গোলমাল.... তাহলে বিষয়টা কি হল? বেলুন ফুটো হয়ে গ্যাস বেরোচ্ছে। ওরা উৎক্ষিপ্ত, ওদের মাথায় ধনেশ পাখির তেল দিতে হবে। ওদের তালু গরম হয়ে গেছে। আজকে ওরা গ্রামের বুকে অত্যাচার শুরু করেছে। পশ্চিমবঙ্গে প্রশাসন বলে কিছু নেই গ্রামের বুকে। কৃষকসভা রয়েছে, কৃষকসভাই সেখানে শেষ কথা। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, পশ্চিমবঙ্গে ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষীর সংখ্যা সবচেয়ে বেশি। ভূমি সংস্কার এবং তার প্রথম দিকের ধাপগুলোর জন্য পরবর্তী পর্যায়ে আমাদের পদক্ষেপগুলোর জন্য খুব বড় জোতদার জমিদার আজকে নেই। এতো পশ্চিমবঙ্গের ঐতিহ্য। তা সত্ত্বেও আজকে সারা পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের নামে ভূমি সংহার হয়েছে। অতীশবাবু এখানে হিসাব দিয়ে দেখিয়ে দিয়েছেন, যে ল্যান্ড ডিস্ট্রিবিউশন হয়েছে তার মধ্যে বেনিফিশিয়ারিরা পার হেড পেয়েছেন মাত্র ১২ কাঠা করে। আপনি বলুন, ইজ ইট ইকনোমিক হোল্ডিং? ইজ ইট প্রোডাক্টিভ হোল্ডিং? মোটেই নয়। ফলে কি হচ্ছে? জ্বালিয়ে রাখা হয়েছে মানুষের দারিদ্র্য, ক্ষুধার্ত তফসিলি সংখ্যালঘু হরিজনদের। কি বলা হচ্ছে তাদের? শোন বন্ধু, তুমি কৃষকসভার মিটিং-এ যাবে, চাঁদা দেবে। তা না হলে তোমার মজুরি বয়কট। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীকে পর্যন্ত যেতে হয়েছিল। ৫০টি পরিবারকে আজকে পলিটিক্যালি বয়কট করে রাখা হয়েছে একটা ছোট জায়গায়। কারা করছে? কৃষক সভায় চাঁদা দিতে হবে।

[6-00 – 6-10 p.m.]

আমি একটি ঘটনার কথা আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে জানাচ্ছি। একটি দরিদ্র মানুষ নাম কালীপদ সামন্ত, এখানে পিংলার কোন এম. এল. এ. থাকলে ভাল হত, তাকে শোনানো যেত যে ওই কালীপদ সামন্তকে প্রশাসনের তরফ থেকে বলছি তার জমিতে কোনও গণ্ডগোল নেই, বি ডি ও বলছেন কোন গণ্ডগোল নেই, বি এল আর ও বলছে তোমার জমিতে কোনও গণ্ডগোল নেই, ডি এম বলছেন কোনও গণ্ডগোল নেই কিন্তু পঞ্চায়েত প্রধান চিঠি লিখে জানাচ্ছেন যে, মাননীয় মহাশয়, আপনার দরখাস্ত স্থলে জানানো যায় যে, আপনার বসতবাড়ি নির্মাণের ক্ষেত্রে আমাদের পক্ষ থেকে কোনও বাধা নেই। স্থানীয় ক্ষেতমজুর বা কৃষক সংগঠনের সাথে আলোচনা করে যথাসময়ে বাড়ি তৈরি হোক কামনা করি। এটা কি ধরনের পদ্ধতি আমাদের জানা নেই, বি. ডি. ও., বি. এল. আর. ও. এবং ডি. এম. বলছেন যে জমিতে কোনও গণ্ডগোল নেই, বাড়ি নির্মাণ করা যাবে। কিন্তু পঞ্চায়েত থেকে বলছে কৃষক সভার সঙ্গে আলোচনা করে বাড়ি তৈরি করার অনুমতি দেবে। তার ঘরের চাল থেকে জল পড়ছে, ৫ বছর ধরে তার চাষ বন্ধ করে রাখা হয়েছে, অথচ কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এইভাবে হাজার হাজার একর জমি কৃষকসভা বয়কটের আওতায় এনে অনাবাদী করে ফেলে রেখেছে। আগে আমরা শুনতাম যে জমির মালিকরা বয়কট করেছে, এখন শুনছি আবার জন মজুররাও বয়কট করছে। যারা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পতাকাধারী তারা বর্গাদার হিসাবে গণ্য হবেন এবং পাট্টা পাবেন, যারা

মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্য আছেন তারা পাট্টা পাবেন। আজকে বিনয়বাবুকে তাই জানিয়ে রাখি যে, এখানে এখন ভূমি আন্দোলনের নামে ভূমি সংহার চলছে। অতীতের দরিদ্র মানুষ যারা বর্গা চাষ করত, কংগ্রেসি পাট্টাদার বলে আজকে তাদের জমি থেকে উচ্ছেদ করা হচ্ছে। পিংলা থানায় আদিবাসী তফসিলীর ৫০টি পরিবারকে উচ্ছেদ করে দিয়েছেন। সংখ্যালঘু মুসলিম সম্প্রদায়কে উচ্ছেদ করে দিচ্ছেন। আপনার কোনও আজকে কন্ট্রোল পাওয়ারই নেই। চাষীদের প্রোটেকশনের কোনও ব্যবস্থা নেই। আপনার সেভেন এ. এ. ফর্মের অপব্যাখ্যা দেওয়া হয়েছে। অতীশবাবু এই প্রসঙ্গে বলেছেন এবং এর বিষয়ে আপনারা কোনও পদক্ষেপ নেননি। ফলে আজকে কৃষকদের উপরে অত্যাচার হচ্ছে, গ্রামবাংলায় আজকে গণতন্ত্রকে হত্যা করা হচ্ছে। ভূমি সংস্কারের নাম করে প্রশাসনিক স্তরে, এবং জেলা স্তরে আজকে মানুষ শান্তিপূর্ণভাবে জমি চাষ করতে পারছে না। জমির পাট্টাদার যদি কংগ্রেসি হয় তাহলে তার জমিতে লাল পতাকা পুঁতে, খুঁটি টাঙিয়ে তার জমির ফসল সব কেড়ে নেওয়া হচ্ছে এবং প্রশাসন একেবারে নীরব রয়েছে। সুতরাং আজকে ভূমি সংস্কারের নামে ভূমির সংহার হচ্ছে, মানুষকে হত্যা করা হচ্ছে। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে, আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় বিনয় চৌধুরি মহাশয় যে ভূমি ও ভূমি সংস্কারের উপরে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আজকে মাননীয় মন্ত্রী সারা ভারতবর্ষের কাছে শ্রদ্ধার ব্যক্তি, তিনি যে তথ্য এই বাজেট বইতে দিয়েছেন সেটা তুলে আমি ব্যাখ্যা করতে চাই না, কারণ সময় কম। কিন্তু বিরোধী দলের নেতারা যেভাবে সব ভুল তথ্য এখানে পরিবেশন করলেন তাতে আমি তাদের এইটুকু স্মরণ করতে বলি ভূমি সংস্কারের ব্যাপারে অতীতে যে রেকর্ড আছে সেটা দেখবেন। অতীতে শ্রদ্ধেয় রাজীব গান্ধীর আমলে বিশ্বব্যাঙ্ক থেকে যখন এখানে পঞ্চায়েত সম্বন্ধে জানতে এসেছিলেন তখন তিনি যে রাজ্যে ওদেরকে পাঠিয়েছিলেন সেই রাজ্যের নামটা কি একটু আপনারা স্মরণ করবেন তাহলেই সব বুঝতে পারবেন।

সেই রাজ্যের নাম পশ্চিমবাংলা। তখন বিনয়বাবু দায়িত্বে ছিলেন। তখনও আমরা সূর্যবাবুকে মেদিনীপুর থেকে ছাড়িনি। বিনয়বাবু তখন পঞ্চায়েত মন্ত্রী এবং ভূমি দপ্তরের মন্ত্রী ছিলেন। তিনি তখন এখানে এসেছিলেন এবং ম্যাপ ফেলে বলেছিলেন, যে কোনও জেলা ঘুরে দেখে আসুন তারপর যে রিপোর্ট রাজ্য সরকারকে, ওঁদের পাঠালেন--পার্লামেন্টে আমাদের নেতাদের কাছে শুনেছিলাম সেই প্রশংসার কথা। কিন্তু স্যার, আমার এখানে সময় খুব অল্প তাই সেসব কথা বলতে চাই না। তবুও বলবেন কোন রাজ্যে আজকে কোনও কিছু তথ্য বিলি করতে হয় না? গ্রাম-বাংলায় অর্থনীতির উন্নতি হয়েছে। কি হয়নি? সোজা বাংলায়, গোদা বাংলায়, আমরা গ্রাম-বাংলাকে সবুজে ঢেকে দিয়েছি। পরিসংখ্যানে কোথাও

কোনও গোলমাল থাকলেও থাকতে পারে সে নিয়ে আলাপ-আলোচনা করা যেতে পারে, বিচার-বিবেচনা করা যেতে পারে। কিন্তু আজকে ফসল উৎপাদনে ভারতবর্ষের মধ্যে এক নম্বর জায়গায় পৌছনোর আমাদের একমাত্র কারণ হচ্ছে ভূমি সংস্কার এবং পঞ্চায়েত। এটা অসীমবাবুর মনগড়া তথ্য নয়, ইন্ডিয়ান ইকোনোমিক রিভিউ-এর তথ্য। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, ওঁরা আবার অনাস্থা আনেন, ভিখারি পাশোয়ানের কথা বলেন। যদিও এটা নিয়ে এখানে আলোচনা করা ঠিক নয়, কেননা এটা হাইকোর্টের বিচারাধীন রয়েছে। তবে একটা কথা বলতে চাই, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ১৮ বছরের ভূমি সংস্কারের মাধ্যমে এ রাজ্য থেকে ভিখারি উচ্ছেদ করে দিয়েছেন। কোনও উৎসবে, বিয়ে, শ্রাদ্ধ প্রভৃতি অনুষ্ঠানের আয়োজন করলে আজকাল আর ভিখারি দেখা যায় না। এই সাফল্য ওঁরা স্বীকার করবেন না? এই সাফল্য মানবেন না? কোন রাজ্যে আছে যেখানে অত্যাচারিত আদিবাসীদের, নিপীড়িত আদিবাসীদের জমি বিক্রি করা যাবে না? এই রাজ্যে হয়েছে। ওঁরা আবার আদিবাসীদের জন্য ক্রন্দন করেছেন। মাননীয় বিনয়বাবুর নেতৃত্বে এই আইন প্রণয়ন হয়নি? আদিবাসীদের জমি বিক্রি করা যাবে না এবং কেউ বে-আইনিভাবে কিনতেও পারবেন না। এটা পশ্চিমবঙ্গ ছাড়া কোথাও নেই। গরিবরা আজকে জমির পাট্টা রেখে ব্যাঙ্ক থেকে ঋণ পান, সার পান, বীজ পান। পাট্টার সহায়তায় এগুলো হচ্ছে না? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি মনে করি যে সাফল্য আজকে পাওয়া গেছে সেটা বলা উচিত। যে জমি আজকে আছে সেই জমি যাতে আগামীদিনে সুষ্ঠুভাবে গরিব মানুষের মধ্যে পঞ্চায়েতের মাধ্যমে বিলি করা যায় তার জন্য পরিকল্পনা করা দরকার বলে আমি মনে করি। এই বলে, এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কমল সেনগুপ্ত (বোস) :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি সংক্রান্ত এবং ভূমি সদ্ব্যবহার দপ্তরের পক্ষ থেকে মাননীয় মন্ত্রীমহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি।

[6-10 – 6-20 p.m.]

আমি আমার বক্তব্যর শুরুতেই এই কথা বলতে চাই, যারা সত্যকে সত্য বলে মানতে চান না, চোখের সামনে যা দেখেন, তা দেখেছি বলে স্বীকার করেন না তাদের সেটা স্বীকার করানো যাবে না। আজকে গ্রামবাংলার দিকে তাকালে বোঝা যাবে পশ্চিমবাংলার ভূমি সদ্ব্যবহার হচ্ছে কি হচ্ছে না। একদিন ছিল যেদিন কংগ্রেস আমলে হ্যারিকেন হাতে নিয়ে ৪/৫ জন অন্ধকারে যেতেন, পিছনে পিছনে দ্রুত পা ফেলে ঐ হ্যারিকেনের আলোটায় কয়েকজন আসতেন, ঐ হ্যারিকেনের আলোকিত পথে চলবার জন্য। আজকে যেখানে বিদ্যুৎ পৌছেছে সেখানে কিছু মানুষের হাতে টর্চ গিয়েছে, আলো পাচ্ছে তারা। ভূমির সদ্ব্যবহার হয়েছে, কি হয়নি তা বোঝা যাবে খরা, বন্যা, জলোচ্ছ্বাস, প্রাকৃতিক দুর্যোগ হলে এবং বছরের মধ্যে ৩১৮ মাস কাজ করে বাকি মাসগুলিতে তারা শহরের দিকে ধেয়ে

আসে না, খরা, বন্যা হলে তৎক্ষণাৎ সেখানে ব্যবস্থা নেওয়া হয়। সারা বছরের জন্য সেখানে এখন কাজের ব্যবস্থা হয়েছে। ভূমির সদ্ব্যবহার-এর ফলে এই জিনিসগুলি হচ্ছে। তারা এইগুলি দেখতে পাচ্ছেন না! তারা দেখতে চান না বলেই দেখতে পান না। ভূমি সংস্কার এবং ভূমির সদ্ব্যবহার এই রাজ্যে হয়েছে। তার ফলে খাদ্যের দিক দিয়ে আমরা এই ভারতবর্ষে প্রথম স্থানে আছি। পশ্চিমবঙ্গ প্রথম, এই কথা বলা কি অগৌরবের, নাকি বিরোধী দল বলে সব কিছুকে অস্বীকার করতে হবে? আমি বলতে চাই, এখানে একজন মাননীয় সদস্য বললেন, আমরা আইন করেছি, হ্যাঁ, আপনারা আইন করেছেন। কোনও আইনই আন্দোলন ছাড়া করেননি। আন্দোলন, রক্তদান তারপরে আইন হয়েছে। '৫৩ সালে এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট '৫৫ সালে ভূমি সংস্কার অ্যাক্ট, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট অনুমোদিত হয়েছিল। আসলে রক্ত ঝরেছিল, তার মাধ্যমেই এইগুলি হয়েছিল। কৃষক আন্দোলন-এর মাধ্যমে এই আইন আদায় করেছিল। তারা এটা করেছিলেন জমি চোরদের আড়াল করবার জন্য। এখানে লাইব্রেরির প্রসিডিংসে আছে দেখবেন মাতঙ্গিনী বলে একটি হাতির নামে জমি রেখেছিলেন। দেবপ্রসাদবাবু বলছিলেন তার দল ছিল বলে ঐ সময়ে জমি উদ্ধার করা হয়েছিল। প্রায় ৬ লক্ষ একর জমি বামফ্রন্ট আমলে পেয়েছে, সেটা হচ্ছে ঐ দলের জন্য। তখন সমস্ত ভারতবর্ষের সামনে একটা দৃষ্টান্ত হিসাবে ছিল হরেকৃষ্ণ কোঙার কৃষক নেতা, ঐ দায়িত্বে ছিলেন। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়, বিনয় চৌধুরি হরেকৃষ্ণ কোঙারের যিনি অগ্রজ, তার নেতৃত্বে এবং দায়িত্বে আজকে এই দপ্তর যেভাবে পরিচালিত হচ্ছে এবং আমি বিশেষভাবে বলবো বিভিন্ন দপ্তরের সমস্যা আজকে ভূমি সদ্ব্যবহার এর যে কাজ এই রাজ্যে হচ্ছে তার জন্য সরকার এবং মন্ত্রী মহাশয় ধন্যবাদার্হ। আমি আশা করেছিলাম, অন্তত কিছু কিছু প্রশ্ন তারা সমর্থন করবেন। কিন্তু বিরোধী নেতারা তা করলেন না। আমি কয়েকটি সুপারিশ আমার অল্প সময়ের মধ্যে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখতে চাইছি। বন্যাঞ্চলে ফরেস্ট ডিপার্টমেন্টের মধ্যে যেখানে কৃষক নেতারা জমি চাষ করছে তাদের পাট্টা দিয়ে দেওয়া দরকার। এতে জমি চাষ করার জন্য যৌথ পাট্টার উপর যে গুরুত্ব মাননীয় মন্ত্রীমহাশয় দিচ্ছেন বাজেটে, এই যৌথ পাট্টা যাতে গুরুত্ব পায়, পূর্ণভাবে কার্যকরভাবে, মা-বোনদের তাদের নাম যাতে যৌথ পাট্টাভুক্ত হয় তার দিকে নজর রেখে আমি আর একটি সুপারিশ বিনয়ের সঙ্গে দেখতে বলব। বিভিন্ন ফল, বিশেষ করে নারকেল, সুপারি— আমাদের কোস্টাল এরিয়ার জমি সদ্ব্যবহার করে পরিকল্পিতভাবে আমরা যদি নারকেল-এর গাছ লাগাতে পারি—এই কাজ আমরা করছি পঞ্চায়েতের মাধ্যমে, নারকেল চারা বিলি করে। তাই আমি বলছি, পরিকল্পিতভাবে একটা জমি ধরে কোস্টাল এরিয়ায় যদি করা যায় তাহলে নারকেলের ছোবড়া পাতা দিয়ে ক্ষুদ্রশিল্প তৈরি হবে, খাদ্য হবে, সুপারিরও প্রয়োজন মিটবে। এটা করা যায় কিনা মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে বলব।

আর তৃতীয় ভূমি সংস্কার আইন যাতে কার্যকর হয় এবং যে জমি পাওয়া যাবে তা যাতে দ্রুত বন্টন করা যায় সেদিকে মাননীয় মন্ত্রী মহাশয়কে নজর দিতে বলছি। আরেকটা

সমস্যা হচ্ছে কোর্ট কেসের সমস্যা। আমি যে জেলায় বাস করি সেই উত্তর ২৪ পরগনা জেলার গোবোরিয়ায় ৬হাজার একর জমি চাষীরা দখল করে চাষ করছে, কিন্তু কোর্ট কেসের জন্য তাদের সেই জমির পাট্টা দেওয়া যাচ্ছে না। এর যাতে সমাধান হতে পারে তার ব্যবস্থা করা হোক। আরও অনেক জায়গা আছে যেগুলো কোর্ট কেসের জন্য দেওয়া যাচ্ছে না। কারা কোর্ট কেস করছে সেটা আমরা জানি। যদি তাদের সঙ্গে আপনাদের যোগাযোগ থেকে থাকে তাহলে উইথড্র করতে বলুন না। কোর্ট কেসগুলোর তাহলে দ্রুত ফয়সালা হয়ে যাবে। আরেকটা কথা যেটা আমি বলতে চাইছি, গ্রামাঞ্চলে আগে একটা বন্ধকি ব্যবস্থা ছিল, সুদে টাকা দেওয়া হত এবং জিনিসপত্র বন্ধক রাখা হত। আজ আর কাউকে বন্ধক রাখতে হয় না। আজকে উৎসবের দিনে গ্রামের মা-বোনেরা একটা স্টিলের বাটি, গ্লাস কিনতে পারে। সংখ্যাতত্ত্ব দিয়েই এটা নিশ্চিত করা যাবে, যারা অন্ধকারে ছিল, তারা আলোয় এসেছে। গ্রাম থেকে সেই ভিখারীর দল পশ্চিমবাংলার শহরে ধেয়ে আসে না। আপনারা আদিবাসী, উপজাতিদের নিয়ে আন্দোলন করবেন? নাগপুরের সেই আদিবাসী গ্রামটার কথা আপনাদের মনে নেই। সেখানে হরিজন মা, শিশুদেরকে ঘরের মধ্যে রেখে আগুন লাগিয়ে দিয়েছিলেন। আর আপনারা করবেন আদিবাসী, উপজাতিদের কল্যাণ, তাদের উন্নতি। কিন্তু বামফ্রন্ট সরকারের পক্ষেই এটা করা সম্ভব এবং সম্ভব বলেই আদিবাসীদের মধ্যে জমি বিলি করা সম্ভব হচ্ছে। আজকে সমগ্র জনসংখ্যার তারা হচ্ছে ২৭ পারসেন্ট। আমরা আজকে একথা বলতে চাইছি, আমরা আত্মসন্তুষ্টিতে নেই। অনেক কাল ধরে ব্রিটিশরা তাদের জুতোর তলায় চেপে রেখেছিল, তাদের জন্য আপনারা কিছু করতে পারেননি। তাদেরকে সামনের সারিতে নিয়ে আসার জন্য আজকে বামফ্রন্ট সরকারকে আজকে অনেক কিছু করতে হবে এবং তার জন্য আমাদের সরকার সতর্ক। আর আপনারা আদিবাসী এবং উপজাতিদের কল্যাণের ব্যাপারে আন্দোলন করবেন বলেছেন তাদের তাতানোর জন্য। আজকে তাই আদিবাসী, উপজাতিদের নিয়ে আন্দোলনের খেলা খেলতে যাবেন না। আপনারা তাদের সঙ্গী নন। আজকে যখন আপনারা দেখতে পাচ্ছেন বন্টিত জমির ৫৮ শতাংশ তাদের মধ্যে বিতরণ করা হয়েছে, তখন সেটা আপনাদের ভাল লাগছে না।

[6-20 – 6-30 p.m.]

আজকে গ্রামের লোকেদের ক্রয় ক্ষমতা বেড়েছে সেটা আমি আগেই বলেছি। ক্রয় ক্ষমতা বেড়েছে বলেই শহরের উপর যে সমস্যা, সেটা কমেছে। আমি আর সময় নিতে চাইছি না, আমি ব্যয়বরাদ্দের দাবিকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিনয়বাবুকে প্রথমে দুটি সমস্যার কথা বলি। আপনাদের বিভিন্ন রেজিস্ট্রি অফিসে জমির দাম বাড়িয়ে দিচ্ছে। এটার নাকি বাজার দরে নয়! ৫ হাজার টাকার জমি ২০ হাজার টাকা করে দিচ্ছে। এর ফলে শুধু পশ্চিমবাংলায় রেজিস্ট্রেশন অফিসের কেরানিরা একটা আন্দোলন তৈরি করছে। একটা দেউলিয়া

সরকারের কোষাগারে ট্যাক্স আদায়ের জন্য, আপনাদের এই ভ্রান্ত পদক্ষেপের জন্য, একটা আন্দোলন চলছে বিভিন্ন রেজিস্ট্রেশন অফিসে। এটার প্রকৃত মূল্য নিরূপণ করার জন্য এই ডেডলক্ বন্ধ করুন, না-হলে অনাচার হয়ে যাচ্ছে। যারা ডিস্ট্রেস সেল করছে তারা এই জমিটা কর্পোরেশন-এর মাধ্যমে কিনবে। আপনারা বড় বড় কথা বলেন, সি. পি. এম. কোনও কালে, কোনও প্রতিশ্রুতি পালন করতে পারেনি। এটা ইতিহাস, ইট সুড বি অ্যাকনলেজ,আজকে আমি প্রথমে বলে নিলাম, সমস্ত ডিড্ রাইটারদের মধ্যে আন্দোলন চলছে, মানুষের অসুবিধা হচ্ছে যারা ডিস্ট্রেস সেল করছে। আপনাদের আমলে দারিদ্র্য দূর হয়নি। আপনাদের আমলে' আপনাদের লোক বই লিখেছে "পশ্চিমবাংলার অর্থনীতি এ রাজনীতি' লেখক অজিত বসু। একথাগুলি মনে রাখবেন ১৯৬৮ সাল থেকে সংবাদ সংগ্রহ করে যে তথ্য দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে ১৯৮৮ সালে পশ্চিমবাংলার গ্রামের মানুষের ৫১ পারসেন্ট অর্থাৎ ১৪৩ লক্ষ মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করতে বাধ্য হচ্ছে। শহরের মানুষের সংখ্যার প্রায় ২৬ শতাংশ অর্থাৎ ৪৫ লক্ষ মানুষ দারিদ্র্য সীমার নিচে বাস করতে বাধ্য হচ্ছে। গ্রামও শহর মিলিয়ে ১৮৮ লক্ষ মোট মানুষের ৪৪ পারসেন্ট দারিদ্র্য সীমার নিচে বাস করছে। আপনারা যত বেশিদিন ক্ষমতায় থাকবেন, এখানে তত বেশি মানুষ দারিদ্র্যসীমার নিচে যাবে, আর দারিদ্র্য সীমার উপরে উঠবার কোনও সম্ভবনাই আপনাদের ১৮ বছরের শাসনে দেখিনি। আপনারা খাজনা মাফ করে দিচ্ছেন। এটা বার বার বলেছি, রেভিনিউ বোর্ডকে বলেছি কিন্তু সেটা হচ্ছে না। আপনাদের ট্যাক্স আদায় করে যারা, বোধ হয় তারা আপনাদের সঙ্গে যুক্ত নয়। খাজনা আদায় করা নিয়ে বিরাট আন্দোলন চলছে। ভোট হয়ে গেছে সামনে ভোট নেই, এটা পরিষ্কারভাবে বলে দিন যে এত জমির মালিককে খাজনা দিতে হবে, আর এত জমির মালিককে খাজনা দিতে হবে না।

এবারে আমি ৪ নং প্রবলেমের কথা বলছি। আপনারা বিচার ব্যবস্থাটা অন্তত মানবেন তো? কোর্ট আপনাদের বিরুদ্ধে রায় দিয়েছে, আপনারা হেরে গিয়েছেন কিন্তু এটা নাকি আপনাদের পলিটিক্যাল অ্যাডভাইস টু দি অফিস যার জন্য তার রেকর্ডগুলি কারেক্ট করছে না। ওরা বলছে যে এটা আপনাদের অলিখিত অ্যাডভাইস কেন হচ্ছে না। বলুন? ১৪ বছর, ২০ বছর আগে ডিগ্রি পেয়েছে কিন্তু রেকর্ড কারেকশন হচ্ছে না। বুদ্ধদেববাবু এখানে আছেন, তিনি বলুন, এ রাজ্যে আইনের শাসন চলবে কিনা, বিচার ব্যবস্থার মর্যাদা থাকবে কিনা? আমি একাধিকবার বলেছি যে ৪০ হাজার কনটেম্পটের কেস এই সরকারের বিরুদ্ধে রয়েছে এবং তা আরও বাড়ছে। আপনারা কোর্টের আদেশ মানবেন কিনা বলুন। আর তা না হলে বলে দিন যে আপনাদের আমলে আপনারা কোর্টের আদেশ মানবেন না। এই ৪টি বিষয় আপনাদের দেখার জন্য বলছি। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আপনি তো অনেক পুরানো মানুষ, আমার নিজের ব্যথা আছে, আপনি এ ব্যাপারটা একটু বলবেন, জানতে চাই যে, একথা কি ঠিক যে কর্নওয়ালিসের চিরস্থায়ী বন্দোবস্তের পর, পার্মানেন্ট সেটেলমেন্টের পর প্রজাস্বত্ব আইন যেদিন পাস হয়, সাবসিকোয়েন্টলি...

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** ১৮৮৫-এ যেটা বেঙ্গল টেনেন্সি অ্যাক্ট তার আগে ১৮৫৯-এ রেন্ট অ্যাক্ট হয়। এই যে পার্লামেন্ট সেটেলমেন্ট, তার সাথে পার্লামেন্ট সেটেলমেন্ট হচ্ছে? হচ্ছে জমিদারদের সাথে। সেখানে অ্যাজইউজুয়ালি বেরিয়ে যেত।

**ডাঃ জয়নাল আবেদিন :** সংস্কৃতি দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, তাকে কয়েকটি কথা বলছি। শরৎচন্দ্র বিপ্রদাসের মধ্যে দিয়ে কি প্রচার করতে চেয়েছিলেন? ওটা কি শুধু সাহিত্য, না, ওর মধ্যে দিয়ে তিনি কিছু প্রচারও করতে চেয়েছিলেন? কথাশিল্পী শরৎচন্দ্র বিপ্রদাসের মাধ্যমে কি মহিমা প্রচার করতে চেয়েছিলেন? জমিদারদের মহিমা। ওর ছোট ভাই দ্বিজদাস, সে আবার বুদ্ধদেববাবুদের চেলা ছিল, সোস্যালিজমের অনুরক্ত ছিল। কিন্তু বিপ্রদাস মহিমা কীর্তন করেছে পার্মানেন্ট সেটেলমেন্টের জমিদারদের মহিমা। একথা কি ঠিক, মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন, Prajasatta Act followed subsequent Debt Settlement Act. কৃষক, প্রজা, পার্টি এবং মুসলীম লীগ, ফজলুল হক যে আইন প্রণয়ন করেছিলেন এটাই কি বঙ্গভঙ্গের প্রথম ভিত্তি? এটা কি আপনি মানেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** আমি জানি ১৯৩৮-এ দুটি জিনিস করে যাবার জন্য কৃষকরা চিরকাল মনে রাখবে ফজরুল হক সাহেবকে। তার একটা হচ্ছে ঋণ সালিশী বোর্ড। যখন গ্রেট ইকনমিক ক্রাইসিস চলছে ২৯ থেকে ৩৩ সালে, যখন ধানের দর দেড় টাকায় নেমে গিয়েছিল সেই সময় তারা ঋণে আকণ্ঠ ডুবে যেত, সেইসময় এটা করে সীমা বেঁধে দিলেন, চক্রবৃদ্ধি হারে। তাছাড়া যেটা বলছেন, ৩৮ সালে ওর যেটা অ্যামেন্ডমেন্ট, বেঙ্গল টেনেন্সি অ্যাক্টে, তার আগে ২৮-এ যে অ্যামেন্ডমেন্ট হয়েছিল দয়া করে সে ব্যবস্থা বলবেন না. সে অনেক ইতিহাস। কংগ্রেসের প্রত্যেকটা মেম্বার তখন জমিদারদের পক্ষে বলেছিলেন।

[6-30 – 6-40 p.m.]

তার পক্ষে বলিনি, একমাত্র আমি বলছি আপনি মিলিয়ে নেবেন, কারণ ২৮ সালে আমার বেশ বয়স হয়েছিল। সেটা একমাত্র নরেশ সেনগুপ্ত, জে. এল. ব্যানার্জি আর সব মুসলিমরা বলেছিলেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনি যদি আলোচনা ডাকেন, আর বুদ্ধদেববাবু আপনি তো অনেক সেমিনার করেন, বেঙ্গল ওয়াজ পার্টিশন্‌ড? এতে আমি উৎসাহী। কেন এই অবস্থাটা হল? আজকে যা বলা হচ্ছে ধর্মের ভিত্তিতে দেশ ভাগ হয়েছে, বলা হচ্ছে, শুধু সেটাই নয়, জমির ভিত্তিতেও দেশ বিভাগ হয়েছে। রেন্টিয়ারদের ইন্টারেস্ট অন ল্যান্ড এবং মানি লেন্ডিংও ছিল। আজকে গভীরে যাবার যদি চেষ্টা করেন, সেই সময়কার সদস্যরা মহিমা কীর্তন করতেন। যদি সেই সময় আমার জায়গায় থাকতেন, ইট ওয়াজ ভেরি ডিফিক্যাল্ট ফর হিম টু স্যাটিসফাই দি রেন্টিয়ার্স ইন্টারেস্ট অ্যাট দি সেম টাইম টু বি ব্রান্ডেজ অ্যাজ প্রগ্রেসিভ। খুব ডিফিক্যাল্ট সময়ে শরৎবাবু ছিলেন। আমি যে কথা বলছি,

জমিটাকে হেলা করার কোন কারণ নেই। এতে আপনার নেতৃত্বে বুদ্ধদেববাবুরা যা দাবি করেন যে বিরাট কিছু করেছেন, তা ঠিক নয়। আপনারা শোষক, ভন্ড, আপনারা মানুষের জন্য কিছু করেননি। অতীশবাবু বাবা বিমলবাবু ল্যান্ড রিফর্ম অ্যাক্ট ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে করেছিলেন। আপনিও তো তখন অফিসিয়্যাল কংগ্রেসে ছিলেন, যখন শরৎ বোস, সুভাষ বোস ছিলেন, আপনি তখন কংগ্রেসে ছিলেন। কাজেই যদি সেই সময় কিছু অগৌরব হয়ে থাকে তাহলে আপনিও দোষী।

**শ্রী বিনয়কষ্ণ চৌধরি ঃ** জেনে রাখুন, ৪০ সালে কংগ্রেসের নির্বাচনে আমরা জিতেছিলাম। আমার বন্ধু সহকর্মী শিবশঙ্করবাবু সেক্রেটারি এবং শ্রী ফকীর রায় প্রেসিডেন্ট এবং হরেকৃষ্ণ কোনার সাব-ডিভিসনে ছিলেন। আমি ছিলাম ডিস্ট্রিক্ট সেক্রেটারি কমিউনিস্ট পার্টির। আসলে আপনার বোধ হয় বলার মতো পয়েন্ট কিছু নেই। যার জন্য এইসব বলছেন। শরৎচন্দ্রের বিপ্রদাসের কথা বললেন। কিন্তু পল্লী সমাজের কথা তো বললেন না?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার বন্ধু বীরেন মৈত্র মহাশয়, উনি তো শুরু করেছিলেন হিন্দু মহাসভা দিয়ে, এখন অনেক জায়গা ঘুরে ফরওয়ার্ডেতে আছেন, এই হাউসটা বিচিত্র হাউস, এখানে অনেকেই ডিগবাজি খায়। বিনয়বাবু আপনি আমাদের জানাবেন যে জমি পেয়েছে, যে জমি কোর্টে ইঞ্জাংটেড নয়, এই জমিটা বিলি হচ্ছে না কেন এবং তার পরিমাণ কত, এটা বলবেন। আপনারা উদ্বৃত্ত জমি বিলি করতে পারছেন না কেন?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, হাতে যে সময় আছে, তাতে এই সভার কাজ শেষ হবে না। সুতরাং ৪৫ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনার কাছে আমার দ্বিতীয় প্রস্তাব উত্তর দিনাজপুর একটা জেলা করেছেন, ভাগ করে। ঐ আপনার পাশে বসে আছে বুদ্ধদেববাবু আমাদের আবেদন শুনে নিন। এখানে অনেকগুলো চা-বাগান আনঅথরাইজড হয়ে আছে। দুটো দিক দিয়ে আমরা আপত্তি করেছি। তিস্তর কমান্ড এরিয়া আর সাধারণ মানুষের পাট্টা দেওয়া জমি নিয়ে নিয়েছে। এটার কি প্রতিকার আপনি করেছেন উত্তর দিনাজপুরে। আনঅথরাইজড চা-বাগান এটার কি প্রতিকার চাষে দিচ্ছেন? আমাদের এম. এল. এ. উনি আন্দোলন করেছেন। এটা দয়া করে বলবেন। নেক্সট আমাদের অভিযোগ আপনাদের দলের হলে পাট্টায় যেতে পারছে। আপনাদের তাঁবেদার না-হলে পাট্টা পাওয়া জমিতে যেতে পারছে না। আপনাকে আমি চিঠি লিখেছি। অফিস বোর্ড অব রেভিনিউতে চিঠি লিখেছি। আপনাদের দলের হলে উচ্ছেদ হবে না বর্গা। আর আপনাদের দলের না হলে ম্যাজিস্ট্রেট উচ্ছেদ করে দিচ্ছে। কোন অর্ডারে তা আমি জানি না। আমি হাইকোর্টে পাঠিয়েছি। আপনার কাছেও চিঠি লিখেছি। এই অবিচার হওয়া ঠিক না। কৃষককে সি. পি. এম. কংগ্রেসে ভাগ করা ঠিক না। নেক্সট ইউসুফ ফ্রাকচুয়ারী মর্টগেজ। খায়খালাসী যেটাকে বলে। ইউসুফ ফ্রাকচুয়ারী

মর্টগেজে এই যে পাট্টা দিচ্ছেন, তাদের জমি আবাদ করার ক্ষমতা নেই। আজকে ১০ জন মিলে জমিগুলো ছোটো প্লটে একজনকে দিয়ে দিচ্ছে। একটা ১০০ টাকা, ২০০ টাকা, ৩০০ টাকা নিয়ে জমিগুলো দিয়ে দিচ্ছে। এটার প্রিভেনশনের কি ব্যবস্থা নিয়েছেন? এটা আপনার কাছে বার বার তুলেছি। আজকে একথা ঠিক নয়। কে বলল, ট্রাইবালদের জমি ব্রিটিশ আমল থেকে দেয়ার ইজ নো বার। ট্রাইবালদের জমি কেউ নিতে পারবে না। উইদাউট দি পারমিশন অব দি জাজ। নেক্সট ল্যান্ড কনসোলিডেশন। এই সম্বন্ধে কি ভাবছেন? কনসোলিডেশন অব হোল্ডিং সম্পর্কে কি ভাবছেন? আজকে এর সঙ্গে আপগ্রেডেশন, বিজ্ঞান মডার্নাইজেশন এটাকে অস্বীকার করতে পারে না। আজকে পাঞ্জাবে ভূমি সংস্কার আগের মতো এগোয়নি। মহারাষ্ট্রে এগোয়নি। অন্ধ্রপ্রদেশে এগোয়নি। মাদ্রাজে এগোয়নি। কিন্তু বিকজ অব মডার্নাইজেশন আজকে প্রোডাকশন অনেক বেশি। আপনারা অনেক মিথ্যা বলেছেন যে আপনারা আগে কোথায় এগিয়েছেন? আমি তো একটু আগে বললাম, চাল উৎপাদনে পশ্চিমবঙ্গ বার বার প্রথম। সব জমিতে চাল হয়। আজকে এতই যদি অবদান তাহলে দিল্লির কাছে খাবার চাইতে হয় কেন? এটা আপনারা দয়া করে দেখবেন। আরবান ল্যান্ড সিলিং সম্বন্ধে গ্রামের মানুষের একটা ক্ষোভ একটা থাকবেই। ফরওয়ার্ড ব্লকের সাত্ত্বিকবাবুও এখান থেকে বললেন। আরবান ল্যান্ড সিলিং এবং এখানে ফ্যাক্টরি সারপ্লাস ল্যান্ড এটা আপনি বলবেন।

[6-40 – 6-50 p.m.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর্বান ল্যান্ড সিলিং অ্যাক্টটা সেন্ট্রাল গভর্নমেন্টের অ্যাক্ট। কংগ্রেস আমলে তামিলনাড়ু ছাড়া অল আদার স্টেটস রেজলিউশন করে ওটা সেন্টারকে দিয়ে দিয়েছে। সুতরাং অ্যামেন্ডমেন্ট করার কোনও স্কোপ আমাদের নেই। করতে হলে করতে হবে সেন্ট্রাল গভর্নমেন্টকে। কেবলমাত্র তামিলনাড়ু ঐ কাজ করেনি। জয়নাল সাহেব, মনে রাখবেন ওন দ্যাট বেসিস ওটা সেন্ট্রাল অ্যাক্ট। এটা আপনারাই করেছিলেন, কংগ্রেস আমলে এখান থেকে রেজলিউশন করে পাঠিয়েছিলেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আর একটা জিনিস এই প্রসঙ্গে বলা দরকার। সেটা হচ্ছে আপনারা ল্যান্ড রেকর্ডসকে কম্পিউটারাইজড করতে চাইছেন। অথচ এখন পর্যন্ত আমরা এটা কোথাও দেখতে পাচ্ছি না, উইল ইট বি ইনভিজিবল? সব জমির ক্ষেত্রে এই ব্যবস্থা করলে আমাদের কোন আপত্তি নেই। আর যদি আপনারা এখানে প্রস্তাব আনেন যে, পশ্চিম বাংলায় সি. পি. এম. ছাড়া আর কেউ জমির মালিক হতে পারবে না, তাহলে তাতেও আমরা রাজি হয়ে যাব। কিন্তু আপনি বলুন হোয়েদার দি প্রসেস ইজ ইনভিজিবল অর নট? নেক্সট, আপনি বলেছিলেন প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েত অ্যাটাচ্‌ড আরক্ষ. আই. অফিস থাকবে। এই কাজটা কতদূর এগোল? আমরা তো দেখছি পঞ্চায়েত অফিসই নেই, প্রধানের বাড়িতে কিম্বা বৈঠকখানায় বসে পঞ্চায়েতের কাজকর্ম হয়। এখন এ বিষয়ে আপনি কি

চিন্তা করছেন? উইথ রিগার্ড টু ইয়োর ল্যান্ড। ম্যানেজমেন্ট—এখানে ল্যান্ড ম্যানেজমেন্ট দরকার। আপনি প্রস্তাব করেছিলেন স্মল ল্যান্ড হোল্ডারদের জন্য কর্পোরেশন করবেন। আপনার সে কাজ কতদূর এগোল? লাস্ট বাট নট দি লিস্ট—ভেস্ট হচ্ছে। যে অর্চাডগুলো পার্ট ভেস্ট হচ্ছে সেগুলোর আপনি পজেশন নিয়েছেন কি? বা কিভাবে কি নেবেন, এটা আমাদের একটু দয়া করে বলবেন। উই উইল বি ডীপলি অবলাইজ্‌ড। প্রয়োজনে আপনি বুদ্ধদেববাবুর সঙ্গে পরামর্শ করে বলুন যে, আমাদের তা কবে বলবেন। লাস্ট আমি কম্পেনসেশনের ব্যাপারটা একটু জানতে চাইছি—আমাদের জমি নিয়েছেন, সেজন্য নয়। ফর প্রোজেক্টস বা অফিস ইত্যাদির জন্য যে জমি নিয়েছেন সে জমির কম্পেনসেশনও কেউ পায়নি। আপনাদের ইলেক্ট্রিসিটি অফিস হয়েছে, জমি নিয়েছেন, কম্পেনসেশন পায়নি। এ বিষয়ে আপনাদের সাবঅর্ডিনেট অফিসারদের চিঠি লিখে কোনও উত্তর পাওয়া যায়নি যে, হোয়েদার দে আর এন্টাইটেল্‌ড দেয়ার ক্লেম স্ট্যান্ডস, না এটা আদৌ পাবে না? এটা আপনি বললে কিছু মানুষ—সবাই আপনাদের মতো ধনী নয়—উপকৃত হবে। কিছু মানুষের এটার খুবই প্রয়োজন। এটা যদি আপনি বলে দেন আই উইল বি ডীপলি অবলাইজ্‌ড। স্যার, আর বাকিগুলো আমি ছেড়ে দিচ্ছি। তবে আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে বলব যে, আপনাদের সব ক্ষেত্রেই পরস্পর বিরোধিতা আছে। আপনার ভূমি সংক্রান্ত নীতি শুধুমাত্র পার্টি ভিত্তিক। ভূমিকে অবলম্বন করে সি. পি. এম. এখানে শক্তিশালী হতে চাইছে এবং এই দলীয় দৃষ্টিভঙ্গি দিয়েই আপনি বাজেট বক্তৃতা রচনা করেছেন, ব্যয়-বরাদ্দ দাবি করেছেন। আপনাদের কাছে রাজ্যের কথা বড় নয়, রাজ্যের উন্নয়নের কথা বড় নয়। সেজন্যই আমি আপনার এই দাবি সমর্থন করতে পারছি না, আই অপোজ ইট। পরিশেষে খালি একটা কথা জানতে চাইছি—এত বড় বাজেটে মাত্র ২০০০ টাকা চার্জ, এটা কিসের জন্য? কেন ২০০০ টাকা চার্জ বলেছেন, আপনার ঐ বইতে দেখলাম, এটা ব্যাখ্যা করলে ভাল হয়। আমি আপনাকে সমর্থন করতে পারলাম না, উইথ অল মাই মাইট আই অপোজ ইয়োর প্রোপোজাল্‌স। থ্যাঙ্ক ইউ।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি বিরোধীপক্ষের সমস্ত বক্তব্য মন দিয়ে শুনেছি। বিভিন্ন প্রশ্নের জবাব আমি পরে দেব। কিন্তু মূল যে বিষয় নিয়ে আপনারা বলেছেন, ভূমি বন্টন ইত্যাদি ব্যাপারে সেটা সম্পূর্ণ বাজে কথা। আপনাদের সময়ে বেশি পরিমাণে বন্টন করা হয়েছে আর আমাদের সময়ে নাকি কম। আপনাদের স্মরণ শক্তি কম এবং কম বলেই ৭/৮ বার এই ব্যাপারে ক্লেম করেছেন এবং আমাকে এই হাউসে তারজন্য ৭/৮বার একই কথা রিপিট করতে হয়েছে। কথাটা শুনুন, ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার হবার আগে যদি আপনারা ১ ছটাক জমি বিলি করে থাকেন তাহলে আমাকে দেখাবেন। ১ ছটাকও জমি আপনারা বিলি করেননি, কেউ বলতে পারবেন না, এটা ফ্যাক্ট। প্রথম আরম্ভ হল যুক্তফ্রন্ট সরকারের আমলে, হরেকৃষ্ণ কোঙার যে সময় সেই সময় থেকে। তখন সময় অত ছিল না। যুক্তফ্রন্ট সরকার প্রথমে ৯ মাস ছিল আর

দ্বিতীয়বার ১৩ মাস ছিল। সেইজন্য তারা করলেন কি, লিস্ট নিয়ে যত জমি ভেস্ট হয়েছে যেখানে যেখানে তা থানায় থানায় জানিয়ে দেওয়া হল এবং কৃষকদের বলে দেওয়া হল আগে জমি দখল কর, তারপর দেখা যাবে পরে অন্য সব ব্যাপার। সেইসব জমি দখল হল। তারপর যেসব হৈ-চৈ হল সেটা তো আপনারা জানেন। শেষ পর্যন্ত সরকার হল, আবার গেল। এখানে দাবি করেন, ফ্যামিলি সিলিং আপনারা এনেছেন। দেখবেন, ৯ই আগস্ট, ১৯৬৯ সাল, হরেকৃষ্ণ কোঙারের সময়ে আইনটা যখন প্রথম অ্যাসেম্বলিতে উত্থাপিত হল তখনই আইডিয়াটা এল। তখন থেকে রেট্রোস্পেক্টিভ এফেক্ট হয়। এখনও দেখবেন সেটারই এফেক্ট আছে। উনি এটা এনেছিলেন। কিন্তু গভর্নমেন্ট পড়ে গেল বলে উনি করে যেতে পারেননি কিন্তু আইডিয়াটা আনা হয়েছিল সেখানেই। আজও তার প্রমাণ আছে যে রেট্রোস্পেক্টিভ এফেক্ট ইন দি ম্যাটার অফ সিলিং, সেটা হচ্ছে ৯ই আগস্ট, ১৯৬৯ সাল তখন একটা হয়েছিল। সেইজন্য পরিষ্কার করে এটা আপনাদের জানা দরকার। এবার আমি দু-একটি কথা বলব। দেখবেন, এটা ঠিকই, ইংরাজিতে একটা কথা আছে sometimes we must the wood for trees. আসলে জিনিসটা কি হল, মোদ্দা কথাটা কি দাঁড়ালো সেটাই বলছি, একটা জিনিস ইভালুয়েশন করতে গেলে পরে—একজন বিখ্যাত অর্থনীতিবিদ শ্রী অমর্ত্য সেন, তার সঙ্গে আমার কথা হয়েছিল। তিনি লিখেছেন এবং অনেক জায়গাতেও বলেছেন—ইভালুয়েশন করতে গেলে আগে কি ছিল, এখন কি হয়েছে এবং আমরা কোথায় যেতে চাই এই তিনটে জিনিস দেখতে হবে, তা না-হলে হবে না। এবারে দেখবেন, ঐ সময়ে যেটা হল সেই সময়ে যেটুকু করা হয়েছিল সেটা ঐ যুক্তফ্রন্ট সরকারের দুই আমলে হয়েছে। সিলিং সারপ্লাস ল্যান্ড আর বেনামী ল্যান্ড তারা ধরল এবং সেটা কেড়ে নেবার চেষ্টা হল যেটা এখন চিহ্নিত হয়ে গেছে। আমি এত ব্যাখ্যা করব না। তারপর আধা-ফ্যাসিস্ট সন্ত্রাস হল। ১৯৭০ সালে গভীর রাত্রে ১২টার পর কৌশলে গভর্নমেন্টকে ফেলে দেওয়া হল। তারপর বহু চেষ্টা হল। ২/৩ বছর চেষ্টা হল। তারপর এক সময়ে ২রা আগস্ট, গান্ধীজির জন্মদিনে তৎকালীন মুখ্যমন্ত্রী শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় দেখালেন কাগজে-কলমে যে অনেক দেওয়া হয়েছে। হিসাবের এই যে গোলমাল যেটা এখনও দেখছি সেটা অরিজিন্যাল হচ্ছে ওখানেই। তখন হুকুম হল, জমি তাড়াতাড়ি করে বিলি করে দিতে হবে। সেই জমি বিলির কথা আপনারা বলেছেন। আমি হিসাব মেলাবার বহু চেষ্টা করেছি। এখন চেলা-চামুণ্ডা, সরকারি কর্মচারীর একেবারে নিচে পর্যন্ত আপনার এইরকম অনেকেই আছে যারা সাপ। এখন সাপ হয়ে কেটে ওঝা হয়ে যাচ্ছেন। তাদের দিয়ে করিয়ে নিয়েছে। কারণ গরিব লোকরা তো পারে না। যাদের টাকা আছে ওদের দিয়ে কাজ করিয়ে নিতে পারবে। সেইজন্য এই অবস্থা।

[6-50 – 7-00 p.m.]

এখানে আমি সকলকে একটা কথা বলছি যেটা কেন্দ্রীয় সরকারের স্যাম্পেল সার্ভের ফর্টি ফাইভ রাউন্ডে এটা হয়েছে। এটা আমরা করিনি, যারা ট্রেইন্ড স্ট্যাটিস্টিশিয়ান তারা

করেছেন। তাদের হিসাব অনুযায়ী বলছেন সারা ভারতবর্ষে যাদের সাড়ে সাত থেকে পনেরো বিঘা মানে এক হেক্টর থেকে দুই হেক্টর জমি যাদের আছে তাদের ক্ষুদ্র চাষী বলা হয়। আমাদের স্টেটে এরা ৮৫ পারসেন্ট, কোনও কোনও জায়গায় ৭০ পারসেন্ট, আবার কোনও কোনও জায়গায় ৭৫ পারসেন্টও, আবার কোনও কোনও জায়গায় তারও একটু বেশি আছে। এটাই হচ্ছে সর্ববৃহৎ অংশ। স্ট্যাটিস্টিক্স অনুযায়ী সারা ভারতবর্ষে ৬২ পারসেন্ট অফ দি অ্যারাবেল ল্যান্ড সেটা আছে এদের হাতেই। সারা ভারতবর্ষের অন্য জায়গার গড় হচ্ছে ২৯ পারসেন্ট। সেটা হচ্ছে ১০ একরের বেশি, যাদের জমি। সারা ভারতবর্ষে যেভাবে ল্যান্ড রিফর্মস হয়েছে, তার ফলে সেখানে এখন ৫০ পারসেন্ট জমি তাদের হাতে আছে। আমাদের এখান থেকে ত্রিপুরায়, কেরালায় অনেক কম। আমি লাস্ট ফিগারটা দিচ্ছি ৮.৭ পারসেন্ট, সেজন্য একটা ট্রান্সফরমেশন হয়েছে, এখানে ক্ষুদ্র ক্ষুদ্র নয়, ১৯৬২ সালের পর অপারেশন হোল্ডিং অফ বর্গাদার সেটা প্রায় ১০ লক্ষ একর সেটা যদি যোগ করা যায়, তাহলে ৭০-৭৫ পারসেন্ট হয়, আর বাকি ২০-২২ পারসেন্ট যেটা ২-৪ হেক্টর অর্থাৎ পাঁচ একর থেকে ১০ একর জমি যাদের আছে, একটা জিনিস জানতে হবে ভারতবর্ষে এই ল্যান্ড রিফর্ম ব্যাপারটা অ্যাজেন্ডাতে কখন আসলো, ১৯৪৭ সালের স্বাধীনতার পর আরম্ভ হয়নি, তেলেঙ্গানা সংগ্রামই এটাকে এজেন্ডাতে আনল। যখন অশনি সঙ্কেত বুঝল—ভূদান করবার চেষ্টা করা হল এবং সেটা ফার্স মতো হল। একটাও ভূ-দান জমি এখন খুঁজে পাওয়া যাচ্ছে না। ভারতবর্ষের এই সমস্ত আইনগুলি হয়েছে ১৯৫৩-৫৬ সালের মধ্যে। হোল্ডিং-এর উপর একটা সিলিং বসিয়ে ভূমি ব্যবস্থার অবসান করা যায় না, তার খানিকটা আটকানো যায়। আমরা ইতিহাস বইয়ে দেখেছি—দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর আমেরিকা বঝল টাকা ইনভেস্ট করা বিপদ। চায়নায় বহু টাকা তারা ঢেলে ছিল, চিন ডাউন [illegible] গেল। তখন বুঝল অন্ততপক্ষে কিছু করে বিলো দা বয়েলিং পয়েন্টে এটা যদি না করা যায় তাহলেই সর্বনাশ সমুৎপন্নে। সেইজন্য তারা এটা করতে বাধ্য হয়েছিল, জাপান ম্যাকার্থা ফর্মুলায় চলছে। এর দ্বারা খুব বেশি হয় এটা আমরা মনে করি না, এখন করলে আপনাদের কাছে যেতে হবে না। বিদেশ থেকে যারা জানতে বুঝতে আসে তাদের প্রথমেই বুঝিয়ে দিই যে আমরা স্বাধীন নই,—ভুল কোরো না, আমরা কিউবা, ভিয়েতনাম নই—মহামান্য ভারত সরকার আমাদের মাথার উপরে আছেন, তাঁদের যা ব্যাপার তাতে এখানকার সমস্ত ব্যাপারেই তাঁদের কাছে যেতে হবে। যাই, যাই করেও ৬ বছর আটকে ছিল, ভুলে গেছেন, ৬ পরে সেকেন্ড, থার্ড এই রকম বহু কায়দা করে কাজ করাতে হয়েছে উইথ এ মেসেজ। মাঝখানটায় কেন যে করেছি বলছেন, এই জিনিস হওয়ার জন্য পরে লোকের ইনকাম বেড়েছে, যেমন আমরা যখন এসেছিলাম তখন ক্ষেত-মজুরদের মজুরি কত ছিল? তখন ঘোষিত মজুরি ছিল ৮.১০ টাকা। এখন বেড়ে অ্যাভারেজে—এটা স্বীকার করতে হবে—অন্ততপক্ষে গড়ে ২০/২৫ টাকার কম পাচ্ছে না। কোনও কোনও সময়ে তেমন তেমন করে হলেও পাটের চাষ ইত্যাদিতে ৩০/৩৫ টাকাও উঠে যায়, এই হচ্ছে ঘটনা। আপনারা যাই বলুন, এটা হয়েছে। আমাকে বহু লোকে বলেন বিনয়দা, এমন করলেন যে ঝি, চাকর পাওয়া যায় না।

আমি বলি ওরা কি সারা জীবন ধরে ঝি, চাকর হবার জন্য জন্মেছে? ইউরোপে ক'জন লোকে ঝি, চাকর রাখে? তাদেরও শিফ্‌ট করার ব্যবস্থা রাখতে হয়। তারা যে ৪টে বাড়িতে কাজ করবে, একটা বাড়িতে ৫ রকম লোক থাকে, ৫ রকম মেজাজ, তারা সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত ঐ কাজ করবে? এই ইনডাইরেস্ট স্লেভারী থেকে তারা ফ্রি হতে চায়, এটাই তার ইন্ডিকেশন। কেন তারা করবে? তার থেকে তারা অপেক্ষা করবে প্রস্তুত হয়ে থাকবে চাষবাসের জন্য। এইভাবে তারা বহু দিক থেকে উপকৃত হয়েছে, যারজন্য শহরে এসে ভিড় করেনি। দেখবেন অন্য দেশের লোক—আপনারা তো অনেক বই পড়েন—আমি দু-একটি বইয়ের নাম করি। অতুল কোহিলী একজন পাঞ্জাবী, তিনি প্রিন্সটন ইউনিভার্সিটির প্রফেসার, তিনি কেমব্রীজ সাউথ এশিয়ান স্টাডিজের উপর একটা সিরিজ লিখেছেন, তাঁর অনেক বই ফরেনে আছে। তাঁর ফরেন সার্ভিস ছিল, এখানেও তিনি ক্লাস করেছেন, তিনি ১৯৮৩-৮৪ সালে এসেছিলেন, তিনি ৩টি স্টেট নিয়ে লিখেছিলেন, তিনি সমীক্ষা করেছিলেন লিখেছিলেন, একটা হচ্ছে পশ্চিমবঙ্গ আন্ডার লেফট ফ্রন্ট, একটা হচ্ছে আরসের আমলে কর্ণাটক, আর একটা হচ্ছে চরণ সিংয়ের আমলে উত্তরপ্রদেশ, তিনি লিখেছিলেন এবং ত্রুটি-বিচ্যুতিগুলি দেখিয়েছিলেন। আমার কথা হচ্ছে এগুলি আমার থেকে কেউ বেশি জানে না, আমি অনেকবার বলেছি যে এইভাবে হয় না। বিচার করতে হবে যে 'মা' কি ছিলেন, কি হলেন। সেটা বিচার করতে হবে। যত বেশি পাচ্ছে ততই বাড়ছে। মুশকিল হয়েছে কি জানেন, বলা ভাল হবে না, ঠিক যেটা পাওয়া উচিত ছিল সেটা হল না। আমি জানি সেগুলি অন্য কথা কিন্তু এটা বাস্তব সত্য। যেমন পাইকিরি বলছেন তেমনি পাইকিরি চাইলে কি করা যাবে। ভুলিয়ে-ভালিয়ে নিয়ে পরে আমাকে বলবেন। ওটা নিয়ে বললেন, কিন্তু ওটা নিয়েও অনেক কথা হয়েছিল, ইন্ডিয়ার ভূমি রাজস্বমন্ত্রী, তাঁদের একটা মিটিং হয়েছিল বেশ কিছুদিন আগে। সেই কনসোলিডেশনে বলা হয়েছিল অল্প অল্প জমি নিয়ে কি হবে? আমি বলেছিলাম দেখুন, আমি পড়েছি, আমার অনেক বয়স হয়েছে, কুমার আপ্পা কমিটির নাম শুনেছেন। তিনি বলেছিলেন ভায়াবল ইউনিট ৫ একরের বেশি দিলে অনেক কেড়ে নিতে হবে। আমি ব্যাখ্যা করে বলেছিলাম ভায়াবল ইউনিটের কথায় যাচ্ছি না—আমি বলতে চাইছি যে অন্তত ৩/৪ মাসের খোরাক যদি হয় তাহলে তাদের কোমরের জোর হবে, তারা দাঁড়াবে। আমি পরে আর একটা জিনিস বলেছিলাম যে এক বিঘা করে হবে না, যদি ১০ কাঠা জমিতে তরকারির চাষ করতে পারে আর যদি পরিশ্রমী হয় তাহলে সেটা করেও তারা সংসার চালাতে পারে।

[7-00 – 7-10 p.m.]

বহু জায়গায় এই জিনিস করছে। এটা অন্তত পুরোটা না হলেও খানিকটা থাকবে। তাতে বল থাকে ভরসা থাকে। আপনারা যতটা বলছেন ততটা নয়। ৯ লক্ষ ৫০ হাজার বিঘা যদি মোট হয় তাহলে অন্ততপক্ষে কম করে এক থেকে দেড় বিঘা করে গড়ে পেয়েছে। পরের দিকে অবশ্য কম হয়েছে। আপনারা কনসোলিডেশনের কথা বললেন।

অনেক জায়গায় অনেক রকম হয়েছে, কমিউন করা, কালেকটিভ করা, অনেক কিছু হয়েছে। তারপর অনেক অভিজ্ঞতার পর বহু জায়গায় ওরা স্বীকার করেছে যে দুটির তফাৎ আছে। এটা অনেকে বলেছেন যে শিল্প হিসাবে দেখা দরকার। কিন্তু প্রশ্ন হচ্ছে জীবন্ত কাজ তার উপর। বড় যদি ইউনিট হয় এবং সেটা যদি সেন্ট্রালাইজ হয় তাহলে সেটাতে অ্যাটেনশন দেওয়া যায় না। এই ব্যাপারে অনেক অভিজ্ঞতা হয়েছে। যদি ইন্ডিভিজুয়াল রেসপনসিবিলিটি থাকে তাহলে ভাল হয়। চায়নায় যেমন করেছিল। একটা পরিবার সে যতখানি জমি করতে পারবে সরকার তাকে সেই পরিমাণ জমি দিচ্ছে। তারপর সরকার তাকে বলে দিচ্ছে সরকারকে তুমি এই দেবে, বাকি যা থাকবে সেটা তোমার। ফলে তার নিজের ইন্টারেস্ট থাকছে। ল্যান্ড রিফর্মের মূল কথা হল লাঙ্গল যার জমি তার। কথা হচ্ছে যে নিজের পরিবারের জন্য, নিজের সংসারের জন্য প্রাণ মন ঢেলে যতটা খাটবে অন্যের জন্য ততটা খাটবে না। হয় কি অন্যের হয়ে খেটে সারা বছর চাষ করে পুরানো ধার শোধ দিয়ে ঝাঁটা কুলো নিয়ে বাড়ি গেল। আবার নতুন করে ঋণ নিয়ে জীবন শুরু হল। অনেক বড় বড় লোক এটা স্বীকার করে নিয়েছে। যাই হোক ৭০ পারসেন্ট ল্যান্ড এদের হাতে এসেছে। এর উপর তাদের জীবিকা নির্ভর করছে। বাড়ির মেয়েরা মাঠে মাঠে গোবর কুড়াবে, দরকার হয় গ্রাম ঘুরে দেখেছি—বালতি বালতি জল নিয়ে মেয়েরা জমিতে দেবে। নানারকমভাবে তারা পরিশ্রম করছে। এটা একটা মস্ত বড় জিনিস। তবে কোনটা কোন স্টেজে দরকার সেটা হল বড় জিনিস। কতকগুলি জিনিস আমরা অন্যদের কাছ থেকে শুনে বলি। কিন্তু আমাদের এখানে যে সামাজিক এবং অর্থনৈতিক পরিস্থিতি সেই পরিস্থিতিতে কোনটা আগে করা দরকার কোনটা পরে করা দরকার সেটা ভাববার ব্যাপার আছে। এটা কেউ অস্বীকার করতে পারবেন না যে আমাদের পাটের ফলন বেড়েছে। পাটের সমস্যা অন্য জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। সিন্থেটিক আসছে, নানা অর্ডার হল। তরীতরকারীর চাষ অনেক বেড়েছে। আমরা দেখেছি ফালাকাটা থেকে আরম্ভ করে কুচবিহার পর্যন্ত ১০ বছর আগে তরিতরকারি বাইরে থেকে কিনে আনতে হত, এখন সেখানে এত তরীতরকারী হচ্ছে যে তারা গৌহাটি শিলিগুড়িকে সাপ্লাই করছে। আগে কলকাতাকে ফিড করত ধাপা এবং হরিপাল, তারকেশ্বর এলাকার চাষীরা। এখন দক্ষিণ বনগাঁ থেকে আরম্ভ করে বহরমপুর পর্যন্ত সমস্ত আড়তদার যাচ্ছে, সেখান থেকে আনাজ কিনে আনছে। আগের থেকে অনেক বেশি সব চাষ হচ্ছে। ডালও চাষ করা দরকার। আর কি চাষ করা যায় সেটা দেখতে হবে।

সেটার জন্য আমি বলেছিলাম। আবার আপনাদের এখানে বলছি। আমি যে ডেপুটেশন পেয়েছি, যে বিভিন্ন অর্গানাইজেশন এসেছে, মালিকপক্ষ এবং এদের, উভয়ের সমস্ত দাবিগুলি আমি পড়াশোনা করে দেখেছি এবং তার একটা প্রেসি তৈরি করেছি। সেইগুলো আমি লেফ্‌ট ফ্রন্টকে দিয়েছি, তারাই সিদ্ধান্ত নেবে। অনেক সময় তাড়াহুড়ো করে করলে কনফিউশন হয়, একটু চিন্তা-ভাবনা করে তাই করা দরকার। অনেকের ইন্টারেস্ট আছে, আমি জানি। যখন প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট হয়, তখন ধারণা ছিল ভাড়াটে মাত্রই অত্যাচারিত আর

মালিকরাই অত্যাচার করে। কিন্তু আমি অনেক ঘটনা জানি, এখনও দমদম থেকে আরম্ভ করে উত্তর কলকাতার বহু জায়গায় ভাড়াটে হিসাবে ঢুকে, তারপর বাড়ির মালিক হয়ে বেরিয়ে যাচ্ছে। রামমোহন রায়ের বাড়িও চলে যেত। কালোয়াররা মানিকতলা মোড় থেকে কত দূর এগিয়ে গেছে। আমি না থাকলে বোধহয় রামমোহন রায়ের বাড়িও থাকত না। অনেক বিপ্লব করে, অনেক শক্তি ব্যয় করে তা রক্ষা করা হয়েছে। আরও নতুন প্রজাতি এসে গেছে। ঐ বিল্ডার, প্রমোটাররা, কোথায় কিভাবে আসবে কেউ জানে না। যদি কলকাতায় একটা মাল্টি স্টোরেড বিল্ডিং হয়, তখন ওরা চাইবে সেটা করতে। কিছুদিন আগেও গল্‌ফগ্রীণে সাড়ে তিন লাখ টাকায় যে জমি কেনা যেত, এখন সেটা কিনতে ৩৫ লাখ টাকা লাগবে। কলকাতায় জমির দাম ভীষণ হয়ে হয়ে গেছে। এইগুলো বলা যত সহজ, করা তত সহজ নয়। আমি বার বার বলছি, চেষ্টা করা হচ্ছে, যতখানি সম্ভব করা যায়। তারপর শুনুন, কোর্টের কথা যেটা বলেছেন—আমি ঘরভাড়ার লিস্ট করে দিয়েছি। দু-তিনটে জিনিস বললে বুঝতে পারবেন। অনেকগুলো ইঞ্জাংশন আসে, আমার শোনা আছে। তারপর, কিছুদিনের জন্য শঙ্কর মিত্র ছিল চিফ জাস্টিস, তাঁর সঙ্গে আমার বিশেষ খাতির ছিল অনেক দিনের, বলেছিলাম আমি একটা লোক দেব, এই বড় বড় গুলোর লিস্ট করে দেবে, এইগুলো রেজিস্টারকে বলে দেবে। দেখলাম, যেগুলো ইঞ্জাংশন হয়ে আছে, সেইগুলো দেরি হয়েছে, বেশিরভাগ ওরা জিতেছে। এমনও হয়েছে, লিভ্ ভ্যাকেট হয়ে গেছে, আমরা জানি না। আবার এমনও দেখা গেছে হাইকোর্টের অর্ডারও মানা হয়নি। আমাদের কনটেম্পট আছে। অপোজিটরা হয়ত ট্যুইস্ট করেছেন। সেই অর্ডারটা উকিলের কাছ থেকে শুনতে হয়। আমি নিজে শুনেছি। এসব জিনিস আছে। এইগুলো বুঝতে হবে। প্রবলেম আছে। সেইজন্য যতটা সহজ বলছেন, ততটা নয়। কিন্তু তা সত্ত্বেও করছি, আমি জানি। মেদিনীপুরের লোক মানস ভুঁইয়াকে বলছি, কেরেরার দিকে যাবার পথে ৫ হাজার একর জমি, সেটা মেতাক্ষরায় পড়ে না, তার নাম করে ৬ বছর লড়াই করা হয়েছে। আমাদের ওখানে শিয়াশোলের রাজা পুর্লকেশ। আমি দেখেছি সাধারণ লোককে নিয়ে টানাটানি করে লাভ নেই। যদি হয় তখন বলব। সেইগুলোর কিছু কিছু করে করতে হবে। আমরা যখন করছি, তখন আবার নতুন করে মামলা করছে। সেইজন্য দেখবেন অনেকবার করা হয়েছে। আবার দেখুন, সেটাও ফাঁকি দিচ্ছে। প্রশ্ন হচ্ছে, মূল যেটা জমি, এককালে আমরা বলতাম ১ কোটি ৩৮ লক্ষ একর, সেটা কিছু বেড়ে ১ কোটি ৪১ লক্ষ একর হয়েছে। জমিটা বেশি বাড়েনি। কেননা স্যাচুরেটেড হয়ে যাচ্ছে। আমি খরচ করতে তো পারি না, জমি হাইকোর্টের আলমারিতে নেই, বা ভ্যানিস হয়ে যায় না, জমি মাঠেতেই আছে।

[7-10 – 7-20 p.m.]

এবারে হিসাবের গোলমাল করেছে। তবে আমি যা হিসাব পেয়েছি, আমাদের প্রায় ফাইনাল স্তরে এসেছে। এখন আমরা ঠিক করেছি, এরা ওরা কিছু পয়সা খেয়ে যাতে কিছু না করতে পারে সেজন্য কম্পিউটারাইজড করা হবে। এই কাজ বর্ধমানে এবং হাওড়ায়

করা সম্ভব হয়েছে, ক্রমশ সব জায়গাতে হবে। কারণ কম্পিউটার মেমারিতে রাখতে পারলে কাটাকুটি হবে না। তবে কম্পিউটার তো ভগবান নয়, কি ঢুকিয়েছে না ঢুকিয়েছে তা যখন বিতরণ করব তখন দেখা যাবে। যার জমি সে তখন হু হু করে আসবে, এটা হয়নি ওটা হয়নি বলবে। তখন সব বোঝা যাবে। সেজন্য এটা আমরা করে দেব। এবারে রেজিস্ট্রেশনের ব্যাপারে বলি, পরিবর্তনটা এখন থাকছে। আপনারা অন্ততপক্ষে যাঁরা সিনিয়র লোক তাঁরা তো খবর রাখবেন। এটা আমার ডিপার্টমেন্টে যখন ছিল তখন অনেকটা কন্ট্রোলে ছিল, এখন ল'ডিপার্টমেন্টের অধীনে গেছে। দুটি আলাদা জিনিস। একটা হচ্ছে ভ্যালুয়েশন। আপনারা সবই জানেন। জেনে যদি না জানার ভান করেন তাহলে আর কি করব? স্ট্যাম্প ডিউটি কম দেবার জন্য ভ্যালুয়েশনটা আগে কম দেখাতো, এটা আগে করত। **(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ)** জয়নাল সাহেব, একটু ধৈর্য ধরে শুনুন, একটু শিখতে পারবেন। যেখানে প্রি-অ্যাম্পশানের ব্যাপার আছে, সেখানে দরটা বেশি রাখে। কারণ কোনও শরিক প্রি-অ্যাম্পশান করে দিতে পারে, এইজন্য এটা রাখে। আর অধিকাংশ জায়গায় ল্যান্ড অ্যাক্ট, এগুলোর লেজিসলেশন হয়েছে। এটা তো সেন্ট্রাল অ্যাক্ট। আমি বলে দিই—অ্যাক্ট-২ এটা হয়েছিল রিফিউজিদের জন্য। অ্যাক্ট-২ হয়েছিল ১৯৪৮ সালে। সেটা তিন বছরের জন্য হয়েছিল। কারণ তখন হিউজ নাম্বার অব রিফিউজি এখানে এসেছিল। তাদের জন্য এটা তখন করা হয়েছিল। সেটা বাড়িয়ে বাড়িয়ে করা হচ্ছিল। তারপর সুপ্রিম কোর্ট বলল যে আর তাঁরা বাড়াবেন না। সেজন্য সারা ভারতবর্ষে কোথাও এই অ্যাক্ট এখন নেই। আপনারা এই জিনিসটা মনে রাখবেন। এইগুলো, যে জিনিসগুলো আপনারা তুলেছেন, সেগুলো আমি বলছি। ঠিকা টেনেন্সির ব্যাপারে যেটা বলেছেন, **(ভয়েস ঃ আর একদিন এটা নিয়ে আলোচনা করবেন)** আর একদিন আলোচনা করার দরকার নেই। আমার মনে হয় আপনারা সুরজকুণ্ডে ক্লাস করে এলেন তো, আপনারা একদিন দলবেঁধে আমার কাছে আসুন। আমার ঘরে জায়গা আছে। আপনারা যে প্রশ্ন করবেন তার সব জবাব আমি দেব। তাতে আপনাদের উপকার হবে। আমার তো ৮৫ বছর বয়স, আমার কাছে পড়লে দোষের কিছু হবে না। আর একটা কথা বলে দিচ্ছি, ওঁর বাবাকে আমি খুব শ্রদ্ধা করতাম। উনি যখন ছিলেন তখন আমার সাথে কিছু কথাবার্তা হয়েছিল। উনি কিছু করবার চেষ্টা করেছিলেন। কিন্তু অনেক জায়গাতে ভুরি ভুরি দেখাব প্রত্যেক ক্ষেত্রে কি করা হয়েছে। যাই হোক, আমি ঐসব তর্কে যাচ্ছি না। আমার কথা হচ্ছে, একবার ব[illegible], কিন্তু বাধ্য হয়ে আমাকে রিপিট করতে হচ্ছে।

আমি গান্ধীজীকে দেখেছি এবং ৪৫ মিঃ ওঁনার সঙ্গে কথাও বলেছি। দমদম জেলে আমরা যখন মুক্তি আন্দোলন করছিলাম তখন সেখানে গান্ধীজী গেছিলেন। আমি, নারায়ণদা অনেকে তাঁর সঙ্গে কথা বলেছি। তখন তিনি বলেছিলেন যে, আই অ্যাম আউট অ্যান্ড আউট কমিউনিস্ট মাইন্ডেড। তারপরে আমার ছাত্র জীবনে আমি পড়েছি 'মাদার ইন্ডিয়া', তাতে মনে পড়ে লেখা আছে ইট ইজ এ ডেড্ ইন্সপেক্টরস রিপোর্টস। সুতরাং এখন যদি

খুঁত ধরতে আরম্ভ করেন তাহলে আসল খুঁত কিছুই পাওয়া যাবে না। সেইসঙ্গে এইকথাও স্মরণ করিয়ে দিতে চাই যে, এটাকে সরাতে গেলে পজিটিভ অ্যাচিভমেন্ট কিছু দেখা যাবে না। এখন আপনাদের অনেক লোক আসছে। আমি দ্বিগিজয় সিংয়ের সঙ্গে কথা বলেছি, অনেক আলোচনাও হয়েছিল। গত ৮-৯ তারিখে ওরা একটা ওয়ার্কশপ এখানে করলেন, কতটা কি করতে পেরেছি না পেরেছি সবকিছু আলোচনা হল। আমি বিহার গেছিলাম, অনেক জায়গায় গেছিলাম। জগন্নাথ মিশ্র কি লিখেছিলেন তা আমি দেখেছি। সেইজন্য আমার মনে হয় সবটা উড়িয়ে দেবার ব্যাপার নয়। সুতরাং আপনারা যতটুকু পারেন কনস্ট্রাকটিভ সমালোচনা করুন, আমরা সব সময়ে শুনব। আমি এখানে আপনাদের সব বক্তৃতা মন দিয়ে শুনেছি কিন্তু কোন কনস্ট্রাকটিভ সমালোচনা কিছু পেলাম না। আপনারা যে গোলমাল করার চেষ্টা করছেন এতে মুশকিল হবে কি এই গোলমালে আইন কিন্তু হবে না। আপনারা গোলমাল করে আইনটাকে পাল্টাতে পারবেন না। যখন একটা গভর্নমেন্টকে কাজ করতে হয় তখন তাকে সবদিক দেখে কাজ করতে হবে। এখন আপনাদের দলে অনেক লোক আসছে, আপনারা আনন্দিত। কিন্তু আমি প্রথম থেকেই যা বলেছি তা আমি মনেপ্রাণে বিশ্বাস করি যে, আপনাদের দিকে যারা গেছে ভুল করে গেছে। তাদের আমাদের বোঝাতে পারেনি যে কে বন্ধু আর কে শত্রু, তাই তারা আপনাদের দিকে গেছে। তাদের উপরে আমাদের আরও বেশি করে অ্যাটেনশন দিতে হবে এই কথা বলে আমার বাজেট বরাদ্দকে সমর্থন করার আবেদন রেখে আপনাদের আনীত কাট মোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**Demand No. 7**

The motions that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and agreed to.

The motion of Dr. Ashim Kumar Dasgupta that a sum of Rs. 1,22,42,52,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads : "2029–Land Revenue and 5475–Capital Outlay on Other General Economic Services".

(This is inclusive of a total sum of Rs. 40,81,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

**Demand No. 61**

The motions that the amount of Demand be reduced by Rs. 100/- were the put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,11,13,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506–Land Reforms".

(This is inclusive of a total sum of Rs. 6,38,00,000 already voted on account in March, 1995) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-20 p.m. till 11-00 a.m. on Friday the 28th July, 1995 at the Assembly House, Calcutta-700 001.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 28th July, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 6 Ministers of State and 104 Members.

[11-00 – 11-10 a.m.]

### INCIDENCE OF COLLAPSE OF BUILDING AT SARAT BOSE ROAD

**মিঃ স্পিকার ঃ** আপনারা বসুন, বসুন। ডাঃ জয়নাল আবেদিন আপনি বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, খুব হৃদয়বিদারক একটা ঘটনা ঘটে গেছে। ল্যান্স ডাউন রোডে একটা প্রায় নতুন বাড়ি ভেঙ্গে পড়ে বহু মানুষ চাপা পড়ে মারা গেছে। জ্যোতিবাবুর মন্ত্রিসভার একজন প্রভাবশালী সদস্যের আশ্রিত প্রোমোটার ঐ বাড়ি তৈরি করেছেন। কিন্তু সরকার এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা নিয়েছেন বলে আমাদের জানা নেই। স্যার, এই বাড়ির প্ল্যান বে-আইনি, এর রাস্তা বে-আইনি, কনস্ট্রাকশন বে-আইনি, অকুপেশন সার্টিফিকেট বে-আইনি। স্যার, কিছু দিন আগে রশিদের বাড়িও ভেঙ্গে ছিল। সে ঘটনা সবাই জানেন। আপনি স্যার, আমাদের গার্জেন, আপনি অবিলম্বে হাউস অ্যাডর্জন করুন এবং চলুন সকলে মিলে ঐ অসহায় মানুষদের অবস্থা দেখে আসি, তাদের পাশে গিয়ে দাঁড়াই। এই ধরনের ঘটনা যাতে না হয় সেটা দেখতে হবে। জ্যোতিবাবুর মন্ত্রী সভার সদস্যরা যে সমস্ত সমাজবিরোধীদের সঙ্গে হাত মিলিয়ে মানুষ মারছে সে বিষয়ে আশা করি দৃষ্টি দেবেন। আপনার কাছে আমি এই উদারতা আশা করি। আপনি হাউস বন্ধ রাখুন। আমি কোয়েশ্চেন অ্যানসার ডিলে করার বিপক্ষে। কতক্ষণ আর যেতে লাগবে এক ঘন্টায় হয়ে যাবে। এখানে অনেক মন্ত্রী আছেন, লেবার মিনিস্টার আছেন, পি. ডব্লু. ডি. মন্ত্রী আছেন, পার্লামেন্টারি অ্যাফেয়ারস মিনিস্টার আছেন আপনি জ্যোতি বসুকে খবর দিন, উনি এসে কথা বলুন। আপনি হাউসটা ১২টা পর্যন্ত স্থগিত রাখুন। আমরা আপনাদের উদারতা আশা করি। আমরা মৃত মানুষদের শ্রদ্ধা জানাই এবং যারা অসুস্থ হয়ে আছেন তাদের প্রতি সহানুভূতি জানিয়ে এই আবেদন করছি। সুব্রতবাবু নিজে ঘটনাটা দেখে এসেছেন, ওকে ২ মিনিট বলবার জন্য সময় দিন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতায় প্রমোটারদের অত্যাচারে দুর্ঘটনা আগেও ঘটেছে, এখন আবার ঘটছে। এই ধরণের দুর্ঘটনা এখানে প্রায়ই হচ্ছে। এটা একটা সাংঘাতিক দুর্ঘটনা, যতগুলি ঘটনা ঘটেছে তার মধ্যে সবচেয়ে বড় দুর্ঘটনা প্রমোটারের রাজত্বে। এই বাড়িটা মাত্র ১০/১২ বছর আগে হয়েছে। ৩/৪টি বাড়ি একসঙ্গে করেছে, আলাদা

আলাদা করে দেখায়নি। রঙ প্ল্যান পাস করে দিয়েছে। আপনি যদি বাইরে থেকে দেখেন তাহলে দেখবেন ৩টি বাড়ি আলাদা আলাদা করে রাখা আছে। মধ্যিখানে যে ফাঁকটা দেওয়া দরকার সেটা পর্যন্ত নেই। ২৪ ফুট বাঁচাবার জন্য ৩টিকে এক করে দেখিয়েছে। ওখানে এটার যে প্ল্যান স্যাংশন করেছে তাকে যদি সাসপেণ্ড না করা হয়, তাকে যদি শাস্তি না দেন তাহলে সে হাপিস হয়ে যাবে। সেই সময় মন্ত্রী হিসাবে দায়িত্বে ছিলেন প্রশান্ত শূর মহাশয়, ঐ প্ল্যান স্যাংশন করার জন্য শরৎ বোস রোড থেকে একটু ভেতরে বাড়িটা হয়েছে, এটা হওয়ার কথা চক্রবেড়িয়া রোডে। প্ল্যান স্যাংশন করাবার জন্য চক্রবেড়িয়া রোড না দেখিয়ে শরৎ বোস রোড দেখানো হয়েছে। তার উল্টোদিকেও প্রমোটার বাড়ি করেছে। আমি সকাল বেলায় ওখানে গিয়েছিলাম। ভোর ৪টের সময় বাড়িটা ভেঙে পড়ে গেল। ভিতর থেকে কান্নার রোল পাওয়া যাচ্ছে, একটা কুকুর চেঁচাচ্ছিল। স্যার, অবাক হয়ে যাবেন, সেখানে সকালে কমিশনার গিয়েছিল মেয়র গিয়েছিলেন। ওখানে ওটার উল্টোদিকে একটা ইললিগ্যাল কন্সট্রাকশন করছিলেন ঐ অরুণ দত্ত মহাশয়। আমরা ওখানে বলছিলাম যে সমস্ত অকুপান্টরা আছে সেইগুলি এখনি পরীক্ষা করুন, প্রয়োজন হলে ইমিডিয়েটলি সরাবার ব্যবস্থা করুন। একটা প্রমোটার যদি এই রকম অবস্থা করে আজকে তার অ্যাটিচিউড যদি এই রকম হয়, তাকে অকুপেন্সি অর্ডার যে দিয়েছে তার শাস্তির ব্যবস্থা করুন, নাহলে সব হাপিস হয়ে যাবে। অরুণ দত্তকে ফোন করা হয়েছিল, তাকে পাওয়া যায়নি, তাকে গ্রেপ্তারও পর্যন্ত করা হয়নি। সেই লোক হচ্ছে সুভাষ চক্রবর্তীর লোক। তাকে এখনও গ্রেপ্তার করা হয়নি। সেই লোকটা দিল্লি অথবা বোম্বের ফ্লাইট ধরে হয়ত চলে গেছে। এই জিনিস যদি চলতে থাকে তাহলে সামান্য একটা ইললিগ্যাল কন্সট্রাকশন এর ব্যাপারে আমি ক্যালকাটা কর্পোরেশনের কমিশনারকে দেখিয়ে দিয়েছিলাম এখুনি ব্যবস্থা নিন। আমি অনুরোধ করছি এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেওয়া দরকার। ওখানে খুব স্লো প্রসেস-এ কাজ চলছে। ১০/১২ বছর আগে এই বাড়িটা হয়েছিল, ৩৪টি ফ্ল্যাট ওখানে ছিল, সেখানে কতজন ছিল তা ঈশ্বর জানেন। ওখানে ৮টি মানুষ বেঁচেছে যারা টপ ফ্লোরে ছিল। ওখানে যে পদ্ধতিতে উদ্ধার কাজ চলছে সেটা ভেরি স্লো প্রসেস। এই বেআইনি কাজগুলির সঙ্গে যারা যুক্ত আছে এবং যারা অকুপেন্সি অর্ডার দিয়েছেন এবং যারা প্ল্যান পাস করেছে তাদের শাস্তির ব্যবস্থা করতে হবে। অবিলম্বে মন্ত্রিসভা থেকে সেখানে দেখতে যাওয়ার ব্যবস্থা করুন। যদি কোনও কাউন্সিলার এর সঙ্গে যুক্ত থাকে তাহলে তাকেও গ্রেপ্তার করা হোক।

**মিঃ স্পিকার ঃ** ওখানে কাউন্সিলার কোন পার্টির?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আমি যা খবর পেয়েছি সেই সময় প্রশান্তবাবু মন্ত্রী ছিলেন। ওখানকার কাউন্সিলার কে আমি তা জানিনা। প্রশান্তবাবু যদি স্যাংশন করে থাকেন,—তিনি যে দলের লোকই হোক—তাকে শাস্তি দেওয়া দরকার।

[11-10 – 11-20 a.m.]

সে যে দলেরই হোক তাকে শাস্তি দেওয়া হোক। যদি প্রমাণ হয় প্যাট্রোনাইজড আমাদের ট্যুরিজিম মিনিস্টার সুভাষ চক্রবর্তী মহাশয়, তাহলে তাকেও গ্রেপ্তারের দাবি করব এবং মেয়র সেখানে কোনও ব্যবস্থা নেননি, ওখানে ব্যবস্থা নিন এবং সেই প্রোমোটারের বাকি বাড়িগুলি তৈরি স্থগিত রাখার ব্যবস্থা করা হোক।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা এখানে যা রিপোর্টেড হল তা গভীর উদ্বেগের। আমি সকালে এসেই বিষয়টা শুনেছিলাম, ল্যান্সডাউন রোডে একটা পাঁচতলা বাড়ি ভেঙ্গে গেছে। হতাহতের সংখ্যা কত তা আমার জানা নেই। বিষয়টা গভীর উদ্বেগের এবং আমি ওদের সঙ্গে সহমত পোষণ করি। সেই কারণেই আমি বলছি, এই বিষয়টার গভীরভাবে উচ্চপর্যায়ের তদন্তের ব্যবস্থা করা হোক এবং যারা এই ঘটনার সঙ্গে যুক্ত তাদের শাস্তির ব্যবস্থা করা হোক। কলকাতায় এই রকম বে-আইনি বাড়ির ব্যাপারে কলকাতা কর্পোরেশন অনেক ভূমিকা নিয়েছে। আমরা জানি ১০০টা বাড়ি ভাঙ্গা হয়েছে এবং দুর্ভাগ্যক্রমে সুব্রতবাবুদের দলের পক্ষ থেকে কিছু বাধা এসেছিল। বে-আইনি বাড়ি ভাঙ্গার ব্যাপারে আমি ওদের রাজনৈতিক সমর্থন চাইছি। সরকারের পক্ষ থেকে মন্ত্রী মহাশয় যদি বিষয়টা সভাকে জানাতে পারেন তাহলে ভালো হয় এবং এই ব্যাপারে যথোপযুক্ত তদন্তের দরকার।

**মিঃ স্পিকার ঃ** এর উপরে কি ফুল ফ্রেজে ডিবেট হবে। আজকে আমাদের সামনে কোনও অ্যাডজর্নমেন্ট মোশন নেই। সকালে ডাক্তার আবেদিন আমাকে বললেন একটা সিরিয়াস ব্যাপার ঘটে গেছে। সকালেই আমি খবরটা পেয়েছিলাম এবং আমি মোটামুটি ব্যাপারটা জেনেছিলাম, কি হয়েছে না হয়েছে। আমি ডাঃ আবেদিনকে বলেছিলাম একটা অ্যাডজর্নমেন্ট মোশন দিন, তাহলে আলোচনা করা যাবে। তা ওরা অ্যাডজর্নমেন্ট মোশন দিল না। আমি তো এই ব্যাপারে হাউস বন্ধ করতে পারিনা। আর আপনারা এখানে দুজন বললেন। আপনাদের লীডার, ডেপুটি লীডার বলেছেন। আপনি আবার কি বলবেন। তারা কি কোনও ইনফর্মেশন বাদ দিয়ে বলেছেন, না গোপন করেছেন।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** স্যার, আমি এক মিনিট বলব।

**মিঃ স্পিকার ঃ** আপনি যদি বলেন, তাহলে আপনাদের দিক থেকে তিনজন বক্তা হয়ে যাচ্ছে। প্রতি ব্যাপারে আপনারা মিনিট সেকেণ্ড গোনেন। এই ব্যাপারে সেই ব্যাপারে বলেন, এটা তো ঠিক নয়। ইউ আর মেটিকিউলাস ইন ক্যালকুলেটিং টাইম। আর সব ব্যাপারেই নিজেদের বলার সময় সব ঠিক আছে, অপরের বলার সময় ঠিক নেই। এটা তো ঠিক নয়।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি আমাকে বলতে দিয়েছেন তাই। আমি কোন কনট্রাডিক্ট করছি না, আমি শুধু একটা বিষয়ে আপনার মাধ্যমে সরকারকে একটু সচেতন করতে চাই যে এই ধরনের দুর্ভাগ্যজনক ঘটনা কয়েক বছর আগে দক্ষিণ কলকাতায় ঘটেছিল। প্রদীপ কুণ্ডুলিয়া তাঁর বিরুদ্ধে সরকার সব রকম ব্যবস্থা নেবেন সুনির্দিষ্ট ঘোষণায় বলেছিলেন, এই হাউসে এবং রাইটার্স বিল্ডিং-এ, কিন্তু আজ পর্যন্ত ওই কেসে কোনও রকম পদক্ষেপ নেওয়া হয়নি এবং চার্জশিটও দেওয়া হয়নি, সি. পি. বলছে তাকে খুঁজে পাওয়া যাচ্ছে না। এই ধরনের ঘটনা যেন প্রমোটার অরুন দত্তের ক্ষেত্রে না হয়, এই দাবি আমি করছি। প্রমোটার-রাজের পৃষ্ঠপোষক বামফ্রন্ট, সি. পি. এমের নেতারা অবিলম্বে আজকে দৃষ্টান্তমূলক ব্যবস্থা গ্রহণ করুন। আপনার চেয়ার থেকে আমরা এটা শুনতে চাই।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কথাটা বলছি যে অতীতে বেশ কয়েকটি

ঘটনা কলকাতার বুকে ঘটেছে, অসংখ্য মানুষ আহত হয়েছে, অসংখ্য মানুষের মৃত্যু হয়েছে। এটা একটা নজিরবিহীন ঘটনা। আপনার উদ্দেশ্যে আমি আবেদন করছি কলকাতা কর্পোরেশনের প্ল্যান ও এস্টিমেট নিয়ে কাজকর্ম হয় এবং সেই প্ল্যান ও এস্টিমেট অনুযায়ী কাজকর্ম হচ্ছে কি না সেটা নিশ্চিত করা দরকার। শুধু প্রোমোটার নয়, এর সাথে আরও অনেকে জড়িত আছেন, এটাকে একটা নিছক দুর্ঘটনা বলে মানা যাবে না। এই যে দুর্ঘটনায় আহত হয়, মৃত্যু হয় এটার যেন পুনরাবৃত্তি না হয়। কর্পোরেশন এবং রাজ্য সরকার এটার সঙ্গে যুক্ত আছে। বেআইনিভাবে যেখানে কাজকর্ম হচ্ছে সেখানে রাজ্য সরকার এবং সংশ্লিষ্ট দপ্তর ব্যবস্থা গ্রহণ করুন। যখন বাড়িতে মানুষ বসবাসের জন্য সেখানে যান অর্থাৎ গৃহপ্রবেশের আগে সেখানে স্ট্যাণ্ডার্ড মেনটেন হয়েছে কি না এবং দুর্ঘটনা যাতে না হয় সেটা দেখা দরকার।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিশেষ কিছু বলতে চাই না, আমি শুধু দুটি বিষয়ে কথা বলবো। প্রথমটি হচ্ছে এই দুর্ঘটনায় যাতে যুদ্ধকালীন তৎপরতায় উদ্ধার কার্য করার ব্যবস্থা করা হয় এবং দ্বিতীয়টি হচ্ছে এ ব্যাপারে দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা করুন।

**Mr. Speaker :** Mr. Probodh Chandra Sinha, this is a very important matter please ensure that the Government give a statement in this connection, today before recess. If necessary, in the mean time Government should gather the necessary information and then they should submit it before the house. যদি রিসেসের আগে সম্ভব হয় ভালো, নাহলে আফটার রিসেস স্টেটমেন্টটা যেন হয়।

## Starred Questions
## (To which Oral Answers were given)

### গ্রামীণ, প্রাথমিক ও সহায়ক হাসপাতাল

*৬২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৬) **শ্রী সুকুমার দাস :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি গ্রামীণ, প্রাথমিক ও সহায়ক হাসপাতাল আছে;

(খ) উপরোক্ত হাসপাতালগুলিতে প্রয়োজনমত সরকারি ডাক্তার আছে কি না; এবং

(গ) (১) বর্তমানে রাজ্যে কর্মরত ডাক্তারের সংখ্যা কত, এবং

(২) আরো প্রয়োজন আছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

(ক) রাজ্যে গ্রামীণ হাসপাতালের সংখ্যা—৯৫

প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা—৯১৫

সহায়ক স্বাস্থ্য কেন্দ্র নাই।

(খ) নাই। আরও কিছু ডাক্তারের প্রয়োজন।

(গ) (১) ৭৪৯৮ জন।

(২) হ্যাঁ, আছে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গের হেলথ্ স্ট্রাকচার আগে যেটা ছিল যে সহায়ক কেন্দ্র, গ্রামীণ হাসপাতাল, মহকুমা হাসপাতাল, জিলা হাসপাতাল, স্টেট হাসপাতাল। এখন সহায়ক যে কেন্দ্রগুলি ছিল সে গুলির পরিবর্তন করেই কি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে রূপায়িত করা হয়েছে? স্বাস্থ্যকেন্দ্র বিহীন কোনও ব্লক আছে কি না সেটা একটু বলুন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্যকে আরেকবার প্রশ্নটা করতে বলছি।

**শ্রী সুকুমার দাস ঃ** অগেকার সময়ে পশ্চিমবঙ্গে হেলথ স্ট্রাকচার ছিল—সহায়ক কেন্দ্র, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র, মহকুমা স্বাস্থ্যকেন্দ্র, জিলা হাসপাতাল, স্টেট হাসপাতাল। এখন হেলথ স্ট্রাকচারের পরিবর্তন হয়েছে।

[11-20 – 11-30 a.m.]

সেইজন্য যে সহায়ক কেন্দ্রগুলি সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত হল। আমার জিজ্ঞাস্য, এইসব করার পর প্রতিটি ব্লকে অন্তত একটি করে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে কিনা? যদি না থাকে তাহলে কতগুলি ব্লকে নেই?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি যে কথাটা বলেছেন সেটা ঠিকই। আমাদের যে ব্যবস্থা ছিল কেন্দ্রীয় সরকার সেই ব্যবস্থাটার পরিবর্তন করেছেন। এটা কেন্দ্রীয় নীতি হিসাবেই তারা করেছেন। সুতরাং তাদের নীতি অনুযায়ী এখন আমরা চলছি। আমাদের যে ৯১৫টি সহায়ক স্বাস্থ্যকেন্দ্র ছিল যাকে কেন্দ্রীয় সরকার এখন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র বলেন আমরা সেগুলি এখনও পরিচালনার সিদ্ধান্ত রেখেছি। কেন্দ্রীয় সরকার এগুলিকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র বলেন। তার দুটি মাত্র অবজারভেশন বেড থাকে, সেখানে কোনও ডায়েটের ব্যবস্থা থাকে না, একজন ডাক্তার থাকেন। এটাই হচ্ছে সর্বভারতীয় নর্মস্ যেটা তারা ঠিক করেছেন। আমাদের এখানে বহু আগে থেকে যে ব্যবস্থাটি ছিল সেটা আমরা বজায় রেখেছি। তবে এ সম্পর্কে যদি বলেন তাহলে বলব চিকিৎসার জন্য আগে যে ব্যবস্থা ছিল সেখানে সেই পরিমাণে ডাক্তার এবং অন্যান্য প্যারা মেডিক্যাল স্টাফ রাখা সম্ভব হচ্ছে না। কারণ একজন মাত্র ডাক্তার দিয়ে আউটডোর করা, ইনডোর করা, তারপর অন্যান্য সমস্ত ব্যবস্থা করা—এটা সম্ভব নয়। তা

সত্ত্বেও এগুলি বজায় রেখেছি। আমাদের এমন কোনও ব্লক নেই—অলরেডি আমি বলেছি, প্রত্যেকটি ব্লকে স্বাস্থ্যকেন্দ্র আছে এটা বলতে পারি। আমাদের যে ব্লকগুলি আছে সেই ব্লক গুলিতে আছে। সেটা হল এই ধরনের। ধরুন, আমাদের রুর‍্যাল হাসপাতাল-৯৫ টি সেটা বলেছি। ব্লক প্রাইমারি হেলথ সেন্টার-৩৪৪ টি আছে। এইভাবে প্রত্যেক ব্লক লেভেলে আছে এটা বলতে পারি। আগে ছিল ব্লকের ৪টি সেন্টার নিয়ে রুর‍্যাল হাসপাতাল করা। এখন এই নর্মসটা পরিবর্তিত হয়েছে। এখন হয়েছে এক লক্ষ লোকের যেখানে বাসস্থান সেখানে একটি অন্তত ৩০ শয্যার কমিউনিটি হেলথ সেন্টার করা। এটা নতুন। আমাদের টোট্যাল ১৩৫৪টি আছে। তবে একটা জিনিস হতে পারে—ব্লক কিছু কিছু ভাগ হচ্ছে। এখন ব্লক ভাগ হলে নতুন করে পি. এইচ. সি করে থাকি। যেমন জেলা ভাগ হচ্ছে তেমনি কিছু কিছু ব্লকও ভাগ হচ্ছে। তখন সেটা করে থাকি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কর্মরত ডাক্তারের সংখ্যা ৭ হাজার ৪৯৮ জন বাস্তবে আমাদের অভিজ্ঞতা হচ্ছে, রাজ্যের অধিকাংশ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নেই। এ ক্ষেত্রে সরকার কি এই পরিকল্পনা নিচ্ছেন যে গ্রামের কাছাকাছি এম. বি. বি. এস. ডাক্তার থাকলে তাদের টেম্পুরারি অ্যাপয়েন্টমেন্ট দিয়ে দায়িত্ব দেবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনার প্রশ্নটা ঠিক হয়নি, আমি প্রশ্নটা যেভাবে হওয়া উচিত সেইভাবে বলে দিচ্ছি। আমাদের ডাক্তার কম আছে। ডাক্তারদের যে চিন্তাধারা বা শহরাঞ্চলে বসবাস করার যে দৃষ্টিভঙ্গি আছে, সেদিক দিয়ে আমাদের মেডিক্যাল এডুকেশন সার্ভিসে ১৬৮ জন ডাক্তার কম আছে। আর আমাদের টোটাল হেলথ সার্ভিসে আদার দ্যান মেডিক্যাল এডুকেশন সার্ভিসে, ৫২৬টা পদ খালি আছে। সুতরাং বুঝতেই পারছেন যে অনেক গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে আমাদের ডাক্তার নেই। আমি আপনাদের এই হাউসে বারবার বলেছি আমার এই সময়ের মধ্যে প্রায় ১০ হাজার ডাক্তার নিয়োগ করেছি, কিন্তু তার ৫০ শতাংশ ডাক্তার জয়েন করেনি এবং যারা জয়েন করেছে, আপনাদের এই বিষয়ে সকলের অভিজ্ঞতা আছে, যারা জয়েন করেছে তাদের মধ্যে অধিকাংশ ডাক্তার না জানিয়ে চলে যায়। এই যে অবস্থান, এটা খুবই বিপজ্জনক।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে চিত্র দিলেন সেটা খুবই উদ্বেগজনক। ডাক্তারদের অসহযোগিতার জন্য গ্রামের মানুষ স্বাস্থ্য পরিষেবা থেকে বঞ্চিত হচ্ছে আমি এই প্রসঙ্গে বলি, আপনি টোটোপাড়ায় গিয়েছিলেন, সেখানে বর্তমানে কোনও ডাক্তার নেই, এবং নীলপাড়া ফরেস্ট এলাকা সেখানে একটা হসপিটাল গত ১০ বছর ধরে নির্মাণ হয়ে পড়ে রয়েছে, সেখানে ডাক্তার না থাকার জন্য খোলা যাচ্ছে না, বিশেষ করে টোটো পাড়া খুব সেনসিটিভ এলাকা, সেখানকার ঐ হাসপাতালে কিচেন পর্যন্ত হয়নি। ওষুধ পত্র সেখানে যায় না; সেখানকার এই দুরাবস্থা আপনি দূর করবেন কি? ডাক্তার ওখানে পাঠাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি জানেন আমি সেখানে যখন হেলথ সেন্টার উদ্বোধন

করি তখন ডাক্তার দেওয়া হয়েছিল। আমার একটা কথা আছে, সেটা আপনাদের ভাল লাগবে না। আপনারা জন প্রতিনিধি, আমরা সরকারি বিভাগ থেকে একজন ডাক্তার দিয়েছি, সেই ডাক্তার হয়তো বা সেখানে থাকছেন না, অথচ আসেপাশে নার্সিং হোম বা অন্য কোথাও প্র্যাকটিস করছে ডিউটি আওয়ারে—প্রত্যেক বিধানসভার সদস্যকে অধিকার দেওয়া আছে যে তাদের এলাকার মধ্যে যে কোন হেলথ সেন্টারে যদি ডাক্তার না থাকে তাহলে ব্যবস্থা নিতে পারেন এবং সুপারিনটেণ্ডেন্ট কে বলতে পারেন। আমাদের ডাক্তার রিক্রুট করতে হয় থ্রু পি. এস. সি., পি. এস. সি.'র বাইরে যদি রিক্রুট করি তাহলে প্রশ্ন হচ্ছে আমরা দেব অ্যাডহক কন্ট্রাক্ট বেসিসে আপনারা যদি ব্যবস্থা করেন এবং ঐ সব ডাক্তারদের থেকে আণ্ডারটেকিং দিলে আমরা সেখানে অ্যাপয়েন্টমেন্ট দিতে পারি, এই ধরনের কনট্রাক্ট বেসিসে দিতে পারি।

**শ্রী নির্মল দাস** ঃ টোটো পাড়া সম্পর্কে বলুন।

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ ডাক্তারদের ধরে রাখার দায়িত্ব আপনাদের, সেটা আগে ঠিক করুন।

**শ্রী জটু লাহিড়ী** ঃ মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করছি, আমার এলাকায় যে স্বাস্থ্য কেন্দ্র আগে ছিল, সেটা ডাক্তার দিয়ে চালু হল, কিন্তু সেখান থেকে ডাক্তার আবার চলে গেল এই অবস্থা চলছে, স্বাস্থ্য কেন্দ্রে মানুষ যায় রোগ উপশমর জন্য

[11-30 – 11-40 a.m.]

হাসপাতালে ডাক্তার নেই। ডাক্তারদের পাশাপাশি দেখা যায় যে সমস্ত কর্মচারিরা আছেন সে ফোর্থ ক্লাস স্টাফই হোক আর যাই হোক তাদের অধিকাংশই চাকরিতে আসেন না। তাদের অবহেলা এবং দুর্ব্যবহার স্বাস্থ্য ব্যবস্থাকে একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে ঠেলে দিচ্ছে। ইউনিয়নের নাম করে রোগীদের উপর যথেচ্ছ অত্যাচার করা হয়। স্বাস্থ্যকর্মীদের ক্ষেত্রে এই ইউনিয়ন আপনি বন্ধ করবেন কি আর যে সমস্ত ডাক্তাররা পাশ করছেন তাদের ক্ষেত্রে কি এমন কোনও আইন করবেন যে তাঁদের অন্তত পাঁচ বছর পরিষেবা দিতে হবে।

**মিঃ স্পিকার** ঃ এটা নট অ্যালাউড।

**শ্রী কমলেন্দু সান্যাল** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, গ্রামের মানুষ শহরের মানুষকে বাঁচিয়ে রাখেন খাবার দিয়ে। সে জন্য ডাক্তারদের সার্ভিস লাইফের তিন বছর কি পাঁচ বছর এর একটা অংশ গ্রামের মানুষের সেবার জন্য দেবার কথা ভাবা যায় না কি?

**শ্রী প্রশান্তকুমার শূর** ঃ আমাদের নিয়ম হচ্ছে কমপক্ষে তিন বছর গ্রামে থাকতে হবে। প্রথমে আমরা খুব দূরে দূরে পাঠাই। তার পর আরেকটু কাছে। এইভাবে তিন বছর পরপর আমরা হাওড়া হুগলি ২৪ পরগনাতে তাদের দিই। আমরা এটাকে চার ভাগে ভাগ করেছি এ, বি, সি, ডি। তারপর ধীরে ধীরে আমরা তাদের কলকাতার আশেপাশে দিই। কিন্তু তাঁরা

তো জয়েনই করেন না, আমি কি করব। পি. এস. সি. থেকে আমাদের রিক্রুট করতে হয়। আমরা ছেড়ে দিতে রাজী আছি, কিন্তু এর কি কমপ্লিকেশন আমি জানি না। যদি কোনও ডাক্তার আণ্ডারটেকিং দেয়, তাহলে আমি অ্যাড-হক বেসিসে আমি তাঁকে নিতে পারি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পি. এস. সি. যে সমস্ত ডাক্তারদের পাঠাচ্ছে তাঁরা গ্রামে যাচ্ছেনা পাশাপাশি নার্সিংহোমে যাচ্ছে। গোবরডাঙ্গা আমার নির্বাচনী কেন্দ্র সেখানে হাসপাতালে একটিও ডাক্তার নেই। গতবার আমি বলেছিলাম আপনি বলেছিলেন তিন মাসের মধ্যে ডাক্তার দেবেন কিন্তু এখনও পাঠাননি। আপনি বললেন অ্যাড হক বেসিসে ডাক্তার নেবেন। আমরা যদি এম. বি. বি. এস পাশ করা কোনও লোকাল ডাক্তার এর নাম দিই তাহলে আপনি কি নেবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি তো আগেই বলেছি, পি. এস. সি. উঠিয়ে দিতে চান কিন্তু সেটা কতদূর আইনসঙ্গত হবে আমি জানি না। আমি কন্ট্রাক্ট সার্ভিসে দিতে রাজি আছি, কিন্তু কথা দিতে হবে হী উইল স্টে দেয়ার ফর অ্যাট লিস্ট থ্রী ইয়ারস।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন এ, বি, সি, ডি, চারটি জোন করা হয়েছে। প্রত্যেক ডাক্তারকে কমপক্ষে তিন বছর গ্রামে থাকতে হবে এইরকমই নিয়ম কিন্তু এই নিয়ে নানা রকম অভিযোগ আছে। এই রকম কোনও নিয়ম করা যায় না যে ডাক্তারিতে ভর্তির সময়ে তাদের বলে দেওয়া হবে যে অন্তত তিন বছর গ্রামে থাকতেই হবে আবশ্যিক ভাবে নাহলে তাদের রেজিস্ট্রেশন ক্যানসেল করা হবে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** রেজিস্ট্রেশন ক্যানসেল করার ক্ষমতা মেডিক্যাল কাউন্সিল অফ ইণ্ডিয়ার, আমাদের নয়। তবে একটা সামাজিক দায়-দায়িত্বের প্রশ্ন আছে। একজন ছাত্রকে ডাক্তার করতে সরকার ৪ লক্ষ টাকা খরচ করছে, সে ডাক্তার হয়ে তিন বছরও সার্ভিস দেবে না গ্রামীণ মানুষদের। এটা কি করে হয়? ওরা ডাক্তারি পড়ে সার্ভিস দিচ্ছেনা, আমাদের টাকার অপচয় করছে। এখানে ডাঃ মানস ভুঁইয়া হাত-তুলে বসে আছেন, তিনি কি একবারও চিকিৎসকদের বলেছেন,—আপনারা এসব করছেন কেন?

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, কিছু কিছু ভলান্টারি অর্গানাইজেশন এই পরিস্থিতির মধ্যেও আউটডোর, ইন্ডোর সহ হসপিটাল পরিচালনার চেষ্টা করছে। কোথাও কোথাও সেসব অর্গানাইজেশনকে রাজ্য সরকার কিছু কিছু অনুদান দিয়ে থাকেন সেসব ক্ষেত্রগুলোর যেসব জায়গায় পর্যাপ্ত বা প্রয়োজনীয় অনুদান দেওয়া হচ্ছেনা এবং যেসব ক্ষেত্রে একদমই অনুদান দেওয়া হচ্ছেনা সেসব জায়গায় সঠিক অনুদান দেওয়ার বিষয়ে রাজ্য সরকার কোনও চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটার উত্তর দিতে হবে? অনুদানের সঙ্গে এই প্রশ্নের কি

সম্পর্ক আছে? বিশেষ ক্ষেত্রে আমরা অনুদান দিয়ে থাকি। কাকে কি দেব, না দেব তার জন্য কতগুলো নর্মস আছে, সেই নর্মস দেখে অনুদান দেওয়া হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মেডিক্যাল এডুকেশন এবং মেডিক্যাল সার্ভিসের জন্য দুটো আলাদা ক্যাডার করা হয়েছে। অনুরূপভাবে গ্রামীণ চিকিৎসার ক্ষেত্রে ম্যাণ্ডেটারিলি সার্ভিস প্রভিশন তৈরির জন্য কোন আইন আনার কথা সরকার চিন্তা করছেন কি? সেভাবে যদি কোনও আইন আনা হয় তাহলে আমরা তাকে সমর্থন করব, একথা আমি পরিষ্কারভাবে এখানে বলছি, কারণ এই সমস্যা সম্পর্কে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যা বললেন তাতে আমি তাঁর সঙ্গে সম্পূর্ণ একমত। সুতরাং তিনি কি এবিষয়ে কোনও চিন্তাভাবনা করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্য জানেন যে, আমাদের ২০ হাজার কেস হাইকোর্টে পেণ্ডিং আছে। একটা ট্রান্সফার'ও করা যাচ্ছে না। করলেই হাইকোর্টে চলে যাচ্ছে। আর হাইকোর্টে যেতে মাত্র আড়াই টাকা খরচ; তারপর উকিল-বাবুদের য়াকে যা দেবার তা দিলেই হয়। এখনই আমাদের ২০ হাজার কেস আছে। মাননীয় সদস্য ম্যাণ্ডেটারি করার কথা বলছেন, ম্যাণ্ডেটারি করে কি হবে—হাইকোর্ট বলবে,—আপনারা মহা অন্যায় করেছেন, আপনাদের এই অধিকার নেই। আমরা তো মেডিক্যাল এডুকেশন সার্ভিস করেছি, নন-প্র্যাকটিসিং করেছি তথাপি প্র্যাকটিস করছে, আমরা ধরেছি, পুলিশকে দিয়ে ধরেছি। তারপর হাইকোর্টে চলে গেছে। আপনারা হাইকোর্ট করে রেখেছেন, সেখানে বিচার হয়, না অবিচার হয়?

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার উত্তরের মধ্যে দিয়ে এটাই প্রকাশ পাচ্ছে যে, আমাদের রাজ্যে একটা বড় অংশের চিকিৎসকরা তাঁদের সামাজিক দায়-দায়িত্ব পালনে ব্যর্থ এবং আইন-কানুন করা সত্ত্বেও তাঁদের সেই দায়িত্ব পালন করাবার ক্ষেত্রে আদালত বড় বাধা হয়ে দাঁড়াচ্ছে। ভারতবর্ষে চিকিৎসকদের এক মাত্র সংগঠন ইণ্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশন। এ ক্ষেত্রে তাদের সাহায্য গ্রহণের বিষয়ে আপনি কি কিছু চিন্তা ভাবনা করছেন? হেলথ সার্ভিস ডক্টরস-দের মধ্যে যাতে সামাজিক দায়-দায়িত্ব পালনের মোটিভ তৈরি হয় তার জন্য আপনি ইণ্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশনের সাহায্য গ্রহণের জন্য কোনও উদ্যোগ গ্রহণ করবেন কি?

[11-40 – 11-50 a.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর** আমি এই নিয়ে বহুবার আই. এম. এর সঙ্গে কথা বলেছি। তারা আমার সঙ্গে এ ব্যাপারে একমত। তারা যে চেষ্টা করছেন না তা নয়। তারা চিঠিপত্র লিখেও জানিয়েছে যে ডাক্তারদের যাওয়া উচিত। কিন্তু কার্যত কিছুই হচ্ছে না, এটা আমাদের দুঃখের কথা।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয় হাইকোর্টের দোহাই

দিলেন, অন রেকর্ড, বিচার হয় না, অবিচার হয়। আপনি বিচারমন্ত্রী ছিলেন, আপনি ল-ইয়ার ছিলেন। আপনি ঠিক হয়েছে কিনা বলবেন—হাইকোর্টে বিচার হয়না, অবিচার হয়। অন রেকর্ড উনি এটা বললেন। আমরা যারা ল-মেকার এই হাউসে আছি তারা আইন তৈরি করি এবং সেটা ঠিক হয়েছে কিনা হাইকোর্ট দেখেন। হাইকোর্টে অবিচার হয় সেটা উনি বললেন। আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে, এই যে কেসগুলি হাইকোর্টে যাচ্ছে, তাদের সঙ্গে উনি আইনমতো ব্যবহার করছেন না বলে তারা হাইকোর্টে যাচ্ছেন। এই হাইকোর্টে যাওয়ার প্রবণতা কেন তাদের হচ্ছে? বে-আইনি কাজ হচ্ছে, তাই যাচ্ছে। বে-আইনি নির্দেশগুলি, মোটিভেটেডলি কাজগুলি হচ্ছে বলে হাইকোর্টে যাচ্ছে। আপনি একাধিকবার বলেছেন ২৫০টি প্রাইমারি হেলথ সেন্টারে ডাক্তার নেই। কিন্তু দক্ষিণ ভারতের কেরলে দেখুন, সেখানে কো-অপারেটিভ বেসিসে চলছে। এটা ঠিকই, পশ্চিমবাংলায় ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেছে বলে হাসপাতালগুলি চালানো যায় না। যেসব হাসপাতালের ডাক্তার নেই সেইসব হাসপাতালের বাড়িগুলি অযথা পড়ে আছে। সেইসব হাসপাতালগুলির জন্য পঞ্চায়েতের সঙ্গে যোগাযোগ করে কো-অপারেটিভ বেসিসে—কেরল, মাদ্রাজে যেরকম চালানো হচ্ছে—চালানোর জন্য উদ্যোগ নেবেন কিনা?

**মিঃ স্পিকার ঃ** আপনি দ্বিতীয় প্রশ্নের উত্তর দেবেন। প্রথমটা আপনাকে দিতে হবে না। ওটা আমি দেব।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** হাইকোর্ট অবিচার করছে একথা আমি বলিনি।

**মিঃ স্পিকার ঃ** এটা আপনাকে বলতে হবে না।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নর্ম অনুযায়ী ডাক্তারদের যখন ট্রান্সফার করি, সেই ট্রান্সফার তারা নিজেরা না মেনে নানা ধরনের ছুতো তুলে যান না, না গিয়ে এইভাবে বন্ধ করে দেন। আমাদের যে নর্ম আছে সেই নর্ম অনুযায়ী আমরা ট্রান্সফার করি। সেটা তাদের তখন গ্রহণ করা উচিত। কিন্তু ছুটো-নাতা তুলে অমান্য করা ঠিক নয়। সামাজিক দায়িত্বের কথা তো আপনারা বলেন। মানসবাবু সামাজিক দায়িত্বের কথা বারবার বলেন। কেন যে ডাক্তার হয়েছেন আমি জানি না। ডাক্তার হয়েও মানুষের পাশে দাঁড়ান না, চিকিৎসা করেন না। নার্সিং হোমে বসে বসে টাকা নিয়ে যান সরকারের। নীতি-নৈতিকতা থাকা দরকার।

**মিঃ স্পিকার ঃ** কিছু দিন আগে ২৪ কিম্বা ২৫ তারিখে সার্কে প্রিসাইডিং অফিসারদের নিয়ে একটা পার্লামেন্টারি কনফারেন্স হল। সেখানে আমি ছিলাম এবং আরো অনেকে ছিলেন। ন্যাশনাল লেভেলের লোকজনও ছিলেন। ওখানে একটা সাবজেক্ট ছিল জ্যুডিসিয়ারী, একজিকিউটিভ অ্যাণ্ড পার্লামেন্ট। একটা সিরিয়াস আলোচনা হয়েছে। প্রতিটি সার্ক দেশের স্পিকার পার্লামেন্টে বলেছে জ্যুডিসিয়ারী পার্লামেন্টের টেরিটোরির উপর এনক্রোচ করছে। একথা প্রতিটি লোক বলেছে, তারা তাদের জ্যুরিসডিকশনের বাইরে এসে পার্লামেন্টের জ্যুরিসডিকশনের উপর হস্তক্ষেপ করছে। আমিও শেষ বক্তব্য রেখেছিলাম। আমি তখন

বলেছিলাম, একথা ঠিকই, অনেক ব্যাপারে ক্ল্যাস অফ জ্যুরিসডিকশন হচ্ছে। একজিকিউটিভ, পার্লামেন্ট এবং জুডিসিয়ারী—এই ৩টি উইং হচ্ছে একটা স্টেটের। নানা রকম কনট্রাডিকশন বাড়ছে। আমাদের অল-ইণ্ডিয়া লেভেলে কমিটি হয়েছিল। আমি তার চেয়ারম্যান ছিলাম এবং প্রিসাইডিং অফিসারও ছিলাম। সেখানে হাউ টু রিডিউস দিজ ডিফারেন্স তার একটা রিপোর্ট বেরিয়েছে। আমাদের রিভউ স্টাডিতে দেখছি, পার্লামেন্টারিয়ানদের একটা ইগো প্রবলেম হয়েছে, এম. এল. এ, এম. পি. যারা আছেন।

এম এল এরা ভাবেন যে, তাঁরা সুপার হিউম্যান বিয়িং হয়ে গেছেন। যাঁরা জনপ্রতিনিধি তাঁরা ভাবেন যে, তাঁরা বিশেষ ক্ষমতার অধিকারী। তাঁরা নাগরিকদের থেকে ভিন্ন। তাঁরা এমন কিছু কাজ করতে যান, তাতে জুডিসিয়াল পছন্দ করতে চান না। ফলে কনট্রাস্ট হয়। তারপর এই যে একটা আইন, বিশেষ করে যে কনট্রাডিকশন এনেছে, আমাদের ইলেকশন ল-অ্যান্টিডিফেক্শন অ্যাক্টে স্পিকারকে কোয়াসাই জুডিসিয়াল পাওয়ার দেওয়া হয়েছে। স্পিকারকে বিচারকের ক্ষমতা দিয়ে দিল। স্পিকার সব কিছু করবে কেন। এটার জন্য কোর্ট ছিল। আমাদেরও নির্বাচনে লড়তে হয়। আমাদের মতামতও ৯৯ পারসেন্ট রাজনৈতিক হবে। কারণ এটাই এস্টাবলিশ নর্ম। আপনারা কি বলবেন—এটাতো বিধানচন্দ্র রায়ও বলেছিলেন। স্পিকারকে পার্টির টিকিটে লড়তে হয়। কাজেই স্পিকারের মতামত ৯৯ পারসেন্ট পলিটিক্যাল মোটিভেটেড হবে। জুডিসিয়ারী হস্তক্ষেপ করেছে এবং এ নিয়ে কনফ্রন্টেশন চলেছে। জুডিসিয়ারী ক্যান নট বিকাম অ্যাডমিনিস্ট্রেশন। পার্লামেন্ট হ্যাজ অলসো ইউজ অন জুরিসডিকসারী। অনেক সময় আমরা জনগণের কাজ দ্রুত করার জন্য ভুল সিদ্ধান্ত নিই। খুব তাড়াতাড়ি চাই। কিন্তু তাড়াতাড়ি করতে গিয়ে অন্যান্যদের অধিকার খর্ব করছে এটা কেউই দেখে না। এটা আমাদের দেখা উচিত। যেমন—আপনাদের হাসপাতালের ডাক্তার দরকার। তারজন্য অন্য হাসপাতালের ডাক্তারকে ট্রান্সফার করে নিয়ে চলে আসলেন। সেখানকার কথা একবারও ভাবলেন না যে, সেখানের ডাক্তার এর কি হবে। অথবা যে ডাক্তারকে নিয়ে এলেন, তাঁর ছেলেমেয়ের কি হবে বা তার বৌয়ের কি হবে এই কথা একবারও ভাবলেন না। ফলে তারা হাইকোর্টে মামলা করছেন। এখানেই তো গোলমাল হয়ে গেছে। আমাদের সবাইকে নর্ম মেনে চলতে হবে। আপনি আপনার কনস্টিটিউয়েন্সির ভালো চাইছেন। হ্যাভ টু কাম ব্যাক টু নর্ম।

## সরকারি গ্রন্থাগার

***৬২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮০) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যের সরকারি গ্রন্থাগারগুলির ভবন নির্মাণ ও সংস্কার বাবদ বরাদ্দকৃত অর্থের কত পরিমাণ ব্যয় হয়েছিল?

**শ্রী তপন রায় ঃ**

উল্লেখিত আর্থিক বছরে রাজ্যের সরকারি গ্রন্থাগারগুলির ভবন নির্মাণ ও সংস্কার বাবদ মোট বরাদ্দের একশত শতাংশের কিছু বেশি ব্যয় করা হয়েছিল।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি বললেন যে, বরাদ্দের ১০০ ভাগের থেকেও কিছু বেশি পরিমাণে অর্থ এই সরকারি লাইব্রেরিগুলির সংস্কার বাবদ ব্যয়িত হয়েছে। আমি জানতে চাইছি যে, মোট কত বরাদ্দ হয়েছে এবং মোট ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় বিধায়কের প্রশ্নটা ছিল সরকারি গ্রন্থাগারের। আমার মনে হয় উনি যেটা জানতে চাইছেন, সেটা হচ্ছে স্পনসর্ড গ্রন্থাগার। সরকারি গ্রন্থাগার ৯টি। সরকারি গ্রন্থাগারের জন্য মোট বরাদ্দ হয়েছে ৫০ লক্ষ এবং স্পনসর্ড গ্রন্থাগারের জন্য ৫০ লক্ষ টাকা।

[11-50 – 12-10 noon.]

**শ্রী তপন রায় ঃ** আমি একটা ব্রেক আপ দিয়ে দিচ্ছি। কলকাতা ৩টি লাইব্রেরি, ৬৬,৪২৫ টাকা, বাঁকুড়ায় ৪টি লাইব্রেরি ২ লক্ষ ১৬ হাজার, বীরভূমে ৪টি ২ লক্ষ ৬৭ হাজার, দক্ষিণ ২৪ পরগনা ৫টি, ২ লক্ষ ৭০ হাজার, উত্তর ২৪ পরগনা ৪টি, ২ লক্ষ ৭০ হাজার মেদিনীপুরে ৪টি, ১ লক্ষ ৫৪ হাজার, বর্ধমান ৬টি, ৪ লক্ষ ২ হাজার, পুরুলিয়ায় ৪০ হাজার মুর্শিদাবাদে ২টি, ১ লক্ষ ৬৬ হাজার, জলপাইগুড়ি ১, ১ লক্ষ ৭৫ হাজার, হাওড়ায় ১টি ২ লক্ষ ৪০ হাজার, হাওড়া জেলা হাসপাতালে ৩ লক্ষ ৫০ হাজার, হুগলির ৪টিতে ৩ লক্ষ ৭৯ হাজার।

**শ্রী আবু অয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিন্যাস দিলেন, আমি জানতে চাইছি সবথেকে বেশি কোন লাইব্রেরিতে দেওয়া হয়েছে?

**শ্রী তপন রায় ঃ** হাওড়া জেলা লাইব্রেরিতে, ৩ লক্ষ ৫০ হাজার।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিগত ১৯৯৪ সালে লাইব্রেরির গৃহনির্মাণ এবং সংস্কার বাবদ কত টাকা বরাদ্দ এবং ব্যয় করেছেন?

**শ্রী তপন রায় ঃ** নোটিশ দিলে কোথায় কত বরাদ্দ হয়েছে তার জেলাওয়ারী ব্রেক আপ দোব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জেলাওয়ারী সরকারি এবং স্পন্সর্ড দুটিরই ব্রেক আপ দিলেন। দুটিতেই কি সমান টাকা দিয়েছেন, না বেসরকারি পরিকল্পনাটা বেশি? জলপাইগুড়িতে ৭৫ হাজার টাকা দিয়েছেন, কোন লাইব্রেরিতে, আলিপুরদুয়ারে বন্যা হয়ে গেল, সেখানে যে লাইব্রেরিটা আছে সেটার জন্য কোনও বরাদ্দ করেছেন কি?

**শ্রী তপন রায় ঃ** ওটা আমরা ঠিক করিনা। লোকাল অথরিটি যা পাঠান আমরা সেই ভিত্তিতে দিয়ে থাকি, তবে জলপাইগুড়ির উদয়ণ সঙ্ঘ পেয়েছে ৭৫ হাজার টাকা।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি হুগলি জেলার কোন কোন লাইব্রেরিকে টাকা দেওয়া হয়েছে?

**শ্রী তপন রায় ঃ** হুগলি জেলায় সমর স্মৃতি পাঠাগার, বাতানল, রঘুনাথ দাস গোস্বামী এবং বিকেকানন্দ লাইব্রেরিকে মোট ৩ লক্ষ ৭৯ হাজার টাকা দেওয়া হয়েছে।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জেলাওয়ারী ব্রেক আপ দিলেন, তাতে নদীয়া জেলার নাম দেখলাম না। নদীয়া জেলায় ১০০ বছরের পুরাণো বেশ কিছু লাইব্রেরি আছে, সেগুলির জন্য কোনও প্রস্তাব আসেনি বলে দেন নি, না আগামী দিনে সেগুলির জন্য কোনও চিন্তা ভাবনা করছেন?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় বিধায়কের প্রশ্নের উত্তরে জানাই যে শান্তিপুর পাবলিক লাইব্রেরি দীর্ঘদিনের পুরনো, আমি সেখানে গিয়েছিলাম, উনিও উপস্থিত ছিলেন। সেখান থেকে প্রস্তাব এসেছে, আমরা বিবেচনা করছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—পুরুলিয়ার জন্য ৪০ হাজার টাকা দিয়েছেন, এটা কি কনস্ট্রাকশনের জন্য না মেরামতির জন্য? আমি আপনাকে অনুরোধ করব পুরুলিয়ার জেলাতে যে সব গ্রামীণ লাইব্রেরিগুলি আছে তাদের জন্য কিছু বেশি বরাদ্দ করবেন কি?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় বিধায়কের প্রশ্নের উত্তরে জানাচিছ যে, সংস্কারের জন্য অর্থ বরাদ্দ করা হয়, আর আপনি যেটা বললেন সেটার উত্তর আগেই দিয়েছি। আমরা কেন্দ্রীয় ভাবে কোনও বরাদ্দ করিনা, লোকাল লাইব্রেরি অথরিটির কাছ থেকে কোনও পরিকল্পনা এলে সরকার তার বিবেচনা করবে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ব্রেক আপ দিলেন যে কোন কোন সরকারি গ্রন্থাগার নির্মাণ এবং সংস্কারের জন্য কত টাকা দিয়েছেন। কিন্তু আমার অভিজ্ঞতার কথা বলছি যে, কিছু কিছু বড় লাইব্রেরি আছে যেমন—তালতলা পাবলিক লাইব্রেরি, শান্তিপুর পাবলিক লাইব্রেরি, এই রকম বহু গ্রামীণ লাইব্রেরিকে টাকা দেন। কিন্তু এই গ্রন্থাগারগুলিতে সমাজ কল্যাণমূলক বই, অন্যান্য বই খুবই কম। দেখা যায় যে সেখানে লোকজন পড়তে আসেনা, সরকারি টাকার অপচয় হয়। কাজেই বিভিন্ন নামী-দামী যে স্কুলগুলি আছে, যেমন মধ্যমগ্রাম হাই স্কুল, এই রকম যে স্কুলগুলি আছে সেই স্কুলগুলিকে যদি সরকারি টাকা দেন, যদি তাদের হেল্প করেন তাহলে ঐ স্কুলগুলির যে লাইব্রেরি আছে সেগুলি ডেভেলপ করতে পারে এবং সেখানে আরো ছাত্ররা পড়াশুনা করতে পারে। কাজেই এই বিষয়ে মন্ত্রী মহাশয় কি কিছু ভাবনা-চিন্তা করছেন?

**শ্রী তপন রায় ঃ** প্রথম কথা হচ্ছে, স্কুলের লাইব্রেরি আমার দপ্তরের মধ্যে পড়েনা। দ্বিতীয় কথা যেটা বলেছেন যে পাঠকরা আসেনা, এই ব্যাপারে আমাদের সকলের দায়িত্ব আছে। এই ব্যাপারে শুধু গ্রন্থাগারগুলিকে দোষারোপ করলে হবেনা। এই ব্যাপারে আপনারাও সাহায্য করতে পারেন। এটা মটিভেশনের ব্যাপার। এই ব্যাপারে আপনাদের সহযোগিতাও কামনা করছি।

**শ্রী আনন্দমোহন দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বীরভূম জেলার সরডাঙ্গা গ্রামে আমাদের স্বাধীনতা সংগ্রামী আব্দুল হালিমের নামে যে লাইব্রেরিটি হতে চলেছে, তার ভবন তৈরি করার জন্য কত টাকা বরাদ্দ করেছেন?

**শ্রী তপন রায় ঃ** আব্দুল হালিম স্মৃতি পাঠাগার অনুমোদন লাভ করেছে। নির্দিষ্ট পরিকল্পনা জেলা থেকে আসেনি। সেটা এলে সেই লাইব্রেরির জন্য অর্থ বরাদ্দ করা হবে।

**শ্রী অঙ্গদ বাউড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বাঁকুড়া জেলার ৪টি গ্রন্থাগারের জন্য ২ লক্ষ ১৬ হাজার টাকা দিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে, কোন কোন গ্রন্থাগারকে কত টাকা দিয়েছেন এবং সেই টাকা নিয়মিত ব্যবহৃত হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী তপন রায় ঃ** বাঁকুড়া জেলার পোড়াসোলা লাইব্রেরিকে ৬৪ হাজার টাকা, কেওড়াগড় লাইব্রেরিকে ১১ হাজার ৭৮৭ টাকা, পতিতপাবন কৃষ্ণ সংঘকে ১০ হাজার ১১৩ টাকা এবং রামকৃষ্ণ পাঠাগারকে ৪০ হাজার ৯৯০ টাকা।

### এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সাহায্যে নূতন রাস্তা নির্মাণ

*৬২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৭) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কতগুলি জেলায় নূতন রাস্তা নির্মাণের জন্য এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক পূর্ত দপ্তরকে আর্থিক সাহায্য দিয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

(ক) রাজ্যে সরকারের একটি রাস্তা নির্মাণ প্রকল্পে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক আর্থিক সাহায্য দিয়েছেন। রাস্তাটি রাজ্যের তিনটি জেলার মধ্য দিয়ে যাবে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, রাজ্য সরকারের একটি রাস্তা নির্মাণ প্রকল্পে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক আর্থিক সাহায্য দিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে, এই অর্থ কি সাহায্য, না ঋণ? যদি সাহায্য হয় তাহলে তার পরিমাণ কত, আর যদি ঋণ হয় তাহলে তার পরিমাণ কত এবং কি কি শর্তে এই ঋণ পেয়েছেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** টাকাটা আর্থিক সহায়তা হিসাবে এসেছে। এশিয়ান ব্যাঙ্কের সঙ্গে তেমন কোনও শর্ত হয়নি। বিভিন্ন বিষয়ে ওয়ার্ল্ড ব্যাঙ্কের থেকে যে ভাবে সাহায্য নেওয়া হয় সেই ভাবে সাহায্য নেওয়া হয়েছে। এখানে যে টাকা ব্যয় করছি সেটা হচ্ছে ৬১ কোটি ৮৭ লক্ষ। আর যে টাকা পেয়েছি সেটা হচ্ছে ৪৯ কোটি ৪০ লক্ষ। এটা হচ্ছে টোটাল অ্যাসিস্ট্যান্স যা ব্যয় হবে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ডিটেলস বললেন। কিন্তু আপনি জানেন যে আমাদের যে ন্যাশনাল হাইওয়ে এবং স্টেট হাই ওয়েগুলি রয়েছে, যেমন—বি.টি. রোড, এন. এইচ—৩৪ ইত্যাদি। এগুলিতে বর্ষার সময়ে প্রচুর গর্ত হয় এবং সেখানে গাড়ি যেতে পারেনা। সেজন্য রাজ্য সরকার এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের থেকে আরো সাহায্য নিয়ে এগুলি ঠিক করার কোনও প্রস্তাব দিয়েছেন কি?

[12-00 – 12-10 p.m.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আমরা রাণীগঞ্জ থেকে পানাগড় এই ৩৬ কিলোমিটার রাস্তা তৈরি করার জন্য এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের কাছ থেকে টাকা পেয়েছি, এই রাস্তাটি আমরা তৈরি করব। প্রাক্কলনের কাজ শুরু হয়েছে। আরো একটা প্রস্তাবের অনুমোদন ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে পেয়েছি, সেটা হল বরাকর থেকে রাণীগঞ্জ পর্যন্ত। এই প্রোজেক্টের কাজ নভেম্বর-ডিসেম্বর মাসে শুরু হবে। ডিজাইনের কাজ, রাস্তার দুধারে জমি অধিগ্রহণের কাজ, রাস্তার ধারে এনক্রোচমেন্ট যা ছিল সেই গুলি ভাঙার কাজ, এই সমস্ত কাজ কমপ্লিট হয়েছে। নভেম্বর, ডিসেম্বর মাসে কাজ শুরু করব। আরও প্রস্তাব আমাদের সামনে আসছে, সেইগুলি এখনও পর্যন্ত ম্যাচিয়োর করেনি। এখানে এই ব্যাপারে উল্লেখ করার মতো কিছু নেই। আমাদের রাজ্যের সমস্ত প্রকল্পগুলি আমরা পাঠাই প্রস্তাব আকারে। ইতি মধ্যে গ্রাণ্ড ট্যাঙ্ক রোড যেটা এন. এইচ (২) বলে সেটা সম্পর্কে প্রস্তাব পাঠিয়েছি। আমরা এই রাস্তাকে কলকাতার দিকে আনতে চাই। আরও কতকগুলি প্রস্তাব পাঠিয়েছি। ঠিক কতগুলি প্রস্তাব পাঠিয়েছি এই মুহূর্তে বলতে পারছি না, নোটিশ দিতে হবে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক-এ আমরা কিছু প্রস্তাব পাঠিয়েছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** আমার জেলায় আমি দেখলাম কেন্দ্রীয় সরকার একটা নূতন স্কীম করেছে বর্ডার এরিয়া ডেভেলপমেন্ট প্রোগ্রাম। সীমান্তবর্তী এলাকায় যে সমস্ত রাস্তা-ঘাট আছে সেইগুলিকে ডেভেলপ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সরাসরি টাকা আসছে ডি. এম-এর কাছে এবং ডি. এম সেই টাকা দিয়ে কিছু কিছু ডেভেলপ করছে। এই ডেভেলপ করার সময় আপনার দপ্তরের সঙ্গে আলোচনা করছে? সরকার থেকে অরো কিছু টাকা দিয়ে বিভিন্ন সীমান্তবর্তী এলাকার এই স্কীমের মাধ্যমে সড়কের উন্নতি করার জন্য কোনও চিন্তা করছেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** বর্ডার এরিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্ট থেকে আমরা বেশ কিছু টাকা পেয়েছি। তাতে আমরা কয়েকটি রাস্তার ডেভেলপমেন্ট করছি। আপনার যে জেলা সেই জেলায় বর্ডার এরিয়া ডেভেলপমেন্টের টাকা থেকে রাস্তা করছি। সাধারণত বর্ডার ডিস্ট্রিক্টের জন্য এই টাকা কেন্দ্রীয় সরকার আমাদের দেন এবং সেই টাকা আমাদের এখানে আসে এবং আমাদের দপ্তরের সঙ্গে আলাপ আলোচনা করে তার ভিত্তিতে কাজ হয় বর্ডার এরিয়ায়। বিশেষ করে বর্ডার টাচ করে যে রাস্তাগুলি আছে সেই রাস্তাগুলিতে এই টাকা খরচ করা হয়। মুর্শিদাবাদে সীমান্ত এলাকা আছে, মুর্শিদাবাদে কান্দি বর্ডার এরিয়ায় হবে না। যেখানে বর্ডার এলাকা ঘেসে রাস্তা আছে সেইগুলি হবে। কেন্দ্রীয় সরকারের সি. পি. ডব্লু. ডি. বর্ডার এরিয়া ঘেসে কাজ করছে, আ[illegible]ও কিছু কিছু করছি। শুধু আপনার জেলা নয়, দক্ষিণ দিনাজপুর, এবং কোচবিহার জেলায় এই কাজ করছি। নদীয়া জেলায় বর্ডার আছে। সেখানে আমাদের কাছে নূতন প্রস্তাব এসেছে। এখানে বিশেষ করে কৃষ্ণনগর থেকে করিমপুর বর্ডারের ধার ঘেসে যাচ্ছে এই রাস্তা সম্পর্কে নূতন প্রস্তাব দিয়েছি। বর্ডার এরিয়া ডেভেলপমেন্টের জন্য যে টাকা পেয়েছিলাম তাতে ১০০ কিলোমিটার মতো রাস্তা বর্ডার এরিয়ায় করতে পারব।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আমাদের নূতন মন্ত্রী বয়সে কম হলেও বিষয়গুলি তাড়াতাড়ি বুঝে নেবার ক্ষমতা আছে এবং অত্যন্ত তৎপর। তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সহায়তায় আমাদের জেলা উত্তর ২৪-পরগনা এবং তার সাথে দক্ষিণ ২৪-পরগনায় কোনও প্রকল্প নেওয়ার প্রস্তাব আছে কিনা। আপনার হাতের সামনে রিপোর্ট থাকলে কোন কোন ক্ষেত্রে কার্যকর হচ্ছে সেটা একটু বলুন।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** অষ্টম পরিকল্পনায় নতুন জাতীয় সড়ক ঘোষণা করা হবে না বলে কেন্দ্রীয় সরকার জানিয়ে দিয়েছে। আমরা ইতিমধ্যে দক্ষিণ ২৪ পরগনা জেলাতে একটা রাস্তা, যেটা ডায়মণ্ড হারবার থেকে এসেছে, সেটা দ্বিতীয় হুগলি সেতুর সঙ্গে যুক্ত করে ৬ নং জাতীয় সড়কের সাথে যোগ করার প্রস্তাব দিয়েছি। বলেছি এই রাস্তাটিকে জাতীয় সড়ক হিসাবে ডিক্লেয়ার করতে হবে। এই ভাবে দক্ষিণ দিনাজপুর থেকে বালুরঘাটে যে রাস্তাটা শেষ হয়েছে, সেখানে তো রেল লাইনও নেই, একটাই রাস্তা, সেটাকে জাতীয় সড়ক করার জন্য আমরা দাবি দিয়েছি। উত্তর ২৪ পরগনাতে সেন্ট্রাল গভর্নমেন্টের রেভেনিউ ডিপার্টমেন্টের অ্যাসিস্ট্যান্সে বর্ডার অঞ্চলে একটা রাস্তা তৈরি করার প্রস্তাব দিয়েছি। সেটা জাতীয় সড়ক হবে কি না বলতে পারব না। এটার জন্য সেন্ট্রাল রেভিনিউ বোর্ড থেকে টাকা পেয়েছি, সেই অ্যাসিস্ট্যান্স থেকে হচ্ছে। পরে ডিক্লেয়ার করতে হবে এটা জাতীয় সড়ক হবে, না স্টেট হাইওয়ে হবে। উত্তর ২৪ পরগনাতেও হবে, সেটা গিয়ে একেবারে বনগাঁতে মিট করবে। আর প্রবীর বাবুর কনস্টিটিউয়েন্সির পাশে রাজারহাট ইস্টার্ন বাই-পাস অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা হবে। দক্ষিণ দিক থেকে এসে ইস্টার্ন বাই-পাসের মধ্যে দিয়ে এসে রাজারহাটে গিয়ে এয়ারপোর্টে মিট করবে। এটা প্রস্তাবিত।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছেন এশিয়ান ডেভেলপমেন্টে ব্যাঙ্কের সাহায্য থেকে রাস্তা তৈরি এবং সম্প্রসারণ করা হবে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, কিছু দিন আগে খবরের কাগজে প্রকাশিত হয়েছিল যে, বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় কতগুলো রাস্তা তার মধ্যে এন. এইচ. ৪৪, নন্দকুমার থেকে দীঘা পর্যন্ত রাস্তাটির সম্প্রসারণ ও উন্নয়নের কাজ হবে, এটা কি ম্যাচিওর করেছে? করে থাকলে কতটা এস্টিমেট কস্ট ধার্য করা হয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় সদস্য জানেন, নন্দকুমার থেকে দীঘা পর্যন্ত রাস্তাটি বেশ খারাপ অবস্থায় ছিল। বর্তমানে রাস্তাটির অবস্থা মোটামুটি ভালো হয়েছে। তবে, যেটুকু করা হয়েছে, সেটা প্রাকটিক্যালি ওয়ান লেন থেকে একটু চওড়া, কিন্তু টু-লেন হয়নি। গুরুত্বপূর্ণ রাস্তাটি অন্ততপক্ষে টু-লেন হওয়া উচিৎ। আমরা প্রস্তাব দিয়েছি। সেটা এখনও ম্যাচিওর করেনি, তাই এক্ষুনি বলা যাবে না ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় হবে কি না। সম্প্রসারণ করছি আমাদের উদ্যোগে।

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### রান্নার গ্যাস ও কেরোসিন তেল

*৬২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৮) **শ্রী দিলীপ মজুমদার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রান্নার গ্যাস ও কেরোসিন তেল বিক্রির বিষয়ে রাজ্য সরকার কেন্দ্রের কাছে কোনও প্রস্তাব দিয়েছেন কি না; এবং

(খ) দিয়ে থাকলে, প্রস্তাবটি কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রান্নার গ্যাস ও কেরোসিন তেল বিক্রির বিষয়ে রাজ্য সরকার কেন্দ্রের কাছে কোনও প্রস্তাব দেননি।

(খ) 'ক' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে কোনও প্রশ্নই উঠে না।

### বেনফেড সমবায় সমিতিগুলির মাধ্যমে সার সরবরাহ

*৬২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২১০) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) "বেনফেড" সমবায় সমিতিগুলির মাধ্যমে চাষীদের প্রয়োজন, চাহিদা ও মান অনুযায়ী সার সরবরাহে সক্ষম হচ্ছে কি না; এবং

(খ) সক্ষম না হলে, তার কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ সালে 'ইফকো' সার বিভিন্ন সমবায় সমিতির মাধ্যমে চাষীদের মধ্যে মান অনুযায়ী সরবরাহে সক্ষম হয়েছে। ইফকো ব্যতিরেকে অন্যান্য প্রতিষ্ঠানের সার বিলিতে কিছু বিঘ্ন ঘটেছে। সেই কারণে সম্পূর্ণ চাহিদা মিটানো সম্ভব হয় নাই।

(খ) প্রয়োজনীয় কার্যকর মূলধনের অভাব।

**বন্ধ ইঞ্জিনিয়ারিং শিল্প**

***৬২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত রাজ্যে কতগুলি ইঞ্জিনিয়ারিং শিল্প বন্ধ আছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩১শে জানুয়ারি ১৯৯৫ পর্যন্ত মোট ২৭টি ইঞ্জিনিয়ারিং শিল্প স্ট্রাইক/ক্লোজার/লক আউটের ফলে বন্ধ ছিল।

**হাসপাতালে যন্ত্রপাতি ক্রয় বাবদ অর্থ বরাদ্দ**

***৬৩০।** (অনুমোদিত প্রশ্ন নং *৯০০) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ সালে (৩১শে জানুয়ারি পর্যন্ত) সরকারি হাসপাতালে যন্ত্রপাতি কেনার জন্য অর্থ বরাদ্দের পরিমাণ কত ছিল;

(খ) ঐ দু বছরে যন্ত্রপাতি কেনার জন্য মোট কত টাকা ব্যয় করা হয়েছে (পৃথক-পৃথক হিসাবসহ); এবং

(গ) 'বাইপ্ল্যান অ্যানজিও সার্ভিস' নামে কোনও রোগ নির্ণয় যন্ত্র কেনার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ সালে সরকারি হাসপাতালে যন্ত্রপাতি কেনার জন্য অর্থ বরাদ্দের পরিমাণ যথাক্রমে ১২৫০.৭২ লক্ষ টাকা এবং ১৯৭৯.৯২ লক্ষ টাকা (অতিরিক্ত বরাদ্দ সহ)।

(খ) ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ (৩১শে জানুয়ারি পর্যন্ত) যন্ত্রপাতি কেনার জন্য যথাক্রমে ১২১৫.৯৫ লক্ষ টাকা এবং ৮৭৪.৪৫ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

(গ) 'বাইপ্লেন সিনে অ্যানজিওগ্রাফি' নামে রোগ নির্ণয় যন্ত্র কেনার অনুমোদন দেওয়া হয়েছে।

### সরকারি গ্রন্থাগার কর্মীদের প্রভিডেন্ট ফান্ড

***৬৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮০) **শ্রী তপন হোড়ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, সরকারি গ্রন্থাগার কর্মীরা প্রভিডেন্ট ফান্ডের সুযোগ পাচ্ছেন না; এবং

(খ) সত্যি হলে, এ সম্পর্কে রাজ্য সরকারের বক্তব্য কি?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই উঠে না।

### Failure for Lifting of Edible Oil by the West Bengal Essential Commodities Supply Corporation Limited

***632** (Admitted Question No. *1253) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state —

(a) If it is a fact that the West Bengal Essential Commodities Supply Corporation Limited has failed to lift the total quota of Edible Oil allotted by the Central Government in 1994-95;

(b) If so, the total allotment of Edible Oil by the Central Government and total lifting by the West Bengal Essential Commodities Supply Corporation Limited; and

(c) The reasons of failure thereof?

**Minister-in-charge of the Food and Supplies Department :**

(a) It is not true.

(b) It does not arise.

(c) It does not arise.

**বেনফেডের পরিচালন-সমিতির নির্বাচন**

***৬৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৭) **শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেনফেডের পরিচালন-সমিতির নির্বাচন কত দিন হয়নি; এবং

(খ) না হয়ে থাকলে, তার কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইংরাজি ১৯৮২ সালের পর থেকে বেনফেডের পরিচালন সমিতির নির্বাচন হয়নি।

(খ) বেনফেডের নির্বাচন সংক্রান্ত মামলা, মহামান্য উচ্চ আদালত এবং সর্বোচ্চ আদালতে বিচারাধীন ছিল। বর্তমানে মামলাটির শুনানী মহামান্য উচ্চ আদালতে চলছে। মহামান্য আদালত নির্বাচনের জন্য একজন স্পেশ্যাল অফিসার নিয়োগ করেছেন। নির্বাচন সম্পর্কিত বিষয়টি এখন তাঁরই এক্তিয়ারে।

**জাতীয় যক্ষ্মা প্রতিরোধ প্রকল্প**

***৬৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৯০৬) **শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

জাতীয় যক্ষ্মা প্রতিরোধ প্রকল্পের মাধ্যমে রাজ্যে যক্ষ্মা প্রতিরোধের জন্য ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

জাতীয় যক্ষা প্রতিরোধ প্রকল্পের অধীনে এ রাজ্যের প্রতিটি জেলায় একটি করে জেলা যক্ষা কেন্দ্র এবং মেদিনীপুর জেলার তমলুক মহকুমায় একটি অতিরিক্ত জেলা যক্ষা কেন্দ্র স্থাপন করা হয়েছে। এছাড়া ১১৬টি সাধারণ যক্ষা চিকিৎসা কেন্দ্র (Ordinary T.B. Clinic) আছে। এ সকল কেন্দ্রে বিনামূল্যে যক্ষা রোগ নির্ণয় করে চিকিৎসার ব্যবস্থা করা হয়। বিভিন্ন জেলার প্রাথমিক চিকিৎসা কেন্দ্র এবং গ্রামীণ হাসপাতালেও বিনা মূল্যে যক্ষা রোগের চিকিৎসা হয়। এছাড়া কলকাতায় টি. বি. ডেমনস্ট্রেশন কাম ট্রেনিং সেন্টারে যেমন রোগ নির্ণয় ও চিকিৎসার ব্যবস্থা আছে তেমনি এ কেন্দ্রে মেডিক্যাল ও প্যারামেডিক্যাল স্টাফদের বিশেষ ট্রেনিংও দেওয়া হয়। উপরন্তু গত বছর মে মাস থেকে মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার অন্তর্গত সাগরদিঘী ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে সংশোধিত নূতন কর্মসূচি পরীক্ষামূলকভাবে রূপায়িত হচ্ছে।

### এস.ই.এস.আর.ইউ. প্রকল্পে বেকার যুবক-যুবতীদের ঋণদান

***৬৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৩) **শ্রী ঈদ মহম্মদ :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এস.ই.এস.আর.ইউ. প্রকল্পে ১৯৯৩-৯৪ আর্থিক বছরে কত জন বেকার যুবক-যুবতীদের ঋণ দেওয়া হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

২৮৪৮ জনকে।

### Transfer of Bank Deposit by WBECSC Limited

***636** (Admitted Question No. *1256) **Shri Ambica Banerjee :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state —

Brief outline of total deposit transferred from one bank to another by West Bengal Essential Commodities Supply Corporation Limited during 1992-93, and 1993-94 (up to January 1995).

**Minister-in-charge of the Food and Supplies Department :**

The total deposits amounting Rs. 2,96,10,000/-, Rs. 6,50,00,000/- and Rs. 2,23,00,000/- were transferred from one bank to another during the years 1992-93 1993-94 and 1994-95 (upto January 1995) respectively for fixed deposits and certificate deposits schemes.

### মেদিনীপুর-রাণীগঞ্জ হাইওয়ে

***৬৩৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬২) **শ্রী সুশান্ত ঘোষ :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর-রাণীগঞ্জ সড়কটিকে ন্যাশনাল হাইওয়ে হিসাবে গণ্য করার কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, প্রস্তাবটি বর্তমানে কোন অবস্থায় আছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ। 'আসানসোল-খড়গপুর' রাস্তাটি জাতীয় সড়ক হিসাবে ঘোষণা করার জন্য

একটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের ভূতল পরিবহন দপ্তরে অনুমোদনের জন্য পাঠানো হয়। প্রশ্নে উত্থাপিত "মেদিনীপুর-রানীগঞ্জ" রাস্তাটি রাস্তার অংশ বিশেষ।

(খ) কেন্দ্রীয় সরকারের ভূতল পরিবহন দপ্তর জানিয়েছেন আর্থিক অপ্রতুলতার জন্য অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে কোনও রাজ্য সড়ককে জাতীয় সড়ক হিসাবে ঘোষণা করা তাদের পক্ষে সম্ভব নয়।

**হাওড়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথিভুক্ত বেকার**

***৬৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯০) **শ্রী জটু লাহিড়ী ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথিভুক্ত বেকারের সংখ্যা কত; এবং

(খ) ১৯৯০ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত হাওড়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কত জন চাকুরি পেয়েছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,৬২,২৮০

(খ) ১,২৯৬

**'ডিফাংক্ট' কৃষি সমবায় সংস্থা**

***৬৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৭) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি 'ডিফাংক্ট' কৃষি সমবায় সংস্থা আছে; এবং

(খ) উক্ত কৃষি সমবায় সংস্থাগুলিকে পুনরুজ্জীবিত বা সম্পূর্ণ অবলুপ্ত করার কথা সরকার ভাবছেন কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮৮ টি

(খ) হ্যাঁ। কয়েকটি সমিতিকে সম্পূর্ণ অবলুপ্ত করার এবং বাকিগুলিকে নিউক্লিয়াস সমিতিগুলির সাথে জুড়ে দেওয়ার কথা চিন্তা করা হচ্ছে।

**Import of Palmolein Oil**

***640** (Admitted Question No. *1307) **Dr. Manas Bhunia :** Will

the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

The brief outline of Import of Palmolein Oil by the State Government through West Bengal Essential Commodities Supply Corporation Limited after withdrawal of restrictions on import and reduction of Excise Duty by Central Government on Edible Oil forthwith.

**Minister-in-charge of the Food and Supplies Department :**

Government is not considering the proposal at present for importing the edible oil on account of high price rate in the world market.

**হাসপাতাল পরিদর্শকদলে এম.এল.এ.-দের অন্তর্ভুক্তি**

***৬৪১।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৪০) **শ্রী শক্তি বল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের হাসপাতাল পরিদর্শকদলে বর্তমানে স্থানীয় এম.এল.এ.-রা অন্তর্ভুক্ত নয় কেন; এবং

(খ) স্থানীয় এম.এল.এ.-দের ঐ দলের অন্তর্ভুক্ত করার কোনও পরিকল্পনা আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইতিপূর্বেই রাজ্যের হাসপাতাল পরিদর্শক দলে স্থানীয় এম. এল. এ.-দের অন্তর্ভুক্ত করা হয়েছে।

(খ) প্রশ্নই ওঠে না।

**সড়ক নির্মাণ ও সংস্কার-খাতে মুর্শিদাবাদ জেলায় অনুমোদিত অর্থের পরিমাণ**

***৬৪২।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০১) **শ্রী শিশিরকুমার সরকার, শ্রী পরেশনাথ দাস** এবং **শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সড়ক নির্মাণ ও সংস্কার-খাতে মুর্শিদাবাদ জেলায় চলতি আর্থিক বছরে অনুমোদিত অর্থের পরিমাণ কত; এবং

(খ) কোন কোন সড়ককে এই অনুমোদনের আওতায় ধরা হয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সড়ক নির্মাণখাতে ও সংস্কার খাতে অনুমোদিত অর্থের পরিমান যথাক্রমে ২ কোটি ২ লক্ষ টাকা এবং ২ কোটি ৬২ লক্ষ ৭৫ হাজার টাকা।

(খ) নির্মাণখাতে ৪০ টি এবং সংস্কার খাতে ৮১টি রাস্তা। সেতু ধরা হয়েছে। রাস্তা। সেতুর তালিকা সংযোজন করা হল। প্রসঙ্গত ঐ রাস্তাগুলির মধ্যে কয়েকটি রাস্তার কিয়দংশ বীরভূম জেলাতেও অবস্থিত।

**নির্মাণখাতে গৃহীত রাস্তা/সেতুর তালিকা**

১। বহরমপুর — হরিহরপাড়া-আমতলা রাস্তার প্রশস্তিকরণ ও দৃঢ়ীকরণ।

২। সাগরদিঘী থেকে ৩৪ নং জাতীয় সড়ক পর্যন্ত রাস্তার প্রশস্তিকরণ।

৩। বেলডাঙ্গা — মহ্যমপুর রাস্তার সম্প্রসারণ।

৪। কানুপুর — বহুতলী রাস্তা।

৫। গজনীপুর — নাতীডাঙ্গা রাস্তা।

৬। বেলডাঙ্গা — আমতলা রাস্তা।

৭। মনিগ্রাম — বালিয়া রাস্তা।

৮। ভাদুড়ীপাড়া — ধনীরামপুর রাস্তা।

৯। গোয়াস — গড়াইপুর রাস্তা।

১০। রেজিনগর — সর্বাঙ্গপুর রাস্তার সম্প্রসারণ।

১১। হরিহরপাড়া — ভগীরথপুর-সুন্দরপুর ঘাট রাস্তা।

১২। হরিহরপাড়া — বুকুনপুর রাস্তা।

১৩। রেজিনগর — সর্বাঙ্গপুর রাস্তা।

১৪। ভাতশালা স্বাস্থ্যকেন্দ্র — কুশবেড়িয়া ঘাট রাস্তা।

১৫। রাজাপুর — গড়াইমারী-বকনীপুর ঘাট রাস্তা।

১৬। কল্যাণপুর — আমতলা সংযোজক রাস্তা।

১৭। ভগবানগোলা — লালগোলা-সাগরদিঘী রাস্তা।

১৮। রঘুনাথগঞ্জ — ফুলতলা-মোজলমারী সেতু রাস্তা।

১৯। জঙ্গীপুর ঘাটে ভাগীরথীর উপর সেতু।

২০। সালার — তালিবপুর রাস্তা।

২১। কান্দি বাইপাশ।

২২। সালার — ভরতপুর রাস্তা।

২৩। মেহেদীপুর — অনন্তপুর রাস্তা।

২৪। পুরুন্দরপুর — হিজল রাস্তা।

২৫। মোরগ্রাম স্বাস্থ্যকেন্দ্র থেকে কুলী — মোরগ্রাম রাস্তা।

২৬। শিমুলিয়া — কাগ্রাম-মোরগ্রাম স্বাস্থ্যকেন্দ্র রাস্তা।

২৭। গাতলা নদীর উপর সেতু।

২৮। আলার — খরেরা রাস্তা।

২৯। ভরতপুর — লোহাদহঘাট-আমলই রাস্তা।

৩০। শিবগ্রাম — সাত পলসা রাস্তা।

৩১। কীর্নাহার — রামঘাতী রাস্তা।

৩২। গ্রামশালিকা — মজলিসপুর রাস্তা।

৩৩। একচক্র — গর্ভবাস রাস্তা।

৩৪। পালিতপুর — পালিতা রাস্তা।

৩৫। অগোয়া নদীর পুর সেতু।

৩৬। চাঁদপাড়া হালালপুর রাস্তা।

৩৭। তারাপুর স্বাস্থ্যকেন্দ্র — পারুলিয়া রাস্তা।

৩৮। বর্ধমান — বেলগ্রাম রাস্তার উপর কাতুর সেতু।

৩৯। কুয়ে সেজুর সংযোগকারী রাস্তা।

৪০। ময়ূরাক্ষী সেতুর সংযোগকারী রাস্তা।

**সংস্কারখাতে গৃহীত রাস্তার তালিকা।**

১। নিমতিতা — সুতী রাস্তা।

২। পাঁচগ্রাম — নবগ্রাম লালবাগ রাস্তা।

৩। ধুলিয়ান — ফরাক্কা রাস্তা।

৪। সুতী — সজনীপাড়া রাস্তা।

৫। সাগরদিঘি ৩৪ নং জাতীয় সড়ক পর্যন্ত রাস্তা।

৬। সাগরদিঘী — মনিগ্রাম-রঘুনাথগঞ্জ রাস্তা।

৭। রঘুনাথগঞ্জ — মিত্রপুর রাস্তা।

৮। সুতী থেকে পাঁচগ্রাম — নবগ্রাম-লালবাগ রাস্তা।

৯। আজিমগঞ্জ — পাঁচগ্রাম রাস্তা।

১০। সজনীপাড়া রেল স্টেশন রাস্তা।

১১। সুতী — মোরগ্রাম রাস্তা।

১২। সন্তোষপুর — পোপাড়া রাস্তা।

১৩। কানুপুর — বাহুতীলী রাস্তা।

১৪। ধুলিয়ান — পাকুড় রাস্তা।

১৫। সাগরদিঘী — রতনপুর রাস্তা।

১৬। রঘুনাথগঞ্জ — ফুলতলা রাস্তা।

১৭। বহরমপুর — হরিহরপাড়া-আমতলা রাস্তা।

১৮। বেলডাঙ্গা — মহ্মমপুর রাস্তা।

১৯। আয়েসবাগ — হরিরামপুর রাস্তা।

২০। ভবানীপুর — রাজারামপুর রাস্তা।

২১। হরিদাসমতী রাস্তা।

২২। ভগবানগোলা — লালগোলা-মানিকচকঘাট রাস্তা।

২৩। রেল স্টেশন সংযোগকারী রাস্তা

২৪। ঘড়িবোনা — রানীতলা রাস্তা।

২৫। হরিহরপাড়া — বয়কুমপুর রাস্তা।

২৬। রেজিনগর — সর্ব্বাঙ্গপুর রাস্তা।

২৭। কাশিমবাজার সংযোগকারী রাস্তা।

২৮। কার্জন রোড।

২৯। জামানঘোসা — কানন রাস্তা।

৩০। হরিহরপাড়া — ভগীরথপুর রাস্তা

৩১। লালগোলা বাজার রাস্তা।

৩২। গৌরীবাগ সেতু রাস্তা।

৩৩। ভগবানগোলা — সাগরদিঘী রোড।

৩৪। গজনীপুর — নথীডাঙ্গা রাস্তা।

৩৫। নিমতলা — হাজীনগর রাস্তা।

৩৬। কৃষ্ণনগর — দেবীপুর-জলঙ্গী রাস্তা।

৩৭। আখেরীগঞ্জ — কাতলামারী রাস্তা।

৩৮। ইসলামপুর সংযোগকারী রাস্তা।

৩৯। রাজাপুর — গড়াইমারী রাস্তা।

৪০। ভাদুড়ীপাড়া — ধনীরামপুর রাস্তা।

৪১। ভাতশালা — কুশবেড়িয়া ঘাট রাস্তা।

৪২। কুনী বারওয়ান — গ্রামশালিকা রাস্তা।

৪৩। কুলা — মোরগ্রাম রাস্তা।

৪৪। আহ্মেদপুর কীর্নহার — রামজীবনপুর রাস্তা।

৪৫। সালার — ভরতপুর রাস্তা।

৪৬। সালকিয়া — পানুটিয়া রাস্তা।

৪৭। ভরতপুর বাজার সংযোগকারী রাস্তা।

৪৮। বীরচন্দ্রপুর — হাজীপুর-কোতাসুর রাস্তা।

৪৯। কালীতলা — জাজন রাস্তা।

৫০। রামজীবনপুর মজলিসপুর রাস্তা।

৫১। সালার বাজার সংযোগকারী রাস্তা।

৫২। জিবন্তী শোরপুর রাস্তা।

৫৩। বারওয়ান-বেলগ্রাম রাস্তা।

৫৪। গোকর্ন — চিরুতি রাস্তা।

৫৫। চৌহাটা — হাতিয়া-সাঁইথিয়া রাস্তা।

৫৬। কয়ে, বেলা, চৌতর সেতু সংযোগকারী রাস্তা।

৫৭। খড়গ্রাম — পারুলিয়া রাস্তা।

৫৮। রামপুরহাট — খাগড়াঘাট রাস্তা।

৫৯। সিমুলিয়া — সালার রাস্তা।

৬০। তারাপুর স্বাস্থ্যকেন্দ্র সংযোগকারী রাস্তা।

৬১। কান্দী বাইপাস রাস্তা।

৬২। কোটাশপুর — রামনগর রাস্তা।

৬৩। শেরপুর — বিষ্ণুপুর রাস্তা।

৬৪। বহরমপুর — কান্দি রাস্তা।

৬৫। কান্দি — সুলতানপুর রাস্তা।

৬৬। কুলী — মোরগ্রাম রাস্তা (অংশ মাত্র)।

৬৭। কান্দি — পাঁচমুখী রাস্তা।

৬৮। ডাকবাংলো — বরঞ্চা রাস্তা।

৬৯। কান্দি — ভরতপুর রাস্তা (অংশ মাত্র)।

৭০। বেলডাঙ্গা — আমতলা-পাটিকাবাড়ী রাস্তা।

৭১। বি. বি. এল. আর. রাস্তা (অংশ মাত্র)।

৭২। ধুলিয়ান — পাকুড় রোড।

৭৩। বাসুদেবপুর — ধুলিয়ান পাকুড় রাস্তা।

৭৪। ধুলিয়ান পাকুড় — ৩৪ নং জাতীয় সড়ক রাস্তা।

৭৫। বহরমপুর — ভগবানগোলা-রঘুনাথগঞ্জ রাস্তা।

৭৬। চুনাখালী — জলঙ্গী রাস্তা।

৭৭। ইসলামপুব — কাতলামারী রাস্তা।

৭৮। বহরমপুর — আখেরীগঞ্জ রাস্তা।

৭৯। ডোমকল — গড়াইমারী রাস্তা।

৮০। ভগীরথপুর — ভাটশালা রাস্তা।

৮১। বহরমপুর টাউন রাস্তা।

### সিনেমা হলের শ্রমিক-মালিক চুক্তি

*৬৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৯) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সিনেমা হলের মালিকদের সাথে শ্রমিকদের ত্রিপাক্ষিক চুক্তি সম্পাদিত হয়েছিল;

(খ) সত্যি হলে, কবে এই চুক্তি সম্পাদিত হয়েছিল; এবং

(গ) উক্ত চুক্তি সব সিনেমা হলে কার্যকর হয়েছে কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১০.৫.৯১ ও ২৬.৬.৯২ তারিখে পৃথকভাবে দুটি চুক্তি সম্পাদিত হয়েছিল।

(গ) চুক্তি দুটি কার্যকর হয়নি, এমন কোনও অভিযোগ কোনও সিনেমা হল থেকে বা অন্য কোনও সূত্র থেকে পাওয়া যায়নি।

## বহরমপুরে তৃতীয় সড়ক নির্মাণের পরিকল্পনা

*৬৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৭) **শ্রী মোজাম্মেল হক ও শ্রী পরেশনাথ দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার সদর মহকুমা বহরমপুর শহর থেকে লালবাগ পর্যন্ত ভাগীরথী নদীর পূর্ব পাড়-বরাবর তৃতীয় সড়ক নির্মাণের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, উক্ত সড়ক নির্মাণ কাজে কত পরিমাণ অর্থ ব্যয় হবে; এবং

(গ) কবে নাগাদ নির্মাণ কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পূর্ত (সড়ক) দপ্তরে এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## অ্যালোপ্যাথিক ফার্মাসি কোর্সে কলেজের সংখ্যা

*৬৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৯) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী ভন্দু মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে অ্যালোপ্যাথিক ফার্মাসি কোর্স পড়াবার জন্য মোট কতগুলি কলেজ আছে;

(খ) কলেজগুলির নাম কি এবং কোথায় অবস্থিত; এবং

(গ) পুরুলিয়া জেলায় ঐরূপ কোনও কলেজ করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তিনটি।

(খ) ১। ইনস্টিটিউট অব ফার্মাসি, কল্যাণী

২। ইনস্টিটিউট অব ফার্মাসি, জলপাইগুড়ি

৩। ইনস্টিটিউট অব ফার্মাসি, বাঁকুড়া

(গ) না।

**খড়গ্রাম ব্লকে দ্বারকা নদীর উপর সেতু নির্মাণ**

***৬৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৭) **শ্রী বিশ্বনাথ মন্ডল এবং শ্রী তোয়াব আলি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম ব্লকের জীবন্তী-শেরপুর এবং জয়পুর-বিষ্ণুপুর রাস্তা দুটির উপর এবং দ্বারকা নদীর উপর সেতু নির্মাণের কোনও প্রস্তাব সরকারের আছে কি না;

(খ) চলতি আর্থিক বছরে এই সেতু নির্মাণের জন্য কোনও অর্থ বরাদ্দ হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, কবে নাগাদ এই কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। প্রস্তাব দুটি বিবেচনাধীন আছে।

(খ) প্রাথমিক স্তরের কিছু কাজের জন্য প্রয়োজনীয় অর্থ ধার্য্য করা হয়েছে।

(গ) প্রয়োজনীয় অর্থের সংস্থান ও রাজ্য পরিকল্পনা পর্ষদের অনুমোদন হলে কাজ শুরু হবে।

**জুলপিয়া থেকে চাকদা পর্যন্ত ইরিগেশন ইন্সপেকশন রোড**

***৬৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭২) **ডঃ নির্মল সিনহা ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনার জুলপিয়া থেকে চাকদা পর্যন্ত ইরিগেশন ইন্সপেকশন রোডটি পাকা করলে, কলকাতা থেকে পাথরপ্রতিমার সড়ক পথে দূরত্ব

(খ) সত্যি হলে, উক্ত রাস্তাটি নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। যথেষ্ট পরিমাণ দূরত্ব কমবে তবে সঠিক ৩৬ কিমিঃ কিনা বলা সম্ভব নয়।

(খ) রাস্তাটি সেচ ও জলপথ বিভাগের অধীন। তাই উক্ত রাস্তা নির্মাণের কোনও পরিকল্পনা এই বিভাগে নেই।

**জাতীয় সড়কবিহীন জেলা**

*৬৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬২) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মধ্যে জাতীয় সড়ক নেই এমন কোনও জেলা আছে কি না; এবং

(খ) থাকলে, সংশ্লিষ্ট জেলায় রাস্তাগুলির প্রয়োজনীয় সংস্কার ও উন্নতি সাধনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) তিনটি জাতীয় সড়ক বিহীন জেলার মধ্যে দুটি জেলায় একটি করে রাজ্য সড়ককে জাতীয় সড়কে উন্নীত করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পেশ করা হয়েছে এবং একটি জেলার একটি রাজ্য সড়ককে এশীয় উন্নয়ন ব্যাঙ্কের আর্থিক সহায়তায় জাতীয় সড়ক মানে উন্নীত করা হচ্ছে। এছাড়া, অন্যান্য রাস্তাগুলির সংস্কার ও উন্নীত করণের জন্য যথাসম্ভব ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

## Starred Short Notice Question
## (To which Oral Answers were given)

**নন্দীগ্রাম—মালদা (খেজুরী থানা) পর্যন্ত রাস্তার নির্মাণ কাজ**

*৬৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৮-এস.এন.) **শ্রী শক্তি বল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের অন্তর্গত নন্দীগ্রাম-মালদা (খেজুরী থানা) পর্যন্ত রাস্তাটির নির্মাণ কাজ কবে নাগাদ আরম্ভ হবে;

(খ) উক্ত কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়; এবং

(গ) ঐ বাবদ কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

(ক) রাস্তাটির নির্মাণ কাজ কয়েক বছর আগে আরম্ভ হয়েছে এবং কিছু কাজও হয়েছে। অবশিষ্ট কাজের অগ্রগতি নির্ভর করছে সংশ্লিষ্ট জেলা পরিকল্পনা কমিটি কর্তৃক অর্থ বরাদ্দের ওপর।

(খ) এখনই বলা সম্ভব নয়।

(গ) ঐ কাজের জন্য ১৯৯৫-৯৬ আর্থিক বছরে ২০.০০ লক্ষ টাকা বিভাগীয় পরিকল্পনা খাতে বরাদ্দ করা হয়েছে।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ২০ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। ৫৪-৫৫ সালে অধিগ্রহণ হয়েছিল, আজ পর্যন্ত পি. ডব্লু. ডি.-র কাজ বলতে অল্প কিছু সংখ্যক মাটি ফেলেছে। এছাড়া অন্য কোন কাজ পি. ডব্লু. ডি.-র তরফ থেকে করা হয়েছে বলে আমার অন্তত জানা নেই। এই সম্বন্ধে আপনার কাছে তথ্য থাকলে অনুগ্রহ করে বললে আমাদের সুবিধা হয়।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** আসলে, এই ক্ষেত্রে আমাদের বরাদ্দ না থাকায় আমরা এই কাজটা করতে পারছি না। জেলায় যে পরিকল্পনা কমিটি আছে, তাদের অর্থ বরাদ্দ করার কথা। তারা অর্থ বরাদ্দ করলে কাজটা আরম্ভ করব। আমাদের অর্থ নেই বলেই কাজ করতে পারছি না।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী শক্তি বল ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি-জেলা ডেভেলপমেন্ট কমিটি অর্থ বরাদ্দ করবে, না, অর্থ বরাদ্দ করবেন আপনি? এটা এমনি একটা রাস্তা যেখানে ১৫ শয্যা বিশিষ্ট একটি বড় হাসপাতাল আছে, দুটি বড় ব্যাঙ্ক—এলাহাবাদ ব্যাঙ্ক এবং স্টেট ব্যাঙ্ক—আছে, বড় বাজার আছে। সম্পূর্ণ ভাবে মেঠো এই রাস্তাটি স্বাধীনতার পর পি. ডব্লু. ডি. অধিগ্রহণ করেছিল। এখন এটি কি বিদেশি সাহায্য নিয়ে, এশিয়ান ব্যাঙ্কের সাহায্য নিয়ে করবেন? নন্দীগ্রাম থেকে দীঘা পর্যন্ত এটি একটি প্রধান সড়ক। এ সম্বন্ধে আপনার কাছে জানতে চাইছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির উপরে এটি নির্ভর করছে। এটি সেখান থেকে পাস করাতে হবে। তাঁরা যদি পাস করে দেন তাহলে আমরা অর্থ বরাদ্দ চাইতে পারব। তাঁরা যদি এগিয়ে আসেন তাহলে আমাদের সে সঙ্গতি আছে, আমরা সেইভাবে করব। এরজন্য এশিয়ান ব্যাঙ্ক বা অন্য জায়গায় যেতে হবে না। তাঁরা যদি অনুমতি দিয়ে দেন তাহলে আমরা নিজেরাই কাজটি করতে পারব।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first one is from Dr. Manas Bhunia on the sub-ject of the problem of admission to Higher Secondary Course throughout the State, the second one is from Shri Ajoy Dey on the subject of the suspension of Registration instrument in the Registry office causing huge loss to the Govt. and the third one is from Shri Deba Prasad Sarkar on the subject of the proposal to constitute an all Party Assembly Committee to investigate the matter of missing of Marks foil of Higher Secondary Examination. মিঃ সরকার অলপার্টি অ্যাসেম্বলি কমিটি এইভাবে হয় না এইভাবে মেনশন করা যায় না।

Regarding the first and second the matters were raised by the same Members on the Same subject on 19-7-95 to which I withheld my consent. Regarding the third one the statement on the same subject has already been made by the Minister concerned on the Floor of the House on 27-7-95.

I, therefore, do not allow the matters to be raised afresh.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention on the following subjects, namely :—

| Subject | Name |
|---|---|
| i) Reported death of 3 (three) Bangladeshi decoits by firing of BSF at Karimpur of Nadia district on 26.7.95. | Shri Sukumar Das. |
| ii) Reported police firing on demonstrators of Chhatra Praishad at Balur. | Shri Abdul Mannan. |
| iii) Reported boycott to 13 (Thirteen) families for last one month at Panpara village under Sabang P.S. of Midnapur district. | Dr. Manas Bhunia. |

| | | |
|---|---|---|
| iv) | Reported problem in operation cases at J.N.M. Hospital for want of anaesthetist. | Shri Ajoy Dey. |
| v) | Deplorable condition of Krishnanagar-Sikarpur-via-Karimpur Road. | Shri Chittaranjan Biswas |
| vi) | Setting up of a Railway overbridge at Mourigram Station of Howrah district. | Shri Haran Hazra. |
| vii) | State Governments planning for celebration of Netajis' Birthday | Shri Nirmal Das. |

I have selected the notice of Shri Nirmal Das on the subject of State Government Planning for celebration of Netajis' Birthday.

The Minister-in-charge may please make a statement to-day if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on 1st August.

## STATEMENT ON CALLING ATTENTION

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৩০/১ শরৎ বসু রোডে সকালবেলা ৫ তলা যে বাড়িটি ভেঙে পড়েছে, সেই দুর্ঘটনা স্থল থেকে আমি সরাসরি বিধানসভা ভবনে আসছি। আমি তাই আপনার অনুমতি নিয়ে প্রাথমিক ভাবে, মৌখিক ভাবে বক্তব্যটি রাখছি আমি লিখিত ভাবে স্টেটমেন্ট করার আগে মৌখিক ভাবে বলছি। পূর্ণ লিখিত স্টেটমেন্ট এই হাউসের কাছে আমি যথাসময়ে রাখব।

সকাল ৩.৪৫ মিনিট নাগাদ ৩০/১, শরৎ বসু রোডে ৫ তলা বাড়িটি ভেঙে পড়ে। সকাল থেকে পুর কর্তৃপক্ষ, দমকল বাহিনী এবং কলকাতা পুলিশ তাঁরা উদ্ধারকার্য শুরু করেছেন। ক্রেন, গ্যাস কাটার, পে-লোডার ইত্যাদি সেখানে ব্যবহার করা হচ্ছে। এ পর্যন্ত সাতজনকে উদ্ধার করা হয়েছে এবং দু'জনকে হাসপাতালে ভর্তি করতে হয়েছে।

আরও অন্তত ১৮ জন ভেতরে আছেন এটাই আশঙ্কা করা হচ্ছে। উদ্ধারের কাজ পুরোমাত্রায় চলছে। সকালবেলায় মাননীয় মেয়র প্রশান্ত চট্টোপাধ্যায় ওখানে উপস্থিত হন, স্থানীয় কাউন্সিলার সুশোভন বসু সকাল থেকেই ওখানে উপস্থিত আছেন। সব মানুষের সহযোগিতা নিয়ে ওখানে উদ্ধার কার্য চলছে। এবং আমরা এই ব্যাপারে ২টি সিদ্ধান্ত ইতিমধ্যেই গ্রহণ করছি, সেইভাবে কলকাতা পৌরসভা এবং কলকাতার পুলিশকে নির্দেশও দেওয়া

হয়েছে যে, আইনের মধ্যে থেকে তারা সমস্ত রকমের ব্যবস্থা নিতে পারেন। আর দ্বিতীয়ত রাজ্য সরকার একটা সিদ্ধান্ত গ্রহণ করেছে যে, একটি উচ্চ ক্ষমতা সম্পন্ন, একটি কমিটি গঠন করার, এবং তাতে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের ডিন অফ দি ফেকালটি অফ ইঞ্জিনিয়ারিংয়ের প্রফেসর নীতিন্দ্রনাথ সোমকে সভাপতি করে রাজ্য সরকার এবং কলকাতা পৌরসভার প্রতিনিধিরা থাকবে। ওরা ৭ দিনের মধ্যে প্রাথমিক রিপোর্ট জমা দেবেন। এবং এক মাসের মধ্যে সমস্ত কারণ অনুসন্ধান করে পূর্ণাঙ্গ রিপোর্ট জমা দেবেন। এই জিনিস যাতে আগামী দিনে আর না হয় তারজন্য কি কি পদক্ষেপ নিতে হবে সেটা এই রিপোর্টে উল্লেখ থাকবে। এটা আমি প্রাথমিক ভাবে বললাম, এবং এরই মধ্যে লিখে উত্তর দিলাম। সকালে ব্যস্ত থাকাতে উত্তর দিতে পারিনি।

**(At this stage, Dr. Zainal Abedin rose to speak)**

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, there will be no debate on this. I will only allow you to make some comments as you have just come from there.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে বিবৃতি রেখেছেন এটা হচ্ছে ফ্রিঞ্জ অফ দি প্রবলেম। আমরা ঘটনাটি শোনার পরে আমি এবং আমার সঙ্গে ডেপুটি লিডার সুব্রত মুখার্জি এবং প্রবীণ সদস্য ডাঃ জ্ঞানসিং সোহনপাল ওখানে গিয়েছিলাম। আমরা দেখলাম সেখানে উদ্ধারের নামে একটা প্রহশন হচ্ছে। আমরা দেখলাম একটা লেন বন্ধ করে দিয়ে রাস্তাটা খোলা রেখেছেন। আর একটা রাস্তা বন্ধ করা যাচ্ছে না। আপনাদের তো ইনফ্রাস্ট্রাকচার নেই, রাজ্যের কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই যে, একটা বাড়ি ভেঙ্গে পড়বে তার আভাস আগের থেকে আপনারা পাবেন। তারপরে আপনাদের ইনস্ট্রুমেন্টও সেরকম নেই যে উদ্ধারকার্য ভাল ভাবে চালাবেন। আপনাদের যে অন্যান্য অরগ্যানাইজেশন আছে যেমন সেকেন্ড হুগলি সেতু, পাতাল রেল, সি.পি.টি. এদের ডাকুন, এদের কাছ থেকে একটা বড় ক্রেন নিন। কারণ আপনাদের ওই একটি মাত্র ক্রেন দিয়ে এতগুলো লোকের উদ্ধারকার্য চালানো যেতে পারে না। ওই ক্রেন তো বেশি চান্সই নিতে পারছে না। এখনও রুফও ভাঙ্গা হয়নি, নিচ থেকে ফোন করে সব জানা হচ্ছে। আমরা মাইকে ঘোষণা করলাম যে, উদ্ধার কার্যে কারা কারা আছেন বলুন। তাতে জানলাম জয়েন্ট কমিশনার, সমস্ত সাবোর্ডিনেট অফিসার আছেন। আমরা কিন্তু কাউকেই দেখতে পেলাম না। আমরা সবাই উদ্বিগ্ন একমাত্র স্থানীয় কাউন্সিলার সকাল থেকেই ওখানে আছেন। এখনও পর্যন্ত ওখানকার এম.এল.এ. ওই স্থানে যায়নি। আমি এই ব্যাপারে দুটি জিনিস আপনার কাছে দাবি করছি — তার এক হচ্ছে, আপনাদের বড় কোনও ইনস্ট্রুমেন্ট নেই যে, যার দ্বারা উদ্ধারকার্য চালাতে পারেন। আপনি এক্ষুণি মিলিটারি ডাকুন, সেকেন্ড হুগলি ব্রিজ কর্তৃপক্ষদের ডেকে তাদের ক্রেন নিয়ে ব্যবস্থা করুন। পাতাল রেল কর্তৃপক্ষদের ডাকুন এবং সার্কুলার রেল থেকে ক্রেন নিন। অন্যান্য যেসব কন্ট্রাক্টর আছে তাদের ডাকুন, উদ্ধারকার্য চালান। এইভাবে যদি বড় ক্রেন এনে বাড়ি

ভাঙ্গা হয় তাহলে এই উদ্ধারের কাজ আরও ভাল হবে আপনি রাস্তাটা বন্ধ করে দিন। ইট স্যুড বি ক্লোজড একসেপ্ট অ্যাম্বুলেন্স। আপনারা যে কায়দায় রাস্তা বন্ধ না করে কাজ করছেন এতে উদ্ধার তাড়াতাড়ি হবে না। আপনি দমকল থেকে প্রয়োজনীয় ব্যবস্থা নিন। আপনার প্রথম কাজ হবে রাস্তা বন্ধ করা। তারপরে যেসব রং চঙে জামা পরে যারা কাজ করছে, তারা কোন অরগ্যানাইজেশনের আমাদের জানান, আপনি আরও অন্যান্য অরগ্যানাইজেশনের সঙ্গে কথা বলুন। আপনারা আগেও তদন্ত করেছিলেন তাদের কোনও সাজা হয়নি, এবারও হবে না। সুতরাং আমরা সমস্ত বিষয়ে সঠিক রিপোর্ট চাই।

[12-20 – 1-15 p.m.(Including Adjournment)]

**মিঃ স্পিকার ঃ** মিঃ আবেদিন আপনার সময় শেষ হয়ে গেছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আমরা চাচ্ছি এখানে ঘোষণা করুন .....

**Mr. Speaker :** Dr. Abedin, I don't have time now.

**(Noise and interruptions)**

Today is Friday. I have to adjourn the House now. I have granted five minutes to speak and that time has already expired.

The House now adjourns till 1.15 p.m.

**(At this stage the House was adjourned till 1.15 p.m.)**

[1-15 – 1-30 p.m.(After Adjournment)]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বিবৃতি দিলেন তারপরে আমার অসমাপ্ত বক্তব্য আমি সমাপ্ত করছি। আপনি ওয়ারফুটিং রিসোর্স অপারেশন করুন, আপনি মেশিন লাগান, যদি মেশিন ভাড়া করতে হয় করুন। এতে লজ্জার কিছু নেই। আপনি এনকোয়ারি করুন, আপনি এনকোয়ারির কথা বলেছেন এতে আমরা স্যাটিসফাইড নই। হাইকোর্টের Sitting judge of the High Court would be brought and trusted to the enquiry. সি.এম.সি. ওরা তো অপরাধী ওরা কেন ওখানে থাকবে? আপনাদের তো এক্সপার্ট টেকনোক্রাফট আছে তাদের দিয়ে করান। তাদের প্রতি তো আপনাদের অগাধ বিশ্বাস, এতে আমার আপত্তি নেই। It should be impertial enquiry আমাদের অতীত অভিজ্ঞতায় দেখছি, আপনাদের বিশ্বাসভাজন, আশ্রীত, অনুগ্রহভাজন লোকদের দিয়ে তদন্ত করান, প্রদীপ কুন্দলিয়ার ক্ষেত্রে দেখেছি, এখানে আপনি হাইকোর্টের সিটিং জাজ দিয়ে এনকোয়ারি করান। আপনি ওখানে অপারেশন দেখেছেন, গ্যাস কাটার এর কথা বললেন, It is not very expeditious rescue operation. আমরা জানি আপনাদের লিমিটেশন আছে। এতে আপনারা একজনকে দায়িত্ব দিন সে কো-অর্ডিনেট করবে। আর রাস্তাটা বন্ধ

করলেন কেন? ব্রেক অ্যান্ড ডাউনগুলো তো রাখতে হবে। এটাকে প্রেসটিজ ইস্যু করবেন না। এই তিনটি জিনিস করুন। আর ঐ প্রমোটার সে পালিয়ে গিয়েছে ৯.৪৫মিঃ নাগাদ। ঘর খুলে কাগজপত্র নিয়ে চলে গেছে। He should be booked. It should be pursued. এই লোকটি হচ্ছে আপনাদের মন্ত্রীর আশ্রিত ব্যক্তি, সে কোথায় গেল The paper should be ceased. ওর অকুপেশান আছে কিনা দেখা দরকার। পাশের বাড়িটা ওখানে ২৯টা হচ্ছে, ঐ বাড়িটা ও করছে, Till it is tested by expert. এই কথা আমি আপনার মাধ্যমে দাবি করলাম।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এখানে মূল যে তিনটি বিষয় মাননীয় বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন, আমি তার উপর সংক্ষেপে বলছি। একটা বক্তব্য আমি সকাল বেলায় অধিবেশনে রেখেছিলাম, কি পদ্ধতিতে, যারা উদ্ধারকার্য চালাচ্ছেন, যারা ধ্বংস স্তূপের মধ্যে আটকে আছেন, তাদের বের করে আনবেন। এই ব্যাপারটি নিয়ে সকালে অনেকক্ষণ আলোচনা হয়, বস্তুত স্থানীয় যিনি মাননীয় কাউন্সিলার আছেন তাকে নিয়ে আলোচনা করা হয় এবং যারা দেখাশুনা করছেন তারাও উপস্থিত ছিলেন। ওখানে আগের এক্সপিরিয়েন্স নিয়ে ক্রেন নিয়ে তুলতে গেলে অনেক লোকের প্রাণহানি ঘটতে পারে। ওখানে মেট্রো রেলের ক্রেন, সি.পি.টি.-র ক্রেন আনা হয়েছে, গ্যাস কাটার আমরা ওখানে রেখেছি। ক্রেন দিয়ে তুলতে গেলে যারা বেঁচে আছেন তাদের মারা যাওয়ার আশঙ্কা থাকে। সেইজন্য সিদ্ধান্ত হয় গ্যাস কাটার দিয়ে কেটে আসতে আসতে তোলা হবে। ক্রেন দিয়ে তুলতে গেলে সব কোলাপসড হয়ে যেতে পারে। ওখানে সি.এম.ডি.এ. এবং প্রাইভেট কন্ট্রাক্টারদের রাখা হয়েছে। ওখানে ৭ জন বেঁচে আছে, পরে আর একজনকে পাওয়া গিয়েছে, তাকে হাসপাতালে নিয়ে যাওয়ার দরকার হয়নি। এই মেথডে সারা দিন যুদ্ধকালীন ভিত্তিতে সেখানে কাজ চলবে। সরকারি ও বে-সরকারি সহযোগিতায় কাজটা ওখানে চলবে। ওখানে স্থানীয় ভাবে সকলে এসে গিয়েছেন, পূর্ণ সহযোগিতা চলছে। দ্বিতীয়ত আপনি ট্রাফিক ম্যানেজমেন্টের কথা বলছিলেন, সকালে সমস্ত ব্লক করতে হয়েছিল। আমি তখন উপস্থিত ছিলাম। তবে যখন খুব ভিড় বাড়ছে তখন একটা লেন করে গাড়ি পাশ কাটিয়ে মাঝে মাঝে রাস্তাটা ফাঁকা করে নেওয়া হচ্ছে। এই কাজটা আমরা জানি কিভাবে করতে হয়।

যদিও নাম বিধানসভায় উল্লেখ করতে নেই, তবুও আমি বলছি, তিনি একজন রেপুটেড লোক। ডঃ নীতিন সোম, ডিন অফ ইঞ্জিনিয়ারিং ফ্যাকালটি, যাদবপুর ইউনিভার্সিটি। কিছু দিন আগে যখন চিত্তরঞ্জন অ্যাভেনিউতে হাউস ক্লোপস হল, তখন মেট্রো রেল এবং রাজ্য সরকার মিলে, সহমত হয়ে ওনাকে চেয়ারম্যান করা হয়েছিল। তিনি স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ারিং জানেন। আমরা জানি উনি নিরপেক্ষ ভাবে কাজ করবেন। সুব্রত বাবু আমাকে বললেন, আসতে এত দেরি হল কেন। আমি ওনাকে ফোন করেছিলাম, প্রথমে উনি রাজি হচ্ছিলেন না, তারপর রাজি হয়েছেন। সাত দিনের মধ্যে তিনি প্রাথমিক একটা রিপোর্ট দেবেন এবং এক মাসের মধ্যে পুরো রিপোর্ট দেবেন। আরেকটা কথা আমি বলে রাখি, যে প্রোমোটারের

নাম এখানে বলা হয়েছে, মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করা হয়েছে সেই ব্যাপারে এবং গোয়েন্দা পুলিশ এবং দপ্তর এবং পুলিশকে সম্পূর্ণ নির্দেশ দেওয়া হয়েছে, যেমন করেই হোক তাকে গ্রেপ্তার করতে হবে। তার ঠিকানা ও গতিবিধি ধরে। এই হিসাবেই কাজটা চলছে। পালিয়ে গিয়ে কেউ পার পাবে না। চীট ফান্ড যেভাবে মুভ করেছি, সেইভাবেই মুভ করব। তাদের আগে উদ্ধার করি, তারপর টার্মস অফ রেফারেন্স অনুযায়ী কাজ করব। কজ অফ হাউস ক্রোপস, এই ব্যাপারে দি মেথডস টু বি অ্যাডাপটেড ইমিডিয়েটলি, সেইভাবেই মামলা করতে হবে। আরেকটা ব্যাপার বলছি, কোনও সালে বিল্ডিং প্ল্যান পাস হয়েছিল সেই ব্যাপারটাও দেখব। আমরা দেখতে পাচ্ছি ১৯৮৩-৮৪ সালে বিল্ডিং প্ল্যানটা স্যাংশন হয়েছিল এবং ১৯৮৯ সালে আবার রিভাইসজড প্ল্যান তারা দিয়েছিল এবং পৌরসভা সেটা নাকচ করে দিয়েছিল। এনকোয়ারি কমিটি গঠন করা মানে, সকল তথ্য আমি বার করে আনব।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যা বলেছেন, সাত দিনের মধ্যে একটা রিপোর্ট দেবেন বলেছেন, এটা ঠিক আছে। উনি যে টেকনিক্যালি পয়েন্ট বলেছেন, এটা আলোচনা করে দেখেছি ঠিকই আছে। অরুণ দত্ত যেখানে ফ্যামিলি নিয়ে থাকে সেখানে পুলিশ গেছে ৮.৩০ মিনিটে, অথচ বাড়িটি ভেঙ্গেছে চারটের সময়। ক্যামাক স্ট্রীটে তার একটা অফিস আছে, সেখানেও তিনি নেই, অলরেডি হি লেফট ক্যালকাটা।

**মিঃ স্পিকার ঃ** পুলিশ খবর পাওয়ার আগেই কি আপনি বাড়ি ভাঙ্গার খবর পেয়ে গেছেন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** পুলিশের অপদার্থতার কথা কি বলব। যখন আমরা খবর পাচ্ছি, তখন পুলিশ খবর পাচ্ছে না। চারটের সময় বাড়িটি ভাঙ্গল, আর তারা গেল ৮.৩০ মিনিটে কেন, এটা পুলিশকে জিজ্ঞাসা করবেন। এই পয়েন্টটাই আমি ওনাকে বলতে চাই।

(নয়েজ)

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সে বিষয়টা নিয়ে সকাল থেকে এখানে বিরোধী দল আলোচনা করছেন, সেই ব্যাপারে আমাদের সকলেরই উৎকণ্ঠার কারণ আছে। আমাদের নগরোন্নয়ন এবং অর্থ দপ্তরের মন্ত্রী মহাশয় সেখানে সকাল থেকে উপস্থিত ছিলেন এবং আমরা জেনেছি সেখানকার কাউন্সিলার মহঃ সেলিম এবং সেখানকার বিধায়ক মহঃ নিজামুদ্দিন সেখানে ছিলেন সকাল থেকে।

যারা আটকে আছে তাদের উদ্ধার জরুরি ভিত্তিতে হওয়া দরকার, এ ব্যাপারে ঘোষণা করেছেন। আপনাকে ধন্যবাদ, এই উদ্যোগ ভাল। কিন্তু এই মুহূর্তে সকলের সহযোগিতা সব চেয়ে বেশি জরুরি। এই উদ্ধার কার্যে সকলের সহযোগিতা প্রয়োজন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই মাল্টিস্টোরিড বিল্ডিংগুলি ক্রোপস হওয়ার ফলে এত মানুষের জীবন যে ভাবে আটকে আছে এটা খুবই উদ্বেগের বিষয়

এবং আমি হাউসের সাথে এক মত। ওয়ার্ক ফুটিং রেসকিউ অপারেশন যাতে মুলতুবি হতে পারে এবং এ ব্যাপারে সর্বাত্মক সহযোগিতা এবং এটা গুরুত্ব দিয়ে দেখা হোক। মাননীয় মন্ত্রী মহাশয়, বাড়িতে কত জন আটকে আছে তার কোনও অ্যাসেসমেন্ট হয়েছে কি না সেটা একটু আমাদের জানাবেন? নেকস্ট চ্যাপ্টার মাল্টি স্টোরিড বিল্ডিং। আগে কুন্ডোলিয়ার ঘটনা ঘটেছে। আশির দশকে কলকাতার উপর যে ভাবে ব্যাপক ভাবে প্রোমোটারদের এবং কর্পোরেশনের বিল্ডিং ডিপার্টমেন্টের সাথে একটা ভিসিয়াস সার্কেল তৈরি হয়েছে এবং এই জন্য একটার পর একটা বিল্ডিং কোল্যাপস-এর ঘটনা ঘটছে। শুধু এই বিল্ডিংটাই নয়, এই রকম আরও অনেক বিল্ডিং আছে যার সঙ্গে হাজার হাজার মানুষের জীবন মরনের সমস্যা জড়িয়ে আছে। এটার একটা ওভার অল তদন্ত করুন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Power Department will make a statement on the subject of reported uncertainty in Balagarh Project.

**(Attention called by Shri Saugata Ray on 20th July, 1995.)**

**Dr. Sankar Kumar Sen :** The Balagarh Thermal Power Project was awarded to R.P.G. Group (through mutual understanding and not through tender) and a company entitled, Balagarh Power Company Ltd. was formed with CESC Ltd. (a licensee of Government of West Bengal) as a promoter. At the request of the Group, the State Government has agreed that the total power generated in the first stage (2 X 250 MW) of the project will be exclusively used in the command area of CESC Ltd.

The Company has already executed EPC contract with Roll Royce and Power Purchase Agreement with CESC Ltd.

The State Government has reservations on certain issues on the total project cost and also on the Power Purchase Agreement which are relevant to the interest of consumers of CESC. Discussions have since been initiated and the issues are expected to be sorted out shortly.

## Statement Under Rule 346

**Mr. Speaker :** Now Minister-in-charge of the Public Works Department will make a statement on the subject of allegation on Bangabhavan.

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** স্যার, প্রথমে বলে রাখি যে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি কিছু অসুবিধার কথা এখানে বলেছেন। বঙ্গ ভবনে জায়গা না পাওয়ার ফলে তাঁর খুব অসুবিধা হয়েছিল। এ ব্যাপারে আমি এখানে বলব।

[1-30 – 1-40 p.m.]

গত ১৪.৭.৯৫ তারিখে বিকেল ৫।। টার সময় শ্রী মুখার্জির কাছ থেকে একটা দরখাস্ত পাওয়া যায় এই মর্মে যে তিনি দিল্লির বঙ্গ ভবনে ১৭ থেকে ২০ তারিখ পর্যন্ত থাকবেন। তিনি একটি দ্বি শয্যা বিশিষ্ট কামরার জন্য জানিয়েছিলেন। সেই সময় বঙ্গ ভবনে খুবই রাস থাকার জন্য তার অবস্থান কি হবে বা তিনি পাবেন কিনা তা জানিয়ে দেওয়া যায়নি। ১৫ তারিখে শ্রী মুখার্জির বাড়িতে ফোন করা হয়। শ্রী মুখার্জি তখন বাড়িতে ছিলেন না। সম্ভবত মিসেস মুখার্জি ফোনটি ধরেন এবং তাকে বলে দেওয়া হয় যে বঙ্গ ভবনে খুবই রাস চলছে কাজেই এই মুহূর্তে একটি ডবল বেডেড রুম তাকে দেওয়া সম্ভব হচ্ছে না তবে একটি সিঙ্গল বেডেড রুম তারজন্য অ্যালোটেড থাকছে। এইভাবে অ্যালটমেন্টের কথা তাকে জানিয়ে দেওয়া হয়। ১৭ তারিখে সকালে বঙ্গ ভবনকে ডাইরেকশন দেওয়া হয় যে শ্রী মুখার্জিকে সিঙ্গল রুম দেবার কথা বললেও যেহেতু তিনি ডবল বেডেড রুমের কথা বলেছেন অতএব যে মুহূর্তে ডবল বেডেড রুম খালি হবে তখনই তাকে তা দেবার ব্যবস্থা করতে হবে। টেলিফোনে এই ম্যাসেজটি বঙ্গ ভবনের দায়িত্বে যিনি আছেন সেই কেয়ারটেকারকে দেওয়া হয়। এ দিকে বিধানসভায় যোগাযোগ করে জানা যায় যে শ্রী মুখার্জি একাই যাচ্ছেন। বিধানসভায় আমার দপ্তর থেকে যোগাযোগ করা হয়েছিল ১৭ তারিখে। একটা ম্যাসেজ যায় এখান থেকে যে শ্রী মুখার্জি একাই যাচ্ছেন। এই অবস্থায় তিনি ওখানে যান। টেলিপ্রিন্টার, যা দিয়ে এখান থেকে রেসিডেন্ট কমিশনারের কাছে আমরা খবর পাঠাই এবং সেখান থেকে বঙ্গ ভবনে খবর যায় তখন টেলিপ্রিন্টার ম্যাসেজ রিসিভ করছিল না, গোলমাল ছিল। এরজন্য টেলিপ্রিন্টারে ম্যাসেজ আকারে খবরটি বঙ্গ ভবনে দেওয়া যায়নি তবে ওভার ফোন তাদের তা জানিয়ে দেওয়া হয়েছিল। বঙ্গ ভবনের যিনি কেয়ারটেকার তিনি রাত্রি ১১টা পর্যন্ত শ্রী মুখার্জির জন্য ওখানে অপেক্ষা করেছিলেন এই জন্য যে শ্রী মুখার্জির জন্য যে রুমের ব্যবস্থা করা হয়েছে তাকে তা জানাতে। কিন্তু শ্রী মুখার্জি রাত্রি ১১।। টার সময় ওখানে যান। কেয়ারটেকার তখন খেতে বসেছিলেন। সেকশনে যিনি ছিলেন — এখানে বোধ হয় ইনফরমেশনে একটু গ্যাপ ছিল — তার কাছে শ্রী মুখার্জি খাতায় তার নাম দেখতে চান। দেখা যায় যে খাতায় তার নাম নেই। তাতে তিনি অত্যন্ত রুষ্ট হন। তিনি বলেন, আমার বাড়িতে টেলিফোনে খবর দেওয়া হয়েছে অথচ খাতায় নাম থাকবে না? তিনি বলেন, আমার নামে যে বুকিং আছে সেটা তো খাতায় লিখে রাখতে হবে। তিনি এর প্রতিবাদ করেন। ইতিমধ্যে সেখানে কেয়ারটেকার চলে আসেন এবং তাকে বলেন যে স্যার, আপনার জন্য রুম রেডি আছে, আপনি সেখানে চলুন। তিনি তখন বলেন, আমি বিধানসভায় বিরোধী দলের ডেপুটি লিডার, আমাকে জানানো হয়েছে কিন্তু তা সত্ত্বেও খাতায় আমার নাম নেই, আমি অন প্রিন্সিপ্যাল

এর প্রতিবাদ করছি। তারপর ওরা ওকে বোঝানোর চেষ্টা করেন। তারা বলেন, আপনি বসুন, আমাদের একটা গ্যাপ হয়ে গিয়েছে, ভুল হয়ে গিয়েছে। তিনি বলেন, এই প্রসঙ্গে আমার ডেফিনিট অভিযোগ থাকল, আমি এখানে থাকব না। এই কারণে থাকব না যে খাতায় আমার নামে ঘর অ্যালোটেড হয়নি। তারপর তিনি ওখান থেকে চলে যান। বাইরে তখন বর্ষা হচ্ছিল। ঠিকই যে তার খুবই কষ্ট হয়েছিল। অন্য জায়গায় তাকে আশ্রয় নিতে হয়েছিল। ইনফরমেশন গ্যাপের জন্য এটা হয়েছে। টেলিপ্রিন্টারে ম্যাসেজটা যদি পাঠানো যেত তাহলে খাতায় ওরা এন্ট্রি করে নিত। তবে তার জন্য রুমের ব্যবস্থা ছিল এবং তাকে তা বোঝানোর চেষ্টাও করা হয়েছিল। তিনি রুষ্ট হন এবং ওখান থেকে বেরিয়ে চলে যান। এই সমস্ত ঘটনা।

### Laying Of Reports

**Annual Accounts and Audit Report of the Hooghly River Bridge Commissioners for the years 1991-92 and 1992-93.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission. I beg to lay the Annual Accounts and Audit Report of the Hooghly River Bridge Commissioner for the years 1991-92 and 1992-93

**Mr. Speaker :** To-day, the House will continue up to 6.35 p.m The Guilletine Bell will rang exactly at 5.35 p.m.

### DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos. 54 & 86

**Mr. Speaker :** There are 15 cut motions to Demand No. 54. All the cut motions are in order.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced to Re.1/-

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Abdul Mannan :** Sir. I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Mr. Speaker :** There are 6 cut motions to Demand No. 86. All the cut motions are in order.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে বাজেট বরাদ্দ মন্ত্রী মহাশয় এখানে পেশ করেছেন, তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলোকে সমর্থন করছি। আমি প্রথমে বলছি — এই দপ্তরের আমি বিরোধিতা করছি। কারণ, এত অনিয়ম, এত চুরি, সরাসরি এবং যা অন্যান্য সমস্ত দপ্তরের চুরি এবং জালিয়াতিকে হার মানিয়ে দেয়। আমার সময় অল্প, আমি এক একটা করে পয়েন্ট আউট করছি। আমি মুখ্যমন্ত্রীকে একটা চিঠি দিয়েছি ২১/৭/৯৫ তারিখে, তার মূল কথা হল, মন্ত্রী মহাশয়, উনি তিন হাজার মেট্রিক টন সরষের জন্য উড়িষ্যা কনজিউমার্স কো-অপারেটিভ ফেডারেশন, তার কাছে একটা অর্ডার দিয়েছিলেন। কিন্তু অর্ডারের নিয়ম হল এবং কনডিশন থাকে — উনারই আনা আইনের বই থেকে বলছি, ওয়েস্ট বেঙ্গল ফাইন্যান্সিয়াল রুলস, সেখানে ৭ পাতায় ১৮০ নং রুলে লেখা আছে, সিকিউরিটি As fixed by the Government should in all cases be taken for the due fulfilment of the conditions. কিন্তু তিন হাজার মেট্রিক টন সরষের অর্ডার দেওয়া হল উইদাউট সিকিউরিটি। কোনও সিকিউরিটি তাদের কাছ থেকে নেওয়া হল না। পরন্তু ওরা ডেলিভারি পর্যন্ত নিল না। মাত্র ৬।। মেট্রিক টন ডেলিভারি নিল, বাকিটা বজরং কানোরিয়া বলে একটা কোম্পানিকে দিয়ে দেওয়া হল, যেটা টাকার অঙ্কে ২০ লক্ষ টাকা, ডিপার্টমেন্ট লস করল। এর পেছনে একটা গভীর অভিসন্ধি আছে বলে আমি সরাসরি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি এবং তাঁর কাছে চিঠি দিই। ঐ চিঠি ২৫/৭/৯৫ তারিখে রিসিভড হয়েছে, যেটা আপনাকে আমি দিয়ে দেব। আমি জিজ্ঞাসা করছি, কেন? যার কোনও অফিস নেই, যার কোনও সিকিউরিটি নেই, রবীন বাবু আপনি অবাক হয়ে যাবেন তাকে তিন হাজার মেট্রিক টন সরষে দিয়ে দিলেন।

[1-40 – 1-50 p.m.]

ফুড ডিপার্টমেন্ট কোনও স্টেটে ব্যবসা করে না ওনলি পশ্চিমবঙ্গে ফুড ডিপার্টমেন্ট বিজনেস করে। কেন, কিসের জন্য অনুমতি দেওয়া হয়েছে? আমি বারেবারে এব্যাপারে যখন

এসেনশিয়াল কমোডিটির নির্মল বাবু জীবিত ছিলেন তখন আমি দৃষ্টি আকর্ষণ করেছিলাম, এখনও বলে যাচ্ছি। স্যার, একটা অর্ডার আছে সিমেন্টের ক্ষেত্রে। এই অর্ডার দিয়েছেন আমাদের চিফ সেক্রেটারি। সরকারি দপ্তর — এস.ই.বি., সি.এম.সি., সি.এম.ডি.এ. পৌরসভা সব বাধ্যতামূলক ভাবে এসেনশিয়াল কমোডিটি থেকে সিমেন্ট কিনবে। আপনার দপ্তরে আপনি এই সিমেন্ট অন্য জায়গা থেকে কেনবার ব্যবস্থা করেছেন। যেখানে কম্পালসারি সার্কুলার অনুযায়ী সিমেন্ট কেনবার কথা, সেখানে আপনি অন্য জায়গা থেকে সিমেন্ট কেনবার ব্যবস্থা করেছেন। এ জিনিস অন্য স্টেটে হয় না। বহু টাকা এ ভাবে অপচয় হচ্ছে। কি রকম ভাবে টাকা নয়ছয় করছেন দেখুন। আপনারা বারবার বলেন কেন্দ্র টাকা দিচ্ছে না। শুধু একটা উদাহরণ দিচ্ছি। ভোজ্য তেলের পুরো কোটা আপনি দিতে পারেননি। এ বছরে আপনাকে যেখানে অ্যালট করা হয়েছে, আপনার অ্যালোকেশন ছিল, গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার মার্চ ১৯৯৫ পর্যন্ত ৬ হাজার ৭শো মেট্রিক টন। সেখানে আপনি প্রায় ৭শো মেট্রিক টন দিতে পারেননি লিফট করতে পারেননি। কেন লিফট করতে পারেননি। ডিসট্রিবিউশন আঘাত পেল, সাধারণ মানুষ আঘাত পেল। অথচ আপনার যেটা অ্যালটেড আপনি সেটা দিতে পারেননি। আপনার নিজের নির্বাচনী এলাকা চুঁচুড়াতে দুটো দোকান খুলেছেন এবং আইন ভঙ্গ করে। বিভাগীয় বিপনীর দোকান খুলেছেন। সেখানে ঢালাও লোক নিয়েছেন। যেখানে ওই সমস্ত লোকদের জন্য খরচ হবে প্রতি মাসে ৪৫ হাজার টাকা। কি স্বার্থে, কি কারণে করেছেন এখনও পর্যন্ত জানাননি। যে সমস্ত পোস্টগুলিতে নিয়েছেন সেই পোস্টগুলি এবং লোক নিয়োগের যে পদ্ধতি সেই পদ্ধতি আপনি অনেক সময়ে মানেননি। অর্থাৎ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রুতে নয়। যেমন ওয়ান জুনিয়র অ্যাসিস্ট্যান্ট ম্যানেজার, ওয়ান কমর্শিয়াল ইন্সপেক্টর, থ্রি কারিক্যাল স্টাফ ইন দি র‍্যাঙ্ক অফ অ্যাসিস্ট্যান্ট গ্রেড ওয়ান, ওয়ান অ্যাসিস্ট্যান্ট গ্রেড টু, গ্রুপ ডি স্টাফ এবং সবই আপনার কনস্টিটিয়েন্সির লোক নেবার জন্য রীতি বহির্ভূত ভাবে, আপনি এটা করেছেন। আপনার মন্ত্রীরা বিশেষ করে মুখ্যমন্ত্রী প্রায়ই বলে থাকেন যে আপনারা নিয়ম মেনে লোক নিয়োগ করে থাকেন। আমি এটা সরাসরি দেখিয়ে দিলাম। আপনি একটা অর্ডার দিয়েছেন। যে মিনিটসগুলো দিয়েছেন খাদি ভবনে মিটিং করে ৩০.৬.৯৫. তারিখে। আপনি এটা করেছেন রাজনৈতিক উদ্দেশ্যে। একজনও সি.পি.এম.-কে নেননি। ১১৯ জন গ্রুপ ডি কর্মচারিদের নিয়েছেন এবং সম্পূর্ণ বে-আইনি ভাবে। ১১৯ জন কোনও মেরিটের ভিত্তিতে নয়। এটা কি মগের মুলুক নাকি যে আপনি কোনও নিয়ম মানবেন না? সরকারের যে নিয়মগুলি, যে যে আইনগুলো আছে সেগুলো না মেনে, সি.পি.এম. এটা জানে কি না জানি না, সম্পূর্ণ ভাবে আপনাদের পার্টি লেভেল থেকে এই অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, এমপ্লয়মেন্ট এক্সচেনঞ্জকে বাইপাস করে। আমার কাছে সার্কুলার নম্বর আছে। এফ.এস। সেক্রেটারিয়েট — ডি.পি. — ৯এ... এফ.এস....৯০ — ৯৩, পি.টি. — টু, ডেটেড় ২১শে ফেব্রুয়ারি ফুড অ্যান্ড সাপ্লাই ডিপার্টমেন্ট। এই অর্ডারের ভিত্তিতে আপনি সরাসরি নিয়োগ করেছেন গত বছর। এর সঙ্গে মুখ্যমন্ত্রী একটা অন্যায় করলেন, যেখানে আপনি দু কোটি টাকা লাভ করতে পারতেন। অস্ট্রেলিয়ান একটা সংস্থা আছে।

অস্ট্রেলিয়ার স্টল হার্ট অ্যান্ড কং থেকে চিনি আনার কথা ছিল। চিফ মিনিস্টার আপনাকে চিনি আনতে দেননি। না দেওয়ার ফলে অন্য যেসব জায়গা থেকে চিনি এনেছেন তাতে প্রায় ২ কোটি টাকা আপনি আপনার দপ্তরের লোকসান করে দিয়েছেন এবং সংবাদপত্রে এটা বেরিয়েছে যে, ব্রেজিল থেকে এবং অস্ট্রেলিয়া থেকে চিনি আনায় বসু সায় দিলেন না। এই সমস্তের আপনি জবাব দেবেন। আপনি আপনার দপ্তর থেকে 'পণ্য-বার্তা' বলে একটা বই বের করেন। তা 'পণ্য-বার্তা'য় সাহিত্য চর্চা করবার কি কারণ হল? সেখানে আপনি খিস্তি দিয়েছেন, রাজনৈতিক গালাগালি দিয়েছেন। কাদের? ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধীকে। এই সমস্ত ব্যক্তিকে শুধুমাত্র গাল-মন্দ করে একটা পত্রিকা বের করলেন; আর আপনাদের প্রয়াত নেতার এত বড় একটা ছবি দিলেন। আপনার দপ্তর থেকে সাহিত্য চর্চার কি সুযোগ আছে তা আমি জানি না! তার জন্য তো আলাদা দপ্তর আছে, তার ব্যয় বরাদ্দ আছে। আপনার দরকার হলে আপনি সেখানে গিয়ে কিছু করতে পারেন। 'পণ্য-বার্তা', একটা সরকারি প্রকাশনাকে ফরোয়ার্ড ব্লকের মুখপত্র করে দিয়েছেন। আমি রুলিং পার্টির অন্যদের বলছি, আপনারা দেখবেন উনি এটা কি ভাবে কি করেছেন। নিজের এলাকা চুঁচড়ায় রেশন দোকান থাকা সত্ত্বেও অতিরিক্ত রেশন দোকান একটা খুলেছেন এবং ওটা অন্য জেলাকে বঞ্চনা করে করেছেন। আমি তার অর্ডার নং এখানে উল্লেখ করছি, অর্ডার নং, ৫৬৮১/৫; ডেটেড ১৫.৮.৯৪.। যেখানে অন্য জেলায় একটা স্ট্যাটিউটরি রেশন দোকান করার কথা ছিল সেখানে সেটা না করে, সেটা নিয়ে এসে নিজের এলাকায় একটা রেশন দোকান খুলে দিয়েছেন এবং সম্পূর্ণ বে-আইনি ভাবে তা করেছেন। আমি ফটো কপি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের কাছে জমা দেব, ওখান থেকে দেখে নেবেন। আপনি আবার এক জায়গায় কন্টিনজেন্সির ভিত্তিতে বাংলা টাইপিস্ট নিয়োগ করেছেন নিজের পার্টির লোককে এবং এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জকে না জানিয়েই করেছেন। ফুড মিনিস্টারস সেক্রেটারিয়েট থেকে ৮২৪/এম.আই.সি./এফ.এস. — এতে আপনি নিজে সই করেছেন, — এম.আই.সি. ফুড অ্যান্ড সাপ্লাই, নরেন্দ্রনাথ দে। এই বে-আইনি কাজ আপনি করেছেন। এটা কি করে হয়? আপনাকে দেখে ভাল মানুষ মনে হয়। আপনি ভাল মানুষের মতো থাকেন, অথচ আদ্যোপান্ত চুরিতে ভরে গেছে। আগে একজন চুরি করেছিলেন, তিনি মারা গেছেন। নির্বাচনে হেরে যাবার পরেও কন্টিনজেন্সি বেসিসে এসেনশিয়াল কমোডিটিস-এর দায়িত্বে তাঁকে রাখা হয়েছিল। এখন আবার সেই একই জিনিস চলছে। এই সমস্ত অনেকগুলো জিনিস এখন পাবলিক অ্যাকাউন্টস কমিটির কাছে এসে গেছে। সেগুলো ওখানে পেশ করা হয়েছে। তার মধ্যে কয়েকটা বলি, সেগুলোর প্রফিট অ্যান্ড লস-এর অ্যাকাউন্টস দেননি। পাবলিক অ্যাকাউন্টস কমিটি ১০ বছর ধরে বিভিন্ন ভাবে প্রশ্ন করছে, আপনি উত্তর দিচ্ছেন না। আমি বিস্তারিত ভাবে বলছি না, সমস্ত ফাইলেই আছে। শুধু ডিস্ট্রিক্টওয়াইজ পি.ডি.এস. স্কীমের কথা উল্লেখ করছি। বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া, বর্ধমান, মেদিনীপুর প্রভৃতি জেলার প্রফিট অ্যান্ড লস পাবলিক অ্যাকাউন্টস কমিটিকে জানানো হয়নি। অর্থাৎ এই দপ্তর পার্টি চালাবার দপ্তরে পরিণত হয়েছে। আমি আগেই বলেছি আপনি ব্যবসা করতে পারেন না। অথচ আপনি ব্যবসা করছেন। আপনার বক্তৃতায় আপনি বলেছিলেন যে,

ওপেন জেনারেল লাইসেন্স চালু হবার পরে তেল আমদানির জন্য কেন্দ্রের অনুমতির দরকার হয় না। কিন্তু আপনি এবারে আপনার বাজেট ভাষণের ১৩ নং প্যারায় বলেছেন, "এ বছর ভারত সরকার অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমকে ভোজ্য তেল আমদানি করার অনুমতি দেননি"। অতএব আপনারা কিনতে পারেননি। যেখানে অনুমতির দরকার নেই বলছেন, সেখানেই আবার কি করে অনুমতি দেয়নি বলছেন?

[1-50 – 2-00 p.m.]

স্বভাবতই নিজের মধ্যে কিন্তু রেখে দিয়েছেন। আমি সবটা বলতে পারব না, সময় কম, মাত্র ১ ঘন্টার মধ্যে ডিবেট শেষ করতে হবে। ই.সি.এস.সি.-র তরফে সারের ব্যবসা করেন কোটি কোটি টাকার। আপনারা বলেন কেন্দ্রীয় সরকারের জন্য সারের দাম বাড়ছে। আপনারা হাতে নিয়েছেন ইউরিয়ার ব্যবসা। অথচ সারা রাজ্যে ডিলার অ্যাপয়েনমেন্ট না করে দালালদের মাধ্যমে সারের বন্টন করছেন কেন? ডিলার অ্যাপয়েন্ট করুন। কেন্দ্রীয় সরকার সারের জন্য টাকা ভরতুকি দিচ্ছেন অথচ তার সুফল চাষীরা পাচ্ছে না। মিডলম্যান, ফাটকাবাজেরা টাকা নিয়ে চলে যাচ্ছে। এরজন্য আপনি দায়ী পুরোপুরি। আমি অনুরোধ করব, আপনি উত্তর দেবেন। দুর্গাপুরে মুচিপাড়ায় ইণ্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স-এর জন্য ২ একর জমি সাড়ে ৪ বিঘা জমি পড়ে রয়েছে। সেই জমি উদ্ধার করছেন না। সি. পি. এমের লোকেরা দখল করে বসে আছে। কোনও ব্যবস্থা নিতে আপনি অক্ষম। সরকারি জমি কেন অন্যেরা দখল করে নিল, আপনি দয়া করে জানাবেন। সাধারণ মানুষের সঙ্গে এই দপ্তর সম্পূণ ভাবে যুক্ত। বন্টন ব্যবস্থাকে আরও রিটেলে নিয়ে যেতে পারেন। যত মানুষের কাছে নিয়ে যেতে পারবেন তত মানুষ বাঁচবে। যখন জিনিসের দাম বাড়ছে তখন আপনার দপ্তর গণবন্টন ব্যবস্থার মাধ্যমে যত বেশি ভাল কাজ করবেন ততবেশি মানুষের উপকার হবে। কিন্তু সেইদিক দিয়ে আপনি সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। কোম্পানি সেক্রেটারি আপনার নেই। এত লক্ষ লক্ষ টাকা, কোট-কোটি টাকার লেনদেন যেখানে হচ্ছে সেখানে কোম্পানি সেক্রেটারি থাকবার কথা। এখানে দেখা যাচ্ছে, সেকশন ৩৮৩(এ) ভায়োলেট করে দীর্ঘদিন ধরে সাড়ে ৭ বছর কোম্পানি সেক্রেটারি অ্যাপয়েনমেন্ট করেননি। কেন করেননি? আরো অন্যায় করেছেন—যারা ট্রেড ইউনিয়ন করেন তারা প্রতিবাদ করবেন—যেখানে ক্যাবিনেটের ডিসিশন হচ্ছে রি-এমপ্লয়মেন্ট না দেবার সেখানে একজন রিটায়ার অফিসার (* *) পেটোয়া লোক—তাকে কেন রি-এমপ্লয়মেন্ট দিয়েছেন? নতুন লোককে চাকরি কেন দিচ্ছেন না? কেন ক্যাবিনেটের সিদ্ধান্ত মানলেন না? আমি দায়িত্ব নিয়ে বলছি .....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যিনি হাউসে নেই তার নাম বলতে পারবেন না। বলা যাবে না।

---

**Note :** * [Expunged as ordered by the chair]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** অ্যাকাউন্টস অফিসার বলব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বলা যাবে না। বাদ যাবে। নাম বলা যাবে না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ওর বাবা যাবে। স্বজন-পোষণ হচ্ছে আর আমি বলতে পারব না?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি ডেপুটি লিডার। অনেকদিন আছেন। ভাষাগুলিকে সংযত করুন। This is a mis-conduct under the rules. You should use the language it properly.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি আপনার কাজ করুন, আমি আমার কাজ করব। আপনি থাকুন, আমি বলতে থাকব। Let the minister be properly first

**Mr. Deputy Speaker :** You should follow the parliamentary norms. It is not the proper parliamentary norms. Please continue yourself within the topic.

(নয়েজ)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** যিনি রিটায়ার করেছেন তাকে ক্যাবিনেটের সিদ্ধান্ত মেনে আপয়েনমেন্ট দিতে পারেন না। অবিলম্বে ব্যবস্থা নিন। সরকারি আদেশ মানবেন না? ভোজ্য লবনকে আপনি গণবন্টন ব্যবস্থার মধ্যে আনতে পারেননি ....

মিঃ ডেপুটি স্পিকার ঃ আপনার টাইম শেষ হয়ে গেছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ভোজ্য লবন ......

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি টাইম নেবেন? ৫ মিনিট টাইম এক্সট্রা হয়ে গেছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** ভোজ্য জিনিসের বন্টন সম্বন্ধে এখানে একটা অর্ডার আছে। নাম্বারটা আমি বলে দিচ্ছি। আমি আপনাকে অর্ডার নাম্বারটা বলে দিচ্ছি—সেটা হচ্ছে ৩৯৯৫। এফ এস। এস ইউ পি। ১৪-আর। ৯৩-এফ এস। এই অর্ডারের ভিত্তিতে আপনি ভোজ্য তেলের গণবন্টন ব্যবস্থা করতে পারতেন। কিন্তু আপনি আজও আনতে পারেননি। এই ব্যার্থতা নিয়ে, (* *) নিয়ে আপনি এখানে ব্যয় বরাদ্দ করতে এসেছেন এবং সেটাও আমাদের সমর্থন করতে হবে? এই (* *) জন্য আমি আপনার পদত্যাগ দাবি করে, বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** চুরি, জালিয়াতি, জোচ্চুরি কথাটা বাদ যাবে। কোনও এম এল্ এ, এম পির এগেনষ্টে অ্যালিগেশন আনতে গেলে তাকে নোটিশ দিয়ে আনতে হয়। এই অ্যালিগেশনকে প্রুফ করতে হয়।

**Note :** * [Expunged as ordered by the chair]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী** ঃ আমরা বিধানসভার সদস্যরা যা বলব তা রেকর্ড থাকবে এবং প্রসিডিংস হবে। এটা একটা ইতিহাস। আমিই শুধু বলছি না, সব পক্ষই বলেন এতে এমন সব বক্তব্য না থাকে, যাতে ভবিষ্যত প্রজন্মের কাছে আমাদের বিধানসভার মর্যাদা হেয় হয়ে যায়। এটা আমি সকলের কাছে আপনার মাধ্যমে অনুরোধ রাখলাম।

**শ্রী হারাণ হাজরা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দ বাজেট পেশ করেছেন, আমি তাকে পুরোপুরি সমর্থন করছি। এবং সাথে সাথে বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। আমাদের বিরোধী দলের নেতা মাননীয় সুব্রতবাবুর বক্তব্য শুনলাম। তিনি দুঃখ করছিলেন যে, খাদ্যের ব্যাপারে আরও সময় দরকার। তিনি জোলো বক্তব্য রাখলেন। তাঁর বক্তব্যের মধ্যে কোন বিষয়বস্তু ছিল না। একেবারেই অন্তসারশূন্য উনি কিছু আগডুম, বাগডুম কথা বলে গেলেন। ওনার কথা শুনে মনে হচ্ছে যে, চোরেদের মুখে যেন হরিনাম কথা শোনর মতো অবস্থা। আমরা জানি—বোফর্স কেলেঙ্কারী, ভূষি কেলেঙ্কারী, কম্বল কেলেঙ্কারী, কমিশন কেলেঙ্কারীর কথা। আর ওদের কাছ থেকেই এই কথাগুলি শুনতে হবে? উনি কেন্দ্র তার মাসিক বরাদ্দ ঠিকমতো দিচ্ছে কিনা, বামফ্রন্ট সরকার এই রেশনিং ব্যবস্থাকে কিভাবে টিকিয়ে রেখেছে—সে ব্যাপারে কিছুই বললেন না। উনি এই রকম উল্টোপাল্টা কথা বলে গেলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ একটা ঘাটতি রাজ্য। বাংলাদেশ থেকে যারা এসেছেন—তার দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকার পুরোপুরি ভাবে করে না। এবং এর উপরেও কেন্দ্রীয় যে মাসিক বরাদ্দ পশ্চিমবঙ্গের জন্য—তা ঠিকমতো দেয় না। পশ্চিমবঙ্গের মানুষের জন্য যে খাদ্যের দরকার, তা দেখা তো দূরের কথা। তাদের যে মাসিক বরাদ্দ সেটুকুও তারা ঠিকমতো দেয় না।

[2-00 – 2-10 p.m.]

আমি একটা খতিয়ান আপনার সামনে তুলে ধরতে চাই। পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় মাসিক বরাদ্দ ছিল ১ লক্ষ ২৫ হাজার মেট্রিক টন ১৯৮৮ সালে। এই বরাদ্দ কেন্দ্রীয় সরকার ৪০ হাজার মেট্রিক টন থেকে কমিয়ে ৮৫ হাজার মেট্রিক টন করলেন। যদি শেষেরটাকেও ধরা যায় তাহলে দেখা যায় যে কেন্দ্রীয় সরকারের যে চালের বরাদ্দ ৪০ হাজার মেট্রিক টন কমে গেল। ঠিক তেমন ভাবেই গমের মাসিক বরাদ্দ পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের যা ছিল তা থেকে ৭০ হাজার মেট্রিক টন কমিয়ে দেওয়া হল, এবং ১ লক্ষ ৫ হাজার মেট্রিক টন হল, অর্থাৎ গমের বরাদ্দ ২১ হাজার মেট্রিক টন কমে গেল, চিনির বরাদ্দ ছিল ৭১৮২ মেট্রিক টন, ১৯৮৪ সালের এপ্রিল থেকে সেখানে কমিয়ে তাঁরা কি করলেন ৫,৮৮৮ মেট্রিক টন, অর্থাৎ কমে গেল ৩০০ মেট্রিক টন। এ ছাড়াও জ্বালানী কয়লা কোরোসিন, পেট্রোল, ডিজেল প্রতিটি জিনিস কেন্দ্র পশ্চিমবঙ্গের মাসিক বরাদ্দ এই ভাবে কমিয়ে বঞ্চনা করেছেন, যেটা মাননীয় সুব্রত বাবু একবারও উচ্চারণ করলেন না। অনুরূপ ভাবে আজকে র‍্যাশন ব্যবস্থাও নেই। আজকে কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির ফলে র‍্যাশন থেকে আরম্ভ করে খোলাবাজারের

সমস্ত জিনিসপত্রের দাম বেড়েছে যা ক্রেতা সাধারণের পক্ষে একেবারে ক্রয় ক্ষমতার বাইরে চলে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার, মাননীয় নরসিংহ রাওয়ের সরকার ৪ বছরে র‍্যাশন সামগ্রীর দাম যে কিভাবে বাড়িয়েছেন তার একটা খতিয়ান আপনার সামনে তুলে ধরতে চাই। কেন্দ্রীয় সরকার ৪ বছরে ১২ বার র‍্যাশনের চাল, গম এবং চিনির দাম কি ভাবে বাড়িয়েছেন। ১৯৯১ সালে র‍্যাশনে চালের দাম ছিল ২.৮৯ টাকা, আজ বেড়ে হয়েছে ৫.৩৭ টাকা। গমের দাম ছিল কে. জি. প্রতি ২.৭৩ টাকা, আজ পশ্চিমবঙ্গে গরিব মানুষদের গম কিনে খেতে হয় র‍্যাশনে যার দাম ৪.৫৫ টাকা। র‍্যাশনে চিনির দাম ছিল ৫.২৫ টাকা, এখন কেন্দ্রীয় সরকারের দয়ায় চিনির দাম বেড়ে হয়েছে ৯.৫৫ টাকা। পেট্রোল লিটার প্রতি দাম ছিল ১২.৫, ১৯৯১ সাল থেকে আজ পর্যন্ত তা বেড়ে হয়েছে ১৭.৬৮। ডিজেল লিটার প্রতি দাম ছিল ৪ বছর আগে ৫.২১ টাকা, আজকে লিটার প্রতি ডিজেলের দাম ৭.২৫ টাকা। রান্নার গ্যাস যেখানে প্রতি সিলিণ্ডারের দাম ছিল ৬৪.৬৫ টাকা, আজকে সেই গ্যাসের দাম বেড়ে হয়েছে ১০৫.৭০ টাকা। এই মূল্যবৃদ্ধি থেকেই বোঝা যায় যে, কেন্দ্রীয় সরকার গ্রামের ক্ষেত মজুর এবং শহরের বস্তিবাসী যাদের র‍্যাশনের উপর নির্ভর করতে হয় সেইসব গরিব মানুষদের উপর গত ৪ বছরে ১০/১২ বার র‍্যাশনে চাল, গম, চিনি, কেরোসিন, পেট্রোল, ডিজেল সমস্ত জিনিসের দাম বাড়িয়ে ক্রেতা সাধারণকে কি অবস্থার মধ্যে এনে দিয়েছেন। মাসে মাসে র‍্যাশনে জিনিসের দাম বাড়িয়েছেন একথা মাননীয় সুব্রত বাবু একবারও বললেন না এবং এগুলি স্বীকার করবেন না, করলে চাকুরি চলে যাবে। আমরা জানি তাঁর অসুবিধাটা কোথায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁরা বলেছিলেন ১০০ দিনের মধ্যে জিনিসের দাম কমিয়ে দেবেন। বামফ্রন্টের শরিক দলের বিধায়করা ভেড়ার দল, তা মাননীয় নরসিংহ রাও ১৯৯১ সাল থেকে দিল্লির মসনদে বসেছেন, ৩৬৫ দিনে বছর, তাকে ৪ দিয়ে গুণ করে দেখুন এখনও কি ওঁদের সেই ১০০ দিন হয়নি? সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্টের বিধায়করা পাগল, না পাগল নয়, সেটা বিচার করার জন্য অনুরোধ করব। আজকে বামফ্রন্টের যে সফলতা সেটা ওরা স্বীকার করেনা। পশ্চিমবঙ্গের মানুষকে, এই বিধানসভাকে ওরা বিভ্রান্ত করে চলেছেন। আমরা জানি যে ওদের চিরাচরিত যে স্বভাব সেটা ওরা করব। আজকে রেশন ব্যবস্থার ব্যাপক পরিধি সৃষ্টি হয়েছে। বৃহত্তর কলকাতা, হাওড়া, উত্তর ২৪-পরগনা, আসানসোল, দুর্গাপুরে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা আছে। সেখানে এক কোটিরও বেশি মানুষ ২ হাজার ৬৬৪ টি ন্যায্য মূল্যের দোকান থেকে রেশন সংগ্রহ করে। অনুরূপ ভাবে যে সমস্ত সংশোধিত রেশন এলাকা আছে, সেখানে যে রেশন ব্যবস্থা চালু আছে, সেখানে ৫.৬২ কোটিরও বেশি মানুষ ১৭ হাজার ৬ শত ৬৫টি ন্যায্য মূল্যের দোকান থেকে রেশন সংগ্রহ করে থাকে। তাছাড়া কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক ব্যবস্থা থাকা সত্বেও বামফ্রন্ট সরকার রেশন ব্যবস্থাকে টিকিয়ে রাখার জন্য দৃঢ়প্রতিজ্ঞ। শুধু তাই নয়, যে সমস্ত এলাকায় ভূমিহীন কৃষক, শ্রমিক আছে, তাদের যখন কাজ থাকেনা সেখানে বামফ্রন্ট সরকার ভরতুকি দিয়ে এক টাকা কে. জি. দরে ৪ কে. জি করে প্রত্যেককে চাল দিয়েছে এবং সেই গ্রামের মানুষের সংখ্যা হচ্ছে ১ কোটি ৫৫ লক্ষ ৩২ হাজার ৬৪৪ জন। পশ্চিমবঙ্গ সরকারকে তার জন্য চাল সংগ্রহ

করতে হচ্ছে ৪৮ হাজার ২১৬ মেট্রিক টন। এছাড়াও কেন্দ্রীয় সরকার আমূল ভূমি সংস্কার ব্যবস্থা না করলেও, বামফ্রন্ট সরকার বে-নামী জমি, খাস জমি ভূমিহীন কৃষকদের পাট্টার মাধ্যমে দিয়েছেন, বিলিবন্টন করেছেন বলে আজকে তারা ফসল তৈরি করতে পারছে। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য দপ্তরের মন্ত্রী মহাশয় যে ৫৫ এবং ৮৬ নম্বর দাবি এখানে উত্থাপন করেছেন, আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। সময় মাত্র ৫ মিনিট। সে জন্য আমি কয়েকটি বিষয়ে মন্ত্রী মহাশয়ের কাছে তুলে ধরার চেষ্টা করছি। আমাদের দলের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি বলেছেন যে এই দপ্তরটি সমস্ত ক্রেতা সাধারণের যে চাহিদা তা পূরণ করতে পারছে না। আজকে সর্ব ক্ষেত্রে দুর্নীতি ছেয়ে গেছে। আজকে আমার আগে শাসক দলের মাননীয় বিধায়ক বললেন যে কেন্দ্র দিচ্ছে না। কিন্তু আমাদের খাদ্য দপ্তরের যে ইনফ্রাস্ট্রাকচার আছে সেটাকে কাজে লাগিয়ে কোনও রকম ব্যবস্থা নেওয়া হচ্ছে কিনা সে বিষয়ে আমাদের সন্দেহ আছে। প্রতিদিন সীমান্ত এলাকা দিয়ে চাল থেকে শুরু করে অত্যাবশ্যক যাবতীয় জিনিস পাচার হচ্ছে।

[2-10 – 2-20 p.m.]

দপ্তরের যে এনফোর্সমেন্ট শাখা এবং এই ধরণের অন্যান্য যে বিভাগগুলি আছে তারা কোনও রকম ভূমিকা নিতে পারছে না। আর এখানে বলা হচ্ছে কেন্দ্র আমাদের চাল দিচ্ছে না, আমরা রেশন দেব কি করে। এই অবস্থার মধ্যে দিয়ে দপ্তরটা চলছে। কিছু দিন আগে আমাদের এখানে মন্ত্রী মহাশয় বলেছেন যে আমাদের এখানে ১৭ হাজার আন-লাইসেন্সড ধান কল আছে, বর্তমান সামাজিক অবস্থার মধ্যে এটা গড়ে উঠেছে। হ্যাঁ, হতে পারে। আজকে আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন আমাদের এখানে লেভি কত আদায় হচ্ছে। কিছু দিন আগে উনি বলছেন যে, যে সমস্ত ফলস রেশন কার্ড রয়েছে সেইগুলিকে ধরবার জন্য অভিযান চালিয়েছেন। উনি বলেছেন আমাদের এখানে ৬ কোটি ৭০-৭৫ লক্ষ রেশন কার্ড আছে তার মধ্যে ৩৮ লক্ষ ভুয়া। উনি বলছেন এই রেশন কার্ড বাতিল করে নূতন করে নূতন রঙে, নূতন ঢঙে রেশন কার্ড তৈরি করার কথা চিন্তা করছেন। উনি নিশ্চয় জানেন একটা রেশন কার্ড তৈরি করতে অন্তত ৫০ পয়সা লাগবে এবং কত ম্যান পাওয়ার লাগবে। আমাদের নদীয়া জেলায় ৪১ লক্ষ কার্ড হোল্ডার আছে। তার মধ্যে এখন পর্যন্ত—আমার কাছে যা খবর আছে—মাত্র ৮০ হাজার কার্ডকে বাতিল করা হয়েছে। আরো ৩-৪ লক্ষ ভুয়া কার্ড রয়েছে। আর একটা বিষয় বলতে চাই। এই দপ্তরের কিছু কিছু অফিসার আছেন যাদের কাজের মূল্য দেওয়া হয় না। নদীয়া জেলায় এই রকম একটা ঘটনার কথা বলছি। নবদ্বীপে প্রাইভেট একটা প্রেসে হাজার হাজার রেশন কার্ড ছাপানো হল, এই ব্যাপারে অভিযোগ করা হল। ডিস্ট্রিক্ট কন্ট্রোলার ইনকুয়ারী করলেন। এনকুয়ারী করে ডি. এম-কে বললেন। কোন প্রেস থেকে ছাপানো হয়েছে, কারা কারা জড়িত সমস্ত কিছু ৩০.৮.৯৩

তারিখে ডি. এম.-কে জানানো হলো। কিন্তু আজ অবধি কোনও কর্মচারি যারা এর সঙ্গে যুক্ত সে ডিস্ট্রিক্ট কন্ট্রোলার থেকে শুরু করে, ইন্সপেক্টর থেকে শুরু করে, সাবডিভিশনাল কন্ট্রোলার থেকে শুরু করে প্রেস পর্যন্ত কারো বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়নি। এনকুয়ারীর কপি ডিপার্টমেন্টকে পর্যন্ত দেওয়া হয়েছে। এই হচ্ছে এই দপ্তরের অবস্থা। বিভিন্ন জায়গায় যে ভুতুড়ে রেশন কার্ড রয়েছে সেই ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন জানতে চাই। আবার দেখুন কেরোসিন তেল কোটা অনুযায়ী অ্যালটমেন্ট হচ্ছে না। এক-এক জায়গায় এক-এক রকম অ্যালটমেন্ট দেওয়া হচ্ছে। আংশিক রেশন এলাকায় কোথাও ২০০ মিলি লিটার কোথাও ৩০০ মিলিলিটার, কোথাও ৪০০ মিলিলিটার কেরোসিন তেল দেওয়া হচ্ছে, কোনও কিছু ইউনিফর্ম নয়। তারপর আবার বিভিন্ন জায়গায় বিভিন্ন ভাবে দেওয়া হচ্ছে। আর একটা বিষয় বলি। তারপর প্রাইভেটে কিছু কেরোসিন তেল দেওয়া হচ্ছে। এদের কোনও কার্ড ট্যাগিং নেই, তাদের অ্যালটমেন্ট দেওয়া হচ্ছে। তারা বেশি পরিমাণে তেল তুলে কয়েকজনের মধ্যে দিয়ে বাকি তেল তারা কালো বাজারে বিক্রি করে দিচ্ছে। কোথাও কোথাও ৭-৮ টাকা করে লিটার কেরোসিন তেল বিক্রি করছে তারা। এটা একটা দুর্নীতির জায়গা তৈরি হয়েছে। অথচ এই তেল সাধারণ মানুষ পাচ্ছে না। এই রকম একটা অবস্থা চলছে সেখানে। আর একটা বিষয় তুলে ধরছি। ভূমিহীন কৃষি শ্রমিক যারা কাজ পায় না তাদের আপনি চাল দেন মাসে ৪ সপ্তাহ। আপনি খোজ নিয়ে দেখবেন কেউ ২ সপ্তাহের বেশি পায় না। তাও যে চালটা দেওয়া হয় সেটা মানুষের খাওয়ার অনুপযুক্ত। এফ. সি. আই.-এর গুদামে ৮-১০ মাস পড়ে থাকে যে সমস্ত চাল সেইগুলি গরিব মানুষকে দেওয়া হয়। চালের ক্ষেত্রে যা গমের ক্ষেত্রেও তাই। যে সমস্ত ভূমিহীন কৃষি শ্রমিক আছে তাদের ক্ষেত্রে এই জিনিসগুলি দেওয়া হচ্ছে। তা ছাড়া এই ডিপার্টমেন্টের তদারকির কোনও ব্যবস্থা নেই। কিছু অসাধু ব্যবসায়ী প্রাইস লিস্ট না লাগিয়ে চালের দাম যখন তখন বাড়িয়ে দিচ্ছে। এই ডিপার্টমেন্ট কিভাবে সচল হবে তার কোনও ব্যবস্থা নেই। আমি মনে করি এই দপ্তরের অনেক তৎপর হওয়া প্রয়োজন। আংশিক রেশন এলাকায়, বিধিবদ্ধ রেশন এলাকায় বলছেন ভোজ্য তেল দিচ্ছেন, বা বই, খাতা, পেনসিল দিচ্ছেন; কিন্তু আদৌ কিছু দেওয়া হচ্ছে না। কোনও মাসে হয়ত ১ সপ্তাহ দেওয়া হয়, কোনও মাসে তাও না। সর্বশেষে এই ব্যয়বরাদ্দের দাবির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী ৫৪ এবং ৮৬ নম্বর ব্যয়বরাদ্দের যে দাবি এখানে পেশ করেছেন, তার সমর্থনে আমি দু-চারটি কথা বলতে চাই। এতক্ষণ বিরোধীদের বক্তব্য শুনলাম, যার সারবত্তা কিছু নেই। তারা এখানকার যে সমস্ত সমস্যা, সেইগুলোরই কথা বললেন, কিন্তু কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব, সেই দায়িত্বের কথা একবারও বললেন না এবং কোনও দিনও বলেন না। কেন্দ্রীয় সরকারের যে নীতি, সেই নীতি কি? গণবন্টন ব্যবস্থাকে তুলে দেওয়া, ভরতুকি ব্যবস্থাকে তুলে দেওয়া। রেশন থাকবে না। এটাই চাইছেন। কাজেই সেই ব্যাপার বলবেন না। কিন্তু ঘটনা হচ্ছে এটা অতি সত্য

কথা, পরিষ্কার কথা, যেটা খাদ্যমন্ত্রী স্বীকার করেছেন যে, আমাদের পশ্চিমবাংলায় খাদ্যে ঘাটতি আছে। কিন্তু, ঘাটতির পরিমাণ ৭০/৭২ সালে যা ছিল, আজকে সেটা অনেকটা কমে গেছে, তথ্য বিশ্লেষণ করলেই এটা দেখা যাবে। একটা কথা এই যে, বামফ্রন্টের সবচেয়ে পজিটিভ দিক হচ্ছে এর বিভিন্ন দপ্তরগুলো একটার সঙ্গে আর একটা কো-রিলেটেড। এর সমন্বয় সাধন করে আমরা যে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হতে চেষ্টা করছি, এটা তারা স্বীকার করছেন না। এখানে আজকে ভূমিসংস্কার দপ্তর, পঞ্চায়েত দপ্তর, ইরিগেশন দপ্তর, এগ্রিকালচার দপ্তর, ফুড দপ্তর, সমস্ত দপ্তর একটার সঙ্গে আর একটা কো-রিলেটেড। ইরিগেশন হচ্ছে বলেই কৃষি উৎপাদন বাড়ছে, কৃষি উৎপাদন বাড়ছে বলেই এসব করতে চাইছি। আমরা এটা বুঝেছি, কেন্দ্রীয় সরকারের বঞ্চনা থাকবেই। আমাদের এই পশ্চিমবাংলার মানুষ একটু খেয়ে পরে থাকুক, তারা তা চাইবে? কাজেই যে ঘাটতি আমাদের আছে, সেই ঘাটতি পূরণ করবার জন্য বামফ্রন্টের যে বিভিন্ন দপ্তর আছে, তারা যে সমস্ত কর্মসূচি গ্রহণ করেছেন, সেইগুলো পজিটিভ, এবং তার মধ্যে থেকেই আমাদের এই স্বনির্ভরতা অর্জন করতে হবে। এই সঙ্গে সঙ্গে আর একটা কথা বলা দরকার দুর্নীতির ফিরিস্তি যা সুব্রত বাবু দিলেন, তার উত্তর মন্ত্রী দেবেন। একটা কথা বলতে পারি, গ্রুপ ডি কর্মচারি, উনি বললেন ১০০ জনকে নেওয়া হয়েছে যারা ফরোয়ার্ড ব্লক, সি. পি. এম., আর. এস. পি.'র লোক। সুব্রত বাবু সভাকে মিসলেড করলেন। আমি দায়িত্ব নিয়ে বলছি, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে, যা নিয়ম আছে সেই ভাবেই নেওয়া হয়েছে। কাজেই এসব বলে সভাকে, পশ্চিমবঙ্গের জনগণকে মিসলেড করা হচ্ছে। এটা তাদের অভ্যাস। আর একটা কথা বলছি, পশ্চিমবঙ্গে অনেক ক্ষেতমজুর আছে, এগ্রিকালচার লেবার, তাদের ডিমাণ্ড ছিল অন্তত ৬ মাস রেশনের মাধ্যমে তাদের চাল দিতে হবে। কারণ ক্ষেতমজুররা সবচেয়ে দুর্দশাগ্রস্থ। যদিও ভূমি সংস্কারের মধ্যে দিয়ে, পঞ্চায়েতের কাজকর্মের মধ্যে দিয়ে, নানারকম উন্নয়নমূলক কাজের মধ্যে দিয়ে তাদের আয় বেড়েছে, তবুও, বামফ্রন্টের প্রতি মানুষের যে প্রত্যাশা, সেই প্রত্যাশা সামনে রেখে এগ্রিকালচার লেবারদের যাতে বছরে অন্তত ৬ মাস সস্তা দরে চাল দেওয়া যায়, সেই ব্যবস্থা করার জন্য বলছি। কেন্দ্রীয় সরকার তো এটা করবেন না, তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, বিষয়টা দেখবেন। এছাড়া আর একটা ব্যাপার হচ্ছে ফুড ডিপার্টমেন্ট যে সমস্ত লাইসেন্স দিচ্ছে, সেই ব্যাপারটা কড়া হাতে দেখতে হবে। পার উইক, পার ট্রিপ একজন লাইসেন্স হোল্ডার কত চাল ক্যারি করতে পারে? এতে দেখা যাচ্ছে পার উইক, পার ট্রিপ হচ্ছে না, ডজন ডজন ট্রিপ কারচুপি করছে এবং এটা ইচ্ছাকৃত করছেন। এই ব্যাপারে দপ্তরের একটু কড়া হওয়া দরকার। বিষয়টা দেখবেন। শেষ কথা বলছি, কেন্দ্রীয় সরকার গ্যাসের দাম বাড়িয়ে দিয়েছেন, ভরতুকি কমিয়ে দিয়েছে। দু মাসেও গ্যাস মিলছে না। এই গ্যাসের ব্যাপারে আপনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে একটু কথা বলুন। কারণ একটা রান্নার গ্যাস পেতে দু'মাস সময় লেগে যাচ্ছে। এই কথা বলে আমি এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 – 2-30 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মাননীয় খাদ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে কাট মোশনগুলো এসেছে সেগুলোকে সমর্থন করছি। একটু আগে সুব্রত বাবু বক্তব্য রাখতে গিয়ে 'দুর্নীতি, চোর' বলায় আপনি একটু রাগ দেখিয়েছেন। আমরা তো বিদ্যাসাগরের নীতি মেনে চলি। তিনি বলেছেন, কানাকে কানা, খোঁড়া কে খোঁড়া বলা যাবে না। কিন্তু তিনি চুরি করলে তাকে চোর বলা যাবে না এই কথা বলেননি। সুব্রতবাবু তাই যা বলেছেন তা অবান্তর বলেননি। আপনার দপ্তর দুর্নীতিতে টোটালি ভরে গেছে। আপনার বাজেট বক্তব্যটা পড়ছিলাম। কোনও একটা জায়গাতে রাজ্য সরকার কি করেছে তা দেখলাম না। আপনি খালি কেন্দ্রের বিরুদ্ধে বলেছেন। রেশনে চাল নেই, কেন্দ্রের দোষ। গ্যাস নেই, কেন্দ্রের দোষ, কেন ভূয়া রেশন কার্ড, কেন্দ্রের দোষ, চোরা চালান বন্ধ হচ্ছে না, সেটাও কেন্দ্রীয় সরকারের দোষ। সবই যদি কেন্দ্র করবে, তাহলে আপনি কি শুধু লালবাতির গাড়ি চড়ে ঘুরে বেড়াবেন বলেই আছেন? আপনাার ১৮ বছর এখানে আছেন, এই সময়ের মধ্যে কোন খাদ্যনীতি চালু করতে পেরেছেন? বাংলার মানুষের কাছে বলুন আপনাদের খাদ্যনীতি কি, কি খাদ্যনীতি হয়েছে। অথচ আপনারাই একদিন আন্দোলন করে এই বিধানসভায় এসেছেন। প্রফুল্ল সেনকে নাস্তানাবুদ করেছেন। সেই খাদ্যনীতির ব্যাপারে কিছু পথ আপনারা দেখাতে পারেননি। আপনারা লক্ষ্যমাত্রা অনুযায়ী লেভী সংগ্রহ করতে পারেননি। কংগ্রেসের আলে যখন চালের উৎপাদন কম ছিল তখন আমরা যে লেভী সংগ্রহ করতে পেরেছি, আপনারা ১৮ বছরে সেই রেকর্ড ভাঙতে পারেননি। যদিও বর্তমানে উৎপাদন দু'গুণ বেড়ে গেছে, তবুও রাজ্য সরকার চাল সংগ্রহ করতে পারছে না। আপনারা আমাদের সেই রেকর্ড ভাঙতে পারেননি, যদিও উৎপাদন এখন অনেক বেড়ে গেছে। কেন্দ্রীয় সরকার কি আলাদা জমিতে চাল উৎপাদন করে? প্রতিটি রাজ্য যদি বলে যে তারা চাল উৎপাদন করবে না, লেভী সংগ্রহ করতে পারবে না, তাহলে কেন্দ্রীয় সরকার কি করে দেবে, কোথা থেকে দেবে? আপনারা ১৮ বছরে যে লক্ষ্যমাত্রা নিয়েছিলেন, তার কোনটা পূরণ করতে পেরেছেন? চালকল মালিকদের সঙ্গে অশুভ আঁতাত করেন বলেই সেই লক্ষ্যমাত্রা পূরণ হয়নি। আপনি নিজেই এক জায়গায় বলেছেন ৭ লক্ষ ৭০ হাজার ৬৩ টি রেশন কার্ড বাতিল হয়েছে ১৯৯৪ সালে। এই বিধানসভায় দাঁড়িয়ে আপনি হিসাব দিয়েছেন কি হারে রেশন কার্ড বাতিল হয়েছে। বাতিল হলে কি হবে? সেগুলো তো এই সরকারই ইস্যু করেছে। আপনারা যা বাতিল করেছেন তার দু'গুণ ভূয়া রেশন কার্ড বেড়ে গেছে। এখানে সাড়ে সাত কোটি লোক আছে। তার মধ্যে দেড় থেকে দু'কোটি লোক রেশন কার্ড পায়নি। যারা পেয়েছে তার মধ্যে কয়েক কোটি ভুয়া রেশন কার্ড। সেই ভূয়া রেশন কার্ডগুলোর জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন? এটা বলা যায় অনেকটা চৌবাচ্চার খোলা নলের মতো, যার একদিকে জল ভর্তি হচ্ছে, আর একদিকে নলের মুখ খুলে দেওয়া হয়েছে। যার ফলে কোনও দিনই সেই চৌবাচ্চা ভর্তি হবে না। আপনার পাশে বসে আছেন যে মন্ত্রী মহাশয়, তাঁর ওখানে ভূয়া রেশন কার্ডে ভর্তি হয়ে আছে।

আপনারা এই ভুয়ো রেশন কার্ড বিলি বন্ধ করতে পারছেন না। আপনাদের ভুয়ো রেশন কার্ডও থাকবে আর লেভি আদায় করতে পারবেন, সব দোষ কেন্দ্রীয় সরকারের উপরে চাপিয়ে দেবেন সেটা তো হয় না। আপনার গণব্যবস্থা ভেঙ্গে পড়েছে, আপনার পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমটাই ভেঙ্গে পড়েছে। আপনি আপনার দায়িত্ব ঠিকমতো পালন করতে পারছেন না আর কেন্দ্রের দোষারোপ করে কোন লাভ নেই। আপনি ভুয়ো রেশন কার্ড বাতিল করতে পারছেন না আর যারা সত্যিকারের রেশন কার্ড পাওয়ার যোগ্য তাদের কার্ড দিচ্ছেন না। আজকে বাংলাদেশে একটা বিরাট সংখ্যক জিনিস পাচার হচ্ছে। বাংলাদেশের বর্ডার একটা বিরাট অংশ প্রায় ৭০০ মাইল এলাকা ঘিরে রয়েছে, সেখানে লরি দিয়ে বা অন্যভাবে বনগাঁর হরিদাশপুর বর্ডার দিয়ে হাজার হাজার মাল পাচার হয়ে যাচ্ছে।

**(ভয়েস ঃ আপনাদের বি এস এফ কি করছে?)**

বি এস এফ বনগাঁ সীমান্তের উপর দিয়ে যখন যাবে তখন দেখবে কিন্তু অন্যক্ষেত্রে যখন বারাসাত সীমান্তের উপর দিয়ে পাচার হচ্ছে বা বর্দ্ধমান থেকে সরাসরি চাল পাচার হচ্ছে তখন কি ব্যবস্থা নেবে? আসলে আপনার পুলিশ এবং প্রশাসনের সঙ্গে কোন যোগাযোগ নেই। আপনি চাল চুরি বন্ধ করতে পারছেন না তো কেন্দ্রীয় সরকার দিচ্ছে না দিচ্ছে না বলে কোনও লাভ হবে? আপনাদের রাজত্বকালে যে পরিমাণ ভেজালের রাজত্ব চলছে তা আগে কখনো চলেনি। এখন ভেজাল খেতে খেতে মানুষ অভ্যস্ত হয়ে পড়েছে। কিছু বছর আগে ভেজাল তেল খেয়ে বেহালাতে যে ঘটনা ঘটল তা আগে কংগ্রেস আমলে কখনো ঘটেনি। ভেজাল তেল খেয়ে যেভাবে মানুষ পঙ্গু হয়ে গেছে যা আগে কখনো ঘটেনি। আপনার যা অবস্থা কোনও দিকেই তো সামলাতে পারছেন না, আর সব কিছুতেই কেন্দ্রের দোষারোপ করছেন। তাই আমি আপনার কাছে অনুরোধ রাখছি যে, আপনি আপনার দপ্তরটা এবার কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীর হাতে ছেড়ে দিন এবং দিয়ে নিজে সব দায়িত্ব থেকে মুক্ত হন। এক সময়ে এই ই সি এস সি একটি লাভজনক সংস্থা ছিল। কংগ্রেস আমলে আমরা ১৯৭৪ সালে এই সংস্থাটি তৈরি করেছিলাম। আপনাদের যেভাবে এই সংস্থা চলছে তাতে লাভ তো দূরের কথা বছরের পর বছর লোকসানে যাচ্ছে। এই করর্পোরেশন এমন একটা অবস্থায় এসে পৌঁছেছে যে, আপনার দলের পক্ষের কালেকশনের একটা প্ল্যাটফর্ম হয়ে দাঁড়িয়েছে। আমি দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আপনাদের এই সংস্থাটি আপনাদের দলের অর্থসংগ্রহের একটা পীঠস্থান হয়ে গেছে। আমি আপনাকে আরও জানাচ্ছি, এস. কে. গাঙ্গুলি কমার্শিয়াল ম্যানেজার অফিসার ইন স্পেশ্যাল ডিউটিরত অবস্থায় ২১.২.৯৫ তারিখে একটি ক্লাব বাঁশবেড়িয়াতে অবস্থিত, ৩৫তম সিনিয়র স্টেট বডি বিল্ডার্সকে চিঠি লিখছেন যে, ৬টিন তেল তাদের দিয়ে দেওয়া হল। আমরাও যদি এইরকম যেকোনও ক্লাবকে নিয়ে গিয়ে বা অরগ্যানাইজেশনকে নিয়ে গিয়ে তেলের দাবি করি, আপনি নিশ্চয় অর্ডার দিয়ে দেবেন। আসলে আপনি আপনার গ্রামের বা দলের লোক হলে তার কাজ করে দিচ্ছেন। তারপরে আপনার পাউচ প্যাকিং মেশিনের ব্যাপারে আমরা দেখলাম যে এই মেশিনগুলো আগে

'সমর্পণ' বলে একটা সংস্থা ছিল তারাই দিয়ে থাকত। এখন আবার মন্ত্রী মহাশয় অন্ধ্রপ্রদেশ থেকে এটা আনানোর ব্যবস্থা করেছেন। এতে দেখা যাচ্ছে যে, এই পাডচ মেশিনগুলো অনেক সময়ে অকেজো হয়ে পড়ছে এবং তখন ওই অন্ধ্রপ্রদেশের সংস্থাকে বলতে গেলে তারা বলছেন যে টিম পাঠানো হবে তাকে পার ডে ২৫০ টাকা করে দিতে হবে এবং ফার্স্ট ক্লাস পার টিকিট ভাড়া দিতে হবে। সেখানে এই রাজ্যের 'সমর্পণ' বলে সংস্থাটি কি দোষ করল যে তাকে বাদ দিয়ে অন্ধ্রপ্রদেশের একটা সংস্থাকে ধরতে হল। দলীয় স্বার্থে আপনারা সব সময়ে কাজ করেন। আপনাদের তো ৫-৬ জন মন্ত্রী, সেই মন্ত্রীরা কেবল দলীয় স্বার্থে কাজ করে যাচ্ছেন। আপনারা কালোবাজারি, ভেজালদারদের হাতে বিক্রি হয়ে গেছেন। তাদের কিছু বলার ক্ষমতা আপনাদের নেই কারণ তাহলে তো আপনাকে মন্ত্রিত্ব থেকে সরে যেতে হবে।

[2-30 – 2-40 p.m.]

আপনাদের সেখানে কিছুই করার নেই। তাই আজকে মাননীয় সুব্রতবাবু এই দপ্তরের বাজেট আলোচনা করতে গিয়ে ঠিকই বলেছেন যে, এটা একটা চোরের আখড়ায় পরিণত হয়েছে। সুতরাং আপনার বাজেট পাশের কোনও প্রশ্ন আসে না। সেই জন্য এই ব্যয়-বারাদ্দের বিরোধিতা করে এবং কাট-মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের হাতে আর ৫ মিনিট টাইম আছে। কিন্তু আপনার জন্য ১৫ মিনিট সময় দিতে হবে। তাই সবার অনুমতি নিয়ে সভার সময় ২০ মিনিট বাড়িয়ে দেওয়া হল।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব যে, আমার বাজেটকে ধ্বনি ভোটে সমর্থন করতে এবং বিরোধী পক্ষের আনা কাটমোশনের বিরোধিতা করতে। আমি প্রথমে বিরোধীদের বক্তব্যের কয়েকটা বিষয়, যার অধিকাংশের কোনও সারমর্ম নেই সে সম্বন্ধে কিছু উল্লেখ করতে চাই। তার আগে বিরোধীপক্ষের মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জিকে অনুরোধ করব, আপনার বক্তব্য রাখার সময় ভালো হয়, যদিও আপনার পক্ষে দৈনন্দিন খবরা-খবর রাখা সম্ভব নয়। কিন্তু আপনার যে সোর্স অফ ইনফরমেশন আছে সেটার পরিবর্তন করুন। কারণ আপনার বক্তব্যের মধ্যে এমন কিছু বক্তব্য বেরিয়ে এসেছে যেটা বাস্তবের দিক থেকে মুখ ঘুরিয়ে দাঁড়িয়ে আছে।

আপনি সর্ষের কথা বলেছেন। এটা ঘটনা যে আমরা সর্ষে আনার চেষ্টা করেছিলাম। ওখান থেকে সর্ষে যদি আনা যায় তাহলে পুজোর সময় যে দাম বাড়ে সেই দাম বাড়ার টেণ্ডেন্সিকে চেক করা যায়। কিন্তু এখানে সর্ষে আনার মাঝ-পথে দেখা গেল সর্ষের দাম বেড়ে গেল। ফলে আমরা সিদ্ধান্ত নিলাম রিস্ক নিয়ে সর্ষে আনা সম্ভব নয়। এক্ষেত্রে স্টেপ যা যা নেওয়া প্রয়োজন তা সমস্ত নিয়ম মেনেই করা হয়েছে। লোয়েস্ট টেণ্ডার যে দিয়েছে তাকেই এই দায়িত্ব দেওয়া হয়েছে। আমাদের অফিসাররা নিজে গিয়ে এবিষয়ে তদারকি করে এসেছেন,

কেনার ব্যবস্থা করে এসেছেন। বে-নিয়মে কোনও কাজ হয়নি। সুব্রতবাবুর ভুল যদি উনি নিজেই সংশোধন করে নেন তাহলে এতে আপনাদেরই উপকার হবে।

আবার সিমেন্টের কথা বলা হয়েছে। একথা ঠিক যে আগে লেভি সিমেন্ট ছিল। আমাদের ই. সি. এস. সি. এই সিমেন্টে অনেক টার্ন-ওভার ছিল। কেন্দ্রীয় সরকারের সেই লেভি সিমেন্ট তুলে দেওয়ার ফলে এক্ষেত্রে টার্ণ ওভার অনেক কমে গিয়েছে। আপনি বলেছেন, আমাদের দপ্তর অন্য জায়গা থেকে সিমেন্ট কিনছে, লেভি সিমেন্ট কিনছে না। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে জানাতে চাই, এই তথ্যটা সত্য নয়। আমাদের এখানে ফ্রী স্কুল স্ট্রিটে দপ্তরের যে বাড়িটা হচ্ছে সেটাতে সিমেন্ট কর্পোরেশন সাপ্লাই করছে। আমরা জেলা পরিষদকে লিখেছি, যেখানে সরকারি কোনও কাজ হবে, আধাসরকারি কাজ হবে যেখানে সিমেন্ট দরকার হবে, সেখানে আমরা দর থেকে ১৫/২০ টাকা কম দামে সিমেন্ট দিতে পারি। আপনাকে হয়ত এই ব্যাপারে কেউ ভুল তথ্য সরবরাহ করেছে আমাদের দপ্তর কোনও সময়েই বাইরে থেকে সিমেন্ট কেনে না। আরবিট্রেশনের কথা বলেছেন, এটা ঠিক কথা নয়। এই ব্যাপারে আমাদেরও ক্ষোভ আছে। কিন্তু আমাদের আইনের বেড়াজাল দিয়ে চলতে হয়, এই বুর্জোয়া সিস্টেম-এ কিছু কিছু আইন আছে, সেখানে কিছু কিছু অসুবিধা হয়, কিন্তু একে এড়িয়ে যাওয়ার উপায় নেই। আরবিট্রেশন নিয়ে যেটা আপনারা বললেন, সেটা পাল্টে দেওয়া যাবে না। তার মধ্যে দিয়েই চলতে হচ্ছে। এটা একটা কোয়াসি জুডিসিয়াল অ্যাফেয়ারস। আপনি এডিবিল অয়েল এর কথা বলেছেন, এটা ঠিক নয়, দু-একটি ক্ষেত্রে আমরা কম তুলেছি। কাগজ আমার কাছে আছে। আমিও আপনাকে কাগজ দিতে পারি। ২টি ক্ষেত্রে আমরা তুলিনি। এক নম্বর হচ্ছে আমাদের বলা হল, ১ হাজার টন দেওয়া হবে। কিন্তু তখন স্টেট ট্রেডিং কর্পোরেশন-এ তেল ছিল না, দেওয়া হল ১০০ টন। আমরা তখন ৯৩ টন তুলেছিলাম, সেখানে যে অ্যাসিড লিমিট সেটা বেড়ে যাওয়ার ফলে সেই তেল তোলা হয়নি। বোম্বে থেকে বলা হল তেল নিতে, ৫০০ টন আমরা তুলেছিলাম, কিন্তু বাকি তেলটা অ্যাসিড বেড়ে গেলে আমরা পেলাম না। বলা হল ভাইজ্যাক থেকে নিতে, সেখানে আমরা তুলতে আরম্ভ করলাম, সেখানে অন্য জাহাজ এসে গেল, পুরনো তেল এর সঙ্গে নূতন তেল মিশে গেল ফলে ১৭ তারিখ থেকে সেই তেলটা আমরা তুলতে পারিনি। সমস্ত ব্যাপারটা আপনি মিলিয়ে দেখবেন। এডিবিল অয়েল যতটা আমাদের দেওয়া হয়েছিল, প্রত্যেক ক্ষেত্রে আমরা তেল তুলেছি, ২টি ক্ষেত্রে পারিনি। সেটা হচ্ছে, স্টেট ট্রেডিং কর্পোরেশন এর কাছে সেই পরিমাণ তেল ছিল না। এবং কোনও কোনও ক্ষেত্রে অ্যাসিড বেড়ে যাওয়ার জন্য আমরা তেল নিইনি। সারের ক্ষেত্রে গত বছর থেকে যাতে গরিব মানুষদের দেওয়া যায় সেটা আমরা করছি। ডিলার অ্যাপয়েন্টমেন্ট করা যায়নি, কিন্তু রেজিস্টার্ড অ্যাপয়েনটেড ডিলার ছাড়া কাউকে সার দিইনি। যারা রেজিস্টার্ড ডিলার তাদের অ্যাপয়েনটেড করা হয়েছে। আমরা নিজেরা প্যানেল তৈরি করছি। আপনারা ভূত দেখবেন না, আমি বলছি, আমার নির্বাচনী এলাকায় রেশন দোকান খুলেছি, আপনি বলেছেন। অদ্ভুত ব্যাপার। আমি জানিনা। আপনি বলেছেন আমরা ৫/৭ জন লোক নিয়োগ

করেছি। ডিপার্টমেন্টাল স্টোর করেছি। এইসব কোথা থেকে এল? আমাদের ওখানে ডিপার্টমেন্টাল স্টোর খোলা হয়নি, আপনি এলাকাতে দরকার হলে গিয়ে দেখবেন। আপনাদের হয়ত স্মরণে আছে, মাননীয় সদস্যকে বলেছিলাম এস. টি. সি.র পক্ষ থেকে চেষ্টা করছি জেলায় জেলায় ডিপার্টমেন্টাল স্টোর খোলার জন্য। আপনাদের আবেদন করেছিলাম যদি কেউ উপযুক্ত জায়গায় ঘর দেখিয়ে দিতে পারে তাহলে ডিপার্টমেন্টাল স্টোর খুলব। আমরা সেখানে ডিপার্টমেন্টাল স্টোর খুললাম না, রেশন দোকান খুললাম না। আপনি হাউসকে বললেন, আমার নির্বাচনী এলাকায় রেশন দোকান খুলেছি, লোক অ্যাপয়েনটেড করেছি, ৩৫ হাজার টাকা মাইনে দিয়েছি। ১১৯ জন গ্রুপ ডি স্টাফ নিয়োগ করা হয়েছে। আমরা যে পোস্টগুলি খালি ছিল সেইগুলিতে নিয়োগ করেছি। সরকারি যে নিয়ম আছে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিয়োগ করার, সেখানে ইন্টারভিউ কমিটি হয়েছে, প্যানেল হয়েছে, সমস্ত বিষয়টা নিয়মমাফিক হয়েছে।

[2-40 – 2-50 p.m.]

আপনারা এখানে বললেন এক্সচেঞ্জ থেকে নেওয়া হয়না। মাননীয় সুব্রত বাবুকে আমি ভবিষ্যতের গাইডেন্সের জন্য বলি, দেশে লোকজন আছেন, আপনারা এই সমস্ত, যেগুলো ঘটনা নয়, সেগুলো বলবেন না। তবে আমি বলছি না আমাদের দোষ, ত্রুটি নেই। আপনারা কন্সট্রাকটিভ সমালোচনা করুন, অলওয়েজ ওয়েলকাম। আপনারা বলেছেন, চিনি ইমপোর্ট করার কথা। হ্যাঁ, এই ব্যাপারে আমরা সিদ্ধান্ত নিয়েছিলাম করব। আপনারা একটার পর একটা অসত্য কথা এখানে বললেন এবং বক্তব্য রাখলেন। আপনারা রি-অ্যাপোয়েন্টমেন্ট কথা বলেছেন। হ্যাঁ, প্রয়োজনে দু-একটা অফিসারকে রি-অ্যাপোয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। আমাদের দরকার ছিল, তাই তাদের সার্ভিস তিন মাসের জন্য বাড়ানো হয়েছে। এটা খাদ্য দপ্তরের প্রয়োজনেই করেছি। মাননীয় সদস্য অজয়বাবু বলেছেন, নদীয়ায় রেশন কার্ড জালিয়াতি ধরা পড়েছে। মাননীয় সদস্য অজয় বাবু জ্ঞাতার্থে জানাচ্ছি, ঐ রেশন কার্ড জালিয়াতির ব্যাপারে তদন্ত চলছে। ইতিমধ্যে আমরা বসে নেই, একজন সার্কেল ইন্সপেক্টার এবং ক্লার্ককে সাসপেণ্ড করা হয়েছে এবং এনকোয়ারী এখনো শেষ হয়নি। আমরা দুজনকেই সাসপেণ্ড করেছি এবং আমাদের কাজ চলছে। আপনারা কেরোসিন তেল বন্টনের বৈষম্যের কথা বলেছেন। আমরা কেরোসিন তেল বন্টনের একটা নীতি নিয়ে চলি। শহরাঞ্চলে হাফ লিটার, পার কার্ড, পার উইক এবং গ্রামাঞ্চলে কোয়াটার লিটার পার কার্ড, পার উইক। তবে সেটা হিসাব করে আমরা সম্পূর্ণ দিতে পারিনা। ৮০ থেকে ৯০ পারসেন্ট দিই। কিন্তু জেলায় যে খাদ্য সমিতি আছে, তারা নিজেরা বন্টনটা সেই জেলায় সমান সমান করে নিয়েছেন, অনেক জেলা ৩০০, ২০০ করে নিয়েছেন। রেশন কার্ড পপুলেশান অনুযায়ী আমরা কেরোসিন তেল দিই প্রত্যেক জেলায়। আর লাল চালের ব্যাপারে বলি। আমরা গত কয়েক বছর ধরে ক্ষেত-মজুরদের বছরে এক মাসের জন্য চাল চার টাকা দরে দেওয়া হয়। এটা আমরা চার সপ্তাহ থেকে ছয় সপ্তাহ করছি, ছয় সপ্তাহ ক্ষেত-মজুরদের জন্য চাল দেওয়া হবে। মান্নান সাহেব বললেন, আমাদের কোনও খাদ্য নীতি নেই। আমাদের ভারতবর্ষের কোনও খাদ্য নীতি নেই। ভারতবর্ষের

নতুন খাদ্যনীতি গড়ার একটা সিদ্ধান্ত হয়েছিল। কেন্দ্রীয় সরকার এই সিদ্ধান্ত গ্রহণ করেছিল এবং তিনজনের একটা কমিটি হয়েছিল। সেই তিনজন কমিটির মধ্যে আমিও একজন ছিলাম। সমস্ত রাজ্যসরকারের সঙ্গে এবং সমস্ত পার্টির সঙ্গে আলোচনা করেই খাদ্যনীতি ঠিক করা উচিত। এই বিষয় আমাদের রিপোর্টে দেড় বছর আগে গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার কাছে সাবমিট করেছি। কিন্তু সে বিষয়ে কেন্দ্রীয় সরকার এখনো নিশ্চুপ।

কিন্তু লেভি আদায়ের কথা বলছেন? আমাদের লেভি আদায় কম। কিন্তু আমরা বারবার করেও কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করেও কোন উত্তর পাইনি যে, ওঁরা যে পশ্চিমবাংলায় চাল কেনার জন্য দর দেন, তার চেয়েও অনেক টাকা বেশি দিয়ে হরিয়ানা, পাঞ্জাব, উড়িষ্যা, মধ্যপ্রদেশ থেকে চাল কেনেন এটার কোনও যুক্তি আমি খুঁজে পাইনি। আমাদের এখানে ৫৩১ টাকায় কমন চাল লেভি দিয়ে কেনা হচ্ছে। সেই একই কোয়ালিটির চাল পাঞ্জাবে কিনছেন ৫৮১ টাকা দিয়ে। কেন এই ৫০ টাকার ডিফারেন্স? আমাদের সেদ্ধ ইত্যাদি করতে আরও অনেক বেশি খরচ হয়। তা সত্ত্বেও আমাদের কম দর দেওয়া হচ্ছে। সেইজন্য ওখানে লেভি দেওয়ার জন্য এফ. সি. আই এর দরজায় লাইন পড়ে যায়। আর আমদের চালকলগুলির দরজায় পুলিশ বসিয়ে রাখতে হয় লেভি আদায় করার জন্য। গত ১৭ তারিখে কেন্দ্রীয় মন্ত্রী বুটা সিং এসেছিলেন। আমি তাঁকে প্রশ্ন করে কোনও উত্তর পাইনি। আজকে আমাদের গ্রামীণ অর্থনীতির চিত্রটা হল ভূমিসংস্কার। এখন আপনাদের সময়-এর মতো ডিসট্রেস সেল নেই। এখন যার ফলে লেভি আদায়ে অসুবিধা হচ্ছে। মূল বিষয়গুলি অনুধাবন করার চেষ্টা করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বিরোধীদের প্রশ্নগুলির উত্তর দিয়েছি কিন্তু এগুলির অধিকাংশই বেসলেস। আমি এছাড়াও দু-একটি কথা বলি যে, আমাদের এখানে রেশনের ব্যবস্থা অন্যান্য রাজ্যের তুলনায় ভালো। এর প্রমাণ হিসাবে আপনাদের বলি যে, আমরা বামফ্রন্ট সরকার এবং বামপন্থীরা মনে করি যে, যদি রেশন ব্যবস্থা সঠিকভাবে হয় এবং তার নেট ওয়ার্ক যদি ভালো থাকে তাহলে বাজারে এসেনসিয়াল কমোডিটিস এর দামের উর্ধ্বগতি রোধ করা যায়। আমরা দেখেছি যে, আমাদের এই রাজ্যে যেখানে ১৯৯৪ এপ্রিল থেকে ৯৫ এর এপ্রিল এই ১ বছরের মধ্যে ৬.৩ পারসেন্ট বেড়েছে সেখানে মহারাষ্ট্রে ৩১.৫ পাঞ্জাবে ৬.৫, তামিলনাড়ুতে ১৫.৭, এবং অল ইণ্ডিয়া অ্যাভারেজে ১২.১। আমি অন্য কথা বলব না। আমাদের নেট ওয়ার্ক, আমাদের পি. ডি. এস সিস্টেম ভালো কিনা তা এই তথ্য বলবে। তথ্য এই কথা বলছে যে, ওয়েস্ট বেঙ্গল পি. ডি. এস ভালো তাই এই দামটা এই জায়গায় রয়েছে। যেখানে অল ইণ্ডিয়া অ্যাভারেজে ১২.১, সেখানে ওয়েস্ট বেঙ্গলে ৬.৩। তথ্য এই কথা বলবে। আমরা অনেক সময় বলেছি যে, অপটেক কম হয়, আমাদের যা বরাদ্দ করা হয়। এই নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে অনেক আলোচনা করেছি। আমি এই কথা বলেছি যে, আপনারা মাঝে মাঝে দিল্লিতে বসে অ্যাডমিনিস্টারড প্রাইস রেট করে দেন। হঠাৎ বলে দিলেন যে, চালের দাম, গমের দাম বেড়ে গেল। আর আমাদের বাজারের দামের কাছাকাছি রেশনের চাল,গম-এর দাম এসে গেল। এখন রেশনের চাল, গম কি করে বিক্রি হবে? এটা ঘটনা। বিহারের মিনিস্টার

এসেছিলেন—উনিও বলেছেন যে, ওদের ওখানেও গম বিক্রি হয় না। ওপেন মার্কেটে গম পাওয়া যাচ্ছে। এই বাস্তব ব্যাপারগুলি বুঝুন। এইভাবে দিল্লিতে বসে দাম বাড়িয়ে দিলেন, আর এখানে হুড় হুড় করে চাল, গম বিক্রি হবে এটা তো হতে পারে না। কোয়ালিটি সম্পর্কেও অনেকের অভিযোগ আছে। আমরা পি. ডি. এসে চাল গম চিনির ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে একটা প্রস্তাব দিয়েছি। যেটা বিধান চন্দ্র রায়ও মূল্যবান প্রস্তাব হিসাবে এখানে বলে গেছেন এবং এই ব্যাপারে কিছু ব্যবস্থা নেবেন বলেছেন, জয়নাল সাহেব এটা শুনুন। কেন্দ্রীয় সরকারের চিনি দেওয়ার ক্ষেত্রে আমাদের যে টোটাল প্রোডাকশন হয়, আগে ছিল তার ৪৫ পারসেন্ট চিনি, যেটা পি ডি এসে ওপেন মার্কেটে বিক্রি হবে ৫৫ পারসেন্ট।

[2-50 – 3-00 p.m.]

আমরা বলেছি, এটা ফিফটি, ফিফটি করতে তাতে পি. ডি. এসের জন্য বেশি চিনি পাওয়া যাবে। এতে অবশ্য ওদের সুগার লবি চটে যাবে কিন্তু এটা আমরা করতে বলেছি। এরপর রেশনে চাল, চিনি, গম ছাড়াও আমরা সুজি ও ময়দা দেওয়ার উদ্যোগ গ্রহণ করেছি। ই. সি. এস. সি'র পক্ষ থেকে—চিনিটা এফ. সি. আই-এর পরিবর্তে ই. সি. এস. সি কে আনার দায়িত্ব দিতে আমরা উদ্যোগ নিয়েছি। শেষে আর একটি কথা বলব। ক্রেতা সুরক্ষার ব্যাপারে আমরা চাইছি, আমাদের এই রাজ্যে একটি ক্রেতা সুরক্ষা ইন্সটিটিউট করা হোক। এরজন্য আমরা কেন্দ্রের কাছে ৬ কোটি টাকার প্রজেক্ট পঠিয়েছিলাম। লিখিতভাবে না হলেও মৌখিকভাবে আমি জেনেছি কেন্দ্রীয় সরকার এরজন্য দু কোটি টাকা আমাদের দেবেন যা দিয়ে আমরা একটি ক্রেতা সুরক্ষা ইন্সটিটিউট করবো। নেতাজী সুভাষচন্দ্রের জন্ম শতবার্ষিকীকে সামনে রেখে এই ইন্সটিটিউটির নাম হবে নেতাজী Institute for Consumer Education. আমি আশা করি ধ্বনি ভোটে আমার ব্যয়বরাদ্দ পাস হবে। এই বলে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে শেষ করছি।

**Demand No. 54**

The motion of Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced to Re. 1/-, was then put and lost.

The motions of Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan, Shri Satya Ranjan Bapuli, Shri Saugata Roy and Shri Deba Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The motion of Dr. Asim Kumar Das Gupta that a sum of Rs. 67,24,88,000 be granted for expenditure under **Demand No. 54, Major Heads : "2408—Food, Storage and Warehousing and**

**4408—Capital outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings)"**

(This is inclusive of a total sum of Rs. 22,42,00.000 already voted on account in March, 1995)—was then put and agreed to.

**Demand No. 86**

The motions of Shri Subrata Mukherjee, Shri Abdul Mannan, and Shri Debã Prasad Sarkar that the amount of the Demand be reduced by Rs. 100/- —were then put and lost

The motion of Dr. Asim Kumar Das Gupta that a sum of Rs. 3,28,61,000 be granted for expenditure under **Demand No. 86, Major Head : "3456—Civil Supplies".**

(This is inclusive of a total sum of Rs. 1,10,00,000 already voted on account in March, 1995)—was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now discussion on Demand Nos 25 and 79. Both the demands will be discussed at a time.

**Demand No. 25**

There is one cut motion to the Demand which is in order.

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**Demand No. 79**

**Mr. Deputy Speaker :** There are 12 cut motions to Demand No. 79. All the cut motions are in order

Shri Saugata Roy,
Shri Subrata Mukherjee,
Shri Prabir Banerjee,
Shri Abdul Mannan,
Shri Ambica Banerjee,
Shri Sailaja Kumar Das, and
Shri Deba Prasad Sarkar.

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী আজকে তাঁর ব্যয় বরাদ্দের জন্য দাবি পেশ করেছেন এবং আমরা বিতর্কে অংশ গ্রহণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বলি যে এই রাজ্যের পূর্ত দপ্তরের বাজেটের উপর বক্তব্য রাখতে গিয়ে প্রথমে যে কথাটা মনে হচ্ছে, সেটা হচ্ছে এই দপ্তর পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের অবহেলায় লালিত পালিত হচ্ছে এবং সবচেয়ে বিপজ্জনক ব্যাপার, যে এই দপ্তরের পরিকল্পনা খাতে যে বাজেট বরাদ্দ তার চাইতে নন-প্ল্যান্ট এক্সপেণ্ডিচার অনেক বেশি এবং পরিকল্পনা খাতে যে বাজেট বরাদ্দ তার এক তৃতীয়াংশ রাজ্যের অর্থ দপ্তর সঠিক সময়ে পূর্ত দপ্তরকে দেন না এবং এই দপ্তরের উপর রাজ্য সরকারের অনাস্থা প্রকাশ রয়েছে। সুতরাং বিরোধী দলের কি বক্তব্য হবে, সেটা আপনি অনুধাবন করতে পারছেন। এই রাজ্যের পূর্ত দপ্তরের মূল কাজ হচ্ছে নুতন রাস্তা তৈরি করা, যে রাস্তা আছে, তার রক্ষণাবেক্ষণ করা, সেতু নির্মাণ করা, তার রক্ষণাবেক্ষণ করা। আমাদের পশ্চিমবাংলায় যে সমস্ত স্টেট হাইওয়ে এবং ন্যাশনাল হাইওয়েগুলো আছে, সেইগুলো রক্ষণাবেক্ষণ করা এবং নুতন করা এবং ফাণ্ড নিয়ে বিভিন্ন মূর্তি প্রতিষ্ঠা করা, বিভিন্ন দপ্তরের বিল্ডিং তৈরি করে দেওয়া, এই হচ্ছে পূর্ত দপ্তরের মূল কাজ। কিন্তু আমরা দেখছি সাবজেক্ট কমিটি অন পি. ডব্লুউ. ডি., যার চেয়ারম্যান আমাদের এই হাউজের মাননীয় সদস্য বারীণ কোলে মহাশয়, তিনি কমিটির নাইন্থ রিপোর্ট এখানে পেশ করেছেন। তাতে দেখতে পাচ্ছি কী বিপদজনক অবস্থা। মাননীয় সদস্য বারীণ কোলে মহাশয় সেখানে বলছেন, The committee would now like to draw attention of the Department to a serious matter of reaching consequence. This is about maintenance. হিসাবে যা দিয়েছেন, আমরা এখানে দেখছি যে মেনটেনেন্স অফ রোডস, এটা পশ্চিমবঙ্গের পূর্ত দপ্তর ১৮ হাজার কিলো মিটার করে এবং সেটা করতে গিয়ে এরা বাজেট বরাদ্দ রেখেছিল ৫১ কোটি ৪৭ লক্ষ টাকা ৯৩-৯৪ সালে এবং ৯৪-৯৫ সালে ৯৮ কোটি সেটা কমে এসে ৯৫-৯৬ সালে বরাদ্দ রেখেছেন ৩৭ কোটি ২৩ লক্ষ টাকা। যখন শিল্পোন্নয়নের জন্য সারা রাজ্যে ভাল রাস্তা মেনটেন করতে হবে, আরও রাস্তা প্রসারিত করতে হবে, মুখ্যমন্ত্রী রাইটার্স বিল্ডিংসে বসে বড় বড় শিল্পপতিদের কাছে বক্তব্য রাখছেন যে রাস্তা করে দেব, আমরা শিলিগুড়িতে যাতে এক সঙ্গে চারটে গাড়ি যেতে পারে, সেই রকম রাস্তা করে দেব দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে কমপ্লিট করে দেব, রাস্তার খুব ভাল ভাবে মেনটেনেন্স হবে, যদিও নিজে উনি হ্যালিকপ্টারে করে ফলতায় যান, সেখানে বাজেটারী প্রভিশন কমে যাচ্ছে এবং এই বছর ৫১ কোটি ৪৭ লক্ষ টাকা দেওয়া হবে। সেখানে ফাইন্যান্স ডিপার্টমেন্ট ২৪ কোটি ৯০ লক্ষ টাকা দিল।

[3-00 – 3-10 p.m.]

তাহলে অর্থমন্ত্রী পূর্তমন্ত্রীর প্রতি অনাস্থা প্রকাশ. করছেন সরকারের ভেতরে থেকেও। তাহলে বিরোধী দলের ভূমিকা কি হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৪-৯৫ সালে দেখুন কি বিপজ্জনক ব্যাপার যেখানে বাজেট প্রভিশনে মেন্টেনেন্স অফ রোডস ৫৮ কোটি ৫৬ লক্ষ

টাকা, সেখানে অর্থমন্ত্রী পূর্তমন্ত্রীকে দিলেন ২৯ কোটি ৬০ লক্ষ টাকা। ১৯৯৫-৯৬ সালে বাজেট বরাদ্দ হয়েছে ৩৭ কোটি ২৩ লক্ষ টাকা। এটা কত-তে গিয়ে দাঁড়াবে আমরা খুব সহজেই অনুমান করতে পারছি। তাহলে এই তথ্য থেকে মাননীয় সদস্য বিধানসভায় কমিটি রিপোর্ট দিয়ে আশঙ্কা প্রকাশ করছেন যে, এমন একটা অবস্থা গিয়ে দাঁড়িয়েছে যেখানে 'ইট মে বি সিন ফ্রম দি অ্যাবাভ স্টেটমেন্ট দ্যাট ফান্ড রিসিভড ইজ অ্যাবাউট ওয়ান থার্ড অফ দি নরম্যাটিভ রিকয়ারমেন্ট"। স্যার, এর পরেও কি বিরোধী দলের সদস্যরা ওঁর বাজেট সমর্থন করতে পারেন? যেখানে অর্থমন্ত্রী সি.পি.এম.-এর নেতা অসীম দাশগুপ্ত, ক্ষিতি গোস্বামী মহাশয় আর.এস.পি.-র নেতা। কিন্তু প্রথমেই অর্থমন্ত্রী কাঁচি দিয়ে ওঁর বাজেট কাটছেন এবং টাকা কমিয়ে দিচ্ছেন। বলছেন, আপনি ঠিক ভাবে দপ্তর চালাতে পারছেন না তাই বাজেট কেটে দিলাম। তো আজকে যদি অর্থমন্ত্রী পূর্তমন্ত্রীর উপর আস্থা জানিয়ে টাকা না দেন বাজেটে টাকা পাস হওয়ার পরেও তাহলে আমরা কি করে বিরোধী দলের পক্ষ থেকে ওঁকে টাকা দেব এবং বাজেট খরচের জন্য দেব? এটা আগে উনি উত্তর দেবেন এবং পরিষ্কার করে বলবেন যে, পূর্তমন্ত্রী হিসাবে অর্থমন্ত্রীর কাছে এবং রাজ্য সরকারের কাছে সঠিক ভাবে উনি বরাদ্দ পাচ্ছেন কিনা? এটা আগে বলতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গুরুত্ব দিয়ে যে কথা বলতে চাচ্ছি সেটা হল এই যে, আমাদের রাজ্যে সারফেস রোড এবং আন-সারফেসড রোড — দু-রকম রাস্তা আছে। এই রাজ্যে সারফেসড রোড কত? ২৬ হাজার কি.মি.। আন-সারফেসড রোড কত? ৩২ হাজার কি.মি.। টোট্যাল কত? ৫৮ হাজার কি.মি. পশ্চিমবঙ্গে। ভারতবর্ষের মানচিত্রে যে রাজ্যগুলো রয়েছে তার চাইতে এটা খুব একটা ভাল অবস্থায় নেই, একদম শেষের দিকে রয়েছে। পশ্চিমবঙ্গের যেখানে ৯২ হাজার স্কোয়ার কি.মি. সীমারেখা, যেখানে ডেনসিটি অফ পপুলেশন ৭৬৭, যেখানে আমাদের জেলাগুলোর সঙ্গে কলকাতায় আজকে সংযোগ রক্ষা করা একটা বিপজ্জনক অবস্থায় এসে দাঁড়িয়েছে, যেখানে নতুন শিল্প এবং অর্থনীতির জোয়ারে পশ্চিমবঙ্গ ভাসবে বলে মুখ্যমন্ত্রী আশা প্রকাশ করেছেন সেই রাজ্যে ইন্ডাস্ট্রিয়াল ফেসিলিটিস-এর এক নম্বর প্যারামিটার ইজ কমিউনিকেশন, দ্যাট ইজ রোড। সেই ইন্ডাস্ট্রিয়াল প্যারামিটারে পশ্চিমবঙ্গে আজকে যোগাযোগের ক্ষেত্রে সারফেস রোড অর্থাৎ মেটাল রোড মাত্র ২৬ হাজার কি.মি.। এখানে কি করে শিল্প হবে বা এগোবে? আধুনিক বিজ্ঞানের প্রযুক্তিতে যোগাযোগ সব চাইতে গুরুত্বপূর্ণ বিষয়। কিন্তু এখানে সেটাই সব চাইতে অবহেলিত। মাননীয় ক্ষিতি গোস্বামী মহাশয় কয়েক দিন হল দায়িত্ব নিয়েছেন। এর আগে যাঁরা ছিলেন তাঁরা এই মহাপাপ করেছেন, মার্কসবাদী পার্টির নেতাদের কাছে প্রকাশ্যে মাথা নিচু করে সমস্ত কিছু স্বীকার করে দপ্তর চালিয়েছেন এই দপ্তরকে অবহেলা করে, বাংলাকে অবহেলা করে, উন্নয়নকে অবহেলা করে, অগ্রগতিকে থমকে দিয়ে। আমি মন্ত্রীর কাছে জানতে চাইব যে, আপনিও কি একই ভাবে চলবেন? নাকি প্রতিবাদ করে আপনি অর্থ বাড়াবেন, আর অর্থ না পেলে আপনি কি পদক্ষেপ নেবেন এবং আপনার পরিকল্পনাটা কি? আগামী বছরে আপনি কত কি.মি. নতুন রাস্তা করবেন সেটা পরিষ্কার করে

বলেননি। যেখানে টোট্যাল ভারতবর্ষের রাস্তার পরিমাণ ১ কোটি ৬২ লক্ষ কি.মি. সেখানে পশ্চিমবঙ্গ কন্ট্রিবিউট করছে মাত্র ৫৮ হাজার কি.মি.।

আজকে এ জায়গায় আমাদের একটু চিন্তা ভাবনা করতে হবে। শুধু সমালোচনার জন্যই সমালোচনা নয় — আমি মাননীয় মন্ত্রীকে বলছি, আমাদের রাজ্যে অল ওয়েদার লিঙ্ক রোড কানেকটিং টু দি ভিলেজেস মোট রাস্তার শতকরা ৪১.৪ শতাংশ। অর্থাৎ ৩৮,৬০০ কিলো মিটার রাস্তার মধ্যে ১৫,০০৮ কিলো মিটার। এ ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের পোজিশন কত, না ৫ম। তাহলে আমরা যে বিরাট শিল্পায়নের কথা বলছি তা কি করে হবে? গ্রাম থেকে শহর, শহর থেকে গ্রাম — উন্নয়নের একটা অংশই নির্ভর করছে যোগাযোগের ওপর। আমরা সে জায়াগায় কি পৌছতে পেরেছি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এই জায়গাটাকে একটু গুরুত্ব দিয়ে ভাবনা চিন্তা করতে। এই ভাবনা চিন্তাটা কিন্তু তাঁর বাজেট ভাষণের মধ্যে নেই। আমি শুধু বলার জন্যই বলছি না, খুবই পরিষ্কার ভাবে তথ্য দিয়ে বলছি যে, আজকে ইউ.পি.-তে সারফেস রোড হচ্ছে ৭৪০০০ কিলো মিটার, আন-সারফেস রোড হচ্ছে ৯০,০০০ কিলো মিটার। আর আমাদের পশ্চিমবঙ্গে সারফেস রোড হচ্ছে ২৬,০০০ কিলো মিটার এবং আন-সারফেস রোড হচ্ছে ৩২,০০০ কিলো মিটার। তামিলনাডুতে সারফেস রোড ৮২,০০০ কিলো মিটার, আন-সারফেস রোড ৬২,০০০ কিলো মিটার। পশ্চিমবঙ্গে ২৬,০০০ কিলো মিটার, আর ৩২,০০০ কিলো মিটার। আমরা কেন এগুতে পারছি না? এর মূল কারণ, আপনারা সর্বক্ষেত্রে যে কেন্দ্রের বিরুদ্ধে চক্রান্তের কথা বলেন, কিন্তু এখানে দেখছি আমাদের এই বিধানসভার কমিটি রিপোর্টে বলা হয়েছে — রাজ্যের অর্থমন্ত্রী রাজ্যের পূর্ত মন্ত্রীর বিরুদ্ধে হীন রাজনৈতিক চক্রান্ত করে তাঁর দপ্তরের বাজেট কেটে দিয়ে তাঁকে পঙ্গু করে এখানে বসিয়ে রেখেছেন। কেবল মাত্র কেয়ারটেকার হিসাবে তাঁকে বসিয়ে রাখা হয়েছে। কোনও কাজ করতে দেওয়া হচ্ছে না, শুধু মাঝে মাঝে বেতন দেওয়া হচ্ছে। কোনও পরিকল্পনা নেই, কোনও দিকে এগুবার পথ নেই। এই জায়গায় আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃঢ়তার সঙ্গে বলতে হবে বিধানসভার কমিটি রিপোর্টে যা বলা হয়েছে তা সত্যি কিনা, সত্যিই আপনি টাকা পাচ্ছেন কিনা, পেলেও সঠিক পাচ্ছেন কি না? কেন আপনার কাজ করতে অসুবিধা হচ্ছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি আমাদের রাজ্যে অনেকগুলো ন্যাশনাল হাইওয়ে আছে। সেই ন্যাশনাল হাইওয়েগুলো মেন্টেনান্স করার জন্য কেন্দ্রীয় সরকার টাকা দেন, রাজ্য সরকার কাজগুলো করেন। স্যার, কেন্দ্রীয় সরকার ন্যাশনাল হাইওয়ে মেন্টেনান্স এবং ডেভেলপমেন্টের জন্য যে টাকা দিয়েছিলেন তার হিসাবটা হচ্ছে — ১৯৯১-৯২ সালে মেন্টেনান্সের জন্য ১২ কোটি ৮৪ লক্ষ টাকা দেওয়া হয়েছে এবং ডেভেলপমেন্টের জন্য দেওয়া হয়েছে ১৬ কোটি ৩৪ লক্ষ টাকা। ১৯৯২-৯৩ সালে মেন্টেনান্সের জন্য ১০ কোটি ৭১ লক্ষ ৫১ হাজার টাকা এবং ডেভেলপমেন্টের জন্য ২২ কোটি ৩০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ১৯৯৩-৯৪ সালে দেওয়া হয়েছে মেন্টেনান্সের জন্য ১৭ কোটি ৬০ লক্ষ ৪৫ হাজার টাকা এবং ডেভেলপমেন্টের জন্য ৩৫ কোটি টাকা

এ রাজ্যকে। শুধু মাত্র "কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দেয় না" এই স্লোগান পূর্ত দপ্তরের ক্ষেত্রে খুব একটা গ্রহণীয় নয়। এ ক্ষেত্রে কেন্দ্র যা দিচ্ছে তার সঙ্গে রাজ্য সরকারের পূর্ত দপ্তরের উদ্যোগ যদি সঠিক ভাবে যুক্ত হত তাহলে নিশ্চয়ই অবস্থাটা এত শোচনীয় হত না। আমরা দেখছি অন্যান্য রাজ্যের হাইওয়েগুলো কত সুন্দর ভাবে রক্ষণবেক্ষণ করা হচ্ছে, সেগুলো দিয়ে গাড়ি চললে বোঝাই যায় না যে গাড়ি চলছে। আর এ রাজ্যের হাইওয়ে দিয়ে গাড়ি চড়ে গেলে স্পন্ডোলসিস হয়, মেরুদন্ডের হাড় সরে যায়। এমন বিপজ্জনক অবস্থা যে, কোনও গর্ভবতী মা'কে যদি গাড়ি করে হসপিটালে নিয়ে যেতে হয় তাহলে তাঁর রাস্তার মধ্যেই বাচ্চা হয়ে যায়। একমাত্র কোলাঘাট থেকে হলদিয়া পর্যন্ত রাস্তাটি মসৃণ বাকি সব রাস্তাগুলোর অবস্থা খুবই শোচনীয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি বাঁকুড়ার মানুষ, আমি মেদিনীপুরের মানুষ, আপনি খুব ভাল করেই জানেন যে, কি বিপদজনক অবস্থার মধ্যে দিয়ে এ রাজ্যের মানুষ চলাফেরা করে।

[3-10 – 3-20 p.m.]

সারা ভারতবর্ষে দেখবেন কোনও হাইওয়ে রোড এনক্রোচমেন্ট হয়নি। অথচ এখানে একটা রাস্তাও নেই যে পরিষ্কার ভাবে সুন্দর গতিতে ড্রাইভার তার গাড়িটাকে চালায় বা গাড়ির যিনি মালিক তিনিও তার গাড়িটিকে চালান। হাইওয়ে রোডে সামান্য একটু গাড়িটিকে বাঁকিয়ে যাওয়া যায় না। টোটাল রোড এনক্রোচড হয়ে গেছে। সরকারের নীতি কি? হোয়াট ইজ দি অবজেকটিভ অফ দি গভর্নমেন্ট অ্যান্ড পি.ডব্লু.ডি.? নাকি, আপনি একদম বলে দিয়েছেন লাল পতাকা নিয়ে রাস্তা দখল করবে? ন্যাশনাল হাইওয়ে, স্টেট হাইওয়ে, পি.ডব্লু.ডি. রোডস এবং হাইওয়ে ডিভিশন সমস্ত রাস্তাগুলি এনক্রোচড হয়ে গেছে। প্রতিদিন গড়ে ১০। ১৫ জন মানুষ মরছে রোড অ্যাক্সিডেন্টে, ডিউ টু ফলটি মেইনটেনান্স অফ দি রোডস পার ডে লোক মরছে। হায়েস্ট নাম্বার অফ রোড অ্যাক্সিডেন্ট নেক্সট টু মহারাষ্ট্র হচ্ছে পশ্চিমবাংলায় ডিউ টু ব্যাড মেইনটেনান্স অফ দি রোডস। কি বিপজ্জনক অবস্থায় চলে যাচ্ছে রাস্তাগুলি। এদিকে দিনের পর দিন গাড়ি বাড়ছে। তাই বলছি, এই দপ্তর রেখে লাভ কি? মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে ভেবে দেখতে অনুরোধ করব। আজকে এই দপ্তর রেখে লাভ কি আছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৪-৯৫ সালে আমি লেটেস্ট পার্লামেন্টের কোয়েশ্চেন থেকে বলছি, ২৮ কোটি টাকা আপনি পেয়েছেন হাইওয়ে ডেভেলপমেন্টের জন্য। এই টাকা কেন্দ্র থেকে এসেছে। আজকে আপনাকে পরিষ্কার করে বলতে হবে, রাস্তার এই অবস্থা কেন? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কয়েক দিন আগে ঘোষণা করেছেন, দরকার হলে শিল্পের স্বার্থে টাকা দেওয়া হবে। এখানে নাকি শিল্প অনেক হচ্ছে। শিল্প হচ্ছে কিনা আমি জানি না, তবে ঝুড়ি ঝুড়ি কাগজে সই হচ্ছে, 'মৌ' হচ্ছে। যদি ধরেও নিই শিল্প হবে, তাহলে তারজন্য তো পরিকাঠামো দরকার। সুতরাং যে ঘোষণা রাইটার্স বিল্ডিংস থেকে করা হল, মাননীয় পূর্তমন্ত্রী সেই ব্যাপারে অবহিত আছেন কি না? সেই প্রেস কনফারেন্সে অন্যান্য মন্ত্রীরাও ছিলেন। সংবাদপত্রে দেখেছি, কলকাতা থেকে শিলিগুড়ি পর্যন্ত রাস্তা ৪ গুণ চওড়া হবে।

কলকাতা থেকে দুর্গাপুর পর্যন্ত রাস্তাটি ২০ বছর ধরে শুনছি হচ্ছে। তবে শুনেছি, বড় করা হবে। কবে হবে? এটা টাইম-বাউন্ড ওয়ার্ক হবে কিনা? এরজন্য কত টাকা বরাদ্দ হয়েছে? সেই টাকা সরকার দিয়েছেন কিনা? আপনি বলেছিলেন, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের সাথে যৌথভাবে একটি রাস্তা করছেন। এই ধরনের উদ্যোগ নিয়েছেন কিনা কিম্বা রাস্তা ডেভেলপমেন্টের জন্য প্রাইভেট সেক্টরকে নিযুক্ত করে জয়েন্ট সেক্টরে রাস্তার জন্য উন্নয়ন কর্মসূচি গ্রহণ করেছেন কিনা সেটা পরিষ্কার করে বলবেন। বর্ডার এরিয়া ডেভেলপমেন্ট বলে একটা প্রোজেক্ট আছে এবং তারজন্য কেন্দ্র থেকে ফান্ড আসে। এইসব বিষয়গুলি জরুরি ভিত্তিতে দেখার জন্য আমি অনুরোধ করছি। সম্প্রতি মাননীয় মন্ত্রী মহাশয় উদ্যোগ নিয়েছেন। আমি জানি, উনি ব্যক্তিগত ভাবে খুবই উৎসাহী মানুষ। কিন্তু যে পরিস্থিতি এবং পরিণতি দেখছি তা খুবই বিপদজনক। শ্রীমতী ইন্দিরা গান্ধীর একটি স্ট্যাচু নিয়ে দীর্ঘ কয়েক বছর ধরে আলোচিত হচ্ছে এই সভায় এবং আমাদের জানানো হয়েছে ভারতবর্ষের প্রয়াতা প্রধানমন্ত্রী, শ্রীমতী ইন্দিরা গান্ধীর স্ট্যাচু বসানো হবে। কিন্তু আমরা এখন অন্ধকারে আছি। সেটা এখন কি অবস্থায় আছে তা আমরা জানি না। মাননীয় মন্ত্রী মহাশয় এ ব্যাপারে বলবেন। মেদিনীপুর জেলার দীঘা একটা আন্তর্জাতিক পর্যটন কেন্দ্র।

যদিও তা খুবই অবহেলিত অবস্থায় আছে পশ্চিমবাংলার পর্যটন মানচিত্রে। ইদানিং কালে সিঙ্গাপুর গভর্নমেন্টের সঙ্গে শঙ্করপুর এলাকাকে যুক্ত করে একটা ব্যাপক এবং বিশাল পর্যটন কেন্দ্র গড়ার প্রস্তাব আলোচিত হচ্ছে। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই পর্যটন কেন্দ্রে যাওয়ার জন্য যে রাস্তা আছে, তার অবস্থা খুব একটা ভাল নয়। সে ক্ষেত্রে মাননীয় মন্ত্রীর কি ভূমিকা তা আমাদের জানাবেন। এশিয়ান ডেভেলপমেন্ট বোর্ডের সহযোগিতায় পানাগড়ে একটা রাস্তা তৈরি হচ্ছে। সেই রাস্তা তৈরির দায়িত্বে আছেন, কারণ আমাদের কাছে একটা অভিযোগ আছে যে, এই রাস্তা তৈরি না কি সঠিক ভাবে হচ্ছে না। এর জন্য ব্যাপক টাকা দেওয়া হয়েছে। টাকা নেই এই কথা পানাগড়ের রাস্তার ক্ষেত্রে কিছুতেই বলা যাবে না। এশিয়ান ডেভেলপমেন্টের বোর্ডের টাকা নিয়ে এই রাস্তা তৈরি হচ্ছে। আমাদের কাছে অভিযোগ আছে যে, সঠিকভাবে এই রাস্তা তৈরি হচ্ছে না। মাননীয় মন্ত্রী আমাদের জানাবেন যে, এই ব্যাপারে আপনি কি কি পদক্ষেপ নিয়েছেন। আমরা লক্ষ্য করছি যে, ওর দপ্তরে কনস্ট্রাকশন ডিভিশন বলে যে দপ্তর আছে সেই দপ্তর কনস্ট্রাকশন ডিভিশন এর দায়িত্ব মূলত ডিপোজিট স্কিমে অন্যান্য দপ্তরের বিল্ডিং তৈরি করে দেওয়া। আমরা দেখছি যে ওর দপ্তর কনস্ট্রাকশন ডিভিশনের সঙ্গে স্বাস্থ্য দপ্তরের কোনও সমন্বয় নেই, মূলত আমরাও বহুবার অভিযোগ করেছি যে, বিভিন্ন ক্ষেত্রে পি.ডব্লু.ডি. (কনস্ট্রাকশন ডিভিশন) অন্যান্য দপ্তরের সঙ্গে সমন্বয় হীনতায় ভুগছেন। সার্বিক ভাবেই উন্নয়নের কাজ স্থগিত হয়ে থমকে দাঁড়িয়ে আছে। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে, তিনি আমাদের পরিষ্কার করে জানাবেন যে, কনস্ট্রাকশন ডিভিশন অন্যান্য দপ্তরের সঙ্গে যুক্ত হয়ে ডিপোজিট স্কিমে যে কাজগুলি করেন, সেই বিষয়ে বিভিন্ন দপ্তরের সঙ্গে যৌথভাবে সমন্বয় কমিটি করে, নিউক্লিয়াস তৈরি করে

সেটাকে সুপারভিশন করার জন্য, মনিটর করার জন্য আপনাদের কোনও রকম দৃষ্টিভঙ্গি বা পদক্ষেপ আছে কি না? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীকে একবার প্রস্তাব দিয়েছিলাম, এই হাউসে। তবে ওঁর আগের যিনি মন্ত্রী ছিলেন তিনি নেই, তাঁর সামনেও রেখেছিলাম। দুবার প্রস্তাব রেখেছিলাম। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী অজয় মুখার্জি — তিনি একজন রাজনৈতিক সন্ন্যাসী। তাঁর নামে কলকাতায় একটা রাস্তার তৈরির জন্য আমরা বিশেষ ভাবে আবেদন করেছিলাম। সেই কথাটাকে সি.পি.এম.-রা এবং বামপন্থীরা যখন ক্ষমতায় বসেছিলেন, বিরোধীদের বারবার অনুরোধ করা সত্ত্বেও দুঃখের বিষয় সামান্যতম মর্যাদাটুকুও তাঁকে দেখানো হয়নি। অনেক অনুরোধ করা সত্ত্বেও এই সরকার অবহেলা করে, তাচ্ছিল্য করে তাঁর নামে কোনও রাস্তা তৈরি করলেন না। দ্বিতীয় যে প্রস্তাব আমরা রেখেছিলাম সেটা হচ্ছে যে, দিল্লির বঙ্গ ভবন যে রাস্তার উপর আছে, তার নাম হেলি রোড, পশ্চিমবঙ্গের নব রূপকার, দিল্লির বঙ্গ ভবন যাঁর নিজের তৈরি করা প্রথম দিকে এবং তিনি ভাবনা চিন্তা করেছিলেন সেখানে বঙ্গ ভবন তৈরি করার জন্য। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে, দিল্লির মিউনিসিপ্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশনের কাছে এই প্রস্তাব রাখতে বলেছিলাম পশ্চিমবঙ্গে পূর্ত দপ্তরকে যে, তাঁর নামে, বিধানচন্দ্র রায়ের নামে দিল্লির হেলি রোডের নামকরণ যেন করা হয়। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব যে, তিনি আমাদের যেন জানান যে, এই প্রস্তাব ইতিমধ্যেই দিল্লির কাছে, কেন্দ্রীয় সরকারের কাছে এবং দিল্লির মিউনিসিপাল ডিপার্টমেন্টের কাছে পাঠানো হয়েছে কি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিশেষে আপনাকে বলি যে, সার্বিক একটা রাজ্য কিংবা দেশের অগ্রগতি, অর্থনৈতিক অগ্রগতি, শিল্পের অগ্রগতির মূল বিষয়বস্তু হচ্ছে যোগাযোগ পরিবহন। আজকে সেক্ষেত্রে পশ্চিমবঙ্গ পিছিয়ে রয়েছে। কোনও অগ্রগতি হচ্ছে না। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন আমি সেই ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং মাননীয় বিরোধী পক্ষের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। ভাল লাগল মাননীয় বিরোধীদলের সদস্য ডাঃ মানস ভূঁইয়া মোটামুটিভাবে সমগ্র পশ্চিমবঙ্গের রাস্তা ঘাট আরও সুন্দর হোক, শিল্পায়নের পরিপ্রেক্ষিতে দ্রুত রাস্তাগুলি শক্ত সমর্থ হোক এটাই প্রত্যাশা করেছেন। এ যাবৎ মাননীয় বিরোধীদলের যে বক্তব্য শুনেছি তাতে এই স্পিরিট ছিল না, আমি স্বভাবতই তাঁকে সাধুবাদ জানাই। তিনি এ কথা বলার চেষ্টা করেছেন যে আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী এই বিভাগের প্রতি যথেষ্ট নজর দিচ্ছেন না, আমি ওঁকে বলি আমাদের ভারতবর্ষের রাস্তাঘাট সম্বন্ধে। এমন এক দিন ছিল যখন উত্তর পশ্চিম দিক ধরে সবাই ভারতবর্ষে প্রবেশ করত তখন একটা পথ ছিল, ইংরেজ আসার পরে তার পরিবর্তন হল। দক্ষিণ পূর্ব, উত্তর পশ্চিম দিকে নিয়ে গেল। দেশের স্বাধীনতার আগে ইংরেজ এসে এই সমস্ত জিনিস করেছিল। তারা স্বাভাবিক ভাবেই এখানকার সোনা, রূপা ও অন্যান্য সম্পদ বিদেশে

পাঠাবার চেষ্টা করেছে এবং তার ফলেই রেল লাইন করে এবং বন্যা, খরা ইত্যাদিতে নষ্ট হওয়ায় এই অবস্থা হয়েছে। তারপর এল কংগ্রেস, সমগ্র ভারতবর্ষকে ভাগ করে নিয়ে একটা বৃহৎ বর্ডার তৈরি করল, পৃথিবীর কোথাও এতবড় সীমান্ত রেখা নেই। পশ্চিমবঙ্গে কংগ্রেস শাসন যখন ছিল তখন তাঁরা দেশে রাস্তাঘাট করার পরিকল্পনা করেছিল, সেটা ভোটের জন্য পরিকল্পনা, ভোটে জেতার পর সে পরিকল্পনা কার্যকর হল না। ন্যাশনাল হাইওয়ে করার যে পরিকল্পনাগুলি ছিল তাতে ৪১৫ টনের ট্রাক যাতে চলতে পারে এই রকম ভাবে করা হয়েছিল, পরে খুবই দ্রুততার সঙ্গে সমগ্র সমাজ ব্যবস্থার পরিবর্তন হল, ট্রাফিক ভেহিকল ব্যবস্থার পরিবর্তন হল যার জন্য কংগ্রেসের ভোটের রাস্তা ভোটে জেতার সঙ্গে সঙ্গে নষ্ট হয়ে গেল এই ধরনের মানসিকতা আমি নিজে লক্ষ্য করেছি। যখন কংগ্রেস ছিলেন তখন আমাদের পশ্চিমবঙ্গের রাস্তাঘাট অত্যন্ত দুর্বল ছিল, সেগুলি আরও প্রসারিত হওয়া উচিত ছিল, যেমন তেমন করে একটা রাস্তা হল পিচ কবে হবে তার ঠিক নেই। তখন আমাদের পশ্চিমবঙ্গের রাস্তাঘাট অত্যন্ত অসংরক্ষিত ছিল, সংকীর্ণ ছিল, যথেষ্ট ওজন বহন করার মতো ক্ষমতা ছিল না। এখন সেগুলি যথেষ্ট ওজন বহনক্ষম হওয়া উচিত, প্রসারিত হওয়া উচিত। আমাদের ন্যাশনাল হাইওয়ে থেকে আরম্ভ করে যে রাস্তা পি. ডব্লউ. ডি. মেনটেন করেন তা হচ্ছে ১৮ হাজার কিলোমিটার, মাননীয় মানস বাবু যে রাস্তার কথা বললেন, সমস্ত রাস্তা থেকে অর্থাৎ ৫৮ হাজার কিলোমিটারের মধ্যে ১৮ হাজার কিলোমিটার, পি. ডব্লু. ডি.র বিভিন্ন বিভাগ পি. ডব্লু. ডি. রোডস মেনটেন করেন। তেমন ভাবে ৫৮ হাজার কিলোমিটার রাস্তাকে মেনটেন করতে গেলে প্রশস্ত, এবং বেশি ওজন বহনক্ষম করতে গেলে যে টাকার দরকার তাতে প্রতি কিলোমিটারে ২০ লক্ষ করে টাকার দরকার। ৫৮ হাজার টোটাল কিলোমিটারের জন্য তাকে উপযুক্ত ভাবে সংরক্ষণের ব্যবস্থা করতে হলে প্রতি কিলোমিটারে ২০ লক্ষ টাকা দরকার। এখন ৫৮×২০ হাজার লক্ষ কত হবে? আমরা অন্তত এক হাজার কিলোমিটার রাস্তা আমাদের সাবজেক্ট কমিটিতে যা আলোচনা হয়েছিল তাতে তাঁরা যে সাজেশন রেখেছেন এক হাজার কিলোমিটার করতে গেলে ২০ কোটি টাকা প্রতি বছর দরকার হয়। আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাঁর বইয়ের প্রতি পাতাতেই তিনি এই কথা বলার চেষ্টা করেছেন। আগামী দিনে শিল্পায়নের পরিপ্রেক্ষিতে দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে, পানাগড় এক্সপ্রেস ওয়ে বাইরের সঙ্গে যোগাযোগের জন্য সমগ্র পশ্চিমবঙ্গের রাস্তাঘাটের উন্নয়নের, পরিবর্তনের জন্য যে আশা সেই আশাই প্রতিফলিত হয়েছে। তিনি প্রত্যাশা করছেন যে আমাদের টাকা দেবার যে সরকারি নিয়ম আছে সেই অনুযায়ী টাকা দেবেন। পি. ডব্লুউ. ডি. এবং পি. ডব্লুউ. ডি রোডস-এর জন্য টাকা দেওয়া সম্পর্কে আমাদের সাবজেক্ট কমিটি যে কথা বলেছেন যে, প্রাথমিক পর্যায়ে যখন ওয়ার্ক অর্ডার দেওয়া গেল সেই সঙ্গে প্রথম কোয়াটার ৩০ পারসেন্ট, তারপরে দ্বিতীয় কোয়াটারে ২০ পারসেন্ট, তারপরে আবার ৩০ পারসেন্ট এবং তারপরে ২০ পারসেন্ট, এই ভাবে যদি টাকা দেওয়া হয় তাহলে পেমেন্টটা সময় মতো দেওয়া যায় তারপরে যদি কন্ট্রাক্টরদের কাজের ক্ষেত্রে যদি ত্রুটি-বিচ্যুতি থাকে তাহলে সেই সম্পর্কে তাঁর কার্যকর ব্যবস্থা নিতে পাবেন। টাকাটা যদি সময় মতো না আসে তাহলে পেমেন্টের ক্ষেত্রে

অসুবিধা হয়, এই সব কথা বলা হয়েছে। পশ্চিম বাংলায় রাস্তার কাজ করার ক্ষেত্রে কিছু অসুবিধা দেখা দেয়। পশ্চিম বাংলার রাস্তা জল, জঙ্গল এবং বৃষ্টিতে বেশি ক্ষতিগ্রস্ত হয় এবং পিচগুলি গলে যায়। কারণ পিচের সঙ্গে জলের একটা সম্পর্ক আছে। কাজেই প্রশস্ত রাস্তাগুলিকে যাতে কনক্রিটের রাস্তা করা যায় সেই দিকে নজর দেবার জন্য আমি অনুরোধ করছি। আজকে পার্মানেন্ট ভিত্তিতে এগুলি করার জন্য একটা পরিকল্পনা নেওয়া দরকার। আজকে সভাধিপতির মাধ্যমে জেলা পরিষদ রাস্তা করছে, আবার পঞ্চায়েতের মাধ্যমেও রাস্তা করা হচ্ছে। সেই সঙ্গে পি. ডব্লুউ. ডি'র যে নির্দিষ্ট রাস্তাগুলি আছে সেটা থাকবে। আজকে পি. ডব্লুউ. ডি'র যে উন্নত মানের কারিগরি আছে, সেটা সমস্ত ভারতবর্ষে প্রশংসিত হয়েছে। এই যে প্রোজেক্ট রিপোর্ট দেওয়া হয়েছে তাতে তাদের প্রশংসা করা হয়েছে। আগামীদিনে শিল্পায়নের পরিপ্রেক্ষিতে আরো প্রশস্ত রাস্তা গড়ে তোলা হবে এই বিশ্বাস আমাদের আছে। কাজেই এই বাজেট যেটা মন্ত্রী মহাশয় এখানে পেশ করেছেন, তাকে সম্পূর্ণ ভাবে সমর্থন করে এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশনগুলি আনা হয়েছে, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় তার ২৫ ম্বর এবং ৭৯ নম্বর দাবিতে যে টাকা চেয়েছেন, সেই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে, আমাদের দলের থেকে আনা ছাঁটাই প্রস্তাবের সমর্থনে কয়েকটি কথা বলছি। আমি বিরোধিতা করছি কারণ যে কথা আমার বন্ধু মানস ভুঁইয়া বললেন যে, পূর্ত দপ্তরের কাজ হচ্ছে সেতু নির্মাণ করা, রাস্তাঘাট তৈরি করা, বিভিন্ন বিল্ডিংস তৈরি করা। কিন্তু নূতন যিনি মন্ত্রী হয়েছন ত'র কর্মক্ষমতা সম্পর্কে আমি কোনও কটাক্ষ করতে চাই না। কারণ এই দপ্তরে আসার পরে তিনি যথেষ্ট চেষ্টা করছেন ফর ডেভেলপমেন্ট। কিন্তু গত ১৮ বছর ধরে পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকারের আমলে পূর্ত দপ্তরে যে ঘুঘুর বাসা হয়ে আছে সেটা আপনি ভাঙ্গতে পারবেন কিনা সেই সম্পর্কে আমার মনে সন্দেহ আছে। আমি দায়িত্ব নিয়ে বলতে পারি, আজকে মন্ত্রী এবং অফিসাররা রাইটার্স বিল্ডিং-এ বসেন, তারা কতটুকু জানেন আমি জানিনা। আজকে জেলায় জেলায় পূর্ত ভবনগুলিতে কিছু ইঞ্জিনিয়ার আছেন, কিছু ক্লার্ক আছে, কিছু লেবার আছে। আজকে সেগুলি দুর্নীতির বাসায় পরিণত হয়েছে। আজকে একটা কনট্রাক্ট পেতে গেলে অফিসারদের ঘুষ না দিলে কনট্রাক্ট পাওয়া যায়না। আমার এলাকায় গাইঘাটা বাজারের যে রাস্তা, সেখানে বড় বড় গর্ত হয়ে আছে। সেখানে কিছু কন্ট্রাক্টর হালকা স্টোন চীপস এবং বি-টুমিন দিয়ে চলে গেলেন। কিন্তু তার উপর দিয়ে যখন লরি যাচ্ছে সেই রাস্তা আবার গর্ত হয়ে যাচ্ছে। এই রকম ভাবে কাজ করা হচ্ছে। আজকে বড় বড় কন্ট্রাক্টর যারা কন্ট্রাক্ট নিচ্ছে তারা এই সমস্ত অফিসারদের ঠিকমতো খুশি করতে না পারলে তাদের কাজ বন্ধ হয়ে যাচ্ছে, পেমেন্ট আটকে যাচ্ছে। কাজেই ১৮ বছর ধরে যে দুর্নীতির বাসা পশ্চিমবাংলার পূর্ত দপ্তরে চলছে, সেই ঘুঘুর বাসা আপনি ভাঙ্গতে পারবেন কি না, সেই বিষয়ে আমার মনে সন্দেহ আছে। আপনি বাজেট বক্তৃতায় আপনার দপ্তরের ব্যর্থতার কথা স্বীকার করেছেন।

[3-30 – 3-40 p.m.]

আপনি বলেছেন যে "অর্থাভাব সহ নানা কারণে রাজ্যে বিভিন্ন এলাকায় রাস্তা-ঘাটের ব্যাপারে জনগণের প্রত্যাশা সম্পূর্ণ ভাবে পূরণ করা যায়নি একথা বিগত কয়েকটি বাজেট ভাষণে বারংবার উল্লেখ করা হয়েছে। গোড়ার দিকের পঞ্চবার্ষিকী পরিকল্পনাগুলোতে প্রচুর সংখ্যক রাস্তাঘাট তৈরি হয়েছিল। তখন রাস্তাঘাট তৈরির প্রধান উদ্দেশ্য ছিল যত বেশি সম্ভব এলাকাকে সড়কজালের আওতায় নিয়ে আসা। এর ফলে ওই রাস্তাগুলির প্রস্থ এবং দৃঢ়তা যথেষ্ট হত না। মনে করা হয়েছিল, যত বেশি সম্ভব এলাকাকে সড়কজালের আওতায় আনা হলে পরবর্তীকালে যানবাহনের সংখ্যা বৃদ্ধি পাওয়ার সাথে সঙ্গতি রেখে রাস্তাগুলি চওড়া এবং মজবুত করা হবে। কিন্তু বাস্তবে তা সম্ভবপর হয়নি।" আজকে তাঁর দপ্তরের ব্যর্থতা তিনি স্বীকার করে নিয়েছেন। আমরা প্রতিটি মন্ত্রীর বাজেট ভাষণে দেখি যে প্রতিটি মন্ত্রী তাঁর দপ্তরের কৃতিত্ব সম্পূর্ণ ভাবে উল্লেখ করেছেন। দিস ইজ দি ফার্স্ট টাইম পূর্তমন্ত্রী উল্লেখ করেছেন যতটা হওয়া উচিত ছিল, যতটা করা সম্ভব ছিল সেটা পূর্ত দপ্তর করেনি। এই সৎ সাহসের জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এর সাথে তিনি বলেছেন নিম্নমানের মাটির স্তর, নিকাশি ব্যবস্থা মজে যাওয়া, উপর্যুপরি বন্যা ইত্যাদি কারণ যোগ হওয়ার ফলে অবস্থা আরো খারাপ হয়েছে। প্রয়োজনের তুলনায় সড়ক যোগাযোগের অপ্রতুলতা আর্থিক উন্নয়ন শিল্পায়ন ভ্রমণশিল্প কৃষি ও অন্যান্য অর্থনৈতিক ক্রিয়াকলাপে প্রতিবন্ধকতা সৃষ্টি করবেই। স্বীকার করে নিয়েছেন তিনি। সব স্বীকার করেও শেষ পর্যন্ত তিনি যত দোষ নন্দ ঘোষের ঘাড়ে চাপিয়ে দিয়েছেন। প্রথমে তিনি এই সমস্ত কথা দিয়ে শুরু করলেন, শেষে তিনি সব দোষ কেন্দ্রের ঘাড়ে চাপিয়ে দিলেন। বললেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পাওয়া যাচ্ছে না বলে আজকে কাজ হচ্ছে না। আজকে আমি আপনাকে প্রশ্ন করব, যেটা মানসবাবু বললেন, সরকারি অফিসগুলো হাসপাতালগুলো, স্বাস্থ্যকেন্দ্রগুলো আজকে জরাজীর্ণ অবস্থা কেন। এইগুলি মেরামত করার জন্য উদ্যোগ গ্রহণ করা উচিত। এই ব্যাপারে দপ্তর কিছু করছে কিনা বলবেন। আমি ৪-৫ দিন আগে আর. জি. কর কলেজে গিয়েছিলাম, সেখানে গিয়ে দেখলাম পূর্ত দপ্তরের বাড়িগুলি যে কোন মুহূর্তে ভেঙে পড়তে পারে। পাশাপাশি ৭-৮ টি বাড়ি আছে যেখানে ড্রাগের কারবার হয়, চোলাই মদের ব্যবসা হয়, দেহ ব্যবসা হয়। সেইগুলি যা অবস্থা, যে কোনও মুহূর্তে ভেঙে পড়তে পারে। আজকে পূর্ত দপ্তর এই বাড়িগুলি ভেঙ্গে নূতন বাড়ি তৈরি করছে না কেন? আলিপুর সেন্ট্রাল জেলের অবস্থা অত্যন্ত খারাপ। বিভিন্ন জায়গায় যেখানে প্রিজনাররা থাকে সেখানে দেখা যায় জল নিকাশির অবস্থা ভাল নয়, বাইরে থেকে জল এসে সেলের মধ্যে ঢুকে যাচ্ছে। ওনারা বলছেন ন্যাশনাল হাই-ওয়ের জন্য যে টাকা লাগে সেটা কেন্দ্রীয় সরকার দেবে। আজকে পি. ডব্লু. ডি-র দায়িত্বটা কি? পি. ডব্লু. ডি-র মূল দায়িত্ব হচ্ছে রক্ষণাবেক্ষণ করা। এবারে নন-প্ল্যানে টাকা বাড়ানো হয়েছে। কিন্তু দেখা যায় বর্ষার মধ্যে পি. ডব্লু. ডি-র কাছ হচ্ছে। আপনি যে কোনও রাস্তায় যান, ন্যাশনাল হাইওয়ে, এন. এইচ. -৩৪ থেকে শুরু করে ঘোষপাড়া রোড, কল্যাণী হাইওয়ে, বম্বে রোড, দিল্লি রোড,

প্রতিটি জায়গায় যান, দেখবেন মানুষের সমান গর্ত হয়ে রয়েছে, বাস লরি রাস্তার দুপাশে উল্টে পড়ে রয়েছে। যে সমস্ত কন্ট্রাক্টাররা কাজ করছে তারা এতো নিম্ন মানের জিনিসপত্র দিয়ে কাজ করছে যে কিছু দিন বাদেই পিচ উঠে যাচ্ছে, আবার রাস্তার সেই একই অবস্থায় এসে দাঁড়াচ্ছে। প্রথমত নিকাশি ব্যবস্থা ভাল নেই, সেই কারণে জল রাস্তার উপর জমে থাকছে, ফলে রাস্তার খোয়া থেকে আরম্ভ করে সমস্ত কিছু উঠে গিয়ে একেবারে মাটি পর্যন্ত দেখা যাচ্ছে। প্রয়াত মন্ত্রী মতীশবাবু যখন মন্ত্রী ছিলেন তখন আমি এই বিধানসভায় বারে বারে বলেছি গোবরডাঙার রাস্তার ব্যাপারে। সেই রাস্তায় এখনও কোনও বাস যেতে পারছে না রিক্সা যেতে পারছে না, অটো রিক্সা যেতে পারছে না। রাস্তাটি সম্পূর্ণ ভাবে ভেঙে রাস্তার তলার মাটি পর্যন্ত বেরিয়ে গিয়েছে। জল নিকাশির ব্যবস্থা নেই। পি. ডব্লু. ডি. যাচ্ছে, কিছু পিচ পাথর দিয়ে আসছে, কিছু দিনের মধ্যে সেটা উঠে যাচ্ছে। গোবরডাঙায় যমুনা নদীর উপর সেতু যাতে একটা করা যায় সেই ব্যাপারে অনুরোধ জানাচ্ছি। বেলঘোরিয়া সোদপুর এই সমস্ত জায়গায় ব্রিজ তৈরি হয়েছে। বারাসাতে ব্রিজ হয়নি। এখানে ব্রিজ তৈরি করার ব্যাপারে রেল দপ্তরের সঙ্গে কথা বলুন। যে সমস্ত জায়গায় প্রচণ্ড পরিমাণে জ্যাম তৈরি হয় সেখানে ব্রিজ তৈরি করার ব্যবস্থা করুন। বিভিন্ন জায়গায় ছোটখাট অনেক ব্রিজ রয়েছে যেগুলির ব্যাপারে পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদ চেষ্টা করে না। সাধারণ মানুষের স্বার্থে সেখানে যে ব্রিজগুলি আছে সেইগুলি আপনি তৈরি করার ব্যবস্থা করুন। অনেকে বলছে যেমন, সেকেণ্ড হুগলি ব্রিজ অ্যাপ্রোচ রোড হয়নি। সেইজন্য পূর্ত দপ্তরের ব্যর্থতা স্বীকার করা সত্ত্বেও আপনার কাজ করার ইচ্ছা থাকলেও, কিছু লোকের অসহযোগিতার জন্য এবং অর্থমন্ত্রীর অসহযোগিতার জন্য পূর্ত দপ্তর কাজ করতে পারছে না। এসব কারণে এই বাজেট ব্যয়বরাদ্দকে সমর্থন করতে পারলাম না এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৫-৯৬ আর্থিক বছরে পূর্ত দপ্তরের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি মন্ত্রী মহোদয় উত্থাপন করেছেন, তা সমর্থন করে আমি দু-চার কথা বলতে উঠেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জন-প্রতিনিধি, ফলে জনগণের অসুবিধার কথা, অভিযোগের কথা, দাবির কথা আমরা এখানে বলব, এটা খুবই স্বাভাবিক। এই দপ্তরটির কাছে মানুষের প্রত্যাশা অনেক। এই বিভাগের করণীয় কাজও অনেক। সেই সমস্ত কাজ যে এই দপ্তর যথাযথ ভাবে পালন করতে পারছেন, এমন সার্টিফিকেট দিতে আমি উঠিনি। মন্ত্রী মহোদয় নিজেও এমন কোনও দাবি করেননি যে, এই বিভাগের যাবতীয় করণীয় কাজ তিনি করতে পেরেছেন। তিনি তাঁর ভাষণের বেশ খানিকটা জায়গা জুড়ে, কি পরিস্থিতিতে এই দপ্তর কাজ করছে, কি অসুবিধা, সেই সমস্ত কথা তিনি বলেছেন। তা সত্ত্বেও বেশ কিছু উল্লেখযোগ্য কাজ এই সীমাবদ্ধতার মধ্যেও করা সম্ভব হয়েছে। আমরা তাঁর [illegible] মধ্যে দেখেছি যে, কয়েকটা গুরুত্বপূর্ণ সেতু নির্মাণের কাজ যেমন চলছে, তেমনি [illegible] :পূর্ণ রাস্তা ওয়াইডেনিং অ্যাণ্ড স্ট্রেনদেনিংয়ের কাজও হচ্ছে। কিছু নতুন রাস্তাও

তৈরি হচ্ছে। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া মহাশয় একটা তথ্য দিয়ে বোঝাবার চেষ্টা করলেন যে, অর্থ দপ্তর পূর্ত দপ্তরের প্রতি অনাস্থা করেছে। বাজেটে বরাদ্দের টাকা সব পাওয়া যায় না, সময় মতো পাওয়া যায় না। এই অভিযোগ তিনি এনেছিলেন। তিনি জেনে শুনেই যে কথাটি বলেননি, যা মন্ত্রী মহোদয়ের ভাষণের মধ্যে আছে—১৪ এবং ১৫ নং অনুচ্ছেদ, যেখানে আমরা দেখতে পাচ্ছি, ন্যাশনাল হাইওয়ে বা জাতীয় সড়ক যেগুলো, সেইগুলো মেনটেইন করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি পেশ করা হয়েছিল। অরিজিনাল কস্ট হিসাবে দাবি করা হয়েছিল ৪০ কোটি ৯৮ লক্ষ টাকা। সেখানে গত মার্চ মাস পর্যন্ত আমরা দেখছি পাওয়া গেছে মাত্র ২০ কোটি ২৫ লক্ষ টাকা। এবং, ঐ সমস্ত রাস্তা মেইনটেন্যান্সের জন্য যেখানে চাওয়া হয়েছিল ২৯ কোটি ১ লক্ষ টাকা, সেখানে পাওয়া গেছে ১৪ কোটি ৪৬ লক্ষ ৯১ হাজার টাকা। দুটো ক্ষেত্রেই আমরা দেখছি অর্ধেকের বেশি পাওয়া যায়নি। এই ব্যাপারে আমাদের একটা ক্ষোভ ছিল। আমরা দেখলাম রাজ্যে মধ্যে ন্যাশনাল হাইওয়ে, স্টেট হাইওয়ে যে পরিমাণ গুরুত্ব পাচ্ছে, ডিস্ট্রিক্ট রোডগুলি সেরকম গুরুত্ব হারাচ্ছে। এখন দেখছি এই সমস্ত রাস্তাগুলো মেনটেইন করার দায়-দায়িত্ব রাজ্যের উপরেই চেপে বসেছে। কেন্দ্রীয় সরকার যদি তার দায়-দায়িত্ব থেকে পিছিয়ে যান, সরে আসেন, তার যন্ত্রণা তো আমাদেরই ভোগ করতে হবে। রাস্তাগুলো তো সেই ভাবে ফেলে রাখা যায় না। ফলে রাজ্যের সহায় সম্পদ থেকেই মেরামতের জন্য প্রয়োজনীয় উদ্যোগ নিতে হচ্ছে, ফলে টান পড়ছে। এই আর্থিক অসঙ্গতির মধ্যে রাস্তা মেরামত করতে গিয়ে দেখছি জেলার মধ্যে বেশ কিছু রাস্তা, যেগুলো যান-বাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে, বাস রুট এবং হেভি ট্রাফিক রুট, সেইগুলো মাসের পর মাস মেরামতের অভাবে অত্যন্ত দুরাবস্থার মধ্যে আছে।

[3-40 – 3-50 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাঝে মাঝে বাসে যাতায়াত বন্ধ করে দিতে হয়। আমাদের অনেক কটু কথা, সমালোচনা শুনতে হয়। দিল্লি যদি একটু সদয় হতেন, তাঁদের দেয় টাকা যদি তাঁরা আমাদের দিতেন তাহলে আমরা আর একটু হাত পা মেলে এইসব কাজগুলো করতে পারতাম। তার মধ্যেও আমরা দেখছি, যে কাজকর্মগুলো করা সম্ভব হচ্ছে, নির্দিষ্ট সময় মাফিক যে কাজগুলো সম্পন্ন করা হচ্ছে। এই দপ্তরের যোগ্যতা বা এফিসিয়েন্সী সম্বন্ধে প্রশ্ন নেই। অনেক দক্ষতার সঙ্গে, অনেক যোগ্যতার পরিচয় দিয়ে বিভিন্ন কাজকর্ম তাঁরা চালিয়ে যাচ্ছেন। আমরা যদি আর একটু সহায় সম্বল পেতাম, নিঃসন্দেহে আমরা যে কথাটা অহরহ ভাবছি, শিল্পের ক্ষেত্রে যে সম্ভাবনা দেখা দিয়েছে, সেই ব্যাপারে পরিকাঠামো যে কথাটা অপরিহার্য হিসাবে দেখা দিচ্ছে তার প্রথম কথাই হচ্ছে রাস্তাঘাট। এইদিকে আমরা আরও বেশি করে নজর দিতে পারতাম। রাস্তাঘাটের অবস্থা ভাল হলে যানবাহনের পরমায়ু বাড়তে পারতো, দুর্ঘটনা কম ঘটতো এবং আমাদের এনার্জি কম ব্যয়িত হত। আমরা সেটা করতে পারছি না শুধু আর্থিক সীমাবদ্ধতার জন্য। আমার সময় নেই বলে অনেক [illegible]

কথা যা বলার ছিল বলতে পারছি না। তবে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই কথাটা জানতে চাইছি, পূর্ত দপ্তরের উদ্যোগ যে কয়েকটি মূর্তি নির্মাণের কথা ছিল তার বর্তমান অবস্থাটা কি পর্যায়ে আছে? কারণ এই বাজেট বক্তব্যটি পাঁচমাস আগে লেখা। ইন্দিরা গান্ধী, সুভাষ বোস, এইসব গুরুত্বপূর্ণ মূর্তি যেগুলো আমাদের বসাবার কথা ছিল সেগুলো এখন কি অবস্থায় আছে? আপনি সত্যজিত রায় এর মূর্তি সম্বন্ধে কি ভাবছেন সেটাও আমাদের জানাবেন। মানসবাবু এখানে এনক্রোচমেন্টের যে কথা বলছিলেন, এটি আপনি গুরুত্ব দিয়ে ভাববেন। আপনার দপ্তরের মধ্যে একটা নজরদারী সেল করা যায় কিনা, ভেবে দেখবেন যার কাজ হবে নিয়মিত রাস্তা পর্যবেক্ষণ করা এবং কোনভাবে রাস্তা এনক্রোচমেন্ট হলে তা সঙ্গে সঙ্গে অপসারণ করা। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ২৫ এবং ৭৯ নম্বর যে দাবি এখানে পেশ করেছেন, আমি এর বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। আমাদের দেশে সবচেয়ে বেশি যেটা প্রয়োজন তার অন্যতম হচ্ছে রাস্তাঘাট। কারণ রাস্তাঘাটের উন্নতি না করতে পারলে কোনও ডেভেলপমেন্ট সম্ভব না। এটা আমরা সকলেই জানি। বিশেষ করে যখন আমাদের পশ্চিমবাংলায় শিল্প নিয়ে খুব বিপ্লবের কথা আমরা শুনছি। শিল্পকে যদি বাস্তবায়িত করতে হয় তাহলে রাস্তঘাটের উন্নতি অবশ্যই প্রয়োজন। এটি সকলে একবাক্যেই স্বীকার করবেন। আজকে আমাদের রাস্তাঘাটের যে অবস্থা, বিশেষ করে ন্যাশনাল হাইওয়ে বলুন, স্টেট হাইওয়ে বলুন, পি. ডব্লু. ডি. (রোডস্) এর রাস্তা যেগুলো আছে তার কাজ যে মন্থর গতিতে হচ্ছে তাতে আগামীদিনে আমাদের সমস্যা বাড়বে বৈ কমবে বলে আমি মনে করি না। কারণ এইটথ প্ল্যান শেষ হতে চলেছে যেখানে, সেখানে সিকস্থ প্ল্যানের কাজ এখনও দেখছি কমপ্লিট হয়নি। কাজের এই যে সিস্টেম, পার্ট বাই পার্ট যে কাজ হচ্ছে, তাতে ফার্স্ট পার্টের কাজ শেষ হয়ে যখন সেকেণ্ড পার্টের কাজ যখন হচ্ছে তখন দেখা যাচ্ছে যে ফার্স্ট পার্টের যে কাজ, সেই রাস্তাটি ব্যবহারের অনুপযুক্ত হয়ে যাচ্ছে। আমরা দেখছি যে সব গুরুত্বপূর্ণ রাস্তাগুলি, তা সে কেন্দ্রীয় সরকারের টাকাতে হোক, বিশ্ব ব্যাঙ্কের টাকাতে হোক বা এশিয়ান ডেভেলপমেন্টের টাকাতেই হোক না কেন, এই যে কাজগুলো শুরু হয়েছে, গুরুত্বপূর্ণ সড়কগুলোর কাজ শুরু হয়েছে ঠিকই, কিন্তু তা কবে যে শেষ হবে তা আমরা বলতে পারব না। মাননীয় মন্ত্রী মহাশয়, আশা করি, বলতে পারবেন।

আজকে মেন যে ব্যাপারটা দেখছি সেটা হচ্ছে যে, রাস্তাগুলো অনেকগুলো কারণে ঠিকমতো রক্ষিত হচ্ছে না এবং এটা মাননীয় মন্ত্রী আমার মনে হয় ভালো করেই জানেন। সঠিক ভাবে সঠিক সময়ে কাজ হচ্ছে না বলে অনেক অসুবিধা দেখা দিচ্ছে। প্রথমে টেণ্ডার ইনভাইট করা হল, সেই টেণ্ডারের উপর আবার ওয়ার্ক অর্ডার দেওয়া হল, এইসব করতে করতে এত দেরি হয়ে গেল যে, যে সময়ে কাজটা হওয়ার কথা তা না হয়ে বর্ষার সময়ে

কাজ শুরু হল। অন্য সময়ে কাজ করলে রাস্তা যতটা ভাল করে করা যাবে বর্ষার সময়ে তা করা সম্ভব নয়, ফলে রাস্তার কাজ আমরা বেশিরভাগ সময়ে দেখছি বর্ষার সময়ে কাজ শুরু হচ্ছে এবং বিন্দুমাত্র ভাল কাজ হচ্ছে না। এবং রাস্তা নষ্ট হয়ে যাচ্ছে। বিশেষ করে জল জমে রাস্তার পাশে যে ড্রেনেজ আছে সেগুলো বন্ধ করে দিচ্ছে মানুষের প্রবণতা বাড়ছে এইসব ড্রেনেজগুলো দখল করে নিজের বাড়ির জলটাকে পাশ করানোর, ফলে ড্রেনগুলো এনক্রোচ হচ্ছে এবং বাড়ির জল গিয়ে রাস্তার উপরে পড়ছে। রাস্তা ভেঙ্গে পড়ছে। এইক্ষেত্রে আপনার দপ্তরের তো একটা ব্যবস্থা নেওয়ার দরকার। জেলার প্রয়োজনে বা শহরের প্রয়োজনে আপনি অ্যাডমিনিস্ট্রেটিভ লাইনে পঞ্চায়েত স্তরে, কি পৌরসভা স্তরে, কি ব্যবস্থা নিতে পেরেছেন সেটা বলুন। আজকে গ্রামের সঙ্গে শহরের যোগাযোগ রাস্তাগুলোর উপরে বেশি করে গুরুত্ব দেওয়া উচিত। সেক্ষেত্রে আপনার দপ্তর আমরা দেখতে পাচ্ছি প্রয়োজনকে ঠিকমতো পাত্তা দিচ্ছে না। আজকে সকলেই শাসকদলের সদস্য শ্রী শক্তি বাবু কয়েকটি এলাকায় রাস্তা করার কথা বললেন। সেখানে মাননীয় মন্ত্রী বললেন যে, ডিস্ট্রিক্ট ডেভেলপমেন্ট কমিটি না করলে আমরা যাব কোথায়। আপনি নিজে স্বীকার করছেন যে, প্রয়োজন থাকা সত্ত্বেও ডিস্ট্রিক্ট ডেভেলপমেন্ট কমিটি কিছু করছেন না, সেখানে তো আপনার দপ্তর থেকে ব্যবস্থা নেওয়া উচিত। এই প্রসঙ্গে আমি কয়েকটি বিষয় তুলে ধরছি—আমার শান্তিপুর বাইপাশের রাস্তা, যেটি ৩৪ নং জাতীয় সড়ককে কেন্দ্র করে সেই রাস্তাটির ১৯৭৮ সালে প্রারম্ভিক কাজ শুরু হয়েছিল এবং ১৯৯৩ সালের বাজেটে প্রয়াত এই দপ্তরের মন্ত্রী বক্তৃতায় বলেছিলেন যে, আশা করা যাচ্ছে খুব শীঘ্র কাজ শুরু হবে। কিন্তু আমরা দেখলাম আজ অবধি কাজ শুরু হয়নি। এখানে ব্রিজ, রেলওয়ে, ওভারব্রিজ তৈরি করার কাজ কতদিনের মধ্যে শুরু হবে সেটা আপনার কাছে জানতে চাইছি। মূর্তির ব্যাপারে আপনি বলেছেন যে শ্রদ্ধেয় মানুষ যারা ছিলেন, দেশের জন্য অনেক কিছু করেছেন, তাদের স্মৃতি রক্ষার্থে আপনারা মূর্তি তৈরির ব্যবস্থা করছেন। এই কথাটা প্রয়াত মন্ত্রী ১৯৯০-৯৩ সালের বাজেট বক্তৃতায় বলেছিলেন এবং তিনি বলেছিলেন ওই সালে যে, আমরা প্রয়াত মুখ্যমন্ত্রী অজয় মুখার্জির প্রতিমূর্তি স্থাপন করব। উনি তো মারা গেলেন, স্থাপন করার কথা বলে গেলেন। আবার আজকে আপনি যখন বাজেট বক্তৃতা করছেন তখনও বলছেন স্থাপন করা হবে। এই যে দীর্ঘদিনের টালবাহানা অজয় মুখার্জির মূর্তি স্থাপনের ক্ষেত্রে, এর কবে নিরসন হবে আমরা জানতে চাই। তারপরে শ্রীমতী ইন্দিরা গান্ধীর মূর্তি স্থাপনের ব্যাপারে প্রয়াত মন্ত্রী ১৯৯২-৯৩ সালে বলেছিলেন যে, ১৯৯৩ সালের মধ্যে আমরা এই মূর্তি স্থাপন করব। প্রয়াত মন্ত্রী মতীশ রায় এই কথা বলেছিলেন তার বাজেট বইতে। আজকে ১৯৯৫-৯৬ সালের বাজেট বই দেখলাম, তাতে লেখা আছে আমরা চেষ্টা করছি এবং ১৯৯৫-৯৬ সালের মধ্যে করে নেব। যারা এই ধরনের শ্রদ্ধেয় মানুষ তাদের প্রতি আপনারা এই ধরনের অশ্রদ্ধা দেখাচ্ছেন কেন? তারপরে টেলিফোনের ব্যাপারে বলেছেন, আমি ওই কথাটাই স্পেসিফিকভাবে স্মরণ করিয়ে দিতে চাই যে, মহাকরণে টেলিফোনগুলো যে আছে সেগুলো পুরনো ব্যবস্থার মধ্যে আছে এবং কোন মানুষের পক্ষেই ফোন করলে সেখান থেকে কোনও রেসপন্স পাওয়া যায় না। আপনি স্পেসিফিক্‌ভাবে এই

পুরনো টেলিফোনগুলো তুলে দেওয়ার কথা বলেছেন, এবং সেখানে একটা নতুন সিস্টেম চালু করার কথা বলেছেন, আমার আপনার কাছে আবেদন, কবে নাগাদ এই কাজ শুরু হবে একটু জানালে আমাদের সুবিধা হবে, এই কথা বলে এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে পূর্ত এবং সড়ক বিভাগের মন্ত্রীর আনা ১৯৯৫-৯৬ সালে ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি বক্তব্য রাখছি। সড়ক এবং পূর্ত বিভাগ গোটা দেশের শিল্প উন্নয়নের ক্ষেত্রে খুবই গুরুত্বপূর্ণ। কারণ শিল্পোন্নয়নের জন্য যদি রাস্তা-ঘাট না থাকে তাহলে শিল্পোন্নয়ন সম্ভব নয়। আজকে গোটা পশ্চিমবাংলায় যেভাবে শিল্পে জোয়ার আসছে তাতে রাস্তা-ঘাট আরও সুন্দরভাবে করা উচিত। কিন্তু আমাদের রাস্তা তৈরি এবং মেরামতের ব্যাপারে কিছু সমস্যা আছে। কিন্তু প্রথম থেকেই যদি চিন্তা-ভাবনা করে পরিকল্পনাগুলো করা হয় তাহলে আমাদের মনে হয় এই সমস্যা এড়ানো সম্ভব হবে। ধরুন, একটা ৬ ফুট রাস্তা তৈরি করা হবে তার জন্য জমি একোয়ার করা হল। পরে আবার দেখা গেল, ঐ এলাকায় জনসমাগম বেড়ে যাওয়াতে, ডেভেলপমেন্ট হওয়াতে আরও রাস্তা করার দরকার। তখন ঐ রাস্তাকে ৮ ফুট করা হল। কিন্তু দেখা গেল উন্নয়নের স্বার্থে ঐ রাস্তা আবার বাড়ানো দরকার। তখন দেখা গেল, কার্লভার্ট ভেঙ্গে ফেলতে হল। আমার মনে হয়, যদি সঠিক ভাবে পরিকল্পনা করা হত তাহলে এই সমস্যার সৃষ্টি হত না। কোনও নতুন রাস্তা করার আগে যদি ভেবে পরিকল্পনা করা হয় যে, ৫০ বছর পরে ঐ এলাকায় ডেভেলপমেন্ট কি হতে পারে তাহলে সমস্যা কমে যাবে বলে মনে হয়। আবার আগে হয়ত মান ভাল ছিল। যদিও এখনও আগের মতোই টেন্ডার সিস্টেমই চলছে কিন্তু ইঞ্জিনিয়ার থাকলেও কিছু করতে পারছেন না। ঠিকাদারেরা বসে প্যাক্ট মানি করে ফেলছে। ইঞ্জিনিয়ারদের পক্ষে ইচ্ছা থাকলেও ভাল ঠিকাদারকে [illegible] দেওয়া সম্ভব নয়। টেন্ডারে তারা কোনওটা লেস করে দিচ্ছে আবার কোনওটা এবাভ করে দিচ্ছে। আবার ঠিকাদাররা যদি ঠিকমতো কাজ না করে তাহলে তাদের শাস্তি দেওয়ার [illegible] ক্লজ ওয়ানে প্রভিশন আছে তাতেও কিছু করা যাচ্ছে না। চিফ ইঞ্জিনিয়ার সেক্রেটারির পক্ষেও কিছু করা শক্ত। এ বিষয়ে আমি নিজেও ঘুরেছি, আমি জানি। স্বাভাবিক ভাবেই এগুলো কি করে সংশোধন করা যায় তা ভাবতে হবে। আমাদের পুরুলিয়ায় দেখেছি, পি.ডব্লু.ডি. রোডস যে কাজ করছে তা তুলনামূলক ভাবে অনেক ভাল। ফ্লাডের সময় ওখানে কনস্ট্রাকশনের কোনও ক্ষতি হয়নি। কিন্তু খরার সময় হয়েছে। ক্রসওয়েগুলোর ক্ষতি হয়েছে, অ্যাপ্রোচের ক্ষতি হয়েছে, ব্রিজের ক্ষতি হয়েছে। সুতরাং কনস্ট্রাকশনের দিকটা ভাল ভাবে দেখা দরকার। ১৯৯২ সাল থেকে আমি একটা ব্রিজের কথা বলে আসছি। বাগমুন্ডি থেকে ঝালদা এই ব্রিজের জন্য এম.এল.এ. হিসাবে আমার যা কিছু করার ছিল আমি করেছি। অনেকবার ... মেনশনও করিয়েছি কিন্তু আজও পর্যন্ত কিছু হয়নি। যদিও এটা ন্যাচারাল ক্যালামিটি

থেকে পাওয়া উচিত। আমার এলাকার রাস্তা-ঘাটগুলো মোটামুটি অন্য জেলার থেকে ভাল। মানস বাবু রাস্তার ব্যাপারে বলতে গিয়ে পি.ডব্লু.ডি. রোড্স-এর কথা বলেছেন। গোটা পশ্চিমবাংলায় পি.ডব্লু.ডি. রোডই সব নয়। এখানে গ্রাম পঞ্চায়েত আছে, পঞ্চায়েত সমিতি আছে, জেলা পরিষদ আছে তারাও পিচের রাস্তাগুলো তৈরি করছে। সবগুলো যদি মিলিয়ে দেখা যায় তাহলে দেখা যাবে অনেক রাস্তা তৈরি হচ্ছে। যদিও হিসাবটা এখন আমার কাছে নেই। জেলা পরিষদের সঙ্গে পি.ডব্লু.ডি.-কে যুক্ত করতে হবে। জেলা পরিষদের টাকা আছে, কিন্তু ইঞ্জিনিয়ার সেল নেই। সুতরাং যৌথ ভাবে যদি আমরা কোনও পরিকল্পনা গ্রহণ করতে পারি তাহলে কাজটা আরও ভাল হবে বলে আমি মনে করি। ব্রিজ বা অন্যান্য কাজে তাহলে সুবিধা হবে।

আমি এখানে মাননীয় মন্ত্রীকে বলব, ৩।৪ বছর আগে আমাদের কেন্দ্রীয় কয়লামন্ত্রী অজিত পাঁজাকে চিঠি লিখেছিলাম, পুরুলিয়া জেলায় ৪।৫টি কোল ওয়াশারি আছে সেখানে আসানসোল-এ দামোদরের উপর একটা ব্রিজ আছে, সেটা দিয়ে অনেক লোকজন চলাচল করে। সাকতারিয়ায় যায়, সেই ব্রিজটি করার ব্যাপারে কেন্দ্রীয় কয়লা মন্ত্রীকে বলেছিলাম, তিনি বললেন জ্যোতি বসুকে বলুন, কয়লার সেস তো দেয় না, আমি এই ব্যাপারে পরে শুনেছি, একটা চিঠি চালাচালিও হয়েছে কোল ইন্ডিয়া এবং পি.ডব্লু.ডি.-র মধ্যে, সেখানে সাড়ে চার, সাড়ে চার লক্ষ করে দেওয়ার কথা, এই ব্রিজটা হবে কিনা, এটার সর্বশেষ পরিস্থিতি কি সেটাও জানাবেন। পি.ডব্লু.ডি. হাসপাতাল রোডস ইরিগেশনের যে সমস্ত অংশগুলি নিয়ন্ত্রণ করে সেইগুলির অবস্থা খুবই খারাপ হয়ে আছে। এর উপর অন্যান্য দপ্তরগুলি নির্ভর করে, বাকি কাজকর্ম যদি ভাল না হয় তাহলে খুবই অসুবিধা দেখা দেয়। এই দিকটার প্রতি দৃষ্টি দেওয়ার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি। এইগুলির প্রতি গুরুত্ব সহকারে আপনি নজর দেবেন। আমি মূর্তি স্থাপনের ব্যাপারে আর একটি কথা বলব। এবারে নেতাজির জন্ম শতবার্ষিকী উৎসব পালিত হবে। সরকারি উদ্যোগে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় কোথাও নেতাজির মূর্তি নেই। তাই জেলাগুলিতে যাতে সরকারি উদ্যোগে মূর্তি স্থাপন করা হয় সেই ব্যাপারে আমি পূর্তমন্ত্রীকে অনুরোধ করব এটা চিন্তা-ভাবনা করার জন্য। আমরা নেতাজির সম্বন্ধে অনেক কথা বলি, ম্যাড্রাসে আমরা গিয়েছিলাম, সেখানে দেখলাম ওরা নেতাজির ফটোকে নমস্কার করছে। আমরা বাঙালিরা তার সম্বন্ধে অনেক কথা বলি, কিন্তু তার জন্য যে সব জিনিস করা দরকার সেটা করি না। নিজেদের উদ্যোগে নেতাজির মূর্তি আছে, কিন্তু সরকারি উদ্যোগে সুভাষচন্দ্র বসুর মূর্তি যে সমস্ত জেলায় নেই, সেখানে যাতে করা হয় এই আবেদন আমি রাখছি। যেখানে নেতাজির জন্ম শতবার্ষিকী উৎসব রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার নানা ভাবে পালন করবার উদ্যোগ নিচ্ছেন, সেখানে আমি অনুরোধ করব আপনি পরিকল্পনা গ্রহণ করে এইগুলির ব্যবস্থা করবেন। এই কথা বলে এই বাজেটের ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে জানাতে চাই, আমি

পূর্ত দপ্তরের ব্যয় বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন আনা হয়েছে সেইগুলিকে সমর্থন করছি। আমি আপনার মাধ্যমে একটি কথা মন্ত্রী মহাশয়কে সতর্ক করতে চাই, ইতিপূর্বে পূর্ত দপ্তরের অবস্থা যে জায়গায় পৌঁছেছে, আপনি যদি এখনও সতর্ক না হন তাহলে আগামী দিনে মৎস্য দপ্তরের সাথে পূর্ত দপ্তরের বাজেট এক সাথে প্লেস করতে হবে। রাস্তাঘাটের যে অবস্থা ওখানে মাছ চাষের অবস্থা হয়ে যাবে। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি নূতন এসেছেন, আমি অত্যন্ত বিনীত ভাবে এবং দায়িত্ব নিয়ে বলছি, আমি আশা করব আমাদের জেলা থেকে যারা এসেছেন, শক্তি বাবু, ব্রহ্ম বাবু, যারা নির্বাচিত হয়ে এসেছেন এবং শাসক গোষ্ঠীতে বসে আছেন তারা এই বিষয়টিকে নিশ্চয় সমর্থন করবেন। আমি যে প্রসঙ্গটি উল্লেখ করতে চাই সেটা হচ্ছে দক্ষিণবঙ্গের জ্বলন্ত সমস্যা, এটাকে নিশ্চয় সরকারি দলের লোকেরা সমর্থন করবেন। ময়না তমলুক রোড কংসাবতী নদীর উপর শ্রীরামপুর খেয়াঘাট — এখানে একটা পাকা সেতুর দাবি ময়না কেন. সারা মেদিনীপুর জেলা করে আসছে। শিল্পনগরী হলদিয়া দেখিয়ে যারা বারবার নির্বাচনী বৈতরণী কয়েক বার পার হয়ে এসেছে, আমি তাদেরও বলব, এটা শুধু ময়নার কাজে লাগবে না, এটা হলে হলদিয়ার সঙ্গে খড়গপুর, মেদিনীপুর, কলাইকুন্ডার যোগাযোগের ৩০।৪০ কি.মি. রাস্তা আপ এবং ডাউনে ৭০ কি.মি. রাস্তা কমে যাবে, মেদিনীপুর জেলা প্রায় অর্দ্ধেক হয়ে যাবে।

[4-00 – 4-10 p.m.]

মাননীয় চেয়ারপার্সন মহাশয়, আমরা দেখতে পেলাম ঐ বিধানসভা এলাকায় শক্তি বাবুরা ২৮ বছর ক্ষমতায় ছিলেন। ১৯৯৩-৯৪ সালের ব্যয় বরাদ্দের ৮ নং অনুচ্ছেদে আমরা দেখতে পাচ্ছি, তৎকালীন মাননীয় মন্ত্রী মহাশয় বললেন 'মেদিনীপুর জেলার শ্রীরামপুর ঘাটে কংসাবতী নদীর উপর প্রস্তাবিত সেতু এবং ২৪ পরগনা জেলার হোগল নদীর উপরে প্রস্তাবিত সেতু সম্পর্কে এই জরিপের কাজ এগিয়ে চলেছে'। ১৯৯৪-৯৫ সালে কংসাবতী প্রোজেক্টকে খুঁজে পেলাম না। ১৯৯৫-৯৬ সালের যখন বাজেট পেশ করেছেন সেখানেও সারা বইটা তন্ন তন্ন করে খুঁজে সেটা দেখলাম না। হোগল নদীর উপর ব্রিজটার কাজ শুরু হয়েছে। কংসাবতী ব্রিজটার জন্য ২ কোটি ৬৫ লক্ষ টাকা লাগবে, সেটার কাজ আরম্ভ হল না, কিন্তু ৮ কোটি টাকার ব্রিজটার কাজ আরম্ভ হয়ে গেল। মাননীয় মন্ত্রী মহাশয় আমি যেখান থেকে নির্বাচিত হয়ে থাকি না কেন, মানুষের কাছে আমাদের কিছু দায়বদ্ধতা আছে। ময়না একটা বন্যা-প্রবণ এলাকা। স্বাধীনতার ৫০ বছর পরেও সেখানকার মানুষ স্বাধীনতার আশ্বাস পায় না। সেখানে কি বামপন্থী মানুষরা নেই। ১৯৯২ সালে সেন্ট্রাল রোড ফান্ড, কেন্দ্রীয় সরকারের সড়ক, পরিবহন, তারা বললেন, ১ কোটি ৯৪ লক্ষ টাকা আছে, আপনারা কংসাবতী প্রোজেক্ট স্কীমের জন্য এস্টিমেট দ্রুত পাঠান। আপনার দপ্তর — আপনি অবশ্য তখন ছিলেন না — তিনি শুধু দেড়পাতার একটা চিঠি পাঠালেন। বললেন আমরা রাফ এস্টিমেট করে দেখেছি ১ কোটি ৫৬ লক্ষ টাকা লাগবে। টোটাল স্কীম না পাঠানোর ফলে ১ কোটি ৯৪

লক্ষ টাকার মধ্যে ১ কোটি ৫৫ লক্ষ টাকা বেলদা-সোনাবেলিয়া, যেটা উড়িষ্যা ট্রাঙ্ক রোড নামে পরিচিত, সেখানে দেওয়া হল। ১৯৯৪ সালের ২৪শে সেপ্টেম্বর, চিফ ইঞ্জিনিয়ার কাম সচিব প্রোজেক্টের সমস্ত এস্টিমেট কমপ্লিট করলেন, তখন দেখা যাচ্ছে ২ কোটি ৬৫ লক্ষ টাকা লাগছে। তিনি বললেন ঐ টাকার ৫০ পারসেন্ট ডি.পি.সি. ফান্ড থেকে দেওয়া হোক এবং বাকিটা স্টেট প্ল্যানিং ফান্ড থেকে পাওয়া যাবে। ২১.১০.৯৪ সালে চিফ ইঞ্জিনিয়ার কাম সচিব ঐ চিঠিটা লিখলেন জেলা পরিষদের সভাধিপতি শ্রী হরেকৃষ্ণ সামন্তকে। ঐ চিঠির কপি আমি আপনাকে দিতে পারব। অত্যন্ত দুঃখের কথা, ১.১১.৯৪ তারিখে আনন্দ বাজার পত্রিকায় বেরল, হরেকৃষ্ণ সামন্ত বলেছে, এটা দুটো গ্রামে সংযোগকারী সেতু, এটাকে কোনও গুরুত্ব দেওয়া হল না। এটা হলে ময়নার মানুষ উপকৃত হত। সেই টাকা তারা দিতে পারবে না, এই কথা জেলা পরিষদের সভাধিপতি বলেনি। আমি আপনাকে আরও বলতে চাই, ১৯৯৪-৯৫ সালের আর্থিক বছরে জে.আর.ওয়াইয়ের ৬ কোটি ৫০ লক্ষ টাকা জেলা পরিষদ খরচ করতে পারেনি, সেই টাকাটা রিফান্ড হয়ে গেছে।

স্যার, ১৯৯৪ সালে টোট্যাল স্কীমটার এস্টিমেট হয়ে গিয়েছে। গতবার ছিল ২ কোটি ৬৫ লক্ষ টাকা, এবারে হয়েছে ২ কোটি ৬৬ লক্ষ টাকা। এক লক্ষ টাকা বেড়েছে। আপনার চিঠি মতোন জেলা পরিষদ টাকা দেয়নি। ১৯৯৪ সাল পর্যন্ত সি.আর.এফ. ফান্ড থেকে ২ কোটি ৯ লক্ষ টাকা পাওয়ার কথা। আমার কাছে খবর আছে যে আপনার দপ্তর থেকে অলরেডি সি.আর.এফ.-র কাছে চিঠি লেখা হয়েছে এই ব্রিজের খাতে ২ কোটি ৯ লক্ষ টাকা দেওয়ার জন্য। সি.আর.এফ. এই টাকা পাঠিয়ে দেবে। আপনি আজকে আপনার জবাবি ভাষণের সময় আমাদের আশ্বস্ত করবেন এই বলে যে ঐ টাকা এলে এই ব্রিজটির কাজ যুদ্ধকালীন তৎপরতায় শুরু করবেন। এ ব্যাপারে কংগ্রেসের সভাপতি এবং এই হাউসের সদস্য শ্রী সোমেন মিত্র মহাশয় কেন্দ্রীয় পূর্ত মন্ত্রী জগদীশ টাইটলারকে চিঠি দিয়েছেন, আপনাকে কেন্দ্রীয় মন্ত্রী অজিত পাঁজা মহাশয় চিঠি দিয়েছেন কাজেই আমি আশা করি এই ব্রিজের কাজটি আপনি করবেন। এটা শুধু ময়নার সমস্যা নয়, এটা গোটা দক্ষিণবঙ্গের একটা জ্বলন্ত সমস্যা। তার কারণ ময়না যেখানে ১০০ পারসেন্ট লিটারেট মানুষের বাস স্বাধীনতার ৪৮ বছর পরেও সেই ময়নার জন্য এই সেতুটি না হওয়ায় ময়না আরও বিচ্ছিন্ন হয়ে আছে। এই সেতুটি করার জন্য আমি যেমন আপনাকে অনুরোধ জানাচ্ছি, আমি আশা করি দলমত নির্বিশেষে সকল মাননীয় সদস্য যারা মেদিনীপুর জেলা থেকে নির্বাচিত হয়ে এসেছেন তারাও আপনাকে অনুরোধ জানাবেন। পরিশেষে আমি আবার বলব, এই ২ কোটি ৯ লক্ষ টাকার অনুমোদন আসার সঙ্গে সঙ্গে পূজার আগেই এই ব্রিজটির কাজ আপনি শুরু করুন। আপনি নতুন এসেছেন, ব্যক্তি হিসাবে আপনাকে অভিযুক্ত করছি না কিন্তু আপনার দপ্তরে অতীতে যারা ছিলেন তারা এই দপ্তরের বারোটা বাজিয়ে দিয়ে গিয়েছেন এবং সেই ব্যর্থতাই চলছে। এরজন্য এই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে আনা কাট মোশনগুলি সমর্থন করে ও পুনরায় ময়নায় কংসাবতীর উপর ব্রিজের ব্যাপারে আশ্বাস দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, পূর্ত, সড়ক ও নির্মাণ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় — তিনি নতুন মন্ত্রী হয়ে এসেছেন এবং আমাদের সকলেরই বন্ধু স্থানীয় — যে ব্যয় বরাদ্দের দাবি নিয়ে এসেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। অর্থাভাব আপনার থাকতে পারে কিন্তু আমাদের রাজ্যে দীর্ঘদিন পরে শিল্পায়নের যে সুযোগ এসেছে তার প্রথম ইনফ্রাস্ট্রাকচার হচ্ছে রাস্তা। আপনি আপনার বিবৃতিতে অনেক কিছু করার আশা প্রকাশ করেছেন কিন্তু আমি মূলত জোর দিতে চাই পুরোনো রাস্তাগুলির উপর। আজকে এই আধুনিক যুগে উত্তরবঙ্গ থেকে আরম্ভ করে দক্ষিণবঙ্গ এবং বিশেষ করে মেদিনীপুর জেলার পুরানো রাস্তা যেগুলি আছে সেগুলির মেরামতের কি ব্যবস্থা নিয়েছেন আশা করি সেটা বলবেন। আমরা জানি যে পুরানো আমলে যে সব রাস্তা তৈরি হয়েছিল সেগুলি ছিল ১০ টনের কিন্তু এখন যত দিন যাচ্ছে ততই রাস্তার উপর মালবাহী গাড়ির সংখ্যা বাড়ছে এবং বড় বড় ট্রাক যাচ্ছে। এই প্রসঙ্গে আমি মেদিনীপুর জেলার কথা বলতে পারি। মেদিনীপুর জেলায় পান, মাদুর, ধানের বড় বড় ২০ টনের লরি রাস্তা দিয়ে যাচ্ছে কারণ উৎপাদন বেড়েছে। সেখানে যদি সেই মান্ধাতার আমলের রাস্তা থাকে তাহলে তা দিয়ে কাজ হবে না। এটা কোনও সমালোচনার বিষয়বস্তু নয়, আমি বিষয়টি নিয়ে ভাবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[4-10 – 4-20 p.m.]

আপনি বলেছেন যে, ৯০০ কোটি টাকা বৈদেশিক সাহায্য পাওয়া যেতে পারে। গ্লোবাল যুগ। যদি দরকার হয়, নিশ্চয়ই আনা উচিত। তার জন্য আমি আপনাকে ওয়েলকাম করি এবং আপনি পুরানো রাস্তাগুলি আগে করুন। সেই রাস্তাগুলিকে আপনি সারান। তারপর আপনি নতুন রাস্তাগুলি ধরবেন। আর জাতীয় সড়কের জন্য তো কেন্দ্রীয় সরকার টাকা দেয় না। সেটা উপরের স্তরে গিয়ে আপনি নিশ্চয়ই দাবি করবেন। আমি আপনার দু-চারটি ত্রুটির কথা আপনার কাছে বলব। আপনার দপ্তরের কাজটা বড় দেরিতে আরম্ভ হয়। বর্ষার সময় আপনারা রাস্তার মেরামতির কাজ শুরু করেন। এটা আপনি বিচার করে দেখবেন। কন্ট্রাক্টাররা ফাঁকি দিচ্ছে। রাস্তার ৭০ ভাগ কাজ আরম্ভ হয়েছে। যেমন চন্ডীপুর, নন্দীগ্রামের রাস্তা — যেটা দিয়ে আপনি মাঝে মাঝেই যান। সেই রাস্তাটা কিছু দিন আগে মেরামত হয়েছে। কিন্তু সেখানে ইতিমধ্যেই গর্ত হয়ে গেছে। এগুলি কেন হচ্ছে? বিল্ডিং এর কাজ আপনারা শুরু করেছেন। দেখা যাচ্ছে যে, যে কাজের মেয়াদ ১ বছর, তা দীর্ঘদিন ধরে চলছে। এর ফলে খরচও বেড়ে যাচ্ছে। আর কন্ট্রাক্টররা গোঁজামিল দেওয়াও শুরু করেন। এতে এস্কেলেশন প্রাইসও বেড়ে যায়। এই কাজগুলি দেখতে হবে যে, যাতে সময় মতো কাজটা আরম্ভ করা যায়, সময় মতো শেষ করা যায়। এটা না করলে আপনার ব্যয় বরাদ্দ বেড়ে যাবে। এটা হচ্ছে আমাদের সবচেয়ে বেশি দরকারী কথা। যেমন ধরুন বর্ষার সময় যে কোনও বড় কাজ আরম্ভ করলেন, তার ক্ষতি হবেই। আমাদের সদস্যরা অনেক সময়ই মেনশন করেন এই সব ব্যাপারে। এগুলি আপনাকে দেখতে হবে। যেমন ধরুন আমি আপনাকে বলতে পারি যে

নন্দীগ্রাম, ভগবানপুর, পটাশপুর এর একটা রাস্তা কবে সারানো হয়েছে, তা আমাদের জানা নেই। এগুলি দেখতে হবে। নতুন করার আগে পুরানো রাস্তাগুলির যে পরিকল্পনা গ্রহণ করেছেন সেগুলি আগে করুন এবং তারপর নতুন রাস্তার যেগুলি পরিকল্পনা গ্রহণ করেছেন সেগুলি করুন। তার জন্য যদি বিদেশি মুদ্রার দরকারও হয় তা আপনি চাইতে পারেন। তবে রাস্তার ইনফ্রাস্ট্রাকচারকে ডেভেলপড করার দরকার আছে। পূর্বের মন্ত্রী স্বর্গত যতীশ রায় নন্দীগ্রামে একটা খালের উপর ব্রিজ করার জন্য কমিটমেন্ট করেছিলেন এবং সেই সঙ্গে শ্রীরামপুরেও একটা করার কথা বলেছিলেন। আমি যাই হোক সমস্ত ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং নতুন মন্ত্রীকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আগে খাদ্য বাজেট হয়েছে, এখন পি.ডব্লু.ডি. বাজেট হয়েছে। এই দুটি বাজেটই নন সি.পি.এম. মন্ত্রীরা করছেন — আর.এস.পি. এবং ফরোয়ার্ড ব্লকের মন্ত্রী। আজকে কি সি.পি.এম.-রা থাকছেন না। সি.পি.এম.-রা কি বয়কট করেছে?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পূর্ত দপ্তরের যে মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এনেছেন, তার বিরোধিতা করে এবং কাট মোশানের সমর্থনে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পূর্ত দপ্তর যে কতখানি ব্যর্থ, তা বাজেটের বরাদ্দ দেখেই বোঝা যাচ্ছে। সাবজেক্ট কমিটিতে রিপোর্টও আছে যে, সেখানে রিপেয়ার ওয়ার্কের যে ফান্ড রিকোয়ারমেন্ট যেটা আপনারা চেয়েছেন তার একের তিন অংশ পাওয়া যাচ্ছে না। ন্যাচারালি এই বাজেট বরাদ্দ প্রমাণ করছে যে, পশ্চিমবঙ্গের রাস্তাঘাট, সংস্কারের কাজটা কি রকম হচ্ছে এবং কোন পর্যায়ে কাজটা আছে, এই বাজেট তার জ্বলন্ত প্রমাণ। ভাল সংস্কার হচ্ছে না, রিপেয়ার হচ্ছে না টাকার অভাবে। আপনারা ১৮ হাজার কিলোমিটার রাস্তা মেনটেন করতে চান। সেই মেনটেনেন্সের জন্য আপনার যা প্রয়োজন, দেখতে পাচ্ছি যে ১৯৯৪-৯৫ এর বাজেটে আপনি ডিমান্ড প্লেস করেছিলেন ফিন্যান্স ডিপার্টমেন্টের কাছে যে ১৬৯ কোটি টাকা আর সে জায়গায় আপনি ফান্ড অ্যাকচুয়ালি যেটা পেয়েছেন সেটা ২৯ কোটি টাকা।

ওয়ান ফিফথ এই রকম। এই যদি হয় তাহলে রাস্তাঘাট কি করে মেনটেন হবে? রাস্তাঘাট মেনটেন করার দায়িত্ব তো রাজ্য সরকারের, তারা সেই দায়িত্ব পালন করছে না। আপনারা শিল্পায়নের কথা বলছেন, রাস্তাঘাটের এই যদি অবস্থা হয়, আপনারা যে অগ্রগতির দাবি করছেন, সেই অগ্রগতি কোথা থেকে হবে, শিল্পায়ন কি করে হবে? আমি অন্যান্য রাস্তাঘাটের কথা ছেড়ে দিলাম, কলকাতার রাস্তাঘাটের কি অবস্থা? মেন্টিনেন্স এবং রিপেয়ারের অভাবে প্রাকটিক্যালি রাস্তাগুলো নষ্ট হয়ে যাচ্ছে। এই যদি চলতে থাকে তাহলে যে রাস্তাঘাট আছে, তা নিশ্চিহ্ন হয়ে যাবে। সরকারের হাজার হাজার কোটি টাকার প্রপার্টি এই ভাবে শেষ হয়ে যাবে। রিপেয়ার এবং মেন্টিনেন্সের অভাবে প্রায় সব রাস্তাঘাট অবলুপ্তির পথে চলে যাবে। কি না, আজকে এটা একটা মস্ত বড় প্রশ্ন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে

পাচ্ছি আর একটা জিনিস যে টাকা পয়সা বরাদ্দ করা হয়, সেই টাকা পয়সা যথা সময়ে পাওয়া যায় না। ফলে রাস্তার পট হোলস যেগুলো আছে, সেইগুলো বর্ষণের ফলে ক্রমশ বেড়ে যায়। তারপর টাকা স্যাংশন হয়। অথচ বিফোর মনসুন কোনও রিপেয়ার ওয়ার্ক করা সম্ভব হয় না। সরকারের এই সম্পর্কে কোনও ভাবনা চিন্তা নেই। আর একটা মারাত্মক সমস্যার কথা বলছি, সেটা হচ্ছে এনক্রোচমেন্ট। রাস্তার দুধারে যে ভাবে এনক্রোচমেন্ট হয়ে যাচ্ছে এবং এই এনক্রোচমেন্ট ক্রমাগত বাড়ছে এর ফলে এই সমস্যা একটা অ্যাকিউট আকার ধারণ করছে। সর্বত্র শহর এবং মফস্বল এই এনক্রোচমেন্টের ঘটনা ঘটছে। এর ফলে একটা ল অ্যান্ড অর্ডারের প্রবলেম দেখা দিচ্ছে। এর ফলে ট্রাফিক জ্যাম এবং অ্যাক্সিডেন্টের সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। যারা দুঃস্থ, তাদের পুনর্বাসনের কথা নিশ্চয়ই ভাবতে হবে, কিন্তু এই যে বে-আইনি এনক্রোচমেন্ট হয়ে যাচ্ছে, এই ব্যাপারে একটু চিন্তা ভাবনা করা দরকার। এছাড়াও এই এনক্রোচমেন্টের ফলে রাস্তার দুধারে যে জল নিকাশি হতে পারত তা হচ্ছে না, ফলে ড্রেনেজের একটা পারপিচুয়াল প্রবলেম হয়ে যাচ্ছে। এর জন্য কোনও টাকা পয়সার দরকার হয় না, এর জন্য দরকার অ্যাডমিনিস্ট্রেশনের একটা প্রোপিপ্‌ল অ্যাটিচ্যুড। এরপর আমি রাস্তাঘাটের স্ট্যান্ডার্ড সম্পর্কে দু-একটি কথা বলতে চাই। আপনি জানেন বিটুমিন আগে রাস্তায় ব্যবহার হত, সেই কোয়ালিটি এবং কোয়ানটিটিতে পিচ এখন দেওয়া হয় না। এমনিতে অনেক চুরি হচ্ছে, এটা অতীতের হ্যাং ওভার, আপনি নূতন এসেছেন, কতটা কি করতে পারবেন জানি না। আন্দুল রোড, যেটা বিদ্যাসাগর সেতুর সঙ্গে সংযোগকারী রাস্তা সেই রাস্তাটার জন্য দুই কোটির উপর টাকা স্যাংশন হয়েছিল। হুগলি রিভার ব্রিজ কমিশন যে টাকা দিলেন, তা সময় মতো না কাজ করার ফলে সমস্ত টাকাটা ওয়েস্টেজ হয়ে গেল। সুতরাং আমি বলব রাস্তার স্ট্যান্ডার্ড ভাল করা দরকার। আর একটা কথা বলি, সরকারি বাড়ি রক্ষণাবেক্ষণের অভাবে কনডেম হয়ে যাচ্ছে, সেইগুলো রক্ষণাবেক্ষণ ঠিক ভাবে করা হচ্ছে না।

[4-20 – 4-30 p.m.]

সেখানে একেবারে পাবলিক ইম্পর্টেন্ট অর্থাৎ এই মেডিক্যালে যেখানে চাবড়া পড়ে রুগী মারা যায় সেখানে টাকা-পয়সা দেয় না। বিভিন্ন সরকারি ভবন, যেমন প্রেসিডেন্সি কলেজেও এই রকম অবস্থা। এমন কি কণ্ডেম বিল্ডিংগুলোর ব্যাপারে অ্যাডমিনিস্ট্রেশনের পক্ষ থেকে, ডিপার্টমেন্টের পক্ষ থেকে প্রেসারাইজ করা হচ্ছে যাতে চালু থাকে। কিন্তু সেখানে যদি একটা অ্যাক্সিডেন্ট হয়ে যায় তাহলে সমস্ত দায়িত্ব পি. ডব্লু. ডি.-কে নিতে হবে। কিন্তু এটাতো অনৈতিক, বে-আইনি। এবং সাবজেক্ট কমিটির রিপোর্টেও সেটা বলা হয়েছে। বাট দিজ থিংস আর গোয়িং অন। মিনিমাম যে মেন্টেন করার কথা সেটাও করা হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বসিরহাট-সংগ্রামপুর, ইচ্ছামতী নদীর উপর যোগাযোগকারী যে সেতুটা সেটা নিয়ে দীর্ঘদিন ধরে ইচ্ছামতী ব্রিজ কমিটি আলোচনা করছিল। আমি হাউসে তা প্লেস করেছিলাম এবং বিশেষ ভাবে উল্লেখ

করেছিলাম। কেন্দ্রীয় সরকার এ জন্য ৫ কোটি টাকা স্যাংশন করেছে। কংক্রিটের সেতু হবে বলে আপনার ডিপার্টমেন্টের ইঞ্জিনিয়াররা অলরেডি সব সারভে-টারভে করেছে এবং এস্টিমেটও হয়ে গেছে। সয়েল টেস্ট থেকে শুরু করে সমস্ত কিছু হয়ে গেছে। বসিরহাট রবীন্দ্র সৈকত থেকে সংগ্রামপুরের পাড়ে সংগ্রামপুর শিবহাটি গ্রাম পঞ্চায়েত অফিস—এই বরাবর ইচ্ছামতী নদীর সেতু তৈরি হওয়ার কথা। কিন্তু এই জায়গাটাকে চেঞ্জ করার জন্য আবার নাকি নৈহাটীতে একটা সার্ভে করতে হল। আমি আশা করি যেখানে আপনার দপ্তর সমস্ত কিছু করেছে সেখানেই যাতে এটা হয় সেটা আপনি দেখবেন।

**শ্রী আবু আয়েশ মণ্ডল :** স্যার, পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের আনা ডিমাণ্ড ২৫ এবং ৭৯-এর মাধ্যমে যে ব্যয়-বরাদ্দ দাবি করেছেন তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনা কাট-মোশনের বিরোধিতা করে এই আলোচনায় অংশ নিয়ে আমি কিছু কথা বলতে চাই। স্যার, বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ মানস ভূঁইয়া, প্রবীর ব্যানার্জি এবং পরবর্তীকালে আলোচনায় অংশগ্রহণ করে মাননীয় সদস্য আব্দুল মান্নান বামফ্রন্টের শরিকদলগুলির ঐক্য বৃদ্ধিতে ভিত এবং সঙ্কিত বোধ করেছেন। এবং এজন্য এঁরা মরিয়া হয়ে আমাদের মধ্যে অনৈক্য আনার ব্যর্থ চেষ্টা চালাচ্ছেন। শুরুতে ওঁরা অর্থমন্ত্রী আর পূর্তমন্ত্রীর সম্পর্কের কথা তুলেছেন এবং পরবর্তীকালে মান্নান সাহেব বলেছেন—"সি.পি.এম.-এর মন্ত্রী উনি আর. এস. পি.-এর মন্ত্রী"—এই সব নানান কথা বলে আমাদের ঐক্যে ভাঙ্গন ধরাবার একটা ব্যর্থ প্রচেষ্টা ওঁরা চালাচ্ছেন। একটা কথা আছে—"আমাবস্যার মরা দোসর চাই।" আপনারা দিন-রাত পরস্পরের সঙ্গে ঝগড়া-গণ্ডগোল-মারামারি করেন এবং মনে করেন আমাদের মধ্যেও সেটা নিয়ে আসবেন। কিন্তু এটা অসম্ভব। বিরোধী সদস্য মাননীয় মানস ভূঁইয়া এবং মাননীয় অজয় দে মহাশয় বলেছেন, যোগাযোগের অন্যতম মাধ্যম রাস্তা। কিন্তু একটা জিনিস আমি আপনাদের কাছে জিজ্ঞাসা করতে চাই। সাধারণ মানুষের রুটির সুযোগ বাড়াতে সড়ক নির্মাণ একটা জাতীয় গুরুত্বপূর্ণ বিষয় বা কোর সেক্টর হিসাবে গ্রহণ করা উচিৎ। কিন্তু এটাতো বললেন না যে, আজ পর্যন্ত আমাদের জাতীয় পরিকল্পনায় এ বিষয়টা গুরুত্বপূর্ণ বিষয় হিসাবে চিহ্নিত কেন হল না? এর উত্তর আপনাদের দিতে হবে। আর এর ফলস্বরূপ প্রতি বছর বাজেটে যে প্রতিশ্রুতি দেওয়া হয় তার থেকে বরাদ্দ কমানো হয়। এখানে জাতীয় সড়কের কথা বলা হয়েছে। আজকে সরকার পক্ষের মাননীয় সুভাষ গোস্বামী মহাশয় কিছু কথা বলেছেন। আপনারা আলোচনায় অংশ নেন, সিদ্ধান্ত নেন কিন্তু কথা রাখেন না। শুধু এই বঞ্চনাই নয় আপনারা টাকা না দিয়ে টাকা দিয়েছি বলে প্রচার চালান এবং জনগণকে বিভ্রান্ত করার চেষ্টা করেন। ১৯৯৪ সালের সেপ্টেম্বর মাসে দিল্লিতে একটা সভা অনুষ্ঠিত হয়েছিল। বিষয়বস্তু ছিল "ক্রিটিক্যাল অ্যাণ্ড ওয়ার্কস ওয়াইজ রিভিউ মিটিং"। সেই সভাতে সিদ্ধান্ত হল পশ্চিমবাংলায় জাতীয় সড়ক নির্মাণে কেন্দ্র ৪০ কোটি ৯৮ লক্ষ টাকা দেবে। কিন্তু ৫০ শতাংশ টাকাও তারা দিল না। সেখানে সিদ্ধান্ত হল পশ্চিম বাংলায় জাতীয় সড়ক নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকার ৪০ কোটি ৯৮ লক্ষ টাকা দেবেন, কিন্তু বাস্তবে ৫০%ও

দেওয়া হল না। এটা বঞ্চনা নয়। ওঁদের কথার সঙ্গে কাজের কোনও মিল নেই। এ ছাড়াও রক্ষণাবেক্ষণের জন্য রাজ্য যা দাবি করেছিল তার ৫০% দেওয়া হল। এটা ভাবতে হবে। সুতরাং এখানে পূর্ত দপ্তর যে কাজ করছে তাতে কিছু সমস্যা আছে। কিন্তু ১৯৭৬-৭৭ সালে আমাদের পশ্চিম বাংলার বুকে রাস্তার দৈর্ঘ্য কত ছিল; ১২,৪৫২ কিলো মিটার। সেটা আজকে কত হয়েছে; ১৮,৪৯৩ কিলো মিটার। দেড় গুণ বৃদ্ধি পেয়েছে। এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? অথচ এটা আপনারা কেউ একবারও বললেন না। সাফল্যের কথা জিজ্ঞাসা করছিলেন, এটা কি সাফল্য নয়? এ-সব সত্ত্বেও আমি পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয়ের কিছু কিছু বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। সে বিষয়গুলির ক্ষেত্রে দ্রুত ব্যবস্থা নিতে পারলে নতুন নতুন রাস্তা নির্মাণ, পুরোনো রাস্তাগুলির রক্ষণাবেক্ষণ এবং সংস্কারের কাজে কিছুটা অগ্রগতি ঘটানো যাবে। আমি প্রথমেই যেটা বলতে চাই সেটা হচ্ছে, মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের রাজ্যে বেশ কিছু রাস্তা নিয়ে আদালতে মামলা আছে। মামলার জন্য রাস্তা গুলো সম্পূর্ণ করা যাচ্ছেনা, অসম্পূর্ণ থেকে যাচ্ছে। এমনও দেখা যাচ্ছে যে, ১৬ বছর ধরে মামলা চলছে। যেমন,—বর্ধমান জেলার চন্দ্রপুর—বলগোনা রোড থেকে ফুলগ্রাম লীঙ্ক রোড। এই রাস্তাটির কাজ ১৯৭৭ সালের অক্টোবর মাস থেকে মামলার জন্য বন্ধ রয়েছে। ল্যাণ্ড অ্যাকুইজিশন সংক্রান্ত এই মামলাগুলো আপনার ডিপার্টমেন্ট থেকে যথাযথ তদারকি করে দ্রুত নিষ্পত্তির ব্যবস্থা করা হচ্ছে না। তারপর দেনুর-মন্তেশ্বর রোড'টির নির্মাণ কার্য ১৯৮৯-৯০ সালের আর্থিক বছরে রাজ্য পরিকল্পনার অন্তর্ভুক্ত হয়েও এখন পর্যন্ত কোনও রকম অগ্রগতি হলনা মামলার জন্য। এ ছাড়া আমি যে বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে রাস্তা নির্মাণ এবং সংস্কার কাজের মাল মশলা যা ব্যবহার করা হয় তার একটা বড় অংশই অপচয় হয় দীর্ঘসূত্রীতার জন্য। দীর্ঘসূত্রীতা কাটানো গেলে আপনার ডিপার্টমেন্ট রাস্তা নির্মাণ এবং রাস্তা সংস্কারের কাজে আরও বেশি সাফল্য অর্জন করবে বলে আমি বিশ্বাস করি। যেমন ধরুন রাস্তা নির্মাণ বা সংস্কারের জন্য ইট, পাথর, বালি মাসের পর মাস, বছরের পর বছর পড়ে থাকছে, কাজ হচ্ছে না দীর্ঘসূত্রীতার জন্য। ফলে সেসব জিনিসের ব্যাপকভাবে অপচয় ঘটছে। এটা রোধ করা দরকার। উদাহরণ হিসাবে অনেক রাস্তার নামই এখানে উল্লেখ করা যেতে পারে। আর একটা বিষয় হচ্ছে, কোনও গুরুত্বপূর্ণ রাস্তা বা সেতু ভেঙে গিয়ে যখনই যোগাযোগের ক্ষেত্রে বিপর্যয় সৃষ্টি করছে তখনই তাকে টপ প্রায়রিটি দিয়ে দেখতে হবে। কিন্তু সব সময় তা দেখা হচ্ছেনা। বিকল্প ব্যবস্থা হিসাবে অস্থায়ী কিছু ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। এর ফলে বহু ক্ষেত্রেই বার বার অস্থায়ী ব্যবস্থা গ্রহণ করতে হচ্ছে। বর্ধমানের বাঁকা নদীর ওপর ঝিকড়া সেতু এবং বেহুলার ওপর মগড়া সেতুর ক্ষেত্রে বছরের পর বছর এই জিনিস আমরা দেখছি। এক বার করে অস্থায়ী ব্যবস্থা হিসাবে কিছু টাকা ব্যয় করা হচ্ছে, আবার তা ভেঙে যাচ্ছে আবার টাকা ব্যয় করতে হচ্ছে। কিন্তু প্রথমেই যদি স্থায়ী ব্যবস্থা গ্রহণ করা হয় তাহলে ডবল খরচ রোধ করা যায়। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে আমি এসব ক্ষেত্রে স্থায়ী ব্যবস্থা গ্রহণের [illegible]

অনুরোধ **করছি**। এই কথা বলে, আপনার দাবির প্রতি সমর্থন জানিয়ে এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, আমি মাননীয় মন্ত্রীর ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে, আমাদের কাট মোশনগুলো সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিম বাংলার রাস্তাগুলোর আজকে কি অবস্থা। রাস্তাগুলোর দুরাবস্থার কথা আমাদের সকলেরই জানা আছে। সে জন্য আমি প্রথমেই কলকাতার ৩০০ বছরের পূর্তি উৎসবের শুরুতে প্রয়াত সত্যজিত রায় যে বক্তব্য রেখেছিলেন, সেটা উল্লেখ করতে চাই। তিনি বলেছিলেন, "ক্যালকাটা রোডস আর ফুল অফ পট হোলস, But I am proud ......

[4-30 – 4-40 p.m.]

আমি বলি ঠিক একই কথা West Bengal roads are full of potholes, Still I am proud. এই কথা বলে আমি শুরু করছি যেহেতু পশ্চিমবাংলা আমার বাংলা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দপ্তর আগা-পাশতলা দুর্নীতিতে ভরা। যেমন পুলিশের একটা দপ্তর আছে, দুর্নীতিতে ভরা, তেমনি আপনার দপ্তর আগা-পাশতলা দুর্নীতিতে ভরা। আপনি ছোট শরিক, সেইজন্য আপনি টাকা কম পান। যতীন চক্রবর্তী মহাশয় যখন ছিলেন তখন তিনিও দুঃখ করতেন, মতীশ রায় যখন ছিলেন তিনিও দুঃখ করে গেছেন। আর আপনি আর ক'টা দিন বাদেই চোখের জল ফেলবেন—এটা আমরা জানি। এটা ঠিকই, রাস্তার গুরুত্ব খুব বেশি। এটা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বুঝতে পেরেছেন এবং বুঝতে পেরেছেন বলেই বেলুড়ে যাচ্ছেন হেলিকপ্টার করে, ডায়মণ্ডহারবার যাচ্ছেন হেলিকপ্টার করে। কারণ রাস্তার এমনই অবস্থা যে, মাননীয় মুখ্যমন্ত্রী কয়েক কিলোমিটার যেতে পারেন না। সেইজন্য বলছি, পশ্চিমবাংলার রাস্তার অবস্থা কত খারাপ তা আমরা জানি। আমার সময় কম বলে আমি পরিসংখ্যান দিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। এই ইকনমিক রিভিউ বইটা আমাদের সবাইকে দিয়েছেন, ১৯৯৪-৯৫ সালের। এর পেজ ১৮৭ দেখলে দেখা যাবে, কলকাতার ইণ্ডাস্ট্রিয়াল বেল্ট হচ্ছে, ২৪-পরগনা, হাওড়া, হুগলি মেইনলি। সুতরাং এই জেলাগুলির রাস্তার দুরবস্থা কি রকম তা আমি পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দেব। লেন্থ অফ রোডস মেইনটেণ্ড বাই পাবলিক ওয়ার্কস অ্যাণ্ড পাবলিক ওয়ার্কস (রোড্স) ডিপার্টমেন্ট ইন ওয়েস্ট বেঙ্গল—১৯৮০ সাল থেকে ১৯৯৪ সাল। ২৪-পরগনা যেহেতু কলকাতার ভিতর, তখন ভাগ হয়নি, নর্থ-সাউথ একসঙ্গে ছিল সেহেতু ২৪-পরগনার কথা বলছি। ২৪-পরগনায় ২ হাজার ৪৬৫ কিলোমিটার মেইনটেণ্ড করেছেন ১৯৮০ সালে। আর মেইনটেন্স অফ রোড্স ১৯৯২ সালে ২ হাজার ৩৮০ কিলোমিটার অর্থাৎ কমে গেছে। ১৯৯৩-৯৪ সালে ২ হাজার ৩৮২—অর্থাৎ ২ কিলোমিটার বেড়েছে। ১৯৯৪ সালে ২ হাজার ৩৮৯ কিলোমিটার অর্থাৎ ৭ কিলোমিটার বেড়েছে। হুগলি জেলায় ১৯৮০ সালে ছিল ১ হাজার ৮৬ কিলোমিটার আর এবারে করেছেন

মাত্র ১ হাজার ১২২ কিলোমিটার। ১৯৯২-৯৩ সালে সেই ১ হাজার ২২২ কিলোমিটার। ১৯৯১ সালে ১ হাজার ১২১ কিলোমিটার ১৯৯১-৯২ সালে সবই দেখছি এক, অর্থাৎ কোনও তফাৎ নেই। হাওড়াতে মাত্র ৫৭৫ কিলোমিটার। এটা কমে এসে ৫৪০ কিলোমিটার হয়েছে ১৯৯৪ সালে। রোড লেন্থ মেইনটেনান্স—আপনার দেওয়া স্ট্যাটিসটিক্স অনুযায়ী দেখতে পাচ্ছি দিনের পর দিন কমে যাচ্ছে। কোথায় বাড়বে, না, কমে যাচ্ছে। আমি বুঝতে পারলাম না, রোড লেন্থ আপনার কমে যাচ্ছে কেন? যেখানে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলছেন, রাস্তা, বিদ্যুৎ এবং জল আজকে ইকনমিক ইনফ্রাস্ট্রাকচারের মূল জিনিস। শিল্পের জন্য সবচেয়ে বড় হচ্ছে রাস্তা এবং রোড্স অ্যাণ্ড ট্রান্সপোর্ট সবচেয়ে আয়ের বড় জায়গা। ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় যদি হাউসে থাকতেন তাহলে আমি তাঁকে জিজ্ঞাসা করতাম, রোড ট্যাক্স তুলে দিন। রোড করবেন না, অথচ রোড ট্যাক্স আদায় করবেন? রোড হচ্ছে ওয়ান অফ দি ভাইটাল, এখান থেকে আয় বেশি হয়। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ফরেন ঘুরে এলেন ১ মাস ধরে পাবলিক এক্সচেকারে। আমরা ভেবেছিলাম, উনি ঘুরে এসেছেন, বিধানসভায় কিছু বলবেন। কিন্তু তার মুখ নেই। কি করে বলবেন? লক্ষ লক্ষ টাকা পাবলিক এক্সচেকারে খরচ করে এসে ক'টা শিল্পপতিদের নিয়ে এলেন? শিল্পের কথা বলতে গেলে বিদ্যুৎ লাগে এবং সবচেয়ে যেটা বড় সেটা হচ্ছে রাস্তা। আজকে গোয়েঙ্কা সেখানে কি বলছে, আপনার রাস্তায় ৭ কিলোমিটার যেতে আধ ঘন্টা সময় লাগে, পরিকাঠামো কোথায়? তাই আজকে আমি বলব, মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ বাজেটে টাকা বাড়াচ্ছে। কিন্তু রাস্তার জন্য টাকা বাড়াচ্ছেন না, বিদ্যুতের জন্য নয়, স্বাস্থ্যের জন্য নয়। দিনের পর দিন খালি ওর দপ্তর পুলিশে টাকা বাড়িয়ে চলেছেন। পুলিশ খাতে টাকা বাড়ালে কি ইনফ্রাস্ট্রাকচার গড়ে উঠবে, শিল্প হবে? মুখ্যমন্ত্রী ১ মাস ব্যাপী আমেরিকা-ট্যামেরিকা সফর করলেন ২ ডজন শিল্পপতি এবং তার মধ্যে অফিসাররা আছেন, ডাক্তার আছেন। এর রেজাল্ট কি?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আই উইল অ্যাকিউজ হিম অ্যাজ এ গিল্টী অফ দিস, তাঁর উচিত ছিল হাউস যখন চলছে সেই সময় তিনি গিয়েছেন ফিরে এসে বলতে পারলেন না, যেহেতু হাউজে বললে তার একটা রেকর্ড থেকে যাবে যে তিনি কি করে এলেন। যেহেতু রাস্তার অবস্থা খারাপ, বিদ্যুতের অবস্থা বেহাল, শিল্প পরিকাঠামো নেই, এখন বাইরে যখন গেছেন লণ্ডনে গিয়ে তিনি বক্তব্য রাখছিলেন সেখানে তিনি একজন এন. আর. আই. বাঙালিকে বলেছেন যে এখন কলকাতার পরিবেশ খুব ভাল হয়েছে। সে হেসে হেসে বলেছিল যে তিন দিন আগে আমি কলকাতা থেকে এসেছি, দেখেছি আরও খারাপ হয়েছে। তিনি উত্তর দিতে পারেননি। মাননীয় মুখ্যমন্ত্রী ফিরে এলেন, এখানে বললেন না, আমাদের জানালেন না যে তিনি বাইরে ঘুরে এসে কত হাজার কোটি টাকা এন. আর. আই. থেকে নিয়ে এসেছেন। এখানে রাস্তা খারাপ, বিদ্যুৎ খারাপ, সব কিছু খারাপ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনাকে জানাতে চাই আজকে মুখ্যমন্ত্রীর আসামী হওয়া উচিত একটি কারণে যে তিনি হাউসকে আজকে কিছু বললেন না, তাঁর উচিত ছিল হাউসকে অ্যাপ্রাইস করা যে

তিনি কি কি করে এসেছেন, তিনি কি কি বলেছেন? মুখ্যমন্ত্রীকে সামনা-সামনি পাইনি, পেলে আমি তাঁকে বলতাম আপনি হাউজকে মিস-লীড করছেন, পশ্চিমবাংলার লোককে আপনি বঞ্চনা করেছেন। তিনি নাকি এন. আর. আই-এর সাথে অনেক চুক্তি সই করে এসেছেন, কিন্তু হাউজে তিনি কিছুই বললেন না। কারণ আপনার পরিকাঠামোর মধ্যে যে গুলি পড়ে-সেই রাস্তার অবস্থা খারাপ, বিদ্যুতের অবস্থা খারাপ তাই আপনি বলতে পারেন নি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার ডিপার্টমেন্টে ১৯৭২-৭৭ সালে আমরা ছিলাম, সেই সময় আমরা শীতকালে বেশি রাস্তা করতাম এবং মেন্টেন্যান্স করতাম। আপনাদের বামফ্রন্টের আমলে দেখছি বর্ষার সময় বেশি মেনটেন্যান্স হচ্ছে বর্ষাকালে করলে পীচ বেশি গলে যায়, না শীতকালে করলে পীচ বেশি গলে যায় আমার জানা নেই। আমরা দেখতে পাচ্ছি কলকাতা থেকে ডায়মণ্ডহারবার একটা মেন সড়ক যেটা যাতায়াতের অনুপযুক্ত। কলকাতার সঙ্গে ব্যবসা-বাণিজ্যের যোগাযোগ নেই। আমরা আপনাকে বলেছি কাকদ্বীপের রাস্তার চরম খারাপ অবস্থা, বাস চলাচল বন্ধ হয়ে গেছে, রায়দিঘীতে বাস বন্ধ হয়ে গেছে। তিনটে অ্যাক্সিডেন্ট হয়েছে। শুধু রাস্তা খারাপের জন্য বাস উল্টে গিয়ে ৬ জন লোক মরেছে, স্ত্রী-পুত্র একসাথে মরেছে সংবাদপত্রে বেড়িয়েছে। রাস্তা খারাপের জন্য পরিবহন ব্যবস্থা শেষ হয়ে গেছে, লোক যেতে পারছে না। রাস্তা খারাপের জন্য লোক মরছে। রাস্তা যদি ভালো না হয় আপনি স্বাস্থ্যকেন্দ্রে যেতে পারবেন না। রাস্তা যদি খারাপ হয় আপনি শিল্পে যেতে পারবেন না, রাস্তা যদি খারাপ হয় আপনি স্কুল-কলেজে যেতে পারবেন না। অথচ আপনার দপ্তর ম্যানেজমেন্ট ঠিক হচ্ছে না। আমি আপনাকে বলব এখানে ম্যানেজেরিয়াল এফিসিয়েন্সীর অভাব আছে। আপনাকে আমার সাজেশন হবে, আপনার যে ডিপার্টমেন্ট আছে তার প্রত্যেকটি ডিভিশনে একটি করে ভিজিলেন্স রাখুন। যাতে সময়মতো রাস্তা মেরামত হয় তার একটা ব্লু-প্রিন্ট তৈরি করুন। কোন কোন রাস্তা বাই দি এণ্ড অফ ফেব্রুয়ারি অর মার্চ-এর মধ্যে শেষ করবেন ঠিক করে নিন এবং সেই ভাবে কাজ ভাগ করে নিন এবং কাজ শুরু করে দিন, দেখবেন মার্চ-এপ্রিল মাসের মধ্যে কাজ অনেকটা এগিয়ে গেছে। এমনকি গ্রীষ্মকালের মধ্যে কাজ শেষ করতে পারবেন। আপনার কাছে আমি দুটো সাজেশন রাখব, প্রথম হচ্ছে ম্যানেজারিয়াল এফিসিয়েন্সীর অভাব, এটা বাড়াবার ব্যবস্থা করুন। আর একটি হচ্ছে আপনার দপ্তর থেকে দুর্নীতিমুক্ত করার ব্যবস্থা করুন। টাকার অপচয় হচ্ছে, কাজ হচ্ছে না, এটাতে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অর্থমন্ত্রীর দপ্তরকে বলব যেন আরও বেশি করে আপনার ডিপার্টমেন্টকে অর্থ দেওয়া হয় এবং পুলিশ দপ্তরে টাকার বেশি দরকার নেই। একথা বলে আমি আপনাদের বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী খাবিরুদ্দিন আহমেদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি রেখেছেন আমি প্রথমেই তার সমর্থন করছি, এবং বিরোধীপক্ষের আনীত সমস্ত কাট মোশনের বিরোধিতা করছি। বিরোধীপক্ষের মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি সহ কয়েকজন

মাননীয় সদস্য বললেন যে রাস্তা হয়নি। দুর্নীতি হয়েছে, পর্যাপ্ত কেন্দ্রীয় সাহায্য দেওয়া হয়েছে, শরিকদলগুলির মধ্যে অনৈক্য ইত্যাদি অনেক অসত্য কথা বলে গেলেন। আমার এখন মনে হচ্ছে যে ঝাঁঝুরি সূচের বিচার করছে। আমরা জানি কংগ্রেস আমলে কাজের কোনও নীতি ছিল না, ওঁরা নিজেদের কনস্টিটিউয়েন্সির দিকে তাকিয়ে পরিকল্পনা করতেন, গ্রাম বাংলার দিকে নজর দেননি। বামফ্রন্টের একটা নীতি আছে, ত্রিস্তর পঞ্চায়েতকে প্রায়রিটি দিয়ে জেলা ভিত্তিক, প্রয়োজন ভিত্তিক কাজ হচ্ছে। আমি বিরোধী পক্ষকে তাঁদের একটু নিজেদের আয়নায় মুখ দেখতে বলি। ১৯৭২ সালে মাননীয় সত্যরঞ্জন বাপুলি কি বলেছিলেন "গ্রাম বাংলায় প্রতি মন্ত্রী সভার একটা বিমাতৃসুলভ ভাব আছে। এই সময় সরকারের সেখানে দুটো মনোভাব চলছে। একটা শহরতলী আর একটা গ্রাম বাংলা দীর্ঘ ২৫ বছর ধরে এই আচরণই হয়ে আসছে। আমার কন্সটিটিউয়েন্সিতে ২০০ স্কোয়ার মাইল যে রাস্তা তাতে পাঁচ কেন এক ফুটও ইঁটের রাস্তা নেই, ২৫ বছর আমরা স্বাধীনতা পেয়েছি ২০০ স্কোয়ার মাইলের মধ্যে এক ফুটও রাস্তা হয়নি, সেখানে যদি গ্রাম বাংলার লোকের কাছে ভোট চাই সমাজতন্ত্র প্রতিষ্ঠা করব বলি তাহলে লোকে আমাদের কথা শুনবে?" আমার জেলার আর একজন কংগ্রেসি বিধায়ক অসমঞ্জ দেবও বলছেন "এখানে পথঘাটের উন্নতি ও সম্প্রসারণে কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গের প্রতি একটা বৈষম্যমূলক আচরণ করেছে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। এবং সাথে সাথে মাননীয় পূর্ত মন্ত্রীকে কেন্দ্রীয় সরকারের উপর যথোচিত চাপ সৃষ্টি করে গ্রাম বাংলায় ন্যাশনাল হাইওয়ের প্রতি সমুচিত গুরুত্ব যাতে দেওয়া যায় তার জন্য আবেদন করছি। আমলাতন্ত্র বা অফিসারদের কারসাজির ফলে এই পি.ডব্লু.ডি. ডিপার্টমেন্ট জনসাধারণের মেহনতি মানুষের একান্ত অপরিহার্য যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে বা বিঘ্নিত হচ্ছে। সবচেয়ে বড় অভিযোগ এই ডিপার্টমেন্টে কন্ট্রাক্টার এবং ইঞ্জিনিয়ারদের মধ্যে একটা দুর্নীতি মধুচক্র বা ভিসিয়াস সার্কেল গড়ে উঠেছে"। যাঁরা সেই সময়ে ছিলেন তাঁরা দেখবেন সেই সময়ের প্রতিটি মেম্বার এই ভাবে বলেছেন। কি অবস্থা ছিল তখন আমরা জানি। আমি তুলনামূলক ভাবে একটা বিবরণ রাখতে চাই। পি.ডব্লু.ডি. ১৯৭৭ সালের আগে ১৪,৫০০ কিলোমিটার রাস্তা ছিল। ১৯৯৩-৯৪ সালে স্টেট হাইওয়ে ছিল ২৩৪১ কি.মি. পি.ডব্লু.ডি. রোডস ১০৩৭ কি.মি. মেজর ডিস্ট্রিক্ট রোডস ১৯০৭ কি.মি. পি.ডব্লু.ডি. রোডস ২৮০৪ কি.মি. আদার ডিস্ট্রিক্ট রোডস ৯১৪ কি.মি. পি.ডব্লু.ডি. রোডস ৩৮৫৯ কি.মি. ভিলেজ রোড ৬১৩ কি.মি. পি.ডব্লু.ডি. রোডস ৪৮২০ কি.মি. মোট ১৮৩৪৫ কি.মি. এবং ন্যাশনাল হাইওয়ে ১৭০৩ কি.মি. এ ছাড়াও পঞ্চায়েত কিভাবে বহু রাস্তা তৈরি করেছে তাও আছে। কংগ্রেসি আমলে দ্রব্য মূল্য কিভাবে বৃদ্ধি পেয়েছে তাও বলছি। ১৯৭৭ সালে মাইল্ডস্টিল পার মেট্রিক টন ছিল ২০০০, আর আমরা ১৯৯৪-৯৫ দেখছি ১২৫০০ টাকা পার মেট্রিক টন। সিমেন্ট ছিল ৩৬০ টাকা মেট্রিক টন আর ১৯৯৪-৯৫ হয়েছে ২৫০০ টাকা পার মেট্রিক টন। ব্রিকসের হাজার ছিল ১৮০, ১৯৯৪-৯৫ ১৩৫০। উডও এইভাবে বেড়েছে। আমরা দেখছি ন্যাশনাল হাইওয়ের ব্যাপারে এইভাবে বঞ্চনা করা হয়েছে এবং পি.ডব্লু.ডি.-র তৈরি করা জিনিস কেন্দ্রীয় সরকার নষ্ট করে দেবার চেষ্টা করছেন।

**(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁর আসন গ্রহণ করেন।)**

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় ২৫ এবং ৭৯ নম্বর দাবির অধীনে যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে কয়েকটি কথা এখানে বলছি। বিরোধী দলের সদস্যরা রাস্তা-ঘাটের কথা বললেন। ওদের সময়ে রাস্তা, খাল, বিল, এগুলি বর্ষার সময়ে করা হত যাতে মানুষের কোনও কাজে না লাগে। আজকে সে জন্য ওরা এইসব কথা বলছেন। আমাদের দেশের রাস্তাগুলি যে সময়ে করা হয়েছিল এখন তার পরিবহন ক্ষমতা অনেক কমে গেছে। আজকে পশ্চিমবঙ্গে শিল্পায়নের জোয়ার আসছে। সেজন্য রাস্তা বড় করা দরকার, তাকে স্ট্রেনদেন করা দরকার। আমি কয়েকটি রাস্তা সম্পর্কে মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। নরঘাট থেকে চৌখালি ৬ কিলো মিটারের যে রাস্তা আছে, সেটা যাতে পাকা রাস্তা হয় এই বিষয়টা আপনি দেখবেন। ময়না-কংসাবতী সেতুর কাজটা তাড়াতাড়ি হলে আমরা আনন্দিত হব। আপনি জানেন যে, নরঘাটে মাতঙ্গিনী সেতু ১৯৮২ সালে হয়েছিল। কিন্তু এখনও পর্যন্ত সেখানে কোনও আলো নেই। আপনি এই বিষয়ে এস্টিমেটস করেছেন বলে শুনেছি। কাজেই মাতঙ্গিনী হাজরার শহিদ দিবসে সেখানে যাতে আলো দেখা যায় সেটা আপনি দেখবেন। আর নন্দকুমার হাই রোডের ক্রসিংয়ে চৌমাথার মোড়ে ঐ একই দিনে যাতে আলো দেওয়া হয় সেটাও আপনি দেখবেন। তারপরে সাওতালচক থেকে ট্যাংরাখালি পর্যন্ত যে রাস্তাটা ভেঙ্গে চুরে গেছে সেটা যাতে ব্যাস-ট্যাস দিয়ে সারানো হয় এবং সেটা যাতে পুজোর আগে পিচ দিয়ে একটা পরিপূর্ণ রাস্তা করা যায় সেটা আপনি দেখবেন। নন্দীগ্রামে ৩ নম্বর ব্লকের পঞ্চায়েত এলাকার সঙ্গে যোগাযোগের জন্য মহিষাদল এক নম্বর ব্লকের ট্যাংরাখালিতে হলদি নদীর উপরে যাতে একটা সেতু নির্মাণ করা যায় সেটা আপনি দেখবেন। আপনার দপ্তর বিভিন্ন মনীষীদের মূর্তি নির্মাণ করছে এবং এর জন্য প্রশংসিত হয়েছে। ভগবানপুর এক নম্বর ব্লকের কাজলগড়ে দ্বিজেন্দ্রলাল রায়ের একটা মর্মর মূর্তি আপনার দপ্তর থেকে যাতে সেখানে প্রতিষ্ঠিত করা হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি। কারণ ওখান থেকেই দ্বিজেন্দ্রলাল রায় তার সাজাহান নাটকটি লিখেছিলেন। এটা একটা ঐতিহাসিক ঘটনা। ঐ ঐতিহাসিক বকুলতলা এখনও তার সাক্ষ্যবহন করে, যেখানে ঐ নাটকে পিয়ারার মুখ দিয়ে তিনি বলিয়েছিলেন, 'সারাটি সকাল ধরিয়া আমি সাধের বকুল মালাটি গেঁথেছি'। কাজেই সেখানে দ্বিজেন্দ্রলাল রায়ের একটা আবক্ষ মূর্তি যাতে প্রতিষ্ঠা করা যায় সেটা আপনার কাছে অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা হচ্ছে, মহিষাদল এক নম্বর ব্লকে দক্ষিণ দামোদরপুর হাসপাতালে ১৫।১৬ বছর হয়ে গেল সেখানে কোনও আলো নেই। এই সম্পর্কে ইলেক্ট্রিক্যাল এস্টিমেট করা হয়েছে এবং সি.এম.ও.এইচ. তা অ্যাপ্রুভ করে আপনার দপ্তরে পাঠিয়েছে। কাজেই যাতে এক মাসের মধ্যে আলো যায় সেটা আপনি দেখবেন। তারপরে হেড়িয়া থেকে ইটাবেড়িয়া — এই রাস্তাটি ভেঙ্গে গেছে, এটা অবিলম্বে সারাতে হবে। খেজুরি, কৃষ্ণপুর থেকে তালপাটি ফেরিঘাট এবং জনতা টু মেদিনগর

ভায়া গোপীচর — এই দুটো রাস্তার কাজ যাতে তাড়াতাড়ি শেষ করা যায় তার ব্যবস্থা করবেন। উত্তর খেজুরি (কুলটি) থেকে দক্ষিণ খেজুরি জনতা সামপুর মোড়, এই রাস্তাটি যাতে সত্বর করা যায় সেই বিষয়ে আপনি চিন্তা-ভাবনা করবেন। মহিষাদল এক নম্বর ব্লকে কুমোরআড়া বলে একটা গ্রাম আছে। সেখানে এক সময়ে যতীন্দ্রনাথ মুখোপাধ্যায় (বাঘা যতীন) এসেছিলেন এবং হেমতা মুখোপাধ্যায়ের তত্ত্বাবধানে এক মাস আত্মগোপন করেছিলেন। তারপরে সেখান থেকে পালিয়ে উড়িষ্যার বুড়িবালামের দ্বীপে যাত্রা করেন। কাজেই সেখানে তার একটি মূর্তি প্রতিষ্ঠার জন্য অনুরোধ জানাচ্ছি। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধী দলের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরেশচন্দ্র দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পূর্ত সড়ক নির্মাণের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ২৫ এবং ৭৯ দাবি সম্পর্কে যে বাজেট এখানে পেশ করেছেন, তা আমি সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। আমাদের পশ্চিমবাংলায় শিল্পের পরিকাঠামো গড়ে তোলার জন্য তিনি সীমিত ক্ষমতার মধ্যে গুরুত্বপূর্ণ রাস্তা সহ রাজ্যের বিভিন্ন রাস্তাগুলি মেরামত করে নূতন ভাবে তৈরি করার জন্য উদ্যোগ গ্রহণ করেছেন। তা সত্ত্বেও বলছি যে, শুধু শিল্পের পরিকাঠামো গড়ে তোলার জন্য নয়, আগামী দিনে কৃষির যেভাবে উন্নতি হচ্ছে তাতে গ্রামের উন্নয়নের জন্য কিভাবে সড়ক উন্নয়ন করা যায় তার জন্য পরিপূর্ণ কর্মসূচি গ্রহণ করতে হবে।

[4-50 – 5-00 p.m.]

এই পূর্ত দপ্তরের সঙ্গে পঞ্চায়েত দপ্তরের একটা সমন্বয় সাধন করতে হবে। আমি একটা প্রস্তাব রাখতে চাই। প্রতিটি ব্লক হেড কোয়াটার্সের সঙ্গে গ্রাম পঞ্চায়েতের হেড কোয়াটার সঙ্গে পিচের রাস্তা অন্তত পক্ষে মোরাম রাস্তার মাধ্যমে যোগাযোগ ব্যবস্থা করতে হবে। প্রতিটি গ্রাম সভার মধ্যে মোরাম রাস্তার মাধ্যমে অথবা মাটির রাস্তার মাধ্যমে যোগাযোগ ব্যবস্থা করতে হবে। সমস্ত পঞ্চায়েতের মধ্যে একটা সমন্বয় সাধন করতে হবে। গ্রামাঞ্চলে সড়কের একটা জাল বিস্তার করতে হবে। যাতে করে পশ্চিমবাংলায় কৃষির উন্নতি সাধনের জন্য ভাল যোগাযোগ ব্যবস্থা গড়ে তোলা যায়। আপনি জানেন গুরুত্বপূর্ণ রাস্তার দুধারে বড় বড় হোটেল এবং ছোট বড় দোকান গড়ে উঠছে। স্বাভাবিক ভাবে সেই রাস্তা দিয়ে যে সমস্ত যানবাহন যায় তারা হোটেলের দুধারে দাঁড়িয়ে থাকছে লাইন দিয়ে। তার ফলে অ্যাক্সিডেন্ট বাড়ছে। বে-আইনি ভাবে যাতে রাস্তা এনক্রোচমেন্ট করতে না পারে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার। আশা করি মন্ত্রী মহাশয় এই ব্যাপারে সজাগ দৃষ্টি দিয়ে কাজ করবেন। আর একটা বিষয় আমি বলছি। আমাদের সাগরদিঘি ব্লকের সঙ্গে লালগোলা ভগবানগোলা যোগাযোগকারী এই রাস্তাটি ১৯৭৭ সালে কংগ্রেস আমলে অনুমোদন করা হয়েছিল। এবং কাজ শুরু করা হয়েছিল। আজ পর্যন্ত রাস্তাটি হল না। বিগত কংগ্রেস

সরকারের প্রতি অ্যালার্জি দেখিয়ে কি এই রাস্তা তৈরি করা হল না? অবিলম্বে এই রাস্তা তৈরি করা হোক যাতে সাধারণ মানুষের উপকার করা যায়। স্যার, আপনি জানেন আমাদের মুর্শিদাবাদ জেলার মধ্যে বহরমপুর অত্যন্ত গুরুত্বপূর্ণ জনবহুল এলাকা তার পরেই জঙ্গীপুর। জঙ্গীপুর মিউনিসিপ্যালিটির মধ্যে দিয়ে ভাগীরথী নদী প্রবাহিত হচ্ছে। এই ব্যাপারে আমি বারে বারে বলে আসছি, আমরা সমস্ত এম.এল.এ.-রা মিলিত ভাবে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর কাছে ডেপুটেশন দিয়েছি, পূর্ত মন্ত্রীর কাছে বারে বারে আবেদন করেছি যে জঙ্গীপুর ভাগীরথী নদীর উপর একটা সেতু করা হোক। আমরা বারে বারে আবেদন করার পরেও কাজের অগ্রগতির ব্যাপারে কোনও কিছু আমাদের পরিলক্ষিত হয়নি। প্রয়াত পূর্তমন্ত্রী মতীশ রায় মহাশয় জঙ্গীপুরে গিয়ে একটা সভায় বলেছিলেন যে এই ব্রিজ করা হবে। এই ব্যাপারে আজ পর্যন্ত কি অগ্রগতি হয়েছে সেই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই। সব শেষে আমি আবেদন জানাতে চাই যে বীরভূমের সঙ্গে আমাদের মুর্শিদাবাদ জেলার সড়ক যোগাযোগের জন্য গাতলার উপর একটা ব্রিজ করা হোক এবং লোহাপুর টু রঘুনাথগঞ্জ, ভায়া আথুয়া বেলুইপাড়া একটা রাস্তা নির্মাণের ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হোক। এই ভাবে রাস্তা ব্রিজ করার ব্যাপারে আমরা যদি পরিকল্পনা মাফিক এগিয়ে যেতে পারি, সাধারণ মানুষের স্বার্থে যোগাযোগ ব্যবস্থার উন্নতি করতে পারি তাহলে সাথে সাথে কৃষি এবং শিল্পের ক্ষেত্রে উন্নতি সাধন পশ্চিমবাংলায় আগামী দিনে করতে পারব। এই কথা বলে, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত, পূর্ত সড়ক এবং পূর্ত নির্মাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী ক্ষিতি গোস্বামী মহাশয়ের ২৫ নম্বর এবং ৭৯ নম্বর দাবির অধীনে যে বাজেট ভাষণ তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলব। ক্ষিতি বাবু নূতন এসেছেন, ওনার সমস্ত ব্যাপার বুঝতে সময় লাগবে, সেই জন্য ওনাকে আমি কিছু বলছি না, ওনার চেয়ারকে উদ্দেশ্য করে কিছু বক্তব্য রাখছি। সরকারি দলের সদস্যরা বক্তব্য রাখলেন যে কেন্দ্র টাকা দিচ্ছেন না বলে কাজ হচ্ছে না। কংগ্রেস বিরোধী সরকার তো ভারতবর্ষের অন্যান্য জায়গাতে আছে, সেই রাজ্যে কি হচ্ছে?

কংগ্রেস বিরোধী সরকার কি শুধু পশ্চিমবাংলায় আছে? পশ্চিমবঙ্গ সরকার যে ইকনমিক রিভিউ দিয়েছেন, তার ১৮৫ পাতায় কি লিখেছে? এটা পশ্চিমবঙ্গ সরকারের দেওয়া, এটা আমার কথা নয়, তাতে আছে লেংথ অফ পি.ডব্লু.ডি. রোডস ইন ওয়েস্ট বেঙ্গল। দেখা যাচ্ছে ওয়েস্ট বেঙ্গলে ১১,৮৫৩ কিলোমিটার, পাশে বিহার এর চেয়ে বেশি। কার রিপোর্ট? পশ্চিমবঙ্গ সরকারের ইকনমিক রিভিউ-এর ১৮৫ পাতায় লেখা আছে। গুজরাট ৩৩,১৬২ কিলোমিটার। বিহার, ইস্টার্ন জোনের পার্টনার, যাকে ওর্য়াস্ট মনে করতাম, ভারতবর্ষের সবচেয়ে দুর্বল ১ নম্বর, দু নং উড়িষ্যা, ৩ নং পশ্চিমবাংলা। চিত্রটা উল্টে এখন পশ্চিমবঙ্গ হয়েছে ওয়ার্স্ট ১ নং। কেন? বিহারেও আছে ১২,৮৬৮ কিলোমিটার রাস্তা। মহারাষ্ট্রের কথা বাদ দিলাম, সেখানে ৬০ হাজার কিলোমিটার। কর্ণাটক বাদ দিলাম। তামিলনাড়ুতে আসুন, ৪৪,৩৮০

কিলোমিটার। পাঞ্জাব, মনোহর তিরকি বাবুর পশ্চিমবঙ্গের তুলনায় ছোট রাজ্য, কিছু দিন আগে পর্যন্ত এই প্রদেশে সরকার ছিল কিনা আমাদের জানা নেই, সন্ত্রাসে ভরপুর ছিল, প্রতিদিন ১০টা করে মার্ডার হত, সেখানেও ৩৩,১৩২ কিলোমিটার। এটা হচ্ছে, পি.ডব্লু.ডি. লেংথ অফ রোডস, রিপোর্ট সাবমিটেড বাই ইকনমিক রিভিউ, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল। সেইজন্য আমি শিল্প-বাণিজ্য বক্তৃতায় বলেছিলাম যে, শিল্পায়নের কথা বললে এক নম্বর প্রশ্ন আসে রাস্তার। যেখানে রাস্তা নেই, জল নেই, আলো নেই, সেখানে শিল্প হবে কি করে? সেখানে শিল্প হতে পারে না। জ্যোতি বসু তো কথা বলেন না, নাটক করেন ভারতের বাইরে গিয়ে, এখানে সেই সৎ সাহস দেখান না। যদি আপনারা সত্যিকারের বিধানসভার সদস্য হয়ে থাকেন, যদি নির্বাচনের প্রতি গুরুত্ব থাকে, যদি মুখ্যমন্ত্রীর পদমর্যাদা থাকে, নামে জ্যোতি বসু নয়; যে মুখ্যমন্ত্রী ওয়াশিংটনে ১ মাস কাটিয়ে এলেন, তিনি আজকে কি করে শিল্প-বাণিজ্যের আলোচনা যেখানে হবে সেখানে পা তুলে বসে থাকেন? এটা কি করে সহ্য করব? আপনাদের বিবেকে লাগে না? এই প্রশ্ন রাখি। ক্ষিতি বাবুকে বলি, আজকে যে প্রস্তাব আপনি রেখেছেন, এরকম দেখা যাবে প্রতিটি জেলায় সত্য বাবু বললেন তাঁর জেলার কথা। মেদিনীপুর জেলার দুজন এম.এল.এ. আছেন, ব্রহ্মবাবু এবং মানিকবাবু, মৃণালবাবু ছিলেন — আমার জেলায় ১৯৯০ সাল থেকে ১৯৯৪ সাল পর্যন্ত লেংথ অফ রোডস মেইন্টেন্যান্স বাই পি.ডব্লু.ডি. পরিসংখ্যান দিচ্ছি — এটাও ইকনমিক রিভিউ, আমার কথা নয়, কংগ্রেসের কথা নয়, কেন্দ্রীয় সরকারের কথা নয়, এটা জ্যোতি বসুর কথা, পি.ডব্লু.ডি. ডিপার্টমেন্টের কথা। ১৯৯০ সালে কি হয়েছে? কোনও রাস্তা রিপেয়ার করেনি। ১৯৯১ তে ২,২২২ কিলোমিটার, ১৯৯২ তে ২,২২২ কিলোমিটার ১৯৯৫ তে ২,২২২ কিলোমিটার। তার চেয়ে কমে গেল গত বছর ১৯৯৪ তে ২,০১৭ কিলোমিটার। ২০০ কিলোমিটার রাস্তা মেনটেইন করেনি। রাস্তা না হলে শিল্পায়ন হবে, কে বলতে পারে? কোনও পাগল বলতে পারে? একমাত্র বামফ্রন্টের পাগল ছাড়া, উন্মাদ ছাড়া কেউ বলবে না দেশে শিল্প হতে পারে। ইজ দেয়ার এনি ডেভেলপমেন্ট? সেইজন্য আমি বলতে চাই, কেন্দ্র টাকা দিচ্ছে, হাইওয়ে হচ্ছে। পরিসংখ্যান আছে, মানস বাবু বলেছেন, আমি রিপিট করব না। আমি ক্ষিতি বাবুর কাছে একটা সাজেশন রাখব বি.ডব্লু.ডি.-র কতগুলো ডিপার্টমেন্ট আছে পি.ডব্লু.ডি. রোডস পি.ডব্লু.ডি. কনস্ট্রাকশন, পি.ডব্লু.ডি. ইলেক্ট্রিক্যালস ইত্যাদি। এতগুলো নিয়ে পাগল হতে হয়। এইগুলোর মধ্যে একটা কো-অর্ডিনেশন করা যায় কি না; প্রয়োজন হলে চিফ ইঞ্জিনিয়ারদের নিয়ে বসে যাতে সাধারণ মানুষের কমন রিলিফ হয় তা দেখতে হবে। এমনও দেখা যায়, যদিও বা রাস্তা হয়, তার বিদ্যুৎ খুঁজতে খুঁজতে এক মাস চলে যায়।

[5-00 – 5-10 p.m.]

এই রকম একটা যে প্রবলেম দেখা দিচ্ছে, সেখানে একটা কো-অর্ডিনেশন করা যায় কিনা তা একটু ভেবে দেখবেন। দ্বিতীয়ত এনক্রোচমেন্ট যেটা হচ্ছে, যে কথা এখানে দেবপ্রসাদ বাবু বলেছেন, আমি আপনাদের আবার বলছি, পি.ডব্লু.ডি.-র কাছে এনক্রোচমেন্ট একটা

হিউজ প্রবলেম হয়ে যাচ্ছে, তা সে কেন্দ্রের রাস্তা হোক বা রাজ্য সরকারের রাস্তা যাই হোক না কেন। সেজন্য আমি অনুরোধ করব, এমন সমস্যা হচ্ছে যেখানে রাস্তায় জল জমছে, রাস্তা নষ্ট হচ্ছে, এখনও সময় আছে, ডিপার্টমেন্টকে কাজে লাগান। পঞ্চায়েতকে কাজে লাগান। এনক্রোচমেন্টের ব্যাপারে একটা পারমানেন্ট সেটেলমেন্ট করুন। ডোয়েলার যারা থাকবে, একটা ব্যবসার ব্যাপার আছে, তাদের কাছ থেকে সেলামী নিয়ে একটা সিস্টেমের মধ্যে আনুন। রেন্ট সিস্টেমে কনস্ট্রাকশনের মাধ্যমে রাস্তা চওড়া করে তৈরি করুন। ইচ্ছামতো ইল্লিগ্যাল ন্যাশনাল হাইওয়ে বা স্টেট হাইওয়ের লিঙ্কগুলোতে একটা ব্যারিকেড করে তুলেছে এবং তার ফলে একটা অবস্ট্রাকশন সৃষ্টি হচ্ছে। সেজন্য একটা হিমালয়ান ব্লান্ডার হচ্ছে। এনক্রোচমেন্ট হচ্ছে, কিন্তু ভোট পাওয়ার জন্য, শুধুমাত্র ভোট পাওয়ার জন্য — যে কোনও দলেরই এরজন্য একটা দুর্বলতা আছে। আমি নির্দিষ্ট ভাবে বিশেষ কোনও দলের কথা বলছি না, সব দলই এর মধ্যে আছে, তারা এটা করছেন। তারা দেশের প্রতি অন্যায় করছেন। তৃতীয়ত, আপনি বিদ্যাসাগর সেতু তৈরি করেছেন। ভাল কথা। কিন্তু আন্দুল রোড ভাল না হওয়ার ফলে আমরা যেতে গিয়ে আধ ঘন্টা থেকে এক ঘন্টা পর্যন্ত আটকে যাচ্ছি। আপনি এটা নোট নিন। মৌড়ীগ্রামে একটা ফ্লাই ওভার না করলে বিদ্যাসাগর সেতুর কোনও গুরুত্ব থাকবে না। সেজন্য আপনাকে এটা সম্বন্ধে চিন্তা করতে হবে যে সেখানে কিভাবে একটা ফ্লাইওভার করা যায়। সেজন্য আপনার কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলা দরকার। আর একটা প্রবলেম দেখা দিয়েছে পি.ডব্লু.ডি. রাস্তার উপরে। পি.ডব্লু.ডি. গাছ লাগায় রাস্তায়, কিন্তু বুভুক্ষু রাজনৈতিক দল — পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ সেই গাছগুলোকে এমন ভাবে অকশন করছে বাম হাতে টাকা নিয়ে যা করছে, কোটি কোটি টাকার গাছ তারা বিক্রি করে দিচ্ছে। যে টাকা পেলে সরকারি কোষাগার ভরতে পারত, সেই টাকা সরকারি কোষাগারে জমা পড়ছে না। সেখানে অন্ধকারে অর্দ্ধেক দামে অকশন করে দিয়ে সমস্ত লুটেপুটে খাচ্ছে। এরজন্য পি.ডব্লু.ডি.-র একটা ভয়াবহ সমস্যা সৃষ্টি হচ্ছে। রাজনৈতিক বুভুক্ষুরা, জেলা পরিষদ, যারা সরকার পরিচালনা করেন, সেই দলের নেতারা সরকারকে বুড়ো আঙ্গুল দেখিয়ে এক কোটি টাকার গাছ ৫০ লক্ষ টাকায় বিক্রি করছে। এর ফলে সরকারের ৫০ লক্ষ টাকা লস হয়ে যাচ্ছে। লোকাল পেপার থেকে আমি জেনেছি শিলিগুড়িতে এই রকম আছে। আমার জেলাতেও এই রকম ঘটনা আছে। আজকে হলদিয়া রোডের উপরে যে হাইওয়ে আছে, সেখানে এই রকম ঘটনা ঘটছে। ফালাকাটাতে পি.ডব্লু.ডি.-র বিভিন্ন রাস্তার গাছ কেটে বিক্রি করে দেওয়া হচ্ছে। জলপাইগুড়িতে লুট হচ্ছে, মেদিনীপুরে লুট হচ্ছে। এই যে লস হচ্ছে পি.ডব্লু.ডি. বা সরকারের, এই ব্যাপারে আমার হাম্বল সাবমিশন থাকল আপনার কাছে, আপনি এটা দেখবেন। এখানে সত্য বাবু রিপেয়ারিংয়ের ব্যাপারে যে কথা বলেছেন, সেই ব্যাপারে আমি চিফ ইঞ্জিনিয়ার থেকে মন্ত্রীর কাছে ঘুরে ঘুরে চিৎকার করেছি। কিছু দিন আগে বর্ষাকালে যখন এই রকম একটা রিপেয়ারিংয়ের কাজ হচ্ছিল তখন আমি জিজ্ঞাসা করেছিলাম, এই যে প্যাচিং ওয়ার্ক করছেন, রাস্তার ফুল পিচিং তাহলে কবে করবেন — বর্ষার পরে? তাহলে এই যেটা করছেন, এটা তো বর্ষার জলে ধুয়ে যে কে সেই হবে, এতে তো রাস্তার ক্ষতি হবে?

এইভাবে পি.ডব্লু.ডি.-র লক্ষ লক্ষ টাকা চুরি হচ্ছে। আর.এস.পি.-র ডিপার্টমেন্ট এটা, এমনিতে সেখানে টাকা দিচ্ছেন না, সেখানে টেন্ডার নির্বাচনের ব্যাপারে আপনি আরও অ্যালার্ট হবেন বলে আশা করি। এখানে মাননীয় সদস্য ব্রহ্মময়বাবু যেটা বলছিলেন, আমাদের এলাকায় সশস্ত্র বিপ্লব যেমন হয়েছিল, তেমনি অহিংস বিপ্লব হয়েছিল — ১৯৪২-এর বিপ্লব হয়েছিল, যার নেতৃত্বে হয়েছিল এবং যাঁর হাত ধরে আপনারা ক্ষমতায় এসেছেন, সেই অজয় মুখার্জি এবং সতীশ সামন্ত, সেখানে একটু দেখুন। ভারত সরকারের কাছ থেকে আমরা এক কোটি টাকা পেয়েছি। এর আগে ১৯৭২ সালে আমি যখন প্রদেশ কংগ্রেসের নেতৃত্বে ছিলাম তখন ভোলা সেনের সময়ে একটা মূর্তি বসানো হয়েছিল। তেমনি অজয় মুখার্জি, মহিষাদলের যে প্রাণকেন্দ্র, যার জন্য আপনারা মন্ত্রী হয়েছেন, যার জন্য আজকে বামফ্রন্ট জোরদার হয়েছে, সতীশ সামন্ত ১৯৪২ সালে তাম্রলিপ্ত সরকার গড়েছিলেন, দু বছর ধরে ভারত সরকারের প্যারালাল একটা সরকার চালিয়েছিলেন।

সেই সতীশ সামন্তর মর্মর মূর্তি মহিষাদলে তার জন্মভিটায় প্রতিষ্ঠা করার জন্য আবেদন জানাচ্ছি। বাঘা যতীন, যিনি সশস্ত্র বিপ্লবীর পূজারি, তাঁরই এলাকায় নন্দকুমার বাজারে একটি মর্মর মূর্তি প্রতিষ্ঠার জন্য অনুরোধ জানাচ্ছি। এই কারণে আমার এলাকা অহিংসা এবং সহিংসা আন্দোলনের মিলনক্ষেত্রে বলে পরিচিত। এবং সেই কারণেই মহিষাদল ওই দুইজন প্রয়াত শ্রদ্ধেয় মানুষের মর্মর মূর্তি স্থাপন করার জন্য আপনার কাছে অনুরোধ করছি। এইকথা বলে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূর্ত দপ্তরের ১৯৯৫-৯৬ সালে ২৫ নং, ৭৯ নং দাবির উপরে যে ব্যয় বরাদ্দ এনেছি তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। আমি এতক্ষণ ধরে যে বক্তৃতাগুলো শুনলাম তাতে শেষে এটাই বুঝতে পারলাম যে, আমাদের দপ্তরটি একটি গুরুত্বপূর্ণ দপ্তর। কি বিরোধী পক্ষ, কি সরকার পক্ষ উভয়েই এই গুরুত্ব বুঝেছেন এবং তা বলেছেনও। তারা এই গুরুত্বটা দেখে, তার কাজ ঠিকমতো করার কথা বলেছেন। একথা ঠিকই যে ডেভেলপমেন্টের ক্ষেত্রেই বলুন আর উন্নয়নের কথাই বলুন রাস্তাঘাট নির্মাণের ক্ষেত্রে প্রয়োজনীয় ব্যবস্থা না করতে পারলে উন্নয়নের স্বার্থ রক্ষা করতে পারব না এবং উন্নয়নের পথে সঠিক ভাবে এগোতে পারব না। আমাদের রাজ্যে উন্নয়নের পথে যদি এগোতে হয় তাহলে শিল্পায়ন নিশ্চিত ভাবে দরকার। আজকে মানুষের যে উন্নয়ন ঘটেছে বিশেষ করে পশ্চিমবাংলার পঞ্চায়েতের যে সাফল্য সেই সাফল্যর মধ্যে দিয়েই তা পরিলক্ষিত হয়। আজকে গ্রামের মানুষ যেভাবে সচেতন হয়ে উঠেছে এবং জীবনযুদ্ধে যেভাবে উন্নত হবার চেষ্টা করছে তাতে রাস্তাঘাটের উন্নতি প্রধান কারণ হওয়া দরকার। আজকে কি শহরে, কি গ্রামে রাস্তাঘাট একটা প্রধান বিষয় হিসাবে প্রযোজ্য হওয়া উচিত। তবে এটা ঠিকই যে, আমাদের যে বাস্তব অবস্থা তার মধ্যে দাঁড়িয়ে উন্নয়ন ঘটানোর যে স্বপ্ন আমরা দেখছি সেই

স্বপ্ন বাস্তবে রূপায়ন করার কাজ খুবই কঠিন। এবং একথা আজকে সর্বোতভাবে স্বীকৃত হয়ে গেছে। এই বিষয়ে দীর্ঘ দিন আগে থেকেই অনেক কিছু ভাবনা চিন্তা করা উচিত ছিল। আপনারা লক্ষ্য করে দেখবেন যে, অতীতে অনেক রাস্তাঘাট তৈরি হয়েছিল। এবং আপনাদের সময়ে এটাই লক্ষ্য ছিল যে, যেন তেন প্রকারে পাকা রাস্তা তৈরি করে দাও, সেইভাবেই রাস্তা তৈরি করা হয়েছিল। পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চল কেন্দ্রে যেসব সড়ক জাল ছিল সেগুলোকে কোনওক্রমে পাকা রাস্তা করে দাও তাহলেই হল, কিন্তু এর ফলশ্রুতি কি হতে পারে তার কোনও ভাবনা চিন্তা করা হত না। একটা রাস্তা করতে গেলে কি কি ধরনের চিন্তা ভাবনা করা দরকার সেই ব্যাপারে মাননীয় সদস্যরা বলবার চেষ্টা করেছেন। বর্তমানে পরিবহন অসংখ্য বেড়েছে এবং ওজনও তার বেড়েছে। সেই পরিপ্রেক্ষিতে বলি যে, একটা রাস্তা তৈরি করতে গেলে তার সম্পর্কে এটাও চিন্তা করতে হবে যে, ৫০ বছরে এটাকে কিভাবে রক্ষা করবেন এবং চিন্তা করেই একটা রাস্তা তৈরি করা উচিত ছিল। কিন্তু আমরা দেখেছি নানা কারণে তখন পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল এবং সেই পরিকল্পিত অর্থনীতির মধ্যে থেকে নয়া নয়া রাস্তা তৈরি করা হয়েছিল। সেখানে রাস্তা তৈরির পরিকল্পনা ছিল কিন্তু রাস্তা তৈরি করার পরে রক্ষণাবেক্ষণের যে ব্যাপার থেকে যায় সেটা দিনের পর দিন অবহেলিত হয়েছে, যার থেকে এই সমস্যা আজকে পাহাড় প্রমাণ হয়ে দাঁড়িয়েছে।

[5-10 – 5-20 p.m.]

আমি আগেও বলেছি, আবার বলছি, দিনের পর দিন মানুষের প্রত্যাশা বেড়ে যাচ্ছে। উন্নয়নের কোনও সীমারেখা নির্ধারণ করা যাচ্ছে না। কিছুটা উন্নয়ন হচ্ছে আবার দাবি হচ্ছে। আবার উন্নয়ন হচ্ছে আবার দাবি বেড়ে যাচ্ছে। আজকে সমস্ত পশ্চিমবাংলা জুড়ে রাস্তা রাস্তা একটা দাবি উঠেছে। আমাদের বিধানসভার মাননীয় সদস্যরা যখন আমার সঙ্গে দেখা করতে আসে তাদের এলাকার রাস্তার ব্যাপারে কথা বলবার জন্য, আমি দেখেছি তাঁরা অত্যন্ত বিনয়ের সঙ্গে আমাকে নানা ভাবে তাদের সমস্যার কথা বোঝাবার চেষ্টা করেন। তাঁদের কন্সটিটিউয়েন্সির ঐ রাস্তা, সেটা কত জরুরি রাস্তা, কত প্রয়োজনীয় রাস্তা এবং এটা না করতে পারলে তাঁরা মানুষের সামনে দাঁড়াতে পারছেন না — এটা তাঁরা আমাকে বোঝাবার চেষ্টা করেন। তাঁদের এই যে অনুভূতি সেই অনুভূতির সঙ্গে আমি সহমত পোষণ করি। আমি চেষ্টা করি যদি সীমাবদ্ধতার মধ্যেও কিছু কাজ করা সম্ভব হয়। সেই দিকে গুরুত্ব দেবার চেষ্টা করি। সুতরাং আমাদের এই দপ্তর মানুষের সঙ্গে ওতপ্রোত ভাবে জড়িত এবং স্পর্শকাতর। যদি একটা ভাল হয় তখন যেমন লোকেরা প্রশংসা করে আবার কোনও রাস্তা খারাপ হলে গালাগালিও করে। অভিযোগ করে গাড়ি ঘোড়া চলতে পারছে না। কাজেই এটা আমাদের প্রাপ্য কোথাও কাজ করলে। তবে ইদানিং কালে কতকগুলো জিনিস আমরা পরিবর্তন করতে চেষ্টা করছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্য বলেছেন, আসলে আপনার বরাদ্দ কমে যাচ্ছে। অর্থমন্ত্রী প্রয়োজনীয় বরাদ্দ না কি আমাকে দিচ্ছে না। এবং এর জন্য

কাজ করতে পারছি না। ওঁনার বলার মোটিভেশনটা এই রকম ছিল। কিন্তু আমি মাননীয় সদস্যকে বলব, আমরা একদিকে যেমন নতুন রাস্তা তৈরি করি অপর দিকে পুরোনো রাস্তা মেন্টেন করতে ব্যয় করি। তবে ইদানিংকালে আমরা রক্ষণাবেক্ষণের কাজটা বেশি গুরুত্ব দিয়ে দেখার চেষ্টা করছি। আর নতুন রাস্তা তৈরির ক্ষেত্রে খানিকটা সাবধানতার সঙ্গে এগোতে চেষ্টা করছি। যে নতুন রাস্তা তৈরি করছি সেটা যাতে আগামী দিনের মানুষের প্রয়োজন মেটাতে পারে সেদিকে লক্ষ্য রেখেই কাজে হাত দিতে চেষ্টা করছি। সুতরাং কিছু টাকা মেন্টেনেন্স এবং বাকি কিছু টাকা নতুন রাস্তা করার জন্য ধরা হয়। এইভাবে বাফারকেটের জন্য দেখা যায় মেন্টেনেন্সে কম টাকা ধরা হয়েছে। কেউ কেউ অভিযোগ করেন, বেশি বেশি রাস্তা গড়ে তোলার জন্য যে প্রোজেক্ট নেওয়ার দরকার ছিল তা নেওয়া হয়নি। সেই জন্য এদিকের টাকা ওদিকে চলে যায়। এই ডানে-বায়ে যাবার জন্য অ্যাকাউন্টস হেরফের ঘটে যায় এবং মনে হতে পারে বরাদ্দ কমেছে। কিন্তু সমস্ত জিনিস যদি যুক্ত করা যায় তাহলে এটা বোঝা যাবে। তবে মাননীয় সদস্যদের সঙ্গে আমি এক মত যে এই দপ্তরের ব্যয় বরাদ্দ বাড়াতে পারিনি, যা ছিল তাই আছে। মাননীয় সদস্য ডঃ মানস ভুঁইয়া বললেন, টাকা না পেলে আপনার কিছুই করার নেই। আমি বলছি — আমি মন্ত্রী হয়ে এসেছি সবেমাত্র এবং লক্ষ্য করছি, বিগত আর্থিক বছরে যে টাকা বরাদ্দ করা হয়েছে তার ১০০ ভাগই পেয়েছি। তাহলে অর্থমন্ত্রীর সঙ্গে পূর্ত দপ্তরের কোনও খারাপ সম্পর্ক নেই। বরঞ্চ দেখা যাচ্ছে অতীতে যে গ্যাপ ছিল সেই গ্যাপ আর থাকছে না এবং ১০০ ভাগ টাকাই দেবার চেষ্টা করা হচ্ছে অর্থ দপ্তরের পক্ষ থেকে।

**( ডাঃ মানস ভুঁইয়া ঃ কিন্তু স্যার, অ্যাসেম্বলি কমিটি তো অন্য কথা বলছে।)**

বর্ষ শেষে অ্যাসেম্বলি কমিটির কাছ থেকে আমরা যে রিপোর্ট পেয়েছি সেটা স্পিল-ওভার মুক্ত রিপোর্ট।

কাজেই আমি বলছি, আমাদের সঙ্গে অর্থ দপ্তরের সম্পর্কটা নিবিড় হচ্ছে। আরও একটা খবর দিচ্ছি, আমরা যে পূর্ত দপ্তরের টাকাটা পাই সেটা যথেষ্ট নয়, আমরা সেইজন্য গত বছর থেকে একটা কাজ শুরু করেছি অর্থ দপ্তর, পূর্ত দপ্তর এবং গ্রামোন্নয়ন দপ্তর বিশেষ করে পঞ্চায়ত এই তিনটি দপ্তর এক জায়গায় এসে, যেটি মাননীয় সদস্যরা বলেছেন, আমরা এক জায়গায় এসে কো-অর্ডিনেশন তৈরি করে কাজটা করতে পারি কিনা। আপনারা জানেন গত বছরে ৪০ কোটি টাকা এক্সট্রা আমরা পেয়েছি, পঞ্চায়েত দপ্তরের পক্ষ থেকে এবং ফিনান্সও এই ব্যাপারে যথেষ্ট সাহায্য করেছেন। পঞ্চায়েতের টাকাকে পূর্ত দপ্তরের সঙ্গে যুক্ত করে বিভিন্ন জায়গায় আমরা আর্থ ওয়ার্ক এবং স্ট্রেনদেনিং এর কাজ আমরা করতে পেরেছি। কাজেই এই দপ্তর গুরুত্ব পাচ্ছে। এই দপ্তরের ব্যাপারটা গুরুত্ব দিয়ে দেখা হচ্ছে, আমাদের বামফ্রন্ট সরকার সিদ্ধান্ত নিয়েছে অন্যান্য দপ্তরের সাথে সমন্বয় সাধন করে এই

রাস্তার বিষয়টা দেখবার চেষ্টা করছে। আমরা ইতিমধ্যে সেই কাজটা শুরু করে দিয়েছি। এবারেও সেই কাজটা আমরা করব বলে স্থির হয়ে গেছে। মাননীয় সদস্য সত্যবাপুলি মহাশয় বলেছেন, যা করবেন তার একটা ব্লু প্রিন্ট তৈরি করবেন। আপনি যে সাজেশনটা দিয়েছেন এটা গঠনমূলক সাজেশন, এটা আমরা গ্রহণ করছি। ইতিমধ্যে তার পরিকল্পনা করেছি, যারা সমস্ত ভারপ্রাপ্ত ইঞ্জিনিয়াররা আছেন, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, রোডস, পি.ডব্লু.ডি. কন্সট্রাকশন আমরা প্রত্যেককে নিয়ে সেন্ট্রালি বসব, বিভিন্ন ডিভিশনে যারা আছেন তারা কে কি কাজ করেছেন, কি তাদের টার্গেট, কবে নাগাদ শেষ করবেন সেটা আমরা বসে পরিকল্পনা করে ঠিক করব এবং তার জন্য নির্দিষ্ট সময়ে যাতে শেষ হয় মনিটরিং কমিটি আমরা করব। মনিটরিং কমিটি তারা দেখবে কাজটা কি রকম হচ্ছে, এবং তারা সেটার টাইম টু টাইম রিপোর্টও দেবেন তারা এটা দেখাশুনা করবেন। এই ব্যাপারগুলি আমরা করছি। মাননীয় সদস্য সত্যবাপুলি মহাশয় যে প্রস্তাবটা দিয়েছেন এটা গঠনমূলক প্রস্তাব, এটা নিয়ে আমরা ইতিমধ্যে ভাবনা-চিন্তা করেছি। ডাঃ মানস ভূঁইয়া কন্সট্রাকশন বোর্ডের কথা বলেছেন, এবং বলেছেন কন্সট্রাকশন ডিভিশনের সঙ্গে সমন্বয় নেই ফলে কোন বাড়িটা করা প্রয়োজন, তার কি কাজ করতে পারল না সেটা অমূলক বলেননি। আমরা বিভিন্ন দপ্তরের সঙ্গে বসেছি সমন্বয় সাধন করার জন্য, কয়েকটি দপ্তরের সঙ্গে দীর্ঘ বৈঠকও হয়েছে, এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় ভাবে বসেছি, বিশেষ করে নর্থ বেঙ্গলের সাথে আমরা বসেছি। হেলথ ডিপার্টমেন্ট, এডুকেশন ডিপার্টমেন্ট, বিভিন্ন দপ্তরের সঙ্গে বসেছি কে কবে কারা টাকা দিচ্ছেন, কোনও কাজটা এগিয়েছে, কতটা এগিয়েছে, সেটা আমরা দেখছি, ইতিমধ্যে সমন্বয় শুরু হয়েছে, তার মাধ্যমে আমরা কাজের সুফলটা পাচ্ছি। এটা আমরা করছি, মাঝে মাঝে বসছি। বিশেষ করে অর্থ দপ্তর এই সমস্ত খাতে যে টাকা দেন সেটার ইনফরমেশন আমাদের কাছে সব সময় আসে না, কোনও একটা গ্যাপ থেকে যায়, পরে তারা আঙ্গুল দেখিয়ে বলে তোমাদের টাকা দিয়েছি, এর ফলে অনেক ক্ষেত্রে দেখা গিয়েছে ইনফর্মেশন না থাকায় টাকাটা ল্যাপস হয়ে গেছে। এইগুলিকে আমরা সমন্বয় করে করার চেষ্টা করছি। কয়েকটি ক্ষেত্রে সমন্বয় করে সুফল পাওয়া গিয়েছে। সেইগুলির দপ্তরের মন্ত্রীরা থাকলে হয়ত বলতেন, এইগুলি সমন্বয় করে আমরা করার চেষ্টা করছি। যেমন, রডন স্কোয়ারের কাজটা দীর্ঘ দিন বন্ধ ছিল, সেটা আবার আরম্ভ করছি। উর্দু অ্যাকাডেমির কাজ বন্ধ ছিল সেটি শুরু হয়েছে, স্টেট আর্কাইভ সেটাও বন্ধ ছিল, সেইগুলির কাজ শুরু হয়েছে, এইগুলি দীর্ঘদিন বন্ধ ছিল, আবার শুরু হয়েছে।

[5-20 – 5-30 p.m.]

কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজের রিনোভেশনের কাজ শেষ হয়ে গেছে। বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে যদি সমন্বয় না থাকে তাহলে ভয়ঙ্কর অসুবিধা হয়। ডাক্তার ভূঁইয়া এখানে যে গঠনমূলক সাজেশন দিয়েছেন আমরা তা মানছি। এখানে অজয় মুখার্জি মহাশয়ের মূর্তির ব্যাপারে বলা হয়েছে। আমরা অজয় মুখার্জির ব্রোঞ্জের মূর্তি কমপ্লিট করে ফেলেছি। আর দু মাসের মধ্যেই

বসবে। আর রাস্তার ব্যাপারে স্টেট গভর্নমেন্টের কাছে একটা প্রোপোজাল এসেছে। আপনারা জানেন কলকাতা শহরে কোনও রাস্তার নামকরণ করতে গেলে, তাদের পারমিশন নিতে হয়, তারা অ্যাকসেপ্ট করলে তারপর হবে। ইন্দিরা গান্ধীর মূর্তির ব্যাপারে আপনারা বলেছেন। অনেক দিন ধরে এটা প্রস্তাবাকারে আছে, হচ্ছে না। এই বছরের মধ্যে সেই স্ট্যাচু কমপ্লিট হয়ে যাবে, তারপর ইন্দিরা গান্ধী সরণী যেটা আছে সেখানে বসানো হবে। তবে আর্মির কাছ থেকে পারমিশন নিয়ে ইন্দিরা গান্ধীর মূর্তিটি বসাতে হবে। নেতাজির মূর্তির ব্যাপারে একটা কন্ট্রোভার্সি হচ্ছে, বাঙালি পোশাকে হবে, না মিলিটারি পোশাকে হবে। ইন্ডিয়ান ন্যাশনাল আর্মি বলেছে সারা বিশ্বের লোক মিলিটারি পোশাকেই তাকে জানে, সেইহেতু মূর্তিটি মিলিটারি পোশাকেই হোক। তারপর পার্লামেন্টে নেতাজির মূর্তিটি বসবে। আমাদের মুখ্যমন্ত্রী তখন বললেন একটা কমিটি করে প্রাইম মিনিস্টারের সঙ্গে আমাদের বসতে হবে। প্রণববাবুও বলেছেন আমি প্রাইম মিনিস্টারের সঙ্গে কথাবার্তা বলব। কিন্তু এখনও পর্যন্ত আমরা কোনও গ্রীন সিগনাল পাইনি। গ্রীন সিগন্যাল পেলেই আমরা নেতাজির মূর্তি তৈরি করব। আর নেতাজির মূর্তি জেলায় জেলায় বসানোর ব্যাপারে বলেছেন। সরকারের পক্ষ থেকে জেলায় জেলায় নেতাজির মূর্তি বসাবার ব্যাপারে দাবি পেলাম, এটা আমাদের ভেবে দেখতে হবে। আর বি.আর.আম্বেদকরের একটা মূর্তি আমাদের কমপ্লিট হয়ে গেছে। আমাদের এখানে যারা আছেন তারা এই ব্যাপারে খুবই ইন্টারেস্টেড। আমাদের সিডিউল কাস্ট, সিডিউল ট্রাইবস ডিপার্টমেন্টও আমাদের পাশে এসে দাঁড়িয়েছে, তারাই টাকাটা দিচ্ছে। এটা বসানোর অপেক্ষায় আমরা আছি। মাননীয় সদস্য অজয় দে একটা প্রশ্ন তুলেছেন, শান্তিপুরে বাইপাশ রাস্তার কাজ খুবই মন্থর গতিতে হচ্ছে। ফার্স্ট ফেজ, সেকেন্ড ফেজের কাজ কমপ্লিট হয়ে গেছে। শান্তিপুরের আগের রাস্তাটিতে বিভিন্ন প্যাচ আছে, সেই জন্য খুব অসুবিধা হয়, সেইজন্যই বাইপাশ দরকার। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে অনুমোদন এসেছে এবং সেটা করতে দেরি হয়েছে। যে এজেন্সিকে দেওয়া হয়েছে, তারা বর্ষার আগেই কাজ শুরু করতে চেয়েছিল। আমরা তাদের বলেছি বর্ষার পরেই কাজটা শুরু হবে। টার্গেট পিরিয়ড ঠিক বলতে পারব না, কাজটা শুরু হলে বলতে পারব। মানিক বাবু একটা প্রশ্ন করেছেন ময়না সেতুর ব্যাপারে, আমি গ্রামে যাই, মানিক বাবুও জানেন যে আমি তাঁর ওখানে যাই। বর্ষার সময় ওখানে দুরু দুরু বক্ষে যেতে হয়, ভাঁটার সময় পারাপার করা খুবই দুরূহ হয়ে পড়ে। এটা নিয়ে বহুদিন আগে থেকেই আলোচনা হচ্ছে। মাননীয় সদস্য বক্তব্য রাখলেন, মেদিনীপুর জেলার এই সেতুটি ৫-৬টি ব্লককে অতি সহজে যুক্ত করে দেবে এবং এখানে রাস্তা অনেক কমে যাবে। কাজেই এটা গুরুত্বপূর্ণ ব্রিজ এতে কোনও সন্দেহ নেই। তবে ব্রিজটি করবার জন্য যে জায়গা দরকার সেখানে এনক্রোচমেন্ট নিয়ে মানস বাবু অনেক কথা বললেন। সেখানে রাস্তাটি চওড়া করে যদি ময়নার ভিতর দিয়ে না নিয়ে যেতে পারি তাহলে ব্রিজটি করা কিন্তু অর্থহীন হয়ে পড়বে। ওখানে জায়গা খুব কম, সেখানে সহযোগিতা নিশ্চয়ই করবেন, আপনার দাবি আমি গুরুত্ব দিয়ে দেখার চেষ্টা করছি এবং এটা আমি গ্রহণ করছি। আমরা বলেছি ইতিমধ্যে আপনারা জেনে খুশি হবেন যে আমরা বেশ কয়েকটি ব্রিজ যেগুলি গুরুত্বপূর্ণ সেগুলির কাজ

সাহসিকতার সঙ্গে গ্রহণ করেছি। মানস বাবুই বললেন বরাদ্দ কমে যাচ্ছে, আর যদি সব টাকাটা ব্রিজেই দিয়ে ফেলি তাহলে রাস্তা করব কি করে। এদিকে আনতে ওদিকে কমে যাচ্ছে। এতগুলি ব্রিজ করতে হবে বলছেন, ইতিমধ্যেই আপনারা দেখেছেন আমরা অনেকগুলি ব্রিজ ধরে ফেলেছি এবং কতগুলি ব্রিজ প্রায় শেষ হবার মুখে, আগামী বছর আমরা আবার কতগুলি ব্রিজ ধরব। তাতে আমাদের বেশ কিছু টাকা ব্যয় হবে। একটু আগে বিরোধী দলের নেতা আমাকে বললেন যে মালদার সঙ্গে উত্তর দিনাজপুরের যোগাযোগের ব্যাপারে একটা ব্রিজের কথা। এটা গুরুত্বপূর্ণ ব্রিজ, আমরা কথা বলে খানিকটা এগিয়েছি, দুই জেলা পরিষদ দুদিক থেকে এসেছেন। তারা আমাদের দিকে হাত বাড়িয়েছেন। উত্তর দিনাজপুর এবং মালদা জেলা পরিষদ কংক্রীটের মাঝখানে যে স্ট্রাকচার হবে সেটা নিয়ে কথা বলেছেন, এটা পি. ডব্লু. ডি-কে করতে হবে। এটা যদি আমাদের করতে হয় তবে তার জন্য আমরা ব্যবস্থা করব। আগামী দিনে দুই জিলাপরিষদের সাথে আমরা মালদায় একটা মিটিং করব, সেখানেই বসে এ ব্যাপারে চূড়ান্ত করব। এই ব্রিজটি হবে তার জন্য আমরা পদক্ষেপ নিচ্ছি। নিশিকান্ত মেহেতা বললেন কালিয়াগঞ্জে একটা ব্রিজের কথা দিশের গড় ব্রিজের কথা। কোল দপ্তরের পক্ষ থেকে আমরা খানিকটা অর্থ বরাদ্দ পাচ্ছি তার ফলে আমরা দিশেরগড়ের ব্রিজের কাজ শুরু করব। ফাউণ্ডেশন স্টোন এ বছরের মধ্যে করব। ঝালদা ও বাগমুণ্ডি ব্রিজ এ বছরে টেক-আপ করার জন্য আমরা সিদ্ধান্ত গ্রহণ করেছি। জঙ্গীপুরের ব্রিজটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, এই ব্রিজটা নিয়ে দীর্ঘদিন ধরে আমরা আলোচনা করছি। আমার পূর্বসুরী যিনি ছিলেন তিনি কথা বলে গেছেন, আমিও বিভিন্ন প্রতিষ্ঠানের সঙ্গে কথা বলেছি। বি. ও. টি. স্কীম আমরা একটা স্কীম চালু করেছি, এই বি. ও. টি. স্কীমে তারা এই ব্রিজটি তৈরি করে দেবেন এই রকম একটা সংস্থার সাথে কথা বলেছি। অন্য সংস্থা যাঁরা এসেছেন বিভিন্ন জায়গা থেকে তাঁরা অনেক টাকা নিয়ে আসছেন, আমাদের সঙ্গে কথা বলেছেন, আমরা চেষ্টা করছি এটাকে কাজে লাগাবার। বি. ও. টি. স্কীম যদি সাকসেসফুল হয়, তাহলে জঙ্গীপুর ব্রিজ আমরা অতি দ্রুত ধরতে পারব এবং আরও অন্যান্য যে সমস্ত প্রয়োজনীয় ব্রিজগুলি রয়েছে সেগুলি আমরা শেষ করতে পারব। গাঁথলা যে ব্রিজটির কথা বলেছেন সেখানে আমরা আমাদের প্রিলিমিনারি ওয়ার্কগুলি করছি। সার্ভের কাজ, জল মাপার কাজ, সয়েল টেস্টিংয়ের কাজ সমস্তই হয়েছে। আমরা এই ব্রিজটি করতে পারলে বীরভূম জেলার একটা বড় অংশের সঙ্গে মুর্শিদাবাদ জেলাকে যুক্ত করতে পারব। সেই জন্য আমরা চেষ্টা করছি। এনক্রোচমেন্টের প্রশ্ন তুলেছেন, ১৯৯৩ সালে আমাদের সরকারের পক্ষ থেকে বলা হয়েছিল যে প্রতিটি জেলার ডি. এম. এবং এস. পি. এবং এক্‌জিকিউটিভ ইঞ্জিনিয়ারের সঙ্গে বসে কমিটি তৈরি করবেন।

[5-30 – 5-40 p.m.]

১৯৯৩ সালে সার্কুলার দিয়ে বলা হয়েছিল যে প্রত্যেকটি জেলাতে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস. পি., একজিকিউটিভ ইঞ্জিনিয়ার এরা একসঙ্গে বসে কমিটি তৈরি করবেন এবং সেই কমিটিকে অ্যাপ্রোপ্রিয়েট স্টেপস নিয়ে সমস্ত এনক্রোচমেন্টকে ক্লিয়ার করতে হবে। অলরেডি

গভর্নমেন্টের পক্ষ থেকে এই ধরনের সার্কুলার প্রতিটি জেলাতে দেওয়া আছে এবং সেটা ১৯৯৩ সাল থেকেই দেওয়া আছে। সেখানে আপনারা দাবি তুলুন। আমরা অলরেডি একটা পলিসি নিয়ে নিয়েছি, সেই পলিসিকে বাস্তবায়িত করার ক্ষেত্রে বিধায়ক যারা আছেন তারা জেলাতে গিয়ে ডি. এম ইত্যাদি-দের সঙ্গে কথা বলবেন। চাইলে সেই সার্কুলারের নাম্বারও আমি দিয়ে দেব। সেই সার্কুলার অনুযায়ী এনক্রোচমেন্ট হটানোর জন্য পদক্ষেপ যাতে গ্রহণ করা যায় তারজন্য আপনারা নিশ্চয় চেষ্টা চালাবেন। সতীশ সামন্তের কথা বলেছেন। আমরা ভাবছি মনীষীদের কথা। সত্যজিত রায়ের কথাও বলা হয়েছে। আমাদের অর্থের মধ্যে আমরা চেষ্টা করছি মনীষীদের কথা মনে রাখতে, তাদের মূর্তির ব্যাপারে চিন্তা করতে। বসিরহাটে সংগ্রামপুরের ব্রিজের কাজ শুরু হচ্ছে। যে অ্যালাইনমেন্টের ব্যাপারে আপনি ভয় পেয়েছেন, আশঙ্কিত হয়েছেন সে ক্ষেত্রে আপনাকে জানাচ্ছি যে, আমাদের দপ্তর যে অ্যালাইনমেন্টের কাজ করছে সেই অ্যালাইনমেন্টেই সেই কাজটা শেষ করতে আমরা চেষ্টা করছি। আমরা আমাদের ডিজাইন থেকে সরে আসব না যতই চাপ আসুক। টেকনিক্যালি যেটা করেছি সেটাই থাকবে। আগামীদিনে সংগ্রামপুরের কাজ শুরু করব, টাকা পেয়েছি। যাইহোক, এই কথা বলে আমার ব্যয় বরাদ্দকে গ্রহণ করার জন্য আপনাদের সকলকে অনুরোধ জানিয়ে এবং সমস্ত কাটমোশনের বিরোধিতা করে শেষ করছি।

## DEMAND NO. 25

The motion of Shri Subrata Mukherjee that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,27,77,84,000 be granted for expenditure under **Demand No. 25, Major Heads : "2059—Public Works, 2205—Art and Culture (Buildings), 2216—Housing (Buildings), 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries (Buildings), 4059—Capital Outlay on Public Works, 4202—Capital Outlay on Education, Sports, Art and Culture (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan) (Buildings), 4210—Capital Outlay on Medical and Public Health (Public Health) (Buildings), 4211—Capital Outlay on Family Welfare (Buildings), 4216—Capital Outlay on Housing (Buildings), 4220—Capital Outlay on Information and Publicity (Buildings), 4250—Capital Outlay on Other Social Services (Buildings), 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 4404—Capital Outlay on Dairy Devel-**

**opment (Excluding Public Undertakings). (Buildings), 4408—Capital Outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings), 4851—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) (Buildings) and 4885—Other Capital Outlay on Industries and Minerals (Excluding Public Undertakings and Closed & Sick Industries) (Buildings)".**

(This is inclusive of a total sum of Rs. 76,00,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**DEMAND NO. 79**

The motions of Shri Subrata Mukherjee, Shri Saugata Roy, Shri Pribir Banerjee, Shri Abdul Mannan, Shri Ambica Banerjee, Shri Sailaja Kumar Das and Shri Deba Prasad Sarkar that the amount of Demand be Reduced by Rs. 100/- were then put and a division was taken with following results.

NOES

Abdul Haque, Shri

Abdul Quiyom Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Natabar

Bal, Shri Saktiprasad

Basu, Shri Bimal Kanti

Bauri, Shri Madan

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Chakrabarty, Shri Deb Narayan

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Subodh

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Jagadish Chandra

Das, Shri Paresh Nath

Das Gupta, Dr. Asim Kumar

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Goutam

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Ghatak, Shri Santi Ranjan

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hazra, Shri Haran

Hajra, Shri Sachindra Nath

Halder, Shri Krishnadhan

Jam-adar, Shri Badal

Kar, Shri Nani

Mehta, Shri Nishikanta

Maji, Shri Surendra Nath

Malakar, Shri Manigopal

Malik, Shri Shiba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mondal, Shri Biswanath

Mondal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Mazumdar, Shri Dilip Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Nirmal

Nanda, Shri Brahmamoy

Nazmul Haque, Shri

Oraon, Shri Jagannath

Pramanik, Shri Abinash

Roy, Shri Mrinal Kanti

Ray, Shri Tapan

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

Sk. Nazmul Haque, Shri

Tirkey, Shri Monohar

**AYES**

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Banerjee, Shri Prabir

Bhowmik, Shri Manik

Das, Shri Sukumar

Gyan Singh Sohanpal, Shri

Mitra, Shri Somendra Nath

Mukherjee, Shri Subrata

Zainal Abedin, Dr.

The Ayes being 9 and Noes 57 the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,97,29,57,000 be granted for expenditure under **Demand No. 79, Major Heads : "3054—Roads and Bridges and 5054—Capital Outlay on Roads and Bridges".**

(This is inclusive of a total sum of Rs. 65,77,00,000 already voted on account in March, 1995.), was then put and agreed to.

## DEMAND NO. 1

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,88,88,000 be granted for expenditure under **Demand No. 1, Major Head : "2011—State Legislatures".**

(This is inclusive of a total sum of Rs. 1,97,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 3

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,68,90,000 be granted for expenditure under **Demand No. 3, Major Head : "2013—Council of Ministers".**

(This is inclusive of a total sum of Rs. 57.00,000 already voted on account in March, 1995), was then put and agreed to.

## DEMAND NO. 4

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 43,17,04,000 be granted for expenditure under **Demand No. 4, Major Head : "2014—Administration of Justice".**

(This is inclusive of a total sum of Rs. 14,40,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 5

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 55,43,81,000 be granted for expenditure under **Demand No. 5, Major Head : "2015—Elections".**

(This is inclusive of a total sum of Rs. 27,72,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 6

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,37,58,000 be granted for expenditure under **Demand No. 6, Major Head: "2020—Collection of Taxes on Income and Expenditure".**

(This is inclusive of a total sum of Rs. 1,12,55,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

[5-40 - 5-50 p.m.]

## DEMAND NO. 8

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 24,56,60,000 be granted for expenditure under **Demand No. 8, Major Head : "2030—Stamps and Registration".**

(This is inclusive of a total sum of Rs. 8,19,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 9

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

22,80,000 be granted for expenditure under **Demand No. 9, Major Head: "2035—Collection of Other Taxes on Property and Capital Transactions". was then put and agreed to.**

(This is inclusive of a total sum of Rs. 7,60,000 already voted on account in March, 1995.)

**DEMAND NO. 10**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 19,97,00,000 be granted for expenditure under **Demand No. 10, Major Head : "2039—State Excise".**

(This is inclusive of a total sum of Rs. 19,97,00,000 already voted on account in March, 1995.)

**DEMAND NO. 11**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 32,44,66,000 be granted for expenditure under **Demand No. 11, Major Head : "2040—Sales Tax".**

(This is inclusive of a total sum of Rs. 10,82,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**DEMAND NO. 12**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,83,00,000 be granted for expenditure under **Demand No. 12, Major Head : "2041—Taxes on Vehicles".**

(This is inclusive of a total sum of Rs. 1,61,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**DEMAND NO. 13**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 11,20,00,000 be granted for expenditure under **Demand No. 13, Major Head : "2045—Other Taxes and Duties on Commodities and Services".**

(This is inclusive of a total sum of Rs. 3,73,50,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**DEMAND NO. 14**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,61,00,000 be granted for expenditure under **Demand No. 14, Major Head : "2047—Other Fiscal Services".**

(This is inclusive of a total sum of Rs. 1,87,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**DEMAND NO. 16**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 27,00,000 be granted for expenditure under **Demand No. 12, Major Head : "2049—Interest Payments".**

(This is inclusive of a total sum of Rs. 9,00,000 already voted on account in March, 1995.) was then put and a division was take with the following results.

**AYES**

Abdul Quiyom Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Natabar

Bal, Shri Saktiprasad

Basu, Shri Bimal Kanti

Bauri, Shri Madan

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshi

Bouri, Shri Angad

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Subodh

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Jagadish Chandra

Das, Shri Paresh Nath

Das Gupta, Dr. Asim Kumar

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Goutam

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Ghatak, Shri Santi Ranjan

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hajra, Shri Sachindra Nath

Halder, Shri Krishnadhan

Jam-adar, Shri Badal

Kar, Shri Nani

Mehta, Shri Nishikanta

Maji, Shri Surendra Nath

Malakar, Shri Manigopal

Malik, Shri Shiba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mondal, Shri Biswanath

Mondal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Mazumdar, Shri Dilip Kumar

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Nirmal

Nanda, Shri Brahmamoy

Nazmul Haque, Shri

Pramanik, Shri Abinash

Ray, Shri Tapan

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Shaikh Khabiruddin Ahmed, Shri

Shish Mohammad, Shri

Sinha, Shri Prabodh Chandra

Sk. Nazmul Haque, Shri

Tirkey, Shri Monohar

**NOES**

Banerjee, Shri Prabir

Bhowmik, Shri Manik

Das, Shri Sukumar

Das Shri Ajoy

Gyan Singh Sohanpal, Shri

Mitra, Shri Somendra Nath

Mukherjee, Shri Subrata

Zainal Abedin, Dr.

The Ayes being 52 and Noes 8 the motion was agreed to.

## DEMAND NO. 20

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 21,65,45,000 be granted for expenditure under **Demand No. 20, Major Head : "2054—Treasury and Accounts Administration".**

(This is inclusive of a total sum of Rs. 7,22,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 27

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 76,33,42,000 be granted for expenditure under **Demand No. 27, Major Head : "2070—Other Administrative Services (Excluding Fire Protection and Control)".**

(This is inclusive of a total sum of Rs. 25,45,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 28

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,16,17,48,000 be granted for expenditure under **Demand No. 28, Major Head : "2071—Pensions and Other Retirement Benefits".**

(This is inclusive of a total sum of Rs. 1,38,78,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 29

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,90,55,000 be granted for expenditure under **Demand No. 29, Major Head : "2075—Miscellaneous General Services".**

(This is inclusive of a total sum of Rs. 1,63,55,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

[5-50 - 6-02 p.m.]

## DEMAND NO. 42

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,18,05,89,000 be granted for expenditure under **Demand No. 42, Major Head : "2035—Social Security and Welfare (Social Welfare)".**

(This is inclusive of a total sum of Rs. 39,36,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 43

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 12,40,77,000 be granted for expenditure under **Demand No. 43, Major Head : "2036—Social Security and Welfare (Social Welfare)".**

(This is inclusive of a total sum of Rs. 4,14,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 46

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 20,54,30,000 be granted for expenditure under **Demand No. 46, Major Heads : "2250—Other Social Services, 4250—Capital Outlay on Other Social Services and 6250—Loans for Other Social Services".**

(This is inclusive of a total sum of Rs. 6,85,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 59

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 48,38,87,000 be granted for expenditure under **Demand No. 59, Major Head : "2501—Special Programme for Rural Development".**

(This is inclusive of a total sum of Rs. 16,13,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 60

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 4,68,90,33,000 be granted for expenditure under **Demand No. 60, Major Head : "2505—Rural Employment".**

(This is inclusive of a total sum of Rs. 2,34,50,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 63

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 53,56,55,000 be granted for expenditure under **Demand No. 63, Major Heads : "2515—Other Rural Development Programmes (Community Development), 4515—Capital Outlay on Ither Rural Development Programmes (Community Development) and 6515—Loans for Other Rural Development Programmes (Community Development)".**

(This is inclusive of a total sum of Rs. 17,86,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 65

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 48,17,02,000 be granted for expenditure under **Demand No. 65, Major Heads : "2575—Other Special Areas Programmes and 4575—Capital Outlay on Other Special Areas Programmes".**

(This is inclusive of a total sum of Rs. 24,08,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 77

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,30,30,000 be granted for expenditure under **Demand No. 77, Major Head : "3051—Ports and Lighthouses".**

(This is inclusive of a total sum of Rs. 44,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 78

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 36,10,000 be granted for expenditure under **Demand No. 78, Major Head: "3053—Civil Aviation".**

(This is inclusive of a total sum of Rs. 13,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 80

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,21,87,90,000 be granted for expenditure under **Demand No. 80, Major Heads : "3055—Road Transport, 3055—Inland Water Transport, 5055—Capital Outlay on Road Transport, 5056—Capital Outlay on Inland Water Transport and 7055—Loans for Road Transport".**

(This is inclusive of a total sum of Rs. 40,64,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 81

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 23,00,00,000 be granted for expenditure under **Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services".**

(This is inclusive of a total sum of Rs. 8,00,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 83

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 18,62,71,000 be granted for expenditure under **Demand No. 83, Major Head : "3451—Secretariat—Economic Services".**

(This is inclusive of a total sum of Rs. 6,21,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 84

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,30,01,000 be granted for expenditure under **Demand No. 84, Major Heads : "3452—Tourism and 5452—Capital Outlay on Tourism".**

(This is inclusive of a total sum of Rs. 1,77,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 85

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 5,79,70,000 be granted for expenditure under **Demand No. 85, Major Head : "3454—Census, Surveys and Statistics".**

(This is inclusive of a total sum of Rs. 1,93,50,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

## DEMAND NO. 99

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 57,00,00,000 be granted for expenditure under **Demand No. 99, Major Heads : "7610—Loans to Government Servants, etc, and 7615—Miscellaneous Loans".**

(This is inclusive of a total sum of Rs. 29,00,00,000 already voted on account in March, 1995.) was then put and agreed to.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** থ্যাঙ্ক ইউ, বিফোর অ্যাডজরন্ড দ্য হাউস, আমাকে বলতে সুযোগ দিয়েছেন বলেই আপনাকে ধন্যবাদ। এখানে মাননীয় অর্থমন্ত্রী আছেন, বিনয় চৌধুরি আছেন, বুদ্ধদেব বাবুও ছিলেন কিন্তু এখন কোথায় গেলেন জানি না। আমরা ৬ ঘন্টা আগে খবর পেয়েছি। এই ৬ ঘন্টা পর্যন্ত কি পজিশন, উইথ রিগার্ড টু দ্য রেসকিউ উইথ রিগ্যার্ড টু দ্য ম্যানেজমেন্ট অব দ্য রেসকিউ অপারেশন আজ পর্যন্ত সরকার কি কি ব্যবস্থা করতে পেরেছেন, কাদের কাদের সাহায্য দিয়েছেন এবং যারা অফেনডার অব দ্যাট প্রোমোটার। আপনি স্পোর্টস মিনিস্টারের খুব ঘনিষ্ঠ জন এবং সরকারের অ্যাটিচিয়ুড আমরা জানতে চাইছি। আপনি হাউসকে জানিয়ে নিশ্চিন্ত করুন। কালকেও আমরা মিট করব এবং কালকেও জানতে চাইব যে, এটার ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিয়েছেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আগেও এখানে রিপোর্ট করেছি। মাননীয় জয়নাল সাহেব-এর বক্তব্যের উত্তর দিতে গিয়ে সর্বশেষ যে তথ্য ৪৫ মিনিট আগে পর্যন্ত পেয়েছি, তাতে দেখছি ৮ জনকে জীবিত উদ্ধার করা গেছে। তাদের মধ্যে

দুজনকে হাসপাতালে ভর্তি করতে হয়েছে, বাকিদের আঘাত ততটা গুরুতর নয়। কিন্তু তারপরেও আরও ৪ জন এর মৃতদেহ বেরিয়েছে। এটা খুবই দুঃখের কথা। আমি সেটা দুঃখের সঙ্গে জানাচ্ছি। এখনও উদ্ধারকার্য চলছে এবং আপনারা যেটা বলেছিলেন যে, গ্যাস কাটারের সংখ্যাই বৃদ্ধি নয়, ভাইব্রেটারও নেওয়া হয়েছে এইচ বি সি সি-র কাছ থেকে, ছোট ছোট করে কেটে কেটে বের করতে সার্চ লাইট নিয়ে সারা রাত ধরে কাজ চলবে। সকালে আমাদের কাছে খবর ছিল—আশপাশের লোকজন যা বলেছিল—তাতে ২৪ অথবা ২৫ জন মানুষ ভিতরে ছিল। ওর মধ্যে একটা গেস্ট হাউসও একটা তলাতে ছিল। এটার জন্য সংখ্যা আরও কিছু বেশি হতে পারে, ৪-৫ জনের বেশি থাকতে পারে। কিন্তু উদ্ধারকার্য চালানো হবে। দ্বিতীয় নাম্বার হচ্ছে যে, প্রোমোটারদের অ্যারেস্ট করার নির্দেশ দেওয়া হয়েছে। ৪ জন সহযোগীকে পুলিশ অ্যারেস্ট করেছে এবং আমরা বদ্ধ পরিকর এই প্রোমোটারকে অ্যারেস্ট করতে। এটা নির্দেশ দেওয়া হয়েছে। একটা তদন্ত কমিটি করা হয়েছে। তার জি ও ইস্যু করা হয়েছে। ওরা আজ থেকে কাজ শুরু করবে। ৭ দিনের মধ্যে রিপোর্ট পেলে আমরা অ্যাসেম্বলিকে জানাব। যদি শেষ দিনও হয় তাও আমরা জানিয়ে দেবার চেষ্টা করব। ১ মাসের মধ্যেও রিপোর্ট দেওয়ার চেষ্টা করব। তাতে টার্মস অব রেফারেন্স যা থাকবে তা হচ্ছে—এই বাড়িটা কোলাপস যে হয়েছে, তার কারণ কি। আগামী দিনে এই রকম ঘটনা যাতে না হয় সে ব্যাপারে প্রিভেনটিভ মেজারস নেওয়া হবে এবং এর সঙ্গে এনি রিলেটেড ম্যাটার সবই লক্ষ্য রাখা হবে। আমরা এখন খুবই স্বচ্ছতার সঙ্গে কাজ করতে চাই। এটা ঠিকমতো যাতে হয়, তারজন্য আমরা সকলের সহযোগিতা চাইব।

**মিঃ স্পিকার ঃ** একটা কথা, যত লোক উদ্ধার হয়েছে, যারা বাড়ির বাইরে আছে তাদের সেলটারের দরকার এবং রিলিফের কোনও প্রয়োজন আছে কিনা?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমরা সরকার থেকে তাদের সমস্ত খরচ বহন করছি। তাদের যদি এই সময়ে কোনও ফুড এবং সেলটারের দরকার আছে কিনা সেটাও দেখছি। কারণ এই ধরনের অ্যাক্সিডেন্টে আমরা খুবই স্পর্শকাতরতার সঙ্গে দেখি। কোনও ফুড এবং সেলটারের যদি দরকার হয় তার সব কিছুই আমরা সরকার থেকে বহন করব।

**মিঃ স্পিকার ঃ** হাউস অ্যাডজোর্ন হওয়ার আগে এটা বলে রাখি। এটা অলরেডি অ্যানাউন্সড হয়েছে। ২৯ তারিখে নন-অফিসিয়াল ডে, সেদিন কোনও কোয়েশ্চেন, মেনশন থাকবে না। যদি আবার কোনও গোলমাল হয় তাই আবার একথাটা বলে দিলাম যে, নন-অফিসিয়াল ডে তে কোনও কোয়েশ্চেন মেনশন থাকছে না।

## Adjournment

The House was then adjourned at 6.02 p.m. till 10 a.m. on Saturday, the 29th July, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legistative Chamber of the Assembly House, Calcutta, on Saturday, the 29th July, 1995 at 10.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 4 Ministers of State and 78 Members.

[10-00 – 10-10 a.m.]

**Mr. Speaker :** There are no calling Attention Motion, no Adjournment Motion today.

### DISCUSSION ON COLLAPSE OF SIBALIK APPARTMENT

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবস্থা অত্যন্ত গুরুতর। গতকাল যে দুর্ঘটনা ঘটে গেল, এটাকে নিছক দুর্ঘটনা বললে আমরা ভুল করবো। এটা মানুষেরই তৈরি একটা বিপজ্জনক ঘটনা এবং এই ঘটনায় মানুষগুলি পাতালে প্রবেশ করেছে। বিভিন্ন ভাবে যে সংবাদ প্রকাশিত হচ্ছে তাতে কেউ কেউ বলছেন যে ১৮ জন, সরকার বলেছেন যে ৬ জনের মৃতদেহ উদ্ধার করা হয়েছে, আর বেসরকারি ভাবে মানুষ বলছে যে, কম করে ৩০-৩৫ জন পাতালে প্রবেশ করেছে। গতকাল আমাদের দলের নেতা আশঙ্কা প্রকাশ করেছিলেন। আমরাও বলেছিলাম এবং সরকারি দলের রবীনবাবু সমেত আমরা সকলে আশঙ্কা প্রকাশ করেছিলাম। একটা সাংঘাতিক ঘটনা ঘটে গেল, এটা সম্পর্কে পদক্ষেপ নেওয়া দরকার। আমরা বলেছিলাম যে প্রোমোটার অরুন দত্ত, সে পালিয়ে গেছে, তাকে ধরা হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে প্রোমোটার পলাতক। তার সম্পর্কে যে ব্যাখ্যা দেওয়া হয়েছে তাতে বলা হয়েছে যে, সে পরিবার নিয়ে পালিয়ে গেছে। পুলিশ রয়েছে, সরকার চলছে, বিধানসভা চলছে, কিন্তু তাকে ধরা গেলনা, সে পালিয়ে গেল। আমাদের কাছে যে খবর আসছে তাতে সমস্ত নথিপত্র, কাগজপত্র সরিয়ে ফেলার চেষ্টা করা হচ্ছে যাতে অনুসন্ধান করার পরে আসল তথ্য চেপে দিয়ে নিছক একটা রিপোর্ট তৈরি করা যায়। এটা একটা বিপজ্জনক অবস্থার সৃষ্টি হয়েছে। আমাদের দলের নেতা ডাঃ আবেদিন আশঙ্কা প্রকাশ করেছিলেন এবং তাদের মানসিক অবস্থার কথা বলেছিলেন। আজকেও সকালে সেখানে যাওয়া হয়েছিল। সেখানে যে পদ্ধতিতে উদ্ধার কার্য চলছে সেটা ঠিক নয়, এটা অত্যন্ত শ্লথ গতিতে কাজ চলছে। যন্ত্রপাতির কথা ডঃ দাশগুপ্ত বলেছেন যে গ্যাস কাটার ইত্যাদি যন্ত্রপাতি আনা হয়েছে। মেট্রো রেল গ্যাস কাটার দিয়ে সাহায্য করছে। ক্রেন সম্পর্কে বলেছেন যে, এখন ক্রেন দিয়ে তুলতে গেলে আরো বিপদ হতে পারে, তার সঙ্গে এই ব্যাপারে আমি একমত। কিন্তু যে ম্যান পাওয়ার নিয়ে, যে টেকনিক্যাল পারসোনেল নিয়ে এই কাজ করা দরকার, সেটা হচ্ছে

না। সেখানকার মানুষগুলি একটা অদ্ভুত অবস্থার মধ্যে পড়ে আছে। আমরা গতকালও আশঙ্কা প্রকাশ করেছিলাম এবং আজও বলছি যে, দরকার হলে ফোর্ট উইলিয়াম থেকে আর্মি সাহায্য নেওয়া হোক এবং ভারতবর্ষে যত রকম অ্যাভেলেবল রিসোর্স আছে এই ধরনের ডিভাস্টেশনকে মোকাবিলা করার জন্য, সব রকম সাহায্য নেওয়া হোক।

সব রকম সহযোগিতা এবং সাহায্য নেওয়া হোক, এ ব্যাপারে সরকার যেন কোনও দ্বিধা না করেন, কোনও রকম জড়তা যেন সরকারের না থাকে। আজকে এই মুহূর্তে কি অবস্থা; মাননীয় মন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত, নগর উন্নয়ন মন্ত্রী, জানান—কেন প্রোমাটারকে গ্রেপ্তার করা হল না, কে তাকে আড়াল করছে, কোন শক্তি তাকে মদত দিচ্ছে পুলিশ কেন সকাল সাড়ে ৮টায় তার বাড়িতে গেল? কেন এত পরে ক্যামাক স্ট্রিটে তার অফিসে গেল? এই সব প্রশ্নের উত্তর খুঁজে পাচ্ছি না। এই যে বাড়িগুলি ভেঙে যাচ্ছে, মানুষগুলি পাতালে প্রবেশ করছে একের পর এক ঘটনাগুলি ঘটছে। দক্ষিণ কলকাতার কুন্দোলিয়া, বেহালার বাণ্ডুর, কলিঙ্গ লেনের বাড়িগুলি ভেঙে পড়ে গেল, আবার গত কাল সকাল তিনটের সময় এই ঘটনা ঘটল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার থাকবে, কর্পোরেশন থাকবে, বিধানসভা থাকবে, আমরা থাকবো কিন্তু দিনের পর দিন বাড়ি ভেঙে পড়ছে, আজকে প্রোমোটারদের রাজত্ব প্রতিষ্ঠিত হবে, আইন হবে, কিন্তু সরকার তা লাগু করবেন না। আমি তাই আপনার মাধ্যমে গভীর উদ্বেগ প্রকাশ করছি। অবিলম্বে এই উদ্ধার কার্যে সেনা নামানো হোক। কত জন মারা গেছে, কত জন কি অবস্থায় আছে, সেটা জানানো হোক। কবে প্রোমোটারকে গ্রেপ্তার করা হবে এবং কেন এখনও পুলিশ তাকে গ্রেপ্তার করেনি এই ব্যাপারে সরকারের কাছে দাবি জ্ঞানচ্ছি যে, এটা পরিস্কার ভাবে জানানো হোক?

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** এই ব্যাপারে উদ্বেগ প্রকাশ করে বলছি-ঘটনাটা খুবই মর্মান্তিক। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর প্রতিক্রিয়া ব্যক্ত করেছেন, মাননীয় অর্থমন্ত্রী, নগর উন্নয়ন মন্ত্রী, বিধায়করা, ওখানে আছেন, কংগ্রেসিরা ওখানে আছেন। এই ব্যাপারটিকে রাজনীতির উর্ধ্বে রেখে, মানবিকতার সঙ্গে বিচার বিবেচনা করা উচিত। কংগ্রেস দলের পক্ষে মুখ্য সচেতক ডাঃ মানস ভুঁইয়ার কনটেন্টসের সঙ্গে আমাদের দ্বিমত নেই। প্রমোটারদের ব্যাপারে রাজ্য সরকার ইতিমধ্যে কঠোর মনোভাব নিয়েছেন। এই আইনে প্রমোট করতে পারবেন। রিকুইজিট কোয়ালিফিকেশন লাগবে, বিধানসভায় এই আইন এসেছে। ইতিমধ্যে ব্ল্যাক লিস্টেড বাড়িগুলোকে নগর উন্নয়ন দপ্তরের মাধ্যমে ভাঙা দরকার আছে, ডেমোলিস করার চেষ্টা করা হচ্ছে। কংগ্রেস দলের পক্ষ থেকে বলা হয়েছিল সহযোগিতা করবেন, কিন্তু আপনাদের দলের দৃষ্টিভঙ্গিতে প্রতিবন্ধকতা আসছে। তৃতীয়ত এই পরিস্থিতি মোকাবিলা করার জন্য মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন, প্রত্যেকটিতে প্রিভেনশন হিসাবে এক্সপার্ট কমিটি যা মতামত দেবেন, সেই সুপারিশ গ্রহণ করা হবে। ভি. আই. পি. রোডে অনেকগুলো বাড়ির প্ল্যানের ব্যবস্থা করা হয়েছে। এগুলোর বিচার-বিবেচনা, পর্যালোচনা করা উচিত। যেগুলো আগামী ১০/১৫ বছরে বা ভবিষ্যতে হবে, সে ব্যাপারে সুকঠিন ব্যবস্থা সরকার পক্ষের গ্রহণ করা উচিত। মাননীয় নগর উন্নয়ন মন্ত্রী,

এখানে দ্রুত সাহায্যের ব্যবস্থা করার জন্য তাঁকে অভিনন্দন জানাই। আমরা সুনির্দিষ্ট ভাবে যে কোনো রাজনৈতিক দলের পক্ষ থেকে কংগ্রেস, এস. ইউ. সি. আই. কে সহযোগিতা করার জন্য সুনির্দিষ্ট প্রস্তাব দিচ্ছি এবং এটা সরকারের গ্রহণ করা উচিত। এব্যাপারে আমরা উদ্বিগ্ন, আমাদের ঐ উদ্বেগ প্রশমিত করার জন্য সরকার ব্যবস্থা নিন। সরকার পলাতক প্রমোটারকে অবিলম্বে গ্রেপ্তার করে কঠোর ব্যবস্থা গ্রহণ করার দৃষ্টান্ত স্থাপন করুন।

[10-10 – 10-20 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে মর্মান্তিক ঘটনা ঘটে গেছে ল্যান্সডাউন রোডে, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি প্রথমেই জানতে চাই এখানে প্রকৃত মৃতের সংখ্যা কত? কারণ মৃতের সংখ্যা নিয়ে বিভ্রান্তকর সংবাদ ছড়াচ্ছে এবং তার জন্য আমরা উদ্বিগ্ন। আমরা জানতে চাই এখানকার প্রকৃত অবস্থা কি? দ্বিতীয় যে কথা, এটা আমার ক্ষোভ বলতে পারেন, শুরু থেকে যদি দ্রুততার সঙ্গে উদ্ধারকার্য করা যেত তাহলে মৃতের সংখ্যা আরো কমানো যেত কারণ এখনও পর্যন্ত ৮ জন বেঁচে গেছেন। ঘটনা ঘটেছে পৌনে ৪টার সময়, উদ্ধারকার্য শুরু হয়েছে ৯টার সময়। সেই জন্য বলছি উদ্ধারকার্য দ্রুততার সঙ্গে করলে আরও লাইফ সেভ করা যেত। আমি মনে করি সরকারের তরফ থেকে এটা একটা ব্যর্থতা। রেসকিউ অপারেশনের পর প্রাথমিক কাজ হল যে প্রোমোটার এই ব্যাপারে জড়িত তাকে ধরা। সেই প্রোমোটার যাতে পালিয়ে যেতে না পারে সেই ব্যাপারে নেসেসারি প্রাইমারি প্রিকশন নেওয়া উচিত ছিল। কারণ কুন্দলিয়ার অভিজ্ঞতা আমাদের আছে। কিন্তু আজকে সেটা জানা সত্ত্বেও এই প্রোমোটার পালিয়ে গেল। এই ক্ষেত্রে সরকার তার ব্যর্থতা অস্বীকার করতে পারে না। আজকে এই যে ঘটনা ঘটল এই ঘটনা খুব মর্মান্তিক কিন্তু আচানক নয় এবং অবধারিত নয়। এটা ম্যান মেড ঘটনা, এই ব্যাপারে গভর্নমেন্ট তার রেসপনসিবিলিটি এড়িয়ে যেতে পারনে না। ওয়ান আফটার অ্যানাদার এই ঘটনা ঘটছে। ভবানীপুরে ঘটনা ঘটার পর থেকে আজ পর্যন্ত এই ঘটনাতে প্রায় ১০০-র বেশি মানুষ মারা গেল। জরাজীর্ণ বাড়ি ভেঙে পড়ে মানুষ মারা যেত তাহলে না হয় একটা কথা থাকতো। কিন্তু এই সমস্ত নূতন বাড়ি যেগুলি প্রোমোটার তৈরি করেছে এই ৮৩-র দশকে সেই সমস্ত বাড়ি ভেঙে পড়ছে। যথেচ্ছ বাজে মাল মশলা দিয়ে এই সমস্ত বাড়ি তৈরি করা হয়েছে। এখানে একটা চক্র কাজ করছে পৌরসভার সঙ্গে প্রশাসনের সঙ্গে জড়িত হয়ে এই সমস্ত বাড়ি তৈরি হচ্ছে এবং এই ভাবে লোক মারা যাচ্ছে। এই রকম একটার পর একটা ঘটনা ঘটছে, সরকার নড়েচড়ে বসছে। কুন্দলিয়ার বাড়ি যখন ভেঙে পড়ল তখন বলা হল এই রকম ঘটনা আর ভবিষ্যতে না ঘটে সেটা দেখা হবে। বুড়োশিবতলার ব্যাপারে বিনয়বাবু বললেন এই সমস্ত ঘটনা ভবিষ্যতে না ঘটে সেটা দেখা হবে এবং দোষী ব্যক্তিদের কঠোর শাস্তি দেওয়া হবে। কলিন্সের ব্যাপারে জ্যোতিবাবু বললেন—এই ঘটনাতে ৫৩ জন মারা গিয়েছিলেন—এটা একটা মর্মান্তিক ব্যাপার, কি করে বিনা অনুমতিতে বাড়ি ওঠে এটা দেখে সরকার পরে বলবে, এই জিনিস চলতে পারে না। আজকে প্রশাসনের সঙ্গে সরকারের সঙ্গে

এই সমস্ত লোক জড়িয়ে আছে। আমি সরকারকে বলি, অসীমবাবুকে বলি, আপনারা আয়নায় একবার নিজেদের মুখটা দেখুন। আজকে প্রোমোটারকে আপনারা চালাচ্ছেন নাকি প্রোমোটার আপনাদের চালাচ্ছে? একটার পর একটা ঘটনা ঘটছে আর প্রোমোটাররা পালিয়ে যাচ্ছে। আজকে গোটা পশ্চিমবাংলার নাগরিক জীবন প্রোমোটাররা নির্ধারিত করবে? আজকে প্রোমোটারের সুপারিশ নিয়ে তাদের জিজ্ঞাসা করে সরকারটাকে চালাচ্ছেন? আয়নাতে আপনাদের নিজেদের মুখগুলো দেখুন। কোথায় নিয়ে যাচ্ছে এই সরকারটাকে এই প্রোমোটাররা, ঠিকাদাররা? সমস্ত ঘটনার নিরপেক্ষ তদন্ত আমরা দাবি করছি। কাগজপত্র যাতে সরিয়ে দেওয়া না হয় ওই চক্র সেটা দেখা দরকার। নিরপেক্ষ তদন্ত যাতে হতে পারে সেই ব্যাপারে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা হোক। নিরপেক্ষ তদন্ত এবং কত জন এখানে মারা গেছেন তার প্রকৃত সংখ্যা জানানো হোক। যাঁরা এখানে মারা গেলেন তাঁদের ক্ষতিপূরণের ব্যাপারে সরকার কি ঘোষণা করবেন সেটা জানানো হোক। যুদ্ধকালীন ভিত্তিতে এই ধ্বংস স্তুপ থেকে মানুষকে খুঁজে বার করা হোক। আর হয়ত কেউ বেঁচে নেই তবুও চেষ্টা করতে হবে। আপনি এখানে প্রকৃত ঘটনা জানাবেন, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** স্যার, এই ঘটনা নিয়ে রাজনীতি করা শুরু হয়ে গেছে। গতকাল থেকে দোষারোপ এবং ব্যর্থতার কথা উঠছে। এই সব করার এখন সময় নয়, এটা করার অনেক সময় পাওয়া যাবে। উদ্ধারকার্য চলছে, কিছু মানুষ এখনও আটকে পড়ে আছে, তাদের কি ভাবে উদ্ধার করা যায় সেই ব্যাপারে সকলে যদি সরকারকে সাহায্য করে তাহলে আমাদের কাজটা আমরা অনেক খানি এগিয়ে নিয়ে যেতে পারব। কলকাতার বুকে বহু এই জাতীয় বাড়ি আছে, পুরানো বাড়ি আছে যেগুলি বিপদজনক অবস্থা পড়ে আছে, সেই বাড়িগুলিকে খুঁজে বার করে ঠিক সময়ে ভেঙে ফেলার নির্দেশ দিতে পারেন তাহলে আগামী দিনে এই রকম দুর্ঘটনা নাও ঘটতে পারে। বা দুর্ঘটনা ঘটার সম্ভাবনা কম থাকবে। তৃতীয় প্রস্তাব হচ্ছে, কালকেও বলেছি, এই জাতীয় প্রমোটার যারা আছে, যারা এই ধরনের বাড়ি তৈরি করে, তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করতে হবে, যাতে একটা দৃষ্টান্ত হতে পারে। এই জাতীয় বাড়ি করলে যাতে সময় মতো এবং কঠোর সাজা দেওয়া হয়, তার ব্যবস্থা নেওয়া হোক, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করে আমরা আলোচনা করছি, এটা অত্যন্ত মর্মান্তিক, এই বিষয়ে কোন সন্দেহ নেই। যে ঘটনা ঘটে গেল, এই জাতীয় ঘটনা যাতে ভবিষ্যতে আর না ঘটে, সেই বিষয়ে বামফ্রন্ট সরকার সচেষ্ট এবং নিশ্চিত তাঁরা এ বিষয়ে পদক্ষেপ নিয়েছেন। আগামী দিনে এই প্রমোটাররা যেন বেআইনি ভাবে বা প্রযুক্তি ডিফেক্ট রেখে এই গুলো না করতে পারে তার জন্য চেষ্টা করছেন। এই জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। আমি যেটা বলতে চাই, এটা নিয়ে রাজনীতি নয়, এর থেকে শিক্ষা নিতে হবে, আগামী দিনে যেন এই জিনিস না হয়। দেখতে হবে, এই ধরনের আরও কোনও বাড়ি আছে কি না, বা এই ধরনের ঘটনা ঘটবে কি না, এই সব প্রমোটাররা কাদের

সঙ্গে যোগসাজশ করে এই ধরনের বাড়ি তৈরি করছে। এসব বন্ধ করার জন্য আবেদন করছি এবং আমলাতন্ত্রের মধ্যে কোনও যোগসাজশ আছে কি না, সেটা দেখার জন্য আবেদন করব। এখন রাজনৈতিক দলের সঙ্গে, নেতৃত্বের সঙ্গে প্রমোটাররা যোগসাজশ করছে, এইগুলো রাজনীতি ছাড়া আর কিছুই নয়। তা সত্ত্বেও দেখতে হবে আমলাতন্ত্রের মধ্যে কেউ আছে কি না। সেদিকে বিশেষ লক্ষ্য রাখতে হবে। আমাদের সরকার যে সেদিকে লক্ষ্য রেখে কাজ করার চেষ্টা করছে, সে বিষয়ে সন্দেহ নেই। আজকের দিনে যে উদ্ধারকার্য চলছে, সেটা যাতে ভালো ভাবে করতে পারি, সেদিকে আমাদের সকলকে সচেষ্ট হওয়া দরকার। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল এই ল্যান্সডাউন রোডে যে মর্মান্তিক ঘটনা ঘটেছে এই নিয়ে আমরা গতকাল থেকেই এই সভায় উদ্বেগ প্রকাশ করছি। যাঁরা এই মর্মান্তিক দুর্ঘটনায় আটকে পড়েছেন ইতিমধ্যে, তাদের উদ্ধারের কাজটাকে বেশি গুরুত্ব দিয়ে দেখবার জন্য আবেদন জানাচ্ছি। ইতিমধ্যে লক্ষ্য করছি, আমাদের রাজ্যের নগর উন্নয়ন এবং অর্থ দপ্তরের মন্ত্রী, কলকাতা মহানগরীর মেয়র শ্রী প্রশান্ত চট্টোপাধ্যায়, মেয়র ইন কাউন্সিল-এর সদস্যরা সংবাদ পাওয়ার সাথে সাথে সেখানে যান। দুজন কাউন্সিলর শ্রী সুনীল চক্রবর্তী এবং কান্তি গাঙ্গুলি এই উদ্ধার কাজ দেখাশোনার সাথে যুক্ত আছেন। বিরোধী দলের নেতা এবং অন্যান্য সদস্যরাও গিয়েছিলেন। স্থানীয় কাউন্সিলার এবং ওখানকার বিভিন্ন গণতান্ত্রিক সংগঠনও যুক্ত হয়েছে, পুলিশ, কলকাতা কর্পোরেশন এবং বিভিন্ন বিভাগকেও এই উদ্ধার কাজে আমন্ত্রণ জানানো হয়েছে। তারা অত্যন্ত তৎপরতার সঙ্গে কাজ করে যাচ্ছেন। ইতিমধ্যে কতগুলো মৃতদেহ উদ্ধার করা হয়েছে। আহতদের কলকাতার হাসপাতালে চিকিৎসা করা হচ্ছে। এটা নিয়ে যে ঘৃণ্য রাজনীতি করার চেষ্টা হচ্ছে, সেটা খুবই নিন্দনীয়। আরও দেখছি প্রচার মাধ্যমগুলো মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় মেয়র ঘটনা শোনবার সঙ্গে সঙ্গে যে সেখানে গেছেন, সেটা দেখাচ্ছে না। দূরদর্শনে নিউজ-উইক, ওয়ার্ল্ড দিস উইক দেখলাম, সেখানেও দেখলাম কংগ্রেসের ইন্টারভিউ নিয়ে দেখানো হচ্ছে। বর্তমান পরিস্থিতিতে এই যে বাড়ি ভেঙে পড়ার ফলে যারা দুর্ঘটনার মধ্যে নিমজ্জিত, তাদের সাহায্য করা এবং উৎকণ্ঠিত দেশবাসীকে এই মর্মন্তুদ দুর্ঘটনায় সান্ত্বনা দেওয়া, এসব দেখায়নি। নগর উন্নয়ন মন্ত্রী আছেন।

[10-20 – 10-30 a.m.]

তিনি তদন্তের আদেশ দিয়েছেন এবং সাতদিনের মধ্যে রিপোর্ট দিতে বলেছেন। পাশাপাশি, যারা অপরাধী তাদের গ্রেপ্তার করতে হবে এবং তাদের শাস্তি দিতে হবে। এটাও লক্ষ্য রাখতে হবে যে এইসব বাড়ি তৈরি করবার জন্য—মাননীয় বিধায়ক রবীন মণ্ডল বলেছেন, এখানে প্রোমোটারদের নিয়ন্ত্রণ করবার জন্য বিল পাস করা হয়েছে, এটা দেখা দরকার যে সিমেন্টে কারা ভেজাল দিয়েছে। কারণ এইসব খবর আমাদের কাছে এসেছে যে বিল্ডিং তৈরি করবার জন্য যে মেটিরিয়ালস ব্যবহার হয়েছে তাতে ভেজাল দেওয়া হয়েছে। আমরা শুনেছি

যে সিমেন্টের সাথে মাটি, বালি ইত্যাদি মেশানো হয়েছে। আপনি এটা একটু দেখবেন। আমি মাননীয় নগরোন্নয়ন মন্ত্রীকে বলছি যে ৬ নম্বর ওয়ার্ডে কাউন্সিলার যিনি নির্বাচিত হয়েছেন, তাঁর স্বামী এর সাথে যুক্ত আছেন। প্রোমোটার, যারা মানুষকে বিপদের মধ্যে ফেলছে, তারা যাতে এইসব কাজ না করতে পারে, বিল্ডিং মেটেরিয়ালসে ভেজাল দিতে না পারে তা আপনি দেখবেন। আপনি কমিটি তৈরি করে নির্দেশ দিয়েছেন তাঁরা যেন সাত দিনের মধ্যে রিপোর্ট দেন। তারা যাতে শাস্তি পায় তারজন্য আমি আবার আবেদন করছি। গতকাল বলেছিলাম, আবার বলছি মর্মন্তুদ দুর্ঘটনায় যারা রয়েছে, তাদের উদ্ধারের কাজকে আরও তৎপরতার জন্য সকলেই যেন সহযোগিতা করেন। সকলকে সহযোগিতা করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** ডঃ অসীম দাশগুপ্ত যদিও এটি আপনার দপ্তর নয়, অশোক ভট্টাচার্য্যের দপ্তর, তিনি এখানে নেই, আপনি এই ব্যাপারে কিছু বলুন।

**Shri Gyan Singh Sohan Pal :** We want a comprehensive report.

**Mr. Speaker :** The Minister-in-charge, Shri Ashoke Bhattacharyya, is not here, Dr. Asim Kumar Dasgupta gave a statement yesterday, Let us know from him what is the latest position.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল ভোরবেলায় ৩০/১, শরৎবসু রোডে যে বাড়ি ভেঙে পড়ে তার উদ্ধারকার্য লাগাতার ভাবে চলছে। কলকাতা পুরসভার যারা কর্তৃপক্ষ, কলকাতা পুলিশ, দমকল বাহিনী, তাদের কর্তৃপক্ষ, সাধারণ কর্মী এবং জনপ্রতিনিধি, এলাকার কাউন্সিলার সকলেই লাগাতার ভাবে রয়েছেন। তাঁরা খেপে খেপে ঘুরে ঘুরে দৃষ্টি রাখছেন। আমি কালকে সন্ধ্যাবেলায় একবার গিয়েছিলাম। ওখানে নবনির্বাচিত কাউন্সিলার যাঁরা হয়েছেন তাঁরা রাত্রি ১১টা পর্যন্ত ছিলেন। আমি রাত্রি ১১টা পর্যন্ত পুর কর্তৃপক্ষ সর্বশেষ যে রিপোর্ট দিয়েছেন তার ভিত্তিতে বলছি, উদ্ধার করা হয়েছে, যাঁরা জীবিত তাঁদের সংখ্যা ৮ জন। তাঁদের মধ্যে একজনকে এখনও হাসপাতালে রাখতে হয়েছে। বাকিদের রাখার প্রয়োজন হয়নি। কিন্তু আমি গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি, মৃতের সংখ্যা বৃদ্ধি পেয়েছে। এখানে একটা কথা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তো জানেন, মৃতদের মর্গে সনাক্ত করার পর পুলিশ যেটা সকাল সাড়ে পাঁচটা পর্যন্ত বলেছে, তার চেয়ে আরও বেশি মৃত বলে আমরা আশঙ্কা করছি। আমি সেটা বলছি। মর্গে পাঁচ জনের মৃত দেহের কথা বলা হয়েছে—দেবাশীষ রূপালেরিয়া, পুরুষ, হর্ষ দামানিয়া—১৬ বছর বয়স, আদিত্য কোঠারী, বয়স ১৪, কাকলি ওঝা, ১৫ বছর, বাড়িতে কাজ করত, খেয়াতি কোঠারি, স্ত্রী, ১৭ বছর। কিন্তু আমি আশঙ্কা করছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৃতের সংখ্যা বাড়বে, দশকে অতিক্রম করে যাবে। এখন আমাদের মূল চিন্তা এবং দায়িত্ব যেভাবে আমরা করছি, আমি পরিষ্কার ভাবে বলছি, কালকে জয়নাল আবেদিন সাহেব যা বলেছিলেন এবং আজকে ডাঃ মানস ভূঁইয়া যা বললেন, আমি নির্দ্দিষ্ট ভাবে বলছি, এখন থেকে সূর্যাস্তের মধ্যে মূল

উদ্ধারের কাজটা আমাদের শেষ করতে হবে। মৃতদেহগুলো সরাতে সার্চলাইট নিয়ে কাজ চলছে, ডেভরিজ রিমোভ্যালের কাজ চলছে এবং যতরকমের ভাবে এগোন যায় তার চেষ্টা হচ্ছে। কিন্তু আমাদের মূল কাজটাকে সূর্যাস্তের আগেই শেষ করতে হবে। গ্যাস কাটার আনা হয়েছে, ভাইব্রেটর এবং বড় ধরনের ক্রেন সব কিছু আনা হয়েছে। এবং আরও যদি কিছু আনার দরকার হয় তা যেন আনা হয় সেইকথা বলেছি। এই ব্যাপারে কলকাতার পৌরসভাকে বলে দেওয়া হয়েছে অর্থের ব্যাপারে কোনও বাধা নেই, এই উদ্ধারের জন্য যেখানে যে ধরনের যন্ত্রপাতি আনার দরকার যেন আনা হয়। যদি দরকার হয় আরো দক্ষ শ্রমিকের তাও যেন আনা হয় এবং ওই ওয়ার্ডের কাউন্সিলারের সঙ্গে কথাও বলেছি। ওখানে কাউন্সিলার যারা ছিলেন তাদের সঙ্গে কথা বলি এবং আমাদের সিদ্ধান্তের কথা বলি। যারা ওখানে কাজ করছে তারা খুবই দক্ষতার সঙ্গে কাজ করছে। ২৪ ঘন্টা পার হয়ে গেছে, তারা লাগাতার কাজ করে গেছে। আমি গিয়ে সকালের শিফটটা বদলানোর কথা বলেছি। এখন মনে হচ্ছে এতটা সময় হয়ে গেছে, সুতরাং আরো যন্ত্রপাতি বাড়িয়ে কাজটা তাড়াতাড়ি করা দরকার। সেই কারণে যন্ত্রপাতি আরও বাড়ানোর কথা বলেছি, জল ইত্যাদি পৌঁছে দেবার ব্যবস্থা হয়েছে। যেভাবেই হোক সূর্যাস্তের আগে আমাদের এই মূল কাজটা তুলে আনতে হবে। ২৪ ঘন্টা হয়ে গেছে গতকালকে নিয়ে, সুতরাং এরমধ্যে আমাদের কাজ শেষ করতেই হবে। কাজ আরো কতটা কিভাবে এগোচ্ছে আগামী সোমবার যে দায়িত্বশীল মন্ত্রী থাকবেন তিনি একটা কম্প্রিহেনসিভ রিপোর্ট, যেটা ডঃ জ্ঞানসিং সোহনপাল বললেন, যাতে আপনাদের কাছে এই বিধানসভাতে দিতে পারেন তার সব রকম চেষ্টা আমরা করব। এখন অনেকগুলো পয়েন্ট আছে। অ্যারেস্টের ব্যাপারে যে প্রোমোটর এই ব্যাপারে যুক্ত, তার নাম অরুণ দত্ত, তাকে ধরবার জন্য পুলিশকে সব রকম নির্দেশ দেওয়া হয়েছে। তাকে অ্যারেস্ট করার জন্য সব রকম নিয়ম আমরা জারি করতে পেরেছি। এবং আমরা এই ব্যাপারে খুব অ্যালার্ট। তার সঙ্গে আশেপাশে যারা এই ধরনের কাজের সঙ্গে যুক্ত তাদেরকে ধরা হয়েছে। আইনের মধ্যে থেকে মাননীয় মুখ্যমন্ত্রীর অনুমতি নিয়ে যত রকমের ব্যবস্থা আছে তাকে ধরার জন্য করা যায় তার সব ব্যবস্থাই আমরা নিয়েছি।

**শ্রী জ্ঞানসিং সোহানপাল ঃ** আপনি বললেন ইন্সট্রাকশন দিয়েছেন কিন্তু অ্যাট হোয়াট পয়েন্ট অফ টাইম?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা আমি যখন সকাল ৭.৩০ মিঃ স্পটে ভিজিট করি তখন দিয়েছি। আমি পরিষ্কারভাবে বলছি, যখন আমি ভাঙ্গার খবর পেলাম তখনই আমি বাড়ি থেকে বেরিয়ে পড়ি এবং আমার সাথে মেয়র শ্রী প্রশান্ত চট্টোপাধ্যায় ছিলেন। তখনই আমি ইন্সট্রাকশন দিই এবং মেয়রও স্পট ইন্সপেকশন করার সময়ে একই নির্দেশ দেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** তাহলে সে পালিয়ে গেল কি করে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** পালিয়ে কেউ যেতে পারবে না। আমাদের সাধারণ পুলিশ,

ডিটেকটিভ ডিপার্টমেন্ট, এবং সি আই ডিকে সব রকমের নির্দেশ দেওয়া হয়েছে। দরকার হলে অন্য রাজ্যের সঙ্গে যোগাযোগ করে তাকে ধরে ছাড়বোই। যেভাবেই হোক আমরা তাকে ধরে আনবোই। এবার আমি অন্য অংশে আসছি, একটা কমিটি স্থাপন করেছি তারা ৭দিনের মধ্যেই রিপোর্ট দেবে। কি কারণে এটা ভেঙ্গে পড়ল এই নিয়ে নানা বক্তব্য আপনারা আমাদের কাছে রেখেছেন। সুতরাং কি কারণে এটা ভেঙ্গে পড়ল তার অনুসন্ধান করা হচ্ছে—এতে স্ট্রাকচারাল ডিফেক্ট ছিল না ডিজাইনের বা কনস্ট্রাকশনের ডিফেক্ট ছিল সেটা দেখছি। মেটেরিয়াল কি ধরনের দেওয়া হয়েছিল এইসব ব্যাপারগুলো রিপোর্ট পেলে জানতে পারব। তারপরে অ্যারেস্টের কথায় আপনারা বললেন যে কোথায় হয়েছে, সেই প্রসঙ্গে তুলেই একটা পুরানো কেসের কথা বলেছেন, আগামী দিনেও এই কেসের ব্যাপারে চিন্তা করার ব্যাপার এসেছে। এখানে কমিটি যে রেকমেণ্ড করবে আমরা সেইভাবে ব্যবস্থা নেব এবং এই ব্যাপারে কমিটিকে বিশেষ ক্ষমতা দেওয়া হয়েছে। তার রিপোর্টের ভিত্তিতেই আমরা চলব। ১৯৮৯ সালে একটি বহুতল বাড়ি ভেঙ্গে যাওয়ার ফলে বিরাট প্রোমোটর কুন্দলিয়া ধরা পড়েন এবং সেই কেসে মামলা এখনো চলছে। এখন আপনারা প্রশ্ন তুলেছেন সেই মামলা কোথায় হচ্ছে, আমি তারই বিষয়ে বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন যে, মামলা যখন লোয়ার কোর্টে চলে তখন আসামীর পক্ষ থেকে ওই মৃত ব্যক্তিদের এক্সরে রিপোর্ট ইত্যাদি চান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি আমার বলার মধ্যে কোনও অন্য পয়েন্ট এসে যায় তাহলে আপনি সেটা এক্সপাঞ্জ করে দেবেন এবং আমি চেষ্টা করব আমার বক্তব্যের মধ্যে সীমাবদ্ধ থাকতে। আমাদের সরকারি পক্ষের উকিল যিনি ছিলেন তিনি দিন চান কিন্তু হিয়ারিংয়ের দিন কিছুতেই পাননি। এর মধ্যে হাইকোর্টে একটা ঘটনা ঘটে। এর মধ্যে হাইকোর্টে ওই কেসের ক্ষেত্রে বেঞ্চ পরিবর্তন হয়েছে। তবে শুনছি আগামী সপ্তাহে একটি স্পেশ্যাল হিয়ারিংয়ের দিন ধার্য হয়েছে। আমাদের সরকারি উকিল সেখানে সমস্ত বিষয় তুলে ধরার চেষ্টা করবেন এবং মহামান্য হাইকোর্টের কাছে আমাদের বক্তব্য সঠিকভাবে রাখার চেষ্টা করব।

[10-30 – 10-40 a.m.]

প্রতিটির কেস রিপোর্ট আছে। সেটা আলাদা না করে মূল জায়গায় আসছি। যদিও আমি এটা রিপোর্টের সাপেক্ষে বলছি। ঐ কুন্দলিয়া, কলিঙ্গ লেন এবং বুড়োশিবতলার যে কেস হয়েছিল তার পর বিল্ডিং স্যাংশনের প্ল্যানে নিয়মের পরিবর্তন করা হয়েছে। ডাঃ ভূঁইয়া, এই নিয়মে মূল পার্থকটা লক্ষ্যণীয়। আগের যে নিয়ম ছিল, যেটা আপনাদের আমল থেকেই চলে আসছিল তাতে সয়েল টেস্টিং-এর কোনও প্রভিশন ছিল না। কিন্তু এটা পরিবর্তিত আইনে হয়েছে। যদিও পরিবর্তিত আইনের পরে সেই ধরনের বড় বাড়ি ভেঙ্গে পড়েনি। অবশ্য এটা বেশি দিন হয়নি। শুধু কলকাতা নয়, অন্যান্য পুরোসভার ক্ষেত্রেও যারা স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার আছেন, যারা ডিজাইন এপ্রুভ্যালের কাজে যুক্ত থাকেন—যে মূল স্ট্রাকচারটা ঠিক আছে কিনা—ডিজাইন স্যাংশনের সময় এটা এক নম্বর কাজ। এর জন্য যদি অতিরিক্ত পদের

দরকার হয়, অর্থের দরকার হয় তাহলে সরকার সেটার ব্যবস্থা করবে। কনস্ট্রাকশনের সময় মাটির উপর এবং নিচের কার্য ইনসপেক্ট করা, বিল্ডিং মেটেরিয়ালগুলো ইনসপেক্ট করা হয়। তার পরে অকুপেন্সি সার্টিফিকেট দেবার আগে ডিজাইন অনুযায়ী কাজ হল কিনা এবং সঠিক নির্মাণের কাজের জন্য যে মেটেরিয়াল সেটা ব্যবহৃত হচ্ছে কিনা তাও চেক করা দরকার। ডিজাইনের ক্ষেত্রে স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ারের থাকা খুব জরুরি বলে আমি মনে করি। কলকাতা কর্পোরেশনের ১৩.৫ মিটারের উপরে ১৪০০ কিছু বেশি বহুতল বাড়ি আছে। আমার মনে হয়, রিপোর্ট পাওয়ার পর যে সংখ্যক বাড়িই থাকুক না কেন, ছোট ছোট গ্রুপস করে সেগুলো ইনসপেক্ট করা দরকার এবং রেকটিফাইয়ের দরকার হলে সরকার পুরসভাকে সাহায্য করতে পারে। তবে এটা কোনও ঘোষণা নয়। যেমন অবস্থা দাঁড়িয়েছে তার পরিপ্রেক্ষিতে আমার যেটা মনে হয়েছে সেটা ব্যক্ত করছি। আর যদি কোন ঘোষণা করতে হয় তাহলে এ সম্বন্ধে ঘোষণা করার অধিকারি অশোকবাবু। যদিও খারাপ প্রোমোটার বিল্ডিং-এর উপর সরকার আইন পাস করার অনুমোদন পেয়েছে। সামনের সপ্তাহ থেকে সেটা লাগু হয়ে যাবে। কিন্তু সুস্পষ্ট ভাবে বলে রাখি, যারা বে-আইনি কাজ করছেন আইন ভেঙ্গে তারা ছাড় পাবেন না, জাল ছিঁড়ে বেরোতে পারবেন না। অবশ্য সকল এলাকার বিধায়কদেরই অনুরোধ জানাচ্ছি, গণ-উদ্যোগ গড়ে তুলতে এবং সরকারের পাশে এসে দাঁড়াতে। যেমন শরৎ বোস রোডে মানুষরা রাজনীতির উর্ধ্বে উঠে সরকারের পাশে এসে দাঁড়িয়েছেন। তাই আবেদন করছি, যেখানে এই ধরনের বাড়ি হবে আপনারা পুরসভার মাধ্যমে কাউন্সিলরের মাধ্যমে বা বিধায়কদের মাধ্যমে সরকারকে জানান। একটা করে কপি যেন সরকারকে দেওয়া হয় এটা বলতে পারেন আমরা একটা চ্যালেঞ্জ হিসাবে গ্রহণ করলাম। এটা মানুষের অন্দোলনের পথ বেয়ে এই চ্যালেঞ্জ আমরা গ্রহণ করলাম।

**মিঃ স্পিকার ঃ** ডঃ দাশগুপ্ত এখন কোনও ঘটনা ঘটলে কিছু রাজনীতি হবে, কিছু রিলিফ হবে, সব নিয়ে একটা কম্পোজিট দাঁড়ায়। আমার কথা হচ্ছে, রাজনীতি বাদ দিয়ে আপনি বলেছেন কিছু আইনত হয়েছে, কিছু বে-আইনি হয়েছে, একটা সার্ভের ব্যাপার এখানে আসে। দেখা যাচ্ছে, ১০।১২ বছরের বাড়ি ভেঙ্গে পড়ে যাচ্ছে, নিশ্চয় কোনও জায়গায় ত্রুটি আছে। আমার মনে হয়, মেটিরিয়াল কম্পোনেন্ট এবং স্ট্রাকচারাল ডিফেক্ট কিছু হচ্ছে। গোলমাল একটা আছে। আপনি এটা ভাববেন, ক্যালকাটা কর্পোরেশনে লাস্ট টেন টু ফিফটিন ইয়ারসে যে বাড়িগুলি হয়েছে তার সার্ভে করবেন কিনা, সেফ আছে কিনা কন্সট্রাকশন ঠিক আছে কিনা, কিছু রেকটিফাই করবেন কিনা, যাতে এই জিনিস না হয়। আইনত এবং বে-আইনি ভাবে বহু বাড়ি আছে, আপনি তো সব ভাঙ্গতে পারবেন না, এটাকে নূতন ভাবে কিছু রেগুলারাইজ করা যায় কিনা সেটার সম্বন্ধে কি ভাবছেন?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** আমার মনে হয়, ১৪ শত বাড়ি এমন কোনও বড় সংখ্যা নয়। ধরুন এখানে বলছি, যদি এটা ২৫।৩০টা গ্রুপে ভেঙ্গে ফেলা যায় তবে অর্থের ব্যাপারটা

আমরা ব্যবস্থা করব। এটা কম সময়ের মধ্যে একটা ইন্সপেকশন আমরা মনে করছি করা উচিত। এখন যে প্রযুক্তি আছে, তাতে রেকটিফিকেশন করা সম্ভব। আমি মনে করছি এই দিকে পদক্ষেপটা নেওয়া যায়। গতকাল আপনি একটি বিষয়ের উপর আমার দৃষ্টি আকর্ষণ করেছিলেন। আমরা সন্ধ্যাবেলায় যখন যাই, মৃত পরিবারের লোকেদের সঙ্গে দেখা করি এবং মেয়র পরিষদের যারা সদস্য ছিলেন তারাও ছিলেন, স্থানীয় জনপ্রতিনিধিরাও ছিলেন, আমি আলাদা করে নাম করতে চাই না, এটা ব্যক্তিগত শোকের বিষয়। আমি বলি যা ক্ষতি হয়েছে সেটার ক্ষতিপূরণ কি করে করব, আমি অসমর্থ। আপনাদের পাশে আমরা আছি। একজন প্রৌঢ় মানুষ একদিকে কাঁদছেন, তিনি বলছেন, আপনারা উদ্ধার কার্যটা ঠিকই করছেন, আমার মনে হল এটা আপনার কাছে রিপোর্ট করে রাখি।

**মিঃ স্পিকার ঃ** নেক্সট কথা যেটা বলছি। এই যে স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ারদের কথা আপনি বলছেন, সেই বাড়ি কন্সট্রাকশনের সময় দায়িত্বটা কার? এটা যদি পিনপয়েন্ট না করা যায়, অনেক সময় দেখি একজন ইঞ্জিনিয়ার নিয়োগ করা হয়েছিল, সে বাড়ি ছেড়ে দিল, আর একজন ইঞ্জিনিয়ারকে নিয়োগ করা হল, সেখানে একজন জুনিয়ার এল.বি.এস. থাকে, যখন দুর্ঘটনা ঘটে তখন মূল লোক থাকে না। একজন এল.বি.এস.-এর সই থাকে, এই যে সার্টিফাই করবে, প্রতিটি স্টেজ অফ কন্সট্রাকশনে ডিগ্রি অথবা অথরাইজড ইঞ্জিনিয়ার যদি না থাকে বাড়ির সার্টিফাইড তাহলে স্টেজ বাই স্টেজে কি ভাবে হবে, নেক্সট স্টেজে প্রসিড করার ক্ষেত্রে এটার গ্যারান্টি কে করবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** একটা নূতন আইন বিধানসভায় পাস করেছি। সামনের সপ্তাহ থেকে লাগু করবে। তাতে যারা সার্ভের সঙ্গে যুক্ত তাদের সার্টিফিকেশন সুনিশ্চিত করার ব্যাপারটা আছে। অন্য দিকে প্রথম দায়িত্বে যারা আছেন, অকুপেন্সি সার্টিফিকেট দেওয়ার আগে সেই কমপ্লিশন সার্টিফিকেট হয়েছে কিনা সেটা দেখা সম্ভব। এই দুই দিক থেকে সাঁড়াশি টানলে পরে আমি মনে করি এখান থেকে যারা মানুষকে মৃত্যুর ফাঁদে ফেলে দিয়ে শোষণ করছেন তাদের আমরা শেষ করতে পারি।

**মিঃ স্পিকার ঃ** কর্পোরেশনের দিক থেকে অফিসারদের কোনও দায়িত্ব নেই?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি এখানে বলি দুটো দিক আছে। যতক্ষণ পর্যন্ত না অকুপেন্সি সার্টিফিকেট, কমপ্লিশন সার্টিফিকেট দিচ্ছেন ততক্ষণ পর্যন্ত সেই পৌরসভার ভারপ্রাপ্ত যিনি দায়িত্বে আছেন ক,খ,গ,ঘ তারা সার্টিফিকেট না দিলে জলের কানেকশন পাবেন না, বিদ্যুৎ এর কানেকশন পাবেন না। তাদের দায়িত্ব থাকে। একদিক থেকে সার্টিফিকেশন কে করল আইন দিয়ে ধরে দুটো সাঁড়াশি ধরে টানলে পাওয়া যাবে।

**মিঃ স্পিকার ঃ** কমপ্লিশন সার্টিফিকেট যিনি দেন এবং অথরাইজড ইঞ্জিনিয়ার যারা আছে তারা তো যুক্ত থাকবেই?

[10-40 – 10-50 a.m.]

আমি মনে করি এখানে একই ভাবে প্রোমোটাররা যুক্ত হচ্ছেন। সুতরাং প্রোমোটার যিনি এর সাথে টেকনিক্যালি যুক্ত হয়েছেন। আর পৌরসভার আওতায় এটা পড়েছে, বস্তুত পৌর সভার বাইরে, এটাকে নিয়েও চিন্তা করতে হচ্ছে। কারণ কোনও কোনও জায়গায় পৌরসভা নেই, পুরসভার লাগোয়া পঞ্চায়েত সেখানেও বাড়ি উঠছে বলে সেখানেও একই ভাবে দৃষ্টি রাখতে চাইছি।

## LEGISLATION

### The West Bengal Appropriation (No. 2) Bill, 1995.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (No. 2) Bill, 1995.

**(Secretary then read the Title of the Bill)**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir I beg to move that the West Bengal Appropriation (No. 2) Bill, 1995, be taken into consideration.

**ডাঃ জয়নাল আবেদিন :** অনেক কথা আমরা জানি না, আপনি বলে দেন এতে আমাদের পক্ষে সুবিধা হয়। মাননীয় অর্থমন্ত্রী আজকে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উত্থাপন করেছেন, এর উপর আলোচনায় আমরা অংশ নিচ্ছি। প্রথম কথা হচ্ছে মাননীয় মন্ত্রীর আজকে ডিস্ট্রিক্ট সুবিধা আছে, এতে কোনও অ্যামেন্ডমেন্ট দেওয়া যাবে না, সংবিধানের বাধা। আপনি যখন আমাদের প্রশ্নের জবাব দেবেন থার্ড রিডিং-এর কোনও ডিসকাশন হবে না। সুতরাং পরে যে আপনাকে কিছু বলতে পারবে এই সুবিধা আমাদের নেই। অর্থাৎ পরে আপনাকে আমরা কিছু বলতে পারব না, সে অসুবিধা আমাদের আছে। এই দিক দিয়ে আপনি সর্বময়, দুটো সুবিধা আপনি পাচ্ছেন। আমরা ধরে নিচ্ছি আপনি বাজেট বক্তৃতা যখন রেখেছেন, আপনার বিভিন্ন ভারপ্রাপ্ত মন্ত্রীরা তাঁদের বাজেট বিবৃতি যেভাবে এখানে ছাপিয়ে বিলি করেছেন তার থেকে তাঁরা প্রস্থান করেননি, তার থেকে তাঁরা অন্যদিকে সরে যাননি। সুতরাং আমাদের আলোচনা এর মধ্যেই সীমাবদ্ধ থাকবে, খুব সুবিধা হয়েছে আমাদের। মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রী তিনি এখানে এসেছেন, আপনি জানেন এবং আগেও বলেছেন এবং বাইরেও বলেছেন, ক্রমাগত বলছেন, আমি যেটা বলতে চাইছি যে, আপনি বলেছেন কেন্দ্রের ১৯৯১ সালের পর যে রিফর্মস অ্যান্ড অ্যাডজাস্টমেন্ট ইন ইকনমিক পলিসি অ্যান্ড দেন ইন্ডাস্ট্রিয়াল পলিসি, এর আপনি নিয়মিত বিরোধিতা করে চলেছেন বাইরে। হাউসেও আপনি যে বক্তব্য রেখেছেন আপনার বাজেট বক্তৃতার কথা বলছি, এতেও আপনি প্রতিবাদ করেছেন। আমরা একটা কন্ট্রাডিকশন দেখতে পাচ্ছি। এখানেও আপনারা বিরোধিতা করেন, আর লোকসভায় বিরোধিতা করেন, আর এই রাজ্যের মুখ্যমন্ত্রী যখন বাইরে যান শিল্পপতি

আনতে তখন এটাকে অবলম্বন করে, পুঁজি করে যান, এই কন্ট্রাডিকশনের জবাব আপনারা দেবেন।

তার থেকে কেন্দ্রের পলিসির পার্থক্য যদি আমাদের বুঝিয়ে দেন আমরা কৃতার্থ হব। আপনারা যেটার বিরোধিতা করে আসছেন এখানে তার অবস্থান কি সেটা আমাদের জানাবেন। কেন্দ্রীয় শিল্পনীতি, অর্থনীতির আপনারা বিরুদ্ধে, না, স্বপক্ষে সেটা বলবেন। স্যার, বই চুরি করলে বলে প্লেজিয়ারিজম আর পলিসি চুরি করলে সেটাকে কি বলে, আপনি পন্ডিত মানুষ, সেটা আমাদের বলে দেবেন। আমরা দেখছি, What you are speaking outside is the carbon copy of the Indian economic reforms, economic policy as also the industrial policy. এর জবাব আপনি দেবেন। এর ফল কি? আজকে আপনি বলতে পারেন, অফ দি থ্রি ইয়ার্স গ্রোথ এর চেয়ে ক্ষিপ্রতম হয়নি। Fastest growth took place in the year 1994-95. আমি একটি লাইন খালি পড়ে দিচ্ছি, The year 1994-95 is the year of fastest growth in the Indian economy in the last four years. এর ফল তো এটার জন্য। আজকে দেশ যদি এগিয়ে যায়, ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হয় — Robust performance in the agriculture, building up of infrastructure, income generation, increase of service facilities, attraction of foreign investment. আমাদের যেটা বরাবরের শত্রু, মিটিগেশন অফ প্রভার্টি, আমাদের এই বায়োন্সি ইকনমিতে, আপনি কি এটা অস্বীকার করতে পারেন? আপনি যদি প্রত্যক্ষ ফলটা অস্বীকার করতে পারেন তাহলে আপনাকে তথ্য দিয়ে বলতে হবে। তারপর বরাবর আপনারা আশঙ্কা প্রকাশ করেছেন যে বিদেশি পুঁজি যদি অবাধে এখানে প্রবেশ করে তাহলে Indian competitiveness of the industry. থাকবে না। কিন্তু আজকে ফলে দেখা যাচ্ছে সেটা সম্ভবপর হয়নি। অনেকেই আশঙ্কা প্রকাশ করেছিলেন যে আমাদের নিজেদের ইন্ডাস্ট্রি যেটা, ইনডিজিনাস ইন্ডাস্ট্রি সেটা মার খাবে কিন্তু এখনও পর্যন্ত Indian industry has been expanded by the reforms policy, adjustment policy and the new industrial policy. এর বিরুদ্ধে যদি কোনও বক্তব্য থাকে তাহলে জবাবি ভাষণে সেটা বলবেন। আজকে এসব সত্ত্বেও আমাদের কম্প্যারিটিভ গ্রোথ যেটা While we started the growth factor was 9 per cent. এখন ইন দি ইন্ডিয়ান ইকনমিতে এই Growth factor is now 6.3 per cent. আপনাদের মতন সুযোগ তো আর কেউ পায়নি। ডঃ মনমোহন সিং কতদিন আছেন ফিনান্স মিনিস্টার? যতদিন আপনি ফিনান্স মিনিস্টারের দায়িত্বে আছেন এবং আপনার পূর্বসূরিরা যারা দায়িত্ব নিয়ে ছিলেন তার থেকে কম স্প্যানেই তিনি আছেন। আপনারা কি এর চেয়ে অধিকতর গ্রোথ জেনারেট করতে পেরেছেন? আপনারা বারবার অভিযোগ করেন মাঠে ঘাটে যে আমরা বলেছিলাম দাম কমাব কিন্তু কমাতে পারিনি। আপনাদের চেয়ে বেশি কি ইনফ্লেশন হয়েছে? ফিসক্যাল ডেফিসিট যদি থাকে কেন্দ্রীয় বাজেটে, ফিসক্যাল ডেফিসিট থাকলে সেটা মিট করতে গেলে ইনফ্লেশন আসতে বাধ্য। আজকে

এগ্রিকালচারাল সেক্টারে, সেখানে যদি রেমুনারেটিভ প্রাইস, এনহ্যান্সমেন্ট অফ প্রাইস হয় তাহলে ইনফ্লেশান আসতে বাধ্য। আজকে সার্ভিস সেক্টারে অ্যামুলিউমেন্টস অ্যান্ড রেমুনারেশন যদি বাড়ে তাহলে ইনফ্লেশন আসতে বাধ্য। আজকে এই কথাগুলি বিবেচনা করার জন্য আপনাকে অনুরোধ করছি। স্যার, আমাদের দেশে শুধু ইন্ডাস্ট্রিয়াল গ্রোথই হয়নি, এগ্রিকালচারাল গ্রোথই হয়নি, সার্ভিস এক্সপান্ডই শুধু হয়নি, ব্যাঙ্কিং অ্যান্ড ইনস্যুরেন্স এক্সপান্ডই শুধু হয়নি, আমরা দেখতে পাচ্ছি যে Infrastructure has been expanded. সেখানে Mainly electricity, coal, steel and crude and petroleum product. এটাতে আমরা একটা জাম্প দেখতে পাচ্ছি। আর রাজ্য সরকার একই স্থানে থাকলেও আপনারা শুধু বলেন ঐ মাশুল সমীকরণ নীতি সব দোষের নন্দ ঘোষ।

[10-50 – 11-00 a.m.]

মাশুল সমীকরণ নীতি এখন নেই, ফেজ আউট হয়ে গেছে। There is no freight equalisation now. তিন বছর ধরে রাজ্য সরকার এই সুযোগ পেয়েছে, What steps the Government has taken to built up industry in steel scetor. আমাদের এখানে কোল আছে But what advantage you have taken? এটা আমরা জানতে চাইছি। মাননীয় অর্থমন্ত্রী, আপনি বলবেন, আমরা এত পাওয়ার বাড়িয়েছি, কিন্তু আসলে পাওয়ার বাড়েনি। আপনাদের এখানে ইন্ডাস্ট্রি ক্লোজ হয়ে গেছে, মরিব্যান্ড হয়ে গেছে। সেই জন্য পাওয়ারে শংকর বাবু কিছু সারপ্লাস দেখাচ্ছেন। তার ফল হচ্ছে কি, আজকে আমরা দেখছি because of the default of payment of loans and interest. আজকে রুরাল ইলেক্ট্রিফিকেশনে টাকা দেওয়া বন্ধ করে দিয়েছে অ্যান্ড ইন টার্ন, বিদ্যুৎ দপ্তরের রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশন টোটালি স্টপড। ক্ষমতা থাকলে বলবেন ১৯৯৪-৯৫ সালে কটা গ্রাম পশ্চিমবাংলায় ইলেক্ট্রিফিকেশন হয়েছে, কত ট্রান্সমিশন এক্সপ্যান্ড করেছেন, কত জেনারেশন হয়েছে। এখানে এই জবাবটা দেবেন। আজকে আপনার কার্য কালে যেটা মূল কথা, গ্রোথ, প্ল্যানিং প্রসেস কি হয়েছে, This is the third year of the 8th five year plan. গোটা ভারতবর্ষে যেখানে ৫০ টু ৬০ পারসেন্ট অ্যাচিভমেন্ট হয়েছে, প্ল্যানিং কমিশন আপনাকে হুঁশিয়ারি দিয়েছে, আপনি ৩০ পারসেন্ট অ্যাচিভ করতে পারেননি, এটার জবাব দেবেন। আপনার নিজের পলিসি, আপনার ক্ষমতায় থাকার সময়, পার ক্যাপিটা ইনকাম অ্যাভারেজ ন্যাশনালে আপনার ২০০ টাকা কম। ওদের যদি ২২০০ টাকা পার ক্যাপিটা ইনকাম হয়, আপনার ২ হাজার টাকা। এটার জবাব দেবেন। আপনি পারফরমেন্স ইন এগ্রিকালচার নিয়ে বারবার নৃত্য করেন, কারণ আপনি সব জমি রাইসে লাগিয়েছেন। What is the production of wheat? What is the production of pulse? What is the export potential and what advantage you have taken? Zero. আজকে আপনার মন্ত্রীরা আম বিক্রি করতে প্যারিসে যাচ্ছে, আপনি তার অর্থ মঞ্জুর করছেন, কিন্তু আজকে এখানে কাকলি রজক বই পায়নি বলে আত্মহত্যা করছে। শরৎ বোস রোডে বাড়ি ভেঙ্গে পড়ছে।

কাকলি রজক বই পায়নি বলে আত্মহত্যা করল। আপনার এখানে মন্ত্রীর নির্দেশে আম আলু বিক্রি করতে গেল ফ্রান্সে। একজিবিশনও হল। আমি জানতে চাই এর ফল কি, What is the export potential of mango and potato in West Bengal? এটা আপনি বলবেন। আমি যে কথাটা বলেছি, সব আন প্রডাকটিভ এক্সপেন্ডিচার, এটা আপনি কাট করতে পারেননি। ইনফ্লেশনকে কন্ট্রোল করতে গেলে আন প্রডাক্টিভ এক্সপেন্ডিচার কাট করতে হয়। আপনি এটা আজ পর্যন্ত করতে পারেননি। আপনি জয়নাল আবেদিনকে জব্দ করতে হবে বলে ওয়েস্ট দিনাজপুরকে ভাগ করে দিলেন। বললেন ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে এটা ভাগ করা স্থির হয়েছিল। আপনি এটা অসত্য কথা বলছেন। ডাঃ রায়ের আমলে অ্যাডমিনিস্ট্রেশন রিফর্মস কমিটি বলেছিল এর হেড কোয়ার্টারকে সরাতে। কিন্তু আপনারা রাজনৈতিক স্বার্থে সেটা করেছেন এবং অন্যায়ভাবে করেছেন ইগনোরিং দি উইসেশ অফ দি পিপল এটা করলেন।

একটা জেলার এস্টাবলিশমেন্ট ৩০ লক্ষ মানুষ। আজকে আন প্রোডাকটিভ এক্সপেন্ডিচার আপনি বাড়িয়েই চলেছেন। এর কি জবাব এটা আপনি আমাদের বলবেন। ভারতবর্ষ আইসোলেটেড কান্ট্রি নয়, ভারতবর্ষ গোটা পৃথিবী থেকে আলাদা নয়। পশ্চিমবঙ্গ ভারতবর্ষ থেকে আলাদা নয়। আপনারা ভূমি সংস্কার নিয়ে খুব গর্ব করেন। যদিও এই আইনটা কংগ্রেসের। আজকে ভূমি সংস্কারের আইন আপনারা বলেন। আজকে আমি বম্বের কথা বলছি। আমি গুজরাটের কথা বলছি, আমি তামিলনাড়ুর কথা বলছি। আজকে তাদের ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ নজর কাড়ার মতো। আজকে ওখানে বেকারি আছে? আজকে আপনারা ১৮ বছর ক্ষমতায় থেকে You have aggravated the poverty condition of the people. You have aggravated the unemployment situation of the State. You have not been able to aggravate the literacy programme of the State. আজকে আপনাদের রাজ্য সবচেয়ে দরিদ্র মানুষ বেশি। পশ্চিমবঙ্গে ডাক্তার রায়ের আমল থেকে এত গরিব মানুষ ছিল না, এত নিরক্ষর ছিল না। এত আন এমপ্লয়েড ছিল না। আজকে জবাব দিন। I am prepared. সেমিনার ডাকুন। তথ্য বার করুন Other than the House. আপনাদের ১৮ বছরের কার্যকাল পশ্চিমবাংলায় সবচেয়ে দরিদ্রের সংখ্যা বেশি। নিরক্ষরতার সংখ্যা বেশি। বেকারির সংখ্যা বেশি। আর কোথাও এত ছিল না। এই তো আপনাদের পারফরম্যান্স এটা তো অ্যান্টি পিপল পলিসি। এর জবাব আপনি আমাকে দেবেন। আমাদের নিয়ে আপনারা বারবার বলেন কেন্দ্রীয় সরকার ডেথ ট্যাপে পড়ে গেছে। আপনাদের সবিনয়ে অনুরোধ করি This is absolutely anti-people policy you have been following যে ঋণের যে সুদ, যে টাকা আপনাকে দিতে হল প্রায় সাড়ে তিন হাজার কোটি টাকার মতো। সাড়ে তিন হাজার কোটি টাকা সুদ দিতেই চলে যায়। Other than the undertakings স্টেট ইলেক্ট্রিসিটি নয়, আন্ডারটেকিং নয়। আজকে এইগুলোতে কি হচ্ছে? রাজ্যের সাড়ে তিন হাজার কোটি টাকা সুদ এবং ২৭ লক্ষ টাকার পুরোটাই চলে

যাচ্ছে। তাহলে আপনি তো ডুয়েল পলিসি নিচ্ছেন? কেন্দ্র ঋণ করলে অপরাধ আর আপনারা যে ঋণ করছেন এটা মহা আনন্দের। এতে নাকি গ্রোথ বাড়ছে। এটা তো পরস্পর বিরোধী অসীম বাবু। আমি এটা জানতে চাই। ভারতবর্ষের ক্ষেত্রে কনসেশনালি আমাদের ঋণ সবচেয়ে বেশি। ইভন ইন ব্রাজিল ইট ইজ ২৬ পারসেন্ট, রাশিয়া ইট ইজ ৫ পারসেন্ট। আর ভারতবর্ষের ক্ষেত্রে কিন্তু ২ পারসেন্ট। এই জিনিসটা আপনি বলবেন। আপনি যে কথা বলছিলেন ফরেন এক্সচেঞ্জ। ব্যালেন্স অফ পেমেন্ট আমাদের ব্যালেন্স অফ পেমেন্ট আমাদের প্রায় ডেফিসিট। নেই বললেই চলে। Trade deficit and the flow of foreign investment here both cash and portfolio আজকে এন.আর.আই. যে টাকা এখানে পাঠাচ্ছে, তার ফলে আমাদের ফরেন এক্সচেঞ্জে তখন যে হাহাকার অবস্থায় ছিল, ইট ওয়াজ থ্রি থাউজেন্ড আর আজকে অ্যাবাভ সিক্সটি থাউজেন্ড ক্রোরস। এটা আপনি বললেন — ব্যবসা করা হয়নি? But because of the credit worthiness of India এটা ডেভেলপ করলেন দ্যাট ইজ এগেন, the product of industrial reforms and adjustment. এটা আপনি অস্বীকার করতে পারবেন না। আজকে নেক্সট আমাদের যেহেতু লিকুইডিটি বেড়ে যায়। এক্সট্রা লিকুইডিটি যেহেতু বাজারে আছে, আমরা স্টেট সিকিউরিটি সময়ে সময়ে পরামর্শ করে বিক্রি করি। আপনি শুনে খুশি হবেন রিজার্ভ মানি আজকে রিজার্ভ ব্যাঙ্ক থেকে ভারত সরকারকে যে টাকা লোন নিতে হয় সেটা কমে যাচ্ছে ক্রমশ।

[11-00 – 11-10 a.m.]

বিকজ অফ দি গ্রোথ অফ দি ইকনমি। ফ্যাক্টস দেখলেই তা বোঝা যাচ্ছে। রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে ভারত সরকার যে টাকা নেয়, সেই ঋণের পরিমাণ ক্রমশ কমে যাচ্ছে। আমরা ঋণের ফাঁদ থেকে বেরিয়ে আসছি। যে সমস্ত বিদেশি সংস্থা আমাদের ঋণ মঞ্জুর করে থাকে, তাদের কাছ থেকেও আমাদের আর ঋণ করতে হচ্ছে না। উই আর ইম্প্রুভিং আওয়ার পোজিশন। এটা কি আজকে আপনারা অস্বীকার করতে পারেন? রাজ্য সরকার কিন্তু ঐ পথে যাচ্ছে না। অসীম বাবু, রাজ্য সরকারের কি উদ্দেশ্য হওয়া উচিত? কোয়ালিটি অফ লাইফ ইম্প্রুভ করা। কোয়ালিটি অফ লাইফ বলতে মানুষ যা বোঝে, সেগুলোর কি ব্যবস্থা করেছেন? What is the arrangement of police? What is the position with regard to judiciary? What is the position with regard to Education? What is the position with regard to health facility? What is the position with regard to transport? এ রাজ্যে একটা সেক্টরও কি ইম্প্রুভ করেছে? আপনারা ক্ষমতায় আসার আগে এখানে ২৬,০০০ কিলোমিটার সারফেস রোড ছিল, আজকে কি ২৭,০০০ কিলোমিটার হয়েছে? হয়নি। আপনারা রাজ্য নেওয়ার আগে এখানে পানীয় জল সরবরাহ করা হত যা তার চেয়ে আপনারা কতটুকু বৃদ্ধি করেছেন? ৩৮,০০০ ভিলেজের মধ্যে এখনও ৫০০০ ভিলেজে আপনারা পানীয় জল সরবরাহ করতে পারেননি। তাহলে আপনারা কি ইম্প্রুভ করতে পেরেছেন? আপনি নিজেই বাজেট বক্তৃতায় বলেছেন, এখানে

শতকরা ৬৫ পারসেন্ট অফ দি রুর‍্যাল অ্যান্ড আর্বান পপুলেশনকে পানীয় জল সরবরাহ করছেন। আপনারা এখনও শতকরা ৩৫ পারসেন্ট-এর কাছে পানীয় জল পৌছে দিতে পারেন নি। আপনারা বলছেন, আপনারা চেষ্টা করছেন। উইথ রিগার্ড টু হেলথ কেয়ার সিস্টেম, আপনাদের ১০০ টাকার মধ্যে ৮৭ টাকাই চলে যাচ্ছে ফর মেন্টিনেন্স অ্যান্ড স্যালারি অ্যাপার্ট ফ্রম নেগলিজেন্স ইন দি হসপিটাল। বাকি ১৩ টাকার ৬ টাকা ওষুধে আর ৭ টাকা ফুডে দিচ্ছেন। আজকে মানুষ হসপিটালে হেঁটে গেলে খাটিয়ায় শুয়ে ফেরে। এই জিনিস আমরা দেখছি। কোথাও কোনও ফিসিলিটি বাড়েনি। এগুলো না হয় ছেড়েই দিলাম, কিন্তু আজকে এডস একটা মারাত্মক ব্যাধি। ওয়েস্ট বেঙ্গলে এই ব্যাধি ব্লাড ডোনারদের মাধ্যমে ছড়াচ্ছে। অ্যাপার্ট ফ্রম দিস আমাদের এখানে আমরা অ্যাডভানটেজ অফ ফুড ডেভেলপমেন্ট পাচ্ছি না, বিকজ অফ দি পপুলেশন এক্সপ্লোশন। আপনারা এখানে পপুলেশন এক্সপ্লোশনে সাকসেসফুল হয়েছেন। পপুলেশন কন্ট্রোলের জন্য আপনারা কি ব্যবস্থা করেছেন, এটা আমাকে একটু বলবেন। আপনাদের একই মতাবলম্বী চিন পপুলেশন কন্ট্রোল করতে পারল, আপনারা কেন পারছেন না? আপনাদের কোনও পলিটিক্যাল উইল নেই। আপনাদের নীতি হচ্ছে, মানুষের দারিদ্র বাড়লে আপনাদের মিছিল করার সুবিধা হবে, সুভাষবাবুর সল্ট লেক স্টেডিয়াম ভরে যাবে। আজকে সে জন্যই আপনারা পপুলেশন কন্ট্রোলে হাত দিচ্ছেন না। দেয়ার ইজ নো পারফরমেন্স ইন পপুলেশন কন্ট্রোল। ক্রমশই পপুলেশন বেড়ে চলেছে। তারপর এখানে পুলিশের কথা বলা হয়েছে। পুলিশ মানুষকে ধরে নিয়ে গিয়ে মেরে দিচ্ছে। ভিখারি পাশোয়ানের কেস চলছে। কালকেই একজন বীরপুরুষ বলেছেন, 'পাঁচ মিনিটে কংগ্রেসকে ঠান্ডা করে দেব'। পাঁচ মিনিট কেন, আমরা আরও ১৫ বছর অপেক্ষা করতে রাজি আছি, আপনারা আমাদের ঠান্ডা করতে পারবেন না।

(**একটি ধ্বনি** ঃ এ কথা কোথায় পেলেন?)

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ কাগজেই দেখেছি। উই অ্যাকসেপ্ট দি চ্যালেঞ্জ ইফ ইউ হ্যাভ দি গাটস।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** ঃ কোনও কাগজ পড়েন?

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ আপনাদেরই কাগজ, সুভাষ বাবু বের করেন, 'সোনার বাংলা', না, কি একটা কাগজ আছে, তাতেই আজকে বেরিয়েছে। সুভাষ বাবু, আপনি স্পোর্টস, ট্যুরিজম-এর একযোগে মন্ত্রী। আপনি নিশ্চয়ই জানেন ইট ওয়াজ এ ক্যাপিটল অফ ইন্ডিয়ান ফুটবল, আজকে কি অবস্থা হয়েছে? ইট ওয়াজ এ মক্কা অফ স্পোর্টস অ্যান্ড ফুটবল। অথচ এখানে আজকে আমাদের প্লেয়ার নেই, বাইরে থেকে ধরে আনতে হচ্ছে, নট অনলি ফ্রম ইন্ডিয়া, বিদেশ থেকেও আনতে হচ্ছে। সুভাষবাবু কি দায়িত্ব পালন করছেন? যদিও উনি ১৮ বছর ধরেই দায়িত্বে নেই, তাহলেও কি করছেন, এখানে খেলার নাম করে

ল্যাংচার প্রতিযোগিতা হচ্ছে, খেলার নাম করে চোলি কো পিছের প্রতিযোগিতা হচ্ছে। এরপরেও দেশ টিকে থাকবে? হোয়ার ডু উই স্ট্যান্ড? আজকে এটাই আমি জানতে চাইছি। ট্রান্সপোর্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি ট্রান্সপোর্ট বাজেট গিলোটিন করেছেন। এটা হওয়ার কথা ছিল না। ট্রান্সপোর্টের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, ৩১৫ খানা নাকি বাস কিনবেন। নিজেদের ফান্ড নেই তাই কো-অপারেটিভ ব্যাঙ্কের টাকা ধরা করে করবেন এবং ট্রাম ক্রমশ ফেসড-আউট হয়ে যাবে। Do you support this policy of substituting the tram? What is the transport policy of the State Government for the Metropolice? How will you fight this crowd, this jam? আপনি স্পেল আউট করছেন কিভাবে — How will you fight this crowd, this jam? আজকে কিছুই করেননি। আজকে কলকাতায় ভীষণ ট্রাফিক জ্যাম হচ্ছে। এটাই কর্পোরেশনে আপনাদের পরাজয়ের অন্যতম কারণ। মানুষ আর কতদিন সহ্য করবে। কেন ইম্প্রুভ করছেন না? আজকে বোম্বেতে গিয়ে দেখুন, মানুষকে তে পরিশ্রম করতে হয় না। যারা বাইরে গেছেন তারাও গিয়ে দেখেছেন সেখানকার ব্যবস্থা কি রকম। কলকাতার মতো অবস্থা আর কোথাও নেই। আজকে পুলিশগুলিকে রাস্তায় দাঁড় করান, They do not know how to signal. লাইটের সিগন্যাল নেই। অবশ্য দু একটি জায়গায় ইনট্রোডিউস হয়েছে। আপনাদের ট্রাফিক পলিসি কি সেটা জানতে চাইছি এবং ট্রাম সম্বন্ধে ফাইনাল সিদ্ধান্ত জানতে চাইছি। এটা কি এই জন্য — ট্রাম কোম্পানি বাস চালাবে, নাকি সি.পি.এম.-এর পার্টি ফান্ডে টাকা তোলার জন্য ট্রাম কোম্পানির যেসব উদ্বৃত্ত জমি আছে সেইসব জমিগুলিকে কুন্দলিয়া, বাজোরিয়া, কাজোরিয়াদের বিক্রি করে দেবেন? সেইজন্য আজকে ট্রাম কোম্পানির সঙ্গে যে বিরোধ সেটা আউটসাইড কোর্টে মিটিয়ে নিচ্ছেন। হাউসকে এনলাইটেন্ড করেননি। আমাদের সময়ে উইদিন দি কোর্ট হত আর আপনাদের সময়ে আউটসাইড দি কোর্টে গেলেন। এতে কি লেনদেন হল আমি জানি না। কিন্তু এই অভিযোগ আমাদের পুরোপুরি আছে। এগ্রিকালচার, জুট এখন ১৩০০ টাকা কুইন্টাল। আর ফারমার যখন বিক্রি করল তখন ৩০০ টাকা কুইন্টাল। মধ্যপথে এই যে ফড়েরা কাজ কারবার চালাচ্ছে এদের কি আপনারা প্যাট্রোনাইজ করবেন? চাষীরা আলু বিক্রি করল ১ টাকা কিলো আর বাজারে এখন আলুর দাম ৪ টাকা, ৫ টাকা কিলো। কাঁচা লঙ্কা ৫০ টাকা। এরজন্য কি নরসিমা রাও দায়ী? এর জন্য কি মনমোহন সিং দায়ী? আপনারা মানুষের কি উপকার করছেন? কনজিউমারদের বেশি টাকা দিতে হচ্ছে অথচ চাষীরা বঞ্চিত হচ্ছে। আর একটি কথা বলব, কৃষকদের সম্বন্ধে কালকে আলোচনা যা হল তাতে বুঝলাম ভূমিহীনদের সংখ্যা আপনাদের আমলে কম হওয়ার কথা। কারণ ভূমি সংস্কার নাকি আপনারা শুরু করেছেন। তাহলে লেবার তো কম হওয়ার কথা, লেবারের সংখ্যা বাড়ছে কেন? যদি ৫০ লক্ষ ক্ষেতমজুর হয় তাহলে সাবসিডাইড রেশন দেড় কোটি মানুষ পায় কি করে? এইসব বলে দেবেন। এটা মিস ইউজ অফ গভর্নমেন্ট ফান্ড হচ্ছে। কোরাপশনের কথা বলছি। সর্বত্র আজকে কোরাপশন। ডিস্ট্রিবিউশনে কোরাপশন, প্রোকিওরমেন্টে কোরাপশন — এই জিনিসগুলির জবাব দেবেন। আপনাদের ফুড প্রোকিওরমেন্টের কোনও বালাই নেই।

৩০ টাকা দাম কম, সেইজন্য হচ্ছে না। কোনও বালাই নেই। ফুড সারপ্লাসের জন্য লেভি তুলে নিয়েছেন, মিলের লেভি তুলে দিয়েছেন। রাইস মিলের লেভি তুলে দিয়েছেন। আন-অথরাইসড হাস্কিং মিলের লেভি তুলে দিয়েছেন। অ্যাট র‍্যানডাম এরা প্রোকিওর করছে। আন-লাইসেন্স রাইস মিলগুলি অপারেট করছে অ্যাজ ম্যাচ অ্যাজ আন-লাইসেন্স ভি.ডি.ও. পারলার। কাউকে ধরছেন না। You have to depend upon outside West Bengal for yours food supply, for argumentation of yours food. এই কথা আপনি বলবেন। এখানে ঘোস্ট কার্ডের কথা নেই। আপনার করিৎকর্মা মন্ত্রী মহাশয় বলেছেন ৯৭ লক্ষ ঘোস্ট কার্ড আছে। আপনি বললেন, মার্চ মাস, ১৯৯৪ সালে ৭ কোটি ২১ লক্ষের মধ্যে প্রতি বছর ১৩ লক্ষ করে বাড়ছে। তাহলে ঘোস্ট কার্ড ৯৭ লক্ষ হল কি করে? What is the measure you have taken? এর ইমপ্লিকেশন কি? ফটো আইডেনটিটি কার্ডের সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। এই কথাটা আপনি বলে দেবেন। অসীমবাবু পাবলিক সেক্টরের কথা বলেন। উনি প্রাইভেটাইজেশনের বিরুদ্ধে। কংগ্রেস আমলে পাবলিক সেক্টর ডাঃ বিধানচন্দ্র রায়ের স্বপ্ন ছিল, জওহরলাল নেহেরুর স্বপ্ন ছিল। এখানে মিক্সড ইকনমি। পাবলিক সেক্টর থাকবে, প্রাইভেট সেক্টরও থাকবে। ডাঃ বিধানচন্দ্র রায় এবং শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের মন্ত্রিসভা যখন ছিল তখন পাবলিক সেক্টরে প্রফিট ছিল। আর আপনারা যখন দায়িত্ব নিলেন তখন পাবলিক সেক্টর লসে চলে কেন তার ব্যাখ্যা আপনি দেবেন।

[11-10 – 11-20 a.m.]

আমি পাবলিক আণ্ডারটেকিং মিনিস্টার ছিলাম বলেই বলছি যে, other than Durgapur Chemicals and Kalyani Spinning Mill by listed public undertaking so far they were profit—earning concern. আপনারা ক্ষমতা নিয়েছেন। আজকে দূর্গাপুর প্রোজেক্ট ডাঃ বিধানচন্দ্র রায়ের স্বপ্ন। আপনারা বিড়লাদের কাছে বিক্রি করে দিয়েছেন। আপনাদের কন্ট্রাডিকশান হচ্ছে না? গ্রেট ইস্টার্ন হোটেল—People are working their, to save their job. আমরা অধিগ্রহণ করেছিলাম, লস করিনি। infrastructure build up. It was earning. ট্যুরিজম মিনিস্টার আপনার পাশে বসে আছেন। ফরাসী, এখানের নয়, ভারতের নয়। একদম ফরাসী। আপনারা কন্ট্রাডিকশন করছেন না? বিদেশিকে আসতে দেবেন না। আর বিদেশিকে ধরে আনছেন কিসের আশায়? কত লেনদেন আপনাদের সঙ্গে হয়েছে? কি চুক্তি হয়েছে সেটার জবাব তো আপনারাই দেবেন। আজকে আমরা জবাব পাচ্ছি না। এখানকার লেবার এমপ্লয়ী যারা ওখানে আছে, তারা বিরোধিতা করছে। আমরা সদুত্তর পাইনি। আমাদের তরফ থেকে ও ওদের তরফ থেকেও এই আন্দোলন চলছে আপনাদের বন্দুক-গুলি আছে, মেরে দেবেন। ট্রিগার হ্যাপি পুলিশ আছে, মেরে দেবেন এদের। এই আণ্ডারটেকিংগুলির কেন এই অবস্থা হচ্ছে? What was the compulsion to lease out Durgapur Project to Birla? কি কারণ ছিল? It was profit—earning concern. বারবার আপনারা তুলনা করেন। ১৯৭৬ এর অডিট রিপোর্ট আনুন, আর

আজকের অডিট রিপোর্ট আনুন যে কেন এই অবস্থা। of all undertakings other than Durgapur Project and Kalyani Spinning Mill. আর আপনাদের হাতে গিয়ে সবগুলো লস করতে আরম্ভ করল? এর কারণ আপনারা বলে দেবেন। আপনারা তো দক্ষ প্রশাসক। আপনারা তো সৎ, তাহলে What is the reason for this loss? এটা দীর্ঘকাল চলতে পারে? এখানে আশা ছিল যে, সারপ্লাস জয়েন্ট করে ফার্দার ইণ্ডাস্ট্রি বাড়বে। এখানে সবগুলোই যদি সিক হয়ে যায়, মরিব্যাণ্ড হয়ে যায়, আপনাদের পরিচালনায়, তাহলে কি হবে? প্রাইভেট সেক্টরও যদি মরিব্যাণ্ড হয়ে যায়, তাহলে কি হবে? এর কারণটা তো আপনাদের বলতে হবে। সব কেন্দ্রের দোষ, নন্দ ঘোষ। আপনাদের কতখানি কর্তৃত্ব আছে সেটা তো জানব? আজকে গ্রেট ইস্টার্নের কি অবস্থা করে রেখেছেন? কারা কারা কি অ্যাডভান্টেজ নিয়েছেন? কেন এটাকে আজকে উইথড্র করতে দেওয়া? আজকে সেটাই আমরা জানব। আমাদের In between public sector and private sector the other force is co-operative sector. আপনি নিতে বলুন যে, আপনি কো অপারেটিভ ব্যাঙ্ককে স্টেট ব্যাঙ্ক হিসাবে ট্রিট করবেন। আমি জানতে চাইছি State Government. to what extent to encourage such cooperative bank? (২) আপনি টাকা ধার করেছেন কিন্তু আপনার কোনও প্ল্যার নেই। কোনও প্রক্রিয়া নেই। আমরা খবর শুনতে পাচ্ছি। এখানে misuse and pilfer-- of money. আপনার বেনফেডে এখনও বোধ হয় বিবাদ মেটেনি। হাউসিং ফেডারেশন কো অপারেটিভের এখনও বিবাদ মেটেনি। তারপর কান্দুয়া এই কো অপারেটিভ ব্যাঙ্কগুলোর যে স্ক্যাম বাইরে প্রকাশ হয়েছে, এগুলো তদন্ত হয়েছে একটাও? সরকারের টাকা চলে যাবে। পাবলিকের টাকা চলে যাবে। সরকার নীরব থাকবে, কারণ ওখানে সি.পি.এম.-রা মাতব্বরী করছে। আজকে এই কথাটা আপনি বলবেন। আজকে ল্যাণ্ড মিনিস্টার নেই। তিনটি প্রশ্ন আমরা আপনাকে বারবার করছি। টি প্ল্যানটেশন কমাণ্ড এরিয়া কি করে করলেন? আজকে ভেস্টেড ল্যাণ্ড, পাট্টা বিলি হয়েছে। এদের জমি কি করে দখল হল? It is not transferable. আজকে টি প্ল্যানটেশনের ১০০ গার্ডেন ওখানে কি করে গ্রো করল? কারা পারমিশন দিল? আপনাদের সঙ্গে এর সম্পর্ক কি? এর কারণগুলো আপনি বলবেন। কারণ একটা বিরাট অসন্তোষ গ্রো করছে। সি.পি.এম.-এর বন্দুকবাহিনী আছে, সমাজবিরোধী আছে। কৃষকদের বঞ্চিত করার কারণটা কি? [***] আজকে আমরা দেখতে পাচ্ছি একটা পলিসির কথা বলুন।

**মিঃ ডেপুটি স্পিকার :** মাননীয় সদস্য শ্রী রবীন মণ্ডলের বিরুদ্ধে ভেড়ি সংক্রান্ত যে অ্যালিগেশন তোলা হয়েছে সেটা বাদ যাবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** আজকে ডিনুডেশন অফ ফরেস্টে আসছি, যথেচ্ছ ভাবে গাছ কেটে ফেলার ফলে আনঅথরাইজড ফেলিং অফ ট্রীজ ক্রমাগত বাড়ছে....

Note : * [Expunged as ordered by the chair]

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রী নেই, এ সময়ে তাঁর সভায় উপস্থিত থাকা উচিত ছিল।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** উনি আমার পারমিশন নিয়ে এক মিনিটের জন্য বাইরে গেছেন, এমারজেন্সী দরকারে।

(গোলমাল)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কি এত এমারজেন্সী পড়ল, বন্যা হল, না ভূমিকম্প হল? এত বড় আলোচনায় উনি থাকবেন না, আই টেক ইট অ্যাজ প্রোপাইটি অফ পার্লামেন্টারী সিস্টেম। উনি না থাকলে আমরা বাইরে চলে যাই?

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ আবেদিন, এটা রেকর্ডে থাকুক, ওনার নিশ্চয়ই থাকা উচিত ছিল। এমারজেন্সী ব্যাপারে এক মিনিটের জন্য উনি বাইরে গেছেন। উনি চলে এসেছেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** যে কথাটা বলছিলাম। ফরেস্ট ডিনুডেশন হচ্ছে সয়েল কনজারভেশন না থাকার ফলে সিল্টিং অফ ক্যানেলস অ্যাণ্ড রিভারস হচ্ছে, ফলে বন্যার প্রকোপ ক্রমশ বাড়ছে, পিপল আর অ্যাট দি মারসী অফ ফ্লাড। কোনও ব্যবস্থা নিচ্ছেন না। ইউ হ্যাভ নট বিন এব্‌ল টু বিল্ড আপ এনি স্ট্রাকচার টু কন্ট্রোল ফ্লাড ইনক্লুডিং সুন্দরবন। কাগজে দেখলাম দুটি দপ্তরে বিরোধ রয়েছে মাননীয় ইরিগেশন মিনিস্টার—লম্বা মানুষ—এক বার বলেছিলেন সি. পি. এম দল সোশ্যাল ফ্যাসিস্ট। আজকে পিপলের জন্য এফর্ট কোথায় হচ্ছে? কেন এরকম হবে? হোয়াই ইট ইজ হ্যাপেনিং? ইরিগেশন পোটেনশিয়াল বেড়েছে কাগজে কলমে, কিন্তু বাস্তবে সেটা বাড়েনি। তিস্তার যে ব্যাপার চলছে তাতে কন্ট্রাক্টারদের স্বর্গ লাভ হচ্ছে ওখানে তো মাননীয় মন্ত্রীদেরই আক্রমণ করেছিল। মাননীয় গণেশবাবু এবং দেবব্রতবাবুকে। ইসলামপুরের সার্কিট হাউসের ঘটনা তো সকলের জানা, বলতে পারেন হোয়াট ইজ দি মেথড অফ ইওর সুপারভিশন। আমরা সকলে তো গিয়েছিলাম কিন্তু ফিনান্স কমিশন যা টাকা দিচ্ছেন সেটা আপনাদের বা আপনাদের কন্ট্রাক্টারদের লুঠের জন্য নয়। একথা আজকে আপনাকে বলতে হবে হোয়াই দেয়ার শ্যাল নট বি এনি এফেকটিভ সুপারভিশন? আজ ২০ বছর হয়ে গেল, এর অবস্থাও কি দ্বিতীয় হুগলি সেতুর মতো হয়ে গেল? আপনি দুটি প্রশ্নের জবাব দেবেন। ট্যাক্সেশন এবং স্ট্যাম্প সম্পর্কে যেটা করেছেন সেটার আপনি জবাব দেবেন। গতকাল ল্যাণ্ড রেভিনিউ মিনিস্টারকে জিজ্ঞাসা করেছিলাম, উনি বলতে পারলেন না, বললেন ওটা মাননীয় কাইয়ুম সাহেবের ব্যাপার, আপনি আজকে জবাব দিবেন। আপনি জমির মূল্য নির্ধারণ করে দিয়েছেন ৫ গুণ ১০ গুণ, রেজিস্ট্রি বন্ধ হয়ে

গেছে তারা আপনার কাছে ডেপুটেশন দিচ্ছে। জমির মূল্য নির্ধারণ এবং রেজিস্ট্রি এটা না'কি আরবিট্র্যারিলি করা হয়েছে, যার ফলে জমি বিক্রি হচ্ছে না, এনটায়ার রেজিস্ট্রেশন সিস্টেমটা অ্যাফেকটেড হচ্ছে আপনি হিসেব দিয়ে বলবেন কলকাতার কথা, সারা বাংলার হিসাবটা- আপনি বলবেন। জমি বিক্রি করতে পারছে না, দামের স্ল্যাবটা এতবড় যে, ডিসট্রেস হচ্ছে ঐ দামে অসুবিধা হচ্ছে। হোয়াই ইজ দি কমপ্লেন ইউ হ্যাভ রিসিভড অর ইউ হ্যাভ রিসিভড নো কমপ্লেন। কি ব্যবস্থা নিচ্ছেন?

[11-20 – 11-30 a.m.]

আপনি সাইকেলের ব্যাপারে কমিয়েছেন, সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। যারা হীরার অলঙ্কার পরে, সে ক্ষেত্রে ১ পারসেন্ট ট্যাক্স বসিয়েছেন। এটা অ্যানোমেলি ছিল সেটা দূর করেছেন। কিন্তু একটা ব্যাপারে আপনি প্রে ইস্যু করে বসে আছেন। লাক্সারি ট্যাক্স অন সিগারেট অ্যাণ্ড বিটল প্রিপারেশন—এটাকে প্রেসটিজ ইস্যু করেছেন কেন? আপনি আমাদের বলবেন যে, আপনার ১৯৯৪-৯৫ সালে কি রিয়েলাইজেশান হয়েছে? তার কারণ আমরা কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটির বাজেটে দেখেছি যে টার্মিন্যাল ট্যাক্সটা ফাঁক রয়েছে। এর কি পজিশন? এন্ট্রি ট্যাক্স তুলে দিয়েছেন, আমরা সাপোর্ট করেছি, অপোজ করিনি। আপনার পাশের রাজ্য বিহারে সার্টেইন আইটেমের উপরে ট্যাক্স কম যেমন— সাইকেল ইত্যাদি। এই ব্যাপারে ডিফারেন্স থাকলেও আপনি সিগারেট, পানের উপরে ইমপোজ করছেন, কিন্তু ওখানে কম। এই ব্যাপারে আপনি মার খাবেন কিনা বলবেন? আপনি লাক্সারি ট্যাক্সের ব্যাপারে বলবেন, হোয়েদার দি রেভিনিউ ইজ ইন দি ইনক্রিজ অর ডিক্রিজ? এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স তুলে দিয়েছেন, আমরা এটাতে হ্যাপী। আপনি লিকারের উপরে ট্যাক্স বসিয়েছেন ঐ রাম, শ্যাম, যদু মধুরা যা খায়। কিন্তু হুইস্কির উপরে ট্যাক্স দিতে হয়না। [*] মত লোকেরা সেবন করেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রবীনবাবু, কথাটা বাদ যাবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমরা ভেরী লেটলি দেখলাম যে মাইনরিটি সার্ভিস রিজার্ভ করতে চাচ্ছেন। এই সম্পর্কে কোনও রকম অ্যাজেণ্ডা দেখিনি। কাগজে এই সম্পর্কে বেরিয়েছে। আপনাদের কোনও আপত্তি করতেও দেখিনি। কলকাতা কর্পোরেশন, মিউনিসিপ্যালিটির ইলেকশনের সদস্য রেজাল্ট দেখে কি আপনাদের চৈতন্য উদয় হল? সেজন্য কি আপনার মাইনরিটির জন্য, মাইনরিটি মুসলিমদের জন্য এই রিজার্ভেশন করছেন? এটা আপনাদের থেকে সরে যাচ্ছে বলে কি এদের টোপ দিচ্ছেন? দুই মাস বাদে ক্যাবিনেট বসেছে। এখান মাইনরিটির জন্য রিজার্ভের কথা বলছেন, কিন্তু বিগত ১৮ বছরে কি আপনাদের এই জ্ঞান ছিলনা? ২২ পারসেন্ট অব দি পপুলেশন যদি ব্যাক ওয়ার্ড থাকে তাহলে সোসাইটির

---

**Note :** * [Expunged as order by the chair]

ডেভেলপমেন্ট হতে পারে না, একটা সেক্টর ডিপ্রাইভড হয়ে থাকবে। আপনি ও. বি. সি-তে মাত্র ১৪ জন করেছেন। আপনার উদ্দেশ্য কি, গোটা সমাজের ভাল করা, না ভোটের জন্য কিছু টোপ দেওয়া? এগুলি আপনি আমাদের বলবেন। আজকে ১০ লক্ষ পপুলেশান আছে সার্ভিসে এবং সরকারকে এই ১০ লক্ষ মানুষকে মাইনে দিতে হচ্ছে। এদের মধ্যে যদি কম-বেশি ৫ পারসেন্ট রিটায়ার করেন তাহলে বছরে ৫০ হাজার রিটায়ার করবে। আর আপনাদের ১৮ বছরের কার্যকালে ১ লক্ষ ৯৪ হাজার ৫ শত লোকের চাকুরি হয়েছে। আর গোপনে যদি উইদাউট অ্যানাউন্সমেন্ট যদি কিছু করে থকেন তার হিসাব এর মধ্যে নেই। এমপ্লয়মেন্ট একচেঞ্জের মাধ্যমে চাকুরি হওয়ার কথা। আপনারা স্কুল বোর্ড এক হাজার প্রাইমারি স্কুল করবেন। এদের এমপ্লয়মেন্ট হবে কি করে? নট থ্রু দি এমপ্লয়মেন্ট একচেঞ্জ, নট থ্রু দি একজামিনেশন। আপনাদের যে মনগড়া কমিটি আছে তাতে-তো যারা আগ মার্কা সি. পি. এম তাদের হবে, অন্য কারো জায়গা হবেনা। আপনাদের বিরুদ্ধে হাই কোর্টে ৪০ হাজার কমপ্লেন এসেছে। আপনারা জুডিসিয়ারীর মূল্য দিতে চান না। আপনাদের স্বাস্থ্য মন্ত্রী বলছেন যে, হাইকোর্টে বিচার হয়না, অবিচার হয়। একথা বলা যায়না। আপনারা ক্ষমতার জোরে যা খুশি তাই বলতে পারেন, যা খুশি অপমান করতে পারেন। আপনারা হাইকোর্টকেও অপমান করতে ছাড়ছেন না। ইন এ ডেমোক্রাসি জুডিসিয়ারী ইজ দি কাস্টোডিয়াম অব দি সিটিজেন। আজকে আপনারা অত্যাচার করবেন, জুডিসিয়ারীকে মানবেন না, আবার বলবেন যে, হাই কোর্ট অবিচার করছে। পেনশনটা তাড়াতাড়ি রিলিজ করবেন। এটা দিতে আটকাচ্ছে কেন? তাঁরা পেনশন পাচ্ছেন না কেন? একবছর, দু-বছর, তিনবছর হলো কিন্তু তাঁরা পেনশন পাচ্ছেন না। আপনার জানাশোনা হলে তৎপরতার সঙ্গে পেনশন দেওয়া হচ্ছে, কিন্তু আপনার আশীর্বাদ ধন্য না হলে তাঁরা পেনশন পাচ্ছেন না। অবশ্য কান্তিবাবু অস্বীকার করেছেন যে, তিনি সেভাবে পাননি। এসব আমাদের বলবেন। ফ্রিডম ফাইটারদের সম্বন্ধে ভুল বলেছেন, ফ্রিডম স্ট্রাগেলে কমিউনিস্ট পার্টির কোনও কন্ট্রিবিউশন ছিল না। ফ্রিডম স্ট্রাগেলে নেতাজী, গান্ধীজির সময় আপনারা সিল্কের পাঞ্জাবী পরে ব্রিটিশদের সঙ্গে কোলাকুলি করেছেন। ফ্রিডম স্ট্রাগেলের অনেকগুলি কেস-হিস্ট্রি পাঠিয়েছি কিন্তু এব্যাপারে আপনাদের অ্যাটেনশন ড্র করতে পারছি না কেন? equally ex-servicemen those who have become crippled, those who are have-nots এঁদের সম্বন্ধে ব্যবস্থা করবেন। এই অনুরোধ করছি। ডাঃ বিধান রায়ের সময় ৫ কোটি টাকা পুলিশ বাজেট ছিল, আপনারা আপত্তি করে বলেছিলেন যে, পুলিশের বাজেট এত কেন? সিদ্ধার্থ রায়ের আমলে পুলিশের বাজেট ছিল ৩০ কোটি টাকা, আপনারা আপত্তি করেছিলেন। কিন্তু আপনারা ক্ষমতায় এসে পুলিশের বাজেট ৫২৭ কোটি টাকা করলেন। আপনারা আছেন, উনিও আছেন, অবশ্য কমার্সের কেউ নেই। এব্যাপারে বুদ্ধদেব বাবু সরাসরি অস্বীকার করেছেন—আমাদের পাওনা ক্যালকাটা গেজেট কেন আমরা পাব না? কতটাকা ইমপ্লিকেশন এতে? মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনারা প্রসিডিংস দিচ্ছেন না। লোকসভার মেম্বাররা কিন্তু সঙ্গে সঙ্গে প্রসিডিংসের আনরিভাইজড কপি পান।

সেখানে যে দিনেরটা সেদিনই পাওয়া যায়। লোকসভার প্রসিডিংস যে মাসেরটা সেই মাসেই ছাপা হয়ে যায়। পরে লোকসভার মেম্বাররা ছাপা কপি পান। এখানে ১৯৮২ সালের প্রসিডিংস আমি মাত্র কয়েকদিন আগে পেয়েছি। আপনাদের ইনফরমেশন অ্যাণ্ড কালচারাল অ্যাফেয়ারস মিনিস্টারের হুকুম মাফিক প্রসিডিংস আমরা পাব না, ক্যালকাটা গেজেট আমরা পাব না—এব্যাপারে আপনাকে জবাব দিতে হবে। Why have you stopped circulation of Calcutta Gazette amongst the members? কাজেই কি করে আপনাদের ফিনান্স বিল এখানে চলে এসেছে এই কথাটা আপনার থেকে জানতে চাই। আজকে পুলিশ সুভাষ বাবুদের দখলে। এতে সমাজে ক্রাইম বাড়বে। আপনার মাধ্যমে বলছি, এটা আপনি রোধ করুন। অ্যাট্রোসিটিজ আপন উইমেন যেখানে সর্বভারতীয় ক্ষেত্রে ৯২৭, সেখানে পশ্চিমবঙ্গে ৯১৭, কেরালায় পার থাউজেণ্ড ১ বেশি। এখানে নারীর উপর অত্যাচার বধূদাহ, হত্যা ইত্যাদি বেড়েছে, কিন্তু মন্ত্রীরা বিষয়টাকে অত্যন্ত অবহেলার চোখে দেখছেন। সভায় চীফ মিনিস্টার নেই, ট্রান্সপোর্ট মিনিস্টার নেই। আজকে আপনারা নিহারবানুকে ৫০০ টাকা দিয়ে তার ইজ্জত কিনতে গিয়েছিলেন। এইভাবে আপনারা নারীর সতীত্ব কেনেন। আমাদের গ্রোথ ব্যয়েন্সি এসেছে। because of the reforms and adjustment of the industrial policy. আজকে এসবের বিরোধিতা না করে ইউ স্পেল আউট ইওর স্টেপস। আপনাদের কত বার বলেছি, উই লাইক টু এক্সটেণ্ড আওয়ার কো-অপারেশন। এখানে ইণ্ডাস্ট্রিয়ালাইজেশন আপনাদের থেকে হবে না। সোমনাথবাবুর তৎপরতা সত্ত্বেও হবে না। সাগরদ্বীপের মতো জায়গায় ইণ্ডাস্ট্রিয়াল হাউস বা ফলতায় এক্সপোর্ট প্রসেসিং জোনে আপনাদের কনট্রিবিউশন কত? আসলে ডিসিপ্লিন এবং ওয়ার্ক কালচার ফিরিয়ে না আনতে পারলে কিছুই হবে না।

[11-30 – 11-40 a.m.]

আপনাদের এখানে ওয়ার্ক কালচার নেই, মানুষ কাজ করতে ভুলে গিয়েছে। গরিব মানুষ থানায় যায়, বি. ডি.ও-তে যায়, পঞ্চায়েত অফিসে যায়, কিন্তু তারা কোনও প্রতিকার পায় না। কলেজগুলি ঠিকমতো ফাংশন করছে না। 73 & 74th amendment, পঞ্চায়েত এবং নগরপালিকা হওয়া সত্ত্বেও এই জিনিস ঘটছে। Because you are presiding over the pauperization of the State of West Bengal during the long regime of 18 years. We oppose the Bill introduced by you. Thank you.

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে দ্বিতীয় অ্যাপ্রোপিয়েশন বিল ১৯৯৫-৯৬ যেটা মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমে যে বিষয়টা আমি বলতে চাই সেটা বিরোধী বন্ধুরাও উপলব্ধি করতে পারবেন। জয়নাল আবেদিন সাহেব চলে যাচ্ছেন ওনার অভ্যাস মতো, অসীমবাবু চলে গেলে ওনার আপত্তি ওঠে। একটা জিনিস আমরা লক্ষ্য করছি যে গ্লোবাল সিনারিয়োতে একটা রিফ্লেকশন আমাদের দেশের ইকনমিতে পড়ছে। স্বাভাবিক ভাবে আমরা যারা একটু গভীরে গিয়ে বিষয়টা ভাবি তাদের কাছে এটা পরিষ্কার যে আমাদের দেশের পলিসির ক্ষেত্রে কিছু

কিছু রিফর্মসের প্রয়োজন আছে। আমাদের দেশের কেন্দ্রীয় সরকার সেই ধরনের রিফর্মসের কথা বলেছিলেন। বাস্তবে যাদের দিকে তাকিয়ে এই রিফর্মসগুলি করা হচ্ছে তাতে আমাদের স্বনির্ভরতা কোনও ভাবে ক্ষতিগ্রস্ত হবে কি হবে না এটাই আলোচ্য বিষয় হওয়া উচিত। তার কারণ আমি উল্লেখ করছি। আমাদের বাজেট পেশ করার সময় অর্থমন্ত্রীর যে ভাষণ ছিল তার মধ্যে কথাটা সুস্পষ্ট ভাবে বলা ছিল যে আমরা আমাদের স্বনির্ভরতা শেষ করে দিতে চলেছি এবং এই স্বনির্ভরতার উপর দাঁড়িয়ে আমাদের দেশের অর্থনীতিকে চালাতে হবে এই মনোভাব কেন্দ্রীয় সরকার বিসর্জন দিয়েছে। প্রনব মুখার্জি বলেছেন, উনি একটা বই লিখেছেন, তাতে বলেছেন, আমাদের দেশে মুমূর্ষু অর্থনৈতিক অবস্থা, সেই জন্য ফিসকাল ডেফিজিট বেড়ে যাচ্ছে, বাজেট ডেফিজিট বেড়ে যাচ্ছে যার ফল হিসাবে মুদ্রাস্ফীতি বেড়ে যাচ্ছে, এর থেকে বেরিয়ে আসার জন্য বিদেশি ঋণ দেওয়া ছাড়া আর কোনও পথ থাকছে না। এই দেউলিয়া অর্থনীতি থেকে ভারতবর্ষের অর্থনীতিকে বার করতে হলে রপ্তানি বৃদ্ধি করে বিদেশি মুদ্রা অর্জন করা ছাড়া পথ নেই। এই হচ্ছে ভারতবর্ষের অর্থনীতির মৃতসঞ্জিবনী। আমরা এর বিরোধিতা করতে চাই না। বৈদেশিক বাণিজ্য বাড়াতে হবে। পাশাপাশি আমাদের দেশে যে রিসোর্স রয়েছে, আমাদের দেশে প্রায় ১৬ হাজার কিলোমিটার কোসটাল এরিয়া রয়েছে, আমাদের দেশে এতো মিনারেল রয়েছে, আমাদের দেশে এত প্রাকৃতিক সম্পদ রয়েছে, এত মানব সম্পদ রয়েছে, এইগুলিকে কাজে লাগিয়ে একটা মাইক্রো লেভেল প্লান করা যায় কিনা যাতে আমাদের প্রতিদিনের প্রয়োজন মিটিয়ে নিতে পারি সেটা তো দেখতে হবে, সেই ব্যাপারে তো একটা পরিকল্পনা করা দরকার। বৈদেশিক বাণিজ্য করা দরকার, এই কথা ঠিকই। কিন্তু আমাদের যে সুযোগ রয়েছে তা গ্রহণ না করে পুরোপুরি বিদেশের হাতে ছেড়ে দিতে চলেছেন। এই ব্যাপারে রাজ্য সরকারের বাজেটে বিকল্প ব্যবস্থার কথা বলা আছে, সেই প্রসঙ্গে আমি পরে আসছি। আমি প্রথমে যে কথাটা বলতে চাই তা হল আমাদের দেশটা, বেশির ভাগ অর্থনীতিটা হচ্ছে কৃষি নির্ভর। কৃষিতে আমাদের প্রসপেক্ট আছে, সেইগুলি কাজে লাগাচ্ছি। যেমন ধরুন, আমাদের দেশে যে ফল উৎপাদন হয় সেই ফ্রুট প্রোডাকশনে আমরা পৃথিবীর মধ্যে দ্বিতীয়, নেক্সট টু ব্রাজিল। আমাদের দেশে প্রায় ৩.২২ মিলিয়ন হেক্টর, এই পরিমাণ জমিতে ফলের চাষ হয় এবং ফ্রুটস-এর আউটপুট, তা হল ৩৬.০৬ মিলিয়ন টন। কিন্তু সব থেকে মজার কথা হচ্ছে, আমরা এর থেকে বিদেশি মুদ্রা অর্জন করতে পারছি না। কেন্দ্রীয় সরকার যে ইকনমিক সার্ভে, ১৯৯৪-৯৫, প্রকাশ করেছেন—আমার পরে মানস বাবু বলবেন, তিনি একটু দেখে নিতে পারেন—ফ্রুটস প্রোডাকশনের কথা বলেছে। প্রসেস করা ফ্রুটস অ্যাণ্ড ভেজিটেবল। ভেজিটেবল-এর ক্ষেত্রে আমরা হচ্ছি নেক্সট টু চায়না—প্রোডাকশনের দিক থেকে। কিন্তু ফ্রুটস অ্যাণ্ড ভেজিটেবল প্রসেসের ক্ষেত্রে, সেইগুলো এক ভাগের কিছু কম, যেখানে ব্রেজিল তার টোটাল আউটপুটের ৯২ পারসেন্ট প্রসেস করছে এবং ইকনমিক রিভিউতে আছে। আমাদের কেন্দ্রীয় সরকার স্বীকার করে নিয়েছেন, আমরা বৈদেশিক বাণিজ্যে পাত্তা পাচ্ছি না, একেবারে নেগলিজেবল অ্যামাউন্ট আমাদের বৈদেশিক বাণিজ্য। যে কারণে এটা করার ক্ষেত্রে আমাদের অনেকগুলি অসুবিধা থেকে গেছে এবং এইগুলো অকপট ভাবে

স্বীকার করা হয়েছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে। তারা বলছে, ইন অ্যাডিকোয়েট অ্যাভেলেবিলিটি অফ কোয়ালিটি প্ল্যান্ট ম্যাটেরিয়ালস। দ্বিতীয় অসুবিধা—হাউ কস্ট অফ প্রোডাকশন। তৃতীয় অসুবিধা—হেভি ইনিসিয়াল ইনভেস্টমেন্ট। চতুর্থ অসুবিধা বলছে—ইনঅ্যাডিকোয়েট ইনফ্রাস্ট্রাকচার ফেসিলিটি। পঞ্চম অসুবিধা বলছে—ইন অ্যাডিকোয়েট কোয়ালিটি কন্ট্রোল ফেসিলিটি। আর, শেষটা বলছে—হাই কস্ট অফ প্যাকেজিং। এই ধরনের কন্সট্রেইন্টস গুলো থাকা সত্ত্বেও আমাদের প্রোডাকশন পৃথিবীর মধ্যে বেশি—একটাতে ব্রাজিলের পরে, আর একটাতে চায়নার পরে, দুটোতেই দ্বিতীয় স্থানে আছি পৃথিবীর মধ্যে, তা সত্ত্বেও এর থেকে বৈদেশিক মুদ্রা অর্জন করতে পারছি না। আমার প্রশ্ন এটাই। বৈদেশিক মুদ্রা আমরা কৃষিক্ষেত্রেও আনতে পারি। কিন্তু সেটা আনার জন্য যে পরিকল্পনা হওয়া দরকার, সেই পরিকল্পনা বাদ দিয়ে তো হতে পারে না। আমাদের দেশের মানুষকে বাদ দিয়ে হতে পারে না। তাদের কি ভাবে কাজে লাগবে, তাদের শ্রমটাকে আমরা কিভাবে কাজে লাগাতে পারি, সেটা দেখতে হবে। আমাদের যে নতুন ভ্যালু অ্যাডেড সিস্টেম হয়েছে, তাতে মানুষের শ্রমটাকে নিয়োজিত করার সুযোগ করে দেবে, তাতে আন-এমপ্লয়মেন্ট প্রবলেমের সমাধান, সুরাহা হবে। আর, দ্বিতীয় হচ্ছে, বৈদেশিক বাণিজ্যে অবাধ, বাড়তি বৈদেশিক মুদ্রাও আনতে পারবে। একটা কথা বলা হয়েছে, নতুন যে চুক্তি হয়েছে, গ্যাট অ্যাকরড্, সেই অ্যাকরডের পর আমরা না কি কটন টেক্সটাইলের ব্যবসাতে বহু বৈদেশিক মুদ্রা নিয়ে আসতে পারব। কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে, কটন টেক্সটাইলের যে সমস্ত জিনিসপত্র বিদেশের বাজারে বিক্রি হয়, সেইসব জায়গাতে তীব্র প্রতিযোগিতার মধ্যে আছি। চিনারা তাদের টেক্সটাইল দিয়ে গারমেন্টস তৈরি করে, তারপর তাদের দেশের মেয়েদের দেওয়া হয়, তারা তার উপর ফুল, নকশা করে গেট আপ তৈরি করে, তারপর বিদেশের বাজারে অনেক বেশি দামে বিক্রি হয়। আচ্ছা, আমাদের দেশের মেয়েরাও তো ফুল তোলার কাজ করতে পারে কাপড়ের ওপরে? আমরা কি ভ্যালু অ্যাডেড সিস্টেম কাজে লাগাতে পারি না? এটা করে কি আন-এমপ্লয়মেন্ট সমস্যার সমাধানে কিছু মানুষকে নিয়োজিত করা যায় না? যদি করতে হয়, তাহলে আমাদের প্ল্যানিং টা নিচু তলা থেকে করতে হবে। এটা না করে চেষ্টা করা হচ্ছে শুধু মাত্র কিছু রিফর্ম করার। রিফর্ম করা সম্পর্কে একটু বলে নিতে চাই। এবার পার্লামেন্টের অধিবেশন, তার আগেই করে ফেলেছেন, সেখানে বলছেন আমরা একটা নতুন ড্রাগ পলিসি তৈরি করেছি। নতুন ড্রাগ পলিসি মানে কি? তার মানে আমাদের আগে ওষুধ সম্পর্কে যে নীতি ছিল, সেই নীতি পুরোপুরি পাল্টে দেওয়া হয়েছে। পরিবর্তন হওয়ার পরে তারা বলছেন, ১৪২ টি ওষুধের দাম সরকার আগে নিয়ন্ত্রণ করতেন, এখন মাত্র ৭৩টি ওষুধের দাম সরকার নিয়ন্ত্রণ করবেন। আর বাকি সমস্তটাই প্রাইস কন্ট্রোলের আওতায় পাঠিয়ে দেওয়া হবে। আর একটা জায়গায় বলেছেন, সমস্ত বেসিক ড্রাগ এবং তার ফরমুলেশনে সবটাই এখন অটোমেটিক অ্যাপ্রুভালের মধ্যে চলে গেছে। সেই সুযোগটা পাবে সেই সব বিদেশি ড্রাগ কোম্পানি যাদের ৫১ পারসেন্ট ইকুইটি শেয়ার আছে। ওষুধের ক্ষেত্রে কতগুলো পরিবর্তন করলেন, আরও অনেকগুলো জায়গাতে বলেছেন। যেমন আমাদের দেশে মাইনস অ্যাণ্ড

মিনারেলস যে আইন আছে, যেটাকে বলে মাইনস অ্যাণ্ড মিনারেলস ডেভেলপমেন্ট অ্যাক্ট, সেটাকে পরিবর্তন করে দেওয়া হোক।

[11-40 – 11-50 a.m.]

মাইনস অ্যাণ্ড মিনারেলস ব্যবহার করার ক্ষেত্রে যাবতীয় বাধা নিষেধকে আমরা তুলে নিয়েছি। এখন এটা এখানে ওপেন সেক্টর, প্রাইভেট এবং ফরেন ইনভেস্টররা এখানে আসতে পারবেন। আমি এখানে সেন্ট্রাল বাজেট নিয়ে বলছি না, স্টেট বাজেটের উপরেই আলোচনা করছি। ১৩টি মিনারেলসের ক্ষেত্রে তাঁরা বলে দিয়েছেন ডি-রিজার্ভ করা হল, যেটা অতীতে আমরা বাইরে কাউকে প্রবেশ করতে দিইনি। আজকে সেইসব খনিগুলোকে ছেড়ে দেওয়া হয়েছে। মাইনস অটোমেটিক অ্যাপ্রুভ্যাল পেয়ে যাচ্ছে। পাওয়ার সেক্টরের ক্ষেত্রে তাঁরা বলছেন — আমাদের ইনফ্রাস্ট্রাকচার ফেসিলিটিজ যা নেই, তার মধ্যে প্রধান একটি বিষয় হচ্ছে পাওয়ার শর্টেজ, আছে সেজন্য ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ আমাদের চোকড হয়ে যাচ্ছে। এই পাওয়ার সেক্টরে আমাদের সামনে ১৩৮টি বিদেশি লগ্নির সুযোগ এসেছে। তার মধ্যে সেন্ট্রাল গভর্নমেন্ট ১৩টি ফাইন্যালাইজ করে দিয়েছেন বলে বলছেন। বিদেশিরা এখানে বিনিয়োগ করবেন কত, না ২ লক্ষ ১৯ হাজার ৯২৭ কোটি টাকা। বিদ্যুৎ উৎপাদন করবেন ৫৮ হাজার ৭৪৫ মেগাওয়াট। পাওয়ার সেক্টরে বিদেশিদের বিনিয়োগের ক্ষেত্রে আমরা বলছি, আমাদের নিজেদের পাওয়ার জেনারেশনের কোনও ক্ষমতা আছে কিনা, আমরা ডোমেস্টিক প্রোডাকশনকে বাড়াতে পারি কিনা, আমাদের সমস্ত পাওয়ার জেনারেশনে প্লান্ট লোড ফ্যাক্টরকে ডেভেলপ করতে পারি কিনা তার জন্য কোনও প্লান গভর্নমেন্ট অফ ইন্ডিয়া করবে না? তাহলে তো আগামী দিনে সমস্তটাই ফরেন ইনভেস্টরদের উপরে ছেড়ে দিতে হবে? আমরা ফরেন ইনভেস্টমেন্টের বিরোধিতা করছি না। বিষয়টি যেন এই রকম না দাঁড়ায় যে আমরা বিদেশি বিনিয়োগের বিরুদ্ধে। আমরা চাইছি বিদেশি বিনিয়োগের পাশাপাশি কতটা আমরা ডেভেলপ করতে পারি, তার জন্য আমরা চেষ্টা করব কিনা? স্বনির্ভরতার বিষয়টি আমাদের চিন্তা করতে হবে, যা আমাদের স্টেট বাজেটে উল্লেখ করা হয়েছে এবং বিধানসভায় আপনারা অনুমোদন করেছেন। আজকে সেটি খরচের জন্য অনুমোদন চাওয়া হচ্ছে। এই বাজেট যদি খরচ করা না যায়, তাহলে তো সেন্ট্রাল গভর্নমেন্টের এক পয়সা খরচ করার কোনও নৈতিক অধিকার নেই। কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে আমাদের হাইওয়েগুলোর মেনটেনেন্সের দায়িত্ব ফরেন ইনভেস্টরদের দেওয়া হবে। হাইওয়ে ব্রিজ হবে তা তাঁরা করবেন এবং টোল তাঁরা আদায় করবেন। ইভেন আমাদের রেলওয়ের ক্ষেত্রে, বিমানের ক্ষেত্রে তাঁরা করবেন। ইতিমধ্যেই বিদেশিরা এয়ার ট্যাক্সি চালু করে দিয়েছেন। বিমান বন্দর পরিচালনা করা, ডেভেলপ করা, পোর্ট ডেভেলপ করা, শিপ মেনটেনেন্স সমস্ত ক্ষেত্রেই বিদেশিদের অনুপ্রবেশ ঘটে গেছে। এটা কেন? ইভেন ব্যাঙ্ক এবং ইন্সরেন্সের ক্ষেত্রেও অনুপ্রবেশ ঘটছে। কোনওটা একটু চেষ্টা করলে আমরা ডেভেলপ করতে পারি, না কোনও কোনও ক্ষেত্রে যেখানে আমাদের স্কিল্ড লোক নেই, আমাদের টেকনোলজি নেই সেখানে বিদেশিদের সাহায্য নেব। কিন্তু এর একটা সীমারেখা

থাকা দরকার। এটা না থাকলে আমরা কোনও দিন দাঁড়াতে পারব না। আমরা কোনও দিন গ্লোবাল কম্পিটিশনে দাঁড়াতে পারব না। সেজন্য স্টেট বাজেটে কতকগুলো কথা বলা হয়েছে। স্টেট বাজেটে আমরা বিকল্প পথ তুলে ধরছি। বিদেশি বিনিয়োগ এখানে হোক, রপ্তানি বাণিজ্য বাড়ুক, আমরা ইন্টারন্যাশনাল কম্পিটিশনে পার্টিসিপেট করব। কিন্তু সেই কম্পিটিশনে যদি আমাদের টিকে থাকতে হয় তাহলে আমাদের নিজেদের যেটুকু ডেভেলপ করার স্কোপ আছে, সেটি আমরা গ্রহণ করব না কেন? এই কথাই স্টেট বাজেটে বলা হয়েছে। কিন্তু বাজেটের ফর্মুলেশনের ব্যাপারে আমাদের একটা সীমাবদ্ধতা আছে। মাননীয় বিরোধী দলের সদস্যদের আমি বলব যে আপনারাও তো বাংলার মানুষ, আপনারা যদি এই সীমাবদ্ধতার কথা বলতেন, আপনারা যদি বলতেন পশ্চিমবাংলার প্রতি ডিসক্রিমিনেশন হচ্ছে, যদি দেখতাম যে কংগ্রেস এর জন্য ওরিড, তাহলে আমরা খুশি হতাম। পশ্চিমবাংলার প্রতি যে ডিসক্রিমিনেশন হচ্ছে তা আমি একটু উল্লেখ করছি। এইটথ প্লান পিরিয়ডে ওঁদের যে টাকা দেবার কথা ছিল তা ওঁরা দেননি। মহারাষ্ট্রকে লাস্ট ইয়ারে দেওয়া হয়েছে এক হাজার তেত্রিশ কোটি টাকা।

সেখানে মধ্যপ্রদেশে ৮৯৭ কোটি টাকা, কর্নাটকে ৬০০ কোটি টাকা, গুজরাটে ৪৯৩ কোটি টাকা, উত্তরপ্রদেশে ১৫৭১ কোটি টাকা আর পশ্চিমবঙ্গে মাত্র ৩৪০ কোটি টাকা। কাজেই ডিসক্রিমিনেশনটা কোথায় দেখুন। জয়নাল সাহে[illegible] বলি আপনারা দেখুন ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের কাছ থেকে কেন্দ্রীয় সরকারের প্র[illegible] কতটা এবং প্রত্যাশা পূরণের ক্ষেত্রে তার অ্যাচিভমেন্ট কতটা সেটা যদি একটু বুঝতেন তাহলে বুঝতে পারতেন পশ্চিমবঙ্গকে কতটা বঞ্চিত করা হয়েছে। আপনারা সময়ে বলছেন যে এখানে কিছু হচ্ছে না এবং তার উত্তর আমরা বারেবারে দেওয়া সত্ত্বেও যখন প্রসঙ্গটা উঠেছে তখন উত্তর দিতেই হয়। এই সরকারের ফলে আজকে মানুষের চেতনা বেড়েছে, মানুষের নতুন নতুন জিনিসের চাহিদা বেড়েছে, আরো উন্নত জীবনযাত্রা করতে চাইছে। সুতরাং এই যে প্রত্যাশা এটা তো কংগ্রেসিদের আমলে ছিল না। এই বেআইনি হাস্কিং মিলগুলো শুরু কখন হয় আপনারা জানেন না? তখন কংগ্রেসি জমানা ছিল সেই সময়ে তো এই বেআইনি হাস্কিং মিলগুলো তৈরি হয়েছিল। আজকে আপনারা এই বেআইনি হাস্কিং মিলগুলো খারাপ বলছেন, তখন এর ভালমন্দ উপলব্ধি করতে পারেননি? তারপরে আপনারা বলছেন নিরক্ষরতার ব্যাপারে, এই নিরক্ষরতা কি বামফ্রন্ট সরকার তৈরি করেছে? এই নিরক্ষরতা বন্ধ করার জন্য কংগ্রেস সরকার কোনও চেষ্টাই করেননি বা কোনও উদ্যোগ গ্রহণ করেননি। আজকে যদি কংগ্রেস বন্ধুরা এই নিরক্ষরতা দূরীকরণের জন্য সচেষ্ট হয়ে ওঠেন এবং পশ্চিমবঙ্গকে যদি নিরক্ষর মুক্ত করা যায় তাহলে এই বামফ্রন্ট সরকারের চেয়ে আর বেশি কেউ খুশি হবেন না। মাননীয় জয়নাল সাহেব তো এক সময়ে মন্ত্রী ছিলেন তিনি এই নিরক্ষরতা দূরীকরণের জন্য কি কি পদক্ষেপ নিয়েছিলেন বা তখনকার মন্ত্রিসভার থেকে কি পদক্ষেপ নেওয়া হয়েছিল জানাবেন তো। আজকে আমরা তাদের পাপের ফল ভোগ করছি। আমরা সেখানে চেষ্টা করছি কতটা মানুষের কল্যাণ করা যায়, কতটা উন্নত করা যায় এবং তার জন্যই আজকে বাজেট, সেই বাজেটের অর্থ বরাদ্দের

মধ্যে দিয়ে আমরা সেই কাজ করতে সক্ষম হব। আমরা কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত টাকা পাই না। কেন্দ্রীয় সরকার আমাদের প্রত্যাশিত অর্থ দেয় না এবং এই ব্যাপারে কংগ্রেসি বন্ধুদের উদ্বিগ্ন হওয়া উচিত কারণ বাংলার প্রতি যে বঞ্চনা সে তো আপনার, আমার সকলের বঞ্চনা। এইবার আমি সোস্যাল ওয়েলফেয়ারের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে কি পরিমাণ বঞ্চনা সেটা তুলে ধরছি সোস্যাল ওয়েলফেয়ারে অন্ধ্রপ্রদেশকে কেন্দ্রীয় সরকার দিয়েছে. ৫ কোটি ৮ লক্ষ টাকা, মধ্যপ্রদেশকে ১৩ কোটি টাকা, তামিলনাড়ুকে ২৭ কোটি ৬৪ লক্ষ টাকা, পাঞ্জাবকে ২৮ কোটি ৯৬ লক্ষ, কর্ণাটককে ৩৪ কোটি ১১ লক্ষ, হরিয়াণাকে ১১২ কোটি ১ লক্ষ টাকা, আর পশ্চিমবঙ্গের ক্ষেত্রে মাত্র ৩ কোটি ৮০ লক্ষ টাকা দেওয়া হল। প্রত্যেকটি ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এইভাবে বঞ্চনা করে চলেছে। এইটথ প্ল্যান পিরিয়ডে প্রত্যেকটি অ্যাচিভমেন্টের প্রোগ্রামের ক্ষেত্রে পশ্চিমবঙ্গকে ডিপ্রাইভ করা হয়েছে। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার যে টার্গেট ছিল আমরা সেই টার্গেট অতিক্রম করে গেছি। যেমন ধরুন পপুলেশন আণ্ডার পভার্টি লাইনে প্রত্যাশা ছিল যে, অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কতজন দারিদ্র্য সীমার নিচে থাকে আর কত জন দারিদ্র্যসীমার উপরে থাকে সেটা বার করা। সেখানে আপনাদের ইকোনমিক সার্ভে, যেটা ডঃ মনমোহন সিংয়ের দেওয়া তথ্য, তার থেকে পড়ছি—সেখানে ন্যাশনাল অ্যাভারেজে ২৯.৯ পারর্সেন্ট প্রভার্টি লাইনের নিচে বাস করে। সেখানে পশ্চিমবঙ্গ এগিয়ে আছে, অর্থাৎ প্রভার্টি লাইনের নিচে ২৭.৬। আর পশ্চিমবঙ্গের উপরে মহারাষ্ট্র, কর্ণাটক, প্রভৃতি পড়ছে। সেখানে মহারাষ্ট্রে ২৯.২, ইউ. পিতে ৩৫.১, এম. পিতে ৩৬.৭, অন্ধ্রপ্রদেশে ৩১.৭, তামিলনাড়ুতে ৩২.৮। সুতরাং পশ্চিমবঙ্গ সেখানে অ্যাভারেজে প্রভার্টি লাইনের নিচে আছে। তারপরে ন্যাশনাল অ্যাভারেজে লাইন এক্সপেকটেন্সির ক্ষেত্রে সোশ্যাল যে ইণ্ডিকেটর আছে হিউম্যান ডেভেলপমেন্টের ক্ষেত্রে, সেখানে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গ ন্যাশনাল লেভেলের উপরে আছে। আমরা লাইট এক্সপেকটেন্সিতে ৬০.৮ ইয়ারস, সেখানে ন্যাশনাল অ্যাভারেজ ৫৭.৭। লিটারেসি রেটে ন্যাশনাল অ্যাভারেজ ৬৪.১৩ আর পশ্চিমবঙ্গে সেখনে ৬৭.৮১। তারপরে ইনফ্যান্ট মর্টালিটি রেট হিসাবে ১ হাজারে ৭৪ জন শিশু মারা যায়, সেখানে পশ্চিমবঙ্গে ১ হাজারে ৫৪ জন শিশু মারা যায়। ডেথ রেটের ক্ষেত্রে ন্যাশনাল অ্যাভারেজে ১ হাজারে ৯২ জন মারা যায়, সেখানে পশ্চিমবঙ্গে ১ হাজার ৭৩জন মারা যায়।

[11-50 – 12-00 p.m.]

বার্থ রেটে ন্যাশনাল অ্যাভারেজ ২৮.৫। পশ্চিমবাংলায় এই অ্যাভারেজ কত? ২৫.৬। আমি বলতে চাইছি, এ বছর এইটথ প্ল্যান পিরিয়াডে সেন্ট্রাল গভর্নমেন্টের টার্গেট কি ছিল? বার্থ রেট কোথায় নেমে আসবে, ডেথ রেট কোথায় নেমে আসবে, শিশু মৃত্যুর হার, মাদার মর্টালিটি কোথায় নেমে আসবে? এক্সপেকটেন্সি অফ লাইফ কতটা বাড়বে? লিটারেসির টার্গেট কতটা অ্যাচিভ করতে পারবে। সেন্ট্রাল গভর্নমেন্টের ন্যাশনাল টার্গেট কি ছিল? আমরা সেই

টার্গেট অ্যাচিভ করতে পেরেছি কিনা? যে গভর্নমেন্ট তার টার্গেট অ্যাচিভ করতে পারে সে গভর্নমেন্ট টাকা খরচ করতে পারবে না? আমাদের অর্থমন্ত্রী মহাশয় এই বিলে খরচের জন্য যে টাকা কনসোলিডেটেড ফাণ্ড থেকে চেয়েছেন আশা করি সকলেই একে ১০০ ভাগ সমর্থন করবেন। এই বলে বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবিতে এই বিল এনেছেন সেই বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, এই বিলকে তো পাস করতে হবে, না হলে মন্ত্রিসভার মাইনে হবেনা, আমাদেরও হবে না। কিন্তু আজকে যখন এই অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাসের জন্য এখানে এনেছেন তখন স্বাভাবিক ভাবেই কিছু আমরা জানতে চাইব। আজকে কিসের জন্য এই টাকা চেয়েছেন? আমাদের রাজ্যে যে মন্ত্রিসভা আজকে রয়েছে এই মন্ত্রিসভা গত ১৮ বছর ধরে এক নাগাড়ে এখানে সরকার চালাচ্ছে, মাননীয় অর্থমন্ত্রী এটা নিয়ে নটি বাজেট প্লেস করেছেন। কিন্তু প্রতি বারই কিছু ফাঁকা আওয়াজ ছাড়া তাঁর কাছ থেকে আমরা কিছুই পাই না। আমরা বিভিন্ন দপ্তরের দিকে যদি তাকাই তাহলে কি দেখব? প্রতিক্ষেত্রেই এই সরকার ব্যর্থ। নীতি নির্ধারণের ক্ষেত্রে দৃঢ় পদক্ষেপ না নিতে পারায় প্রতিটি কাজ জনবিরোধী আখ্যা পেয়েছে। তাই আজকে এই বিল বিতর্কে অংশ নিতে গিয়ে সরকারের সমালোচনা করা ছাড়া আর কোনও পথ নেই।

আমরা যদি শিক্ষার দিকে তাকাই তাহলে আমরা কি দেখব? আমার সহকর্মী তথা বন্ধু অমিয়বাবু যদি ব্যর্থতার কথা উল্লেখ করতেন তাহলে বুঝতাম আত্মসমালোচনা করার মানসিকতা রয়েছে। কিন্তু তা তিনি করতে পারেননি। আপনাদের শিক্ষা ব্যবস্থা এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে, এখানে কোয়েশ্চেন-পেপারই শুধু বাইরে কিনতে পাওয়া যায় না সাথে উত্তর-পত্রও কিনতে পাওয়া যায়। এটা আমার অভিযোগ নয়, এদিকে যারা বসেন আপনাদেরই সদস্য উত্তর ২৪ পরগনার প্রবীণ সদস্য এই হাউসে বলছিলেন, পরীক্ষার আগেরদিন পরীক্ষার প্রশ্নের উত্তরপত্র বিক্রি হচ্ছে। পরীক্ষা ব্যবস্থাকে আপনারা কোথায় নিয়ে এসেছেন? আপনারা কংগ্রেসি আমলে পাশ করেছেন, উত্তরপত্র সহ কোয়েশ্চেন পেপার বিক্রি সেই সময় হত না। এই রকম চিন্তা-ভাবনা কখনও করতে পেরেছেন? আপনারা পরীক্ষা ব্যবস্থাকে কোথায় আজকে নিয়ে এসেছেন। মডারেটার তিনি জানেন না কোন সিলেবাস থেকে পরীক্ষা হচ্ছে, মাধ্যমিকের অঙ্কের পরীক্ষা হচ্ছে, হায়ার সেকেণ্ডারীর সিলেবাস থেকে প্রশ্ন দিয়েছে, এর জন্য পরীক্ষা বন্ধ হয়ে গেল। আপনারা শিক্ষা ব্যবস্থা নিয়ে তদন্ত করেছিলেন তার তদন্ত রিপোর্টও বেরিয়েছে। আজ পর্যন্ত সেই ব্যাপারে কেউ শাস্তি পেয়েছে? আপনারা শিক্ষা ব্যবস্থাকে এই জায়গায় নিয়ে গিয়েছেন। আপনদের আমলে দ্বৈত শিক্ষা ব্যবস্থা চালু হল। আপনারা মুখে বলছেন মাতৃভাষার মাধ্যমে শিক্ষা করতে হবে, মাতৃভাষা, মাতৃদুগ্ধ এই ব্যাপারে অসীমবাবু আমরা একমত। পৃথিবীর কোনও দেশেই মাতৃভাষাকে অবহেলা করে বড় হতে পারে না। আমরা নিশ্চয় মাতৃভাষার মাধ্যমে শিখব। মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেবার জন্য গ্রামের গরিব চাষীর ছেলেকে

আপনারা মাতৃভাষায় পড়তে বলছেন, কারখানার শ্রমিকের ছেলেকে বলছেন, কেন এদের ক্ষেত্রে বাধ্যতামূলক হবে আর অভিজাত ছেলেমেয়েদের ক্ষেত্রে কেন এটা বাধ্যতামূলক হবে না। আপনাদেরই শাসক গোষ্ঠীর মন্ত্রীর ছেলেমেয়েদের ক্ষেত্রে কেন এটা বাধ্যতামূলক হবে না? সমাজের অভিজাত ছেলেমেয়েরা তারা ইংলিশ মিডিয়ামে পড়াশুনা করবে আর এক দিকে গ্রামের গরিব চাষীর ছেলেমেয়েরা কারখানার শ্রমিকের ছেলেমেয়েরা বাংলা ভাষায় পড়াশুনা করবে। এই দ্বৈত শিক্ষা ব্যবস্থা কেন চলবে? গ্রামের ছেলে কমপিটিশন পরীক্ষায় ইংলিশ মিডিয়ামে না পড়ার জন্য ইংরাজিতে দুর্বল থাকার ফলে তারা বেরতে পারছে না। আজকে শিক্ষা ব্যবস্থাকে আপনারা এমনভাবে তৈরি করেছেন তার ফলে গরিব ছেলেমেয়েরা যারা বাংলা ভাষায় পড়াশুনা করছে তারা উপরে উঠতে পারছে না। আগে সরকারি স্কুলগুলিতে পড়াশুনা করলে আমাদের মনে হত আমরা ভাগ্যবান, সরকারি স্কুলগুলিতে ভর্তি করবার জন্য তদ্বির তদারকি করতেন। কিন্তু এখন তারা আগে যেতে চাইছেন আই. সি. এস. ই. স্কুলগুলিতে, তারপরে সেখানে না পেলে তখন সরকারি স্কুলগুলিতে যাচ্ছে। আজকে যারা ভাল পজিশনে যাচ্ছে, তারা সবাই ইংরাজি স্কুলগুলি থেকে পড়াশুনা করা ছাত্র-ছাত্রী। কিন্তু ওয়েস্ট বেঙ্গল সেকেণ্ডারি এডুকেশন বোর্ডের থেকে পাশ করে ছেলে-মেয়েরা উঠে আসতে পারছে না। অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসের ক্ষেত্রেও দেখছি ইংলিশ মিডিয়ামের ছেলে-মেয়েরা এগিয়ে যাচ্ছে, অন্যান্য রাজ্যের ছেলে-মেয়েরা এগিয়ে যাচ্ছে। আমাদের পাশের রাজ্য বিহার, উড়িষ্যার ছেলে-মেয়েরা তারা পশ্চিমবাংলার আই. এ. এস. ক্যাডারে চলে আসছে, কিন্তু আমাদের এখান থেকে পাচ্ছে না। আপনারা শিক্ষা ব্যবস্থাকে আজকে এই জায়গায় নিয়ে চলে গিয়েছেন। আপনারা বিশ্ববিদ্যালয়ে পর্যন্ত দলবাজি করছেন, আমরা জানতাম উপাচার্য্য হন শিক্ষাবিদ, আপনারা সেখানে আপনাদের দলের লোককে দেবেন বলে তার জন্য আইন পাল্টালেন। আপনাদের নিজেদের মনমতো উপাচার্য্য না হলে বিশ্ববিদ্যালয়ে ঢুকতে পর্যন্ত পারবে না। শিক্ষায় আপনারা রাজনীতি শুরু করে দিয়েছেন। আমার বাঁদিকে যাঁরা বসে আছেন, এঁরা এখানে এক রকম কথা বলেন, আর বাইরে আর এক রকম কথা বলেন। শিক্ষকদের ৬৫ বছর পর্যন্ত চাকরির বয়সসীমা করতে হবে, এটা আপমাদের নেতা সত্যপ্রিয় বাবু বলেছিলেন। আপনারা আন্দোলন করেছিলেন। আপনারাই আবার ক্ষমতায় এসে শিক্ষকদের ৫ বছর চাকরির বয়সসীমা কমিয়ে দিলেন। তারা কোর্টে গেল, কোর্টের রায় তাদের পক্ষে থাকা সত্ত্বেও আপনারা মানছেন না। সেইজন্য তারা আন্দোলন করছে। আপনাদের শাসক গোষ্ঠীর লোকেরা মাঠে ময়দানে লেকচার দিচ্ছেন ৬৫ বছর পর্যন্ত শিক্ষকদের চাকরি দিতে হবে। কিন্তু এক্ষেত্রে কোর্ট যে রায় দিয়েছে, সেই রায় আপনারা মানছেন না। পেনশনের ব্যাপারে জয়নাল আবেদিন সাহেব বলেছেন, মাস্টার মহাশয়দের পেনশনটা আপনারা চালু করতে পারলেন না। আজকে টোটাল শিক্ষা ব্যবস্থায় আপনারা একটা নৈরাজ্য এনেছেন।

[12-00 – 12-10 p.m.]

তার ফলে এই শিক্ষায় সব থেকে বেশি পিছিয়ে পড়েছে অন্যান্য রাজ্যের তুলনায়।

আগে আমাদের রাজ্যে দেখেছি উড়িষ্যা, বিহার এই সব রাজ্যের বিশ্ববিদ্যালয়ের ছেলেরা এখানে পড়তে আসতো। শিক্ষায় আগে আমরা অনেক উঁচুতে ছিলাম, এখন অনেক পিছিয়ে পড়েছি, আপনারা সেটা স্বীকার করেন না। এ রাজ্যে শিক্ষা ব্যবস্থা, স্বাস্থ্য ব্যবস্থা, চিকিৎসা ব্যবস্থা এগুলি সব ভেঙে দিয়েছেন। আপনারা বলেন গরিব মানুষের সরকার, কিন্তু আমাদের আমলে এই গরিব লোকরা হাসপাতালে গেলে চিকিৎসার সুযোগ পেত, কিন্তু আজকে আপনারা হাসপাতালগুলিকে ব্যয়বহুল করে দিয়েছেন। হাসপাতালে গেলে ১ টাকা দিয়ে টিকিট করতে হচ্ছে, বেড ফি দিতে হয়, হসপিটাল ফি দিতে হয়, পচা চাল আর গঙ্গা জলের মতো ডাল খেতে হয় রোগীদের। হজম না হলে একটা জেলুসিল ট্যাবলেট খেতে হবে, তার জন্যও পয়সা দিয়ে কিনতে হবে। আপনারা গরিব লোকগুলোর কাছে পয়সা নেন আর গরিব লোকগুলো আমাদের জিজ্ঞাসা করে, গরিবের জন্য হাসপাতাল তো গরিব লোক গেলে হাসপাতালে পয়সা দিতে হয় কেন। ইস্কুলে যদি শিক্ষা না হয়, আর হাসপাতালে যদি ডাক্তার না থাকে তাহলে সেই দপ্তর চালিয়ে কি লাভ? এই সব দপ্তর চলবে আর এর জন্য টাকা আপনাকে দিতে হবে। হাসপাতালে যদি ডাক্তার না থাকে তাহলে কি চিকিৎসা হবে, আপনি সেই হাসপাতাল চালাবার জন্য টাকা দেবেন কেন? আপনাদের আমলে হাসপাতাল তৈরি করতে পেরেছেন? আমাদের আমলে বাইরের রাজ্য থেকে লোক চিকিৎসার জন্য আমাদের এই হাসপাতালগুলোতে আসত, তখন কলকাতার চিকিৎসা ব্যবস্থা এত ভাল ছিল। আর এখন আমাদের রাজ্য থেকে লোকে ভেলোর, ম্যাড্রাস চলে যাচ্ছে, দিল্লি চলে যাচ্ছে, অল ইন্ডিয়া মেডিক্যাল ইনস্টিটিউট-এ চলে যাচ্ছে। শুধু ডাক্তারদের উপর দোষ চাপিয়ে কি হবে। শুধু কি ডাক্তার, আপনারা হাসপাতালের ওয়ার্ক কালচার নষ্ট করে দিয়েছেন। ইন্দিরা গান্ধী এসমা চালু করেছিলেন, আপনারা এর বিরুদ্ধে আন্দোলন করেছেন। এক দিকে এসমার বিরুদ্ধে আন্দোলন করেছেন, আর এক দিকে জরুরি অবস্থায় সেবা মূলক কাজ যেখানে হয় সেখানে ইউনিয়ন বাজিকে মদত দিয়েছেন। তারা কাজ করবে কেন? হাসপাতালের কর্মচারি যারা আছেন তারা দেখেন আমরা রোগীদের সেবা করে কোনও সুযোগ-সুবিধা পাব না, কিন্তু আমরা যদি ইউনিয়নের ঝান্ডা তুলি বা কাজে ফাঁকি দিয়ে মিটিং মিছিল করি তাহলে আমাদের কাজ হবে। ইউনিয়ন করে হাসপাতালগুলির বারোটা বাজিয়ে দিয়েছেন। হাসপাতালগুলিতে আপনাদের বামপন্থী দলের পোস্টার ঝুলছে, ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেছে। যদি ওয়ার্ক কালচার না থাকে তাহলে সেখানে উন্নতি করবেন কি করে? আপনারা ভাবছেন ডাক্তার পাঠিয়ে দিয়ে হাসপাতালগুলির সমস্যার সমাধান করবেন। আজকে শিক্ষা ব্যবস্থা ব্যর্থ, হাসপাতালগুলি তো গরিব মানুষের নাগালের বাইরে চলে যাচ্ছে। বেকার ছেলেরা বেকারত্বের জ্বালায় ভুগছে। আগে হলদিয়া নিয়ে দার্জিলিং নিয়ে, বক্রেশ্বর নিয়ে নির্বাচনী বৈতরণী পার হয়েছেন। এবারে শিল্প নিয়ে নির্বাচন পার করতে চাইছেন, কিন্তু একটাও শিল্প এখানে হবে না। আপনাদের বুদ্ধদেব বাবুই বলেছেন যে এম.ও.ইউ. হয়েছে, চুক্তি হয়েছে তার ফিফটি পারসেন্টও যদি কার্যকর হয় তাহলে অনেক কাজ হয়ে যাবে।

আমরা বলছি, ৫০ পারসেন্ট কেন ৫ পারসেন্টও কার্যকর হবে না। এটাও ঐ হলদিয়া,

বক্রেশ্বর, দার্জিলিং-এর মতন ধাপ্পা। আপনারা যদি সত্যিকারের শিল্পায়ন এখানে করতে চাইতেন তাহলে ১৮ বছরে পারলেন না কেন? শিল্পায়ন না করে এখানে আপনারা কতগুলি বাংলা বন্ধ খালি করেছেন, এ ছাড়া কিছুই করতে পারেননি। মুখ্যমন্ত্রী বারবার বিদেশে যান এখানে শিল্প প্রতিষ্ঠা করবেন বলে কিন্তু কটা শিল্প তিনি এ রাজ্যের জন্য নিয়ে আসতে পেরেছেন? শিল্প প্রতিষ্ঠার জন্য যে ইনফ্রাস্ট্রাকচার দরকার সেই জিনিসটাই এখানে নেই। এখানে রাস্তাঘাটের অবস্থা ভাল নয়, যোগাযোগের অবস্থা ভাল নয়, এমন কি টেলিফোন চাইলেও শিল্পপতিরা তা পান না। টেলিফোনের কথা বললেই আপনারা বলবেন এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। কিন্তু রাজ্যের হাতে যেটা আছে সেই শিল্প পরিকাঠামোই এখানে আপনারা তৈরি করতে পারলেন না। আপনাদের কাজ শুধু রাজ্য সরকারি কর্মচারিদের বলা যে তোমরা কো-অর্ডিনেশন কমিটির ঝান্ডা ধরে মিছিল কর আর কেন্দ্রীয় সরকারি অফিসগুলিতে গিয়ে বলা সেখানকার কর্মচারিদের যে তোমরা আন্দোলন কর, স্ট্রাইক কর, কাজ কর না। এর ফলে কেন্দ্রীয় সরকারের অফিসগুলিতে কাজ হলেও এই রাজ্যের যেটুকু উন্নতি হতে পারত আপনাদের জন্য সেটাও হতে পারছে না। কাজেই শিল্পায়নের নামে এখানে আপনারা খালি মানুষকে ধাপ্পা দিয়ে চলেছেন। আমরা বলেছিলাম মুখ্যমন্ত্রী বিদেশ গিয়েছেন ২২ বার, মুখ্যমন্ত্রী সেদিন বললেন তিনি বিদেশ গিয়েছেন ১৮ বার কিন্তু এতবার বিদেশ গিয়েও তিনি কোনও শিল্প এখানে প্রতিষ্ঠা করতে পারলেন না। আপনাদের সময়ে মুখ্যমন্ত্রী তো রেকর্ড সময় ধরে মুখ্যমন্ত্রিত্ব করছেন কিন্তু তিনি কিছুই করতে পারলেন না। আর আমাদের সময় যদিও আমরা একটানা ২০ বছর রাজত্ব চালিয়েছিলাম — ১৯৪৭-৬৭ সাল, তখন যিনি মুখ্যমন্ত্রী ছিলেন তিনি এতদিন বাঁচেন নি, ১৪ বছর ৭ মাস তিনি মুখ্যমন্ত্রী ছিলেন সেই ডাঃ বিধানচন্দ্র রায় তার রাজত্বকালে একবারও বিদেশে না গিয়ে এখানে দুর্গাপুর করেছেন, কল্যাণী করেছেন, স্টেট বাস করেছেন, অনেকগুলি বিশ্ববিদ্যালয় করেছেন, মেডিক্যাল কলেজ করেছেন কিন্তু এখনকার মুখ্যমন্ত্রী তা করতে পারেননি। উনি শিল্পায়নের নামে যে বিদেশ যাচ্ছেন সেটা একটা ধাপ্পা। শিল্পায়নের নামে আজকে আপনারা ইলেকশন বৈতরণী পার হতে যাচ্ছেন। কি ভাবে এখানে শিল্পায়ন হবে? শিল্পের জন্য যে বিদ্যুৎ দরকার সেই বিদ্যুতের সঠিক ব্যবস্থা আপনারা আজও করতে পারলেন না। আজকে গিয়ে দেখুন যে হাওড়ার ছোট ছোট কারখানাগুলি বন্ধ হয়ে পড়ে আছে। নতুন কারখানা তো আপনারা করতেই পারছেন না তার উপর পুরানো কারখানা যেগুলি ছিল আপনাদের অযোগ্যতার জন্যও সেগুলি বন্ধ হয়ে যাচ্ছে। লোডশেডিং শব্দটা এখন এখানে ইডিয়াম হয়ে গেছে। বিদ্যুতের সুষ্ঠু সরবরাহ ব্যবস্থাটা আপনারা করতে পারলেন না। একদিন এখানে প্রবীর বাবু বলছিলেন, এত শিল্প নাকি এখানে তৈরি হচ্ছে যার জন্য বিদ্যুতের ক্রাইসিস হয়ে যাচ্ছে। তাহলে কেন আপনারা নতুন নতুন পাওয়ার প্ল্যান্ট এখানে তৈরি করতে পারলেন না? ডাঃ রায় তার ১৪ বছর ৭ মাসের রাজত্বকালে এই পশ্চিমবঙ্গে অনেকগুলি পাওয়ার প্ল্যান্ট তৈরি করে দিয়ে গিয়েছেন আর আপনারা শুধু বক্রেশ্বর দেখাচ্ছেন। আর ঐ বলাগড়ের পাওয়ার প্ল্যান্ট আদৌ হবে কিনা সন্দেহ আছে। আজকে আপনাদের বলতে হবে যে কি কন্ডিশনে রোলস রয়েস কোম্পানির সঙ্গে বলাগড়

পাওয়ার প্ল্যান্ট নিয়ে চুক্তি হয়েছে। সেদিন কলিং অ্যাটেনশনের নোটিশের জবাবে বিদ্যুৎ মন্ত্রী যা বলেছেন তাতে ব্রাকেটে লিখেছেন যে তাদের সঙ্গে একটা আন্ডার স্টান্ডিং করে অর্ডার দেওয়া হয়েছে। আমাদের জিজ্ঞাস্য, ২৭শো কোটি টাকার কাজ যেখানে সেখানে কেন টেন্ডার ডাকা হল না? বলাগড় নিয়ে শ্বেতপত্র প্রকাশ করা দরকার কারণ মানুষ সব কিছু জানতে চান। যেখানে ৫/১০ হাজার বা ১/২ লাখ টাকার কাজ হলেও টেন্ডার ডাকা হয় সেখানে ২৭শো কোটি টাকার কাজ যেখানে হচ্ছে সেই বলাগড় সম্বন্ধে বিদ্যুৎ মন্ত্রী বলেছেন টেন্ডার ডাকা হয়নি, আন্ডার স্টান্ডিং করে কাজ করা হচ্ছে। কিসের আন্ডার স্টান্ডিং মানুষ তা জানতে চান। আমরা শুনেছি অর্থমন্ত্রী হিসাবে আপনিও কিছু কিছু ব্যাপারে আপত্তি জানিয়েছেন, বিদ্যুৎ মন্ত্রীও জানিয়েছেন কিন্তু এই সরকারের বিদ্যুৎ দপ্তরটা তো সরকার চালাচ্ছেন না, গোয়েঙ্কারা এই বিদ্যুৎ দপ্তরটা চালাচ্ছেন।

[12-10 – 12-20 p.m.]

এই সরকারের কি স্বার্থ আছে যে সঞ্জীব গোয়েঙ্কার নির্দেশে আজকে বিদ্যুৎ দপ্তর চলছে? বুদ্ধদেব বাবু আজকে সেই জন্য গোয়েঙ্কা গ্রুপের বিরুদ্ধে কোনও কথা বলছেন না। রোলস রয়েজের সঙ্গে কি চুক্তি হয়েছে রাজ্য সরকারের অর্থমন্ত্রী নিজে তা জানতে পারছেন না। চুক্তির বয়ান সম্পর্কে কেউ কিছু জানতে পারছেন না। সুতরাং আমি বলতে চাই, এই বিষয়ে একটা পূর্ণ তদন্তের ব্যবস্থা করা হোক। আপনাদের দলের লোক নিয়ে একটা পরিষদীয় কমিটি করে একটা তদন্তের ব্যবস্থা করুন সেই জন্য অর্থমন্ত্রীর কাছে পরিষ্কার ভাবে জানতে চাই, বলাগড় তাপ বিদ্যুৎ কেন্দ্র নিয়ে একটা শ্বেতপত্র বার করে বিস্তারিত তথ্য আমাদের জানান। কারণ পশ্চিমবাংলার সাধারণ মানুষের মধ্যে একটা সন্দেহ দেখা দিয়েছে যে কার স্বার্থ এর সঙ্গে জড়িয়ে আছে, কার অদৃশ্য হাত এর মধ্যে রয়েছে। কারণ আপনি অন্ধকারে আছেন, সি.ই.এস.সি. গোয়েঙ্কার সঙ্গে রোলস রয়েজের কি চুক্তি হয়েছে, সেটা কেউ জানতে পারছে না। কারা এর বিদ্যুৎ নেবে, এই বিদ্যুতের দাম কত হবে, কোন এজেন্সির মাধ্যমে দেওয়া হবে, এই সম্পর্কে কেউ জানতে পারছে না। সেই জন্য এই সরকারের যে ব্যর্থতা এর বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি। কারণ এই সব চুক্তি সম্পর্কে আমাদের জানার অধিকার আছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিল আনা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। আমার বক্তব্যের পূর্বে মাননীয় বিরোধী দলের নেতা মাননীয় সরকারি দলের সদস্যরা তাঁদের বক্তব্য রেখেছেন। এই মাত্র মান্নান সাহেব এর বক্তব্য শুনলাম। তাঁর শেষ কথা, যেহেতু রাজ্য সরকার এর সমস্ত দপ্তরে নাকি ব্যর্থতা সেই জন্য এই বিল নাকি অনুমোদন করার যুক্তি নেই। এটা শুধু আমাদের রাজ্যে নয়, আমাদের কেন্দ্রীয় সরকারের অর্থাৎ পার্লামেন্টে ভারতবর্ষের বিভিন্ন অঙ্গ রাজ্যের বিধানসভায় খুব স্বাভাবিক নিয়মে এই বিল আনা হয় এবং স্বাভাবিক ভাবে এই বিল বিধানসভায় পাস হয়।

সঙ্গে সঙ্গে আমি যে বিষয়টা নিশ্চিত ভাবে অনুরোধ করছি, বিরোধী দলের নেতা তাঁর দীর্ঘ বক্তব্যের মধ্যে দিয়ে যে কথাগুলো বলবার চেষ্টা করেছেন, তার প্রতিবাদ করে আমার বক্তব্য রাখতে গিয়ে বলতে হবে,. আমাদের সরকারের যে দৃষ্টিভঙ্গি, আমাদের সরকারের যে কাজ করার নীতি, সর্বোপরি সেই কাজ করতে গিয়ে আমাদের যে সীমাবদ্ধতা আছে, তার মধ্যে দাঁড়িয়ে কাজ করার যে আন্তরিকতা সেটা আমাদের সরকারের অর্থমন্ত্রীর আছে এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে এবং পরবর্তীকালে বিভাগীয় মন্ত্রীদের বক্তব্যের মধ্যে দিয়ে আমরা রাজ্যের জনগণের কাছে উপস্থিত করেছি। আমি সঠিক ভাবে এই কথা বলতে চাই, আমাদের রাজ্যের যে সীমাবদ্ধতা আছে তার মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্যের সর্ব ক্ষেত্রে যে উন্নতি এবং মানুষের যে চাহিদা তা সর্ব অংশে পুরণ করার যে সফলতা সেটা যে আমরা নিশ্চিত ভাবে পেয়ে গেছি,. এটা বলতে পারা যায় না।

একথা আমি আগেও বলিনি এখনও বলতে চাই না, কিন্তু আমি এ কথাটা বলতে চাই ভারতবর্ষের মতো একটা যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় একটা অঙ্গরাজ্যের যে সীমাবদ্ধতা সেটাকে আমাদের নিশ্চিত ভাবে স্বীকার করা দরকার। স্বীকার করা দরকার যে আমাদের দেশের অর্থনীতি, শিল্পনীতি এবং সামগ্রিক ভাবে আমাদের দেশের সমস্ত পরিচালন ব্যবস্থার ক্ষেত্রে মূল নীতি নির্ধারণ আমাদের কেন্দ্রীয় সরকার করেন। এটা সংগত ভাবে আমি বলতে চাই যে এই নীতি প্রণয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সবকারের যে ভ্রান্ত নীতি এবং এই নীতির ফলে আমাদের দেশের অর্থনীতি, আমাদের দেশের সামাজিক অবস্থান, আমাদের দেশের সর্বক্ষেত্রে বিশৃঙ্খল অবস্থা সৃষ্টি হয়েছে। আমরা এটা বারবার নানা তথ্যের মধ্যে দিয়ে উল্লেখ করেছি। মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতায় বা অন্যান্য আলোচনার সময় আমরা দেখেছি তাঁর সফলতা এবং তাঁর সফলতার ক্ষেত্রে আমাদের সরকারের যদি কোনও ত্রুটি-বিচ্যুতি থাকে তা সংশোধন করার ক্ষেত্রেও আমাদের সরকার দৃষ্টি নিক্ষেপ করেছে। সরকার সে ব্যাপারে যত্নবান। এই সঙ্গে সঙ্গে আমাদের রাজ্যের প্রতি কেন্দ্রের বঞ্চনার কথাটা যদি না বলি তাহলে বলাটা অসম্পূর্ণ থেকে যাবে। আমাদের রাজ্যের, অর্থনীতি এবং সেই অর্থনীতির উপর দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকারের শিল্পের উন্নয়ন। আমাদের রাজ্যের কৃষির উন্নয়ন আমাদের রাজ্যের মানুষের জীবনযাত্রার মানের উন্নয়ন, আমাদের রাজ্যের বেকার সমস্যার সমাধান, সর্বক্ষেত্রে আমাদের যে সফলতা যেটা আমরা পেতে পারতাম, আজ জোরের সঙ্গে বলতে চাই, কেন্দ্রের ভ্রান্ত অর্থনীতি এবং রাজ্যের প্রতি বঞ্চনার জন্য সেটা আমরা করতে পারিনি। তা সত্ত্বেও আমরা নিশ্চিতভাবে একথা বলতে চাই যে আমাদের সরকারের একটা বিকল্প দৃষ্টিভঙ্গি আছে। আমাদের রাজ্যে ভূমি সংস্কারের ক্ষেত্রে আমাদের যে সফলতা, সেই সফলতাকে অবলম্বন করে কৃষিকার্যে উন্নত মানের কৃষি যন্ত্রপাতি, উন্নত প্রযুক্তি প্রয়োগ করে এবং সামগ্রিক ভাবে বেকার সমস্যার যে বৃদ্ধি তাকে মেনে নিয়েই আমাদের রাজ্যের বেকারদের কিছুটা সংস্কারের ক্ষেত্রে যে ব্যবস্থা সেগুলো আমরা করার চেষ্টা করেছি। মাননীয় বিরোধী সদস্যরা বারবার বলেছেন আমরা নাকি সব ক্ষেত্রেই পুরোপুরি ব্যর্থ। তাহলে মাননীয় বিরোধী

সদস্যদের বলি সবই যদি ব্যর্থ তাহলে সব ব্যবস্থাই উঠে যেত, আমরা সবাই এত সুস্থ থাকতে পারতাম না। কি শিক্ষা, কি স্বাস্থ্য সবেতেই নাকি আমরা ব্যর্থ। আমরা নিশ্চয়ই বলব স্বাস্থ্য ব্যবস্থার ক্ষেত্রে এখনও অনেক টিলেঢালা আছে, অনেক অব্যবস্থা আছে, অনেক ব্যবস্থা করার ক্ষেত্রে অনেক গাফিলতি আছে। কিন্তু কিছুই নেই একথাটা মনে হয় ঠিক নয়। ঠিক তেমনি ভাবে আমরা শিক্ষার কথা বলি। মাননীয় মান্নান সাহেব বললেন, অর্থমন্ত্রীকে দেখিয়ে যে তিনি কংগ্রেস আমলে লেখাপড়া করেছেন। এই অবস্থা নাকি ছিল না। আমরা নিশ্চয় ভুলে যাব না ১৯৭২ থেকে ১৯৭৭ সালের শিক্ষা ব্যবস্থার কথা। শিক্ষার ক্ষেত্রটি যে শিক্ষার জায়গায় ছিল না সেটা যদি আজকের সঙ্গে মেলাই তাহলে দেখব ওই সময়ের সঙ্গে আজকের অবস্থান কি আছে। আমরা যদি বলি রাজ্য সরকার সব ব্যাপারে ব্যর্থ বিরোধী দলের সদস্যরা, তাহলে বলব আপনারা তো ১৯৪৭ থেকে ৪৭ বছর দেশ শাসন করেছেন। আমাদের দেশটা এই জায়গায় গেল কেন? কেন গ্যাট চুক্তিতে স্বাক্ষর করতে হল? কেন বিদেশি পুঁজিকে আমরা নিয়ে এলাম? আপনারা তো খুব গর্বের সঙ্গে বলেন ব্যাঙ্ক জাতীয়করণ করেছেন, বিমা জাতীয়করণ করেছেন। আজকে সেই কংগ্রেসকে জাতীয়করণ করার পর আবার কেন বে-সরকারিকরণ করতে হচ্ছে।

[12-20 – 12-30 p.m.]

আমি মনে করি আমাদের বিরোধী দলের, কংগ্রেসি দলের সদস্যদের এর সদুত্তর দেওয়া উচিত। আমাদের রাজ্যে যতটা উন্নতি হবার সম্ভাবনা ছিল ততটা উন্নতি হয়নি কেন্দ্রীয় সরকারের নীতি এবং কর্মসূচির জন্য। তাদের নীতি এবং কর্মসূচি আমাদের উন্নতির পথে প্রতিবন্ধকতা সৃষ্টি করেছে। সেসব কথা আমরা আমাদের দফাওয়ারি বাজেটের মধ্যেই উল্লেখ করেছি। এটা ঠিকই এখনো রাজ্যে বিদ্যুৎ সমস্যা আছে, কিন্তু কংগ্রেস আমলের শেষে এবং আমাদের আমলের শুরুতে এই অবস্থা যে জায়গায় ছিল, যেভাবে লোড শেডিং ইত্যাদি হত, সে জায়গা থেকে আজকে আমাদের অবস্থার অনেক উন্নতি হয়েছে। এটা কি কেউ অস্বীকার করতে পারেন? এখনো সমস্যা আছে। বিদ্যুৎ উৎপাদন বেড়েছে, কিন্তু বন্টন ব্যবস্থার সেভাবে উন্নতি হয়নি। প্রতিদিন মানুষের চাহিদা বৃদ্ধি পাচ্ছে, ফলে নতুন নতুন সমস্যার সৃষ্টি হচ্ছে। তথাপি যদি বলা হয় উন্নতি কিছু হয়নি, তাহলে আমি মনে করি তা সঠিকভাবে বলা হচ্ছেনা। বিরোধী দলের মাননীয় সদস্যদের কাছে আমার আবেদন—রাজ্যের সার্বিক উন্নয়নের ক্ষেত্রে আমরা নিশ্চয়ই তাঁদের সাহায্য, সহযোগিতা এবং সর্বোপরি গঠনমূলক সমালোচনা আশা করি। তাঁদের অবশ্যই মনে রাখতে হবে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা যা চাই তা কখনোই ভিক্ষা নয়, কেন্দ্রীয় সরকারের দয়া আমরা চাই না এবং তা না পেলেও আমাদের চলবে, ব্যাপারটা তা নয়। আমরা আমাদের দাবি এবং অধিকার অনুযায়ী চাই এবং তাঁদের দেওয়াটা কর্তব্যের মধ্যে পড়ে। বিরোধী দলের সদস্যরা এখানে অনেক বিষয় নিয়েই চিৎকার করছেন, অথচ ওখান থেকে যে আমাদের দেওয়া হচ্ছেনা, সে বিষয়ে কিছুই বলছেন না। কেন্দ্রীয় সরকার তাঁদের দলের দ্বারাই পরিচালিত, সুতরাং দেশের মানুষের প্রতি তাঁদের সঠিক

দায়িত্ব ও কর্তব্য পালন করতে হলে সেখানেও তাঁদের সোচ্চার হতে হবে। বিরোধী দলের সদস্য হিসাবে শুধু এখানে চিৎকার করাটাই তাঁদের দায়িত্ব নয়, দেশের মানুষের প্রতিও তাঁদের দায়িত্ব এবং কর্তব্য আছে এবং তা তাঁদের অবশ্যই পালন করা উচিত। যেভাবে এখানে বাজেট পেশ করা হয়েছে এবং যেভাবে এখানে তা গৃহীত হয়েছে সেভাবেই আজকে এই বিল এখানে আনা হয়েছে। সুতরাং আমাদের বিভিন্ন খাতের ব্যয় বরাদ্দ যাতে সঠিকভাবে ব্যয়িত হয়, তার মধ্যে দিয়ে আমাদের রাজ্যের বিভিন্ন পরিকল্পনাগুলো যাতে কার্যকর হয়, মানুষের জন্য সঠিকভাবে সরকার যাতে কাজ করতে পারে তা আমাদের বিশেষভাবে দেখা দরকার। সেদিক দিয়ে খুব স্বাভাবিকভাবে বিরোধী দলের নেতা মাননীয় ডাঃ জয়নাল আবেদিন সাহেব বিভিন্ন ক্ষেত্রগুলোর কথা উল্লেখ করেছেন। তিনি বিভিন্ন ক্ষেত্রের বেশ কয়েকটি প্রশ্ন এখানে উত্থাপন করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই সেগুলোর উত্তর দেবেন। তবু আমি বলি যে, হ্যাঁ, নিশ্চয়ই আমাদের পরিবহনের ক্ষেত্রে সমস্যা আছে। কিন্তু সমস্যা থাকা সত্ত্বেও আমরা দেখছি অতীতে এমন অনেক জায়গা ছিল যেখানে যান-বাহনের কোনও ব্যবস্থাই ছিল না, বর্তমানে সেসব জায়গায় শুধু যান-বাহনের ব্যবস্থাই হয়নি, ব্যাপকভাবে ব্যবস্থা হয়েছে। তথাপি সমস্যা রয়েছে, মানুষের চাহিদা বৃদ্ধি পেয়েছে, মানুষ এখন অনেক বেশি বাইরে বেরুচ্ছে, মানুষের যাতায়াত অনেক বেড়ে গেছে। অর্থনৈতিক উন্নয়ন রাজ্যে ঘটেছে বলেই মানুষকে বেরুতে হচ্ছে, যান-বাহনের প্রয়োজন দেখা দিচ্ছে। বিভিন্ন ক্ষেত্রে চাহিদা বৃদ্ধির মধ্যে দিয়ে এটা নিশ্চিতভাবে প্রমাণিত হচ্ছে যে, জনগণের অর্থনৈতিক উন্নতি ঘটেছে। আমি মনে করি আমাদের সরকারের দৃষ্টিভঙ্গি অনুযায়ী আন্তরিকভাবে সর্বক্ষেত্রে কাজ করার ফলেই এটা সম্ভব হয়েছে। ক্ষমতা বিকেন্দ্রীকরণ পদ্ধতির মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার প্রতিটি ক্ষেত্রে তার সঠিক কর্মসূচিগুলোকে একের পর এক রূপায়িত করে চলেছে। এখানে আইন-শৃঙ্খলা পরিস্থিতি এবং পুলিশের ভূমিকার প্রশ্ন তোলা হয়েছে। হ্যাঁ, নিশ্চিতভাবেই পুলিশের ভূমিকা কোনও কোনও ক্ষেত্রে সঠিক হচ্ছে না। তাদের যে ভূমিকা পালন করা উচিত সে ভূমিকা সব সময় সব ক্ষেত্রে পালিত হচ্ছে না। পুলিশের একটা অংশ তাদের কাজের মধ্যে দিয়ে আমাদের সরকারের বিভিন্ন সাফল্যকে ঢাকা দেবার চেষ্টা করছে এবং মানুষের মধ্যে সরকার বিরোধী জন-মত সৃষ্টি করার একটা ঘৃণিত ভূমিকা পালন করছে। এ ক্ষেত্রে নিশ্চয়ই আমাদের কিছু দায়িত্ব থেকে যায়, সুতরাং এটা আমাদের দেখতে হবে। কিন্তু এর মানে এই নয় যে, পুলিশ খাতে যে ব্যয়-বরাদ্দ ধার্য করা হয়েছে তা ঠিক হয়নি। এই খাতে ব্যয় না মঞ্জুর করার কথা বললেন। এর কারণ কি আইন-শৃঙ্খলার ক্ষেত্রে উন্নত হচ্ছে না, অবনতি হয়ে যাচ্ছে? না, একথা ঠিক নয়। এই প্রসঙ্গ যেমন আছে, তেমনি নিশ্চিতভাবে আমি বলব, জয়নাল সাহেব একটি কথা উল্লেখ করেছেন অন্যান্য জায়গাগুলিতে টাকা বাড়ানো দরকার। আজকে কৃষির ক্ষেত্রে উন্নয়ন করেছি, গ্রামের কৃষকদের উন্নয়ন ঘটেছে। আজকে ক্ষেত-মজুরদের সংখ্যা অনেক ক্ষেত্রে যেমন কমেছে, তেমনি ভাবে ক্ষেতমজুরদের বছরে নির্দিষ্ট কাজের অর্থাৎ কাজ পাওয়ার গ্যারান্টি সৃষ্টি হয়েছে। তা না হলে আমরা দেখছি পরস্পরবিরোধী বিষয় হয়ে যাচ্ছে। তথ্যে বলা হচ্ছে ৫০ লক্ষ ক্ষেত-মজুর আছে। কিন্তু ক্ষেতমজুরদের জন্য ভরতুকি দিয়ে রেশনে চাল

দেওয়ার যে ব্যবস্থা আমরা করেছি, তার চেয়ে অনেক বেশি ক্ষেতমজুর এই সুযোগটা নিয়ে যাচ্ছেন। স্বাভাবিকভাবেই আজকে এদের সংখ্যাটা কত তার সঠিক হিসাব আমরা পাচ্ছি না। কারণ যাদের জন্য এই সুযোগ, যাদের পাওয়ার জন্য এই ব্যবস্থা তারা সঠিকভাবে পাচ্ছে না, অন্য লোকে পেয়ে যাচ্ছে। এই যে ক্ষেত্রটা এটা নিশ্চয়ই দেখা দরকার। আজকে সরকারের যেমন এই বিষয়ে উদ্যোগ নেওয়া দরকার, ঠিক তেমনি সরকারি উদ্যোগে যে বিকেন্দ্রীকরণের ক্ষেত্রগুলি করে দেওয়া হয়েছে তারা যদি এই ব্যবস্থার প্রতি নজর না দেন—এই জায়গায় সকলে যদি সতর্ক না হয় তাহলে কিছু করা যাবে না। কারণ এদের মাধ্যম দিয়েই এই বিষয়গুলি হয়ে আসে। সরকারি দল এবং বিরোধী দল সবাই এই প্রশাসনিক ব্যবস্থার মধ্যে আছে, পঞ্চায়েতে আছে। নির্দিষ্টভাবে এই সংখ্যাটা যদি ঠিক না করে তাহলে যাদের জন্য সুযোগ, তাদেরকে আমরা দিতে পারব না। এক্ষেত্রে বিরোধীদলের সদস্যদেরও ভূমিকা আছে, কারণ তারা বিধানসভায় বিরোধিতা করছেন। তাই আমি আশা করব, এই ধরনের কাজের বিরোধিতা না করে রাজ্যের উন্নয়নের স্বার্থে সঠিক কাজের জন্য সহযোগিতা করুন এবং কেন্দ্রীয় সরকারের বঞ্চনার যে নীতি যার ফলে আজকে আমাদের দেশের এই অবস্থার সৃষ্টি হয়েছে সেকথা স্বীকার করে বক্তব্য রাখলে ভাল হয়। এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার অর্থমন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত মহাশয় তার অ্যাপ্রোপ্রিয়েশন বিলে যে অনুমোদন চেয়েছেন—এই হাউস থেকে বাজেট আমরা পাস করিয়ে দিয়েছি—তার পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি প্রশ্ন করতে চাই। যে টাকা আপনি চাচ্ছেন সেই টাকা সর্বক্ষেত্রে খরচ করতে পারবেন তো? নাকি মিস-ইউজ হবে? এই মিস-ইউজ কথাটা কেন বললাম সেই প্রসঙ্গে বলছি। আপনাদেরই একজন মন্ত্রী যখন মেদিনীপুর জেলার জেলা পরিষদের সভাধিপতি ছিলেন সেই সময়ে কন্ট্রাক্টর সহ বিভিন্ন মানুষকে ৯০ লক্ষ টাকা লোন দিয়েছিলেন। সেই লোন শোধ হচ্ছিল না, কারণ যাদের লোন দেওয়া হয়েছে সেই মানুষগুলিকে নাকি খুঁজে পাওয়া যাচ্ছে না। তাহলে কোন যুক্তিতে তৎকালীন সভাধিপতি লোন দিয়েছিলেন? লোন দেওয়া হল অথচ টাকা রিয়ালাইসড হচ্ছে না। মানুষ নিপাত্তা, কাউকে পাওয়া যাচ্ছে না। এ ব্যাপারে যখন সি. এ. জি অডিট করল এবং অডিট করে যখন জেলাপরিষদকে দোষী সাব্যস্ত করল তখন তৎকালীন সভাধিপতি পশ্চিমবঙ্গ সরকারকে লিখেছিলেন টাকাটা রাইট-অফ করে দেওয়া হোক। আমি জানতে চাই, কার টাকা রাইট-অফ করে দেওয়া হবে? জনগণের টাকা জনগণের কাছে যাবে। জেলাপরিষদ টাকা লোন হিসাবে দিলেন। যখন দেখা গেল মানুষগুলিকে খুঁজে পাওয়া গেল না, টাকা রিয়ালাইসড হচ্ছে না তখন সভাধিপতি সরকারকে লিখলেন টাকা রাইট-অফ করে দেওয়া হোক। আমরা কি দেখলাম? যখন ব্যাপারটি ওয়েস্ট বেঙ্গল,লেজিসলেটিভ অ্যাসেম্বলির পাবলিক অ্যাকাউন্টস কমিটির কাছে চলে এলো তখন এই কমিটি এটা নিয়ে ডিসকাশন করলেন। ডিসকাশন করে তারা বললেন, টাকাটা শোধ দিতে হবে। তখন দেখা গেল কিছু কিছু লোন রিয়ালাইসড হল, কিন্তু সমস্ত লোন রিয়ালাইসড হল না।

[12-30 - 12-40 p.m.]

সেই পি এ কমিটি তখন রিপোর্ট দিলেন। রিপোর্টে তৎকালীন সভাপতি, বর্তমান পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রীকে দায়ী করলেন। তা সত্ত্বেও আপনার কাছে প্রশ্ন করতে চাই যে, সেই মন্ত্রী কি করে পশ্চিমবঙ্গের মন্ত্রী এখনও আছেন? অবিলম্বে তাঁকে পদত্যাগ করতে হবে। তিনি টাকার মিস ইউস করেছেন। যে লোনটা দিলেন তা রিয়ালাইজ হল না। পশ্চিমবঙ্গ সরকারকে রাইট অফ করতে বলা হল—যে মানুষগুলিকে খুঁজে পাওয়া যাচ্ছে না। টাকা অনুমোদন করে দেব কিন্তু সেই টাকার মিসইউস হবে না তো? কারণ আজকে আপনি দীর্ঘদিন ধরে পশ্চিমবঙ্গের মন্ত্রী আছেন। আর আজকে যখনই হাউসে আসি তখনই শুনি যে, কংগ্রেস দীর্ঘদিন ধরে ক্ষমতায় ছিল। আমরা সামান্য কয়েকদিন ক্ষমতায় এসেছিলাম। আমরা কি করতে পেরেছি সেটা দেখুন। আজকে আপনাদের মনে রাখা উচিত। আপনারা বলছেন যে, কম হয়নি তেমনি আপনারা এখানে কম সময়ে নেই। অঙ্কের হিসাবে আসুন। ১৯৫২ সালে যখন পশ্চিমবঙ্গে প্রথম সাধারণ নির্বাচন হয় তখন—৫২-৫৭ কংগ্রেস, ৫৭-৬২ ছিল কংগ্রেস, ৬২-৬৭ ছিল কংগ্রেস। ৬৭-৬৯ ছিল যুক্তফ্রন্ট, আবার মাঝখানে ৭২-৭৭ কংগ্রেস, তারপর আবার আপনারা রাজত্ব করছেন। ফিফটি-ফিফটি। আমরাও ২০ বছর থেকেছি এবং আপনারাও ২০ বছর থেকেছেন। ২ বছর যুক্তফ্রন্ট সরকারকে নিয়ে। আপনারা যদি স্ক্যান করেন—কত টোটাল, পশ্চিমবঙ্গে আফটার ইণ্ডিপেনডেন্স, কংগ্রেসের ২০ বছরের শাসনে—বিধানচন্দ্র রায়, প্রফুল্ল সেন, সিদ্ধার্থশংকর রায়—এঁদের আমলে যে, তাঁরা কি করেছেন এবং এই গত ১৮ বছরে বামফ্রন্ট আর ২ বছর যুক্তফ্রন্ট এই ২০ বছরের বাম জমানায় কি কি ডেভেলপমেন্ট হয়েছে, তাহলে তার একটা লিস্ট তৈরি করুন। আজকে সেই ৭২-৭৭ গল্প বলে কোনও লাভ নেই। আপনারা দীর্ঘদিন ধরে শাসন করে আসছেন। সেই জন্যই প্রশ্ন করছি যে, টাকাটা দেব, কিন্তু মিস ইউস হবে না তো? মান্নান সাহেব বলেছেন-- আজকে আপনারা স্বাস্থ্যই বলুন, স্বরাষ্ট্রই বলুন, জনকল্যাণ, পরিবহন, ট্রান্সপোর্ট, সোশ্যাল ওয়েলফেয়ার, বিদ্যুৎ প্রত্যেকটা ক্ষেত্রেই আপনার সরকার ব্যর্থ। আজকে শিল্পায়ন করতে গেলে প্রথম শর্তই হচ্ছে বিদ্যুৎ। আজকে ডঃ শঙ্কর সেন বলে গেছেন যে, 'আমরা কেন্দ্রকে বিদ্যুৎ সরবরাহ করি।' এটা খুবই ভালো কথা। এটা আমার কথা নয়, এটা পশ্চিমবঙ্গ সরকার যে আর্থিক সমীক্ষা বলে যে বইটা বের করেছেন, তাতেই আছে। মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে স্ট্যাটিসটিক্স দিয়েছেন—তা থেকে দেখতে পাচ্ছি যে, কুটিরজ্যোতি, লোকদীপ প্রকল্পতে বহু গ্রামে, বহু মৌজায় এখনও পর্যন্ত বিদ্যুৎ পৌছতে পারেনি। এটা আমার কথা নয়, এটা বিদ্যুৎমন্ত্রীর কথা। আমার এলাকায় ৩১.১২.৯৪ তারিখ পর্যন্ত ৬৬০ টি বাড়িতে বিদ্যুৎ পৌছেছে। আজকে পরিসংখ্যান দিয়ে বলতে চাই যে, ১৯৯৩-৯৪ এই ১ বছরে দেখছিলাম যে ২ লক্ষ ৯৯ হাজার ৪৯৫ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ সারা ভারতবর্ষে উৎপন্ন হয়েছে ৯০ কোটি মানুষের জন্য। আর পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপন্ন হয়েছে টোটাল ১২ হাজার ৫৬ মিলিয়ন ইউনিট অর্থাৎ মাথাপিছু হচ্ছে ১৭২ ইউনিট। আর কেন্দ্রে যে বিদ্যুৎ হয়েছে তা

৩৮৮ ইউনিট পার ম্যান। আজকে সারা ভারতে গড় বিদ্যুৎ উৎপাদন যা, পশ্চিমবঙ্গের বিদ্যুৎ উৎপাদন তার অর্ধেক। আপনারা শিল্পায়ন করবেন কি করে? বিদ্যুৎ না হলে শিল্পায়ন হবে কি করে? অথচ আপনারা বলছেন যে, শিল্পায়ন করব। ইনফ্রাস্ট্রাকচার নেই। শিল্পায়নের কথা বলে বোধ হয় আপনারা টোটাল ইলেকশনটা পার করবার চেষ্টা করছেন। আজকে পশ্চিমবঙ্গের ওয়ার্ক কালচার কোথায়? এখানে ওয়ার্ক কালচার নেই। আমরা যখন ছোট ছিলাম, তখন ইস্কুলে পড়তাম, তখন দেখতাম যে, ছেলেরা লাল ঝাণ্ডা নিয়ে স্লোগান দিচ্ছে যে, মার্কিন সাম্রাজ্যবাদ নিপাত যাক। ৫০ এর দশক থেকে মানুষকে ক্ষেপালেন, আপনারা ভারত সরকারের শিল্পনীতিকে বিদ্রূপ করলেন, আপনারা বলেছিলেন মার্কিন সাম্রাজ্যবাদ নিপাত যাক। আজ কমরেড জ্যোতি বসু মহাশয় গত ১৮ বছরে ২২ বার বিদেশে গেলেন পশ্চিমবঙ্গে ক'টা শিল্পপতি আনতে পেরেছেন? এক সময়ে বলেছিলেন মার্কিন সাম্রাজ্যবাদ নিপাত যাক, এখন ছুটছেন আমেরিকায় শিল্পপতি আনবার জন্য, পশ্চিমবঙ্গে শিল্পায়ন করবেন। এর মধ্যে রহস্যটা কি? রহস্য একটাই, আজকে শিল্পায়নকে সামনে রেখে ইলেকশন বৈতরণী পার হবেন। মাননীয় মান্নান সাহেব যেটা বললেন আপনারা প্রথমে দার্জিলিংয়ের কথা বলছিলেন, তারপর হলদিয়ার কথা বলেছিলেন, বক্রেশ্বরের কথা বলেছিলেন এখন শিল্পায়নের কথা বলছেন। আজকে একটা কথা বলতে চাই টোটাল আমেরিকা যাওয়ার জন্য যে খরচ দেখিয়েছেন তাতে আমরা দেখছিলাম পশ্চিমবঙ্গে ১৯৯৪-৯৫ সালে প্ল্যান বাজেটে পশ্চিমবঙ্গের খরচ হয়েছিল টোটাল টাকা মাত্র ১ হাজার ৭৮৬ কোটি, একই সাথে মহারাষ্ট্রে খরচ হয়েছিল প্ল্যান বাজেটে ১৬ হাজার কোটি টাকা। বিদ্যুতের জন্য মহারাষ্ট্রে খরচ হয়েছিল ৩৮৪৬ কোটি টাকা, সে জায়গায় পশ্চিমবঙ্গে মাত্র ৩০০ কোটি টাকা। এই ইনফ্রাস্ট্রাকচার নিয়ে আপনি শিল্প করবেন, বিদ্যুৎ করবেন? শিল্পায়নকে সামনে রেখে ভোট করবেন। ওয়ার্ক কালচার পশ্চিমবঙ্গে নেই। পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী রাইটার্স বিল্ডিংসের ঠাণ্ডা ঘরে বসে বলেছেন এবং আমেরিকাতেও আগে উনি বলেছেন যে পশ্চিমবঙ্গে শ্রমের পরিস্থিতি খুবই স্থিতিশীল ইত্যাদি ইত্যাদি, এখানে দায়িত্বশীল ট্রেড ইউনিয়ন আছে। এখন প্রশ্ন হচ্ছে কি ওয়ার্ক কালচার উনি শিখিয়েছেন? এক সময়ে ৫০ এর দশকে শিখিয়েছিলেন মার্কিন সাম্রাজ্যবাদ নিপাত যাক। কলকারখানার মালিকদের বেশি মুনাফা হবে, তাদের গাড়ি, বাড়ি হবে, কমরেড তোমাদের কিছুই হবে না। পশ্চিমবঙ্গে ৬৭টি রাষ্ট্রীয় সংস্থা আছে, ৬১টি লোকসান চলছে, কেন্দ্রীয় সরকারের যে ২৫টি সংস্থা আছে তারও সব কটিতেই লোকসানে চলছে। এখন যদি বলেন শ্রমিকদের ওয়ার্ক কালচার আছে তাহলে কি বোঝায়? হলদিয়ায় সার কারখানা করতে ৩ হাজার কোটি টাকা খরচ হয়েছিল, কতটুকু সার তাতে উৎপাদন হয়েছে। এখন ওয়ার্ক কালচারের কথা বলছেন, এই ওয়ার্ক কালচারের কথা শুনে লোকে হাসবে। আমরা হাসব না, সিটু, কো-অর্ডিনেশন কমিটি এরাই হাসবে। বলবে যে মাননীয় মুখ্যমন্ত্রী চিরকাল শিখিয়ে এসেছে কাজ করতে হবে না কাজ করার দরকার নেই, লাল ঝাণ্ডা নিয়ে মিছিল কর। এই সব বলার পরে এখন বৃদ্ধ বয়সে বলছেন যে কাজ করতে হবে। কাজ করার কথা শুনে তারা পালিয়ে যাবে। এই তো হল শিল্পায়ন এবং বিদ্যুতের কথা। তারপর মাননীয় মান্নান সাহেব যেটা বলেছেন শিক্ষার কথা,

গ্রামোন্নয়ন সম্পর্কেও বলেছেন। গত ৪ বছরে কেন্দ্রীয় সরকার কি করেছে গ্রামোন্নয়ন সম্পর্কে কেন্দ্রীয় সরকারের পরিসংখ্যানে তা দেওয়া হয়েছে এবং অ্যাসেম্বলিতে এসেছে। প্রত্যেক বার বাজেট বক্তব্যে আপনাদের মাননীয় বিধায়করা বলেন ভূমি সংস্কারে পশ্চিমবঙ্গ উন্নতি করেছে, কিন্তু আজকে কেন্দ্রীয় সরকারের পরিসংখ্যান বলছে ভূমি সংস্কার কর্মসূচিতে ২ কোটি কৃষককে মধ্যসত্ত্বভোগীদের হাত থেকে রক্ষা করার লক্ষ্য ছিল। কেন্দ্রের যে বিভিন্ন রকম প্রকল্প ৪ লক্ষ ৪৫ হাজার কুয়ো তৈরি করা হয়েছিল ১২৬৪.৬০ কোটি টাকার। তারপর ইন্দিরা আবাসিক যোজনায় গত ৩ বছরে কেন্দ্রীয় সরকার ৫ লক্ষ ৫৪ হাজার বাড়ি তৈরি করেছিলেন, উপজাতি, তপশীলি এবং গৃহহীন শ্রমিকদের তা বিনামূল্যে দেওয়া হয়েছে। এই সরকার কি করেছেন? কেন্দ্রীয় সরকারের প্রকল্প জওহর রোজগার যোজনা, নেহেরু রোজগার যোজনা রাজীব গান্ধী যোজনা এই সব নিয়ে এক সময়ে তো স্লোগান দিয়েছিলেন যে রাজীব গান্ধীর যোজনা, কংগ্রেসের ছলনা, বিভিন্ন কনস্টিটিউয়েন্সির রাজপথের দেওয়ালে লেখা হয়েছিল। আজকে তো সেসব গিলোটিনে দেওয়া হল। আজকে যদি দিল্লি থেকে এই সমস্ত যোজনায় টাকা না আসে পশ্চিমবঙ্গের সরকার চলবে তো?

[12-40 – 12-50 p.m.]

আজকে কেন্দ্র যে টাকা দিচ্ছে, সেটা না দিলে পশ্চিমবাংলাকে ভিক্ষার পাত্র নিয়ে ঘুরে বেড়াতে হবে, পশ্চিমবঙ্গের উন্নয়ন হবেনা। এটা বাস্তব সত্য কথা। আজকে পশ্চিমবঙ্গ শিক্ষায়, স্বাস্থ্যে, শ্রমে, শিল্পে, বাণিজ্যে প্রতিটি ক্ষেত্রে আপনারা ব্যর্থ হয়েছেন। আপনারা বলছেন যে শিক্ষার উন্নতি হয়েছে। আমরা দেখছি যে, আজকে শিক্ষায় পশ্চিমবাংলা ২৫টি রাজ্যের মধ্যে ১৭ তম স্থানে রয়েছে। কেরলে যেখানে ৯০.৫৯ পারসেন্ট, সেখানে পশ্চিমবঙ্গে ৫২.১১ পারসেন্ট। আজকে শিক্ষার ব্যাপারে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ যেখানে চতুর্থ স্থানে ছিল, সেখানে আজকে ১৭তম স্থানে এসেছে। আপনারা সব দিক থেকে ব্যর্থ হয়েছেন। কাজেই আমি আপনাদের উপদেশ দেবনা, অবেদন করবো যে. টাকা নিচ্ছেন নিন, কিন্তু যে টাকা নিচ্ছেন সেগুলি যাতে মিসইয়ুজ না হয়, পশ্চিমবঙ্গের স্বার্থে যেন ঠিকভাবে খরচ করা হয়। পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে, পশ্চিমবঙ্গের উন্নয়নের স্বার্থে যদি টাকা খরচ করেন তাহলে সমর্থন করব। আর যদি টাকা মিসইয়ুজ হয় তাহলে আপনাদের কখনই সমর্থন করতে পারব না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার। ....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডিসকাশন চলাকালীন পয়েন্ট অব অর্ডার হয়না। আপনারাতো আইনের মধ্যে দিয়ে চলতে চান। আমাকে আইন মোতাবেক চলতে হবে। এই ভাবে হয়না। যাই হোক, আজকে দিলাম, ভবিষ্যতে আর বলবেন না।

(এই সময়ে আব্দুল মান্নান ও মানস ভুঁইয়া মাইক দিচ্ছে না, মাইক দিচ্ছে না, বলে

চিৎকার করতে থাকেন। তখন পাশের মাইক থেকে প্রবীর ব্যানার্জি বলেন, ব্রাবোর্ন রোডে বাড়িতে আগুন লাগার বিষয়ে মাননীয় সদস্য আব্দুল মান্নানকে বক্তব্য রাখার সুযোগ দেবার কথা বলেন।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি এই ব্যাপারটা শুনলাম। এখন এই বিষয়ে মাননীয় মন্ত্রী অশোক ভট্টাচার্য মহাশয় কিছু বক্তব্য রাখছেন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে একটা সংবাদ পেলাম যে, ব্রাবোর্ন রোডে যে বিকানীর বাড়িটি আছে, যার নিচে মহারাষ্ট্র ব্যাঙ্ক এবং আরো অনেকগুলি অফিস রয়েছে, তার ৫ তলায় আগুন লেগেছে। সেই আগুন মোকাবিলা করার জন্য ফায়ার ব্রিগেডের লোকজন সেখানে পৌঁছে গেছে। তাদের উদ্ধার করার জন্য আমাদের হাইড্রোলিক ল্যাডারও সেখানে পৌঁছে গেছে। সেখানে পুলিশ অফিসাররা পৌঁছে গেছে, আমাদের ডেপুটি ডিরেক্টরও সেখানে গেছেন। আমরা নির্দেশ দিয়েছি যাতে আমাদের ফায়ার সার্ভিসের লোকেরা অবিলম্বে সেখানে পৌঁছে যান। কিন্তু শরৎ বোস রোডের যে বাড়িটা ভেঙ্গে পড়েছে সেখানে ফায়ার সার্ভিসের লোকেরা আছেন। সেখান থেকে কিছু অফিসারকেও ঐ ঘটনাস্থলে পাঠানো হয়েছে। ফায়ার সার্ভিসের লোকেরা যা করণীয় করছেন। আমরা আশা করছি যে অল্প সময়ের মধ্যে আগুন আয়ত্বে আনা সম্ভব হবে।

**শ্রী দিলীপ মজুমদার ঃ** ওখানে কোনও হতাহতের খবর পাওয়া গেছে কিনা জানান?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এখনও পর্যন্ত কোনও হতাহতের খবর পাইনি।

**শ্রী শীষ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী আজকে ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল নাম্বার টু যে উত্থাপন করেছেন, ব্যয়বরাদ্দের দাবি, খরচ করার অধিকার-এর জন্য উত্থাপন করেছেন, আমি এই বিলকে সমর্থন করছি এবং তাঁর দাবিকে সমর্থন করছি, এই দাবিকে সমর্থন করতে গিয়ে আমি অল্প সময়ের মধ্যে কয়েকটি কথা বলতে চাইছি যে গতানুগতিক ভাবে এটা সব জায়গায় আছে, সব সরকারের আছে, এই বিল আমাদের পাস করতে হবে, কারণ এই বিল পাস না করলে, যদি না করায় তাহলে মন্ত্রীদের হাতে খরচ করার অধিকার থাকছে না, অতএব পশ্চিমবঙ্গের উন্নয়ণ হবে না। মান্নান সাহেব প্রশ্ন করেছিলেন, 'কেন বিল পাস করব'? স্বাভাবিক উত্তর হচ্ছে বিল পাস না হলে উনি নিজে বিধানসভায় এসে টাকা পাবেন না, ডেইলি অ্যালাউন্স পাবেন না, ট্রেন ফেয়ার পাবেন না। কেউ চোখ বুজে ঘুমালে তাকে জাগানো যাবে না। সুতরাং বিল কেন মঞ্জুর করব, কেন সমর্থন করব এটা অবান্তর কথা, তাদের পক্ষ থেকে এটা উঠেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সরকার পশ্চিমবঙ্গে এসেছে ১৯৭৭ সাল থেকে, তার পূর্বেকার সরকারের জমানায়ও আমরা এম.এল.এ. ছিলাম, ১৯৭২ থেকে ১৯৭৭, সেই সরকারের জমানায় পশ্চিমবঙ্গের উন্নয়ন আর বর্তমান সরকারের জমানায় পশ্চিমবঙ্গের উন্নয়ন সম্পর্কে মানুষ সম্পূর্ণ ওয়াকিবহাল।

এবারে রাস্তাঘাটের কথা বলি, তখনকার দিনে দেখেছি, আমি অত্যন্ত গ্রাম এলাকার ছেলে, গ্রামে থাকি, চাষীর ঘরের ছেলে, আমাদের হাটেবাজারে, গ্রামেগঞ্জে, মাঠেঘাটে নানা কারণে যেতে হয়, আমরা দেখেছি যে বর্ষার সিজনে এক কোমর কাদার মধ্যে দিয়ে যেতে হয় এবং চাষীদের শহরাঞ্চলে যেতে হলে গরুর গাড়িতে করে যেতে হয়, গরুর গাড়ির পিছনে দুটো বাঁশ থাকে তাকে লাহা বলে, এই লাহা কাদায় বসে যায় এবার গরু কাদায় ডুবে যায়, অনেক সময় কৃষকেরাও গাড়ির তলায় চাপা পড়ে কিন্তু প্রাণে মরে না। এখন পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় মোরামের রাস্তা হয়েছে, এতে চাষীদের পক্ষে শহরে যাতায়াত করার সুবিধে হয়েছে। এখন গ্রামে যে সমস্ত রাস্তাঘাট হয় সেগুলির দায়িত্ব বেশির ভাগই শহরের ফড়িয়া দালালদের হাতে চলে যাচ্ছে। এখন চাষীরা তাদের মালপত্তর নিয়ে যখন-তখন শহরাঞ্চলে যাচ্ছে। পশ্চিমবঙ্গের উন্নয়ন হয়নি — এটা কংগ্রেসিদের মুখ থেকে শোভা পায়, আমরা এটা মনে করি না। পিচের রাস্তা বৃদ্ধি হয়েছে, এমন এমন জায়গায় পিচের রাস্তা হয়েছে যেখানে জায়গায় জায়গায় গর্ত হয়েছে।

[12-50 – 1-00 p.m.]

বাস চলাচল করা কঠিন হয়ে পড়েছে। যেমন জঙ্গীপুর থেকে লালগোলা পর্যন্ত রাস্তাটি যাওয়া যায় না, এই ১৪ মাইল রাস্তা যেতে ২ ঘন্টা সময় লাগে। সেই জন্য আপনাকে অনুরোধ করছি অর্থ দপ্তর থেকে যাতে টাকাগুলি ঠিক সময় মতো পৌছায়, ঠিক সময় মতো যাতে রাস্তাগুলি মেরামত করতে পারি সেই ব্যাপারে আপনি একটু সজাগ থাকুন। আমি শিক্ষক, সেই জন্য শিক্ষার বিষয় নিয়ে বেশি হাইলাইট করতে চাই। এই সরকার আসার আগে পর্যন্ত শিক্ষকদের ক্যাস কাউন্টারে প্রতি সপ্তাহে হাটের দিন ৫টা টাকার জন্য দাঁড়িয়ে থাকতে হত। কি অপমান, কি দুর্দশার মধ্যে কাটাতে হত ভাবুন। দোকানে ধার, সেটা মেটানোর জন্য এই ৫ টাকা নেবার জন্য লাইন দিয়ে দাঁড়াতে হত। যারা সমাজে শিক্ষার বিস্তার করে চলেছে তাদের মর্যদা এই বামফ্রন্ট সরকার কোথায় নিয়ে গিয়েছে তা ভাষার প্রকাশ করার অবকাশ নেই। আজকে শিক্ষকদের অনেকে হিংসা করে, বলে আজকে শিক্ষকরা কত মাইনে পায়। আমি একজন শিক্ষক, আমি সর্বপ্রথম ৭২ টাকা বেতনে ঢুকেছিলাম, বিধান রায় বহু কষ্টে ১৬১ টাকা করে দিল। এই টাকা ১৫ দিনের বেশি চলত না, তখন দ্রব্যমূল্য অনেক কম ছিল, তাতেও সেই টাকা ১৫ দিনের বেশি চলত না। আজকে শিক্ষকদের অনেক বেতন বেড়েছে, পেনশন চালু হয়েছে, গ্র্যাচুইটি চালু হয়েছে। আমি একটা ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। শিক্ষকদের অনেক সম্মান দিয়েছেন, তারা আজকে এই সরকারকে দুহাত তুলে সমর্থন জানাচ্ছে, এই সরকারের লংজিবিটি আরও বেশি হোক তাই দুহাত তুলে তার সমর্থন জানাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিক্ষকদের পেনশনের ব্যাপারে বলতে চাই। খুব খারাপ অবস্থা, আমি নিজে গিয়ে দেখেছি। আমি নিজে আব্দুল গোফুর, ফরজন আলি এবং শেতাবুদ্দিনকে নিয়ে গিয়েছিলাম। ফিনান্সে গিয়ে দেখি তাদের ফাইল আটকে রয়েছে। ফিনান্স দপ্তরে গিয়ে দেখি সামান্য কারণে ফাইল আটকে

রয়েছে। তারা বলছে তার সার্ভিস পিরিয়ডে চাকুরি করেছে কিনা, যখন চাকুরি করেছে তখন পেনশনের কাগজপত্র দিয়েছে কিনা, এই সমস্ত সামান্য ভুলত্রুটির জন্য বছরের পর বছর ফাইল আটকে রেখে দিয়েছে। এটা ঠিক নয়। কয়েকটি সামান্য ভুলত্রুটির জন্য ফিনান্স ফাইল আটকে রাখছে, তাতে শিক্ষকের পুত্র কন্যা ইত্যাদি অনাহারে দিন কাটাচ্ছে। এই বিষয়ে আপনাকে আমি অনুরোধ করব, আপনি শিক্ষক মানুষ, আপনি নিজে শিক্ষকদের মর্যদা রক্ষা করার ব্যবস্থা করুন। পাশাপাশি আমি বলব কলকাতার আশেপাশে প্রচুর উর্দ্দু ভাষাভাষির মানুষ বাস করে, হিন্দি ভাষাভাষির মানুষ বাস করে। অনেকে বিহার থেকে এসেছে এবং নানা জায়গা থেকে এসেছে। আগে তারা শিক্ষা দীক্ষা কিছু করত না। ইদানিংকালে সরকারের প্রচারের ফলে তারা শিক্ষা নেওয়ার দিকে এগিয়ে যাচ্ছে। এখানে উর্দ্দুতে পড়ার কোনও কলেজ নেই, লেডি ব্রার্বোন কলেজ ছাড়া আর কোনও ব্যবস্থা নেই। কেন তারা পিছিয়ে পড়বে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই কারণে আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যাতে অন্যান্য কলেজে উর্দ্দু সিলেবাস চালু হয় সেই দিকে তিনি যেন নজর রাখেন। বিশেষ করে মুসলিমদের মেয়েরা কো-এডুকেশন কলেজে যেতে চায় না। সেই কারণে কিছু স্কুলে উর্দ্দু চালু করা দরকার। তার জন্য আলাদা করে অর্থ মঞ্জুর করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব।

এখানে আর একটা জিনিস আপনার কাছে বিশেষ ভাবে নিবেদন করব যে, দলিলের ব্যাপারটা নিয়ে একটা মহা গোলমাল চলছে। যেন মুড়ি-মুড়কির এক দর হয়ে গেছে। কোথাও দেখা যাচ্ছে এক বিঘা জমির দাম ৩২ হাজার টাকা, আবার কোনও কোনও জায়গায় দেখা যাচ্ছে এক বিঘা জমির দাম এক হাজার, দু হাজার বা তিন হাজার টাকা। চর এলাকাতে দেখা যায় এটা। সেখানে যখন রেজিস্ট্রি করতে যাচ্ছি, রেজিস্ট্রার বলল, না ১৬ হাজার টাকা লিখতে হবে। কিনলাম ৪ হাজার টাকায়, আর লিখতে হল ১৬ হাজার টাকা। এবং সেই ভাবে দলিলের ফি-ও বেড়েছে, হাজারে একশ টাকা, সেটা দিতে হবে। দরিদ্র কৃষকরা অত্যন্ত দুর্ভাগা হয়ে পড়েছে। চর এলাকায় জমির দাম যেখানে চার হাজার টাকার বেশি নয়, সেখানে লিখতে হবে ১৬ হাজার টাকা এবং সেই হিসাবে দলিল লেখার ফি দিত হবে। দলিল লেখকরা দাবি করছে ফি বাড়াতে, এবং সেখানে ইউনিয়নও আছে। সেটা আমরা দেখব না, কিন্তু আমরা কৃষকের দিক ভাবব, গ্রামের মানুষের দিক ভবব, তাদের স্বার্থবিরোধী না হয় সেটা দেখব। কৃষির সঙ্গে বিদ্যুতের সম্পর্ক আছে। কৃষি ব্যবস্থার উন্নয়ন হয়েছে বামফ্রন্ট সরকার আসার পর। আগে বৃষ্টি না হলে বলতাম, আল্লা মেঘ দে পানি দে। কিন্তু এখন আর বলতে হয় না আল্লা মেঘ দে পানি দে। এখন কৃষি জমির উপর দিয়ে যে ভাবে বিদ্যুৎ গেছে, তাতে করে তিন বার ফসল করে পশ্চিমবঙ্গ চাল উৎপাদনের দিক দিয়ে স্বয়ংসম্পূর্ণ হয়েছে এবং পশ্চিমবঙ্গের চাল আমরা খেয়ে শেষ করতে পারি না, যদি না বাংলাদেশে পাচার হয়। কিন্তু বহু জায়গায় এখনও বৈদ্যুতিকরণ হয়নি। কোনও কোনও মন্ত্রীর কাছে আমি গেছি, বলেছি এখানে এই জিনিস করা উচিত। তিনি তখন বললেন, টাকা দিন। তা আমি

টাকা দেব কোথা থেকে। আমি মন্ত্রীর কাছে আবেদন করতে গেলাম, আর উনি টাকা চেয়ে বসলেন। আপনি জানেন, কৃষির সঙ্গে সেচ, সেচের সঙ্গে মানুষের পেট জড়িত আছে। সেই কারণে আমি অনুরোধ করব এই কৃষিতে যাতে আরও ডেভেলপ করা যায়, সেদিকে নজর দেওয়া হোক। বিদ্যুতের দিকেও নজর দেবেন। এই কথা বলে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মন্ডল :** স্যার, পয়েন্ট অফ ইনফরমেশন। মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য এখানে আছেন, অন্যান্যরাও আছেন। আপনারা জানেন, আমি একটু হাউসের বাইরে ছিলাম, তখন খবর পেলাম বেলা সাড়ে দশটার সময় সুরেন্দ্রনাথ কলেজের ছাত্র ফেডারেশনের সম্পাদককে গড়িয়ায় ট্রেন থেকে নামিয়ে নিয়েছে ছাত্র পরিষদের ছেলেরা। আমি বলছি, অনেক দিন ধরেই তারা এই কাজ করছে। মানসবাবুও আছেন, আমি বলছি অবিলম্বে তাকে ওরা ছেড়ে দিক। না হলে পশ্চিমবঙ্গে আগুন জ্বলে যাবে। তার যদি কোনও ক্ষতি হয়, তার সমস্ত দায়িত্ব ছাত্র পরিষদ এবং কংগ্রেসকে নিতে হবে। কংগ্রেস এইভাবে গুন্ডামি, ভন্ডামি, করে রাজ্যে অশান্তি সৃষ্টি করার চেষ্টা করছে। এর বিরুদ্ধে মানুষ ক্ষোভে ফেটে পড়ছে। অবিলম্বে তাকে ছেড়ে দিক।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় চেয়ারম্যান স্যার, এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল এখানে উপস্থাপিত হয়েছে, এই সম্পর্কে বলব। মাননীয় অর্থমন্ত্রীও উপস্থিত আছেন, তারা যে ভাবে রাজ্যের অর্থনীতি পরিচালনা করছেন, তাতে এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের অনুমোদনের কোনও সুযোগ হবে কি না? মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে আমি প্রথমে যে বিষয়টা এখানে রাখতে চাইছি, সেই বিষয়টা সম্পর্কে আমার প্রথম বক্তব্য যে, যোজনা কমিশনের দেওয়া রিপোর্টে দেখা যাচ্ছে রাজ্যের অর্থনীতি আজকে কোন পর্যায়ে নেমেছে আপনাদের পরিচালনায়, সেটার দৃষ্টান্ত—সম্প্রতি যোজনা কমিশনের বিশেষজ্ঞরা অষ্টম যোজনার মধ্যবর্তী পর্যালোচনা করেছেন, সেই মধ্যবর্তী পর্যালোচনার রিপোর্ট আমাদের পশ্চিমবাংলার ক্ষেত্রে উদ্বেগজনক।

[1-00 – 1-10 p.m.]

সেই রিপোর্টে দেখা যাচ্ছে যে পশ্চিমবাংলা অর্থনৈতিক দিক থেকে সর্বভারতীয় যে গড় তার থেকে অনেক নিচে নেমে গেছে। আজকে পশ্চিমবাংলা বিহার, ওড়িষ্যার মতো অনগ্রসর অর্থনৈতিক দিক থেকে যে রাজ্য অনগ্রসর, সেই পংক্তিতে নেমে এসেছে। ফলে এটা খুবই দুর্ভাগ্যজনক ঘটনা। স্বাধীনতার সময়ে পশ্চিমবাংলার যে ভূমিকা ছিল, এমন কি ১৯৮০-৮১ সালে জাতীয় অর্থনীতিতে পশ্চিমবাংলার মাথা পিছু আয় যেখানে দিল্লির সঙ্গে সমতুল্য ছিল, আজকে তা নেমে গিয়ে বিহার, ওড়িষ্যার সমপর্যায়ে চলে এসেছে। সর্ব ভারতীয় আয় যেখানে ২২৮০ টাকা, যেখানে দিল্লির মাথা পিছু গড় আয় চার হাজার টাকার উপরে, সেখানে পশ্চিমবাংলার গড় মাথা পিছু আয় দু হাজার পঁয়ষট্টি টাকায় নেমে এসেছে। এটা অত্যন্ত

নিম্নমুখে চলে যাচ্ছে। চলতি আর্থিক বছরে রেভেনিউ ডেফিসিট ১১৪৫ কোটি টাকা। আপনার রিসোর্স মোবিলাইজেশনের যে টার্গেট ছিল তার থেকে ৭০ কোটি টাকা কম হয়েছে। ফলে. দেখা যাচ্ছে আপনার যোজনা বরাদ্দে ৩০ পারসেন্টের বেশি খরচ করতে পারছেন না। কারণ রিসোর্স মোবিলাইজেশন ঠিক মতো হচ্ছে না। আপনাদের পরিচালনায় আজকে পশ্চিমবাংলার এই হতশ্রী অবস্থা। এইভাবে যে অর্থের অপচয় হচ্ছে, সেখানে আপনার এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে কি ভাবে সমর্থন করা যায়? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, পশ্চিমবাংলায় এই কলকাতার বুকের উপরে যে ভাবে প্রোমোটারদের, ঠিকাদারদের স্বর্গরাজ্য হয়ে দাঁড়িয়েছে, তা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। আমি তাই আজকে সকাল বেলায় বলছিলাম, প্রোমোটারদের আপনারা পরিচালনা করছেন, না আপনারা প্রোমোটারদের দ্বারা পরিচালিত হচ্ছেন? আজকে যার ফলে কতকগুলো ঘটনা ঘটে গেল। যেগুলো সমালোচনা করার বিষয়, যেখানে সমালোচনা করার দরকার আছে, সেখানে সমালোচনা নিশ্চয়ই করতে হবে। কিন্তু সমালোচনা করলেই তা রাজনীতি হয় না। সমালোচনার বিষয় থাকলে তা সমালোচনা করতে হবে। যে বেদনাদায়ক ঘটনাগুলো ঘটেছে, এই রকম ঘটনা ইতিমধ্যে আগেও ঘটেছে। কলিঙ্গ, ভবানীপুরে শতাধিক মানুষ ইতিমধ্যে মারা গেছেন। মাননীয় বুদ্ধদেববাবু এখানে আছেন, ভবানীপুরে যখন তাসের ঘরের মতো বাড়ি ভেঙ্গে পড়েছিল তখন তিনি বলেছিলেন, প্রদীপ কুন্ডলিয়ার বাড়ি ভেঙ্গে পড়ার ঘটনা আমাদের চোখ খুলে দিল। তিনি সেদিন অনেস্টলিই বলেছিলেন। কিন্তু কি হল আজকে ৬ বছর পরে? তারপর বুড়ো শিবতলায় যখন বাড়ি ভাঙ্গার ঘটনা ঘটেছিল, তখন বিনয়বাবু বলেছিলেন, প্রোমোটাররা আইন মানে না। এদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। কলিঙ্গে ৫১-৫৩ জনের মত লোক মারা গিয়েছিল। তখন জ্যোতি বাবু বলেছিলেন, অদ্ভুত ব্যাপার, নকশা ছাড়া, অনুমোদন ছাড়া এরা কি ভাবে বাড়ি তৈরি করে? তিনি বলেছিলেন, এদের বিরুদ্ধে কড়া আইন করতে হবে। বারবারই আপনারা এই কথা বলছেন, পুনরায় যখন ঘটনা ঘটছে তখন বলছেন, আবারও বলবেন। বুদ্ধদেববাবু, অসীমবাবু চেষ্টা করছেন। সরকারের উদ্দেশ্য ভাল। কিন্তু সরকারকে প্রোমোটাররা গ্রাস করেছে। পুরসভাকে প্রোমোটাররা গ্রাস করেছে। আপনাদের অনেস্ট অ্যাটেম্পট থাকলে এটা কি ঘটতে পারত? তারা আপনাদের সহযোগিতা নিয়ে এটা করছে। একবার আয়নায় নিজেদের মুখ দেখুন এবং এর থেকে আপনাদের একটা লেসন নেওয়ার দরকার আছে বলে আমি মনে করি।

আমি তাই বলি কুন্দলিয়ার মতো প্রোমোটাররা আজকে বেমালুম ঘুরে বেরাচ্ছে। এইরকম একটা ঘটনা ঘটার পরেও ওইসব প্রোমটাররা দিব্বি ঘুরে বেড়াচ্ছেন। আজকে এখানে আমাদের প্রশ্ন এসেছে এই পৌরসভার বিল্ডিং দপ্তর একটা ভিসিয়াস সার্কেল হয়ে উঠেছে। পুলিশের একটা অংশ এবং প্রশাসনের একটা অংশের সঙ্গে এদের চেন রয়েছে। কলকাতায় এই রকম কত বাড়ি এই অবস্থায় রয়েছে যেগুলো চিহ্নিত করা বিশেষ প্রয়োজন কিন্তু তার কিছুই হচ্ছে না। ফলে এই রকম একটা জায়গায় চলে যাচ্ছে যে, প্রোমোটাররাই আজকে বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। আপনারা প্রোমোটর আইন তৈরি করেছেন, কিন্তু কার্যকর হয়নি। প্রমোটারকে কেন্দ্র

করে আজকে যে ঘটনা ঘটল তাতে ওই আইনকে এত দিন পরে কার্যকর করার কথা ভাবা হচ্ছে। তার যে পদ, ফিনান্সিয়াল ইমপ্লিকেশন, অর্থ বরাদ্দ করার কথা এখন ভাবা হচ্ছে। এতে পাবলিক মাইন্ডে কি রি-অ্যাকশন হচ্ছে? এতে রিয়েলি কি গভর্নমেন্ট সিরিয়াস এই ধারণা আজকে মানুষের মনে বাসা বাধছে। যেখানে এই ধরনের একটা ঘটনা ঘটল এবং একটার পর একটা ঘটছে আর সরকারি তরফ থেকে সেরকম কোনও পদক্ষেপ দেখা যাচ্ছে না, সেক্ষেত্রে মানুষের মধ্যে বিক্ষোভ জমা হতে বাধ্য। যেখানে আপনারা এই ধরনের অসাধু ব্যবসায়ীদের নিয়ে থাকছেন সেখানে মানুষ আপনাদের ডিফারেনসিয়েশন করবেন কি করে এবং সেখানে রি-অ্যাকশনারি মেজর হিসাবে আমাদের লেফটফ্রন্ট গভর্নমেন্ট কোনও পদক্ষেপই নিচ্ছেন না, ফলে মানুষ আজকে আপনাদের উপরে ক্ষেপে উঠেছে। এই জিনিস শুধু এইক্ষেত্রে নয়, সর্বক্ষেত্রে দেখা যাচ্ছে আজকে শিক্ষা ক্ষেত্রে দেখুন কি অবস্থা আজকে শিক্ষা ব্যবস্থায় বলুন, পরীক্ষা ব্যবস্থায় বলুন সর্বক্ষেত্রে দেখা যাচ্ছে আপনাদের পরীক্ষাপত্র ফাঁস, আপনারা তার রি-অ্যাকশন হিসাবে কিছুই ব্যবস্থা নিচ্ছেন না। আজকে পরীক্ষা ব্যবস্থাটাই প্রহশনে পরিণত হয়েছে। কি মাধ্যমিক কি উচ্চশিক্ষা সর্বক্ষেত্রে পরীক্ষা যেভাবে পরিচালিত হচ্ছে তাতে পরীক্ষার প্রশ্নপত্র প্রতি বছর ফাঁস হয়ে যাচ্ছে, উত্তরপত্র ফাঁস হয়ে যাচ্ছে। এখন আবার তার সঙ্গে নতুন ভাবে যুক্ত হয়েছে উচ্চমাধ্যমিকের পরীক্ষার ফলের মার্কশিট, ট্যাবুলেশন শিট রাস্তায় গড়াগড়ি খাচ্ছে। এত দিন ছিল পরীক্ষার প্রশ্নপত্র ফাঁস হওয়ার ব্যাপার, এখন আবার এর সঙ্গে এটা নতুন সংযোজন হল যে রাস্তায় উচ্চমাধ্যমিকের পরীক্ষার কাগজপত্র গড়াগড়ি খাচ্ছে। এতদিন আমরা শুনেছি প্রশ্নপত্র ফাঁস হয়েছে, আউট অফ সিলেবাস কোয়েশ্চেন এসেছে, উত্তরপত্র ফাঁস হয়েছে ইত্যাদি। সুতরাং আপনাদের আমলে পরীক্ষাটাকে আপনারা একটা প্রহসনে পর্যবসিত করেছেন। এবং এই পরীক্ষাকে কেন্দ্র করে একটা অর্থ উপার্জনের বিরাট চক্র গড়ে উঠেছে। কিছু দিন আগেই একটা অভিযোগ এসেছে যে একজন হেড একজামিনারের বিরুদ্ধে, তার বিরুদ্ধে অভিযোগ হচ্ছে যে, তিনি একটি ফেল করা ছেলেকে পাশ করিয়ে দেবেন বলেছিলেন, কিন্তু তার বিনিময়ে টাকা দিতে হবে। তাকে ইংরাজির উত্তরপত্র জেরক্স কপি সমেত পাঠিয়ে দিয়ে বলা হয়েছিল যে, তুমি ফেল করেছ, টাকা দিলেই পাশ করানো হবে। সুতরাং এইভাবে অর্থ উপার্জনের একটা উপায় হিসাবে একটি চক্র এর মধ্যে ঢুকে কাজ করে যাচ্ছে, আর আপনারা নীরব হয়ে বসে রয়েছেন। এই সব দুষ্কৃতকারীদের কঠোর ভাবে দমন না করে, দুষ্কৃতকারীদের শাস্তি না দিয়ে ছেড়ে দিয়েছেন। তারা দুঃসাহসিক ভাবে ঘুরে বেড়াচ্ছে এবং এইভাবে প্রবলেম পারপিচুয়েটেড হচ্ছে। এইভাবে শিক্ষা ব্যবস্থাটাকে একটা প্রহসনে পর্যবসিত করেছেন। এই বিষয়গুলো আপনার আজকে দেখার দরকার। তারপরে শিক্ষকদের পেনশনের ব্যাপারে আসছি — মাননীয় অর্থমন্ত্রী নিজে একজন শিক্ষক ছিলেন, ফলেই আজকে মানবিকতার দিক থেকে আজকে যে হাজার হাজার শিক্ষক পেনশন পাচ্ছেন না তাদের রেগুরালাইজ করার দরকার। এটা আজকে একটা অ্যাকুউট প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। পেনশন না পাওয়ার ফলে কত শিক্ষক মারা গেছেন, হাজার হাজার শিক্ষক আজকে এই অবস্থার কবলে পড়ে রয়েছেন। এবং শেষ পর্যন্ত এমনও সংবাদ পাওয়া গেছে তাঁদের মধ্যে

কেউ কেউ আত্মহত্যার পথ বেছে নিয়েছেন। এই বিষয়টা আজকে টিচারদের ক্ষেত্রে খুব পেনফুল হয়ে দাঁড়িয়েছে, এই বিষয়টা বিশেষ ভাবে আপনার দেখা দরকার।

[1-10 – 1-20 p.m.(Including Adjournment)]

আপনারা শিক্ষার অগ্রগতির কথা বলছেন। স্বাক্ষরতা নিয়ে খুব হৈ-চৈ করছেন। কিন্তু এর কতদুর কি হয়েছে? আপনারা দই-এর স্বাদ ঘোলে মেটানোর চেষ্টা করছেন। আর ইউ স্যাটিসফায়েড যে সাক্ষরতা হচ্ছে? সাক্ষর আর শিক্ষিত এক জিনিস নয়। আজকে সই করতে শিখল দু-দিন পরে ভুলে গেল। কিন্তু শিক্ষিতের ক্ষেত্রে আপনাদের অবস্থাটা খুব খারাপ। গত ১০ বছরে শিক্ষায় ড্রপ আউটের ক্ষেত্রে পশ্চিমবাংলা অনেক নেমে গেছে, সর্ব ভারতীয় ক্ষেত্রে। আমি এডুকেশন বাজেট এ সম্বন্ধে যা বলার তা বলেছি, এখানে আর রিপিট করতে চাই না। আমি তৃতীয় যে কথা বলতে চাই সেটা হচ্ছে, দলিল লেখকদের ব্যাপারে। এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আছেন। গরিব মানুষদের কাছ থেকে জমি কিনে কম দামে রেজিস্ট্রি করানো হচ্ছে। গভর্নমেন্টের টাকা ফাঁকি দেওয়া হচ্ছে, রেজিস্ট্রেশন ফি বেরিয়ে যাচ্ছে। ৫ বছরের সর্বোচ্চ মূল্যের ভিত্তিতে রেজিস্ট্রেশন ফি করেছেন। কিন্তু এতে কি আপনার আয় বেড়েছে? একচুয়ালি যারা ওয়েল টু ডু পিপল তাদের সঙ্গে সমস্ত সার্কেলের যোগাযোগ থাকে এবং তারা কি করে দাম কমিয়ে রেজিস্ট্রেশন করতে হয় সেটা জানে। এর সঙ্গে আবার অ্যাডমিনিস্ট্রেশনের করাপ্ট মেশিনারিও যুক্ত থাকে। কিন্তু আসলে মার খাচ্ছে ঐ প্রান্তিক চাষী, গরিব চাষীরা। তারা প্রাণের দায়ে জমি বিক্রি করে দিচ্ছে। শিশ মহম্মদবাবু এখানে সে সম্বন্ধে বলেছেন। আবার রেজিস্ট্রেশন ফি বাড়ানোর ফলে সমস্যা দেখা দিয়েছে। দিল্লি, মাদ্রাজে এই ফি অনেক কম। এখানে শহরাঞ্চলে ১২ পারসেন্ট এবং ১০ পারসেন্ট অন্যান্য জায়গায়। সারা পশ্চিমবাংলায় আজকে ২৩২টি রেজিস্ট্রেশন অফিস আছে। ১৪ই জুন থেকে দলিল লেখকরা কর্মবিরতির ডাক দিয়েছেন। ফলে কোটি কোটি টাকা ওয়েস্টেজ হবে। সবাই দিল্লি, মাদ্রাজ, বোম্বাই গিয়ে রেজিস্ট্রেশন করাবে। এতে পাবলিক এক্সচেকার নষ্ট হচ্ছে। বিষয়টিকে প্রেস্টিজ ইস্যু না করে এটা যথাযথভাবে আপনাকে দেখতে অনুরোধ করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,. আজকে পুলিশ বাজেটে বরাদ্দ চাওয়া হয়েছে। কিন্তু আজকে যেভাবে ন্যায় সঙ্গত গণ আন্দোলনের বিরুদ্ধে পুলিশকে ব্যবহার করা হচ্ছে তাতে করে এটা অনুমোদন করা অনুচিত বলে আমি মনে করি। পুলিশ আজকে গুম, খুন ইত্যাদি করছে। ভিখারি পাশোয়ানের মর্মান্তিক ঘটনা আজকে আর কারও অজানা নয়। বামফ্রন্টের আমলে এই রকম গুম, খুনের ঘটনা ঘটেছে। এই অবস্থা আজকে সারা রাজ্যে চলছে। নদীয়ায় কি হয়েছে? সেখানে তেহট্টের ও.সি.-র নেতৃত্বে কুলগাছিয়ায় এস.ইউ.সি. সমর্থকদের উপর আক্রমণ হচ্ছে। এই ব্যাপারে আমি এখানে মেনশনও করিয়েছি। এই ও.সি. লক-আপে অবৈধ ভাবে খুন করছে। এইসব অবৈধ কাজের জন্য একবার তার ইউনিফর্ম, টুপি খুলে নেওয়া হয়েছিল। এই ভাবে পুলিশ আজকে অ্যান্টি পিপল অ্যাকটিভিটিস করছে, দলীয় স্বার্থে কাজ করছে। তাই আমি এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আই রাইজ অন এ পয়েন্ট অফ অর্ডার। আজকে আইন মেনে হাউস চালাতে হবে। আমি আমার ঘর থেকে শুনলাম মাননীয় সদস্য শ্রী রবীন বাবু সি.পি.এম.-এর সদস্য তিনি হাউসে বক্তব্য রাখলেন, আগুন জ্বালাবার হুকুম দিলেন। এটা কোনও রুলে আপনি পারমিশন দিলেন? আর এটা পয়েন্ট অফ দি রেকর্ড হবে কিনা? যদিও এখানে বলা হয়েছে, আমাদের কোনও ছাত্র পরিষদের কর্মী জড়িত ছিলেন না। আইন তো ওদের হাতে আছে। ওদের তো অ্যাডমিনিস্ট্রেশন আছে। হাউস কি গুন্ডামির জায়গা? ওদের জিজ্ঞাসা করুন, আমরা হিংসায় বিশ্বাস করি না।

**(এই সময় মাননীয় সদস্য রবীন মন্ডল মহাশয় কিছু বলতে থাকেন।)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ রবীন মন্ডল আপনি বসুন, আমি ওনাকে অ্যালাউ করেছি বলবার জন্য, আপনি ইন্টারাপ করছেন কেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এই হাউসটা [**] ক্ষেত্র আপনারা যদি মনে করেন তাহলে আমরা দেশবাসীর কাছে এই বার্তাটা নিয়ে যাব। এরা এই কথা বলেছে। আমি এই হাউসে বলছি, গোটা সি.পি.এম. পার্টি [**] করছে, জ্যোতি বসু [**] নেতা।

(এ **ভয়েস ঃ** স্যার, এটা এক্সপাঞ্জ করুন।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** গুন্ডামি বাদ যাবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কেন বাদ যাবে? আই অ্যাম প্রিপেয়ার্ড টু ফেস ইট। দরকার হলে কোর্টে যাব। আজকে কাগজে বেরিয়েছে ৫ মিনিটে কংগ্রেসকে দেখে নেব। — এরা বলেছে। কি পেয়েছেন এইগুলি? ৫ মিনিটে কংগ্রেসকে দেখে নেবেন? আসুন না আপনারা। আমরা হিংসায় বিশ্বাস করি না, আমরা জানি সংগঠিত আক্রমণকে সংগঠিত ভাবে প্রতিরোধ করতে গেলে গৃহযুদ্ধের সূচনা হয়। কমিউনিস্ট দেশগুলিতে তাই হচ্ছে, রাশিয়া ভেঙ্গে গিয়েছে, যুগস্লোভিয়া জ্বলছে। আজকে এরা যদি গৃহযুদ্ধের ষড়যন্ত্র করে থাকেন সেই কথা মানুষকে গিয়ে বলুন। আমরা প্ররোচনার ফাঁদে পা দিতে চাই না। স্যার, আপনার কাছে রবীন মন্ডল হুমকি দিয়েছে, এটা যদি থাকে তাহলে আপনি আমাকে বলুন এটা প্রসিডিংসে আসবে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মাঝখানে এই আলোচনাগুলি না হলেই ভাল হত। কিন্তু বিরোধী দলের নেতাকে দেখছি, মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল মহাশয় যে উত্তেজনা দেখিয়ে ফেলেছেন, বিরোধী দলের নেতা তার থেকেও বেশি উত্তেজনা দেখিয়েছেন। আমাদের গৃহযুদ্ধের ইতিহাসের অপব্যাখ্যা আপনাদের কাছ থেকে শুনে লাভ নেই। আমি শুধু বলছি, শান্তনু চক্রবর্তী বলে একটা ছেলে সুরেন্দ্রনাথ কলেজের ইউনিয়নের জেনারেল সেক্রেটারি, সে সকাল বেলায় সোনারপুর থেকে আসছিল,

Note : * [Expunged as ordered by the chair]

তাকে নামিয়ে নিয়েছে। পুলিশকে এই ব্যাপারে যা নির্দেশ দেওয়ার দিয়েছি, বলেছি। আমি মানস বাবুকে বলছি, আপনারা দেখুন, ছেলেটার যেন ক্ষতি না হয়, আহত বা খুন না হয়ে যায়। আমি আবার বলছি, পুলিশ যা করার করছে, বিরোধী দলকে অনুরোধ করছি এই ছেলেটার যেন কোনও ক্ষতি না হয়।

(এই সময় মিঃ ডেপুটি স্পিকার বেলা ২টা পর্যন্ত বিরতি ঘোষণা করেন।)

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

**81st Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I beg to present the 81st Report of the Business Advisory Committee which met in my chamber on the 28th July 1995 and recommended the following programme of business from 31st July, 1995 to 2nd August, 1995.

| | | |
|---|---|---|
| 31.7.95 (Monday) | (1) Motion under rule 185 regarding price hike of essential commoditites—Notice given by Shri Rabindra Nath Mondal, Shri Lakshmi Kanta Dey and Shri Sakti Bal. | **1 hour.** |
| | (2) Motion under rule 185 regarding Delay on part of the State Government in Implementation of Central Policy relating to O.B.C. —Notice given by Dr. Manas Bhunia, Shri Abdul Mannan, Shri Manik Bhowmik, Shri Prabir Banerjee and Shri Ajoy Dey. | **1 hour.** |
| | (3) Motion under rule 185 regarding import of wagons depriving manufacturing units located in West Bengal—Notice given by Shri Lakshmi Kanta Dey, Shri Kripa Sindhu Saha, Shri Nirmal Das, Shri Brahmamoy Nanda, Shri Sunirmal Paik, Shri Deba Prasad Sarkar, Smt. Santi Chatterjee and Shri Dilip Mazumdar. | **1 hour.** |
| | (4) Motion under rule 185 regarding Memo- | |

| | | |
|---|---|---|
| | randum of Understanding on Industrialisation in the State—Notice given by Shri Abdul Mannan, Shri Subrata Mukherjee and Dr. Manas Bhunia. | 1 hour. |
| | (5) Motion under rule 185 regarding Implementation of the Prasar Bharati Act, 1990—Notice given by Shri Rabin Deb, Shri Deba Prasad Sarkar, Shri Lakshmi Kanta Dey, Shri Kripa Sindhu Saha, Shri Nirmal Das and Shri Subhas Goswami. | $\frac{1}{2}$ hour. |
| 1.8.95 (Tuesday) | (1) The Kalyani University (Amendment) Bill, 1995 (Introduction, Consideration and Passing) | 1 hour. |
| | (2) The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | 1 hour. |
| | (3) The West Bengal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | 1 hour |
| 2.8.95 (Wednesday) | (1) The Howrah Improvement (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | 2 hours |
| | (2) The West Bengal Backward Classes Development and Finance Corporation Bill, 1995 (Introduction, Consideration and Passing) | 2 hours. |

There will be no Question for Oral Answer and Mention Case on 31.7.1995.

I would now request the Minister-in-charge of Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 81st Report of the Business Advisory Committee, as presented to the House, be agreed to by the House.

The motion was then put and agreed to.

## POINT OF INFORMATION

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গভীর উদ্বেগের সঙ্গে বলছি মাননীয় মন্ত্রী যখন বললেন একটি ছেলেকে পাওয়া যাচ্ছে না। এস.এফ.আই.-এর ছেলে। তা যে দলেরই হোক তাকে যদি কিডন্যাপ করে থাকে, সেটা অন্যায়। কিন্তু হাউসের সময় নষ্ট করে একজন মন্ত্রী বললেন। আমরা খোঁজ নিয়ে জেনেছি যে এর সঙ্গে আমাদের দলের কেউ জড়িত নয়, তাই সেই ছেলেটি আদৌ কিডন্যাপ হয়েছে কি না সে বিষয়ে সন্দেহ আছে। এখন শুনছি সেই ছেলেটিকে নাকি পাওয়া গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আপনার মাধ্যমে এই ব্যাপারে প্রকৃত তথ্য জানতে চাইছি এবং আপনি এই হাউস থেকে চার জন সদস্যের একটি দল পাঠান, তাতে আমাদের দলের এক জন থাকলেও আমাদের চলবে। সত্যিই এর সঙ্গে ছাত্র পরিষদের ছেলে জড়িত আছে কি না? এখানে মাননীয় সদস্য শ্রী রবীন্দ্রনাথ মন্ডল তাঁর ভাষণে গোটা বিরোধী দলকে যেভাবে আগুন নিয়ে খেলবেন না বলে হুমকি দিলেন, আমি অনুরোধ করছি, এভাবে আগুন নিয়ে খেলবেন না বলে বিরোধী দলকে এই ভাবে হুমকি দিয়ে কেন উনি কথা বলছেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ। মাননীয় বুদ্ধদেব বাবু আমাকে বললেন যে এই ধরনের একটি ছেলে, নাম শান্তনু চক্রবর্তী, এস.এফ.আই. করে, সুরেন্দ্রনাথ কলেজে পড়ে। স্টেশন থেকে কিছু ছেলে তাকে নামিয়ে নিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এবং ছাত্র পরিষদ কখনও হিংসার রাজনীতিতে বিশ্বাস করি না। আমরা খবর নেওয়ার পর জেনেছি এবং নিশ্চিত যে এই ধরনের কোনও কাজ আমাদের দলের ছেলে করেনি। তবে দুর্ভাগ্যের বিষয় রবীনবাবু প্রকাশ্যে হুমকি দিলেন — আগুন লাগাব, দেখে নেব, এ তো বিপদজনক ব্যাপার। সংসদীয় গণতন্ত্রে এটা একটা কালো দিন হয়ে থাকবে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরতির আগে মাননীয় বিধায়ক রবীন মন্ডল সঠিক ভাবেই এখানে জানিয়েছিলেন যে সুরেন্দ্রনাথ কলেজের ছাত্র সংসদের সাধারণ সম্পাদক — শান্তনু চক্রবর্তীকে গড়িয়া স্টেশন থেকে সকাল ১০।। টা নাগাদ কিছু ছেলে তুলে নিয়ে গিয়েছে। এ ব্যাপারে তিনি এখানে উদ্বেগ প্রকাশ করেছিলেন। মাননীয় মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য তখন বিরোধী দলের হুইপ মানস বাবুকে বলেছিলেন, 'দেখুন যাতে ছেলেটির কোনও ক্ষতি না হয়'। স্যার, বেলা একটার সময় সুরেন্দ্রনাথ কলেজে শান্তনু ফিরে এসেছে। আমি শান্তনুর সঙ্গে কথা বলেছি। সে বলেছে, ১০টা ১৩ মিনিটে সে সোনারপুর স্টেশন থেকে উঠেছিল, ১০টা ১৮ মিনিটের সময় ২০/২২ জন ছেলে তাকে গড়িয়া স্টেশনে নামিয়ে নেয় এবং তারপর তাকে নরেন্দ্রপুরের শিখন্ডায় নিয়ে যায়। সেখানে তাকে পরি ও মঙ্গল নামে দু জন ছেলে মারধোর করে। ইতিমধ্যে আশেপাশের লোকজন জড়ো হয়ে যায়। যাদের কাছে তাকে নিয়ে যাওয়া হয় তারা বলে, একে ভুল করে তুলে নিয়ে আসা হয়েছে, ওকে

গাড়িতে তুলে দাও। ১২টা ২০ মিনিট নাগাদ তাকে নরেন্দ্রপুর থেকে ট্রেনে তুলে দেওয়া হয়। স্যার, এখানে রবীন মন্ডল মহাশয় সঠিক ভাবেই বিষয়টি উত্থাপন করেছিলেন। মন্ত্রী, বুদ্ধদেব বাবু মানস বাবুকে বিষয়টি দেখার জন্য বলেছিলেন। জানি না সে খবর ওখানে পৌঁছে গিয়েছিল কিনা। তবে বড় খবর হচ্ছে, ছেলেটি ফিরে এসেছে— হাউসকে এই খবরটি আমি জানাচ্ছি। যারা এই কাজে যুক্ত ছিল ছাত্র পরিষদের সেই পরি ও মঙ্গলের আমি নিন্দা করছি এবং যারা ছেলেটিকে ফিরে আসতে সাহায্য করেছেন তাদের ধন্যবাদ জানাচ্ছি।

## Discussion on The West Bengal Appropriation (No.2) Bill, 1995.

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী আজ এই সভায় যে The West Bengal Appropriation (No. 2) Bill, 1995. এনেছেন তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা সবাই জানি যে ১৯৯১/৯২ সাল থেকে দেশে একটা অর্থনৈতিক মন্দা চলছে। মাননীয় অর্থমন্ত্রী ইকনমিক রিভিউতে বলেছেন যে এটা শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষেই এই অবস্থা চলছে। গোটা ভারতবর্ষে যে অবস্থাটা গত কয়েক বছর ধরে চলছে তাতে সাম্প্রদায়িক শক্তি ক্রমাগত মাথাচাড়া দিয়ে উঠছে। আজ জাতীয় সংহতি সঙ্কটের মুখে। লক্ষ লক্ষ কারখানা বন্ধ, বেকার বাড়ছে। বিশ্বব্যাঙ্ক, আই.এম.এফ. থেকে কোটি কোটি টাকা ঋণ নিয়ে কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের সার্বভৌমত্বকে আজ বিপন্ন করে তুলেছেন। এমন সব শর্তে কেন্দ্রীয় সরকার ঋণ নিচ্ছেন যে গোটা ভারতবর্ষের সার্বভৌমত্ব নষ্ট হচ্ছে। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের একটি অঙ্গ রাজ্য। এই রাজ্যের আয়তন যা তার তুলনায় এখানে জনসংখ্যা বেশি। এ ছাড়া উত্তরাধিকার সূত্রে পাওয়া এবং ঐতিহাসিক কারণে পশ্চিমবাংলার কিছু সমস্যা আছে। লক্ষ লক্ষ উদ্বাস্তু তৎকালীন পূর্ববঙ্গ থেকে এখানে চলে এসেছেন এবং তাদের অনেকেরই আজও সঠিক ভাবে পুনর্বাসন হয়নি। পূর্ববঙ্গ থেকে আসা সেই সব ছিন্নমূল মানুষ যাদের বাবা, ঠাকুরদা-রা ইংরেজ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করেছিল আজকে তারা রাস্তায় রাস্তায় কুকুরের মতন ঘুরে বেড়াচ্ছে। দেবপ্রসাদবাবু শিক্ষা সম্পর্কে বলছিলেন। স্বাধীনতার ৪৮ বছর পরেও তিনি কি বলতে পারেন জাতীয় শিক্ষা ব্যবস্থাটা কি?

[2-10 -- 2-20 p.m.]

বলতে পারবেন না, আপনারা জাতীয় আবাসন নীতি কি বলতে পারবেন না, কোনও নীতি নেই। স্বাধীনতার পর লক্ষ লক্ষ টাকা খরচ করে শিক্ষা কমিশন হল, বিশ্ববিদ্যালয় কমিশন, কলকাতা বিশ্ববিদ্যালয় কমিশন, মুদালিয়া কমিশন, জাতীয় শিক্ষা কমিশন, যাকে কোঠারি কমিশন বলে, কিন্তু কোনও কমিশনের সুপারিশ সম্পূর্ণ ভাবে গৃহীত হল না। সুপারিশগুলোর মাঝখান থেকে একটু একটু করে নিলেন। এতদিনেও একটা জাতীয় শিক্ষা নীতি গড়ে উঠল না। এটা একটা লজ্জার ব্যাপার। সবাই আমরা জানি, একটা বাচ্চা ছেলেও জানে পৃথিবীতে যত নিরক্ষর আছে, তার অর্ধেকের বেশি আমাদের দেশে আছে। এই রকম

অবস্থা হল কেন? কাদের জন্য হল? একটা কোয়েশ্চেন ফাঁস হয়ে গেছে, ব্যাপারটা সেই জায়গায় নয়, কোয়েশ্চেন হয়ত ফাঁস হয়েছে, এটার আমরা নিন্দা করি। কিন্তু যে জাতীয় শিক্ষা ব্যবস্থা গড়ে ওঠার কথা ছিল, সেই শিক্ষা ব্যবস্থা আজকে গড়ে উঠল না কেন? আজকে আপনারা শুধু ৬০ বছর আর ৬৫ বছর নিয়ে, আর ইংরাজি নিয়ে এখানে বক্তব্য রাখলেন। এটা নিয়ে হয় না। এই রকম একটা সমস্যা সংকুল আমাদের দেশে সাম্প্রদায়িক শক্তি ক্রমাগত মাথা চাড়া দিয়ে উঠছে, আজকে কাগজে দেখলাম মহারাষ্ট্রের বাল থেকারে বলেছেন, অমরনাথে যাত্রীদের নিরাপত্তা সুরক্ষিত না হলে বম্বে থেকে হজের জন্য যাত্রীরা যেতে পারবে না। এই রকম যে একটা উক্তি, আমাদের দেশে একটা গভর্নমেন্ট আছে, দিল্লিতে একটা সরকার আছে, এত বড় কথা বাল থ্যাকারে বলছে, কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা নিতে পারছেন না, বন্ধ করতে পারছেন না, একটা বিবৃতি দিচ্ছেন না, একের পর এক এই রকম কথা বলছেন থ্যাকারে। বিবৃতি দেবেন কি করে বা শাস্তিমূলক ব্যবস্থা নেবেন কি করে, আপনারা তো তাকে সমর্থন করেন। এই রকম একটা অবস্থার মধ্যে আজকে পশ্চিমবাংলাকে কাজ করতে হচ্ছে। গত ১৮ বছরে এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে সমস্যা সঙ্কুল একটি দেশের মধ্যে এই রাজ্যটা এগিয়ে চলেছে উন্নয়নমূলক কাজগুলোকে সঙ্গে নিয়ে। আজকে কৃষিকে যদি ধরি, কারণ ভারতবর্ষের উন্নয়ন ঘটাতে পারে একমাত্র কৃষি। কৃষিতে পশ্চিমবঙ্গ এক নম্বরে এটা অস্বীকার করা যাবে না। এই কৃষির সম্বন্ধে আমরা যদি ধরি, ভারতবর্ষের জন্য কোনও রাজ্য নেই, আমাদের পশ্চিমব্যাংলার কৃষিতে যা উন্নতি ঘটেছে, অন্য রাজ্যে তা ঘটেছে? এটা অস্বীকার করার উপায় নেই। গত সাত বছর ধরে পশ্চিমবঙ্গ চাল উৎপাদনে প্রথম হয়ে আসছে। পাট পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি উৎপাদন হয়, মোট জাতীয় উৎপাদনের প্রায় ৭৫ শতাংশ পাট এই পশ্চিমবঙ্গে হয়। হেক্টার প্রতি পাটের উৎপাদন আরও বৃদ্ধির জন্য রাজ্য সরকার বহুবিধ কর্মসূচি গ্রহণ করেছে। তৈল বীজের উৎপাদন আগে হত না বললেই চলে, প্রায় সবটাই অন্য রাজ্য থেকে আনতে হত, অন্য রাজ্যের উপর নির্ভরশীল থাকতে হত। এখন তৈলবীজের উৎপাদন আমাদের ক্রমাগত বাড়ছে। ষষ্ঠ পরিকল্পনায় যা উৎপাদন হয়, অষ্টম পরিকল্পনায় যে লক্ষ্য স্থির করা হয়েছে প্রায় ৬০ ভাগ বেশি, ষষ্ঠ পরিকল্পনায় এটা ৪০ ভাগ ছিল। অষ্টম পরিকল্পনায় উৎপাদনের লক্ষ্যমাত্রা ৬০ ভাগ ধার্য করা হয়েছে। আলু উৎপাদনে আমাদের উত্তরপ্রদেশের পরে স্থান। এইগুলো তো ধরবেন? এইগুলো হচ্ছে কেন, এটা মনে রাখতে হবে। কৃষিতে এই যে উন্নতি চাল উৎপাদনে প্রথম, আলু উৎপাদনে উত্তরপ্রদেশের পরে স্থান, তৈলবীজ উৎপাদনে উন্নতি, এই সবে উন্নতি করার কারণ আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে নিষ্ঠার সঙ্গে কাজ করা, ভূমি সংস্কার করার মধ্যে দিয়ে এই কাজ সম্ভব হয়েছে। প্রকৃত ভূমি সংস্কার একটা রাজ্য সরকার করতে পারে না। আমাদের এই যে সংবিধান আছে কিন্তু একটা রাজ্যের পক্ষে এটা সম্ভব না। আমাদের রাজ্যে এটা সম্ভব হয়েছে। সারা দেশের ২২টা রাজ্যে বিলি করা হয়েছে ৫১ লক্ষ একর জমি আর আমাদের রাজ্যে ৯.৫০ লক্ষ একর বিলি করা হয়েছে। অর্থাৎ ১৮.৬২ পারসেন্ট বিলি করা হয়েছে। যেখানে অন্ধ্রে বিলি হয়েছে ৫.৫৩, লক্ষ একর, বিহারে বিলি হয়েছে ২.৯৫

লক্ষ একর, মধ্যপ্রদেশে ১.৮৫ লক্ষ একর, মহারাষ্ট্রে ৫.৫১ লক্ষ একর। উত্তরপ্রদেশ সবচেয়ে বড় রাজ্য ৩.৭১ লক্ষ একর। তখন পশ্চিমবাংলায় ৯.৫০ লক্ষ একর কৃষিতে উৎপাদন বৃদ্ধি ক্রমাগত সম্ভব হচ্ছে চাষীর হাতে জমি দেওয়া হচ্ছে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও সার এবং সেচের ব্যবস্থা করা সম্ভব হয়েছে। তাদের নিরাপত্তার ব্যবস্থা করা হয়েছে। উৎপাদনও সেজন্য বেড়েছে। কৃষিতে বিদ্যুতের ব্যবহার দরকার। শিল্পের যেমন দরকার কৃষিতেও দরকার এবং কৃষিতে বিদ্যুতের ব্যবহার সহজলভ্য হয়েছে এবং আমরা বাইরে কনজিউম করি যে টাকা তার অনেক কম খরচে এই বিদ্যুৎ চাষীরা পান। এতে সুবিধা হয় সেচের লক্ষ্য কৃষিতে এসে গেছে। আগে অনেক আগে থাকতেই এসেছে। আমাদের এই সরকারের আমলে অনেক বেশি লক্ষ্য রাখা হয় যাতে কৃষির উন্নতি হয়। সেচ বিভাগ তার জন্য কতটা কি করতে পারে দেখতে পাচ্ছি। এর আগে আমাদের এখানেও সেচের যে অবস্থা ছিলো, সেচ সামর্থে যে জমি ছিলো, আজকে ১০ বছরে তার দ্বিগুণ হয়েছে—ফলে উৎপাদনও বাড়ছে। এই যে ক্ষুদ্র সেচ বিভাগ মাটির তলার জল ভূপৃষ্ঠে নিয়ে এসে কি করে কৃষিতে ব্যবহার করা যায়, মানুষের কাছে পৌছে দেওয়া যায়, সদ্ব্যবহার করা যায় তার সমস্ত রকম পরিকল্পনা তারা গ্রহণ করেছেন। এই সমস্ত করার ফলেই আজকে কৃষিতে এটা সম্ভব হয়েছে। আজকে আমাদের এখানে যে পর্যটন শিল্প উন্নত তা ভারতের অন্য রাজ্য জানতো না। আজকে এই পর্যটনের প্রতি মানুষের আগ্রহ বেড়েছে। পর্যটকদের সংখ্যা বেড়েছে। ক্রমাগত বাড়ছে। এটা কি অসাফল্য? আমাদের আবাসন দপ্তরের পক্ষ থেকেও নানা রকম পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। যারা মধ্যবিত্ত, নিম্নবিত্ত যারা আরও দরিদ্র মানুষ তাদের দিকে লক্ষ্য রেখে আমাদের আবাসন দপ্তর গৃহনির্মাণের দিকে হাত দিয়েছেন। সেই রকম নিয়মমাফিক কোথাও কোথাও বিক্রি হচ্ছে। ভাড়া দেওয়া হচ্ছে। পানীয় জলের ক্ষেত্রেও নানা রকম পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। নলবাহী জল এবং স্পট সোর্স থেকে যে জল—এই দুটোই নলবাহী-এর পরিমাণও ক্রমাগত বেড়েই চলেছে। আমাদের দার্জিলিং পার্বত্য পরিষদের সঙ্গে সুন্দর যোগাযোগ রক্ষিত হয়ে চলেছে। অদ্ভুত সমাধান একটা হয়েছে। অধিকতর স্বায়ত্তশাসন তাঁরা ভোগ করছেন। দার্জিলিঙের বৈষয়িক উন্নতি ক্রমাগত এগিয়ে চলেছে। এগুলো তো তথ্য ভিত্তিক। এতো কিছু বলার দরকার নেই। আমরা তো দেখতে পাচ্ছি। জানতে পারছি। কেবল ওঁরাই জানতে পারছেন না। আজকে স্যার একটা বিষয়ে আমার খুব খারাপ লাগছে। আমি আবার রিপিট করছি। আজকে স্যার, বাল থ্যাকারে যে উক্তি করেছেন সেটা অত্যন্ত মারাত্মক।

[2-20 – 2-30 p.m.]

তিনি বলেছেন, বোম্বাই দিয়ে হজ যাত্রীদের যেতে দেবেন না। এরপরেও কি আমাদের বলতে হবে দিল্লীতে সরকার আছে। আর ওঁরা এখানে বড় বড় কথা বলছেন। একটা প্রতিবাদও করছেন না। আইন কি আছে, না আছে; কি করবেন, না করবেন, সেটা অন্য কথা, কিন্তু একটা প্রতিবাদও করবেন না? এই গুরুতর বিষয়টির প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করে, এই বিলকে আর একবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল আমাদের সামনে উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করে দু'একটা কথা বলতে চাই। এই বিলকে সমর্থন করতে হবে এই জন্য যে, এই বিলে অনেকগুলো ভাল দিক রয়েছে। সেদিকগুলোর কথা আমাদের তুলে ধরা দরকার। বিরোধী পক্ষের বক্তব্য শুনলাম, তাঁরা কেবল সমালোচনা করলেন এবং বিভিন্ন দিক দিয়ে এই বিলকে যাতে সমর্থন না করা যায় তার জন্য বললেন। কিন্তু এখানে কথা হচ্ছে, আমার মনে হয় একটা সুন্দর মানুষের যদি দু'একটা অঙ্গ কেটে নিয়ে এসে দেখান হয় তাহলে তার মধ্যে দিয়ে সেই সুন্দর মানুষটাকে আর দেখা যাবে না, একটা বিকৃত অবস্থায় মানুষটাকে দেখা যাবে। ওঁরাও সেই চেষ্টাই করলেন। ওঁরা বললেন, এই বিলকে সমর্থন করা যায় না। সমর্থন করবেন কি করে? ঐভাবে কাটা অঙ্গ তুলে ধরে তো সমর্থন করা যায় না। কিন্তু যদি সামাজিক অবস্থাটা পর্যালোচনা করা যায় তাহলে নিশ্চয়ই সমর্থন করা যায়। মাননীয় সদস্য দেবপ্রসাদবাবু পুলিশের কথা বললেন। পুলিশের কিছু কিছু ক্রটি-বিচ্যুতি তিনি তুলে ধরলেন। কিন্তু আমাদের রাজ্যে যে বিরাট শাসন ব্যবস্থা পরিচালিত হচ্ছে তার মধ্যে ওগুলো খুবই নগণ্য ব্যাপার। আমরা দেখেছি আমাদের ১৬,০০০ কিলো মিটার দীর্ঘ বিশাল কোস্টাল এরিয়ায় ১৯৪৭ সাল থেকে, কংগ্রেসি বন্ধুদের শাসন ব্যবস্থায় সুরক্ষার কোনও ব্যবস্থাই ছিল না। তাঁরা ঐ বিশাল এলাকাকে অরক্ষিত অবস্থায় ফেলে রেখেছিলেন। বামফ্রন্ট আমলে আমাদের মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী সেই এলাকার সুরক্ষার ক্রমাগত প্রচেষ্টা চালাচ্ছেন। দক্ষিণ ২৪-পরগনার ফিশার-ম্যানরা এবং মেদিনীপুর জেলার খেজুরি প্রভৃতি অঞ্চলের ফিশার-ম্যানরা এখনও নানাভাবে বিপর্যস্ত হচ্ছে। কিন্তু তাঁদের সুরক্ষার জন্য মাননীয় অর্থমন্ত্রী নানাভাবে চিন্তাভাবনা করছেন, উদ্যোগ গ্রহণ করছেন। জেলার এস. পি.-দের তিনি বার বার লিখছেন রিভার পেট্রোলিং সেন্টার করতে। খেজুরী এবং দক্ষিণ ২৪-পরগনার বিভিন্ন এলাকার জন্য রিভার পেট্রোলিং সেন্টারের বিশেষ প্রয়োজন। আমরা লক্ষ্য করেছি মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই বিষয়টি নিয়ে গভীরভাবে চিন্তা-ভাবনা করছেন। এই পরিপ্রেক্ষিতে পুলিশের শক্তি বাড়ানোর দরকার আছে। অতএব পুলিশ খাতের বরাদ্দ অবশ্যই বাড়াতে হবে। আমরা আরো লক্ষ্য করছি, নানা কারণে আজকে আমাদের পুলিশি ব্যবস্থা বাড়াবার প্রয়োজন দেখা দিয়েছে। কারণ মেথড অফ কমিটিং ক্রাইম হ্যাজ বিন ইনক্রিস টু এ গ্রেটার এক্সটেন্ট। মেথড অফ কমিটিং ক্রাইম যদি বাড়ে তাহলে পুলিশ ব্যবস্থা অবশ্যই বাড়াতে হবে। তারপর এখানে ট্যুরিজম নিয়ে কিছু কথা উঠেছে। আমাদের রাজ্যে ট্যুরিজমকে আধুনিকীকরণ করা হয়েছে। তাই তো আমরা দেখছি দক্ষিণ ২৪-পরগনার সাগর দ্বীপের মতো এলাকায়—যেখানে চারিদিকে জল সেখানেও—ট্যুরিজম গড়ে উঠেছে, পর্যটকরা সেখানে যাচ্ছেন। প্রভঞ্জনবাবু এখানে উপস্থিত আছেন, তিনি সাগরের মানুষ, তিনি এটা আমার চেয়েও ভাল করে জানেন যে, সাগরে কি ভাবে ট্যুরিজম-এর বিকাশ ঘটেছে। যেখানে কংগ্রেস রেজিম-এ ট্যুরিজম-এর কোনও ব্যবস্থাই ছিল না সেখানে আজকে ট্যুরিজম-এর ব্যবস্থা হয়েছে এবং নানান দেশের পর্যটকরা সেখানে যাচ্ছেন। এই কটি কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী অ্যাপ্রোপ্রিয়েশন বিল পেশ করেছেন খরচের অধিকার পাবার জন্য এবং সেই পরিপ্রেক্ষিতে আলোচনা চলছে। পশ্চিমবঙ্গে এই মুহুর্তে মাননীয় অর্থমন্ত্রীর নেতৃত্বে পরিকল্পনা উন্নয়ন এবং অর্থনৈতিক বুনিয়াদকে এমন একটা জায়গায় নিয়ে গেছেন যে চিত্রটা ভয়ঙ্কর এবং বিপদজনক অবস্থার সৃষ্টি হয়েছে। সম্প্রতি পরিকল্পনা কমিশনের মিডিয়াম অ্যপ্রাইজ্যাল রিপোর্ট ফর দি অ্যপ্রুভাল অফ দি প্ল্যানিং কমিশন তার রিপোর্টটা সার্ভে করতে গিয়ে দেখলাম যেটা সংবাদপত্রে অলরেডি প্রকাশিত হয়েছে—মন্ত্রী নিজে তখন দুর্দশায় আছেন—৩০ পারসেন্ট টারগেট রিচ করতে পারেনি কারেন্ট ইয়ারে। পিছুতে পিছুতে এমন একটা জায়গায় এসেছে যেখানে আসন বিহারের সঙ্গে চিহ্নিত করে দেওয়া হয়েছে। We could not achieve more than 30% of our target in relation to the achivement of the plan outlay under the leadership of Dr. Asim Kumar Dasgupta. তাই আজকে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের মাধ্যমে যে ব্যয়বরাদ্দ খরচ করার অধিকার চেয়েছেন আমি তার বিরোধিতা করছি। আজকে পশ্চিমবঙ্গের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে মাননীয় অধ্যক্ষ মহাশয়। আমি পরিকল্পনা কমিশনের অ্যানুয়াল রিপোর্ট থেকে কোট করছি। ভারত সরকারের যোজনা পর্ষদের রিপোর্ট থেকে দেখা যাচ্ছে ১৯৯০-৯১ সালে ষষ্ঠ পঞ্চবার্ষীকি পরিকল্পনায় অসীমবাবু ভাল করেই জানেন—৩৫০০ কোটি টাকার প্ল্যান ছিল আমাদের উনি ২৪০০ কোটি টাকা রিচ করতে পারলেন। কোনও ক্রমে খুঁড়িয়ে খুঁড়িয়ে ২৪০০ কোটি টাকার হাজির হলাম। উনি টার্গেটে রিচ করতে পারলেন না। যদি পারতেন তাহলে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৭ হাজার কোটি টাকা হতে পারত। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় উনি করলেন ৪ হাজার ১২৫ কোটি টাকা। কোনও ক্রমে খুঁড়িয়ে খুঁড়িয়ে একটা জায়গায় নিয়ে এসে দাঁড়ালেন, যদিও অনেক কম। ৫০ পারসেন্ট টার্গেট যেখানে হওয়া উচিত ছিল সেই জায়গায় নিয়ে যেতে পারেননি। যদি সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৭ হাজার কোটি টাকা করত তাহলে ১৪ হাজার কোটি টাকা প্ল্যান-আউটলে হত। কিন্তু উনি ৯ হাজার কোটি টাকার দাঁড় করালেন। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রথম ২ বছরে কি অবস্থা? কি করে এই ভদ্রলোককে টাকা দেব? বিপদজনক জায়গায় নিয়ে গিয়েছেন। ১৯৯০-৯১ সালে প্ল্যান আউটলে ১ হাজার ৩২৮ কোটি টাকা। অ্যাচিভমেন্ট হয়েছে ১ হাজার ১৫১ কোটি টাকা। অর্থাৎ মাইনাস ১৩ পারসেন্টে এসে দাঁড়াল, খরচ করতে পারেনি, ১৯৯১-৯২ সালে প্ল্যান আউটলে ছিল ১ হাজার ৪৮৬ কোটি টাকা। উনি ঠিক করে এলেন যে এটা করব। তাও পারলেন না। কত নামলেন? ১৯৯১-৯২ সালে করলেন ৯০৭ কোটি টাকা। এখানে টারগেট কি হল? পারসেনটেজ অফ অ্যাচিভমেন্ট মাইনাস ৩৯ পারসেন্ট। এবার অষ্টম পঞ্চবার্ষীকির প্রথম বছরের কথা বলবো। ১৯৯২-৯৩ সালে প্ল্যান আউটলে ছিল ১ হাজার ১৫০ কোটি টাকা। কততে এনে দাঁড় করালেন? ৮৮২ কোটি টাকায়। এখানে পারসেনটেজ অফ ইউটিলাইজেশন—মাইনাস ৪১ পারসেন্ট। নামতে নামতে ১৩ থেকে ৪১ [illegible] এসেছেন। ১৯৯৩-৯৪ সালে উনি ঠিক করে এলেন ১ হাজার ৫৫০ কোটি [illegible] আউটলে। অ্যাকচুয়াল করতে গিয়ে পৌঁছলেন—১ হাজার ২১ কোটি

টাকায়। এখানেও মাইনাস ৩৪ পারসেন্ট। এবারে ১৯৯৪-৯৫ সালে ১ হাজার ৭০৬ কোটি টাকা অর্থাৎ গত বছর ৩১ মার্চ যেটা শেষ হল, প্ল্যান আউটলে। এই ১ হাজার ৭০৬ কোটি টাকার মধ্যে উনি ১১০০-র বেশি ক্রস করতে পারছেন না।

[2-30 – 2-40 p.m.]

১৯৯৫-৯৬ এই যে চলতি বছর চলছে, এই গত মাসের শেষে মিডটার্ম প্ল্যান অ্যাপ্রেইজালে যে রিপোর্ট তা অতি বিপজ্জনক, স্টেটস ম্যান পত্রিকা বের করেছিল। জানিনা উনি রাজ্যকে নামাতে নামাতে কোথায় নিয়ে গেছেন। একদম পরিকল্পনা কাঠামো নেই, কোনও দৃষ্টিভঙ্গি নেই। আপনারা বলেছেন যে, আপনারা বিকল্প অর্থনীতি নিয়ে চলেছেন। কি বিকল্প অর্থনীতি যে রাজ্যের অর্থমন্ত্রী পণ্ডিত, যিনি বাইরে পড়াশোনা করে ডক্টরেট হয়েছেন, মন্ত্রী হয়েছেন? তিনি রাজ্যকে কোন জায়গায় নিয়ে যাবেন—না মাইনাস ১৩ থেকে নামতে নামতে মাইনাস ৪১ পারসেন্ট এ নিয়ে যাবেন। গতবছর মাইনাস ৩৪ পারসেন্ট ছিল। আপনি প্ল্যান আউটলে করতে পারেননি। যে রাজ্য ১ নাম্বার জায়গায় ছিল, সে আজ বিহার সরকার, লালুপ্রসাদ যাদবের সঙ্গে এক বেঞ্চিতে বসে লাস্ট বেঞ্চার হয়েছেন পরিকল্পনার ক্ষেত্রে এবং ইন্টারনাল রিসোর্স মোবিলাইজেশনের ক্ষেত্রে সেই রাজ্য কিভাবে চলবে? আপনারা প্ল্যান অ্যাচিভ করতে পারেননি। আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই জিনিসটা কি করে বলব। আজকে উনি গুড পারফরমেন্সের কথা বলেছেন। আজকে কর্ণাটক, অন্ধ্রপ্রদেশ, কেরালা, তামিলনাড়ু, মহারাষ্ট্র হিমাচলপ্রদেশ, রাজস্থান এইগুলির মতো রাজ্য তারা আজকে ভালো পারফরমেন্স করেছে। আর আপনাদের পজিশন কি? আপনারা প্ল্যান আউটলে এবং অ্যাচিভমেন্ট করতে পারেননি। এই রাজ্যের কি করে শিল্পায়ন হবে? পরিকাঠামো হবে, বিদ্যুৎ হবে, রাস্তা হবে, শিক্ষা হবে, উন্নয়ন হবে, কি করে এইসব জিনিস হবে? এর আপনি জবাব দেবেন। এখানে শুধু পুলিশের বাজেট বাড়ছে, আর মানুষগুলি খাচ্ছে, থানায় নারী ধর্ষণ হচ্ছে, নারী নির্যাতন হচ্ছে, নারীদের উপর অত্যাচার বাড়ছে, সোশ্যাল সিকিউরিটি নেই। বিহার হচ্ছে ফার্স্ট লোয়েস্ট এবং আপনারা হচ্ছেন সেকেণ্ড লোয়েস্ট। যে রাজ্যে মায়েদের সম্মান নেই, যে রাজ্যে বোনেদের সম্মান নেই, সামাজিক অবক্ষয় বাড়ছে, সেখানে আজকে পুলিশ খাতে আপনারা বাজেট বাড়িয়ে আপনারা ট্রিগার হ্যাপি করছেন, আর সামাজিক কাঠামো ভেঙে দিয়ে মানুষের অবক্ষয় প্রতিষ্ঠিত করছেন। আজকে এখানে গভীর উদ্বেগের সঙ্গে আমাকে এই কথা বলতে হচ্ছে। আপনারা বলছেন যে, ভারতের অর্থনৈতিক কাঠামোতে পশ্চিমবঙ্গকে এক নম্বর জায়গাতে তুলে নিয়ে গিয়েছেন। কেমন তুলে নিয়ে দিয়েছেন তার তথ্য আমার কাছে আছে। আপনারা বারবারই বলেন ভূমি সংস্কারের কথা, যে ভূমিসংস্কারের দিক থেকে পশ্চিমবঙ্গ এক নম্বর জায়গায় আছে। হ্যাঁ, পশ্চিমবঙ্গ ২৫টা রাজ্যের মধ্যে ভূমি সংস্কারের দিক থেকে এক নম্বর জায়গায় আছে। কিন্তু তা আপনাদের জন্য নয়। আমি তথ্য দিয়ে বলছি। বিনয় বাবু বলেছিলেন যে, এর উত্তর দেবেন। আজ পর্যন্ত পশ্চিমবঙ্গের কৃষিজ জমি ভেস্টেড হয়েছে ১২ লক্ষ ৯০ হাজার একর। বিনয় বাবু আমাকে ১৯শে এপ্রিল লিখিত প্রশ্নের উত্তর দিয়েছেন

যে, এই হাউসে ১৯৭৭-৯৪ সালে আপনাদের রাজত্বে কৃষিজ জমি ভেস্টেড হয়েছে এগ্রিকালচারাল ল্যাণ্ড ভেস্টেড হয়েছে ৩ লক্ষ ১৫ হাজার একর। এই বছরগুলির মধ্যে আপনারা ভেস্ট করেছেন ৩ লক্ষ ১৫ হাজার একর। আজ পর্যন্ত ভেস্টেড হয়েছে ১২ লক্ষ ৯০ হাজার। আর ১৯৭৭-এর আগে ভেস্টেড হয়েছে ৯ লক্ষ ৭৫ হাজার একর। তাহলে আপনারা কি ফার্স্ট বয়? সারা ভারতের প্রেক্ষাপটে আপনাদের রাজত্বে আপনারা কি ফার্স্ট? না—আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে এগ্রিকালচারাল ডিস্ট্রিবিউটেড ল্যাণ্ড হচ্ছে ৯ লক্ষ ৫০ হাজার একর। বিনয়বাবু আমাকে উত্তর দিয়েছেন, বিনয়বাবু লিখিত প্রশ্নের উত্তরে বলেছেন ১৯৭৭-৯৪ বামফ্রন্ট সরকারের রাজত্বে কৃষিজ ভেস্ট জমি ডিস্ট্রিবিউটেড হয়েছে ৩ লক্ষ ৩৮ হাজার একর। ৩ লক্ষ ৩৮ হাজার একর, তাহলে ৯ লক্ষ ৫০ হাজার একর মাইনাস ৩ লক্ষ ৩৮ হাজার অর্থাৎ ৬ লক্ষ ১২ হাজার একর জমি ১৯৭৭ সালের আগে আপনাদের আগে ডিস্ট্রিবিউটেড হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই আমি বলতে চাই এই দৃষ্টিভঙ্গি কংগ্রেসের, এই গর্ব পশ্চিমবঙ্গের তবে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট নয়। এই কথাটা বার বার বলতে চাই আপনারা সার্বিকভাবে ফিগারটাকে নিয়ে ফাটিয়ে সারা ভারতবর্ষে দৌড়াদৌড়ি করে প্রেস কনফারেন্স করে বলছেন, বন্ধুগণ আমাদের বিকল্প অর্থনীতির দৃষ্টিভঙ্গি, বামফ্রন্টের দৃষ্টিভঙ্গি কি? অজিত নারায়ণ বসু পশ্চিমবঙ্গের অর্থনীতিবিদ এবং রাজনীতিবিদ তিনি কি লিখেছেন, তিনি লিখেছেন পশ্চিমবঙ্গে গ্রামের ৫১ পার্সেন্ট মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে, ৫১ পারসেন্ট আণ্ডার প্রভার্টি লাইন, ১৪৩ লক্ষ পশ্চিমবঙ্গে টোটাল শহরের মানুষ ২৬ পারসেন্ট দারিদ্র সীমারেখার নিচে বাস করে। শহর গ্রাম মিলিয়ে ১৮৮ লক্ষ মানুষ অর্থাৎ ৪৪ পারসেন্ট স্টিল আণ্ডার পভার্টি লাইন। আমরা শুধু এটাই বলতে চাই পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত আপনি এটা নিশ্চয়ই দেখেছেন এবং পড়েছেন। আপনার কাছে রিপোর্ট আছে, বামপন্থী অর্থনীতিবিদ ব্ল্যাক অ্যাণ্ড হোয়াইটে লিখে বলেছেন ৫১ পারসেন্ট মানুষ গ্রামে দারিদ্র্য সীমার নিচে বাস করে। কোন বিকল্প অর্থনীতির কথা বলছেন? আপনারা মাঝে মাঝে বলেন আমরা খাদ্যে এক নম্বর—চাল প্রোডাকশনে এক নম্বর ১৯৭৫-৭৬ সালেও ছিল, রেকর্ড দিয়ে অ্যাসেম্বলি স্টেটমেন্ট দিয়ে খাদ্য এবং কৃষি দপ্তরের বুকলেট দিয়ে মাননীয় অতীশ সিনহা মহাশয় খাদ্য বাজেটে প্রমাণ করে দিয়েছেন। আপনি বলুন পশ্চিমবঙ্গে বিকল্প অর্থনীতির চিন্তাধারা কোথায় খাদ্যে মাথাপিছু হারে পার হেক্টর আমরা নাকি এক নম্বরে আছি। আমি আপনাকে চ্যালেঞ্জ করছি পার হেক্টর ইলডে ওয়েস্ট বেঙ্গল ছিল ২০.৭ কুইন্টাল। ফুড প্রোডাকশনে এখন অবধি পশ্চিমবঙ্গ ২০.৭ পার হেক্টর। তামিলনাড়ুতে যেখানে ২৫.৮, হরিয়াণায় ২৮.৩, পাঞ্জাবে ৩২.৬, অন্ধ্রে ২৪.৩, কর্ণাটক ২২.৫, পশ্চিমবঙ্গের স্থান সিকস্থ, নট ফার্স্ট। মাননীয় অর্থমন্ত্রী আপনি দয়া করে উত্তর দেবেন। আপনারা অসত্য কথা বলেন, বামফ্রন্টের প্রতিটি কর্মী থেকে শুরু করে মুখ্যমন্ত্রী মহাশয় অবধি বলেন খাদ্যে এক নম্বর, কোন জায়গায় এক নম্বর? পার হেক্টর ইল্ডে অনেক নিচে। মাননীয় অমিয় পাত্র মহাশয় বললেন, তাঁকে এখন দেখছি না, উনি বললেন আমাদের বার্থরেট, মটালিটি রেট, ডেথ রেট ভারতবর্ষের গড়ে আমরা অনেক এগিয়ে আছি। চালাকী দেখুন, ভারতবর্ষ দেখুন,

পশ্চিমবঙ্গ দেখুন, মাঝখানে কেরালা পাঞ্জাব, হরিয়ানা এদের কথা তো বলছেন না, একেবারে নিচে এবং উপর। এটা করলে হবে না, কমপ্যারেটিভ স্টাডি উইথ দি আদার স্টেট, এটা করতে হবে। আপনাদের পজিশন কোথায়? আমার কাছে তথ্য আছে। পশ্চিমবঙ্গের বার্থ রেট ২৫.৬, ডেথরেট ৭.৩ অন্ধ্র বার্থরেট ২৪.১, গোয়া ১৪.৬, কেরালা ১৭.৩, তামিলনাড়ু ১৯.২ নাগাল্যাণ্ড ২০.০ দিল্লি ২১.৮, পণ্ডিচেরী ১৫.৫, সিকিম ২৩.৭, ত্রিপুরা ২৩.৩, সেখানে পশ্চিমবঙ্গ ২৫.৬।

[2-40 – 2-50 p.m.]

আপনার পজিশন কোথায়? আপনি প্রথম নন। আপনি ভারতবর্ষের প্রেক্ষাপটে বলেছেন। অন্যান্য রাজ্যের প্রেক্ষাপটে আপনি ৮ম, ৯ম, ১০ম স্থানে আছেন। আপনার বিকল্প অর্থনীতি মিজারেবলি ফেল করেছে। আমরা কেন মানব? অমিয়বাবু ভারতবর্ষ এবং পশ্চিমবঙ্গের ডেথ রেটের কথা বলেছেন। আমার কাছেও কিছু তথ্য আছে। আমরা দেখছি যে পশ্চিম বাংলায় ডেথ রেট হচ্ছে ৭.৩, সেখানে ত্রিপুরায় হচ্ছে, ৬.৩, মহারাষ্ট্রে হচ্ছে, ৭.২, মণিপুরে হচ্ছে, ৪.২, মেঘালয়ে হচ্ছে, ৬.৮, নাগাল্যাণ্ডে হচ্ছে, ৪.২, সিকিমে ৬.৪ এবং গোয়ায় হচ্ছে, ৬.৬, আর পশ্চিমবঙ্গে আপনি হচ্ছেন, ৭.৩। শুধু ভারতবর্ষ আর পশ্চিমবঙ্গের কথা বললে হবে না। আপনাকে অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করে বলতে হবে যে আপনি কোন জায়গায় আছেন। আপনার জায়গা ৯ম, ১০ম স্থানে। আপনাকে আমি বিনয়ের সঙ্গে বলতে চাই যে, আপনি বিকল্প অর্থনীতি নিয়ে নামতে নামতে কোন জায়গায় এসেছেন সেটা একটু চিন্তা করে দেখুন। আপনি প্ল্যান অ্যাচিভমেন্ট করতে পারছেন না। সমস্ত রাজ্য পরিকল্পনা কমিশনের কাছে বলছে যে, আমাদের বেশি টাকা দিতে হবে, সেখানে আপনি বলছেন যে, আমরা খরচ করতে পারছিনা, আমাদের প্ল্যানটা একটু কেটে দিন, একটু কমিয়ে দিন। এটা আপনাদের কোন বিকল্প নীতি যে আপনারা বাংলাকে পিছিয়ে দিচ্ছেন? আপনার শিক্ষার ক্ষেত্রে ড্রপ আউটে এক নম্বরে আছেন। অনেক ছেলে পড়ার সুযোগ পাচ্ছে না। শিক্ষিতের হারে আপনারা তৃতীয় স্থান থেকে নেমে ১৬তম স্থানে এসেছেন। এটা কোন বিকল্প অর্থনীতি যে ৫০ লক্ষেরও বেশি যুবক বামফ্রন্টের কারখানায় উৎপাদিত হচ্ছে? এটা কোন বিকল্প অর্থনীতি যে এমপ্লয়মেন্ট একচেঞ্জের মাধ্যমে গত বছর মাত্র ১২ হাজার ভ্যাকেন্সি ডিক্লেয়ার করা হয়েছিল কিন্তু চাকুরি দেওয়া হচ্ছে মাত্র ৭ হাজার? আপনারা পরিকল্পনা দিনের পর দিন কমিয়ে দিয়ে আজকে পশ্চিমবঙ্গে বিহারের সঙ্গে এক বেঞ্চে বসিয়ে দেবেন, আর আপনাদের সমর্থন করতে হবে, এটা কখনও হয়? আপনি পণ্ডিত অর্থমন্ত্রী, আপনি যদি একটু বুঝিয়ে দেন তাহলে বুঝতে পারি। যদিও উনি তথ্য নিয়ে খেলা করেন, সেই তথ্যের খেলাটা বন্ধ হওয়া উচিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এঁরা ভারত সরকারের সমালোচনা করেন। ডঃ দাশগুপ্ত, আপনি দেখুন, ১৯৯১-৯২ সালে যখন আপনাদের বন্ধু সরকার ছিল—ভি. পি. সিং, অটলবিহারী বাজপেয়ী এবং জ্যোতি বসু—তখন জি. ডি. পি ছিল ০.৯ পারসেন্ট। ১৯৯৩-৯৪ সালে সেটা বেড়ে হয়েছে ৪.৩ পারসেন্ট। ১৯৯৪-৯৫ সালে আর একটু বেড়ে হয়েছে ৫.৩ পারসেন্ট। অর্থাৎ আমরা এগিয়ে যাচ্ছি, ভারত এগিয়ে যাচ্ছে। আর ওরা শেষ করেছিল।

ফরেন কারেন্সি রিজার্ভ—১৯৯১-৯২ সালে ছিল ১.১২ মিলিয়ন ডলার, সেটা বেড়ে ১৯৯৩-৯৪ সালে হয়েছে ৬.৪ মিলিয়ন ডলার। ১৯৯৪-৯৫ সর্বশেষ হয়েছে ২০.৫ মিলিয়ন ডলার। আমরা এখন মাথা উচু করে দাঁড়িয়েছি। বৈদেশিক ঋণের কথা অনেকে বলছেন। ১৯৯৪ সালের মে পর্যন্ত আমরা ১.১৪ মিলিয়ন ডলার রি-পে করেছি বিফোর টাইম। বাকি ইনষ্টলমেন্ট যেটা ছিল সেটা আমরা নিইনি, আমাদের দরকার হয়নি। ভারতবর্ষ পৃথিবীর বুকে মাথা তুলে দাঁড়িয়েছে। আমরা স্বনির্ভরতার দিকে এগিয়ে চলেছি। ইনফ্লেশন বন্ধ করার জন্য আপনারা কি করেছেন? আপনাদের বন্ধু সরকার, ভি. পি. সিং, অটলবিহারী বাজপেয়ী যখন ছিলেন ১৯৯১-৯২ সালে ইনফ্লেশন রেট ছিল ১৭ পারসেন্ট। আর ১৯৯৩ সালে এটা কমে হয়েছে ৭ পারসেন্ট। ১৯৯৪-৯৫ সালের আবার একটু বাড়ল এবং বেড়ে হয়েছে ৯ পারসেন্ট। ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ—১৯৯৪-৯৫ সালে ৮.৩ পারসেন্ট আমরা অ্যাচিভ করেছি। ফরেন এক্সপোর্ট ১৯৯৩-৯৪ সালে ছিল ২৩.৬ পারসেন্ট। আর ১৯৯৪-৯৫ সালের প্রথম ৭ মাসে আমরা অ্যাচিভ করেছি ১৭.৮ পারসেন্ট। এটা কম কথা নয়। মনমোহন সিংয়ের কাছে এটা আপনাদের শিখতে হবে তাহলে বিকল্প অর্থনীতি কাকে বলে সেটা আপনারা বুঝতে পারবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রীর পর বলার সময় নেই, গ্রাম উন্নয়নের ব্যাপারে সরকারের বিকল্প অর্থনীতি সম্বন্ধে পঞ্চায়েত বাজেটে বলেছিলাম, আপনারা শুনেছেন, মাননীয় মন্ত্রী ডঃ মিশ্র আরো তথ্য দিলেন। আমি পরশুদিন রুর‍্যাল ডেভেলপমেন্ট মিনিস্ট্রি থেকে একটা রিপোর্ট এনেছি, আমার কাছে আছে, অ্যাজ অন ৩.৪.৯৫, Assessment Studies Report, performance of the State in JRY, Mandays Creation, Employment Assurance Scheme and Minionwall মিনিওনওয়েল স্কীম), তাতে আমি দেখেছি, অ্যজ অন ৩.৪.৯৫, জি. আর. ওয়াই.তে টাকা দেওয়া হয়েছিল ২৯৫ কোটি ২৮ লক্ষ ৯৪ হাজার, কর্মবীর বামফ্রন্ট সরকার, বিকল্প অর্থনীতির পথ প্রদর্শক কত খরচা করলেন? তাঁরা খরচা করলেন ১৮৫ কোটি ৮৭ লক্ষ ৫ হাজার টাকা। পারসেনটেজ অফ ইউটিলাইজেশন অফ ফাণ্ড হল ৬২.৯৫ পজিশন অফ বেঙ্গল আউট অফ ২৫ স্টেটস অ্যাণ্ড ৭ ইউনিয়ন টেরিটোরিস নাইনথ পজিশন, প্রথম হয়নি, আপনারা নবম স্থানে রয়েছেন। বিকল্প অর্থনীতির পথ প্রদর্শক একটাও শ্রমদিবস তৈরি করতে পারেনি। পশ্চিমবঙ্গে শ্রম সচেতন হতভাগ্য শ্রমিক জনমজুর ভাইদের জন্য ৪ কোটি ৯৮ লক্ষ ৯৮ হাজার শ্রমদিবস তৈরি হবে বলে টার্গেট ছিল, কিন্তু তৈরি হল ৩ কাটি ৬৮ লক্ষ ৩৮ হাজার ম্যানডেজ বা শ্রমদিবস। বামফ্রন্ট সরকার বলেন তারা নাকি শ্রমিকদের প্রতিনিধি। অ্যজ অন ৩.৪.৯৫ পারসেনটেজ অফ ইউটিলাইজেশন অফ অ্যাচিভমেন্ট অফদি টার্গেট হচ্ছে ৭৩.৮৩ পারসেন্ট। ভারতবর্ষে ২৫টি রাজ্য এবং কেন্দ্রশাসিত অঞ্চল ৬টি, সেখানে পশ্চিমবঙ্গের পজিশন ১৭। in relation to the creation of mandays. It is the alternative economic path? মাননীয় অধ্যক্ষ মহাশয় কর্মবিনিয়োগের ক্ষেত্রে নেক্সট ইমপরটেন্ট স্কীম, ই. এ. এস., এমপ্লয়মেন্ট অ্যাসিওরেন্স স্কীম, স্যার এখানে কত টাকা দেওয়া হয়েছে, দেওয়া হয়েছিল ১২০ কোটি ৭০ লক্ষ ২৫ হাজার

টাকা, সরকার বাহাদুর, বিকল্প অর্থনীতির পথপ্রদর্শক খরচা করেছেন ৬৯ কোটি ৭ লক্ষ টাকা। পারসেনটেজ অফ ইউটিলাইজেশন অফ ফাণ্ড হয়েছে ৫৭.২২ পার্সেন্ট। পজিশন অফ ওয়েস্ট বেঙ্গল, ২৫টি রাজ্য এবং ৬টি কেন্দ্র শাসিত অঞ্চলের মধ্যে নাইনথ পজিশন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একের পর এক তথ্য দিয়ে বলতে পারি পশ্চিমবঙ্গকে বিপজ্জনক ভাবে শুধু মাত্র রাজনৈতিক হীনমন্যতায় ভোগা মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি অন্যায় ভাবে অর্থনৈতিক বিনিয়োগকে ভেঙে দিয়েছে। আজকে আমরা দেখছি মাননীয় অর্থমন্ত্রী পুলিশ খাতে বাজেটে ৫২৭ কোটি টাকা রেখেছেন, প্রথমে ছিল ৪৪০ কোটি টাকা, সাপ্লিমেন্টারি বাজেট ৪৫ কোটি টাকা অর্থাৎ টোটাল ৪৮৫ কোটি টাকায় দাঁড়াচ্ছে। এই রাজ্য সরকার মানুষের জন্য শ্রম দিবস তৈরি করতে পারেনি। বেকারদের চাকরি দেয়নি, শিল্প তৈরি করেনি, শুধু মানুষের সম্পদ লুঠ করে পার্টির সম্পদ করছে।

[2-50 – 3-00 p.m.]

গ্রামে পানীয় জলের নলকূপ না বসিয়ে যারা পার্টির বিল্ডিং তৈরি করে, যে সরকারের পুলিশ ট্রিগার হ্যাপি পুলিশ, যে পুলিশ গুলি চালায়, নারী ধর্ষণ করে, ডাকাতি, গুণ্ডামী, মস্তানীর প্রজন্মকে আরো বাড়িয়ে দেয় সেই পুলিশের জন্য আজকে ৫২৭ কোটি টাকা দাবি করেছেন। বলুন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই পুলিশের জন্য এক পয়সা দেওয়া যায়? আজকে এই টিগার হ্যাপী পুলিশ লক আপে ধর্ষণ করে, খুন করে। এই ভাবে ২৫০ জন যুবক যুবতীকে তারা মেরে ফেলেছে। ১৯৯৪ সালে ৪ নম্বর স্থানে ছিল, ফোর্থ পজিশন ইন লক আপ ডেথ। এখন সার্বিক ভাবে সেকেণ্ড পজিশন লক আপ ডেথে। গত বছর ৪ নম্বর স্থানে ছিল এখন দ্বিতীয় স্থানে এসেছে। তাদের জন্য আজকে ৫২৭ কোটি টাকা চাইছেন। স্যার, দৃষ্টিভঙ্গিটা কি রকম দেখুন। এই রাজ্যে যখন সিদ্ধার্থশঙ্কর রায় ৬২ কোটি টাকা পুলিশ খাতে ধার্য করেছিলেন তখন এই বামপন্থীরা বলেছিল, সর্বনাশ সর্বনাশ, পুলিশরাজ কায়েম হয়ে গেল। আজকে সেই পুলিশ খাতে ৫২৭ কোটি টাকা ধার্য করা হয়েছে। স্যার, আপনি জানেন এগ্রিকালচার নির্ভর করে সেচের উপর। আজকে সেচ, পি. ডব্লু. ডি. বিদ্যুৎ, পরিবহন, শিল্পের ইনফ্রাস্ট্রাকচার তৈরি করে। আমি গতকাল পি. ডব্লু. ডি বাজেটে বলেছিলাম, অর্থমন্ত্রী পি. ডব্লু. ডি. মন্ত্রীকে মেনটেনেন্স অফ রোডের জন্য ৪৬ কোটি টাকা বরাদ্দ করেছিলেন। আর দিয়েছেন কত? ২১ কোটি টাকা। ইজ ইট দি ইকনমিক অলটারনেট পাথ? ইরিগেশনে যে টাকা দেওয়া হচ্ছে তাতে রাইটার্স বিল্ডিং-এ বসে সেচমন্ত্রী দেবব্রত বন্দোপাধ্যায় ডঃ অসীম দাশগুপ্তের বিরুদ্ধে তির্যক ভাবে প্রেস কনফারেন্স ডেকে বলেছেন আমি অসহায়, অর্থমন্ত্রী যে টাকা দিচ্ছে তাতে বাঁধ রিপেয়ার করা যাচ্ছে না। অন রেকর্ড, এই ব্যাপারে নো কন্ট্রাডিকশন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ধরনের অর্থমন্ত্রী যিনি শুধু মাত্র রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত হয়ে অন্ধ কংগ্রেস বিরোধী হয়ে কেন্দ্রবিরোধী হয়ে নিজের দলের ছাড়া অন্যান্য রাজনৈতিক দলের মন্ত্রীরা যে যে দপ্তরে আছে, আর. এস. পি, সি. পি. আই ফরোয়ার্ড ব্লক যাই বলুন, তাদের কাজ করতে দিচ্ছে না। বলছে টাকা নেই। আজকে বাঁধ রিপেয়ার করা হবে, ইরিগেশন

*দপ্তরের ইঞ্জিনিয়ারদের ডেকে অসীমবাবু স্টেটমেন্ট দিচ্ছেন বাঁধের রিপেয়ার জনগন করবে, টেকনিক্যাল এক্সপার্টদের দরকার কি।* বৈশাখ মাসে আমরা দেখলাম সুন্দরবন ভেসে গেল, বাঁধ ডুবে গেল, মানুষ কষ্ট পেল, ফসল নষ্ট হল, সমস্ত চাষ নষ্ট হয়ে গেল। আজকে, স্যার আমি দাঁড়িয়েছি বক্তব্য রাখতে শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা নয়, আমি পরিষ্কার এই কথা বলতে চাই এই রাজ্যে রাজনৈতিক চিন্তাধারার বশবর্তী হয়ে রাজনৈতিক স্লোগান তুলে বৈপ্লবিক চিন্তাধারা অর্থনীতি ঘোষণা করে রাজ্যের অর্থনীতিকে রুগ্ন করে দিয়েছে। আজকে অর্থমন্ত্রীকে শেষ বেঞ্চে বসিয়ে দিয়েছে, বিহারেরও পরে। অর্থমন্ত্রীর চোখের সামনে প্রোমোটাররাজ, কালোবাজাররাজ সমাজবিরোধীদের রাজ কায়েম হয়েছে এই রাজ্যে। প্রোমোটারদের হাতে বিক্রি হয়ে যাওয়া এই মন্ত্রীসভা, বাজেট বরাদ্দের জন্য অ্যাপ্রোপিয়েশন বিলের মাধ্যমে খরচের অধিকার চাইছে। আমরা এটা অর্থমন্ত্রীকে কিছুতেই দিতে পারি না। তাই আমি এই বিলের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের সমর্থনে বক্তব্য রাখতে উঠে প্রথমেই বলি, যেহেতু এর আগে সাধারণ বাজেট নিয়ে বিতর্ক একবার হয়ে গেছে, এবং দফাওয়ারি আলোচনায় বিতর্ক হয়েছে, তাই অ্যাপ্রোপ্রিয়েশন বিলের উপর আলোচনায় সামগ্রিক পরিপ্রেক্ষিতে যে বিষয়গুলো উঠেছে, সেইগুলো আলোচনা করাটাই আমরা প্রথম কাজ মনে করি। এই আলোচনা করতে গিয়ে বিরোধী দলের মাননীয় নেতা এবং অন্যান্য সদস্যগণ যে বক্তব্যগুলো রেখেছেন, শেষ মুহূর্তেও যেগুলো রেখেছেন, এই সময়ের মধ্যে আমি যতটা পারি তা খন্ডন করে মূল যে বিষয়বস্তু, তাতে ফিরে আসি আলোচনার শেষে। যে কটা বিষয় আবেদিন সাহেব রেখেছেন, দেবপ্রসাদ সরকার মহাশয় রেখেছেন, ডাঃ মানস ভুঁইয়া রেখেছেন, যেগুলো নোট করলাম, তা হল এই যে, অষ্টম যোজনায় নির্দিষ্ট ভাবে বলা হয়েছে, অষ্টম যোজনা শুরু হয়েছে ১৯৯২-৯৩ সাল থেকে, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫, প্রথম তিন বছরে পশ্চিমবাংলায় মাথাপিছু আয় সর্বভারতীয় গড় মাথা পিছু আয়ের চেয়ে নেমে গেছে বেশি কেন? এটা একটা বক্তব্য। দ্বিতীয়, অষ্টম যোজনার আয়তন রক্ষা করার ক্ষেত্রে প্রথম তিন বছরে পশ্চিমবঙ্গ সরকার মাত্র ৩০ শতাংশ আয়তন রক্ষা করতে পেরেছে এবং সংশয় তোলা হয়েছে যে, অষ্টম যোজনাকে রক্ষা করা যাবে কি না। এই দুটি বিষয়। কোনও কোনও খবরের কাগজে কেন্দ্রীয় যোজনা কমিশনের অন্তর্বর্তীকালীন রিপোর্ট হিসেব করে বলা হয়েছে। এখানে একজন ডাঃ মানস ভুঁইয়া বলেছেন। কিন্তু এটা শোনা মাত্রই, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সরকারি যে অফিসার আছেন। তাদের কাছ থেকে রিপোর্টটা চেয়ে পাঠাই এবং দিল্লিতে যে রেসিডেন্সিয়াল কমিশনার আছেন তাঁর মাধ্যমে। যোজনা কমিশন বলেন, যে ঐ রিপোর্টটা ওঁরা এখন দিতে পারবেন না, ওঁদের কোন মন্ত্রীর সই আছে, ইত্যাদি। আমরা কাগজে দেখেছি, ওঁরা যা বলছেন তার ভিত্তিতে বলছি, কারণ অন্তর্বর্তীকালীন মূল্যায়ন যেটা দিয়েছি, তার জবাব পাই নি। সেটা পেলে ওঁদের ভুলটা শুধরে দিতে হবে। বিরোধী দলের সদস্য, বিশেষ করে ডাঃ জয়নাল

আবেদিন জানেন যোজনা কমিশনের চিঠির কথাও, তিনি তো আলোচনা করেন। আয়ের তথ্যগুলো বিভিন্ন রাজ্যের মধ্যে যাতে সমভাবে নিরূপণ হয় এইজন্য কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা আছে, যার উল্লেখ আপনি করেছেন, সংক্ষেপে সি.এস.ও.। কি ভাবে নিরূপণ হবে প্রত্যেকটা রাজ্যের আয় এবং কেন্দ্রীয় সরকারের আয় যাতে তুলনীয় থাকে? ওরা পরের দিকে তা ধরেনি। আপনারা সকলেই জানেন, এই বছর এপ্রিল মাসের গোড়ার দিকে সর্বশেষ মিটিংটা হয়, তাতে বিভিন্ন রাজ্যের আয়গুলো কি ভাবে নিরূপণ হয় তার জন্য বলা হয়েছে। তার তথ্য আমার কাছে আছে। তার ভিত্তিতে সর্বশেষ গাইড লাইন, কেন্দ্রীয় গাইড লাইন, তার থেকে দেখা যাচ্ছে মাথাপিছু আয় পশ্চিমবঙ্গে ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫, তিনটে বছরে এবং সর্বভারতীয় গড় যেটা, সেটা করা হয়েছে। এবং, ওরা যা বলছেন, তা একেবারে বিপরীত, চিত্র, মানে ১৮০ ভাগ বিপরীত চিত্র। ১৯৯২-৯৩ সালের সর্বভারতীয় মাথা পিছু আয়ের বার্ষিক হিসাব দেওয়া হয় ২,২২৬ টাকা। একই বছরে পশ্চিমবাংলায়, এই সি.এস.ও.-র গাইড লাইন অনুযায়ী ২,২৬৫ টাকা। অর্থাৎ সর্বভারতীয় গড় আয় ২,২৪২ টাকা, আর পশ্চিমবাংলার ক্ষেত্রে তা ২,৩২৭ টাকা। উনি যা বলেছেন, তার ঠিক বিপরীত এবং বেশি।

[3-00 – 3-10 p.m.]

তৃতীয় বছরে ২,৩৬২ টাকা সর্বভারতীয় যেটা ছিল, তখন পশ্চিমবাংলার গড় আয় ছিল ২,৩৭৬ টাকা। সুতরাং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দয়া করে এটা যেন রেকর্ড থাকে, তিনটি বছরে পশ্চিমবঙ্গের মাথা পিছু আয় সর্বভারতীয় মাথা পিছু আয়ের থেকে বেশি ছিল। আমি যোজনা কমিশনের রিপোর্ট দিচ্ছি না। প্রতি বছরেই বৃদ্ধি পেয়েছে। ওঁরা বলছিলেন অধোগামী। আমি এটা বললাম, বিদ্যালয়ে রেখা চিত্র যে ভাবে আঁকা হয়, সেই ভাবে উঁচুতে আছে। ওঁরা সি.এস.ও.-র গাইড লাইনের ভিত্তিতে যেটা বলছিলেন, আমি সেটাকে খন্ডন করলাম। দ্বিতীয়ত, একটা লক্ষ্যণীয় বিষয়, এই মাথা পিছু আয় মোট আয়ের ভাজিতক জনসংখ্যা। এই তিন বছরে বস্তুত ১৯৯১ সাল থেকে যেটা করা হচ্ছে, ১৯৮১-১৯৯১, এই দশ বছরে পশ্চিমবঙ্গে জনসংখ্যার হার ভারতবর্ষের হার থেকে বেশি হওয়া সত্ত্বেও — জনসংখ্যা বেশি হলে নিচের দিকে টানবে, এটা সত্ত্বেও — তাকে অতিক্রম করে মাথা পিছু আয় ক্রমে সর্বভারতীয় স্তর থেকে উর্ধ্বগামী করা সম্ভব হল। জয়নাল আবেদিন সাহেব যে প্রশ্ন করেছিলেন আমি তা বললাম। তিনি বলছিলেন, আপনারা কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির ফলে যে ভাবে উৎপাদন বেড়েছে, সেই ভাবে বাড়াতে পেরেছিলেন? আপনারা কি পেরেছেন? আপনাদের কি উদাহরণ আছে? আমি বাজেটে এটা দিয়েছিলাম। জয়নাল আবেদিন সাহেব বোধহয় সকালে এটা দেখার সময় পাননি। নয়া অর্থনীতি ঘোষণার পর এই চার বছরে সারা দেশে মোট উৎপাদন হয়েছে, বার্ষিক বৃদ্ধির হার ৩.৭ শতাংশ। পশ্চিমবাংলার ক্ষেত্রে নয়া আর্থিক নীতি ঘোষণা করার পর চার বছরে বার্ষিক মোট উৎপাদন বৃদ্ধির হার ৫.০৫ শতাংশ হয়েছে। ওঁরা উত্তর জানতে চেয়েছিলেন, আমাদেরটা কম, না বেশি? আমি

*পরিষ্কার বললাম, বেশি। আমি সি.এস.ও. দিয়ে, সি.এস.ও.-র ভিত্তিতে বললাম। কোন দিন মিটিং হয়েছিল তাও বললাম, যাতে কোনও কদর্থ করতে না পারেন, সমালোচনা করার সুযোগ না থাকে। এখানে ভুল ভাবে একটা প্রচার করা হচ্ছিল যে মাথা পিছু আয় কম,* কেন এটা অধগামী? পরিকল্পনা ব্যয়ের ক্ষেত্রে আমি দেখলাম, ডাঃ মানস ভূঁইয়া একটু পিছিয়ে গেলেন, ষষ্ঠ যোজনার সময়ে তিনি পিছিয়ে গেলেন। একটু যখন পিছিয়েছেন তখন ডাউন অন মেমারি লেনে একটু পঞ্চম যোজনা থেকে শুরু করুন না কেন? পঞ্চম যোজনার আয়তন স্থির হয়েছিল ১,২৪৭ কোটি টাকা। আমি ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকনোমিকস-এর স্ট্যাটিসটিক্স থেকে এটা বললাম। ওঁরা খরচ করতে পেরেছিলেন ৮৩৯ কোটি টাকা, অর্থাৎ ৬৭ পারসেন্ট। সেটা কেন কম খরচ হয়েছিল, ওঁরা মন্ত্রীসভায় ছিলেন, তখন যাঁরা ছিলেন তাঁদের কাছ থেকে ডাঃ মানস ভূঁইয়া জেনে নেবেন। ষষ্ঠ যোজনায় স্থির হয়েছিল — এটা ঠিকই বলেছেন, খরচের খবরটা জানেন না। আমি এটা এ.জি.-র অ্যাকচুয়্যালস থেকে পেয়েছি, ষষ্ঠ যোজনায় খরচ হয়েছিল ২,৫০৬ কোটি টাকা। ব্যক্তিগতভাবে আমি তখন ছিলাম না, কিন্তু বামফ্রন্ট সরকার ছিল — ৩,৫০০ কোটি টাকা খরচ হয়েছিল। অর্থাৎ ৭১ পারসেন্ট।

ষষ্ঠ যোজনায় কেন কম খরচ হল সেটা একটু বোঝানোর জন্য আপনাদের স্মৃতিটাকে একটু চাউর করে দিই। ষষ্ঠ যোজনায় কম খরচ হওয়ার কারণ হচ্ছে সেবার কেন্দ্রীয় সরকার একটা ঐতিহাসিক সিদ্ধান্ত নিয়েছিলেন। তখন অবশ্য মাননীয় যোজনা কমিশনের এখন যিনি সহ-সভাপতি, তিনিই অর্থমন্ত্রী ছিলেন। অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী রাজ্যের যে প্রাপ্য অর্থ তা আগে বা পরে কখনওই পায়নি বরং সেটা কেটে দেন। এর ফলে সবচেয়ে বড় ক্ষতিগ্রস্থ হয় পশ্চিমবঙ্গ, আর কোনও রাজ্য নয়। পশ্চিমবঙ্গ সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্থ হবে জেনেই তো কেটে দিয়েছিলেন, সুতরাং এই যে গ্যাপটা হয়েছে তার উত্তর তো আপনারাই জানেন এবং আপনারাই তার উত্তর দেবেন। অতএব পশ্চিমবঙ্গের মানুষকে কেন বঞ্চনা করলেন তার উত্তর তো আমি দেব না। সপ্তম যোজনার ক্ষেত্রে একটা আশ্চর্যের ব্যাপার ঘটল। ডাঃ মানস ভুঁইয়া, আপনি নিশ্চয় এই ক, খ, গ টা জানেন যে, কোনও একটা জমির আয়তন সপ্তম যোজনায় কখনোই স্থির হয়নি, আগেই জমির আয়তন স্থির হয়েছিল। সেখানে একটা নিয়ম আংশিকভাবে করা আছে এবং সেটা হচ্ছে রিভাইজড মডিফায়েড গ্যাডগিল ফর্মুলা। এই গ্যাডগিল ফর্মুলাটি কি সেটা আগে বুঝতে হবে। গ্যাডগিল ফর্মুলা বলে দেয় যে, যোজনার সময়ে কেন্দ্রীয় সরকার সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্ট্যান্স কি দেবে এবং কি দিয়ে সেটা শুরু হবে ইত্যাদি কিন্তু সেখানে আগের বছরে পরিকল্পনার আয়তন কত ছিল এবং কি দিয়ে সেটা শুরু হবে, এইসব বিষয়ের কোন স্থান নেই। জনসংখ্যা এবং প্যার ক্যাপিটা ইনকাম এইসব দিয়ে শুরু হয়। এর উত্তরের কোন জোর নেই। সেন্ট্রাল প্ল্যান অ্যাসিস্ট্যান্স শুরু হয় সেটা গত বার স্থির হয়ে যায়। এবং এটা সাধারণত কোনও নিয়মের মধ্যে নেই। সেখানে মোট জমির আয়তনের শতকরা ৩০ ভাগ মত একটা অর্থ আসে, সেটাও কিন্তু গতবার স্থির ছিল। সপ্তম যোজনায় যে আয়তনটা স্থির হয় সেটা উভয়পক্ষে আলোচনা করেই স্থির হয়।

আমি এর প্রত্যেকটির উত্তর দেব। ৪ হাজার ১২৫ কোটি টাকা সপ্তম যোজনার আয়তন ঠিক হয় এবং এরজন্য প্রায় ১০৯ ভাগ বেশি খরচ হয়ে যায়। এই যে খরচটা বেশি হল এতে কি কেন্দ্রীয় সরকার অর্থ বাড়িয়ে দিয়েছেন— না, বরং সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স যেটা দেওয়ার কথা ছিল সেটা ৩০ ভাগের চেয়েও কমে যায়। ২৬ শতাংশের বেশি আপনারা দেননি। ওদের না দেওয়ার অর্থ হচ্ছে আমরা যাতে আরো বেশি করে পুষিয়ে দিই এবং এরফলে ৪ হাজার ৫১১ কোটি টাকা আমরা তুলি। এই হচ্ছে সপ্তম পরিকল্পনার বিষয়। আপনাদের বিরোধিতা করার ফলে ষষ্ঠ যোজনায় আমরা মার খেয়েছি। আপনাদের মনে রাখা উচিত ষষ্ঠ যোজনায় মার খেলেও সপ্তম যোজনায় আমাদের নিজেদের রিসোর্স বেশি করে মোবিলাইজ করি এবং শতকরা ৭০ ভাগ বেশি অর্থ আমরা নিজেরা জোগাড় করি। সেখানে মনে রাখতে হবে যে, আমাদের যে লক্ষ্যমাত্রা ছিল তার ১০৯ ভাগ আমরা অতিক্রম করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অষ্টম যোজনায় বারেবারে যে কথাটি আসছে সেটাই পরিষ্কার করে বলে রাখতে চাই যে, অষ্টম যোজনার সময়ে জমির আয়তন কমিয়ে বললেন ৯ হাজার ৩০০ কোটি টাকা হবে। তাতে আমাদের ৩টে অ্যাজাম্পশন ছিল, প্রাক শর্ত ছিল। তাতে প্রথম যে বক্তব্য ছিল সেটা আপনারা জানেন বলে ঠিক আমার মনে হচ্ছে না। সেখানে বলা ছিল যে ডি. এ. ফ্রিজ আছে এবং ডি. এ. বৃদ্ধি করা যাবে না। ডি. এ. বাবদ ৯ হাজার ৩০০ কোটি টাকা (২) কনসাইনমেন্ট ট্যাক্স বাবদ ৬০০ কোটি টাকা ধরা ছিল (৩) এর মধ্যে একটা অল্প সময়ের জন্য কোল রয়্যালটি বাবদ ২০০ কোটি টাকা ধরা ছিল। (৪) নং হচ্ছে আপনারা কি জানেন বছরের প্রথমে প্ল্যান ডেফিসিট গ্রান্ট হিসাবে দশম অর্থ কমিশনের কাছে যে অর্থ বরাদ্দ থাকে সেখানেও এইবার যোজনার আলোচনার সময়ে ২০০ কোটি টাকা যোজনার বরাদ্দ বলা সত্ত্বেও আমরা শূণ্য পাব? আমাদের ডি. এ. ফ্রিজ করা হল, কনসাইনমেন্ট ট্যাক্স যে ধরা ছিল সেটাও ঠিকমতো পেলাম না। তারপরে প্ল্যান ডেফিসিট গ্রান্ট বাবদ যে টাকা পাওয়ার কথা সেটাও পেলাম না। কেন্দ্রীয় সরকার অবশ্যি বলেছিলেন যে ক্ষতিপূরণ করে দেবেন কিন্তু আজ অবধি সেই ক্ষতিপূরণ হয়নি। এরপরে যোজনার আয়তনকে আরো কমাতে চাইলেন কিন্তু আমরা বদ্ধপরিকর এর আয়তন কমতে দেব না। এই যে ৯ হাজার ৩০০ কোটি টাকার অ্যাজাম্পশন করা হল আমরা বললাম এটা অন্তত ফুলফিল করে দিন। আমরা অ্যাচিভ আরও বেশি করব। আর তা যদি না করেন তাহলে তার নিচে অর্থাৎ ৮০০০ কোটি টাকায় নিচে নামতে দেব না। ৪ হাজার ১২৫ কোটি টাকা ছিল সেভেন্থ প্ল্যানের সাইজ, তাকে দ্বিগুণ আগে যেটা কখনও হয়নি, ৮ হাজার ২৫০ কোটি টাকার করা হোক এই ছিল দাবি। সেটা আপনারা যদি না দেন তাহলে দিতে হবে না, আমরাই এর রিসোর্স বার করে আনব। কী করে সেটা বলছি। আর যদি না দিতে পারেন তাহলে ৮ হাজার কোটির নিচে আমরা নামতে দেব না। ৪ হাজার ১২৫ কোটি টাকা ছিল সেভেন্থ প্ল্যান সাইজে। তার ঠিক দ্বিগুণ, আগে কখনও হয়নি; ৮ হাজার ২৫০ কোটি টাকা।

[3-10 – 3-20 p.m.]

আপনাদের দিতে হবে না। রিসোর্স আমরা বের করে আনব। এবারে দেখা যাক কত টাকা বার করা গেল। ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫-এর কাগজের রিপোর্টে ইত্যাদিতে যা বলা হয়েছে—১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ যা আমরা বলেছি তার চেয়ে কম অ্যাচিভ করেছি। কিন্তু ১৯৯৪-৯৫ তার থেকে বেশি অ্যাচিভ করেছি। ১৯৯৩-এর তথ্য একটু বদলাতে হবে। তাতে আপনাদের কোনও ক্ষতি নেই, আপনাদের লাভই হবে। আমরা প্রথম বছর ৮৮৮ কোটি টাকা, দ্বিতীয় বছর ১ হাজার ১০৪ কোটি টাকা অ্যাচিভ করেছি। যা আমরা বলেছি তার চেয়ে কম। ১৯৯২-৯৩-এ আমরা বলেছি ১৫৪১ কিন্তু তার জায়গায় ৮৮৮ কোটি টাকা কম হয়। ১৯৯৩-৯৪-তে আমরা ১৫৬২। সর্বশেষটা আপনাদের কাছে নেই, পরে কিছু অ্যাডেড হয়েছিল। আমরা তখন ১২০৪ অ্যাচিভ করি এটা সকলে জানেন। কিন্তু কম হয়। ১৯৯৪-৯৫-তে ১৭১৮ কোটি টাকা প্ল্যান সাইজ ফিক্সড হয়। একটু এইভাবে বললে হয়, প্রথম দু বছর কম হলেও ১৯৯৪-৯৫-এ যে বছরটা শেষ হল, ১৭১৮ কোটি টাকা ছিল প্ল্যান সাইজ। আমরা ১৭৫৭ কোটি টাকা অ্যাচিভ করতে পেরেছি। এটাই হচ্ছে সর্বশেষ তথ্য। ওটা ৩০ ভাগেরও কম হয়ে গিয়েছিল। শতকরা ৩০ ভাগেরও কম যেটা ভদ্রতা ভাবে থাকে। ১৭৫৭ কোটি টাকা অতিক্রম করা হল। এবারে মাননীয় অধ্যক্ষ মহাশয় প্রথম দু বছর কম হল কেন? আর তৃতীয় বছর এত বাধা দিয়েও এত কম দিয়েও পারলেন না কেন? ভুলে গেলেন? প্রথম দু বছরে স্মল সেভিংসে আপনারা পিছন থেকে ছুরি মেরেছিলেন। আপনারা ভুলে গেলেন, স্মল সেভিংসে যেহেতু আই.এম.এফ. শর্ত বলেছে তাই কোনও কোনও ক্ষেত্রে আপনারা ২ পারসেন্ট বাড়িয়ে দেন। পরে সমস্ত রাজ্য যার নেতৃত্ব পশ্চিমবঙ্গ দেয় আপনারা মেনে নিয়ে এটা সমান করা মাত্র যে আঘাত প্রথম দু বছর হেনেছিলেন তার জন্য কমে যায়। রাজ্য সরকার কিছু করেননি। তৃতীয় বছর থেকে আমরা ছাপিয়ে গেলাম। তৃতীয় বছর-এর পরে আমরা টার্গেট অ্যাচিভ করলাম। সেটা ছিল ৩ হাজার ৮৪৯ কোটি টাকা। ভাগ করবেন ৮১৮২৫০০ ক্রোড়স দিয়ে। আর আপনারা যেটা দিতে পারেননি সেটা ভাগ করবেন না। এটা কিন্তু অসততা হয়ে যাবে। প্ল্যানিং কমিশনের সভাপতিও করতে সাহস পাবেন না। নিউমারেটিক অ্যানুমারেশন যদি নিচে বাদ দেন করবেন না। সহ-সভাপতি এটা বুঝবেন, আপনারাও বুঝবেন যদি একটু চিন্তা করেন। তাহলে সেটা বাদ দিয়ে আমরা যেটা অ্যাচিভ করেছি — প্রথম তিন বছরে ৪৬ পারসেন্ট, ন্যাশনাল অ্যাভারেজের থেকে একটু বেশি। আর বর্তমান বছরের দিকে যদি একটু নজর দেওয়া যায় মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে একটু উন্নতির খবর আছে। বর্তমান বছরে ২ হাজার ৬৫ কোটি টাকা যোজনা কমিশন বলেছিলেন। আমরা বাজেট এখানে পেশ করেছি বর্তমান বছরে, চতুর্থ বছরে ২ হাজার ৬৫ নিয়ে ২ হাজার ২০৭ কোটি টাকা পরিকল্পনার আয়তন আমরা বৃদ্ধি করেছি। আপনারা কিছু চেষ্টা করলেন না। এখানে দাঁড়িয়ে ২ হাজার ২০৭ কোটির মধ্যে জুলাই মাসের শেষ পর্যন্ত আমরা কত অ্যাচিভ করতে পেরেছি? জুলাই মাসের শেষ পর্যন্ত ৫০০

কোটি টাকার মতো প্ল্যান বাজেট রিলিজ হয়ে গেছে। ফার্স্ট কোয়ার্টার অ্যান্ড অফ জুলাই-এর মধ্যে। এবং এটা আমরা পূজোর আগে ৯০০ কোটি টাকায় অতিক্রম করব। আর ডিসেম্বরের মধ্যে আমরা ১৪০০ কোটি টাকায় পৌঁছে যাব এবং ২ হাজার ২০৭ কোটি টাকায় আমরা পৌঁছব এবং অতিক্রমও হয়ত করব। তাহলে লক্ষ্য করুন ৪ বছরের মাথায় আমাদের পরিকল্পনার আয়তন কিন্তু ৬ হাজার ৫৬ কোটি টাকায় নিয়ে যাব এবং শেষ বছরে যদি এই বছরের আয়তনটা রাখতে পারি — সেটাতো পারবই, তাকে তো বাড়াব, ৮ হাজার ২৫৪ কোটি টাকা তো অতিক্রম করবই আর জানবেন আপনাদের কোনও সাহায্য না পেলেও ৯ হাজার কোটি টাকা অতিক্রম করব। আর যদি ভদ্রলোকের মতো কথাগুলো রাখেন, কনসাইনমেন্ট ট্যাক্সের কথা রাখেন এবং আর যে কথাগুলো দিয়েছেন সেগুলো রাখেন তাহলে কিন্তু এটা আরও ছাপিয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি পরিষ্কার ভাবে বলে রাখছি, যেটা ভুল ভাবে বলা হয়েছিল, তৃতীয় বছরের শেষে যেগুলো কাটা হয়েছিল সেগুলো তো বলা হয়নি তাই যোজনা কমিশন-এর কাছে রিপোর্ট চেয়েও পাওয়া যাচ্ছে না। কারণ ভুলটা ওঁরা করে ফেলেছেন। এটা হচ্ছে, ৪৬ পারসেন্ট, তিন বছরের মাথায়।

৬ হাজার কোটি টাকা প্রায় ৭৫ শতাংশের কাছাকছি আমরা চলে যাচ্ছি। এই ৪ বছরের মাথায় আমরা ১০০ ভাগ অতিক্রম করতে পারব। সবচেয়ে বড় সত্যি, যেটা আমার মনে হয়েছে, রিসোর্স মবিলাইজেশন সম্বন্ধে যে কথা বলা হয়েছে এখানে এবং অন্যান্য জায়গায় রিসোর্স মবিলাইজেশনে প্রথম ৩ বছরে টার্গেট ছিল অ্যাডিশানল রিসোর্স মবিলাইজেশন তারপরে নর্মাল গ্রোথ থাকে। এর মধ্যে আমার ধারণা আপনারা দুটো জিনিস চেপে গিয়েছেন, একটা হচ্ছে অ্যাডিশনল ট্যাক্স-এর মাধ্যমে অ্যাডিশনল নন-ট্যাক্স রেভিনিউ এবং স্মল সেভিংস ১৪২৩ কোটি টাকা, প্রথম তিন বছরে অতিরিক্ত রাজ্যের সম্পদ সংগ্রহের লক্ষ্যমাত্রা ছিল ১৭২৩ কোটি টাকা। অতিরিক্ত সম্পদ সংগ্রহ করেছি যা লক্ষ্যণীয় গোটা অষ্টম যোজনায় সম্পদ সংগ্রহের কাছাকাছি চলে গিয়েছে। আপনার কাছে যিনি এই তথ্য সরবরাহ করেছেন, সেই উৎসের উপর আর বিশ্বাস রাখবেন না। আপনি যেটা বলেছিলেন সেটা সম্পূর্ণ খন্ডন করলাম। আমরা যা বলছি তথ্যের ভিত্তিতে বলেছি, আর যদি অন্য কোনও তথ্য থাকে তাহলে বলুন না আমাদের সঙ্গে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা কিছুক্ষণ ধরে নানা কথাবার্তা বলছিলেন, যাতে মানুষের মনটা খারাপ হয়ে যায়। আমি সেটা অনেকক্ষণ ধরে শুনছিলাম। একটু ধৈর্য ধরে শুনছিলাম ভাল কথা বলার জন্য, ওস্তাদের মার শেষ রাতে মারব বলে। এবারে লক্ষ্য করুন। স্টেট এর ব্যাপারে যেটা জয়নাল আবেদিন সাহেব বলেছেন, এটা শুধু পরিকল্পনার আয়তনের ব্যাপার নয়। যেটা উৎপাদনের কেন্দ্রীয় উন্নতি, যেটা সর্বভারতীয় গড়ের চেয়ে বেশি, মাথা পিছু বেশি। আপনি আর একটা কথা জিজ্ঞাসা করছিলেন, মূল্য বৃদ্ধিতে ওদের চেয়ে কিছু ভাল করতে পেরেছেন নাকি, আমিও বলছি, কেন্দ্রীয় সরকারের সি.পি.আই. যেটা ১৯৯৫-তে কেন্দ্রীয় সরকারের তথ্য অনুযায়ী সর্বভারতীয় এই মূল্য বৃদ্ধির হার ছিল ১০.২ পারসেন্ট। পাছে আপনি কিছু মনে করেন তাই আমি কেন্দ্রীয় সরকারের

*তথ্য আলোচনা করে বলছি পশ্চিমবাংলা তার নিচে ৮.৮ পারসেন্ট।* উৎপাদন *আর* মূল্য বৃদ্ধি দুটোতেই মনমোহন *সিং-এর বিরোধিতা করেছি বলে আপনাদের চেয়ে অনেক ভাল পারফরমেন্স* হয়ে গেছে। এটা এই রাজ্যের মানুষ জানেন, আপনারাও এটা বুঝে নেবেন। একটা কথা বলি, এই যে সবাই অন্তর্বর্তীকালীন রিপোর্টের কথা বলছেন না, নানান কাগজে নানান ভাবে বেরিয়েছে। আপনাদের কেন্দ্রীয় অর্থমন্ত্রীর প্রত্যেকটি তথ্য আপনাদের যোজনা কমিশনের সহ-সভাপতি যেখানে আছেন তিনি মনে করছেন সেইগুলি ভুল তথ্য। কিন্তু এতো খুব বিস্ময়কর ব্যাপার। আপনারা নিজেদের ঝগড়া, নিজেদের মধ্যে সামলান, ঐ তথ্য নিয়ে মানুষের কাছে আসবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ক্ষেত্র বিশেষে একটি কথা বলি, আমি চুপচাপ ছিলাম, কারণ আপনারা একটা সময়ে আমাকে আঘাত করছিলেন তো, কিন্তু আমি একটা চ্যালেঞ্জ খুবই ঠান্ডা মাথায় গ্রহণ করেছিলাম. মানে পশ্চিমবাংলার মানুষ এটা গ্রহণ করেছিল। '১৯৯১-৯২, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪', কিছু সময়ের জন্য স্বল্প সঞ্চয় নিয়ে আঘাত দিয়েছিলেন। সেই আঘাতের আমরা মোকাবিলা করেছি। ব্যাঙ্কে মানুষ যে পরিমাণ অর্থ রাখে তার চেয়ে বেশি স্বল্প সঞ্চয়ে এখন রা[illegible]চট কান্ডগুলিকে ঠান্ডা করেছি, মানুষ আরও বেশি অর্থ স্বল্প সঞ্চয়ে রাখছেন। একটি [illegible] ১৫ মাস ধরে এক দিনের জন্য কোনও ওভারড্রাফ্ট নিতে হয়নি। আমি জানি না অন্য রাজ্যে কি হয়েছে। গত মাসের মধ্যে পিয়ারলেস নেই। সেটা ইতিহাস। হিসাবটা [illegible] রাখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় ক্ষেত্র বিশেষে আসছি, একটা প্রশ্ন রেখেছিলেন মাননীয় সদস্য জয়নাল আবেদিনসাহেব, আপনি বলেছিলেন নয়া আর্থিক নীতি পরে কত উন্নত হয়েছে? আমি আর্থিক সমীক্ষার তথ্য থেকে বলছি, যেটা আপনাদের কাছে আছে। আমার কাছেও আছে। এই নয়া আর্থিক নীতি শুরু করার আগের ৪ বছরের আছে। আগের ৪ বছরের প্রথমে লাভ হয়েছিল, তার মধ্যে রাষ্ট্রীয় মোর্চা আছে, বার্ষিক যে জাতীয় আয় তার বৃদ্ধির হার ছিল ৬.৭৬ আর নয়া আর্থিক নীতি ঘোষণার ফলে যেটা হয়েছে ৩.৭ পারসেন্টে নেমেছে উন্নতি, আপনারা খুব সফল হয়েছেন আর যে অ্যাডভার্টাইজমেন্ট, এস্টিমেট আপনি কোট করছিলেন, সেটা কিন্তু যোজনা কমিশন সবচেয়ে বেশি চ্যালেঞ্জ করেছে, এটা আর কোট করবেন না। এরপরে কৃষি ক্ষেত্রে চলে আসছি। কৃষির উন্নতির ক্ষেত্রে প্রথম হচ্ছে শস্য, ফুড গ্রেনস-এ অ্যানুয়াল রেট অফ গ্রোথ সারা ভারতবর্ষে যেটা ইদানিং [illegible] ৩.২ পারসেন্ট, পশ্চিমবাংলায় সেটা সর্বোচ্চ ৫.৫ পারসেন্ট, পাঞ্জাব, হরিয়ানার চেয়ে [illegible]।

[3-20 – 3-30 p.m.]

খাদ্য-শস্যে অ্যানুয়াল রেট অফ গ্রোথ সর্বোচ্চ ৫.৫ পারসেন্ট পশ্চিমবঙ্গ, পাঞ্জাব, হরিয়ানার চেয়েও উঁচুতে। আমরা বলেছি ইলড পার হেক্টর একই হলেও উৎপাদনশীলতা বৃদ্ধির হারে আমরা প্রথম স্থানে, আর উৎপাদনশীলতায় তৃতীয় স্থান। ১৯৯৩-৯৪ সালে সর্বশেষ যেটা পাওয়া যাচ্ছে তাতে আমাদের স্থান তৃতীয়। তিনটে রেখাচিত্র আছে, একটা একটু নিচে আছে তার রেট অফ গ্রোথ হচ্ছে হাইয়েস্ট, ঠিক যেমন অন্য জায়গাতে ছিল মোট উৎপাদনে

হায়েস্ট। মানে দুরপাল্লার দৌড়ে ডিঙোতে ডিঙোতে আমরা চলে এসেছি শেষ কালে স্পীড আপ করে আমরা ফার্স্ট হয়ে যাব। প্রোজেকশনাল রেট অফ গ্রোথে আমরা প্রথম, আমরা সেটা চাই না, কিন্তু আমরা বলছি রেট অফ গ্রোথ, প্রোডাকটিভি রেট অফ গ্রোথে আমরা ফার্স্ট, পাঞ্জাব হরিয়ানাও ফার্স্ট। হাইটে আমরা থার্ড, কিন্তু রেট অফ গ্রোথে ফার্স্ট বলে আমাদের রেখাটা তীক্ষ্ণমুখী। এর পর বন সৃজনের ব্যাপারে জয়নাল আবেদিন বলেছেন এবং তার সঙ্গে সেচকে যুক্ত করেছেন। আমি আপনাকে বিশ্লেষণ করে দিচ্ছি। আশির দশকে পশ্চিমবাংলায় বন সৃজন মানে সর্বভারতীয় তথ্য অনুযায়ী বনের আওতায় জমি ছিল ১৩-৩৮ পারসেন্ট। তার পরের দশ বছর সারা ভারতবর্ষে বন আচ্ছাদন কমে গেছে, ব্যতিক্রম পশ্চিমবাংলা ১৪.৯৫ পারসেন্টে উঠে গেল। এটা রিও-ডি-জেনিরোয় যে কনফারেন্স হয় যেখানে আপনাদের নেতারা গিয়েছিলেন, সেখানে পঞ্চায়েতকে নিয়ে যে দক্ষতা আমরা স্থাপন করেছি, যে দৃষ্টান্ত স্থাপন করেছি সেটা কিন্তু মডেল হিসাবে গৃহীত হয়েছে, খুব খারাপ লাগলেও এটা মেনে নিন। পৃথিবীতে মেনে নিয়েছে। এরপর আসছি সেচের ব্যাপারে, আপনি বলেছেন ২১৩ কোটি টাকা যেটা বাজেট দেওয়ার ছিল ১০০ ভাগ সেটা খরচ হয়ে গেছে। তারপর অতিরিক্ত ২৫ কোটি টাকা আমরা সেচের জন্য রেখেছি এটা আমাদের বাজেট বক্তব্যে আছে। অতিরিক্ত ২৫ কোটি টাকা এটা আপনারা অ্যাপ্রুভ করেছেন। সেচ ইত্যাদির সঙ্গে সঙ্গে দারিদ্র্য দূরীকরণের কথাও বলেছেন। আমার কাছে তথ্য থাকে এবং আমি ধরে নিই যে এগুলি আসতে পারে। আপনি একজন ভদ্রলোকের নাম করলেন, তবে আমি নাম করতে চাই না। আপনারা বোধ হয় তথ্যটা গুলিয়ে ফেলেছেন। ১৯৭৭-৭৮, ১৯৮৭-৮৮ এটা কিন্তু সর্ব ভারতীয় গ্রহণযোগ্য তথ্য হিসাবে কোটেড। ১৯৭৭-৭৮ সাল আপনারা তখন চলে গেছেন, আপনাদের রাজত্ব শেষ, তখন আমরা প্রভার্টি লাইনের নিচে, ৫৮.৩ পারসেন্ট ছিল। সারা ভারতবর্ষে ছিল ৫১.৩, তার চেয়ে বেশি ছিল আমাদের। ১৯৮৭-৮৮ সালে দারিদ্র্য সীমার নিচে পশ্চিমবাংলা নেমে এল তীক্ষ্ণভাবে ৩০.৩ পারসেন্টে। আমাদের কাছে তথ্য আছে, মিলিয়ে নেবেন। সবচেয়ে তীক্ষ্ণভাবে এটা কমিয়ে দিয়েছি। শেষ মুহূর্তে বললেও দিয়ে দেব। শিল্পের ক্ষেত্রে নতুন সম্ভাবনার সৃষ্টি হয়েছে। এখানে মাননীয় জয়নাল আবেদিন বলেছেন যে আপনাদের সাথে কেন্দ্রীয় সরকারের তফাৎ কোথায় আছে। আমার ধারনা তফাৎটা আপনি জানেন। আমি আরেকবার আপনার মাধ্যমে সকলকে বলে দিচ্ছি। নতুন সম্ভাবনা সৃষ্টি হয়েছে, তার সবচেয়ে বড় কারণ হচ্ছে পশ্চিমবঙ্গের বাজার। ভূমি সংস্কার হয়ে মানুষের ক্রয় ক্ষমতা বৃদ্ধি হয়েছে। আপনাদের মূল নীতি হচ্ছে নির্বিচারে আমদানির দরজা খুলে দেওয়া, কেন জানেন, আন্তর্জাতিক অর্থ ভান্ডারের ঋণের শর্তের জন্য। পশ্চিমী দুনিয়ায় গত চার বছর ধরে মন্দা চলছে, তারা এটা দখল করতে চায়। তার ফলে শিল্প উৎপাদন কমে যাচ্ছে। আমরা কি বলছি, তার পরিপ্রেক্ষিতে স্বনির্ভর হওয়া প্রয়োজন। কেন বলছি না, জাতীয় নমুনা সমীক্ষা আপনাদের সংস্থা করে, তাঁরা বলছে আমাদের দেশের মানুষের ৯০ ভাগ আয় প্রয়োজন মারুতি গাড়ি নয়, তা হচ্ছে খাদ্য, পরিধেয় বস্ত্র, চামড়ার জিনিস, জ্বালানী।

কেন বলছি? জাতীয় নমুনা সমীক্ষা, আপনাদেরই সংস্থা করে, তারা বলছেন যে আমাদের দেশের মানুষের ৯০ ভাগ প্রয়োজন কিসের জন্য? সেখানে কিন্তু মারুতি গাড়ি নেই। সেখানে আছে, খাদ্য শস্য, পরিধেয় বস্ত্র, চামড়ার জিনিস এবং জ্বালানি ও ঔষুধ। এর প্রত্যেকটাই দেশের মধ্যে সস্তায় এবং স্বনির্ভর ভাবে উৎপাদন করা যায়। জয়নাল আবেদিন সাহেব বা মানস বাবু না বুঝলেও আপনারা তো সকলেই বুঝতে পারছেন যে এটা সত্যি। যদি তাই হয় তাহলে আপনারা ঔষুধের জন্য দরজা নির্বিচারে খুলে দিচ্ছেন কেন? আমরা এর বিরোধিতা করছি। এখানেই আপনাদের সঙ্গে আমাদের তফাৎ। তরপর কি বলা হচ্ছে? বলা হচ্ছে, স্বনির্ভরতার প্রস্তর খন্ডের উপর দাঁড়িয়ে নির্দিষ্ট ক্ষেত্রে — নির্বিচার এবং নির্দিষ্ট ক্ষেত্র দুটির মধ্যে তফাৎ আছে — দেশের স্বার্থে একটা সময়ের জন্য যেটুকু দরকার ঠিক সেইটুকুই প্রয়োজন, তার চেয়ে বেশি নয়। কিন্তু আপনারা নির্বিচারে দরজা খুলে দিচ্ছেন। আপনারা বলছেন প্রতিযোগিতার কথা। আসলে কিন্তু আপনারা নিয়ে আসছেন অসম প্রতিযোগিতা। দেশের মধ্যে শিল্পের কোনও প্রস্তুতির সুযোগ না দিয়ে দরজা খুলে দিয়ে আঘাত করছেন। আমরা বলছি যে হ্যাঁ, প্রতিযোগিতা হোক কিন্তু সেটা আপনাদের ভাষায় নয়। আমরা বলছি সমানে সমানে প্রতিযোগিতা হোক এবং সেটা দেশের মধ্যেই শুরু হোক। এখন এই দেশের মধ্যে সমান প্রতিযোগিতা মানে কি? এর মানে হচ্ছে, ছোট শিল্পদ্যোগীদের সমান সুযোগ দিন। ব্যাঙ্ক কি ছোট শিল্পদ্যোগীদের ঋণ দেয়? আপনারাও তার বিরোধিতা করেছেন। কাজেই আসুন না এ ব্যাপারে আমাদের সঙ্গে গলা মিলিয়ে প্রতিবাদ করুন। আমরা বলেছি, ছোট শিল্পদ্যোগীদের পাশে দাঁড়াতে হবে। এখানে হচ্ছে আপনাদের সঙ্গে আমাদের মূল তফাৎ। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই প্রসঙ্গে আমি যে জায়গাটির উপর খুব বেশি গুরুত্ব দেব সেটা হচ্ছে স্বনিযুক্তি কর্মসংস্থান প্রকল্প এবং এটা বলেই আমি শেষ করব। সেটা বলতে গিয়ে সেখানে কো-অপারেটিভ সেক্টারেতেও জড়িয়ে ফেলব। আপনারা রাস্তার ক্ষেত্রে তথ্যটা বোধ হয় ঠিক দেন নি। ১৭ হাজার কিলোমিটার যদি পি.ডব্লু.ডি.-র রাস্তা হয় তাহলে তার প্রায় সম পরিমাণ কিন্তু পঞ্চায়েতের রাস্তা। এটা কি আপনাদের ভাল লাগেনি? আপনার রাজ্যে, আপনার জেলাতে পঞ্চায়েত রাস্তা করছে এটা কি বলতে আপনাদের ভাল লাগে না? এই যে প্রায় দ্বিগুন হয়েছে, ১০০ ভাগ রাস্তা বেড়েছে এটা কি আপনাদের বলতে ইচ্ছা করে না? তারপর জওহর রোজগার যোজনার ব্যাপারে বলেছেন। এ ব্যাপারে ১৯৯১ সালে এন.ডি.সি.-র মিটিং-এ সর্বসম্মত সিদ্ধান্ত আছে। রাজ্য থেকে এত কর নিয়ে যান, ১০ হাজার কোটি টাকারও বেশি, এর পর সেন্ট্রালি স্পন্সর্ড স্কীম উইথ ফান্ডস — কেন্দ্রীয় মন্ত্রীসভায় যারা ছিলেন শুধু তারাই নন, কংগ্রেস দলের মুখ্যমন্ত্রীরাও এ ব্যাপারে এগ্রিড হয়েছিলেন যে জওহর রোজগার যোজনার টাকা রাজ্যগুলিকে দিতে হবে। আপনারা ইমপ্লিমেন্ট করছেন না কেন? ১০ হাজার কোটি টাকা নিয়ে যান আর দেন তো ৪০০ কোটি টাকা। জওহর রোজগার যোজনার টাকা, এ তো রাজ্যের মানুষের অর্থ এবং রাজ্যের কাছে সেটা ফিরে আসছে। আর এতে কি তকমা দিচ্ছেন? যদি তকমা দিতেই চান তাহলে বলুন নেতাজি সুভাষচন্দ্র প্রকল্প। মানুষের নামে

প্রকল্প। আমাদের রাজ্যের মানুষের টাকা ফিরে আসছে রাজ্যে, এতে আপনাদের বলার কি আছে? লজ্জা করে না আপনাদের এসব বলতে। এর পর আমি করের প্রসঙ্গে আসছি। এন্ট্রি ট্যাক্স আমরা তুলে দিয়েছি, টার্ন ওভার ট্যাক্স তুলে দিয়েছি, রেটসগুলি সিম্পলিফাই করেছি। যদিও এটা নোটিফিকেশনেই করা যায় তবুও আপনাদের কাছে আমি বিষয়টি রাখব যে আরও ১২টি ক্ষেত্রে আমরা বিক্রয় কর কমিয়ে দেবার প্রস্তাব আনছি। সেটা আমি স্টেটমেন্ট আকারে নিয়ে আসব, তারপর বাইরে দেব। একটা প্রশ্ন রাখা হয়েছে ল্যাক্সারি ট্যাক্স নিয়ে। জিজ্ঞাসা করা হয়েছে যে লাক্সারি ট্যাক্সে কত আয় হয়েছে। গতবারে এ ক্ষেত্রে ৮ কোটির একটু বেশি হয়েছে। এ বছর কিন্তু বাড়বে। আপনারা বলেছেন এটা আমার গোঁ। গোঁ নয়। আমাদেরটা অন্য রাজ্যও নিতে শুরু করেছে। মহারাষ্ট্রের সঙ্গে আমাদের অন্যান্য ব্যাপারে অনেক তফাৎ আছে কিন্তু তারাও প্রায় আমাদের আইনটা নিয়ে ল্যাক্সারি ট্যাক্স লাগিয়ে দিয়েছেন। গুজরাট লাগাতে চলেছেন। তামিলনাড়ু লাগিয়ে ফেলেছেন, রাজস্থানও লাগিয়ে ফেলেছেন। বিহার সরকারও কাগজপত্র নিয়ে গিয়েছেন। জয়নাল সাহেব, আপনি তো বহুজাতিক বড় সংস্থার প্রতিনিধি নন তাহলে কেন যাচ্ছেন ওদের সঙ্গে? এই ল্যাক্সারি ট্যাক্স থাকবে।

[3-30 – 3-40 p.m.]

আরও কিছু কথা এখানে বলা হয়েছে, যে, এখানে আপনারা কতকগুলো সেবা মূলক ক্ষেত্রের কথা বলেছেন। ডিড রাইটার্স — এটা আপনারা জানেন স্ট্যাম্প অ্যাক্টটা সর্বভারতীয় আইন, এই বিধানসভায় ১৯৯২ সালে আমরা এটা অ্যামেন্ডমেন্ট আনি, আপনারা পাস করেন। তারপর রাষ্ট্রপতির অনুমোদন পায় ১৯৯৪ সালে।'যখন আমরা মার্কেট ভ্যাল্যুয়েবল্ড রেজিস্ট্রেশন ফি করি, তার আগে প্রত্যেকটা রাজ্য করে ফেলেছে। আর দ্বিতীয়ত আপনি তো জানেন আমাদের কাছে খবর, এটার তথ্য হচ্ছে, এই কলকাতার আলিপুরে ১০ হাজার টাকা কাঠা দেখিয়ে রেজিস্ট্রেশন ফি স্ট্যাম্পের টাকা দেওয়া হয়েছে এবং শহর এবং আধা শহর অঞ্চলেও তাই হচ্ছে। যখন আমরা মার্কেট ভ্যালুতে গেলাম এই সিদ্ধান্তের ভিত্তিতে — বলতে পারেন রাজ্য স্তর থেকে একটা গাইড লাইন — যে প্রত্যেক মৌজায় বড় রাস্তার পাশে জমি, উঁচু জমি, মাঝারি জমি কি হবে, জলা জমি কি হবে, এটা যখন স্থির করে দিই, আপনি তো অবগত আছেন যে খুব সম্ভবত উড়িষ্যা সরকারের সঙ্গে সুপ্রীম কোর্টের যে মামলাটা হয়, সুপ্রীম কোর্ট একটা জাজমেন্ট দিয়ে ফেলেন। ডিভিশন বেঞ্চের জাজমেন্ট। জাজমেন্ট হচ্ছে এই — গাইড লাইন আমরাও দিয়ে দিয়েছি, কিন্তু সাব রেজিস্ট্রারকে তার উপর নিজের উইসডম এবং তথ্য ব্যবহার করে এটা স্থির করতে হবে। আমাকে দেবপ্রসাদ বাবু জিজ্ঞাসা করছিলেন যে এতে কি আয় বেড়েছে? আয় অনেক বেড়ে গেছে। আগে ১৪০ কোটি টাকা পেতাম, এখন ৩০০ কোটি টাকার কাছে পাচ্ছি। আপনারা জিজ্ঞাসা করেছেন, ডিডস কি কম রেজিস্ট্রি হচ্ছে? প্রথম বছর কমেছিল, তারপর স্টেবিলাইজ করে গেছে। আপনারা বলছেন অন্য রাজ্যের কথা, এই রকম একটা মান্ধাতার আমলের একটা ব্যাপার আছে যে প্রেসিডেন্সি টাউনের মধ্যে ইন্টার চেঞ্জ করা যায় যে এখানকারটা বম্বেতে করা যায়,

বম্বেরটা দিল্লিতে করা যায়, দিল্লিরটা এখানে। সেটা আমরা কেন্দ্রীয় অর্থ মন্ত্রককে লিখেছি, এটা থামান, কারণ সবাই লুজ করছে। ওরা দেখি কি করেন। কিন্তু মূল কথাটা বলি, আমরা এই সমস্যা সম্বন্ধে অবগত আছি এবং ওখানে দুটো সংগঠন আছে, একটা ডিড রাইটার্স, আর একটা কপি রাইটার্স। তাদের মধ্যে একটা অভ্যন্তরীণ সংঘাতের ব্যাপার আছে। ওদের সঙ্গে একটা অফিসার্স স্তরে আলোচনা হচ্ছে, একটা স্তরে আমরা নিয়ে যাব। এটাও অ্যাওয়ার আছি, গ্রামের মানুষকে কষ্ট পেতে হচ্ছে। এই ক্ষেত্রে আমরা পদক্ষেপগুলো ধীরে ধীরে নিতে শুরু করেছি। এটা আপনাদের জানিয়ে রাখলাম। সবটা এখানে বলতে পারছি না, হাইকোর্টে মামলা আছে বলে। কিন্তু এইগুলো আমরা নিতে শুরু করেছি। এটাও বলে রাখলাম, আমরা চাইছিলাম একেবারে মৌজা স্থির করে দিতে যাতে অ্যানামলাস না হয়। মহামান্য সুপ্রীম কোর্ট-এর রায়ের ফলে, এটা আমরা কবতে পারছি না। সেখানে দাঁড়িয়ে আমি অবগত আছি, যে সমস্যাটা আছে, এটা আমি নিরসন করতে চাইছি শুধু, একটা সময় একটা ভাল রিপোর্ট আপনাদের কাছে করব। আমি এটা সম্পূর্ণ অ্যাওয়্যার আছি। এরপর একটা কথা বলে রাখি এখানে দাঁড়িয়ে, মূল জায়গাটা বলে শেষ করছি। যে বিষয়গুলোর উপর জোর আমরা এই বাজেটে দিয়েছি, তার মূলটা কিন্তু কর্ম সংস্থান। কৃষিতে এবং শিল্প উৎপাদন বৃদ্ধি করে কর্ম সংস্থান। কৃষিতে এই কর্ম সংস্থান বৃদ্ধির জন্য আমাদের সবচেয়ে জোর, বড় সেচের কাজ শেষ করার সঙ্গে সঙ্গে, ক্ষুদ্র সেচ, গ্রামীণ বৈদ্যুতিকরণ এবং রাস্তা, এই তিনটে জায়গায় কিন্তু আমরা ধরেছি। আপনারা লক্ষ্য করবেন, যার জন্য সেচে আমরা ২০০ কোটি টাকা থাকার পরেও অতিরিক্ত ২৫ কোটি টাকা দেওয়া হয়েছে। বিদ্যুতে ৭১৩ কোটি টাকার প্ল্যান বাজেট। তার সঙ্গে অতিরিক্ত গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য ২৫ কোটি টাকার মতো খরচ করব, রাস্তায় ১৩৪ কোটি টাকা দেবার পরেও ২০ কোটি টাকা এর সঙ্গে আমরা যুক্ত করছি। আমরা [illegible] বলতে চাইছি, শিক্ষা এবং স্বাস্থ্য সম্পর্কে বলে আমি ঐ স্বনিযুক্তিটা বলে শেষ করব। [illegible] ক্ষেত্রে আমাকে মান্নান সাহেব একটা প্রশ্ন করলেন, আমি ঐ ভাবে উত্তরটা দিচ্ছি। [illegible] সাহেব বললেন, আপনি ছাত্র ছিলেন কংগ্রেসি আমলে ইত্যাদি। আমি ছাত্র ছিলাম [illegible] আমলে, যখন এম.এ. পরীক্ষা দিয়ে ফেলছি তখন যুক্তফ্রন্ট এসে গেছে। আপনি [illegible] মাঝে মাঝে প্রশ্ন তোলেন যে ১৯৭৭ সালের আগে এই সব জমি ভেস্টিং হয়েছে [illegible] ১৯৭৭ সালের আগে আপনারা অনেক দিন ছিলেন, গরিব মানুষকে গ্রামে অনেক [illegible] শোষণ করেছিলেন। কিন্তু যুক্তফ্রন্ট মাঝে এসে গিয়েছিল, সাধারণ মানুষরা হরেকৃষ্ণ [illegible] নেতৃত্বে যে ভাবে কাজ করেছিল এবং যার জন্য ভূমি সংস্কারের নুতন অধ্যায় সৃষ্টি [illegible] তখন। এই কথাটা যদি বুঝে না থাকেন তাহলে খুব ভুল বুঝেছেন। এটা বলতে ভুলে [illegible], বলে দিলাম। এরপর আমি আবাব ফিরে আসছি শিক্ষার ক্ষেত্রে। হ্যাঁ, আমি ছিলাম, তারপর কিন্তু [illegible] হিসাবে আপনারা যখন ছিলেন তখন আপনারা কি করেছেন তাও জানি, এখনকার [illegible]। আমরা যখন ছাত্র ছিলাম, খুব সামারিলি বলতে গেলে বলতে হয় এই।

আমার তো মাঝে মাঝে মনে হয় যে আমাদের একটা খাপে খাপে মিলে গেছে। তাই হয়ত কিছু ফল ভাল করে এখানে ওখানে পি.এইচ.ডি. করে ঘুরে এসে মন্ত্রিত্ব করছি। কিন্তু আমার তো জেলা স্কুলগুলোতে কেটেছে। মালদা জেলা স্কুলে আমি ছাত্র ছিলাম। খুব কম সংখ্যক ছাত্র সেই সুযোগ পেত। মনে রাখবেন আপনাদের সময়ে সাক্ষরতার হার ২০ ভাগও অতিক্রম করেনি। কখনও বা ৩০ ভাগ। আমার মনে পড়ছে যে তখন পঞ্চম শ্রেণীতে প্রথম হয়ে গেলাম। কিন্তু যে ছেলেগুলো গরিব বলে আর ফিরে এল না তাদের তো আমরা হারিয়ে ফেলেছি। বামফ্রন্ট সরকারের আমলে একটা হয়েছে সাধারণ গরিব মানুষ কিন্তু সুযোগটা পেয়ে গেছে। সাক্ষরতার হার কিন্তু এখন জানবেন ৭০ শতাংশে পৌঁছে গেছে। যাদের আপনারা দূরে সরিয়ে রেখেছিলেন তারা দরজা খুলে ঢুকে পড়েছে। জানবেন মাধ্যমিক পরীক্ষায় এবার প্রথম ১০ জন এসেছে গ্রামের ছেলেরা, একেবারে অখ্যাত গ্রামের ছেলেরা। আপনাদের সময়ে সেটা সম্ভব ছিল না। মেধাবি প্রতিভাধর ছাত্রছাত্রীরা শুধু ধনীর বাড়িতেই জন্মায় না সমান সম্ভাবনায় গরিব মানুষের বাড়িতেও জন্মায়। আমি এই কথা শিক্ষক হিসেবে বলছি। তাদের দরজা আমরা খুলে দিয়েছি। এই হচ্ছে তফাৎ। শিল্পের ক্ষেত্রে একটা মূল তফাৎ আছে। আমরা শুধু বড় শিল্পের কথা বলি। বড় শিল্পের সঙ্গে সঙ্গে মাঝারি এবং ছোট শিল্পেও সমান গুরুত্ব দেওয়া দরকার। বড় শিল্প আসবে কিন্তু জেলার ছোট এবং মাঝারি শিল্পপতিরা এগিয়ে আসুন। কারণ জেলায় সেভিংস হচ্ছে। আপনারা তাদের কথা বললেন না। আমাদের শিল্পায়নে তাদের আনতে চাইছি। এটা আমরা একেবারে স্বনিযুক্তি প্রকল্পে নিয়ে আসতে চাইছি। একটা ভাল কথা স্বনিযুক্তি প্রকল্পতেও প্রথম। যেহেতু রিজার্ভ ব্যাঙ্কের গভর্নরকে এনে আমরা বসিয়েছিলাম। আই.আর.ডি.পি. লক্ষ্যমাত্রা জানবেন ডিসবার্সমেন্টে এই প্রথম ১০০ ভাগ অতিক্রম করেছে। আমরা যে বছর ফেলে এলাম তাতে আমাদের সামগ্রিক ভাবে অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টি হয়েছে। কৃষি, স্বনিযুক্তি প্রকল্প ইত্যাদি নিয়ে প্রায় ৬ লক্ষ ৫৬ হাজারের মতো যে বছরে আমরা দাঁড়িয়ে আছি, শুধু স্বনিযুক্তিতে ৫ লক্ষ এবং সামগ্রিক কর্মসংস্থানে ৮ লক্ষে আমরা আনার চেষ্টা করছি। কারণ প্রতি বছর অতিরিক্ত ২.৫ লক্ষ কিন্তু যোগ হচ্ছে। মানে যারা বেকার তাদের ছাপিয়ে বেশি কর্মসংস্থানের সৃষ্টি করতে চাইছি। এটা কিন্তু জানবেন। আমাদের সর্বপ্রথম লক্ষ্যমাত্রা এবং এটা করার ক্ষেত্রে জয়নাল আবেদিন সাহেব যেটা বলেছেন সেটা নিয়ে আসছি। রাষ্ট্রীয় ব্যাঙ্ক তো আছেনই কিন্তু কাজটা আমাদের তুলে আনতে হবে ৫ লক্ষ মানুষের কাছে পৌঁছনো স্বনিযুক্তি প্রকল্পে, এর জন্য আমরা সমবায় ব্যাঙ্ককে যুক্ত করেছি। আমাদের রাজ্যের ব্যাঙ্ক। জানবেন সেখানে খুব বেশি ডিপোজিট হচ্ছে। জানবেন ক্রেডিট ডিপোজিট রেশিও সেখানে রাষ্ট্রীয় ব্যাঙ্কে ৪০ শতাংশ এর কাছাকাছি চলে গেছে। সেখানে এই ব্যাঙ্কগুলির ক্ষেত্রে কিন্তু ৯০ শতাংশ। জানবেন ঋণ ফেরৎ দেয় ৮৫ শতাংশ। এই রাজ্যের মানুষের ব্যাঙ্ক। এই নিয়ে আমরা স্বনিযুক্তি প্রকল্পে যাব। জেলাতে একটা কমিটি, ব্লক স্তরে একটা কমিটি এবং গরিব মানুষ সে যে দলেরই হোক তাদের আমরা কাছে টানছি। এটাই আমাদের সবচেয়ে বড় লক্ষ্যমাত্রা থাকল গ্রামে এবং শহরে। সর্বশেষ যেটা হয়নি। ব্যাঙ্কের জন্য আপনি নিজেই বলেছেন। আমরা তাই সমবায় ব্যাঙ্কের

মাধ্যমে করেছি। জানবেন এখানে আমরা ফেল করব না। আপনাদেরও সহযোগিতা চাইছি। এবার সর্বশেষে একটি কথা বলতে চাইছি। এটা শুধু কর্মসংস্থান, কৃষিতে, শিল্পে, ছোটখাটো শিল্পের উপর জোর দিয়ে এই বিকেন্দ্রীকরণ কিন্তু জেলা থেকে গ্রাম পর্যন্ত নিয়ে যেতে চাইছি। শহরাঞ্চলে ওয়ার্ডে এবং শুধু একজন নির্বাচিত পঞ্চায়েত প্রতিনিধি নন এলাকার মানুষকে ওয়ার্ড কমিটির মাধ্যমে আমরা যুক্ত করতে চাইছি। কার উন্নয়ন? উন্নয়ন তো এলাকার মানুষের। সেই অর্থের টাকা আপনারা দিল্লিতে নিয়ে যাচ্ছিলেন। রাতের অন্ধকারে ওয়াশিংটনে পাচার করছিলেন। আমরা সেই টাকা মানুষকে ফেরত দিতে পেরেছি। এই আমাদের বিকল্প দৃষ্টিভঙ্গি। পরিকল্পনা বাজেট আগের চেয়ে অনেক বেশি উন্নত করেছি। আপনারা যা বলেছেন প্রত্যেকটা খন্ডন করে এই অ্যাপ্রোপিয়েশন বিল ২কে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 – 3-49 p.m.]

**Mr. Speaker :** Now Dr. Asim Kumar Dasgupta, Minister-in-charge of Finance will make a statement.

**Dr. Asim Kumar Dasgupta :**

Respected Speaker Sir,

With your permission, I rise to make the following statement on reliefs relating to sales tax on certain items.

In my budget proposals this year, I had apprised the Hon'ble Members of the vast opportunities that have opened up in our State in the field of industrial growth and keeping in view this possibility of industrial development, I had announced certain sales tax concessions. I have examined the matter further as to what other concessions may be offered to further encourage the possibility of new industrialisation or revival of existing industries, particularly industries in the small scale sector in the State through tax structure. A few representations from certain sections of trade made in this connection have also been examined.

I would now like to announce further sales tax concessions/reliefs in respect of sales of weighing machine, brick, frames and lenses of spectacles, electric pump of capacity exceeding two horse power, lime, limestone, dolomite, calcium carbonate, magnesium carbonate, wooden furniture, articles of PVC and various articles made of plastics.

2. I propose to reduce the rate of sales tax on weighing scales and weighing machines of all varieties from twenty per cent to fifteen per cent.

2.1 The rate of sales tax on bricks, Calcium Carbonate and Magnesium Carbonate is proposed to be reduced to ten per cent in place of twelve per cent.

2.2 The new rate of sales tax on frames and lenses of spectacles will be seven per cent in place of twelve per cent.

2.3 The rate of sales tax on electric motor of capacity exceeding two horse-power and electric pump operated by motor of such capacity is proposed to be reduced to fifteen per cent in place of twenty per cent.

2.4 I propose to reduce the rate of sales tax on wooden furniture from twenty per cent to twelve per cent.

2.5 The new rate of sales tax on lime, limestone and dolomite is reduced to five per cent, fifteen per cent and fifteen per cent respectively in place of the existing twenty per cent on all such items.

2.6 I propose to reduce the rate of sales tax on articles of limestone, dolomite and P.V.C. from twenty per cent to fifteen per cent.

2.7 The new rate of sales tax on moulded furniture, brief case, suitcase and crockery made of plastics will be fifteen per cent in place of twenty per cent.

2.8 I also propose to reduce the rate of sales tax on pipe fittings of P.V.C. from twenty per cent to twelve per cent.

2.9 I would like to mention here that I propose to bring items like Lime, Limestone, Dolomite, Wooden furniture, articles of Limestone, Dolomite and P.V.C., Calcium Carbonate and Magnesium Carbonate from single-point levy of sales tax to multi-point levy.

3. I like to give effect to the above proposals through notifications after observing all formalities as prescribed under the West Bengal Sales Tax Act, 1994 so that sales of the commodities mentioned herein above are not subjected to higher rates of tax as fixed earlier. The revised sales tax rate will come into effect from August 1, 1995.

**Clauses 1 - 3 Schedule and Preamble**

The Question that Clauses 1 - 3 Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (No 2) Bill, 1995, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল হাউসে উপস্থিত ছিলাম না। গতকাল ভোরে কলকাতার ল্যান্স ডাউন রোডে একটি অপ্রত্যাশিত, অবাঞ্ছিত, খুব ক্ষতিকারক এবং ভয়ঙ্কর দুর্ঘটনা ঘটেছে। ঐ মারাত্মক ঘটনার, দায়-দায়িত্বে, সংশ্লিষ্ট প্রশাসনের দায়িত্বে, মন্ত্রিত্বে যাঁরা আছেন তাঁরা নিশ্চয়ই খুঁজে বের করবেন দোষী ব্যক্তি কে বা কারা এবং তাদের শাস্তিবিধানের ব্যবস্থা নেবেন। প্রসঙ্গক্রমে আমি শুধু উল্লেখ করি যে, আজ সংবাদপত্রে দেখলাম মাননীয় সদস্য সুব্রত মুখার্জি এবং আজকে আমি এসে শুনেছি বিরোধী দলপতি জয়নাল আবেদিন মহাশয় কোনও এক শ্রী দত্তের সঙ্গে আমার পরিচয় আছে বলে এখানে অভিযোগ এনেছেন। আমি এইটুকু বলতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার অনুপস্থিতিতে এই ধরনের কটুক্তির উদ্দেশ্য ব্যক্তি চরিত্র হনন। এর উদ্দেশ্য রাজনীতিগত ভাবে এটাকে ব্যক্তিগত পর্যায়ে নিয়ে আসা। কুৎসিত ভাবে কিছু সংবাদপত্রকে ব্যবহার করে অভিযোগ আনা হয়েছে। অভিযোগ আনার অধিকার নিশ্চয়ই সদস্যদের আছে। কিন্তু ওঁরা এটা আমার অনুপস্থিতিতে এনেছেন। সুতরাং এটাকে খারিজ করা হোক। এটাই আপনার কাছে আমার অনুরোধ। আমি চ্যালেঞ্জ করছি, জয়নাল আবেদিন মহাশয় বা কংগ্রেস দলের অন্য যে সদস্য এই অভিযোগ করেছেন তাঁরা নোটিশ দিন, নোটিশ দিয়ে আলোচনা করুন। এই ধরনের একটা ঘৃণ্য দলীয় অবস্থায় — মিথ্যাচার এবং ভ্রষ্টাচারের উপর দাঁড়িয়ে মাঝে মাঝে কাগজে বের করার জন্য জেগে ওঠেন — এসে ওঁরা উপস্থিত হয়েছেন। এই ধরনের কুৎসিত মিথ্যাচার যা প্রায়শই ওঁরা করে থাকেন তা এক্ষেত্রেও করবেন আমি জানি, বিরত হবেন না। কিন্তু আইনসভার একটা নিজস্ব পরিধি আছে, এর কতগুলো বিধি ব্যবস্থা আছে, কতগুলো সৌজন্যের ব্যাপার আছে, এগুলিকে মেনে চলাই ভাল। ওরা এগুলোকে ধ্বংস করতে চাইছেন, আমরা রক্ষা করতে চাইছি। ভদ্রতাবোধ, রুচিবোধ, সংস্কৃতিবোধ এই হাউসের মধ্যে বজায় থাকুক, অব্যাহত থাকুক, আমরা এটাই চাই। উনি অভিযোগ আনলে নিশ্চয়ই আমি আলোচনায় অংশ নেব। তৎপূর্বে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করছি এই যে, মিথ্যা, অসত্য, বিকৃত না জানিয়ে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আমার নাম যুক্ত করেছেন আমি চিনি বলে — আমি ভদ্রলোককে চিনি না। স্পষ্ট দ্ব্যর্থহীন ভাষায় বলছি, আমি চিনি না। আমার সঙ্গে ঐ প্রমোটারের পরিচয় নেই। তবে ওঁদের সঙ্গে পরিচয় থাকলে

আমার সঙ্গে পরিচয় করিয়ে দিতে পারেন, তাতে আমার গায়ে ফোস্কা পড়বে না। শুনেছি তিনি জিওলজিক্যাল সার্ভে অফ ইন্ডিয়াতে উচ্চ পদে কাজ করতেন। এই রকম লোকের সঙ্গে পরিচিত হতে অসম্মানের কিছু নেই। পরবর্তীকালে তিনি যে প্রফেশনে গিয়েছেন তার ফলে তিনি কোনও দোষ করে থাকলে তাঁকে শাস্তি পেতেই হবে। আইনানুগ যে ব্যবস্থা আছে তাই গৃহীত হবে। এতে ওঁদের দুঃখটা কিসের, অসুবিধাটা কিসের? কোন উদ্দেশ্য নিয়ে আমার নাম যুক্ত করলেন? কি উদ্দেশ্যে? আমি কংগ্রেসের বড় শত্রু, আমি কংগ্রেস দলের সামনে একটা বড় বিভীষিকা, এটা জেনে রাখবেন। যদিও ব্যক্তিগতভাবে আমি ভারতের কমিউনিস্ট পার্টি (মার্কসবাদী)-র একজন সাধারণ কর্মী এবং সেখানে আমার একটা ভূমিকা আছে, তথাপি কংগ্রেসকে পশ্চিমবাংলা থেকে শেষ করে ফেলতে, মুছে ফেলতে আমার ভূমিকা সব সময় থাকবে। ওঁরা কুৎসা ছড়িয়ে তা কালিমা লিপ্ত করতে পারবেন না।

**মিঃ স্পিকার ঃ** আমি রেকর্ড দেখব মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি এ ব্যাপারে কি বলেছেন। তবে আমি বহুবার এখানে বলেছি, কারও অনুপস্থিতিতে নোটিশ না দিয়ে এইভাবে বলা যায় না। আমি বারবার বলছি, কোনও নোটিশ না দিয়ে বলা যায় না। এ ব্যাপারে আমি রেকর্ড দেখব। সে রকম কিছু থাকলে বাদ দেব।

## Adjournment

The House was then adjourned at 3.49 p.m. till 11 a.m. on Monday, the 31st July, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 31st July, 1995 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 6 Ministers of State and 86 Members.

[11-00 – 11-10 a.m.]

### Unstarred Questions
### (To which Written Answers were laid on the Table)

#### ন্যস্ত জমিতে আদালতের ইনজাংশন

২২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৭) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১-১-৯৫ তারিখ পর্যন্ত সরকারে ন্যস্ত কত পরিমাণ জমি আদালতের ইনজাংশনে আবদ্ধ আছে;

(খ) ১৯৮১-৮২ সাল থেকে ৩১-১-৯৫ পর্যন্ত সরকার কত জমি এই ইনজাংশন থেকে মুক্ত করতে পেরেছেন; এবং

(গ) ১৯৮১-৮২ সাল থেকে ৩১-১-৯৫ তারিখ পর্যন্ত আদালতে সরকার-পক্ষ থেকে মামলায় লড়বার জন্য পেশাদারী ও বিশেষজ্ঞদের ব্যয়-নির্বাহের জন্য কত টাকা খরচ হয়েছে?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,৭৮,৬৭৮ একর জমি।

(খ) এ-সম্পর্কে সঠিক পরিসংখ্যান দেওয়া সম্ভব নয়, কারণ প্রতিনিয়ত পুরনো কেসের জমি মামলামুক্ত হচ্ছে আবার নতুন ন্যস্ত জমি মামলায় আবদ্ধ হচ্ছে। তবে প্রায় ৮,০০০ একর জমি ঐ সময়ের মধ্যে ইনজাংশনমুক্ত করা সম্ভব হয়েছে।

(গ) আলাদাভাবে ভূমি ও ভূমি-রাজস্ব দপ্তরের মামলার জন্য কত খরচ হয়েছে তা দেওয়া সম্ভব নয়, কারণ রাজ্য সরকারের সমস্ত দপ্তরের তরফে লিগ্যাল রিমেমব্রান্সার ঐ খরচ করেন এবং সামগ্রিক হিসাব রাখেন।

## ডি. আর. ডি. এ. প্রকল্প

**২২৯।** *(অনুমোদিত প্রশ্ন নং ১০০৩)* ***শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ*** *গ্রামীণ-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—*

(ক) ডি. আর. ডি. এ. প্রকল্পে বনগাঁ পঞ্চায়েত সমিতির সার্ভে লিস্টে এ.বি.সি. ক্যাটিগরির কত শতাংশ মানুষকে দরিদ্র শ্রেণীর উপরে তোলা হয়েছে;

(খ) এটা কি সত্যি যে, ঐ প্রকল্পে দরিদ্র শ্রেণীকে বঞ্চিত করে একই পরিবারের একাধিক সদস্যকে ঋণ মঞ্জুর করা হয়েছে; এবং

(গ) সত্যি হলে, ঋণবণ্টন-ব্যবস্থায় গাফিলতির জন্য সংশ্লিষ্ট অফিসারের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**গ্রামীণ-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বনগাঁ পঞ্চায়েত সমিতি-এলাকাতে ১৯৯২-৯৩ আর্থিক বছর থেকে ডি. আর. ডি. এ. সার্ভে লিস্ট কার্যকর করা হয়েছে। উপযুক্ত এলাকাতে এ পর্যন্ত মোট ১,৮৯৩টি পরিবারকে আই. আর. ডি. প্রকল্পের মাধ্যমে আর্থিক সহায়তা দেওয়া হয়েছে। সাহায্যপ্রাপ্ত পরিবারগুলি 'ক' শ্রেণীভুক্ত। ঐ এলাকাতে 'খ' ও 'গ' শ্রেণীভুক্ত কোনও পরিবার এখনও পর্যন্ত আই. আর. ডি. প্রকল্পের আওতায় আসেনি। উপযুক্ত সমীক্ষা ব্যতিরেকে সাহায্যপ্রাপ্ত পরিবারগুলি দারিদ্র্যসীমা অতিক্রম করেছে কি না বলা সম্ভব নয়।

(খ) আই. আর. ডি. পি. রূপরেখা এবং বিভাগীয় নির্দেশানুযায়ী, দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী পরিবারের সার্বিক উন্নয়নই এই প্রকল্পের মূল লক্ষ্য এবং কেবলমাত্র তালিকাভুক্ত দরিদ্র পরিবারগুলোই এই প্রকল্পে সহায়তা পাওয়ার যোগ্য। সংশ্লিষ্ট নির্দেশসমূহ অনুসরণ করেই এবং পরিবার পিছু অনুদানের ঊর্ধ্বসীমা অতিক্রম না করে একই পরিবারের একাধিক সদস্যকে আর্থিক অনুদান দেওয়া যেতে পারে। একই পরিবারের একাধিক ব্যক্তিকে সাহায্য দেওয়ার জন্য কোনও ক্ষেত্রেই কোনও দরিদ্র পরিবারকে বঞ্চনা করা হয়নি।

(গ) প্রশ্ন ওঠে না।

## সেচপ্রকল্প

২৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১০৪০) **শ্রী দিলীপ মজুমদার ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে গভীর ও অগভীর নলকূপ এবং নদী-সেচপ্রকল্পের সংখ্যা কত (জেলাভিত্তিক)?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫ সালের মার্চ মাস পর্যন্ত, জলসম্পদ উন্নয়ন অধিকারের অন্তর্গত বিভিন্ন প্রকারের গভীর নলকূপ, অগভীর নলকূপ ও নদীজলোত্তলনপ্রকল্পের সংখ্যা (জেলাভিত্তিক) নিচে উল্লেখ করা হল ঃ

| ক্রমিক সংখ্যা | জেলা | উচ্চ ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | মাঝারী ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | নিম্ন ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | অগভীর নলকূপ | নদীজল-প্রকল্প |
|---|---|---|---|---|---|---|
| ১। | কুচবিহার | ৬৩ | — | — | ২৫২ | ১০৩ |
| ২। | জলপাইগুড়ি | ৫০ | — | — | ২০২ | ৮৫ |
| ৩। | দার্জিলিং | — | — | — | — | ২৩ |
| ৪। | উত্তর দিনাজপুর | ১০৯ | ৪ | — | ২৪৭ | ৯৯ |
| ৫। | দক্ষিণ দিনাজপুর | ১১০ | ৭ | — | ১৬০ | ২৫২ |
| ৬। | মালদহ | ২৮৩ | ১১ | ২৪ | ২৩২ | ৩৪৭ |
| ৭। | মুর্শিদাবাদ | ৫০৫ | ৩২ | ১৫০ | ৭৪৮ | ৩৪৭ |
| ৮। | নদীয়া | ৬৫২ | ৩২ | ২২৮ | ৭৫৮ | ৩০৩ |
| ৯। | উত্তর ২৪-পরগনা | ২৯৬ | ১ | ৫৯ | ৩৩৬ | ১৭০ |
| ১০। | দক্ষিণ ২৪-পরগনা | ৭ | ২৮ | — | ২০ | ৫২ |
| ১১। | হাওড়া | ১১৩ | ২০ | — | — | ৯৬ |
| ১২। | হুগলি | ৩৮৯ | ১৭ | ২৭৬ | ৮০ | ৩১১ |
| ১৩। | বর্ধমান | ৪৮৭ | ২৪ | ১৭৬ | ১০১ | ২৭৩ |
| ১৪। | বীরভূম | ৫১ | ২০ | ১২ | — | ১০৭ |
| ১৫। | মেদিনীপুর | ৩৭৭ | ২০ | ২১৭ | ৭১ | ৪১৪ |
| ১৬। | বাঁকুড়া | ৬৬ | ২০ | ৮৩ | ২৪ | ১৯৩ |
| ১৭। | পুরুলিয়া | — | — | — | — | ১৩৫ |
| | **মোট সংখ্যা** | **৩৫৫৮** | **২৩৬** | **১২২৫** | **৩২৩১** | **৩৩১০** |

## নদীর বাঁধ মেরামতিতে ব্যয়

**২৩১।** (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৬) **শ্রী শিশিরকুমার সরকার, শ্রী পরেশনাথ দাস এবং শ্রী বিশ্বনাথ মণ্ডল :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার দ্বারকা ও ব্রাহ্মণী নদীর সাইড-বাঁধ মেরামতির কাজে, ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কত টাকা অনুমোদিত হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উক্ত কাজে ১৯৯৪-৯৫ আর্থিক বছরে প্রায় টাকা ৩০,০০,০০০ (ত্রিশ লক্ষ) টাকা ব্যয় হয়েছে।

## উত্তরবঙ্গে ক্ষতিগ্রস্ত কলেজ পুনর্নির্মাণ/মেরামতিতে বরাদ্দকৃত অর্থ

**২৩২।** (অনুমোদিত প্রশ্ন নং ১১২৮) **শ্রী নির্মল দাস :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩ সালের ভয়াবহ বন্যায় ক্ষতিগ্রস্ত উত্তরবঙ্গের কোন কোন কলেজ পুনর্নির্মাণ/মেরামতের জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে; এবং

(খ) বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) তুফানগঞ্জ মহাবিদ্যালয়, কোচবিহার দিনহাটা কলেজ, কোচবিহার বিবেকানন্দ কলেজ এবং জলপাইগুড়ি।

| | | টাকা |
|---|---|---|
| (খ) | তুফানগঞ্জ মহাবিদ্যালয় | ৭৫,০০০ |
| | দিনহাটা কলেজ | ৪,১১,৪৫৯ |
| | বিবেকানন্দ কলেজ | ১,৬৪,৫৯৩ |
| | **মোট** | **৬,৫১,০৫২** |

(ছয় লক্ষ একান্ন হাজার বাহান্ন টাকা)।

ঐ বছরই আলিপুরদুয়ার কলেজকে তাদের পুরোনো আবেদনের ভিত্তিতে ৪,০৫,৮২৮ টাকা স্টাফ কোয়ার্টার ইত্যাদির মেরামতি বাবদ দেওয়া হয়েছে।

**বোরো বাঁধ**

২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৪) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সাঁকরাইল ব্লকে বোরো বাঁধের জন্য ১৯৯৩-৯৪ আর্থিক বছরে অর্থ বরাদ্দের পরিমাণ কত ছিল; এবং

(খ) বরাদ্দকৃত অর্থে কি কি পরিকল্পনা রূপায়িত হয়েছিল?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার সাঁকরাইল ব্লকের বোরো বাঁধের জন্য ১৯৯৩-৯৪ আর্থিক বছরে কোনও অর্থ বরাদ্দ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**নগরে কলেজ স্থাপন**

২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৬০৩) **শ্রী বিশ্বনাথ মণ্ডল এবং শ্রী শিশির সরকার ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম ব্লকের গঞ্জ-এলাকা "নগরে" কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এই কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**দক্ষিণ দিনাজপুর জেলায় নূতন মহকুমা**

২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৭) **শ্রী নর্মদা রায় ও শ্রী খারা সোরেন ঃ** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ দিনাজপুর জেলায় একটি নূতন মহকুমা স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের আছে;

(খ) সত্যি হলে, কোথায় সেটি হতে পারে; এবং

(গ) কবে নাগাদ উক্ত মহকুমার প্রশাসনিক কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) গঙ্গারামপুরে (প্রধান কার্যালয় বুনিয়াদপুর)।

(গ) গত ৭-৬-৯৫ তারিখে বুনিয়াদপুরে মহকুমা অফিস স্থাপন করে মহকুমার প্রশাসনিক কাজকর্ম প্রাথমিকভাবে শুরু করা হয়েছে।

## মালদহ জেলায় দ্বিতীয় মহকুমা

২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৫) **শ্রী নাজমুল হক ঃ** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলায় ২য় মহকুমা স্থাপনের বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে কি না;

(খ) থাকলে, জেলার কোন কোন ব্লক ঐ নবগঠিত মহকুমার অন্তর্ভুক্ত হবে; এবং

(গ) কত দিনের মধ্যে ঐ নতুন মহকুমার প্রশাসন চালু হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ)

| | | |
|---|---|---|
| হরিশচন্দ্রপুর | .. | ১ |
| হরিশচন্দ্রপুর | .. | ২ |
| চাঁচল | .. | ১ |
| চাঁচল | .. | ২ |
| রতুয়া | .. | ১ |
| রতুয়া | .. | ২ |

(গ) নির্দিষ্ট সময়সীমা বলা সম্ভব নয়। তবে বিষয়টি দ্রুত রূপায়ণের চেষ্টা চলছে।

## পুরুলিয়া মিউনিসিপ্যালিটি-এলাকায় জল সরবরাহ

২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৯) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পুরুলিয়া মিউনিসিপ্যালিটির অন্তর্ভুক্ত অনেক গৃহে দরখাস্ত করা সত্ত্বেও এখনও পর্যন্ত জলের কানেকশন দেওয়া হয়নি;

(খ) সত্যি হলে, ১৯৯৪ সালের ডিসেম্বর পর্যন্ত এ ধরনের কত দরখাস্ত দপ্তরে জমা পড়ে আছে; এবং

(গ) কবে নাগাদ উক্ত ব্যবস্থা কার্যকরী হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ১৩২৫টি জমা পড়া দরখাস্তের মধ্যে ৭৪৩টি পুরুলিয়া মিউনিসিপ্যালিটির কাছে পরবর্তী পদক্ষেপ নেবার জন্য পাঠানো হয়েছে।

(গ) অনুমোদিত নূতন জলসরবরাহ প্রকল্পটি রূপায়িত হওয়ার পর গৃহে নতুন সংযোগ দেওয়া সম্ভব হতে পারে।

**মেদিনীপুর জেলায় বুনো হাতির দাপটে পরিবারের ক্ষতি**

২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭৭) **শ্রী সুন্দর হাজরা ঃ** বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭ সাল থেকে ১৯৯৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত বুনো হাতির দল মেদিনীপুরের যে সব পরিবারের ফসল ক্ষতি করেছে তাদের মোট কত জনকে এ পর্যন্ত ক্ষতিপূরণ দেওয়া হয়েছ;

(খ) ১৯৮৭ সাল থেকে ১৯৯৪ ডিসেম্বর পর্যত মেদিনীপুর জেলায় বুনো হাতির দ্বারা বাড়িঘর ভাঙ্গার কোনও সংবাদ আছে কিনা; এবং

(গ) থাকলে, ঘরবাড়ি ভাঙ্গার সংখ্যা কত?

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৩,৬২৯ জনকে।

(খ) হ্যাঁ।

(গ) কত ভেঙ্গেছে তার সংখ্যা বলা সম্ভব নয়।

**বনসৃজন-প্রকল্পে ব্যয়**

২৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫৯) **শ্রী আবদুল মান্নান ঃ** বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

**১লা জানুয়ারি, ১৯৯১ থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৪ পর্যন্ত বনসৃজন-প্রকল্পে রাজ্য সরকার মোট কত টাকা ব্যয় করেছেন?**

**বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বছরওয়ারী ব্যয়িত অর্থের পরিমাণ (লক্ষ টাকায়)।

| | | লক্ষ টাকা |
|---|---|---|
| ১। ১৯৯১ সালে ১-১-৯১ থেকে ৩১-৩-৯১ পর্যন্ত | .. | ১২৬১.৪৮ |
| ২। ১৯৯১-৯২ | .. | ২০৮২.৮৫ |
| ৩। ১৯৯২-৯৩ | .. | ২০৮২.৪০ |
| ৪। ১৯৯৩-৯৪ | .. | ২১৪৩.৮৪ |
| ৫। ১৯৯৪-৯৫ (৩১শে ডিসেম্বর '৯৪ পর্যন্ত) | .. | ২২৮৭.৯০ |
| মোট | .. | ৯৮৫৮.৪৭ |

**আর. এল. ই. জি. পি. প্রকল্প**

২৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭০) **শ্রী আবদুল মান্নান :** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ বর্ষের (১৯৯৪-এর ডিসেম্বর মাস পর্যন্ত) আর. এল. ই. জি. পি. প্রকল্পে রাজ্যে মোট কত টাকা ব্যয় করা হয়েছে; এবং

(খ) কোন কোন খাতে উক্ত টাকা ব্যয় করা হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৪-৯৫ বর্ষে আর. এল. ই. জি. পি. প্রকল্প চালু নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**চন্দ্রকোনা থানা-এলাকায় গভীর নলকূপ**

২৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২০০৩) **শ্রী উমাপতি চক্রবর্তী :** জলসম্পদ-অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার চন্দ্রকোনা থানা-এলাকার খানডাঙ্গা ও নীলগঞ্জ গ্রামের গভীর নলকূপ দুটি কত দিন যাবৎ খারাপ অবস্থায় পড়ে আছে;

(খ) নলকূপ দুটি সারানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকলে, কোন সময় নাগাদ উক্ত কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**জলসম্পদ-অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চন্দ্রকোনা থানার অন্তর্গত নীলগঞ্জ মৌজার গভীর নলকূপটি বুজিয়া যাওয়ার জন্য, ১৯৯৩ সালের জানুয়ারি মাস থেকে বিকল অবস্থায় আছে ও খানাডাঙ্গা মৌজার গভীর নলকূপটি ১৯৮৯ সাল থেকে চোক্ড অবস্থায় আছে।

(খ) ঐ নলকূপ দুটি পুর্ণখনন করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন।

(গ) পুর্ণখননের কাজ ১৯৯৬ সালের মার্চ মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

## নেতাজী ইণ্ডোর স্টেডিয়াম

২৪২। (অনুমোদিত প্রশ্ন নং ২০২৪) **শ্রী শক্তি বল ঃ** ক্রীড়া ও যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) নেতাজী ইণ্ডোর স্টেডিয়ামে বছরে কতগুলি জাতীয় স্তরে বা আন্তর্জাতিক স্তরে খেলাধূলা অনুষ্ঠিত হয়;

(খ) সেই সকল খেলাধূলার নাম ও সংখ্যা কত; এবং

(গ) বছরে অন্য অনুষ্ঠান কতগুলি অনুষ্ঠিত হয়?

**ক্রীড়া ও যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত তিন বছরে ২টি জাতীয় স্তর এবং ২টি আন্তর্জাতিক স্তরের প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়েছিল।

(খ) জাতীয় স্তরে ঃ

(১) জাতীয় ব্রিজ চ্যাম্পিয়নশিপ;

(২) জাতীয় ভলিবল চ্যাম্পিয়নশিপ (পুরুষ ও মহিলাবিভাগ);

আন্তর্জাতিক স্তরে ঃ

(১) চাইনিজ অ্যাক্রোব্যাটিক্স;

(২) আন্তর্জাতিক কুস্তী চ্যাম্পিয়নশিপ।

(গ) বছরে গড়ে ৩৫-৪০টি অন্যান্য অনুষ্ঠান (সেমিনার, কনফারেন্স, রক্তদান-শিবির, শিল্পপ্রদর্শনী, সাংস্কৃতিক ইত্যাদি) অনুষ্ঠিত হয়।

**মালদহে নূতন কলেজ স্থাপন**

২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৪) **শ্রী শুভেন্দু চৌধুরি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ্ জেলায় নতুন কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কোথায় তা স্থাপিত হবে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অতি সম্প্রতি কালিয়াচকের সুলতানগঞ্জে একটি নতুন কলেজ স্থাপনের সরকারি আদেশনামা প্রচারিত হয়েছে। অন্যান্য স্থানে কলেজ স্থাপনের প্রস্তাব খতিয়ে দেখার পর প্রয়োজনীয় সিদ্ধান্ত নেওয়া হবে।

**কলকাতা-সোনামুখী বাসরুট**

২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮৪) **শ্রী হারাধন বাউরী ঃ** পরিবহন-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা থেকে সোনামুখী (ভায়া ইন্দাস, আরামবাগ) যাওয়ার জন্য সরকারি বাসরুট চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, ঐ পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**জেলা বিভাজন**

২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২১০৬) **শ্রী নির্মল দাস ঃ** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) প্রশাসনিক প্রয়োজনে এবং ক্ষমতা-বিকেন্দ্রীকরণের স্বার্থে জেলা ভাগের নূতন কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, কোন কোন জেলাকে ভাগ করা হবে; এবং

(গ) কবে নাগাদ এই সিদ্ধান্ত কার্যকর করা সম্ভবপর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।
(খ) প্রশ্ন ওঠে না।
(গ) প্রশ্ন ওঠে না।

## রাজ্যে চালকলের সংখ্যা

২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২১৫৫) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

বর্তমানে রাজ্যে চালু চালকলের সংখ্যা কত (জেলাওয়ারী হিসাবসহ)?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মোট চালু চালকলের সংখ্যা ৪২২টি। জেলাওয়ারী সংখ্যা নিম্নে দেওয়া হল ঃ

| জেলা | চালু চালকল |
|---|---|
| বর্ধমান | ১৮৭ |
| বাঁকুড়া | ৫১ |
| পুরুলিয়া | ৬ |
| মেদিনীপুর | ২৬ |
| ২৪-পরগনা (দক্ষিণ) | ৪ |
| ২৪-পরগনা (উত্তর) | ১ |
| নদীয়া | ১ |
| মুর্শিদাবাদ | ১ |
| উত্তর দিনাজপুর | ২ |
| দক্ষিণ দিনাজপুর | ১৫ |
| কোচবিহার | ১ |
| হাওড়া | ১ |
| বীরভূম | ৫৩ |
| হুগলি | ৬৯ |
| জলপাইগুড়ি | ৪ |
| **মোট** | **৪২২** |

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention on the following subjects, namely :-

| Subject | Name |
|---|---|
| i) Reported collapse of a portion of a balcony of a building of the Manicktola Housing Estate on 30.7.95 | Shri Ambica Banerjee |
| ii) Reported death of 4(four) persons in a flat of Laboni Estate of Salt Lake | Shri Sailaja Kumar Das and Shri Jatu Lahiri |
| (iii) Massive power cut during the last two days in the State. | Dr. Manas Bhunia |
| iv) Reported murder of one Abu Taher Hazi on 12.7.95 on the Thanapara Chaikhali Road | Shri Chittaranjan Biswas |

I have selected the notice of Dr. Manas Bhunia on the subject of massive power cut during the last two days in the State.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Dr. Sankar Kumar Sen :** Sir, I would make a statement at 12 noon today.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Fifteenth Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1994-96

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to present the Fifteenth Report of the Committee on the Welfare of Scheduled Castes and Scheduled Tribes, 1994-96, on the maintenance of reservation quota for the candidates belonging to Scheduled Castes and Scheduled Tribes in

Respect of filling up of vacancies under Social Welfare Directorate, Commercial Taxes Directorate and Higher Education Department (Universities and Colleges) as well as admission into various courses of Higher Education.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি তো কলিং অ্যাটেনশন গ্রহণ করেছেন। মন্ত্রী মহোদয় ১২টায় বলবেন। আমি শুধু বলতে চাই যে, এই বিদ্যুৎ সম্বন্ধে সরকার এর বক্তব্য যদি পেশ হয়, তাহলে মানুষ একটু নিশ্চিন্ত হতে পারে, কারণ রিকভারি থেকে সাপ্লাই দিয়ে ফেজ আউটে যে কাজটা আপনারা শুরু করেছিলেন—অর্থাৎ এই এরিয়ায় এত সাপ্লাই হবে, ওই এরিয়ায় এত সাপ্লাই হবে, সেটা কিন্তু একসঙ্গে সাপ্লাই করা হল না। বিদ্যুতের একটা অংশ রেলেও লাগে। মানুষ রেলে চাপার জন্য যাচ্ছে। আবার রেল থেকে ঘুরে চলে আসছে। যাত্রী বাতিল করতে হচ্ছে। সাংঘাতিক অবস্থা। গোটা শহর অন্ধকার। কিসে আসবে মানুষ? চারিদিক অন্ধকার ফলে দুর্বৃত্তরা সুযোগ নিচ্ছে। মাননীয় বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী, যথেষ্ট টেকনিক্যাল জ্ঞান সম্পন্ন একজন টেকনোক্র্যাট, আমাদের যদি উনি আগে থেকে অবহিত করেন, তা হলে সাধারণ মানুষের সুবিধা হয়। আমি একটা কথা বলছি। আপনি বোধ হয় অবগত আছেন, যাদের বিল ৩০০ টাকা ছিল ক্যালকাটা কর্পোরেশনের আন্ডারে, হঠাৎ তাদের বিল ৬০০ টাকা হল কেন? বেশি ট্যারিফ দেব, বিদ্যুতও অনিয়মিত হবে, দুটো জিনিস তো এর সঙ্গে চলতে পারে না। জনরোষ আছে, সেটা আপনাদের পুলিশ আছে, স্তব্ধ করে দেবেন। আমাদের এত বেশি ট্যারিফ কেন দিতে হচ্ছে? কেন বেশি দিতে হচ্ছে, কনজামশন, এমন কিছু বেশি বা লাইট, পয়েন্ট কিছু নেওয়া হয়নি। এখানে তো এমনি, শহর থেকে খবর আসছে সেখানকার অবস্থা আরও খারাপ। কৃষ্ণনগর, মালদা, আমাদের উত্তর এবং দক্ষিণ দিনাজপুর ওখান থেকে খারাপ খবর আসছে, এ সম্বন্ধেও যদি কিছু বলার থাকে তাহলে আপনার বিবৃতিতে তা বলবেন। আজকে না হয় একটা গ্রিড ফেল করেছে, ৩/৪ দিন ধরে একই জায়গায় কি করে পাওয়ার বন্ধ থাকে আমি আপনাকে চিঠি লিখেছিলাম কোনও উত্তর পাইনি, এটা আপনি আপনার দপ্তর থেকে খোঁজ নিয়ে জানাবেন। এক দিকে বলবেন সারপ্লাস আর একদিকে যদি জেনারেশন স্টেবল বেশি করতে হয়, অন্যদিকে মানুষ পাওয়ার পায় না, সংবাদপত্রের হৈচৈ-এর জন্য আপনি ক্যালকাটাকে সন্তুষ্ট রাখতে চেষ্টা করেন, পেরিফেরি বিদ্যুৎ পায় না, চাষের জন্য পায় না। একটা প্রেসার দিচ্ছে ৫ হাজার টাকা না দিলে হবে না, এটাও আপনার চিঠিতে লিখেছিলাম, উত্তর পাইনি, ব্যর্থতা, দুর্নীতি এবং প্রক্র্যাসটিনিশেন, এগুলি দূর করুন, এটাও বলবেন।* ট্যারিফ সম্বন্ধে কৌতুহল রইল। অল অফ এ সাডেন পারসেন্টেজ সারচার্জ বাড়ল।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, মাননীয় মন্ত্রী তো আজকেই স্টেটমেন্ট দেবেন। যখন স্টেটমেন্ট দেবেন তখনই তো আমরা জানতে পারব কি ঘটেছে। উনি উত্তর তো দেবেন।

## *ZERO HOUR*

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমস্ত সংবাদপত্রে এবং টি.ভি. রেডিওতে শুনলাম ত্রিপুরায় স্বশাসিত জেলা পরিষদের নির্বাচনে ২৪টি আসনের মধ্যে ২৩টি বামফ্রন্টের পক্ষে গেছে। একটি কংগ্রেস, টি.ইউ.জে.এস. একটি আসন পেয়েছে এবং প্রতি আসনে এক দেড় হাজার ব্যবধানে বামফ্রন্ট জয় যুক্ত হয়েছে। ওখানে গত ১৯৮৮ সালের পরে ১৯৯০ সালে গুন্ডামি করে গণতন্ত্রকে হত্যা করে কংগ্রেস ঐ স্বাশাসিত জেলা পরিষদ দখল করেছিল এবং গরিব উপজাতির মানুষদের টাকা লুঠ করেছিল। আজকে ত্রিপুরার মানুষ কংগ্রেসকে জনগণ থেকে বিচ্ছিন্ন করে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংবাদপত্রগুলির ভূমিকা দেখে আশ্চর্য হচ্ছি। কংগ্রেস কলকাতা, চন্দননগর, চুঁচুড়ায় কয়েকটা আসন বেশি পাওয়ায় এমন বিরাট হেড লাইন দেওয়া হয়েছিল যেন কংগ্রেস কি বিরাট কাজ করে ফেলেছে। আজকে ত্রিপুরার এই যে ফলাফল আজকে বর্তমান পত্রিকার ষষ্ঠ কলমে মাত্র ৬/৭ লাইনের মধ্যে খবরটাকে শেষ করেছে। আমাদের এখানে সবাই সংবাদপত্র পড়ে, তাদের এই যে ভূমিকা এবং আমাদের টি.ভি., রেডিও যে ভূমিকা পালন করেছেন আমি তার তীব্র নিন্দা করছি।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** স্যার, এখানে ইতিমধ্যে আমাদের সদস্য ডাঃ মানস ভুঁইয়া এ ব্যাপারে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ দিয়েছেন এবং সেই নোটিশে সাড়া দিয়ে ........

**মিঃ স্পিকার :** ছেড়ে দিন, ছেড়ে দিন।

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। এখন বর্ষাকাল, গ্রামবাংলার খেতে-খামারে কাজ করতে গিয়ে সাপের কামড়ে মানুষ মারা যাচ্ছে, ব্লকের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে সাপের কামড়ের কোনও ওষুধ নেই। গরিব মানুষদের শহর ও মহকুমার হাসপাতালগুলোতে পাঠানো হচ্ছে, পয়সার অভাবে অনেকে দূরে যেতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আবেদন ব্লকের স্বাস্থ্য কেন্দ্রগুলোতে দ্রুত সাপের কামড়ের ওষুধ যেন সরবরাহ করা হয়।

**শ্রী জটু লাহিড়ি :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী ও নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন আগে শরৎ বোস রোডে যে বাড়ি ভেঙে গেল, তাতে বহু মানুষ মারা গিয়েছেন, অনেক কিছু ক্ষতি হয়েছে। এই বাড়ি ভাঙার কারণে মাননীয় মন্ত্রী বলেছেন দোষী ব্যক্তিদের শাস্তি দেওয়া হবে এবং অনেক আইন কানুন যা তৈরি করেছেন, যে আইন প্রয়োগ করা হয়নি তা নিয়ে ব্যবস্থা নেবেন। কিন্তু ় খা যাচ্ছে প্রোমোটারকে ধরার জন্য টি.ভি.-তে ছবি দেওয়া হয়েছে এবং প্রোমোটারকে ধরার জন্য পুলিশ এখনও ব্যর্থ বলা চলে। একজন সুপরিচিত প্রোমোটার কলকাতা থেকে গায়েব হল এবং

তাকে পুলিশ ধরতে পাচ্ছেন না এটা যেন একজন পুরনো ক্রিমিনাল যে পুলিশকে তাকে ধরতে কষ্ট হচ্ছে। এছাড়া বাড়ি তৈরির ব্যাপারে যে বিল্ডিং রুলস আছে, কর্পোরেশন অ্যাক্ট আছে, বিল্ডিং কনস্ট্রাকশনের যে আইনকানুন প্রয়োগ করা উচিত তা ঠিকমতো মানা হচ্ছে না। কর্পোরেশনের ভারপ্রাপ্ত কর্মচারিদের উপর এর দায়িত্ব আছে, এছাড়া মেয়র এবং মেয়র-ইন-কাউন্সিলের যারা দায়িত্বকে অবহেলা করেছেন তাদের এবং প্রত্যেকটি বাড়ির স্যাংশন দেওয়ার সঙ্গে সঙ্গে সেই বাড়ি শুরু থেকে শেষ হওয়া পর্যন্ত সার্ভেয়ার, ওভারশিয়ার, ইঞ্জিনিয়ার এবং কর্পোরেশনের যাদের যাদের দায়িত্ব রয়েছে তার সবাই এই বাড়ির তৈরির সঙ্গে যুক্ত। প্রোমোটারের সঙ্গে এরা ছাড়া যুক্ত আছেন, যাঁরা প্ল্যান স্যাংশন করেছেন তাঁরা। কারণ প্ল্যান তৈরির সময় সেই জায়গা বাড়ি তৈরির পক্ষে যথোপযুক্ত কিনা সেটা তাঁদের দেখার দায়িত্ব রয়েছে। মেয়র-ইন-কাউন্সিল, মেয়র, ক্যালকাটা কর্পোরেশনেরও দায়িত্ব রয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমি বার বার বলেছি যে কংগ্রেস দল আমাদের দেশকে জাহান্নামের পথে নিয়ে যাচ্ছে। প্রত্যকটি অশান্তিতে কংগ্রেস দলের ভূমিকা আছে যা আমাদের দেশের স্বার্থের পক্ষে অনুকূল নয়। ১৯৯৬ এর নির্বাচনকে সামনে রেখে তারা ইতিমধ্যে বিভিন্ন জায়গায় মস্তান, সমাজবিরোধী জড়ো করেছে। এই প্রোমোটারদের নাম করে, এই প্রোমোটাররা কংগ্রেসিদের মদতপুষ্ট, তাঁরা বিভিন্ন ভাবে টাকা-পয়সা দিয়েছে। ইতিমধ্যে দেখেছি ওঁদের দলের নেত্রী বলছে কংগ্রেস দল প্রোমোটারদের থেকে বিভিন্ন রকম ভাবে টাকা পয়সা নিচ্ছে এবং অস্ত্র-শস্ত্র জোগাড় করছে এবং বিভিন্ন জায়গায় কৃষকদের উপর তারা গুন্ডামি করছে। বেশ কয়েক বছর আগে পাথরঘাটায় আমাদের যুব নেতা শংকর বিশ্বাসকে খুন করে সালাউদ্দিন আলাউদ্দিনের দল। ডাঃ জয়নাল আবেদিন সিদ্ধার্থশংকর রায়কে নিয়ে গিয়েছিল তাদের বাড়িতে পৌঁছে দেবার জন্য। কয়েক দিন আগে যারা এই শংকর বিশ্বাসকে খুন করেছিল তারা ফজের আলির বাড়িতে রাত্রি ১১টার সময় যায় এবং বলে যে ৫০ হাজার টাকা দিতে হবে, ৫টার মধ্যে এই টাকা না দিলে তোমাকে কিংবা তোমার ছেলেকে খুন করা হবে। পাশে যে পুলিশ ফাঁড়ি ছিল, সেখানে ফজের আলি এই ঘটনা জানায়। গতকাল এই সালাউদ্দিন এবং আলাউদ্দিনের দল ফজের আলিকে ডেকে আনে এবং ফজের আলির পেটে যেখানে অপারেশন হয়েছিল সেখানে সাবল দিয়ে মারে। সেই ফজের আলি এখন হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। এইভাবে বিভিন্ন জায়গায় কংগ্রেসের গুন্ডারা সন্ত্রাস সৃষ্টি করছে। রাজার হাট এলাকায় কংগ্রেসের সমাজ বিরোধীরা মোবিলাইজ করছে, সমগ্র এলাকা যেখানে শান্তির পরিবেশ ছিল সেখানে অশান্তির পরিবেশে পরিণত করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। আমি রাজ্যের স্বরাষ্ট্র দপ্তরকে অনুরোধ করছি দ্রুত এই সমাজ বিরোধীদের গ্রেপ্তার করে কঠোর ব্যবস্থা নিন। ফজের আলিকে যারা মারধোর করেছেন তাদের অতি সত্বর গ্রেপ্তার করে আইনের মাধ্যমে সর্ব্বোচ্য সাজা দেওয়া হোক।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য জটু লাহিড়ি মহাশয় কলকাতায় সম্প্রতি একটা বাড়ি ভেঙে পড়ায় ২৩ জন লোক নিহত হয়েছে উল্লেখ

করলেন। মাননীয় মন্ত্রীকে আমরা অনেকবার বলেছি এই ব্যাপারে। আমরা একটা জিনিস লক্ষ্য করছি কয়েক বছর ধরে যে প্রতি বছর একটা করে বাড়ি ভেঙে পড়ছে এবং তাতে কিছু লোক মারা যাচ্ছে। তারপর প্রোমোটারদের শাস্তি দেবার ব্যাপারে সরকার উদ্যোগ নিচ্ছেন, আমরা দাবি করছি, এই সমস্ত জিনিস হচ্ছে। যে বাড়িগুলি ভেঙে পড়ছে সেইগুলি এই সরকারের আমলে তৈরি, বামফ্রন্ট সরকারের এই ১৮ বছরের রাজত্বে তৈরি বাড়িগুলি ভেঙে পড়ছে। প্রোমোটারের সঙ্গে সুভাষ বাবুর যোগ নেই বলেই খালাস, কোনও প্রমাণ নেই বলছেন। এর প্রমাণ চাইলে দেওয়া যাবে। যাই হোক এই যে প্রোমোটাররাজ এটা কিন্তু বামফ্রন্ট সরকারের আমলে কায়েম হয়েছে। অন্যান্য বাড়িতে যারা বসবাস করছে তারা কিন্তু আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে, অন্যান্য ফ্লাটের যারা বাসিন্দা তারা ভয় খেয়ে গিয়েছে যে হয়ত যে কোনও মুহূর্তে তাদেরও বাড়ি ভেঙে পড়তে পারে। তাই আমি আপনার মাধ্যমে আরবান ডেভেলপমেন্ট মিনিস্টারকে অনুরোধ করছি, আপনি দয়া করে কলকাতায় যে ফ্লাট বাড়ি তৈরি হয়েছে বিশেষ করে এই বামফ্রন্ট সরকারে আমলে তৈরি হয়েছে সেইগুলিকে আপনি টেষ্ট করে দেখুন যে এই ফ্লাটগুলির লংজিবিটি কি রকম আছে। এটা করে ওই সমস্ত মানুষ জনকে আশ্বস্ত করুন। মানুষ জন খুব ভয়ের মধ্যে আছে যে আবার হয়ত তাদের বাড়ি ভেঙে পড়বে। এই ব্যাপারে প্রিভেনটিভ মেজার নিলে ভাল হয়। অন্যান্য যে সমস্ত বাড়ি আছে সেইগুলিকে টেস্ট করে দেখা হোক এবং মানুষ জনকে নিরাপত্তা দেবার ব্যবস্থা করা হোক এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে উদ্যোগ নিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা মেদিনীপুরের খেঁজুরী তফসিলি জাতি এবং আদিবাসী অধ্যুষিত এলাকা। এই এলাকায় ভোকেশনাল ডিগ্রি কলেজ হওয়ার দীর্ঘ দিনের প্রস্তাব ছিল। গত বছর এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। কিন্তু কোনও ফল হয়নি। কেন হয়নি তার কারণ আমি জানিনা। আজ আমি আবার এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী এবং তফসিলি জাতি এবং আদিবাসী কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলাতে এই কলেজ হওয়ার প্রস্তাব দীর্ঘ দিনের। এর পরে যে সমস্ত প্রস্তাবগুলি করা হয়েছে সেইগুলি বাস্তবায়িত হয়েছে কিন্তু এই প্রস্তাব বাস্তবায়িত হয়নি। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনার মাধ্যমে একটি লিখিত আবেদন তাঁদের কাছে দিচ্ছি।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী অনিল চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, যার প্রতি সকলের দৃষ্টি আকর্ষণ করছি। সকলের কাছেই এটি দুর্ভাগ্যজনক বিশেষ করে আমার কাছে, কেননা আমারই নির্বাচনী এলাকায় একটা বাড়ি ধ্বসে বেশ কিছু প্রাণহাণী হয়েছে। দুর্ভাগ্যবশত তো আমি সেই সময় কলকাতার বাইরে ছিলাম, পরশুদিন রাত্রে সেখানে একটি পত্রিকায়

দেখে জানতে পারলাম এরকম দুর্ঘটনা ঘটে গেছে। তারপর যোগাযোগ করে আশ্বস্থ হই, যেহেতু সরকারের পক্ষ থেকে অনেকে উপস্থিত থেকে উদ্ধারকার্য করছে এবং প্রতিশ্রুতি দিয়েছে প্রমোটারকে শাস্তি দেবে। এই প্রমোটারকে কোনও কারণেই ক্ষমা করা যায় না, তার শাস্তি হওয়া দরকার। এটা নিয়ে আমরা এর আগেও সকলে মিলে, দল-মত নির্বিশেষে সোচ্চার হয়েছি এবং আজকে এই দুর্ঘটনা ঘটার পর মনে হয় এর গুরুত্ব অনেক বেড়ে গেছে। এই প্রমোটার যেই হোক না কেন, যত প্রভাবশালী হোক না কেন, যত প্রতিপত্তিশালী হোক না কেন, তাকে গ্রেপ্তার করে শাস্তি দিতে হবে। এটা সরকারি সিদ্ধান্তও বটে। আমরা সকলে মিলে দেখব, যাতে ভবিষ্যতে এরকম উঁচু বাড়ি তৈরির আগে নিরাপত্তামূলক ব্যবস্থা নেওয়া সম্ভব হয়। এক্ষেত্রে আমার আর একটা আবেদন থাকবে, বিশেষ করে বিরোধী বন্ধুদের কাছে, যেন এটা নিয়ে আমরা কোন রাজনীতি না করি। কারণ, আমার বিশেষ স্নেহের পাত্র, কংগ্রেসের এক কাউন্সিলর এবং আমাদের দলের বন্ধু-বান্ধবরা একসঙ্গে মিলে কাজ করছে, এটা একটা বড় দৃষ্টান্ত বলে আমি মনে করি। এবং, প্রচার মাধ্যমগুলো যদি সচেতন থাকে, তাহলে অকারণে এই ধরণের কুৎসা টেনে আনার কোনও সমস্যা হবে না। দোষীর শাস্তি সকলেই চাই। এই সমস্যা সমাধানের প্রয়োজন আছে।

## DISCUSSION ON MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Shri Robin Mondal please move your motion.

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, আই বেগ টু মুভ—"যেহেতু ভারত সরকার নিজে গ্যাট চুক্তির শুরু থেকে যেসব ইস্যু তুলেছিলেন, সেগুলি সাম্রাজ্যবাদী শক্তির চাপে প্রত্যাহার করে নিলেন;

যেহেতু ভারতের মতো উন্নয়শীল দেশে এম. এন. সি. গুলি বাধাহীনভাবে কাজ করলে দেশীয় ছোট-মাঝারী সংস্থাগুলি ক্ষতিগ্রস্ত হবে এবং দ্রব্যমূল্যের উপর বিদেশি সংস্থাগুলির একচেটিয়া নিয়ন্ত্রণ থাকবে;

যেহেতু গ্যাট চুক্তির ফলে এনরনের প্রবেশে ইলেক্ট্রিসিটি চার্জ কয়েকগুণ বাড়বে;

যেহেতু পেটেন্ট আইন যা শ্রীমতী গান্ধি ভারতের প্রধানমন্ত্রী থাকাকালীন সংসদে পাস হয়েছিল, তা গ্যাট চুক্তির জন্য বাতিল করা হচ্ছে—যার ফলে শুধু মাত্র পেটেন্ট রয়্যালটি দেওয়ার জন্য জিনিসপত্র, বিশেষ করে ওষুধের দাম বিপুল পরিমাণে বাড়বে; এবং যেহেতু গ্যাট চুক্তির সূত্র ধরে কিছু টাকা পাওয়ার লোভে কৃষিজাত পণ্য (চাল,ডাল,গম) বিদেশে বিক্রি করার অনিয়ন্ত্রিত মনোভাবের ফলে দেশে খাদ্যদ্রব্যের দাম ব্যাপক ভাবে বাড়বে;

সেহেতু এই সভা দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করার উদ্দেশ্যে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।"

মাননীয় অধ্যক্ষ মহোদয়, রুল ১৮৫ অনুযায়ী আমি একটা বেসরকারি প্রস্তাব এই সভার সামনে তুলে ধরছি। আমার মূল বক্তব্য আমি শেষে বলব। প্রাথমিক ভাবে এটা বলতে চাই, আমরা বিভিন্ন সময়ে, আমাদের বিভিন্ন ডাটার মধ্যে দিয়ে, বিভিন্ন বিশ্লেষণের মধ্যে দিয়ে বলেছি যে, আজকে আন্তর্জাতিক অর্থভাণ্ডার এবং গ্যাট চুক্তির মধ্যে দিয়ে আমাদের ভারতবর্ষের নয়া অর্থনীতি গ্রহণ করা হয়েছে, তা জনজীবনে নতুন প্রভাব ফেলেছে। খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে, মূল্যবৃদ্ধির ক্ষেত্রে, মুদ্রাস্ফীতির ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে, পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের ক্ষেত্রে প্রভাব ফেলেছে। জনস্বার্থ বিরোধী এই গ্যাট চুক্তি, যার ফলে জিনিসপত্রের দাম বেড়েছে। এটাকে আরও নিয়ন্ত্রণের মধ্যে আনার জন্য ভারত সরকারের কাছে রাজ্যসরকারের মাধ্যমে জানানোর জন্য সকলে মিলে যাতে প্রস্তাবটা গ্রহণ করতে পারি, এই কারণে এই প্রস্তাবটা উপস্থিত করেছি আলোচনার জন্য। বিরোধী বন্ধুদের কাছে আবেদন করব, এই রকম একটি গুরুত্বপূর্ণ বিষয়ে যার সাথে জনস্বার্থ সংশ্লিষ্ট, সেই বিষয়ে ঐক্যবদ্ধ ভাবে সিদ্ধান্ত নিয়ে, এক মত হতে পারি, সেই আশা রেখে এই প্রস্তাবটা সভার সামনে রাখছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমরা নন-অফিসিয়াল বিজনেসে ব্যালটের একটা সুযোগ পেতাম, সেটা তুলে দিয়েছেন?

**মিঃ স্পিকার ঃ** ব্যালট আমরাই শুরু করেছিলাম। আপনারা হাত জোড় করে বললেন এটা বাদ দিন, তখন আমরা তুলে দিলাম। এখানে ৪টে মোশন এসেছে, দুটো আপনাদের, দুটো রুলিং পার্টির। টাইম অ্যালোটমেন্ট ৫০/৫০ আছে। আপনারা যা সময় পেয়েছেন, ওরাও সেই সময় পেয়েছেন। সুতরাং কোন অন্যায় হয়নি। আর লটারি চালু করতে চান, আমি এক্ষুনি লটারি চালু করতে রাজি আছি। আমি লটারি করতে রাজি ছিলাম, লটারি করেছিলাম। কিন্তু আপনারা হাতজোড় করে লটারি বন্ধ করেছেন। এদের সংখ্যাটা বেশি তো, আপনাদের চান্সটা কম হয়—আপনারাই করেছেন—আপনাদের অনুরোধে লটারিটা বন্ধ করা হয়েছে। আপনারা বললে আবার করব।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন মণ্ডল মহাশয় দ্রব্যমূল্য বৃদ্ধির প্রস্তাব উত্থাপন করতে গিয়ে এখানে আবোল তাবোল ভাবে উদ্‌ভ্রান্ত দিকভ্রান্ত, ক্লান্ত, অবসন্ন রাজনীতিকের মতো কেন্দ্র বিরোধী হঠাৎ করে গল্প ফাঁদার মতো গ্যাট চুক্তিকে টেনে নিয়ে এসেছেন। সেই বিষয়টিকে এখানে লক্ষ্যহীন ভাবে পেশ করেছেন। উনি যদি আইটেম ওয়াইজ, হোলসেল প্রাইস ইনডেক্স, কনজুমার্স প্রাইস ইনডেক্স ইনফ্লেশন, ফিস্কাল ডেফিসিট, বাজেট, প্লানিং, ভারতবর্ষ, ফেডারেল স্ট্রাকচার, পশ্চিমবঙ্গ বা সাধারণ মানুষ নিয়ে আলোচনা করতে চাই বলতেন, তাহলে আমরা একটা দিক বুঝতে পারতাম। এখানে যেহেতু ভারত সরকার নিজে গ্যাট চুক্তি বলে শুরু হয়েছে, সেখানে দ্রব্যমূল্য বৃদ্ধির কথা হঠাৎ করে শুরু হয়ে গেল। এ কেমন যেন দিকভ্রান্ত গল্প ফাঁদা হয়েছে। এই জায়গাতে আমাদের বক্তব্য পরিষ্কার ভাবে আমরা রাখতে চাই। আমরা মনে করি এটি একটি রাজনৈতিক উদ্দেশ্য-প্রণোদিত প্রস্তাব, যার কোনও লক্ষ্য নেই, হীন রাজনৈতিক মানসিকতার প্রতিফলন এটা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত পরশুদিন এইরাজ্যের মুখ্যমন্ত্রী ওয়ার্ল্ড ট্রেড সেন্টারের ভিত্তিপ্রস্তর স্থাপন করলেন এই পশ্চিমবাংলায়, রবীনবাবুর নেতা মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, ভারতবর্ষের এক নম্বর কমরেড, তিনি বলেছেন বিশ্ব বাণিজ্যের সঙ্গে তাল মিলিয়ে পশ্চিমবঙ্গের শিল্প কাঠামোকে এগিয়ে নিয়ে যেতে হবে। ইনফর্মেশন সেন্টার, ট্রেড সেন্টার, কমিউনিকেশন সেন্টারকে আমাদের যুগপোযোগী হতে হবে। আমাদের সৌভাগ্য হয়নি সেই সভায় যাওয়ার। কিন্তু আমরা সংবাদপত্রে তাঁর বক্তব্য দেখছিলাম। পৃথিবীতে আজকে গ্যাটচুক্তি, ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশন এস্টাবলিশড হচ্ছে। ভারতবর্ষের প্রতিনিধি, তদানিন্তন বাণিজ্যমন্ত্রী যখন সেই চুক্তিতে সই করে ভারতবর্ষের অর্থনৈতিক, সামাজিক এবং বর্তমান প্রেক্ষাপটে ভারতবর্ষের বক্তব্যকে জোরালো ভাষায় তুলে ধরেছেন সোশ্যাল কমিটমেন্টের বিরুদ্ধে, সোশ্যাল কাজকে শ্রমের সঙ্গে যুক্ত করে যখন বক্তব্য রেখেছেন, যখন ভারতবর্ষের অর্থনীতি ১৯৯১ সালে একেবারে ভেঙে চুরমার করে দিয়েছিলেন রবীনবাবুর দল, বিজেপি এবং বিশ্বনাথপ্রতাপ সিং, ওঁদের বন্ধু সরকার, তখন সেই '৯১ সাল থেকে আস্তে আস্তে প্রধানমন্ত্রী নরসীমা রাও এবং বাণিজ্যমন্ত্রী প্রণব মুখার্জি, যিনি এই রাজ্যেরই মানুষ, যিনি ভারত সরকারের নীতিকে সামনে রেখে যখন এগিয়ে চলেছেন—বৈদেশিক আর্থিক মূলধন থেকে শুরু করে কৃষি উৎপাদন বৃদ্ধি এবং ভারতবর্ষের আন্তঃদেশীয় বাজারকে স্থিতিশীল রেখে, ঠিক সেই সময়ে জ্যোতিবাবুর দলের একজন প্রবীণ সদস্য রবীনবাবু, তিনি উল্টো পথে রশি দিয়ে টানার চেষ্টা করছেন।

[11-30 – 11-40 a.m.]

এরই নাম মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি, যাদের কথা আমি বারেবারে বলে এসেছি একটা স্বার্থবিরোধীভাবে একটি রাজনৈতিক তত্বকে দলীয় সুযোগ সন্ধানে, সুবিধার রাজনীতির পথে পরিচালিত করেছেন এবং তারই প্রতিফলন ঘটেছে রবীনবাবুর এই প্রস্তাবে, এবং সেই কারণেই আমাদের এই বিরোধিতা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রস্তাবে বলা হয়েছে যে, এম. এন. সি. মাল্টি ন্যাশনাল কোম্পানি বললেই ভাল হত, তাদের নিয়ে আসতে রাজ্যে ক্ষতি হচ্ছে। অথচ আমরা দেখছি কি, ওদেরই কমরেড জ্যোতি বসু, যিনি ভারতের একজন প্রথম শ্রেণীর নেতা, তিনি বাইরের থেকে এম. এন. সিদের আনার জন্য হাতে পায়ে ধরছেন। আর এখানে বসে আছেন মৎস্যমন্ত্রী, তিনিও বঙ্গসংস্কৃতি সম্মেলনে ওখানে উপস্থিত ছিলেন, সেখানে তাদেরই নেতা সারা পৃথিবী পায়ে পায়ে করে ঘুরে বেড়াচ্ছেন এম. এন. সিদের আনার জন্যে এবং তারজন্য হাতে পায়ে পর্যন্ত ধরছেন। অথচ তাঁরই দলের সদস্য এখানে প্রস্তাব এনে অন্য কথা বলছেন। জ্যোতি বসু, আমাদের মুখ্যমন্ত্রী কি বলছেন আর আপনি কি বলছেন ভেবে দেখুন। জ্যোতি বাবু আপনাদের কমরেড, মার্ক্সসিস্ট কমিউনিস্ট পার্টি করেন, আপনিও মার্ক্সসিস্ট কমিউনিস্ট পার্টি করেন কিন্তু একটা স্ব-বিরোধী ভাব আমরা দেখতে পাচ্ছি এবং সেই কারণেই এই প্রস্তাবের আমরা বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি তো ওঁদের লোক, গ্রামে যে গোসাপ আছে তা জানেন। এই গো সাপদের দুটো মুখ থাকে, সামনে

মুখ এবং পেছনে মুখ। এই রবীনবাবুর দলও গো সাপের নামান্তর মাত্র। আপনারা দিনে এক কথা বলেন আর রাতে এক কথা বলেন। বিকেলে এক কথা বলেন আর সকালে এক কথা বলেন। এই ক্ষেত্রে রবীনবাবুর দোষ নেই, রবীনবাবু যে মার্ক্সসিস্ট কমিউনিস্ট পার্টির সদস্য, তারা ওই রাজনৈতিক তত্ত্বে দেশদ্রোহী। তারা চীনের প্রতিনিধিত্ব করে ভারতবর্ষের স্বাধীনতার কলঙ্ক লেপে দিয়েছিলেন। ৪২ এর আন্দোলনের লড়াইতে এই পার্টি এই 'আজাদ ঝুটা হ্যায়' বলে ছিলেন এবং নেতাজীকে এরা এক সময়ে 'তোজোর কুকুর' বলেছিলেন। এই হচ্ছে ওদের রাজনৈতিক মতাদর্শ, সুতরাং তারাই আজকে অতীতের স্মৃতি জলাঞ্জলি দিয়ে এখানে বলছেন কেন্দ্রীয় সরকারের জন্যে আজকে কাঁচা লঙ্কার দাম ১৫ টাকা কে.জি. হয়েছে, বেগুনের দাম ২০ টাকা কে. জি. হয়েছে। এখানেই আমাদের আপত্তি, এরা সাদাকে সাদা বলতে শেখেনি। কংগ্রেসিরা সাদাকে সাদা বলতে জানে। এই মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির রবীনবাবু দলের লোকেরা সাদাকে কালো বলেন, আর কালোক সাদা বলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটার পর একটা তথ্য দিয়ে প্রমাণ দেব যে দ্রব্যমূল্যবৃদ্ধি যে ঘটেছে বলা হচ্ছে, সেখানে মুদ্রাস্ফীতির রেট আগের চেয়ে কমছে। ১৯৯১ সালে যখন রবীনবাবুদের বন্ধু সরকার বিশ্বনাথপ্রতাপ সিং ছিলেন তখন ইনফ্রেশন রেট ছিল ২৩ পারসেন্ট। তারপরে ১৯৯১ সালের শেষের দিকে এটা ১৭ পারসেন্ট এসে দাঁড়াল। ১৯৯৩ সালে ডঃ মনমোহন সিংয়ের সুযোগ্য নেতৃত্বে এবং পি. ভি. নরসিমা রাওয়ের সুযোগ্য ব্যবস্থাপনায় সেই ইনফ্রেশনের রেট কমে ৭ পারসেন্ট নেমে এল। তারপরে ১৯৯৪-৯৫ সালে একটু বাড়ল এবং ১৯৯৫ সালের এপ্রিল মাসে ৯ পারসেন্ট হয়ে গেল। আর জুলাই মাসে লেটেস্ট সার্ভে অনুযায়ী ওই ইনফ্রেশনের রেট কমে ৭.৭০ পারসেন্ট হয়ে গেল। তাহলে হোয়াট ইজ দি রিজিন ফর দি স্টেবিলিটি অফ দি ইণ্ডিয়ান ইকোনমি অফ আওয়ার কান্ট্রি? ভারতবর্ষের কৃষক সমাজের দিকে তাকিয়ে কেন্দ্রীয় সরকার ২৭ হাজার কোটি টাকা এগ্রিকালচারাল সাবসিডি দিয়েছেন বাজেটে। আপনারা বললেন যে, গ্যাট চুক্তিতে সই হলে কৃষক সমাজের ভরতুকি কেটে দেওয়া হবে। কিন্তু এক টাকাও কাটা হয়নি, বরং কৃষি ভরতুকি বাড়ানো হয়েছে। আপনারা বললেন যে, গ্যাট চুক্তি সই হলে দেশের সর্বনাশ হবে, দেশে সারের যে অনুদান কেন্দ্রীয় সরকার দেন তা সমস্ত তুলে নেবেন। কৃষক সমাজ, তোমাদের সর্বনাশ হবে। মার্ক্সবাদী পার্টির লোকেরা গ্রামে গ্রামে ভিডিও ফ্লিম দেখানো শুরু করলেন যে, একটা কৃষক মাথায় ধানের বোঝা নিয়ে ছুটছে, আর তার পিছনে একটা বাছুর ছুটছে এবং এক সাহেব তাকে তাড়া করে নিয়ে যাচ্ছে। মার্ক্সবাদী পার্টির কমরেডরা বলছেন যে, গ্যাট চুক্তি সই হলে তোমরা নিমপাতা পাড়তে পারবেনা, তুলসী পাতা তুলতে পারবেনা। আপনারা বললেন যে, গ্যাট চুক্তি সই হলে সর্বনাশ হবে, কৃষক তার খামারে ধান, বীজ রাখতে পারবেনা। আপনারা বললেন যে, গ্যাট চুক্তি সই হলে সারের সাবসিডি কেটে দেওয়া হবে। কিন্তু কোথায় কাটা হয়েছে? ১৯৯৫ সালের জন্য ফার্টিলাইজার সাবসিডি হচ্ছে ৮ হাজার কোটি টাকা। একটা পয়সাও কমানো হয়নি। পার ব্লকে ১২ লক্ষ টাকা অ্যাভারেজে পাচ্ছে। কৃষি মন্ত্রী মহাশয় এটা ভাল করে বলতে পারবেন। মাননীয় মন্ত্রী সরল দেব জানেন যে, তার সোসাইটির মাধ্যমে, এগ্রিকালচার

ডিপার্টমেন্টের মাধ্যমে এবং পঞ্চায়েতের মাধ্যমে পার ব্লকে ১২ লক্ষ টাকা করে এই বছর সাবসিডি পাচ্ছে, সেন্ট্রাল গভর্নমেন্ট এটা দিচ্ছে, একটুও কমানো হয়নি। মাননীয় সদস্য রবীন বাবু, আপনি এটা খোঁজ নিয়ে দেখবেন। শুধু গ্যাট চুক্তি হলে এই হবে, গ্যাট চুক্তি হলে ওই হবে, এই সব বলে চিৎকার করলে ভুল করা হবে। সুভাষবাবু যে যুব নেতৃত্ব দিতেন, কলেজ স্ট্রিটে, গ্রামে গ্রামে বক্তৃতা দিতেন, বুদ্ধদেব ভট্টাচার্য, তিনি সুকান্ত ভট্টাচার্যের পরিবারের বংশধর, বিপ্লবী মানুষ, তারা বলতেন যে মাল্টিন্যাশনাল কোম্পানিকে ঢুকতে দেবনা, দিচ্ছি, ট্রাম পোড়ানো হবে। ম্যাকনামারাকে ঢুকতে দেবনা, দিচ্ছি না, বাস পোড়ানো হবে। বুদ্ধদেব বাবু মার্ক্সবাদী করেন। তাদেরই ছাত্র, যুব সংগঠন এগুলি করতেন। আজকে মুখ্যমন্ত্রীর ঘরে বিশ্বব্যাঙ্কের চেয়ারম্যান, ভাইস-চেয়ারম্যান এসে দেখা করছেন, আলোচনা করছেন। মুখ্যমন্ত্রী গদগদ স্বরে বলছেন যে, বিশ্বব্যাঙ্ক আমাদের সার্টিফিকেট দিয়েছেন যে পশ্চিমবঙ্গ কত ভাল হয়েছে। বুদ্ধদেব বাবু, আপনি বলুন যে আপনি কোন নীতির ধারক-বাহক? আপনি কোন নীতিতে চলেন? আজকে ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্যের মন্ত্রী সভার সদস্য হিসাবে আপনি এক কথা বলবেন, আবার ফেডারেল স্ট্রাকচারের কথাও বলবেন। আপনারা মুখ্যমন্ত্রীকে বাইরে পাঠিয়ে দিচ্ছেন। আপনারও যাবার কথা ছিল, কিন্তু আপনার যাওয়া হলনা। কারণ কংগ্রেসকে দমন করতে হবে, আগুন লাগানো হবে। অতএব শ্রী বুদ্ধদেব ভট্টাচার্যের যাওয়া হলনা। তা যদি না হত তাহলে আপনিও যেতেন। আপনারা মুখ্যমন্ত্রীকে পাঠিয়েছেন, মুখ্যমন্ত্রী আমেরিকা থেকে মাল্টি-ন্যাশনাল কোম্পানিকে ধরে আনছেন এখানে শিল্প করার জন্য। আপনাদের প্রবীণ সদস্য রবীনবাবু বলবেন, সর্বনাশ, মাল্টি-ন্যাশনাল কোম্পানিকে ঢুকতে দেবনা। আমি জানতে চাচ্ছি, আপনি কোন সি. পি. এম করেন সেটা পরিস্কার করে বলুন? আপনি মুখ্যমন্ত্রীর সি. পি. এম করেন, না, রবীনবাবুর সি. পি. এম? আজকে একথা পরিষ্কার করে বলতে হবে? জ্যোতিবাবুর নেতৃত্বে সাধন দত্তকে নিয়ে আমেরিকা, লণ্ডন, জার্মানীতে ঘুরে বেড়াচ্ছেন শিল্পপতিদের আনার জন্য। তাদের বলা হচ্ছে যে, আপনারা এখানে এসে শিল্প করুন, আপনাদের সমস্ত দরজা খুলে দিচ্ছি। তিনি এদের পশ্চিমবঙ্গে শিল্প করতে বলছেন। এই বইতে লিখেছেন যে এত কোম্পানি আসছে, কলকাতায় এই সমস্ত ইণ্ডাস্ট্রি হবে। ৪ হাজার কোটি টাকার মেমোরাণ্ডাম অব আণ্ডারস্ট্যাণ্ডিং সই হয়েছে। আবার বলছেন যে, গ্যাট চুক্তি সই করে ভুল করা হয়েছে। এটা কি করে হয়? উনি বলছেন যে দ্রব্যমূল্য বৃদ্ধি পেয়েছে। কৃষকদের আমরা মূল্য বেশি পাইয়ে দিয়েছি। দুইশত টাকা করে যে মূল্য ছিল, সেটা ৪ শত টাকা করা হয়েছে। আজকে পার কুইন্টালে সংগ্রহ মূল্য বেড়ে গেছে। এখন বলা হচ্ছে,

The fiscal deficit in 1993-94 was much higher than the budgeted amount. But its monetary impact was contained through sizeable open market sales of Government securities by the Reserve Bank of India. Nevertheless, monetary growth accelerated to 18.2% in 1993-94 from 15.7% in the previous year. This together with the continuing substantial increases in the procurement and issue prices of foodgrains-Economic Review 1994-95.

[11-40 – 11-50 a.m.]

২০০ টাকা করে পার কুইন্টাল দিয়ে কৃষকদের প্রোকিওরমেন্ট পাইস বাড়ানো হয়েছে। সামান্য একটু বেড়েছে। কিন্তু এটাকে কন্ট্রোল করে ইনফ্লেশন এক সপ্তাহে ৭.৭০তে নামিয়ে আনা কি কম কথা? আজকে কথায় কথায় চিনের কথা বলা হয়। কি বলছে চিন? এই গত সপ্তাহে আমার এক বন্ধু সেখান থেকে এসেছেন—দি ইউটিলাইজেশন অফ ফরেন ক্যাপিটাল হ্যাজ ওভারকাম শর্টেজ ইন ডোমেস্টিক কনস্ট্রাকশন ফান্ডস্ অ্যান্ড স্ট্রেনথড দি কনস্ট্রাকশন অফ দি প্রোজেক্ট। এই হচ্ছে ফরেন ইনভেস্টমেন্টের অবস্থা। ওদের প্রবাদপুরুষ চিন দেশের এই অবস্থা। পৃথিবীর অন্যান্য দেশের মতো আজকে ভারতবর্ষও এগিয়ে চলেছে। কিন্তু পশ্চিমবাংলার মতো অঙ্গ রাজ্যের বিধানসভায় দাঁড়িয়ে রবীনবাবু বলছেন এসব ভুল, ঠিক নয়।

**শ্রী নিত্যানন্দ অধিকারী :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্য রবীনবাবু যে মূল প্রস্তাব হাউসে এনেছেন আমি তার সমর্থনে আমার বক্তব্য রাখছি। আজকে দ্রব্যমূল্য বৃদ্ধির ব্যাপারে ভারত সরকারের পূর্বের যে নিয়ন্ত্রিত পথ ছিল, গ্যাট চুক্তির ফলে এই পথ লঙ্ঘিত হয়েছে। আজকে উদাহরণ হিসাবে বলা যায় যে, একদিকে উৎপাদন শুল্কের বৃদ্ধি ঘটছে, অন্য দিকে আমদানি সেটা কমিয়ে দেওয়া হয়েছে। কাজেই এই প্রবণতাগুলো যদি অবলম্বন করা যায় তাহলে ভারত সরকারের যে নিজস্বতা, দ্রব্যমূল্য বৃদ্ধি নিয়ন্ত্রণের দিকটা, সেটা নিজেই আজকে হারিয়ে ফেলেছেন। তারপর যে কথা আমি বলতে চাই সেটা হচ্ছে—আমাদের স্বাধীনতার পরে আমাদের দেশের কৃতি ছাত্র-ছাত্রীরা প্রযুক্তি বিজ্ঞানে যে উন্নতি সাধন করেছে এবং আমাদের দেশের জীবনদায়ী ওষুধ যেভাবে তৈরি হচ্ছে তাতে আমরা লক্ষ্য করছি এই ধরনের কিছু ওষুধ আমরা রপ্তানি করেছি। সেখানে গ্যাট চুক্তির এই পেটেন্ট আইন একটা বড় রকমের অন্তরায় সৃষ্টি করেছে। ভারতবর্ষের অনেক ভালো দিককে একেবারে নির্মূল করার চক্রান্ত চলছে বলে আমি মনে করি। আজকে আমাদের দেশের স্বয়ংভর হওয়ার চেষ্টা হচ্ছে। খাদ্য দ্রব্যের দিকে আমাদের অন্যান্য রাজ্যে যা নেই সেটা অন্য রাজ্য থেকে রপ্তানি করার চেষ্টা করা হচ্ছে। নিজেরা স্বয়ংভর হওয়ার চেষ্টা হচ্ছে। স্বাধীনতার পরবর্তী সময় থেকে এই রকম একটা প্রবণতা আমাদের দেশে ছিল। কিন্তু গ্যাট চুক্তির ফলে আমাদের দেশের খাদ্য শস্য বিদেশে বা অন্য রাজ্যের অভাব অভিযোগের জন্য রপ্তানি করতে গেলে এখন থেকে ভাবতে হবে। ফলে এতে একটা কৃত্রিম অভাব তৈরি করার চক্রান্ত চলছে। আবার এই সুযোগে আমেরিকার পচা গম আমাদের দেশে আমদানি করা হবে, কাজেই এটা একটা উদ্দেশ্যপ্রণোদিতভাবে গ্যাট চুক্তিতে কাজ করছে। কাজেই রবীনবাবুর সমসাময়িক এই প্রস্তাবকে আমি যথাযথ বলে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রবীনবাবু যে প্রস্তাবটা নিয়ে এসেছেন তা আমি প্রথমেই বলি, প্রস্তাবটার ভাষাগত ভুল, বিশেষ করে বুদ্ধদেববাবুর

মতো লোক এখানে থাকত কি করে এই রকম ভাষা থাকতে পারে আমি তা বুঝতে পারছি না। ওরা যা বলেছেন তাই প্রচার করেন। গ্যাট চুক্তি আবার কি? গ্যাট তো নিজেই একটা চুক্তি গ্যাট হচ্ছে জেনারেল এগ্রিমেন্ট অন ট্যারিফ অ্যান্ড ট্রেড, এখানে আবার তাহলে গ্যাট চুক্তি কেন বলা হল? স্বাভাবিক ভাবে যখন প্রস্তাবটা এনেছেন তার ভাষাটা ঠিক করা উচিত ছিল। আবার দেখছি, এনরোন নিয়ে যদি চুক্তি হয়ে যায় তাহলে বিদ্যুৎ-এর দাম বেড়ে যাবে বলেছেন, এখানে শঙ্কর বাবু আছেন, তিনি বলবেন কি ভাবে মহারাষ্ট্র থেকে বিদ্যুৎ এখানে আনবেন? আসলে ওদেরকে তো কেন্দ্রের বিরুদ্ধে কথা বলতেই হবে, নিজেদের সাফল্য বলে কিছু নেই। যদি আনতেই হয় তাহলে বলা উচিত ছিল, সি.ই.এস.সি.-র সঙ্গে রোল রয়েজ এর কথা, এটা বললে ভাল হত, সেক্ষেত্রে শঙ্কর বাবুকে কিছু জিজ্ঞাসা করতে পারতাম। গ্যাট চুক্তি কি রকম, আমরা মুখে যেমন বলি আপটু হাওড়া পর্যন্ত, মুখে বলতে পারি, কিন্তু ভাষাটা যখন লিখিত হবে তখন তো ঠিক করবেন। অন্তত ভাষার ব্যাপারটা একটু ঠিক করে নেবেন। স্যার, এই হাউসে যতবার প্রস্তাব এসেছে, প্রত্যেকটি প্রস্তাবে দেখি বামফ্রন্টের ২ আনা ৪ আনা দলগুলি থেকে আরম্ভ করে সব দলই সই করে। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি, ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি., মার্কসিস্ট ফরোয়ার্ড ব্লক, সি.পি.আই. সবাই সই করে। এখানে প্রস্তাবে দেখেছি সি.পি.আই., সি.পি.এম. এরা সই করেছে, এখানে বুঝতে পারছি না বামফ্রন্টের অন্যান্য দল কি এই ব্যাপারে একমত নয়? তারা তো অনেকে চাপে পড়ে বক্তৃতা দিচ্ছেন। আজকে যারা গ্যাটের বিরুদ্ধে কথা বলছেন, আমি তাদেরকে কয়েকটি কথা জিজ্ঞাসা করছি, বিনয়বাবু উত্তর দেবেন, নরেন দের কথা ধরছি না, কালকে যদি আবার এখানে কংগ্রেস ক্ষমতায় আসে তখন কংগ্রেসের দলে এরা চলে যাবে, বিনয়বাবু হচ্ছেন আগ মার্কা কমিউনিস্ট দলের লোক, তবে ছাত্রাবস্থায় কংগ্রেস করেছে। কিউবার বাণিজ্য মন্ত্রী ডাঙ্কেল এর উচ্ছ্বসিত প্রশংসা করেছিলেন যে ডাঙ্কেল যে প্রস্তাবটা দিয়েছেন এটা সত্যি ১০৭টি দেশের পক্ষে খুবই উপকারি কিউবার বাণিজ্য মন্ত্রী কি কমিউনিস্ট নন? চিনের মন্ত্রীরা, চিনের সরকার বারবার চাইছেন গ্যাটের সদস্য হতে, চিন কি কমিউনিস্টবাদে বিশ্বাসী নয়? মার্কসবাদীতে বিশ্বাস করে না? একমাত্র আগ মার্কা কি আপনারা? ১৯৪৮ সালে যখন ৪৩টি দেশ এই গ্যাট চুক্তিতে সই করে তখন থেকে আজ পর্যন্ত এতে ১০৭টি দেশ সই করেছে। দেশপ্রেমী কি তাহলে আপনারা? ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের মার্কসবাদী কমিউনিস্টরা কি তাহলে দেশপ্রেমী? এই ১০৭টি দেশ কি তাহলে দেশপ্রেমী নয়? আপনারা প্রচার করেছিলেন তুলসী পাতা তুলতে পারবে না, নিম পাতা পাড়তে পারবে না, আপনাদের সেই সমস্ত দেওয়াল লিখন এখনও আছে, তোমাদের গাইটা থাকবে বাছুরটা সাহেবরা নিয়ে চলে যাবে। কৈ সাহেবরা কি বাছুরটা নিয়ে চলে যাচ্ছে? ১৯৯৪ সালের ১৫ই এপ্রিল যে চুক্তি হয়েছে, তারপর থেকে ১ বছর ৩ মাসে বেশি সময় চলে গিয়েছে, কৈ আজ পর্যন্ত কোনও গরিব চাষীর বাছুর কি সাহেবরা নিয়ে চলে গেছে। আজ পর্যন্ত কি কেউ নিম ডাল ভাঙতে গিয়ে বাধা পেয়েছে, বলুন না? পেটেন্ট আইনটা তো আপনারা আটকে রেখে দিয়েছেন। আপনাদের মুস্কিলটা হচ্ছে, আপনারা বোঝেন দেরিতে। আগামী ১০ বছরের মধ্যে এই চুক্তির বিরোধিতায় নয়, চুক্তি

সমর্থনে আপনারা প্রস্তুতি নেবেন। যেমন করছেন, আজকে, আপনি বুদ্ধদেববাবু ছাত্রাবস্থায় ইউনিভার্সিটির লনে বক্তৃতা দিতেন।

[11-50 – 12-00. (Noon)]

তখন শ্যামলবাবু, বুদ্ধদেববাবুরা ম্যাকনামারার বিরুদ্ধে কত আন্দোলন করেছেন, কত লড়াই করেছেন। আর আজকে আমরা কি দেখছি। সেই ম্যাকনামারাকে আপনারা ফুলের মালা দিচ্ছেন। জ্যোতিবাবুর সঙ্গে যদি ম্যাকনামারা এসে কথা বলে, তাহলে আপনারা কৃতার্থ হয়ে যাচ্ছেন। রাজ্যের উন্নয়নটা কিসে হবে সেটা আপনারা অনেক দেরিতে বোঝেন। অনেক ক্ষেত্রেই আপনাদের এই দেরিটা হয়। নেতাজি সম্পর্কে আপনারা ভুল করেছিলেন, ইন্দিরা গান্ধীর মূল্যায়ন করতে আপনারা দেরি করেছিলেন। আপনারা সব সময়ই সবার মূল্যায়ন করতে দেরি করেন। আপনারা এক সময় বলেছিলেন কেন্দ্রীয় সরকার বিশ্বব্যাঙ্কের টাকা নিয়ে ভুল করেছিল, আর এখন আপনারাই সেই পথে যাচ্ছেন। এটা আমাদের দুর্ভাগ্য। একটা দেশের সরকার, যেখানে সাত কোটি মানুষের প্রতিনিধি আছে, এটা যদি একটা ফেডারেল স্টেট না হত তাহলে আমি দেশের প্রতিই বলব। শুধু কংগ্রেসের বিরুদ্ধে বক্তব্য রাখতে গিয়ে আপনারা এটা বললেন। আজকেও আপনারা মানুষকে অনেক কিছু ভুল বুঝাচ্ছেন। বাস্তব অবস্থাটা না বুঝে আপনারা শুধু তাদের সমালোচনা করে গেছেন। আপনারা পেটেন্ট আইনের ব্যাপারে বললেন, ভারতের যে পেটেন্ট আইন আছে, তার সঙ্গে যদি মূল্যায়ন করে দেখি তাহলে দেখব, ডাঙ্কেলের সঙ্গে তার সিমিলারিটিই বেশি। ১৯৭০ সালে আমাদের যে ইন্ডিয়ান পেটেন্ট অ্যাক্ট তৈরি হয়েছিল, সেই আইনের সঙ্গে যদি মূল্যায়ন করে দেখি ডাঙ্কেলের, তাহলে দেখব পার্থক্য খুবই সামান্য। শুধু তাই নয়, ডাঙ্কেলে যে প্রস্তাব আছে, তাতে দেখা যাচ্ছে আমাদের স্বার্থ ক্ষুন্ন হচ্ছে না। ভারতীয় পেটেন্ট আইনে খাদ্য, ঔষধ ও কেমিক্যালসের ক্ষেত্রে প্রডাক্ট পেটেন্ট দেবার ব্যবস্থা নেই। এতে কিন্তু লাভ হচ্ছে না। কিন্তু ডাঙ্কেল প্রস্তাব প্রযুক্তির সমস্ত শাখায় প্রডাক্ট পেটেন্ট দিতে বলেছে। এতে আমাদের বেনিফিট হচ্ছে। আগে খাদ্য, ঔষধ ছাড়া অন্য সমস্ত সেক্টরে পেটেন্টের সীমা ১৪ বৎসর স্থায়ী ছিল। আর এখন ডাঙ্কেল প্রস্তাবে সমস্ত পেটেন্ট সমান ভাবে ২০ বৎসর স্থায়ী হবে। ১৯৭০ সালে ভারতীয় পেটেন্ট আইনে যা ছিল এর সঙ্গে ডাঙ্কেলের খুব একটা বেশি পার্থক্য নেই। পার্লামেন্টে আমাদের অ্যাবসলিউট মেজরিটি নেই বলে এটা আমরা পাস করতে পারিনি, কিন্তু আমরা জানি এটা পরে আমরা পাস করব। ১৯৭০ সালে ব্যাঙ্ক জাতীয়করণের সময়ও আপনারা ভোট দেননি, তার জন্য কিন্তু ব্যাঙ্ক জাতীয়করণ আটকে ছিল না, হয়ত কিছুটা দেরি হয়েছিল। এইভাবে পঞ্চায়েতরাজ বিলও আপনারা আটকে রেখেছিলেন। উন্নয়নের পথে আপনারা চিরকালই বাঁধা দিয়ে এসেছেন। কিন্তু পরবর্তী ক্ষেত্রে বোঝেন কংগ্রেস ঠিক কাজই করেছে। আসলে আপনারা হিপোক্রেসিতে ভুগছেন। আসুন বাস্তবকে উপলব্ধি করুন, কংগ্রেসের সঙ্গে সহযোগিতা করুন, এবং দেশের অগ্রসরের পথে এগিয়ে আসুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব গ্যাট চুক্তি প্রসঙ্গে, মূল্যবৃদ্ধি প্রসঙ্গে এসেছে, সেই প্রস্তাব সমর্থন করে প্রথমেই বলতে চাই কেন্দ্রীয় সরকারের নয়া অর্থনীতির ও শিল্পনীতির ধারাবাহিকতাই হচ্ছে এই গ্যাট চুক্তি। যা গোটা দেশের সাধারণ মানুষের উপর এক চরম আঘাত নামিয়ে নিয়ে আসবে। একদিকে যেমন ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপতিরা তাদের সংকটের বোঝা এই চুক্তির মাধ্যমে সাধারণ মানুষের উপর চাপিয়ে দিতে চাইছে, অপর দিকে বিশ্ব সাম্রাজ্যবাদী পুঁজিপতিরা তার সংকটের বোঝা জাতীয় সীমা অতিক্রম করে গোটা দুনিয়ার গরিব মানুষের উপর সেই সংকটের বোঝা চাপিয়ে দিতে চাইছেন এবং ভারতবর্ষের মনোপলি হাউসের সেবাদাস কংগ্রেস তাদের স্বার্থে এই গ্যাট চুক্তি সই করছে। এই গ্যাট চুক্তির ফলে সমস্ত জিনিসের দাম ভয়াবহ ভাবে বেড়ে যাবে। কৃষির উপর এবং কৃষকের উপর মারাত্মক আঘাত নেমে আসবে। ওষুধের দাম বহু গুণ বৃদ্ধি পাবে। সারের উপর ভরতুকি কমিয়ে দিয়ে সেচের জন্য প্রয়োজনীয় জল এবং বিদ্যুতের মূল্য বৃদ্ধি ঘটবে। কৃষকরা যে খানিকটা সহজ শর্তে ঋণ পেত কৃষিকার্যের জন্য, সেই সমস্ত সুযোগ সুবিধা হরণ করে নেওয়া, এই সমস্ত কারণে এবং ভারতবর্ষের সরকার এই গ্যাট চুক্তিতে জাতীয় মেধা সত্বের অধিকার মেনে নেওয়ার ফলে কৃষকরা যে উচ্চ ফলনশীল বীজ চাষ করত, সেই বীজের উপর রয়ালটি দিয়ে বেশি দামে বীজ কিনতে হবে। এর সামগ্রিক প্রতিক্রিয়া কৃষকদের উপর মারাত্মক ভাবে মূল্য বৃদ্ধি পাবে। কৃষকদের উপর আক্রমণ নেমে আসবে। এর ফলে পরিষেবার ক্ষেত্রে বিদেশি পুঁজির অনুপ্রবেশ চুক্তি গ্যাটের মাধ্যমে সেখানে পরিষেবার মূল্য বৃদ্ধি পাবে। সব ক্ষেত্রে আজকে একটা মারাত্মক অবস্থা, মূল্য বৃদ্ধি মারাত্মক জায়গায় নিয়ে যাবে। সম্প্রতি দেখা যাচ্ছে বিদ্যুতের মধ্যে যে কি ইন্ডাস্ট্রি সেই বুনিয়াদী শিল্পের ক্ষেত্রে যে ভাবে মাল্টিন্যাশনাল কর্পোরেশনের সঙ্গে বিভিন্ন রাজ্য সরকারের ইতিমধ্যেই কিছু কিছু মৌ স্বাক্ষরিত হয়েছে সেগুলি মারাত্মক. যেমন মহারাষ্ট্রে, অন্ধ্রে, তামিলনাড়ুতে এবং এখন সবচেয়ে বেশি অভিযোগ উঠেছে যেটা, সেটা হচ্ছে মহারাষ্ট্রের দাভোল প্রকল্প। যেখানে এনরনের সঙ্গে মার্কিন যে সংস্থা মাল্টিন্যাশনাল কর্পোরেশন তাদের যে চুক্তি এনরন চুক্তি সেটা মারাত্মক। এ সম্পর্কে পার্লামেন্টে যখন প্রশ্ন উঠেছিল তখন কেন্দ্রীয় শক্তিমন্ত্রী বলেছিলেন এই জিনিস জনস্বার্থে প্রকাশ করা যাবে না। জনস্বার্থে পার্লামেন্টে প্রকাশ করা যাবে না, এমন কি গোপনীয়তা আছে? তার মানে এখানে এমন কিছু জনস্বার্থ বিরোধী শর্ত আছে যেগুলি প্রকাশ করলে সেখানে সরকার বিপদাপন্ন হতে পারে, সেই জন্যই এগুলিকে গোপন রাখা হয়েছে। আসলে সেখানে যে শর্তগুলি আছে সেটা মারাত্মক। এখন যে খরচ সেটা প্রকৃত খরচের থেকে অনেক বেশি দেখানো হচ্ছে। বিদেশ থেকে যে ঋণ নেওয়া হবে সেই ঋণ শোধ করতে হবে সুদ সহ এবং এই সরকারের গ্যারান্টি থাকবে ভারত সরকার এবং মুনাফা দিতে হবে ১৫-১৬ পারসেন্ট। এই মুনাফা যদি রাজ্য সরকার বা রাজ্য সরকারের বিদ্যুৎ পর্ষদ দিতে দেরি করে, তাহলে কেন্দ্রীয় সরকারের যে যোজনা পর্ষদ তারা. যেটা রাজ্য সরকারের প্রাপ্য টাকা সেটা থেকে বা বরাদ্দ থেকে কেন্দ্রীয় সরকার কেটে নেবে। এর ফলে উৎপাদন ব্যয় অনেক বেড়ে যাবে এবং এর ফল হবে মারাত্মক। এই ভেল-এর

মতো সংস্থা বলছে যে বিদ্যুৎ উৎপাদনের উপকরণ যা যা দরকার তা তারা দিতে পারে। অথচ বিদেশ থেকে এই দুর্মূল্যের, এক রকম অধিক মূল্যে তা আনতে হচ্ছে। পার ইউনিট দাঁড়াচ্ছে ১.৩৯ টাকা। আর হাইডেল বিদ্যুৎ পার ইউনিট হচ্ছে ৪০ থেকে ৪৫ পয়সা। আমাদের ভেল বিশেষজ্ঞরা বলছে এখানে যে বিদ্যুৎ হবে তার ব্যয় হবে ২.৪০ টাকা থেকে ৪ টাকা পর্যন্ত। বিদেশি সংস্থার সঙ্গে চুক্তি হওয়ার ফলে এই যে মূল্যবৃদ্ধি এটা গোটা দেশের মানুষের পক্ষে একটা মারাত্মক অবস্থার সৃষ্টি করবে। আমাদের পশ্চিমবাংলায় শুনছি বক্রেশ্বরে ৪ এবং ৫ নম্বর ইউনিটের জন্য মার্কিন বহুজাতিক কর্পোরেশন সি.এম.সি.-র সঙ্গে যে চুক্তি করা হয়েছে এগুলির কোনও ক্ষেত্রেই গ্লোবাল টেন্ডার কল না করে সি.এম.সি.-র সাথে এনরনকে বরাদ্দ দেওয়া হল। কিসের ভিত্তিতে গ্লোবাল টেন্ডার না করে মৌ করা হল। এগুলি সব রহস্যজনক ব্যাপার। এই গ্যাটের মারাত্মক প্রভাব আজকে ভারতবর্ষের জনজীবনে পড়বে, যেটা তাদের স্বার্থের প্রতিকূলে যাবে বলে এই যে প্রস্তাব তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে যে প্রস্তাবটি আনা হয়েছে সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। ভারতবর্ষের সামগ্রিক স্বার্থ এর সঙ্গে যুক্ত রয়েছে। এই প্রস্তাবটি আরও আগে হাউসে পাস করলে ভাল হত। এই প্রস্তাবটির উপর বলতে গিয়ে কিছু ভাষাগত ত্রুটি সম্পর্কে মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান উল্লেখ করেছেন। আমি তাকে বলব, এইভাবে প্রস্তাবটি এড়িয়ে যাওয়া যায় না। 'গ্যাট চুক্তি' একটি বহুল প্রচারিত শব্দ। এখানে ব্যাকরণগত ভুল ধরার দরকার নেই। যেমন 'নিশ্চয়তা' ব্যাকরণগত ভুল কিন্তু বহুল প্রচারিত তেমনি গ্যাট-ও হচ্ছে নাউন, এটা একটা চুক্তি বা এগ্রিমেন্ট কাজেই সেই হিসাবেই এটা ব্যবহৃত হয়েছে। মূল ব্যাপারটা এখানে সাদামাটা ভাবে বুঝে নেওয়া দরকার। এই গ্যাট মূলত কাদের প্রডাক্ট? পৃথিবীর সাম্রাজ্যবাদী গোষ্ঠীর প্রডাক্ট হচ্ছে এই গ্যাট—অতি সহজেই এটা অনুমান করা যায়। সাম্রাজ্যবাদ গোষ্ঠীর কোনও এগ্রিমেন্ট তৃতীয় বিশ্ব-এর দেশগুলির যেমন ভারতবর্ষের মতন উন্নয়নশীল দেশগুলির স্বার্থ রক্ষা করবে না এই সাদামাটা কথাটা কংগ্রেস দলের সদস্যরা কেন বুঝতে পারছেন না বা কেন তাদের বোধগম্য হচ্ছে না আমি বুঝতে পারছি না। আপনারা জানেন যে সাম্রাজ্যবাদী দেশ যেগুলি আছে সেখানে উৎপাদনের সঙ্কট দেখা দিয়েছে। তাদের প্রযুক্তির অনেক উন্নতি হয়েছে ফলে তাদের দেশের উৎপাদিত পণ্য যা তার বাজার তারা তাদের দেশের মধ্যে খুঁজে পাচ্ছেন না। এই প্রসঙ্গে ভিয়েতনামের যুদ্ধের কথাটা বলা যায়। ভিয়েতনামের যুদ্ধ যখন থেমে গেল তখন আমেরিকার অস্ত্র কারখানাগুলিতে সঙ্কট দেখা দিল। সেই রকম আজকেও সাম্রাজ্যবাদী দেশগুলি তাদের উৎপাদনের সঙ্কট থেকে মুক্তি পাবার জন্য একটা উপায় খুঁজছে এবং এই চুক্তির মাধ্যমে সেই সুযোগ তারা গ্রহণ করছে। তাদের উৎপাদিত পণ্য বিক্রি করার জন্য তারা বিশ্বের বড় বড় বাজার খুঁজছে। আগেকার দিনে সাম্রাজ্যবাদী শক্তি যুদ্ধ করে বাজার দখল করত কিন্তু এখন স্টাইলটা পাল্টে গিয়েছে— তাদের স্টাইল অফ এক্সপ্লয়টেশন পাল্টে গিয়েছে। আর্থিক অনুদান দেওয়ার

নাম করে আজকাল এই সমস্ত সাম্রাজ্যবাদী শক্তিগুলি এমন সব শর্ত আরোপ করছে যাতে তার মাধ্যমে তারা সেই দেশটাকে শোষণ করতে পারে। ৯০ কোটি মানুষের দেশ এই ভারতবর্ষ। এখানে স্বাধীনতার পর ১৯৪৭ সাল থেকে যে অর্থনীতি কংগ্রেস দল চালিয়ে আসছে তাতে এখানে ৮/১০ পারসেন্ট মানুষের পারচেসিং ক্যাপাসিটি বেশ খানিকটা বেড়েছে। এই ৮/১০ কোটি লোকের বাজার ধরার জন্য সাম্রাজ্যবাদী দেশগুলি নানান ফন্দিফিকির চালাচ্ছে। ভারতবর্ষের মনমোহন সিং, প্রণব মুখার্জি, নরসিমা রাও-রা এই সমস্ত ভুলে গিয়ে এতে সই করেছেন। আপনারা যে কথা বলছেন, আমার মনে পড়ে যায়, যখন সোভিয়েত রাশিয়ায় বিপ্লব হল, তখন সোভিয়েত রাশিয়ার আর্থিক অবস্থা খুব খারাপ ছিল। ইণ্ডাস্ট্রিয়াল প্রোডাকশন, এগ্রিকালচারাল প্রডাকশন ছিল না। লেনিন তখন একটা শ্লোগান দিয়েছিলেন টাইটেন ইয়োর বেল্ট, বেল্টটা শক্ত করে বাঁধ। অর্থাৎ দেশের স্বার্থে কম খেয়ে ত্যাগ স্বীকার কর, দেশ গড়ার কাজে আত্ম নিয়োগ করো। কংগ্রেসিরা তাদের সেই দেশের মানুষের কাছে কল দেবার অধিকার ছিল না, তাদের সেই সাহসও ছিল না। আজকে আপনাদেরই অনুসৃত নীতির ফলে দেশটাকে একটা ভয়ানক জায়গায় ঠেলে দিয়েছেন। আপনারা যে কথা বলছেন যে সারে ভতুর্কি আজকে বলছেন কৃষকের পণ্য মূল্য বাড়ানো হচ্ছে। এটুকু জেনে রাখুন কৃষকের সাপোর্ট প্রাইস যেটা বাড়ানো হয়েছে তার থেকে বেশি পরিমাণ টাকা রেশনে খাদ্য দ্রব্যের দাম বৃদ্ধি করে ফেলা হচ্ছে। আমরা এর প্রতিবাদ করেছিলাম এবং আমাদের কাছে ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে ঋণ নেবার পাঁচটা শর্ত ভারত সরকারকে দেওয়া হয়েছিল। তার মধ্যে একটা ছিল গণ বণ্টন ব্যবস্থার যে ডেট্রিমেন্টাল এফেক্ট, সেটাকে তুলে দিতে হবে ধীরে ধীরে। সেটা হচ্ছে ভতুর্কি আমরা এর বিরোধিতা করেছি এবং আজকে আমরা দেখছি ক্রমশ ক্রমশ চাল গম চিনির দাম বাড়ানোর মধ্যে দিয়ে ভর্তুকি কমানোর একটা চেষ্টা করা হচ্ছে। আজকে আমাদের ভারতবর্ষে যে মিক্সড ইকনমি দেশ, যেখানে ৪০ পারসেন্ট লোক বিলো পভারটি লাইন, ২৫ পারসেন্ট লোক প্রভার্টি লাইনে বাস করে, সেখানে এই ভর্তুকি দিয়ে চালাতে হবে আমরা মনে করি। কিন্তু এই চুক্তির ফলে আপনারা দেশকে সর্বনাশের পথে এগিয়ে নিয়ে যাচ্ছেন। সেই জন্য আমি প্রস্তাবকে সমর্থন করতে পারছি না।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব গভীর আশা নিয়ে বক্তব্য শুনছিলাম। কারণ সাম্প্রতিক ক্লাস থেকে আসার পর, আমি আশা করেছিলাম যে মানস ভুঁইয়া এবং আমাদের আব্দুল মান্নান সাহেব, তারা খানিকটা যুক্তি দিয়ে বলবেন। কিন্তু আমি দেখলাম যুক্তির থেকে বেশি ব্যক্তিগত আক্রমণ করেছেন। প্রথম যেটা মান্নান সাহেব তুলেছেন, তিনি বলছেন—এটা সবাই জানেন যে জেনারেল এগ্রিমেন্ট অন ট্রেড, কিন্তু যেটা জানেন না, সেটা শুনুন আমার কাছ থেকে। এটা হচ্ছে এইটথ রাউণ্ড, এর আগে সাতবার হয়েছে, গ্যাট অনেকে জানত না। এত হৈচৈ হল কেন? আমার জীবনে অনেক অভিজ্ঞতা হয়েছে, ২৭ সালে সাইমন কমিশনের পর একটা ব্যাপার নিয়ে এত তোলপাড়, সেটা শুধু সারা ভারতবর্ষে হয়েছিল তা নয়, সারা পৃথিবীতে হয়েছিল। রেজিস্টার্ড বোর্ড বহু জায়গা থেকে এসেছিল।

*এখনও ভেতরে ভেতরে রেজলিউশন করছে। কারণ এটা কী, হোয়াট ইজ নিউ ইন দি*—এর আগে বিভিন্ন এর ভেতর ট্রেড সম্বন্ধে কতকগুলো এগ্রিমেন্ট হত এবং সব সময় এগ্রিমেন্টটা সবলের পক্ষে হয়, দুর্বলের বিপক্ষে হয়। কোনও কালে ভাল হয়নি। এবার যে হচ্ছে, এতে নিউ এলিমেন্ট এসেছে। হোয়াট ইজ দ্যাট নিউ এলিমেন্ট? এটাও লুকোন নয়। আপনারা শোনেননি যে ওরা প্রকাশ করেছে, বলেছে যে নিউ ওয়ার্ল্ড অর্ডার, আজকে পৃথিবীতে সমাজতান্ত্রিক দেশগুলি, তাদের সামরিক বিপর্যয়ের সুযোগ নিয়ে তারা ওখানে আরও ভাল করে নিজেদের ইকনমিক কন্ট্রোল, পলিটিক্যাল ডমিনেন্সি রাখবার জন্য, মার্কেট দখল করবার জন্য এসেছে। যারা আমাদের অর্থনীতি শেখাতে এসেছে, তাদের কি নিজেদের অর্থনীতির সঙ্কট নেই? আমেরিকায় কি ওয়ার্কিং ফোর্সের ১৯ পারসেন্ট আনএমপ্লয়েড নেই? ইংল্যাণ্ড, প্রত্যেকটা জায়গায় তাদের সঙ্কট আছে। তারা আজকে এক্সপ্যানশন অব দিস কান্ট্রি করতে চাইছে এবং এটা লুকোন নয়। এটা প্রধান ভাবে বুঝতে হবে, দিস ইজ নিউ এলিমেন্ট যার জন্য ভেতরে ভেতরে নানা রকম কাজ হচ্ছে। সেকেণ্ডলি যেটা বড় কথা হচ্ছে আজকে টাকার অবমূল্যায়ন হয়নি। লোকসভা, পার্লামেন্টের ডিভ্যালুয়েশন হয়ে গেছে, অবমূল্যায়ন হয়ে গেছে। হল না আলোচনা, ভারতবর্ষের প্রতিনিধি জেনেভায় গিয়ে কথা দিয়ে এলেন যে হ্যাঁ আমরা করব। তারপর যখন আলোচনা হয়েছে, হৈহুল্লা হয়েছে। পুরানো কাগজ দেখুন পার্লামেন্টে আলোচনার সময় কি সেখানে হয়েছিল। তা সত্ত্বেও সেটা মানা হল। তাহলে এতে কি বোঝায়? শুধু তাই নয়, লোকসভা চলছে তখন পেটেন্ট অ্যাক্ট হল না, ক্যাসেট বাজিয়ে শোনালেন আমাদের অর্থমন্ত্রী প্রণব বাবু যে এটা আমাদের ঠিক থাকবে। কিন্তু যেই লোকসভা বিশেষ করে অর্ডিন্যান্স করে এই অ্যাক্ট তো হয়নি, কেন অর্ডিন্যান্স করা হল না? কেন লোকসভায় পেশ করা হল না?

[12-10 – 12-20 p.m.]

এইগুলি বুঝতে হবে যে নিশ্চয় এর মধ্যে সামথিং রঙ। তারপর আপনাদের এটা জানা উচিত যে প্ল্যানিং কমিশনে পিমড টার্ম অ্যাপ্রাইজাল হয়েছিল। আপনাদের লিখিত টাইম বাউণ্ড ম্যানিফেস্টো তাতে দুটো কথা খুব বড় বড় করে বলেছেন যে একশো দিনের ভেতর মূল্যমান অন্ততপক্ষে এক বছর আগে যা ছিল তাতে নামিয়ে দিয়ে যাবেন। বাস্তবে তার উল্টোটা হয়েছে একশো দিন নয় তিনশো পঁয়ষট্টি দিনের পরে। মুদ্রাস্ফীতির হার প্রথমে ১৪ পারসেন্ট তার পরে ১১ পারসেন্ট, তারপর ৮ পারসেন্ট হয়ে আবার ফের ১৫ পারসেন্ট হয়েছে। ৯১ সালে চালের দর কত ছিল? পাঁচ টাকায় পাওয়া যেত। আর আজকে সকলকে সাত টাকায় কিনতে হয়। কেন কিনতে হয়? এখন আট টাকা। তাও থাকবে না, এগিয়ে যাবে। বাংলাদেশে যাচ্ছে চোরাকারবারের জন্য। আবার ডলার অর্জনের জন্যও যাচ্ছে, এক্সপোর্ট হচ্ছে। এক লাখ গেছে আবার এক লাখ যাবে, চুক্তির ভিতর দিয়ে। ক্রমশ ৮ পারসেন্ট অফ টোটাল প্রোডাকশন, সেটাকে এক্সপোর্ট করতে হবে। অতবড় বইটা পড়েননি? এর মধ্যে আছে। অথচ আমাদের চাল কিনতে হচ্ছে। আমাদের ৬ লক্ষ টন করে চাল আনতে হয়

থাইল্যাণ্ড থেকে। অস্বীকার্ করতে পারেন? এতো সব খবরের কাগজে বেরোয় আর এসব বোরায় না। এই জিনিসটা আরম্ভ হয়েছে। আপনারা স্বীকার করুন আর না করুন। চাঁদ সদাগর মনসার বিরুদ্ধে লড়াই করেও শেষ পর্যন্ত বাঁ-হাতে পূজা দিয়েছিল। আজকে অন্ধ্রপ্রদেশ, কর্ণাটক, মহারাষ্ট্রে হেরে বুঝেছেন নেগেটিভ হয়েছে। ৫ হাজার টাকা এমনি নয়, ভোটে জেতার জন্য এখন নিতে হচ্ছে অর্থাৎ শোষণ করার পর পিঁপড়ের গর্তে চিনি ছড়াচ্ছেন। আপনারা এখন বুঝেছেন প্রলেপ না দিলে আপনাদের সর্বনাশ হয়ে যেতে পারে। তাই প্রলেপ দিতে আরম্ভ করেছেন। টাকার কথা বলছেন, বলছেন এত বাড়িয়েছি অত বাড়িয়েছি—তাহলে আজকের টাকার দর আর আগেকার টাকার দর সম্পূর্ণ ডিসকাউন্ট করুন, তাহলে দেখবেন ওল্ড ভ্যালু ৯১ সালের মূল্যমানেতে—অনেক জায়গা যেটা বলছেন, অঙ্কেতে, সেই অঙ্কটা নেগেটিভ হয়ে যাবে। এই জিনিস হচ্ছে। অস্বীকার করতে পারেন যে গত তিন চার বছরে রাজস্থানে কি প্রচণ্ড খাদ্যভাব হয়েছিল, মহারাষ্ট্রে কি প্রচণ্ড খাদ্যাভাব হয়েছিল। এবারেও ওই পালামৌ থেকে গিরিডি পর্যন্ত এইসব জায়গায় কি হয়েছে? শুধু কালাহাণ্ডিতে নয়। তারপর যেটা বলছেন, পেটেন্ট অ্যাক্ট সম্বন্ধে। দুটো জিনিস আলাদা, প্রসেস পেটেন্ট একটা, পেটেন্ট আরেকটা। নিউটন যদি বলতেন পেটেন্ট করলাম, তাহলে বিজ্ঞানের উন্নতি হত না, জ্ঞান বিজ্ঞানের পথ নষ্ট হয়ে যেত। আর আপনারা জানেন না, কিন্তু আমি জানি হাই-ইল্ডিং ধানের ভ্যারাইটি হয়েছিল মেকসিকোতে। তার অ্যাগ্রো-ক্লাইমেটিক কণ্ডিশন এক রকম আর আমাদের পাঞ্জাবের অন্য রকম। ওদের সেলিং এজেন্ট হওয়া আমাদের কাজ নয়। যে জেনেটিক প্রিন্সিপলের উপর ভিত্তি করে এবার করা হয়েছে, সেটা করেছেন আমাদের বৈজ্ঞানিকরা, এখানকার অ্যাগ্রো—ক্লাইমেটিক কনডিশনের সঙ্গে স্যুটেবল করে। আর পাঞ্জাবে যেটা করা হয়েছিল, সেটাও চলেনি। ঊষা ক্ষিতিশ ছাড়াও আমাদের চুঁচড়ো গবেষণাগার আরও একটা ভালো বীজ বার করেছে। সব চলে যাবে। বর্ধমানের ঝিঙেশাল চাল আর পাবেন না, কাঠালীভোগ চাল আর পাওয়া যায় না। চিংড়ি আজকে রেয়ার স্পেসিস হয়ে গেছে। আজকে আমাদের ক্যাম্পেন করতে হচ্ছে—চিংড়িতে বেশি পয়সা পাবেন, চিংড়ি ধরুন, কিন্তু দয়া করে অন্য মাছ মাটিতে ফেলে দেবেননা, জলে ফেলুন তা নাহলে ঐসব মাছ নষ্ট হয়ে যাবে। আজ আর আমরা চিংড়ি খেতে পাচ্ছি না, ৩০০ টাকা কে. জি. হয়ে গেছে। এটা হচ্ছে এবং সব ক্ষেত্রেই এটা হতে চলেছে। সুতরাং আজ আর অন্ধ হয়ে থাকলে হবে না, অশনি সঙ্কেত দেখে বুঝতে হবে। আপনারা কি এটা অস্বীকার করতে পারেন যে, নাড়ী টিপে বিশ্ব ব্যাঙ্ক এবং আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার বলেছে, আমাদের কল-কারখানায়, অফিস, দপ্তর, সমস্ত জায়গায় প্রয়োজনের অতিরিক্ত মানুষ আছে, অতএব তাদের ছাঁটাই করো এবং কিছু দিয়ে বিদায় করো। এর জন্যই তো একজিট পলিসি। নতুন যেখানে যা হবে সেখানে অনেক টেকনোলজি নিয়ে আসা হবে। তথাপি এর মধ্যে আমাদের বেঁচে থাকতে হবে বলেই আমাদেরও কিছু চিন্তা ভাবনা করতে হচ্ছে সেটা আলাদা কথা। মৌলিক জিনিসটা হচ্ছে সমস্ত ভারতবর্ষের স্বার্থ বিরোধী। সে জন্যই গ্যাট চুক্তি বলুন, ডাঙ্কেল বলুন বা আপনাদের নয়া নয়া ইণ্ডাস্ট্রিয়াল পলিসি বলুন, বেসিক্যালি এগুলোর বিরুদ্ধেই মানুষের আন্দোলন। তথাপি এর মধ্যেও আমরা

আমাদের লোকেদের কি করে বাঁচাতে পারি তা আমাদের ভাবতে হচ্ছে। বেঁচে থাকার জন্যেই কোনটায় কতটুকু কি সুযোগ আছে, না আছে তা দেখে আমরা সেটা নিচ্ছি। সেটা আলাদা কথা। কিন্তু বেসিক অপোজিশন টু দিস, তার জন্য আন্দোলন হচ্ছে ১৯৯১ সালে হয়েছে, ১৯৯২ সালে হয়েছে, ১৯৯৩ সালে হয়েছে, ১৯৯৪ সালে হয়েছে এবং আগামী দিনেও হবে। আপনারা মানুষের জীবনের মূল যন্ত্রণার কথাটাই শুনতে পান না। মানুষ তার জীবনের মর্মান্তিক অভিজ্ঞতার মধ্যে দিয়েই সমস্ত কিছু বুঝতে পারছে। মনমোহন সিং-এর বক্তব্য বা অন্য স্ট্যাটিসটিক্স তাকে কি বোঝাবে। যতই প্রচার করুন এ সপ্তাহে ০.১ পয়েন্ট মূল্যসূচক কমেছে, ও সপ্তাহে অত কমেছে, কিন্তু বাজারে গেলে মানুষ আর আপনাদের ঐসব পয়েন্ট খুঁজে পাচ্ছে না, বাজার সব সময়ই বাড়ছে। আপনারা দেন পাইকারি দরের হিসাব, মানুষ কেনে খুচরা দরে। সুতরাং এটা আপনাদের, আমাদের দলের কথা নয়, ভারতবর্ষে বেঁচে থাকার কথা। সত্যিকারের অর্থে ভারতবর্ষের আবার দাসত্ব নেমে আসছে। আজকে আপনারা বলুন তো ভারতবর্ষের সেন্ট্রাল গভর্নমেন্ট ভারতের শতকরা ৮০ ভাগ মানুষের স্বার্থে বাজেট রচনা করতে পারে? যে প্রভুরা টাকা ঋণ দিচ্ছে সেই প্রভুদের মুখের দিকে তাকিয়ে বাজেট রচনা করতে হচ্ছেছ এবং রচনা করে তাদের জিজ্ঞাসা করতে হচ্ছে এই করেছি, টাকা পাব তো? প্রভুদের নির্দেশে বাজেট রচনা করতে হচ্ছে, এর থেকে গোলামি আর কি হতে পারে? শহিদদের রক্তের বিনিময়ে যে স্বাধীনতা অর্জিত হয়েছিল তা আর কখনও এত বিপন্ন হয় নি। যদি আমাদের বিন্দু মাত্র জাতীয় আত্ম-মর্যাদাবোধ থাকে তাহলে এর বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। 'ফরচ্যুন' বলে একটা আমেরিকান কাগজ আছে, তার একটা আর্টিকেল আমি পড়ছিলাম। তারা বলছে, আমাদের ভারতবর্ষের মার্কেটে ৩০ কোটি মানুষ আছে এবং তাদের ওরা দু'ভাগে ভাগ করেছে। ১০ কোটি আপার মিডিল ক্লাশ এবং ২০ কোটি লোয়ার মিডল ক্লাশ, এদের পার্চেসিং পাওয়ার আছে। বাকি মানুষরা মানুষই নয়। তাদের জন্য বস্ত্র বা অন্য কিছুর দরকার নেই। আমাদের দেশে সব চেয়ে বেশি টেক্সটাইল উৎপন্ন হয়। ৫০০০, ৬০০০ কোটি টাকা ঐদিকে যাচ্ছে, অথচ জনতা বস্ত্র আর হচ্ছে না। এই জিনিসগুলো বুঝতে হবে, সর্বনাশের দিকে আমরা যাচ্ছি।

**(আলোচনার সময় ১৫ মিনিট বৃদ্ধি করা হয়)**

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মোশনের ওপর আমার বক্তব্য রাখার কথা ছিল না, কিন্তু সি. পি. এম.-এর বর্ষীয়ান নেতা মাননীয় বিনয় বাবু মাত্রা হারিয়ে যেভাবে কিছু কথা উল্লেখ করলেন তাতে আমাকে ইন্টারভেন্স করতে হচ্ছে। আমি বিনয়বাবুকে বলছি, আমাদের ৩০ মিলিয়ন টনস ফুড বাফার, এই সংবাদটা উনি জানেন বোধ হয়।

[12-20 – 12-30 p.m.]

এই সংবাদটা জানেন বোধ হয়, পশ্চিমবঙ্গ থেকে কোন কনট্রিবিউশন নেই। আপনি জানেন, এক্সপোর্ট-ইট হ্যাজ অলরেডি মাল্টিপ্লায়েড থ্রি টাইমস। আপনি জানেন, এক্সপোর্ট

পোটেনসিয়াল কতখানি বেড়েছে। আজকে ভারতবর্ষকে যদি গ্লোবালাইজেশন—গ্লোবাল ইকনমির সঙ্গে টিকে থাকতে হয় তারজন্য ইকনমিক্যাল প্রাইস একটু বাড়ে, সেইজন্য প্রডাকশন বাড়িয়ে কোয়ালিটিকে চেক করে ইউ মাস্ট কমপিট উইথ দি ওয়ার্ল্ড। আপনাদের তো কেন্দ্রে এক সময়ে বন্ধু সরকার ছিল। আজকে যে নাতিদীর্ঘ বক্তব্য রাখলেন, এই সারগর্ভ বক্তব্য সেদিন কোথায় তুলে রেখেছিলেন? বিশ্বনাথ প্রতাপ সিং বি. জে. পির সঙ্গে হাত মিলিয়ে যে সরকার কেন্দ্রে করেছিল—সেই সম্বন্ধে কি একবার বলেছিলেন? দ্বিতীয় কথা, আজকে ভারতের ক্রেডিবিলিটি ১০ গুণ বেড়ে গেছে।

The credibility and the creditworthiness of the economic policy is being purchased by the socialistic countries like China.

আজকে কেন লাইন দিচ্ছে সেকথার ব্যাখ্যা করতে পারলেন না? আজকে ভারতবর্ষের প্রধানমন্ত্রী কে বলছে জায়গা করে দাও। ভারতের তদ্বিরের ফলেও আজকে ওয়ার্ল্ড ট্রেড অরগ্যানাইজেশন নিমরাজি হয়েছে। এত যদি খারাপ হয় তাহলে আপনারা যাবেন কেন? আপনার বক্তব্যে কন্ট্রাডিকশনে ভর্তি। এই বিষয়ে এতো কনট্রাডিকশন তা আমি আশা করিনি। এখানে অ্যাসেম্বলীতে, পার্লামেন্টে আপনারা গলা ফাটিয়ে চিৎকার করছেন আর বাইরে মেম্বার অফ পার্লামেন্ট, চীফ মিনিষ্টার, কমিউনিষ্ট গভর্নমেন্ট এরা আজকে পাত্তা পাবার জন্য ওয়ার্ল্ড ট্রেড অরগ্যানাইজেশন আপত্তি দেওয়া সত্ত্বেও দরজায় দরজায় ঘুরছেন। আপনাদের ক্রেডিবিলিটি ক্রেডিট ওয়ার্দিনেস নেই বলে আসছে না। মহারাষ্ট্র একই সময়ের মধ্যে ১ লক্ষ ৩ হাজার কোটি টাকা ইনভেস্ট করিয়েছে। আর আপনাদের ৭ হাজার কোটি টাকাও আসেনি। কালকেই আপনাদের একজন নেতা চিৎকার করে বলেছেন, লিবারালাইজেশনের বিরোধিতা করা যাবে না। আজকে ভারতবর্ষ যদি গোটা পৃথিবীর মধ্যে জায়গা পায় তাহলে আপনাদের এত গাত্রদাহ কেন? আপনি যে বক্তব্য করলেন, ১.২ বছর আগে এই বক্তব্য মাঠে ঘাটে, দেওয়ালে সব জায়গায় করেছিলেন এবং লিখেছিলেন। কিন্তু কলকাতার মানুষ তার উত্তর দিয়ে দিয়েছেন। এর পরেও আপনাদের বলার অধিকার আছে? আপনারা বৃটিশের সঙ্গে সংগ্রামে ৯ আগষ্ট, ১৯৪২ সালের রেভোলিউশনের বিরোধিতা করেছিলেন। আপনারা নেতাজীর বিরোধিতা করেছিলেন। আর আজকে এই যে প্রোগ্রেস—ইকনমিক প্রোগ্রেস-তারও বিরোধিতা করবেন? ভারতবর্ষের প্রধানমন্ত্রী কালকে ৫ হাজার ৪০০ কোটি টাকার পরিকল্পনা ঘোষনা করেছেন। এতেও আপনাদের গাত্রদাহ হচ্ছে? মিড-ডে-মিল, পেনশন-অলডেজ পেনশন দেবে বলে ঘোষনা করেছেন। আমি একটা অংশ থেকে পড়ছি,

"But simply increasing budgetary allocations for social sectors and poverty programmes is not enough. The emphasis must now shift to revamping delivery systems and administrative structures for all programmes to make them much more accountable and responsive to the beneficiaries there intended to serve"

আজকে আর একটা জিনিস দেখছি, কিছু ডিট্রাকটার্স আছে বলে একসঙ্গে প্রোগ্রাম ঘোষণা করা যায় না। আমরা ইলেকশনের জন্য বলিনা। ইলেকশনের প্রতি লক্ষ্য রেখে কংগ্রেস সার্ভ করে যেকথা আজকে বললেন তা পরস্পর কন্ট্রাডিকশন প্রকাশ করে। অবশ্য আমাদের ধারণা এই কথা বাইরে বলবেন না। কারণ দেশের মানুষ আপনাদের বুঝে গেছে যে আপনারা ভাঁওতা দিচ্ছেন মানুষকে। এবার আর ভারত বন্‌ধ ডাকলেও সাকসেসফুল হবেন না। সুতরাং আজকে যে মোশন এনেছেন—যেভাবে এনেছেন—এনরনের সঙ্গে বাংলার কি সম্পর্ক? কি লিখেছেন এই প্রস্তাবে? এখন আর গ্যাট নেই, ডব্লু. টি. ও—এটাও লিখবেন না? তাই বলছি, যেভাবে এই মোশন আনা হয়েছে তা রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত বলে আমি এর বিরোধিতা করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি** ঃ আপনারা বইটা নিজেরা পড়ে দেখবেন। আপনারা দেখবেন যে, এক্সপোর্ট যেভাবে বাড়ছে, তার থেকে ইমপোর্টই বেশি। ইমপোর্ট বেশি বাড়ছে। তার ফলে অ্যাজ এ রেজাল্ট অ্যাডভান্স ট্রেড বাড়ছে। এটাই হচ্ছে বাস্তব। ভারতের টোটাল এক্সপোর্ট নিয়ে, ইমপোর্ট নিয়ে টোটাল ট্রেড নিয়ে এটা ওয়ার্ল্ড ট্রেডের কত পারসেন্ট সেটা দেখে নেবেন।

**শ্রী রবীন মণ্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে প্রস্তাব এনেছি, সেই প্রস্তাবের পক্ষে এবং বিপক্ষে যাঁরা অংশগ্রহণ করেছেন, তাদের সকলকেই ধন্যবাদ জানাচ্ছি আমার প্রথম কথা হল যে, প্রস্তাব নিয়ে বিরোধীদল যেসব মন্তব্য করেছেন, সেটাই স্বাভাবিক। কারণ এর ভাষা, কনটেস্ট বোঝা খুবই কঠিন। এটা পলিটিক্যালি না হলে বোঝা খুবই মুশকিলের ব্যাপার। প্রথম যে কথাটা আমি আপনাদের কাছে বলতে চাইছি, সেটা হল যে, বিভিন্ন তথ্য এবং বিশ্লেষণ এর মধ্য দিয়ে যেটা আমরা বলেছি যে, ভারত সরকারের নয়া আর্থিক নীতি যেটা তার বেসিস হল—আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার এবং গ্যাট। এর ফলে তার পথ ধরে যে সমস্ত শর্ত আছে, তারই পথ ধরে আমাদের দেশের নয়া আর্থিক নীতি নেওয়া হয়েছে এবং এটা তাঁরা জানেন যে, বিশ্বের বিভিন্ন পুঁজিবাদী দেশগুলি বিশেষ করে পশ্চিমী দেশগুলিতে দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর মন্দা চলছিল এবং সেই মন্দাকে মেক আপ করার জন্য, এমন একটা বাজার খোঁজার চেষ্টা করল, বিশেষ করে তারা তৃতীয় বিশ্বের দেশগুলিকে বাছল এবং ভারতের মতো ৯০ কোটি মানুষের দেশকে বাছল যাতে তারা খোলা ভাবে যুক্ত হতে পারে। ডাঃ আবেদিন শুনে রাখুন—এই গ্যাট চুক্তির প্রথম থেকে শেষ পর্যন্ত, উরুগুয়ে রাউণ্ড পর্যন্ত আমাদের কেন্দ্রীয় সরকার তাবড় তাবড় অর্থনীতিবিদদের সেখানে পাঠিয়েছিলেন। প্রণববাবুও গিয়েছিলেন। সেখানে এবং এমন সব বিষয়গুলি ছিল যা আমাদের সরকারি অফিসাররা তুলেছিলেন ভারতে স্বার্থে। কিন্তু সমস্ত সাম্রাজ্যবাদীদের চাপে সেখানে শর্তে সই করতে হয়েছে, ভারতের স্বার্থকে বির্সজন দিতে হয়েছে এবং আজকে গ্যাটের ফলে যেটা সবচেয়ে বড় গুরুত্বপূর্ণ ব্যাপার সেটা হল, পূর্ববর্তী কয়েকটা কেন্দ্রীয় বাজেট এবং এবারের বাজেটে বিদেশ থেকে যে আমদানি পণ্য, সেগুলির আমদানি শুল্ক অত্যন্ত দ্রুততার সঙ্গে, ক্ষিপ্রতার সঙ্গে

তুলে দেওয়া ঠিক করেছে এবং এই দেশের মধ্যকার সমস্ত বাজারগুলি তারা দখল করে নিয়ে যাবার চেষ্টা করবে। আমাদের এই মুহূর্তে ক্ষতিগুলি হচ্ছে। ওরা বলছিল যে, আমাদের প্রোডাকশন রেট বাড়ানোর ক্ষেত্রে আমি যদি বেস ইয়ার ধরি, নয়া আর্থিক নীতি ঘোষণার ভিত্তি প্রস্তাব যদি ১৯৯১ সালকে ধরি, তাহলে তার ৪ বছর আগের এবং ৪ বছর পরের যে বিষয়গুলি, সেইগুলি আপনার কাছে তুলে ধরতে চাই, সেটা হল উৎপাদন বৃদ্ধির হার লক্ষ্যণীয় ভাবে কমে গেছে। নয়া আর্থিকনীতিতে আগের ৪ বছর এর মোট জাতীয় উৎপাদন গড় বার্ষিক হার হচ্ছে ৬.৭ শতাংশ, পরবর্তীকালে সেটা কমে দাঁড়িয়েছে ৩.৭ শতাংশে। ফুডগ্রেন বা খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে গড় বার্ষিক বৃদ্ধির হার ছিল এই গ্যাটকে বেস ইয়ার করে আগের ৪ বছরে উৎপাদন ছিল ৫.৭ শতাংশ, পরের ৪ বছরে কমে এসে দাঁড়িয়েছে ১.৭ শতাংশে। শিল্প ক্ষেত্রে যেখানে আগের ৪ বছরে ছিল ৮.৬ শতাংশ ছিল, সেটা কমে এসে দাঁড়িয়েছে ৩ শতাংশে। এটা ইকনমিক সার্ভে অব ইণ্ডিয়া ১৯৯০-৯১ থেকে ৯৪-৯৫ থেকে নেওয়া।

[12-30 – 12-40 p.m.]

যাই হোক, বিশেষ করে একটু বুঝবেন, একটু বাদে একটা প্রস্তাব আসছে যেটা আমাদের রাজ্যের সঙ্গে খুব সাযুজ্য এবং এই পশ্চিমবঙ্গের পক্ষে বিশেষ প্রাসঙ্গিক। একটা গুরুত্বপূর্ণ শিল্প—মাননীয় চেয়ারম্যান এখানে আছেন—রেলওয়ে ওয়াগনের ক্ষেত্রে ১৯৯৪-৯৫ তে ২৮.৫ শতাংশ কমে গেছে। ওয়াগন শিল্পে এই অবস্থা হয়েছে যার ফলে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে দেড় লক্ষ মানুষের চাকরি চলে গেছে। আপনি আর একটা জিনিস বুঝবেন, আমাদের খাদ্যশস্যের গণবন্টন ব্যবস্থার মধ্যে থেকে কমে গেছে এবং কেন্দ্রীয় সরকারের এটাকে রাজ্যগুলির সামঞ্জস্য করে কো-অর্ডিনেশন করে গণবন্টন ব্যবস্থাকে প্রকৃত একটা ভিত্তির উপর দাঁড় করানোর দরকার আছে। যেখানে ১৯৯১ সালে ২০৮ লক্ষ টন ছিল, সেখানে এখন কমিয়ে ১৯৯৪ সালে ১৪১ টনে দাঁড়িয়েছে। এই প্রশ্নে আমি আপনাদের কাছে শুধু একটা বিষয়ে বলতে চাই যে, আপনি যে বিষয়গুলি বলছেন আমরা বলি যে আমরা গ্লোবাইলেজেশনের বিরুদ্ধে নয়, কিন্তু গ্লোবাইলেজশনের একটা শর্ত আছে। সেটা হল তার সময় একটা ইভন একটা প্রতিযোগিতা হবে তৃতীয় বিশ্বের দেশগুলির আছে। গ্লোবাইলেজেশনের একটা অসম প্রতিযোগিতা, আপনাদের কাছে অন্তত এটুকু বলতে পারি Not at the cost of the interest of the country, self-reliance and economy. সেটাকে বাদ দিয়ে আমরা কোনও গ্লোবালাইজেশনের পক্ষে হতে পারি না। আমাদের দেশের স্বার্থ সেখানে সর্বাগ্রে স্বীকৃত হবে এবং ইন্ডাস্ট্রির নাম করে যেভাবে বিভিন্ন সেক্টরগুলিকে খুলে দেওয়া হচ্ছে এগুলি আমাদের দেশের পক্ষে অন্তত বিপদজনক। এনরনের প্রশ্নটা আনলেন, এটা কেন আসবে না? গ্যাট চুক্তির ফলে আজকে এনরনটা ঢুকে যাচ্ছে এবং এনরন ঢুকে যাওয়ার জন্য—একটা তথ্য দিতে পারি, এখানে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী আছেন—সেটা হল এনরনের এই প্রোজেক্ট হল, ৯২০০ কোটি টাকা এমপ্লয়মেন্ট হবে, কত জনের জানেন, ৩০০ লোকের। ৩৬৬ কোটি টাকার বিনিময়ে এক

জনের চাকরি হবে। সেখানে কি করা হচ্ছে, চুক্তিটা কি? যত টাকা ইনভেস্ট করুন না কেন তার ১৬ পারসেন্ট প্রফিটকে গ্যারান্টি করা হল, আপনাদের টাকা লাগানোর দরকার নেই, শিল্প করার দরকার নেই ১৬ পারসেন্ট গ্যারান্টি করা হল। দেশের স্বয়ংম্ভরতা, স্বনিযুক্তিতা কোনও কিছুই থাকতে পারবে না। ভিত্তিটা কি, ভিত্তি হল আমাদের রাজ্যে আমরা শিল্পায়ন করেছি কৃষিকে বাদ দিয়ে নয়—দেশের ক্ষুদ্র মাঝারি শিল্পকে রক্ষা করে আজও আমরা ভারতবর্ষের মধ্যে পর পর প্রথম স্থান দখল করছি। দেশের স্বার্থক বিসর্জন দিয়ে, সার্বভৌমত্বকে জলাঞ্জলি দিয়ে যে চুক্তি তারই বিরোধিতা করছি। স্যার, ওঁরা কথায় কথায় মহারাষ্ট্রের কথা বলেন, শুনে নিন মহারাষ্ট্র ভারতবর্ষের মধ্যে সব থেকে ধনী রাজ্য, সেখানকার ব্যবস্থাটা হচ্ছে কি? আপনাকে বলতে চাই, ইতিমধ্যে একটা ইনভেস্টমেন্ট প্রপোজাল শারদপাওয়ার কি করছে, ১ লক্ষ ৩ হাজার কোটি টাকার প্রপোজাল এখন সব থেকে ধনী রাজ্য আপনাদের এখন পাওয়ারলেস হয়ে ঘুড়ে বেড়াচ্ছে কেন? কি বলছেন, ১৯৮০ সালে ওখানে ছিল ১২৬৮ কোটি বেকার ১৯৯০ সালে হয়েছে ৩০ লক্ষ ২৩ হাজার বেকার। ১৯৯৩ সালে ৩৩ লক্ষ ৩৮ হাজার বেকার যার ৭৮ পারসেন্ট হল শিক্ষিত বেকার। ওখানে ছোট বড় সুতা শিল্প অন্যান্য শিল্প তারা এখন শিক বা বন্ধ হয়ে গেছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়েছে। মাননীয় মানস ভূঁইয়াকে একটা কথা বলতে চাই, অন্য কিছু নয়, আজকে যেভাবে আমাদের ভারতবর্ষের স্বার্থকে জলাঞ্জলি দিয়ে প্রবেশ করছে, কিছু টাকা পাওয়ার লোভে ভারতবর্ষের সমস্ত জায়গাতে যা করছে, সেখানে নিত্য প্রয়োজনীয় জিনিস চাল, ডাল, তেলের, ওষুধের দাম বাড়ছে প্রতি নিয়ত আমাদের দেশটাকে লুঠ করবার জন্য গ্লোবালাইজেশনের নামে একটা ব্যভিচার প্রবেশ করবে এটা হতে পারে না। আমি রবীন মন্ডল বলছি আমাদের দেশের ৫ কোটি মানুষকে আমরা নিয়ে যাব আমেরিকাতে, ওয়াশিংটনে এবং সেখানে সাদা চামড়ার সাহেব যদি বিশ হাজার টাকা মাইনে পায় আমরা ১০ হাজার টাকা মাইনের কাজ করব। গিজ গিজ করবে ওয়াশিংটনের রাস্তা, আমাদের দেওয়া হোক, গ্লোবালাইজেশন শুধু মাত্র ক্যাপিটালিস্টদের জন্য, আজকে গ্লোবালাইজেশন ক্যাপিটালাইজেশন এটা বলতে হবে। লিবারালাইজেশন ফর ক্যাপিটালিজম—আজকে ক্যাপিটালের জন্য এটা বলতে হবে? এটাতে যে দেশের স্বার্থ জলাঞ্জলি দেওয়া হচ্ছে সেটা দেখব না? আজকে সে জন্য আপনাদের বলছি যে, দেশের স্বার্থ বিরোধী কাজ যদি করেন, দেশের স্বার্থকে যদি জলাঞ্জলি দেন, মানুষের স্বার্থে যদি এটা বাতিল না করেন তাহলে আগামীদিনে মানুষ আপনাদের ক্ষমা করবে না। আপনারা পার্লামেন্টে জানালেন না কেন? আমি আপনাদের কাছে দাবি করছি যে, যে সব চুক্তি হয়েছে সেগুলি সব বই ছাপিয়ে আমাদের বিলি করুন যে সেই চুক্তিতে কি ছিল। আপনারা ভারতবর্ষের পার্লামেন্টকে স্বীকার করবেন না, জানাবেন না। এগুলি না জানিয়ে আপনারা ভারতবর্ষের ৯০ কোটি মানুষকে অন্ধকারে রাখবেন। এটা [***] জমিদারি নয়। ভারতবর্ষের মানুষ আগামীদিনে আপনাদের আস্তাকুঁড়ে ছুড়ে ফেলে দেবে। আপনারা যদি দেশপ্রেমিক হন,

---

**Note :** * [Expunged as ordered by the chair]

যদি বিশ্বাস ঘাতক না হন, যদি দেশোদ্রোহী না হন তাহলে এই প্রস্তাবকে সমর্থন করবেন। এই কথা বলে এই প্রস্তাবকে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নরসিমা রাওয়ের নাম বাদ যাবে।

The motion of Shri Rabindra Nath Mondal that —

"যেহেতু ভারত সরকার নিজে গ্যাট চুক্তির শুরু থেকে যেসব ইস্যু তুলেছিলেন, সেগুলি সাম্রজ্যবাদী শক্তির চাপে প্রত্যাহার করে নিলেন;

যেহেতু ভারতের মত উন্নয়নশীল দেশে এম.এন.সি.গুলি বাধাহীনভাবে কাজ করলে দেশীয় ছোট মাঝারি সংস্থাগুলি ক্ষতিগ্রস্ত হবে এবং দ্রব্যমূল্যের উপর বিদেশি সংস্থাগুলির একচেটিয়া নিয়ন্ত্রণ থাকবে;

যেহেতু গ্যাট চুক্তির ফলে এনরনের প্রবেশে ইলেক্ট্রিসিটি চার্জ কয়েকগুণ বাড়বে;

যেহেতু পেটেন্ট আইন যা—শ্রীমতী গান্ধী ভারতের প্রধানমন্ত্রী থাকাকালীন সংসদে পাস হয়েছিল, তা গ্যাট চুক্তির জন্য বাতিল করা হচ্ছে—যার ফলে শুধুমাত্র পেটেন্ট রয়্যালটি দেওয়ার জন্য জিনিসপত্র, বিশেষ করে ওষুধের দাম বিপুল পরিমাণে বাড়বে; এবং

যেহেতু গ্যাট চুক্তির সূত্র ধরে কিছু টাকা পাওয়ার লোভে কৃষিজাত পণ্য (চাল, ডাল, গম) বিদেশে বিক্রি করার অনিয়ন্ত্রিত মনোভাবের ফলে দেশে খাদ্যদ্রব্যের দাম ব্যাপকভাবে বাড়বে;

সেহেতু এই সভা দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করার উদ্দেশ্যে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে"।

was then put and a division taken with the following results :

**AYES**

Abdul Quiyom Molla, Shri

Abul Hasnat Khan, Shri

Bal, Shri Saktiprasad

Bose, Shri Shyamaprasad

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Chittaranjan

Chakraborty, Shrimati Tania

Chatterjee Shri Anil

Chatterjee, Shri Anjan

Chattopadhyay, Shrimati Sandhya

Chattopadhyay, Shri Santasri

Chowdhury, Shri Amar

Chowdhury, Shri Benoy Krishna

Dakua, Shri Dinesh Chandra

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Rabin

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishnaprasad

Ganguly, Shri Bidyut

Ganguly, Shri Shanti

Ghatak, Shri Santi Ranjan

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Sunil Kumar

Hajra, Shri Samar

Halder, Shri. Krishna Chandra

Jam-adar, Shri Badal

Kar, Shri Nani

Kisku, Shri Upendra

Konar, Shrimati Maharani

Majhi, Shri Bhandu

Maji, Shri Pannalal

Majhi, Shri Raicharan

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Sailendranath

Mazumdar, Shri Dilip Kumar

Mitra, Shri Biswanath

Mozammel Haque, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Subhas

Nath, Shri Monoranjan

Oraon, Shri Jagannath

Paik, Shri Sunirmal

Saha, Shri Kripa Sindhu

Sarkar, Shri DebaPrasad

Sarkar, Shri Navan

Sahis, Shrimati Bilasibala

Sen, Dr. Sankar Kumar

Sinha, Shri Prabodh Chandra

**NOES**

Abdul Mannan, Shri

Banerjee, Shri Ambica

Bhunia, Dr. Manas

Das, Shri Sukumar

Fazle, Azim Molla, Shri

Lahiri, Shri Jatu

Zainal Abedin, Dr.

**ABST**

Deb. Shri Saral.

The Ayes being 52, the Noes 7 and Abstenttion 1; the motion was carried.

[12-40 - 12-50 p.m.]

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of the Power Department will make a statement on the massive power cut in West Bengal in the floor of the House on 31.7.1995 in reply to the Calling Attention Notice given by Dr. Manas Bhunia.

**Dr. Sankar Kumar Sen :**

Honourable Deputy Speaker, Sir,

I am making the Statement on the call attention motion moved by Dr. Manas Bhunia on the massive power cut in West Bengal since the night of 29 07.95.

On 29.07.95 at around 20-37 hrs. there had been a collapse of the Eastern Regional Grid. Prior to the incident, the generation scenario was as below .-

| | | | | |
|---|---|---|---|---|
| a) | West Bengal State Agencies | — | (Total) | 1114 MW |
| | DVC | — | | 600 MW |
| | BSEB | — | | 290 MW |
| | OSEB | — | | 1300 MW |
| | FSTPP | — | | 770 MW |
| | Chukha Hydro | — | | 337 MW |

| | | |
|---|---|---|
| Kahelgaon TPS | — | 355 MW |
| Talcher TPS | — | 30 MW |

b) Central Sector allocation to WBSEB System was 392 MW, but the actual drawal was 300 MW.

c) System frequency was 48.2 HZ, much below the normative 50 HZ.

At around 20.33 hrs. when the drawal of the WBSEB system from the central sector was less than the allocation by 92 MW, and there was no loss in generation of WBSEB, WBPECL and DPL units, the frid frequency suddenly came down from 48.2 HZ to 47.5 HZ. The underfrequency relays set at various substations of WBSEB were operative, shedding around 170 MW as below :-

| Feeder | | Amount Shed |
|---|---|---|
| Titagarh | ... | 35 MW |
| Rishra (except 33 KV Kaikala S/S) | | 20 MW |
| Asoknagar (except 33 KV Gaighata S/S) | | 20 MW |
| Satgachia | ... | 20 MW |
| Behala (Part-load) | ... | 10 MW |
| Sainthia | ... | 40 MW |
| North Bengal | ... | 25 MW |
| | **Total :** | **170 MW** |

The drop in frequency however, persisted and to save the grid system, Central Load Despatch of WBSEB switched off 132 KV Durgapur-Sainthia, 132 KV Bandel-Adisaptagram Bandel-GRP and Bandel KLY immediately.

Falling of frequency could not be arrested and frequency came down to 44.1 HZ when CESC's offtake at Howrah, Kasba and rest load at Behala were switched off at 20.34 hrs. Still the dropping of frequency could not be arrested and the lowest frequency observed was 35 HZ and the total power failure occurred at around 20.37 hrs.

All the concerned agencies jumped into action on a warfooting for the restoration of power.

Bandel TPS received auxiliary power from 20.59 hrs. through Titagarh (CESC)—Titagarh (WBSEB) crkt 1 and Bandel-Dharapur crkt 1.

Santaldih TPS received auxiliary power at 21.16 hrs. from Bandel bus using 132 KV Bandel-Durgapur crkt 1 and then through 220 KV Santaldih-Kolaghat crkt 1. However, STPS units could not be brought into stream because they were not suitable for 'hot-start'.

Kolaghat TPS received auxl. power at 21.25 hrs. from BTPS and also from the gas turbine at Haldia at 22.35 hrs.

DPL received start-up power at 22.55 hrs. through Bidhannagar-DPL 220 KV line.

The various units were synchronised to the grid as below :

| | | |
|---|---|---|
| BTPS—3rd Unit | at 23-48 hrs. | on 29.07.95 |
| DPL—5th Unit | at 01.10 hrs. | on 30.07.95 |
| DPL—6th Unit | at 01.58 hrs. | on 30.07.95 |
| BTPS—1st Unit | at 02.55 hrs. | on 30.07.95 |
| KTPS—1st Unit | at 03.02 hrs. | on 30.07.95 |
| DTPS—4th Unit | at 03.40 hrs. | on 30.07.95 |
| KTPS—3rd Unit | at 03.51 hrs. | on 30.07.95 |
| FSTPP—3rd Unit | at 05.45 hrs. | on 30.07.95 |
| KTPS—4th Unit | at 06.07 hrs. | on 30.07.95 |

As usual, electric traction was given priority in the restoration process. The details were as below :-

| | | |
|---|---|---|
| Howrah (SE Rly.) | : | 21.10 to 22.03 hrs. (finally release at 00.15 hrs.) |
| Adisaptagram (E. Rly.) | : | 00.15 hrs. |
| Liluah (E. Rly.) | : | 00.20 hrs. |

| | | |
|---|---|---|
| Titagarh (E. Rly.) | : | 00.50 hrs. |
| Sonarpur (E. Rly.) | : | 00.57 hrs. |
| Asokenagar (E. Rly.) | : | 01.20 hrs. |
| Ranaghat (E. Rly.) | : | 01.28 hrs. |
| Kolaghat (SE. Rly.) | : | 02.10 hrs. |
| Purulia (SE. Rly.) | : | 02.24 hrs. |
| Hizli (SE. Rly.) | : | 03.20 hrs. |
| Haldia (SE. Rly.) | : | 03.35 hrs. |

Delay in restoration of traction power of SE Rly. (Howrah section), Kolaghat, Hizli and Haldia was due to the apprehension of imbalance at KTPP bus and BTPS unit 2—bus.

From 11.00 hrs. on 29.07.95, overall restriction at 160 MW was imposed on CESC Ltd.

From 06.00 hrs. on 30.07.95, power was restored at different s/s for the water supply and other essential loads. The status at 09.00 hrs. this morning (31.7.95) was—

| | | | | |
|---|---|---|---|---|
| i) Generation | : | WBSEB system | — | 759 MW |
| | | CESC | — | 450 MW |
| | | DVC | — | 350 MW |
| | | BSEB | — | 250 MW |
| | | OSEB | — | 900 MW |
| | | FSTPP | — | 400 MW |
| | | NHPC | — | 294 MW |
| | | Kahelgaon TPS | — | 350 MW |
| | | Talcher TPS | — | 250 MW |
| ii) WBSEB release to | | CESC | — | 260 MW (Unrestricted) |
| DVC " " | | CESC | — | 30 MW |
| iii) Load shed | : | CESC | — | Nil |
| | | WBSEB | — | 20 MW |

State Government is requesting EREB (Power Grid Corpn. Ltd.) to institute an enquiry, with nominees of concerned State agencies as members of the committee, for identifying the cause of the grid failure and to suggest remedies. The enquiry report should be preferably available by August 14, 1995.

[12-50 – 1-00 p.m.]

## DISCUSSION ON MOTION UNDER RULE 185

ডাঃ মানস ভূঁইয়া ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের প্রেক্ষাপটে খুব জরুরি এবং সময়োপযোগী আমাদের এই প্রস্তাবটা আমি মুভ করছি।

"যেহেতু ভারত সরকার মণ্ডল-কমিশনের সুপারিশ ইতিমধ্যে গ্রহণ করে তাকে কার্যকর করার জন্য নির্দেশ দিয়েছেন;

যেহেতু অন্যান্য পিছিয়ে-পড়া শ্রেণীর (ও.বি.সি.) মানুষদের অর্থনৈতিক, সামাজিক ও সার্বিক উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের সুপারিশ ভারতবর্ষের সমস্ত রাজ্য পুরোপুরি গ্রহণ করে তাকে রূপায়িত করছেন;

যেহেতু দরিদ্র ও অন্যান্য পিছিয়ে পড়া মানুষদের ১৭৭টি শ্রেণীকে কেন্দ্রীয় সরকার চিহ্নিত করে তার তালিকা গ্রহণ করে রাজ্যগুলির কাছে গ্রহণ করার সুপারিশ করেছেন;

যেহেতু আমাদের রাজ্য পশ্চিমবঙ্গে রাজ্য সরকার অনেক দেরি করে কেন্দ্রীয় সরকারের সুপারিশ গ্রহণ করে কাজ শুরু করেছেন;

যেহেতু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার অনেক দেরিতে অন্যান্য পিছিয়ে পড়া মানুষদের তালিকা তৈরি করে কাজ শুরু করেছেন;

যেহেতু আজ অবধি রাজ্য সরকার এই রাজ্যে সমাজের অন্যান্য পিছিয়ে-পড়া শ্রেণীর মানুষদের মধ্যে মাত্র ২৯টি শ্রেণীকে অন্যান্য পিছিয়ে-পড়া শ্রেণী (ও.বি.সি.) বলে চিহ্নিত করেছেন;

যেহেতু এই রাজ্যে অন্যান্য পিছিয়ে-পড়া শ্রেণীর মধ্যে মাহিষ্য, কুর্মী, মাহাতো, সদগোপ,চাঁই, তেলী, আনসারী ও অন্যান্য সম্প্রদায়কে পশ্চিমবঙ্গ সরকার আজও অন্তর্ভুক্ত করেননি;

যেহেতু চিহ্নিত অন্যান্য পিছিয়ে-পড়া সম্প্রদায়গুলি স্বীকৃতি না পাওয়ায় এই রাজ্যে ঐ সম্প্রদায়ের যুবক-যুবতীরা, ছাত্র-ছাত্রীরা চাকুরি এবং শিক্ষাক্ষেত্রে সর্বভারতীয় প্রতিযোগিতায় পিছিয়ে পড়েছে; এবং

যেহেতু এই রাজ্যে অন্যান্য পিছিয়ে-পড়া সম্প্রদায়ের মানুষদের জন্য মাত্র (৫%) পাঁচ [illegible] সংরক্ষণের সুযোগ দেওয়া হয়েছে;

সেহেতু এই সভা দাবি করছে যে—

(ক) পশ্চিমবঙ্গে সমস্ত চিহ্নিত অন্যান্য পিছিয়ে-পড়া মানুষদের, যারা কেন্দ্রীয় সরকারের স্বীকৃত তালিকায় ইতিমধ্যে নথিভুক্ত হয়েছেন, তাঁদের—অন্যান্য পিছিয়ে-পড়া (ও.বি.সি.) সম্প্রদায় হিসাবে সরকারি স্বীকৃতি দেওয়া হউক: এবং

(খ) অন্যান্য রাজ্যের মতো এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে সহমত হয়ে এই রাজ্য, অবিলম্বে অন্যান্য পিছিয়ে-পড়া মানুষদের একই হারে সংরক্ষণের সুযোগ সম্প্রসারিত করুক।"

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দেয়ার আর অ্যামেণ্ডমেন্ট টু দা মোশন বাই শ্রী লক্ষ্মীকান্ত দে। লক্ষ্মীবাবু, আপনি আপনার অ্যামেণ্ডমেন্ট মুভ করুন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মানসবাবু রুল ১৮৫ যে মোশন এনেছেন, আমি তার অ্যামেণ্ডমেন্ট রাখছি।

১) প্রথম লাইনে, "সুপারিশ" এই শব্দটির পর "নীতিগতভাবে" শব্দটি যুক্ত হইবে।

২) চতুর্থ লাইনে, "সমস্ত রাজ্য" এই শব্দগুলির পরিবর্তে "কোনও কোনও রাজ্য" শব্দগুলি হইবে।

৩) পঞ্চম লাইনে "১৭৭টি শ্রেণীকে" এই শব্দগুলির পরিবর্তে "কোনও স্থায়ী সংস্থার সাহায্যে" শব্দগুলি হইবে।

৪) সপ্তম লাইনে "অনেক দেরি করে" এই শব্দগুলির পরিবর্তে "যথা সময়ে" শব্দটি হইবে।

৫) নবম লাইনে "অনেক দেরিতে" এই শব্দগুলির পরিবর্তে 'যথা সময়ে" শব্দগুলি হইবে।

৬) একাদশ লাইনে "রাজ্যসরকার" এই শব্দটির পর "ওয়েস্ট বেঙ্গল ব্যাকওয়ার্ডস ক্লাশেস কমিশনের সুপারিশক্রমে" এই শব্দগুলি যুক্ত হইবে।

৭) ১৩ ও ১৪ লাইনে "যেহেতু এই রাজ্যে" এই শব্দগুলি হইতে "আজও অর্ন্তভূক্ত করেননি" পর্য্যন্ত এই শব্দগুলির পরিবর্তে নিম্নলিখিত শব্দগুলি হইবে—

"যেহেতু এই রাজ্যে অন্যান্য পিছিয়ে পড়া শ্রেণীর মধ্যে মাহিষ্য, মাহাতো, সদ্‌গোপ, চাঁই ও অন্যান্য কিছু সম্প্রদায় সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকার এখনও রাজ্য কমিশনের এখনও কোনও সুপারিশ পায়নি এবং পরবর্তী তালিকা রাজ্য কমিশন অনতিবিলম্বে প্রকাশ করিবেন বলে আশা করা যায়,"

৮) ১৭ লাইনে, "মাত্র (৫%) পাঁচ শতাংশ" এই শব্দগুলির পরিবর্তে "প্রয়োজনীয় শব্দটি হইবে।

৯) ২১ লাইনে "তাদের" এই শব্দটির পূর্বে "ও পশ্চিমবঙ্গ ব্যাকওয়ার্ড ক্লাসের সুপারিশ অনুসারে অবিলম্বে" এই শব্দগুলি যুক্ত হইবে।

১০) ২৩ লাইনে, "অন্যান্য রাজ্যের মতো এবং" শব্দগুলি বাদ যাইবে এবং "সহমত হয়ে" এই শব্দগুলির পরিবর্তে "সংগতি রেখে" শব্দটি হইবে।

১১) ২৪ লাইনে "একই হারে" এই শব্দগুলির পরিবর্তে "প্রয়োজনীয়" শব্দটি হইবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার—আমরা যে প্রস্তাবটা এনেছি এর আগে হাউসে নজির আছে, প্রস্তাবের মূল বক্তব্যের পরিবর্তন হয়ে যাবে, এমন কিছু অ্যামেণ্ডমেন্ট নেওয়া যায় না। কিন্তু আমরা দুঃখের সঙ্গে দেখছি, যেভাবে অ্যামেণ্ডমেন্টটা দেওয়া হয়েছে, তাতে আমাদের প্রস্তাবের টোটাল মুভটাই পরিবর্তন হয়ে যাচ্ছে। একটা লাইন বা একটা শব্দের পরিবর্তন যদি করা হত, তাহলে বুঝতাম, কিন্তু শাসকদল আমাদের প্রস্তাবের বিরোধিতা করে যে অ্যামেণ্ডমেন্ট এনেছে, তাতে মূল প্রস্তাবটাই পাল্টে দিতে চাইছে। এটা যদি অ্যালাও করা হয়, তাহলে আমাদের প্রতি ইনজাস্টিস করা হবে। আমরা হাউস বয়কট করব, কোনও প্রস্তাবেই অংশগ্রহণ করব না, যদি সংখ্যাগরিষ্ঠের জোরে এরকম করা হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাউসের পদ্ধতি অনুযায়ী, রুলস অনুযায়ী এবং এখানকার যে ধারা এখন আমরা ফলো করছি, তাতে পরিষ্কার উল্লেখ রয়েছে যে, কোনও প্রস্তাবকে যদি সার্বিক ভাবে অ্যামেণ্ডমেন্ট নিয়ে, সংশোধনী নিয়ে সেই প্রস্তাবের মূল উদ্দেশ্যকে ব্যহত করা হয়, এবং সমস্ত লাইনে অ্যামেণ্ডমেন্ট নিয়ে সমস্ত প্রস্তাবটাকে বদলে দেওয়ার চেষ্টা করা হয়, তাহলে সেই প্রস্তাব কখনই আলোচিত হতে পারে না। সেই সংশোধনী কিছুতেই গ্রহণ করা যায় না। ওঁরা আমাদের প্রস্তাবের বিরোধিতা করুন, যেমন রবীনবাবু প্রস্তাব রেখেছেন, আমরা বিরোধিতা করেছি। তেমনি আমরা প্রস্তাব রেখেছি, লক্ষ্মীবাবু তার বিরোধিতা করুন। কিন্তু এখানে প্রতিটি লাইনে, প্রতিটি শব্দে অ্যামেণ্ডমেন্ট নিয়ে এসে যে নজির রাখা হচ্ছে, সেটি এখানকার সম্পূর্ণ বিরোধী, নিয়ম-কানুনের সম্পূর্ণ বিরোধী এবং এই বিধানসভায় যে সমস্ত নিয়ম কানুন গ্রহণ করা হয়েছে তার সম্পূর্ণ বিরোধী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার রুলিং ডিমাণ্ড করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে ডাঃ মানস ভুঁইয়া এবং আব্দুল মান্নান বলেছেন। আমি তাঁদের সঙ্গে যেটা সংযোজন করে জানতে চাই তা হচ্ছে, প্রশ্নটা হল এটা রুলিং পার্টি বা অপোজিশন পার্টির কোনও প্রশ্ন নয়। প্রশ্নটা হল, এই হাউসের একটা নিয়ম কানুন আছে, রুলস আছে, যেটাকে আমরা বাইবেল বলি। একটা রেজোলিউশন কখনও

একটা অ্যামেণ্ডমেন্টের প্যারালাল হতে পারে না। লক্ষ্মীবাবু যেটা নিয়ে এসেছেন সেটা হচ্ছে একটা প্যারালাল রেজোলিউশন। অ্যামেণ্ডমেন্ট ইজ নট দি সেম থিং অফ এ রেজোলিউশন। এটা কোনদিন হয়না, কখনও হতে পারে না। লক্ষ্মীবাবু একটা কেন, হাজারটা অ্যামেণ্ডমেন্ট নিয়ে আসুন, তিনি আমাদের ভোটে হারিয়ে দিন। কিন্তু এই নজির হাজির করবেন না। একটা প্যারালাল রেজোলিউশন, নন অফিশিয়াল রেজোলিউশনের উপরে আর একটা প্যারালাল রেজোলিউশন আনবেন না। কাউল অ্যাণ্ড শাকদেরেও এই কথা বলা হয়েছে যে প্যারালাল রেজোলিউশন কখনও অ্যামেণ্ডমেন্ট হতে পারে না।

This is an amount of parallel resolution by the name of an amendment. This is invalid and wrong amendment.

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্যার, আমি শুধু এই কথা বলছি যে বিধানসভার সদস্য আমরা দশ জনে মিলে একসঙ্গে এটা দিয়েছি বলে মনে হচ্ছে এটা একটা প্যারালাল রেজোলিউশন। আমরা যদি দশ জনে মিলে না দিয়ে পৃথক ভাবে দশটি ওয়ার্ড যুক্ত করতাম তাহলে কি দাঁড়াতো? তাহলে কি সবটা বাতিল হয়ে যেত? তাহলে বিষয়টা সেই ক্ষেত্রে কি হবে?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রুল ৩২১টা আপনি দেখুন,

(1) An amendment shall be relevant to, and within the scope of the motion to which it is preposed. (2) An amendment shall not be moved which has merely the effect of a negative vote. এই দুটোতে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। অ্যান অ্যামেণ্ডমেন্ট অন এ কোয়েশ্চেন (3) An amendment on a question shall not be inconsistent with a previous decision on the same question. এই তিনটিতে ৩২১'এর ২ নম্বরটাতে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। An amendment shall not be moved which has merely the effect of a negative vote. স্যার, এটাতে যে অ্যামেণ্ডমেন্ট ওরা মুভ করেছেন Amendment which nullifies the spirit and the objective of the motion moved by Dr. Manas Bhunia. Such amendments be declared from the Chiar out of order.

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এর মধ্যে বেশিরভাগটা যে তথ্যের ভিত্তিতে—যেহেতু, যেহেতু বলে বলেছেন, এই তথ্যের কিছু পরিবর্তন হচ্ছে। এটা ডিসকার্ড করছে না মূল মোশনের সঙ্গে। আপনি দেখবেন, মূল মোশনের দৃষ্টিভঙ্গি থেকে এটাতে পাল্টাবার কোনও উদ্দেশ্য নেই। মূল মোশনের বিরোধী বলে যেটা বলছেন, এটাকে আমি মূল মোশনের বিরোধিতা বলে মনে করছি না।

**Mr. Deputy Speaker :** I have heard both the members, last line. লাস্ট লাইনে "অন্যান্য পিছিয়ে-পড়া মানুষদের একই হারে সংরক্ষণের সুযোগ সম্প্রসারিত করুক।" ইট হ্যাজ নেগেটিভ সেন্স। ইট ইজ অ্যান অ্যামেণ্ডমেন্ট। ইট হ্যাজ নট সাবস্ট্যানশিয়ালি

চেঞ্জড দি আইডিয়া অ্যাণ্ড নো নেগেটিভ ভোট। ইট ইজ অলসো নট নালিফয়েড। The line is the main operative force, and the other matters have no negative sense. I have already delivered my ruling.

[1-00 – 1-10 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে বিশেষ অবস্থার পরিপ্রেক্ষিতে ও. বি. সি. সংক্রান্ত বিষয়ে একটি প্রস্তাব নিয়ে এসেছি। বঞ্চিত মানুষের সপক্ষে একটি প্রস্তাব নিয়ে এসেছি। আমরা অতীতে আপনার আমলেই দেখেছি এবং এই ব্যাপারে আপনি আগে সিদ্ধান্তও ঘোষণা করেছেন এবং পরিষ্কার করে বলুন হয়েছে যে, কোনও প্রস্তাবে এমন কিছু সংশোধনী বা অ্যামেণ্ডমেন্ট করা যাবে না যেখানে মূল প্রস্তাব সম্পূর্ণভাবে পরিবর্ত্তী হয়ে যাচ্ছে। এবং তার মূল উদ্দেশ্য সম্পূর্ণভাবে স্তব্ধ হয়ে যাচ্ছে, ব্যর্থ হয়ে যাচ্ছে। রুলস অফ প্রসিডিওরের ৩২১ ধারায় পরিষ্কারভাবে লেখা আছে

(1) "An Amendment shall be relevant to, and within the scope of the motion to which it is proposed.

(2) An Amendment shall not be moved which has merely the effect of a negative vote "...The total objectives of my motion have been frustrated.

সরকারি পক্ষের সচেতক লক্ষ্মী দে মহাশয়, এখানে ১ থেকে ১১টার প্রতিটি লাইন বদলে দিয়েছেন। দি টোটাল অবজেকটিভ অফ মাই মোশন হ্যাজ বিন ফ্রাসটেটেড। কিছুক্ষণ আগে রবীন বাবু প্রস্তাব দিয়েছিলেন, আমরা সেখানে বিতর্কে অংশ গ্রহণ করেছি এবং ভোট আমরা চেয়েছি হয়েছে, সেখানে আমরা হেরেছি, ওঁনারা জিতেছেন। এর আগেও বহুবার সরকার পক্ষ প্রস্তাব নিয়ে এসেছেন, আমরা সেখানে হেরেছি। আবার আমরাও প্রস্তাব নিয়ে এসেছি, বিতর্ক হয়েছে ভোটে আমরা হেরেছি, ওরা জিতেছে। কিন্তু প্রস্তাবের বিরুদ্ধে আগে কখনও অ্যামেণ্ডমেন্ট এই ধরনের পাইনি যাতে কিনা প্রস্তাবটি নেগেটিভ অ্যাটিচিউড নেবে। এখানে ১ থেকে ১১ নং এর অ্যামেণ্ডমেন্ট কি হওয়া সম্ভব, আমি এই ব্যাপারে আপনার প্রোটেকশন সিক করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ডাঃ মানস ভুঁইয়া যে প্রস্তাব এনেছেন তাতে আমরা দেখলাম ১২টার মধ্যে ১১টা প্যারাগ্রাফেই অ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে। আমাদের প্রস্তাব আনা হয়েছিল যে বঞ্চিত মানুষের প্রতি সারা রাজ্যের উদাসীনতা এবং তার বিরুদ্ধেই এই প্রস্তাব। এখানে প্রস্তাব আনার পরে ভোটাভুটির মাধ্যমে প্রস্তাব খারিজ হতে পারত, কিন্তু আমরা দেখলাম যে ভোটের আগেই প্রস্তাবের উপরে অ্যামেণ্ডমেন্ট এনে পরিবর্তন আনা হয়েছে। আপনি একবার অনাস্থা প্রস্তাবের উপরে রুলিং দিয়েছিলেন যে এইরকম করা যাবে না। সেই সময়ে আপনারই রুলিং ছিল যে এইরকম প্রস্তাব নিয়ে আসার পরে অ্যামেণ্ডমেন্ট

এনে বাতিল করা যাবে না। আমরা প্রস্তাব নিয়ে আলোচনা করব, সেখানে যদি আমাদের প্রস্তাব ভুল হয়, ভোট হবে এবং আপনারা বিরোধিতা করবেন। ভোটাভুটির উপরে প্রস্তাব খারিজ হয়ে যাবে, লস্ট হয়ে যাবে। তাই আপনাকে বলছি আপনি ওই অ্যামেণ্ডমেন্টটা যেন ঠিকমতো উইথড্র করা হয় তা দেখেন।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের চিফ-হুইপ আপনাকে এই হাউসে ৩২১(২) যা শুনিয়েছেন সে বিষয়েই আমি কাউল এবং শাকদারের বই থেকে অ্যাডমিসিবিলিটি অ্যামেণ্ডমেন্টের ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বলা হয়েছে

"In order that an amendment to a motion may be admissible, it must satisfy the following conditions :-

An amendment should be relevent to, and within the scope of, the motion to which it is proposed. It should not introduce new or foreign matter or widen the scope of the motion.

An amendment which has merely the effect of a negative is not admissible. On the same principle, amendments purporting to omit a clause of a Bill are out of order and are not circulated. An amendment which in effect would constitute a direct negation of the original motion has been held to be out of order, as also one which is contradictory to the text of the motion. Likewise, an amendment which is substantially the same as the original motion is also out of order.

An amendment on a question should not be inconsistent with a previous decision on the same question. Hence, an amendment is out of order if it is inconsistent with the words in the motion which have been already agreed upon, or with an amendment already agreed to, or if it is substantially the same as another already negatived.

In addition to these conditions, the general conditions of admissibility of amendments as in the case of Bills, namely, that an amendment should not be unintelligible, vague and indefinite, meaningless or frivolous, and that it should be in the form in which it can be put to vote of the House by the Speaker, apply mutatis mutandis in the case of amendments to motions also."

এই হাউসে সিদ্ধান্ত নেওয়া হয়েছে, ও.বি.সি.-র ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বিবৃতি দিয়েছেন। ওঁরা যেটা প্রোপজ করেছে তাতে মোশনের স্পিরিট থাকে না। তাই আপনার কাছে আমার নিবেদন—লোকসভায় যে নিয়ম প্রচলিত আছে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে বা

হাউস অফ কমেন্টে যে নিয়ম আছে সেটা দেখতে হবে। এটা আপনাকে দেখতে হবে বিফোর অ্যালাউয়িং ইট টু বি মুভড।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, বিরোধী দলের আনা প্রস্তাবের আমরা বিরোধিতা করছি না এবং এই প্রস্তাবের যে মূল মর্মবস্তু তার কোনও সংশোধনীও আনা হয় নি। এই প্রস্তাবের মূল মর্মবস্তু হচ্ছে—আমাদের রাজ্যের ভারত সরকার কর্তৃক গৃহীত যে নীতি এবং সুপ্রিম কোর্ট-এর যে নির্দেশ সেই অনুযায়ী ও.বি.সি.-রা সাংবিধানিক অধিকার পাবেন কি পাবেন না তার একটা বয়ানে ঠিক হয়েছে যে, তাদের এই সুযোগ সুবিধাগুলো দেওয়া হোক। এই মূল বিষয়ের সঙ্গে আমরা একমত এবং একমত হয়েই আমরা এই সংশোধনীগুলো এনেছি। কিন্তু মূল বিষয়ের বিরোধিতা করা হয়নি। একজন মাননীয় সদস্য কথা বলতে গিয়ে এখানে আসল সত্য বেরিয়ে পড়েছে। বিধানসভায় এবং বিধানসভার বাইরে এনিয়ে একটা আলোচনা সমালোচনা হোক—যে সরকারি দল এবং বিরোধী দলের এ ব্যাপারে মত পার্থক্য হয়েছে—এটাই তারা চেয়েছেন। কিন্তু এমন কিছু হয়নি। আমরা উদ্যোগ নিয়ে আমাদের এখানকার কমিশনের যে নীতি সেই অনুযায়ী ও.বি.সি-দের কাছে সুযোগ তুলে দিতে চাই। কিন্তু যার সম্বন্ধে এখানে কমিশন কোনও সিদ্ধান্ত এখনও নিতে পারেননি সেখানে আপনারা আপনাদের সিদ্ধান্ত আগাম জানাচ্ছেন। কমিশনের ফার্স্ট তালিকা পেয়েছি মাহিষ্য, কুর্মি, সদগোপ সম্বন্ধে। প্রথম তালিকা অনুযায়ী কাজ শুরু হয়েছে। দ্বিতীয় তালিকার অপেক্ষা করছি, সেটা পেলে কাজ শুরু হবে। মূল কথা হচ্ছে, ও.বি.সি.-রা সুযোগ পাবেন কি পাবেন না? আমাদের সরকারের পক্ষ থেকে নির্দেশ মতো তারা সেই সুযোগ পাবেন এবং মূল প্রস্তাবের আরও উন্নীত করা হচ্ছে। এই মূল প্রস্তাবের মর্মবস্তুকে পাল্টে দেওয়া আদৌ আমাদের উদ্দেশ্য নয়।

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, Dr. Manas Bhunia and Shri Abdul Mannan have raised technical objections to the amendments raised by the Chief Government whip to the motion moved by Dr. Manas Bhunia and others.

[1-10 – 1-20 p.m.]

Dr. Manas Bhunia, Shri Abdul Mannan and the leader of the opposition, Dr. Zainal Abedin have raised certain technical objection to the amendments proposed by the Government Chief Whip to the motion under 185. My attention has been drawn to rule 321 (i) and (ii). I aware of the rule 321 because I have earlier passed my ruling in this House. During Dr. Zainal Abedin's Government's time a ruling was made by a Deputy Speaker when a no-confidence motion was allowed to be converted into a motion of confidence. And that was actually in violation of the sub-rule (ii) of rule 321 which specifically says—"An

amendment shall not be moved which has merely the effect of a negative vote". If a no-confidence is converted, allowed to be amended into vote of confidence that is definitely a negative vote. Because the persons moving a no-confidence cannot vote for the amended motion which becomes a vote of confidence. My ruling was in that line that it cannot be allowed and I have disallowed an amended motion of the then member, Shri Amal Ray to a motion of no-confidence. when an attempt was being made to amend a motion of no-confidence. I over-ruled the earlier ruling of the then Hon'ble Deputy Speaker without making any criticism because I felt that it is not fair to criticise being in the Chair. And they then Hon'ble Deputy Speaker had taken re-course to a ruling of a South African Parliament of those days during white domination. He had taken protection under some ruling in a South African Parliament which was very pre-posterous thinking or imagination. Nevertheless, now on the present contention that is relevant today. The main motion moved by Dr. Manas Bhunia has put it in the very short form in the following context of the motion. It has been in effect demanded certain changes to the policy of the central government. The State Government like other states do extend the benefit of reservation immediately to the other Backward Classes at the same percentage—that is the net crux of the whole motion which Dr. Manas Bhunia has moved. What Hon'ble Chief Whip has done by his amendment? He proposed to move certain conception to be given to the motion. It is factually correct. He is tried to move these things. But by doing that he has no way gone against the intention of the motion or he has supported the motion or he intends to support even now. It has never been at any point of time, converted into a negative motion. It will never be converted into a negative motion. Dr. Manas Bhunia again says that the motion, as amended, will be in such a form that—I cannot vote for it. Dr. Bhunia, it is not magic, No. I have seen it. I have gone through of the amendments. I have seen it. As such the objections do not stand and are rejected. Now the dabate will go on.

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভায় মাননীয় সদস্য মানস ভুঁইয়া এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন তাকে পুরোপুরিভাবে সমর্থন করা যাচ্ছে না কতকগুলি শব্দ বাদ দিয়ে। আমাদের মাননীয চীফ হুইপ লক্ষ্মীকান্ত দে মহাশয় যে অ্যামেণ্ডমেন্ট এনেছেন সেটা ওরা যদি পড়ে নেন তাহলে পরিষ্কার হয়ে যাবে। এতে কিছু কথা রাজনৈতিক ভাবে পশ্চিমবঙ্গ সরকারকে তারা বলতে চেয়েছেন, আমাদের এই রাজ্যের বামফ্রন্ট সরকার পিছিয়ে পড়ার মানুষদের স্বীকৃতি অনেক দেরিতে দিয়েছে, এটা বলে কিছুটা রাজ্য সরকারকে দায়ী করতে চাচ্ছেন। বস্তুত এটা ঠিক নয়, এই জিনিসটা নিয়ে আগে অনেকবার আলোচনা

হয়েছে। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকেও এই বিষয়গুলো দেখার ব্যাপারে একটা কমিশন হয়েছে এবং আপনারা জানেন এবং মূলত কমিশনের যে সুপারিশ তা যথাসময়ে রাজ্য সরকারে কাছে না আসার জন্য পশ্চিমবঙ্গ সরকার কমিশনকে একটা স্বীকৃতি দিয়েছিল মাহিষ্য, মাহাতো, সদ্‌গোপ, ইত্যাদি সাব-কাস্টগুলো রাজ্য সরকার গ্রহণ করবেন। মাননীয় সদস্যকে বলব, ব্যাকওয়ার্ড ক্লাশের সেই সুপারিশ যথা সময়ে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের কাছে আসেনি এবং পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে বলা হত, যখন সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবসদের ব্যাপারে আলোচনা হত তখনও আমরা বহুবার বলেছি, এর বাইরেও ইকনমিক ব্যাকওয়ার্ড ক্লাস আছে তাদের গ্রহণ করা হোক। আজকে পশ্চিমবঙ্গ সরকার যথা সময়ে সেই সুপারিশগুলো কার্যকর করছে এবং কেন্দ্রীয় সরকারের সেই সুপারিশ যেন আমাদের রাজ্যেও ফলপ্রসু হোক, এই ব্যাপারে কোনও দ্বিমত নেই। আমাদের দেশের অনেক এমন [illegible] আছে, যেমন গুজরাট, মহাত্মা গান্ধীর দেশ, সেখানে কিছু মানুষ, কিছু মানুষকে এখনো [illegible]তে রাখতে চাই, সেখানে এখনো অস্পৃশ্যতার বেড়াজাল আছে। আমাদের ভারতবর্ষের কিছু কিছু জায়গায় এটা এখনো রয়েছে। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় সেই ব্যাপার থেকে আমরা অনেকটা মুক্ত। সম্প্রদায়ে, সম্প্রদায়ে যে তফাৎ, মানুষে, মানুষে যে তফাত সেটা আমরা কাটিয়ে উঠতে পেরেছি। আপনারা যে প্রস্তাব এনেছেন, নীতিগত কারণে সেই প্রস্তাবকে নিশ্চয় আমরা সমর্থন করছি। কিন্তু যে প্রস্তাবের মধ্যে আপনারা রাজনীতি করছেন এবং সরকারকে দায়ী করছেন, সেটা ঠিক বলছেন না। অনেকগুলো অর্থনৈতিক দিক থেকে বেশ কয়েকটি সম্প্রদায়ের মানুষ আমাদের রাজ্যের বসবাস করছে। মাহিষ্য, মাহাতো, সদগোপ এদের জন্য একটা আলাদা কমিশন আছে। এই সমস্ত কমিশন তারা রাজ্য সরকারের কাছে সময়মতো ডিমাণ্ড করছে না। এইজন্য রাজ্য সরকার একটু পিছিয়ে যাচ্ছে এবং দেরি হচ্ছে। আমরা ঐকামত হয়ে কেন্দ্রীয় সরকারের কাছে এইগুলোর প্রস্তাব পাঠিয়ে, সারা রাজ্যে আরও কিছু কাস্টকে এর মধ্যে যুক্ত করা হোক। আমরা নিশ্চয় এটা সকলে চাইব। সুতরাং আজকে মাননীয় সদস্য যে অ্যামেণ্ডমেন্ড এনেছেন, তাকে আমরা সকলে সমর্থন করছি।

[1-20 – 1-30 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের মুখ্য সচেতক ডাক্তার মানস ভুঁইয়া যে মূল প্রস্তাবটা এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। প্রস্তাব আনার এখানে দরকার হত না, পশ্চিমবাংলার রাজ্য সরকার ১৭৭টি সম্প্রদায়ের অবহেলিত পিছিয়ে পড়া মানুষ যারা আছে তাদের স্বার্থে যদি আগেই ব্যবস্থা নিতে পারতেন। তাহলে এই প্রস্তাব আনার প্রয়োজনই পড়ত না। কিন্তু অত্যন্ত দুঃখের সাথে আমরা লক্ষ্য করছি, প্রথম থেকেই, মণ্ডল কমিশনের রিপোর্টের ভিত্তিতে রাজ্য সরকারের একটা অনীহা ছিল এবং উদাসীনতা ছিল। আমাদের রাজ্যে মাননীয় মন্ত্রী বিনয়বাবুর নেতৃত্বে যখন একটা কমিটি হয়েছিল এগুলিকে রিভিউ করার জন্য তখন থেকেই এটা আমরা দেখতে পাচ্ছি।

যখন মাননীয় বিনয় বাবু একটা রিপোর্ট দিলেন তাতে লেখা হলো যে আমাদের রাজ্যে ও.বি.সি. বলে কিছু নেই। একটা সরকারের সিনিয়ার মন্ত্রী আমাদের বিনয়বাবু তাঁর রিপোর্টে বললেন এখানে ও.বি.সি. বলে কিছু নেই, স্বাভাবিক কারণে মণ্ডল কমিশনের রিপোর্টকে মেনে নেওয়ার মানসিকতা এবং রিপোর্ট ভিত্তিক কাজ করার মানসিকতা রাজ্য সরকারের ছিল না। পরবর্তীকালে পিছিয়ে পড়া মানুষের দাবিতে এবং বিরোধীদল হিসাবে আমরা যখন এই সরকারের উপর চাপ সৃষ্টি করি তখন এই সরকারের একটা উদাসীনতা দেখা গিয়েছিল। কিন্তু পরবর্তীকালে সুপ্রিম কোর্টের নির্দেশে—আদালতের নির্দেশে—মন্ডল কমিশনের রিপোর্টকে কার্যকর করতে এই সরকার বাধ্য হন এবং পদক্ষেপ নেন এবং ও.বি.সি.-দের জন্য কমিশন তারা গ্রহণ করেন। এটা রাজ্য সরকার অস্বীকার করতে পারেন না যে, অন্য রাজ্যের তুলনায় আমরা পিছিয়ে পড়েছি। অন্য রাজ্যে যেখানে ও.বি.সি.-রা রিজার্ভেশন পেয়ে গেছে, তখন আমাদের রাজ্যে ও.বি.সি.-দের জন্য কমিশন তৈরি হয়নি। আদালতের নির্দেশ যদি না থাকত তাহলে বোধ হয় এই সরকার কমিশন করতেন না। এই সরকার মনে করতেন এখানে কোনও ও.বি.সি. নেই তাই এই সরকারের বিরুদ্ধে আমাদের প্রস্তাব ছিল বলেই আজকে ওঁরা অ্যামেন্ডমেন্ট নিয়ে কিছু কিছু পরিবর্তন করার জন্য দেখতে চাইছেন এবং এখানে পিছিয়ে পড়াদের জন্য কিছু করতে চাইছেন। কিন্তু বাস্তবে এখানে যে কার্যকলাপ তাতে পিছিয়ে পড়া এবং এস.টি., এস.সি.-দের সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে আমাদের সরকারের যে প্রশাসন যন্ত্র রয়েছে এবং যে প্রশাসনিক পদক্ষেপ নেওয়া হয় তাতে অনেক ক্ষেত্রে এস.টি., এস.সি.-দের সার্টিফিকেট পেতে নাজেহাল হতে হচ্ছে আরও বলা হচ্ছে তাদের জন্য যখন কাজ হয় এবং কাজ করতে গিয়ে দেখা যায় কয়েকটি শ্রেণীর কয়েক পুরুষ লেখাপড়া শেখেনি এবং এস.টি., এস.সি. সার্টিফিকেট নিতে হবে এরা তার প্রয়োজনীয়তাও বোধ করেনি। তারা জানত না যে সার্টিফিকেট নিতে হবে। ফলে দেখা যাচ্ছে এই সমস্ত মানুষ, ওই সম্প্রদায়ের মানুষ হয়ে জন্মানোর জন্য বঞ্চিত হচ্ছে। আমরা লক্ষ্য করেছি যে এস.সি., এস.টি. এবং ও.বি.সি.-দের ক্ষেত্রে যে গাইড লাইন দেওয়া হয়েছে সেখানে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন এস.ডি. অফিস বলছে আমরা এই ব্যাপারে কোনও নির্দেশ পাইনি। আমাকে গতকাল একজন এস.ডি.ও. বলছেন যে আমরা গত বছরের নভেম্বর মাস পর্যন্ত কোনও নির্দেশ পাইনি। এই ভাবে সরকার যে ২৯টি শ্রেণীকে মন্ডল কমিশনের আওতায় এনেছে তার মধ্যে তেলিরা পেয়ে গেছে, কিন্তু তিলিরা পাইনি, আদার সম্প্রদায় পেয়ে গেছে অথচ সেখানে আনসারী সম্প্রদায় বলে পার্টিকুলারলি একটা সেকশন যারা মন্ডল কমিশনের মধ্যে ছিল তারা পায়নি। এই ২৯টি সম্প্রদায়ের মানুষ তারা আজকে সার্টিফিকেট পাচ্ছে না, তারা জানে না কি করে আজকে সার্টিফিকেট পেতে হবে। সরকারি অফিসগুলি বলছে আমাদের কোনও নির্দেশ নেই। কান্তি বাবু বলেছিলেন সব জেলায় নির্দেশ দেওয়া হয়েছে, আপনি বলুন এস.ডি. অফিস থেকে তারা সার্টিফিকেট পাচ্ছে না, কি ভাবে মন্ডল কমিশনের রিপোর্টকে কার্যকর করবে? এই তো হচ্ছে আপনাদের সরকারের অবস্থা। সুপ্রিম কোর্টের চাপে এবং বিরোধী দলের চাপে মন্ডল কমিশনের রিপোর্ট-এর ভিত্তিতে যে ও.বি.সি. কমিশন বসল, ২৯টি শ্রেণীর জন্য তারা

তিনটি পার্ট করেছে, আরও অনেকগুলি পার্ট বাকি আছে, ১৭৭টি তে আসতে কত দিন সময় লাগবে আমরা জানি না।

তাহলে বলুন, আমরা কোথায় অসত্য কথাটা বলেছি? আজকে মন্ডল কমিশনের রির্পোটের ভিত্তিতে অন্য রাজ্যের ব্যাকওয়াড ক্লাসের লোকেরা যেখানে রিজারভেশনের সুযোগ পাচ্ছেন সেখানে পশ্চিমবঙ্গের ব্যাকওয়ার্ড ক্লাসের লোকরা এ সম্পর্কে তাদের সার্টিফিকেটটা পর্যন্ত জোগাড় করতে পারছেন না, সংরক্ষণের সুযোগ পাওয়া তো দূরের কথা। ১৭৭টার ভেতরে এ রাজ্যের কমিশন ২৯টির ব্যাপারে তাদের রেকমেন্ডেশন দেওয়া সত্ত্বেও তার সুযোগ ব্যাকওয়ার্ড ক্লাসের লোকরা পশ্চিমবঙ্গে পাচ্ছেন না। সুপ্রিম কোর্টের রায়ের পর আপনাদের টনক নড়ল কিন্তু তারপরেও আপনারা এ বিষয়ে এগিয়ে যেতে পারলেন না। আজকে আবার আপনারা আমাদের প্রস্তাবের উপর অ্যামেন্ডমেন্ট নিয়ে এসে এর আসল উদ্দেশ্যটাই ব্যাহত করার চেষ্টা করছেন। এখানে কুর্মি সম্প্রদায়কে বাদ দিলেন কেন? এখানে তেলি ও তিলি নিয়ে যে বিতর্ক সেটা না হয় প্রিন্টিং মিসটেক কিন্তু অন্যান্যদের আপনারা বাদ দিয়ে দিয়েছেন। এর ফলে বিরাট একটা অংশের মানুষ তারা ও.বি.সি.-র ক্ষেত্রে যে সুযোগ পাওয়ার কথা সেটা তারা পেলেন না। তফসিলি সম্প্রদায়ের ক্ষেত্রে হলে তাদের বাড়ির সকলেই সেই সুযোগ পায় কিন্তু ও.বি.সি.-র ক্ষেত্রে সেটা হয় না। তাদের বাড়ির কেউ ভাল চাকরি করে কিনা, তাদের অর্থনৈতিক অবস্থা কি রকম—এসবও আছে। তারপর এই ও.বি.সি.-র সার্টিফিকেট দেওয়ার ব্যাপারে এমন ভাষাভাষা গাইড লাইন দেওয়া হয়েছে যে তার ফলে তারা হ্যারাসড হচ্ছেন। এর ফলে জনপ্রতিনিধি যারা আছেন তারাও বিব্রত হচ্ছেন। ও.বি.সি. সম্প্রদায়ভুক্ত লোকরা এসে বলছেন জনপ্রতিনিধিদের যে আমরা কিভাবে সার্টিফিকেট পাব সেটা আমাদের বলে দিন কিন্তু জনপ্রতিনিধিদের কাছে সঠিক গাইড লাইন না থাকায় তারা তাদের তা দিতে পারছেন না। উপরন্তু এস.ডি.ও. অফিসগুলিতে গিয়ে গাইড লাইন পাওয়া যাচ্ছে না। তাহলে সঠিক ভাবে কে বলবে? সবাই কি মন্ত্রীর কাছে আসবে নাকি? আপনাদের গাফিলতির জন্য এই অবস্থার সৃষ্টি হয়েছে এখানে। মন্ত্রী মহাশয়কে আমি সরাসরি প্রশ্ন করছি, বলুন, আমাদের রাজ্যে ও.বি.সি সম্প্রদায়ভুক্ত বলে রিজারভেশন কোটায় কটা লোক চাকরি পেয়েছেন? ও.বি.সি. কমিশন বসিয়েছেন প্রায় এক বছর, সেখান থেকে যে রেকমেন্ডেশন এসেছে তার ভিত্তিতে এ রাজ্যে কতজন চাকরিতে সংরক্ষণের সুযোগ পেয়েছেন? এর যদি জবাব মন্ত্রী মহাশয় দিতে পারেন তাহলে বুঝব কিছু হয়েছে। তারপর এখানে এই প্রস্তাবের উপর যে অ্যামেন্ডমেন্ট আপনারা নিয়ে এসেছেন তাতে দেখা যাচ্ছে যে মূল বিষয়টাই পাল্টে যাচ্ছে। এখানে আপনাদের অ্যামেন্ডমেন্টে যেটা আনলেন তাতে ৮ নং-এ বললেন, 'প্রয়োজনীয়' শব্দ রাখতে হবে। এটা কে ঠিক করবে? এখানে 'প্রয়োজনীয়' বলতে কি বোঝাতে চেয়েছেন। তারপর আমরা বললাম, অন্যান্য রাজ্যের মতন করতে কিন্তু যেহেতু কংগ্রেস বলেছে অতএব তার বিরোধিতা করতে হবে এবং সেটাও আপনারা পাল্টে দিতে চাইছেন এবং 'প্রয়োজনীয়', 'সংগতি রেখে' ইত্যাদি শব্দ ব্যবহার করে মূল বিষয়টাই পাল্টে দিতে চাইছেন। কংগ্রেসের প্রস্তাব পুরোপুরি মেনে

নিতে পারছেন না তাই এই সমস্ত অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন। আমরা বললাম, 'একই হারে দিতে হবে', আপনারা সেটাকে ঘুরিয়ে দিলেন।

[1-30 – 2-30 p.m.(Including Adjournment)]

আমরা বলেছিলাম সহমত হয়ে করতে, কেন্দ্রীয় সরকারের সঙ্গে সহমত হয়ে করুন। কিন্তু আপনারা বলছেন সংগতি রেখে করা হবে। আমরা একটা ইউননিমাস নিয়ে করতে চাই। আমরা তো বলি নি যে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের ইয়েস ম্যান হয়ে কাজ করুন। আমরা বলেছি সহমত হয়ে কাজ করুন। কিন্তু আপনারা বলছেন সংগতি রেখে করতে হবে। এই ভাবে অ্যামেন্ডমেন্ট এনেছেন। আমরা বলেছিলাম, পাঁচ শতাংশ, সেখানে আপনারা বললেন প্রয়োজন নেই। এই সব দেখে আসলে, আপনারা আদৌ ও.বি.সি. সম্বন্ধে কিছু করতে চান কি না বুঝতে পারছি না। এই অ্যামেন্ডমেন্টগুলো নিয়ে এসেছেন, এইগুলো সব রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে নিয়ে এসেছেন। কারণ মন্ডল কমিশনের রিপোর্টকে আপনারা উপেক্ষা করেছেন এবং আজকে সুপ্রিম কোর্টের রায়ের ভিত্তিতে করতে বাধ্য হচ্ছেন। এই পিছিয়ে পড়া মানুষের স্বার্থ আপনারা এতদিন দেখেননি, আপনাদের এই ঔদাসিন্যের বিরুদ্ধে যে প্রস্তাব কংগ্রেসিরা এনেছেন, তার উপর আপনারা অনেকগুলো অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে, সেই জন্য তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**(The House was then adjourned till 2.30 p.m.)**

[2-30 – 2-40 p.m.(After Adjournment)]

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজ অ্যামেন্ডমেন্ট অফ চিফ হুইপ আমি এটা সমর্থন করি। স্যার বিড়ালেরও মাঝে মাঝে বৈষ্ণব হবার ইচ্ছা প্রকাশিত হয়। রিসেসের আগে মাননীয় সদস্য মান্নান সাহেব বক্তৃতা করলেন শোষিত, অবহেলিত নিপীড়িত, নির্যাতীত জনগণের পক্ষে তাঁরা এই প্রস্তাব এনেছেন। এই কথাগুলো আজকে ওদের মুখে শুনতে হল। এই কথাগুলো কমিউনিস্ট পার্টিই বলে এসেছে, কমিউনিস্ট পার্টি এই শোষিতদের পাশে দাঁড়িয়ে লড়াই করে এসেছে। স্যার, মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য খুব সঠিক ভাবেই বলেছেন। আমি সেখানে একটি কথা বলতে চাই, চিফ হুইপ যেভাবে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাতে কোনও মৌলিক পার্থক্য নেই। তথ্যের কোনও পরিবর্তন হচ্ছে না, কিন্তু কংগ্রেসিদের বদ উদ্দেশ্য হচ্ছে নির্বাচনের মুখে এই প্রস্তাব পাস করিয়ে নেওয়া। আমরা কখনও এটা গ্রহণ করতে পারছি না। পবিত্র এই বিধানসভায় দাঁড়িয়ে কখনও কংগ্রেসিদের এই বদ উদ্দেশ্যকে সমর্থন করা যায় না স্যার, আপনি এটা বললেই বুঝতে পারবেন। সুপারিশের জায়গায় নীতিগত ভাবে বলা হয়েছে। একেবারে লাস্ট লাইনে সহমতের জায়গায় সঙ্গতি রেখে বলা হয়েছে। স্যার মূলগত কোনও পরিবর্তন কি এতে ঘটেছে? এতে কোনও মৌলিক

পার্থক্য নেই, এবং কোনও রকম ভাবেই মূলগত তথ্যের কোনও পরিবর্তন করা হচ্ছে না। তাই আমি সংশোধিত আকারে প্রস্তাবটিকে সমর্থন করছি। স্যার, পশ্চিমবঙ্গ সরকার মন্ডল কমিশনের প্রতিটি সুপারিশ—কমিশনের রিপোর্টর মধ্যে যেখানে যা সুপারিশ করা হয়েছে—গ্রহণ করেছে। তার বাইরে কিছু করেনি। এরপরেও যা যা সুপারিশ আসবে তা তারা মানতে বাধ্য থাকবে। ওঁরা কেন্দ্রীয় সরকারের কথা বলছেন—কেন্দ্রীয় সরকার ইদানিংকালে কোথায় কোনও এস.টি. বা ও.বি.সি.-কে চাকরি দিয়েছে? সারা ভারতবর্ষে দিনের পর দিন বেকারের সংখ্যা বেড়ে চলেছে, তফসিলি জাতি, উপজাতিদের মধ্যেও বেকারের সংখ্যা ক্রমশ বেড়ে চলেছে। এরপরেও ওঁদের ঐসব কথা বলতে লজ্জা করছে না! সুতরাং আমি অ্যামেন্ডমেন্ট-সহ প্রস্তাবটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মানস ভূঁইয়া প্রস্তাবের ওপর মাননীয় সদস্য লক্ষ্মী দে মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা কখনওই মূল প্রস্তাবকে ঘুরিয়ে দেওয়ার জন্য নয়। মাননীয় সদস্য মান্নান সাহেবরা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে যেটা করতে চেয়েছিলেন সেটাকেই শুধু একটু ঘুরিয়ে দিয়েছেন। এখানে কোল্ড স্টোরেজের কথা বলা হয়েছে। আমি ওঁদের জিজ্ঞাসা করি, 'মন্ডল কমিশন' কবে গঠিত হয়েছিল এবং কবে সুপারিশ প্রকাশিত হয়েছিল? তারপর সেটা কতদিন কোল্ড স্টোরেজে ছিল? আপনারাই দীর্ঘদিন একে কোল্ড স্টোরেজে রেখেছিলেন। বামফ্রন্ট সমর্থিত জনতা দলের প্রধানমন্ত্রী কোল্ড স্টোরেজ থেকে একে বের করে এনে কাজের কথা কথা প্রথম বলেন। আমাদের বামফ্রন্ট শ্রেণী সংগ্রামে বিশ্বাস করে। আমরা দুটো শ্রেণীর অস্তিত্বে বিশ্বাস করি—শোষক এবং শোষিত। সুপ্রিম কোর্ট যখন নির্দেশ দেয় তখনই আমরা ২৯টি জাতিকে চিহ্নিত করে লিস্ট প্রকাশ করেছি। আমাদের প্রথম লিস্ট প্রকাশিত হয়েছে, দ্বিতীয় লিস্টও প্রকাশিত হবে। আমি জিজ্ঞাসা করি এই যে রিজার্ভেশন, রিজার্ভেশন করে এত কথা বলা হচ্ছে, এই রিজার্ভেশন তো অনলি দি গভর্নমেন্ট সেক্টর, বে-সরকারি ক্ষেত্রে কি হবে? ভারত সরকারের নয়া শিল্প এবং অর্থনীতি অনুযায়ী সরকারি ক্ষেত্র ক্রমশ সঙ্কুচিত হচ্ছে আর বে-সরকারি ক্ষেত্রকে সম্প্রসারিত করার কথা বলা হচ্ছে, অথচ বে-সরকারি ক্ষেত্রে রিজার্ভেশন করা হয় না। ভারত সরকারের গৃহীত নীতি অনুযায়ী রেলে কর্মচারির সংখ্যা ২০ লক্ষ থেকে কমিয়ে কমিয়ে ইতিমধ্যেই ১৪ লক্ষে নিয়ে আসা হয়েছে এবং আগামী দিনে একে ১০ লক্ষে নামিয়ে আনা হবে। তারা কেটারিং-কে প্রাইভেটাইজ করছে, কোনও কোনও স্টেশনকে প্রাইভেটাইজ করছে। নয়া শিল্প নীতি অনুসারে দিল্লি, কলকাতা, বোম্বে, মাদ্রাজের মতো চারটি মেগাসিটিতে তারা টেলি-কমিউনিকেশনকে পর্যন্ত প্রাইভেটাইজ করছে। সুখরাম সদর্পে ঘোষণা করেছেন, 'আমরা প্রাইভেটাইজ করবই'। এরপরে ব্যাঙ্ক, এল.আই.সি. প্রভৃতির দিকেও তাদের নয়া শিল্প নীতিকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। ইন্দিরা গান্ধী যখন এইসবগুলোকে জাতীয়করণ করেছিলেন তখন এই বিধানসভায় দাঁড়িয়ে আমরা তাঁকে অভিনন্দন জানিয়েছি। এখন নয়া অর্থনীতির কোপে পড়ে সেগুলো সব আবার ব্যক্তি মালিকানার হাতে ফিরে যাচ্ছে। আর আপনারা

এখানে রিজার্ভেশনের জন্য চিৎকার করছেন! মাহিষ্য, কুর্মি, সদগোপ, বারুইজীবী প্রভৃতিরা ও.বি.সি.-তে আসুক, তাতে আমাদের কোনও আপত্তি নেই। কিন্তু রিজার্ভেশন তো হবে—চাকরি কোথায়? সরকারি ক্ষেত্রে চাকরি সঙ্কুচিত হচ্ছে, প্রাইভেট সেক্টর রিজার্ভেশন মানবে না। তাহলে এই রিজার্ভেশনের কি মূল্য থাকবে? প্রাইভেট সেক্টরে রিজার্ভেশনের ভিত্তিতে চাকরি হয় না, সেখানে যোগ্যতার ভিত্তিতে চাকরি হয় এবং তাই হবে। মানবাবু, আপনারা এখানে ভারত সরকারের প্রতিনিধিত্ব করছেন। ভারত সরকারের বর্তমানের যে শিল্প নীতি, সেই শিল্প নীতিটা কি? সরকারি ক্ষেত্রকে সঙ্কুচিত কর, প্রাইভেট সেক্টরকে বাড়িয়ে দাও, মাল্টিন্যাশনালকে দুহাত তুলে আহ্বান জানাও। ভারত সরকার বিদেশি বিনিয়োগকে আহ্বান জানাচ্ছে। আমাদের অভিজ্ঞতা বলছে, বণিকের মান দন্ড রাজ দন্ড রূপে দেখা দেবে এবং তখন আর জাতপাতের কোনও প্রশ্নই তাতে ঠেকাতে পারবে না। আপনারা কি করছেন, ভারতবর্ষ কোথায় যাচ্ছে! নেতাজি সুভাষচন্দ্র ১৯৪৪ সালে ভারতবাসীকে সতর্ক করেছিলেন, জাতপাতের খেলা খেলোনা। ভোট আসছে, তাই হঠাৎ আপনারা এইসব কথা বলছেন। ১৯৮০ সালে মন্ডল কমিশনের সুপারিশ প্রকাশিত হয়েছিল, দীর্ঘদিন কেন আপনারা তাকে রূপায়িত করেননি? গতকাল নরসিমা রাও এক গুচ্ছ প্রকল্প ঘোষণা করেছেন সাড়ে তিন হাজার কোটি টাকার। তার মধ্যে কত টাকা রেখেছেন পিছিয়ে পড়া মানুষদের জন্য?

[2-40 – 2-50 p.m.]

উল্লেখ নেই। কাগজে পড়েছি। সুতরাং নিছক ভোটের দিকে তাকিয়ে এই বিভেদপন্থা আনবেন না। পশ্চিমবাংলার মানুষ শান্তিতে বসবাস করছে। সেইজন্য মাননীয় সদস্য, শ্রী লক্ষ্মীকান্ত দের সংশোধনী আকারে মূল যে বক্তব্য সেই মূল বক্তব্যের আমি বিরোধিতা করছি না। কিন্তু ডাঃ মানস ভূঁইয়া এবং আব্দুল মান্নান সাহেব সহ কয়েকজন বিরোধী দলের সদস্য ভোটকে সামনে রেখে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে যেসব কথা বলেছেন তার আমি বিরোধিতা করছি। প্রস্তাবের মূল যে উদ্দেশ্য তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডাঃ মানস ভূঁইয়া সহ কয়েকজন সদস্য যে প্রস্তাব এনেছেন আমি তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন করি এবং সরকারি দলের মুখ্য সচেতক, শ্রী লক্ষ্মীকান্ত দে মহাশয় এই প্রস্তাবে যে সংশোধনী এনেছেন তাকে চরমভাবে বিরোধিতা করছি। আমি সরলবাবুকে সুস্পষ্টভাবে বলতে চাই, আমরা রাজনৈতিক উদ্দেশ্যকে সামনে রেখে এই প্রস্তাব আনিনি। আমি এইকথা বলতে চাই, ও.বি.সির ব্যাপারে প্রথম থেকে আপনারা যে অবহেলা, অনীহা করেছেন এবং এখনও করছেন সেটারই বিরোধিতা করছি যাতে আর না করেন। পশ্চিমবাংলায় পিছিয়ে পড়া মানুষের জন্য যে ব্যবস্থাপনা হয়েছে তার সুযোগ তারা যাতে নিতে পারেন সেইজন্য এই প্রস্তাব। একথা নিশ্চয়ই আপনাদের স্মরণে আছে, শ্রী বিনয় চৌধুরির নেতৃত্বে একটি কমিটি হয়েছিল। সেই কমিটি স্পষ্টভাবে এই রিপোর্ট দিয়েছিলেন যে এখানে কোনও ও.বি.সি নেই। তাহলে আমার প্রশ্ন এগুলো কোথা

থেকে হল? আপনারা সুপ্রীম কোর্টের রায়ের চাপে পড়ে এখন চিন্তা করছেন। এ.কে. সেনের যে কমিটি হয়েছিল তাতে এ পর্যন্ত ২৯টি সম্প্রদায়কে ও.বি.সির মধ্যে আনা গেল। সেদিন পশ্চিমবাংলায় ও.বি.সির মধ্যে যাদের নিয়ে আসা উচিত তাদের আপনারা আনেননি। তাদের প্রতি আপনারা প্রতারণা করেছেন, তাদের প্রতি ছলনা করেছেন এবং বঞ্চিত করেছেন। ইতিমধ্যে ১৭৭টি সম্প্রদায়কে যাদের চিহ্নিত করেছিল মণ্ডল কমিশনের মাধ্যমে তাদের মধ্যে এখন যাদের এই রাজ্যে নিয়ে আসা উচিত তারা হচ্ছে, মাহিষ্য, কুর্মী, সদগোপ, চাঁই, তেলী এবং আনসারী, বিশেষ করে মাহিষ্য সম্প্রদায় এই রাজ্যের জনসংখ্যার এক-চতুর্থাংশ মাহিষ্য সম্প্রদায় আছে। অথচ মাহিষ্য সম্প্রদায় বিত্তশালীর মধ্যে পড়ে এই কথা বারংবার বলার চেষ্টা হচ্ছে। কিন্তু এই মাহিষ্য সম্প্রদায়ের অধিকাংশ মানুষ পিছিয়ে পড়া। মাত্র ১০ পারসেন্টেরও কম মানুষ শিক্ষিত থাকলেও থাকতে পারে। কিন্তু মূল অংশ চাষবাস ইত্যাদির উপর নির্ভর করে জীবন-যাপন করে। তাই আমাদের দাবি, মাহিষ্য সম্প্রদায়কে ও.বি.সির মধ্যে আনা হোক এবং সাথে সাথে অন্যান্য রাজ্যে ও.বি.সি যেভাবে কার্যকর করা হচ্ছে সেইরকম এই রাজ্যেও কার্যকর করা হোক। ইতিমধ্যে মহারাষ্ট্রের কথা বললেই তো আপনারা চিৎকার করে উঠবেন—হ্যাঁ, আমি বলতে বাধ্য হচ্ছি, মহারাষ্ট্রে ইলেক্ট্রিসিটিতে ৩ হাজার ৪৮টি শূন্য পদে ৩৮৬ জন ও.বি.সি চাকরি পেয়েছে। পশ্চিমবাংলায় এখন সেই অবহেলা, এখন এই প্রক্রিয়া [illegible] এই প্রক্রিয়া শুরু না করে আপনারা বলছেন সার্টিফিকেট নিতে হবে। নিশ্চয়ই সার্টিফিকেট নিতে হবে এস. সি এবং এস.টির মতন নিশ্চয় তাদের সার্টিফিকেট নিতে হবে। তাই আপনারা এই সার্টিফিকেটের জন্য ব্লক অফিসে তাদের যেতে বলছেন। কিন্তু সেখানে একটা জটিলতা সৃষ্টি হয়েছে। এই গরিব সাধারণ মানুষ, কম শিক্ষিত মানুষেরা সেই সার্টিফিকেট পূরণ করতে খুবই অসুবিধার মধ্যে পড়ছে। এই সার্টিফিকেট পূরণ করার ক্ষেত্রে সরলীকরণের ব্যবস্থা করা হোক। আপনারা শুনলে অবাক হয়ে যাবেন, ১৯৯৫ সালের ২৩ জুন একটা রিপোর্ট প্রকাশিত হয়েছিল। সর্বভারতীয় ক্ষেত্রে সেখানে দেখতে পাওয়া যাচ্ছে, ৭০৩ জন আই. এ. এসদের ধ্যে ও.বি.সি ২০৩ জন হয়েছে। এই রাজ্যের আণ্ডারে হতে পারেনি। আজকে আপনারা পশ্চিমবাংলার প্রতি বঞ্চনার কথা, প্রতারনার কথা বলেন, এখানে সরলদেব এবং চীফ হুইপ, শ্রী লক্ষ্মীকান্ত দে মহাশয় বললেন, কংগ্রেসের পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে তা আগামীদিনের নির্বাচনকে সামনে রেখে এই প্রস্তাব আনা হয়েছে। আমি বলব, না। আমরা এই প্রস্তাব এনেছি সত্যিকারের যারা অবহেলিত মানুষ তারা যাতে সুযোগ পেতে পারে তারজন্য চিহ্নিত করুন। যেখানে ১৯৯৩ সালের সেপ্টেম্বর মাস থেকে অন্যান্য রাজ্যে কার্যকর করা হয়েছে, সেখানে ১৯৯৫ সালের জুলাই মাস শেষ হয়ে আগস্ট মাস পড়তে গেল, এখন ও.বি.সির আণ্ডারে ১জন মানুষকেও চাকরির সুযোগ দিতে পারেননি এই রাজ্যে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের আর্থ সামাজিক বন্দোবস্ত পরিবর্তনের সাথে যে সুযোগ পাওয়া উচিত ছিল তা পাইনি। তার জন্য আমাদের এই প্রস্তাব আনা। আমরা তাই মনে করি এই প্রস্তাব সময়োচিত, এই প্রস্তাব যথোপযুক্ত। এই প্রস্তাব পিছিয়ে পড়া মানুষের পক্ষে অত্যন্ত ভালো এবং তাই আমাদের আনা এই প্রস্তাবকে সমর্থন করে, আর যে সব

সংশোধনীগুলি আনা হয়েছে, তাকে আমি বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি দেখছি যে, যা সময় আছে তাতে হবে না। তাই আপনাদের সম্মতি নিয়ে আরও ৩৫ মিনিট সময় বাড়িয়ে দিলাম।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই প্রস্তাব আনা থেকে শুরু করে দুই দলের মধ্যে যে ডিবেট হচ্ছে, তাতে মনে হচ্ছে যে, কতগুলি তথ্য সম্পর্কে গোলমাল আছে। প্রথম কথা হচ্ছে যে, কেন্দ্রীয় সরকার উদ্যোগ গ্রহণ করছে—এই কথা বলবার যে চেষ্টা হচ্ছে সেটা ঠিক নয়। মণ্ডল কমিশন একটা রিপোর্ট দিয়েছে, সেটা ১৯৮০ সালের। এটা মোরারজি দেশাইয়ের আমলে নিযুক্ত হয়েছে এবং ইন্দিরা গান্ধীর আমলে রিপোর্ট দিয়েছে। সেই রিপোর্ট নিয়ে কোনও কথা বার্তা নেই, ভাষণে কিছু নেই। আমাদেরই সহকর্মী সরল দেব বলেছিলেন যে, ১৯৯০ সাল পর্যন্ত নিয়ে কোনও উচ্চ বাচ্য নেই। আজকে যারা ২-৩-৪ ইত্যাদি বছর পর্যন্ত বসে এত বেশি উদ্বিগ্ন হচ্ছেন, তারা ১০ বছরে কি করেছেন এটা একটু হিসাব করা দরকার। যখন এই রিপোর্ট এল, তখন তার ৩১.১২.৯০ তারিখে তার একটা নোটিফিকেশন হল। সেই নোটিফিকেশন নিয়ে হইচই হল, এই সব তো নিকট অতীতের ইতিহাস। সেই হইচই অন্তত পক্ষে বামপন্থী প্রভাবিত রাজ্য যেগুলি আছে, সেখানে তখন হয়নি। কিন্তু এই মণ্ডল কমিশন সম্পর্কে দুর্বল মানুষের জন্য যারা আজকে চিৎকার করছেন, তারা সেই সমস্ত রাজ্যে প্রবল ছিল—দিল্লি, মধ্যপ্রদেশ, রাজস্থানে—কিন্তু সেখানে অনেক ঘটনা ঘটেছে। এই ঘটনা নতুন কিছু ব্যাপার নয়, এটা সবাই জানে। তারপর স্বাভাবিক ভাবে ভি. পি. সিং ৩১.১২.৯০ তারিখে যে নোটিফিকেশন করলেন সেটার কিন্তু কিছুটা আইনগত ভাবে ইনজাংশন হল এইভাবে আটকে গেল এবং কিছু বাইরে থেকেও আটকে গেল। রাজনৈতিক এবং আইনগতভাবে আটকে গেল এবং এইটাই হচ্ছে ভি. পি. সিং এর পতনের মূল কারণ। তারপর দেখা গেল যে, সুপ্রিম কোর্টে জাজমেন্ট হল। মামলা যখন হল, তখন তার জাজমেন্ট হবেই। জাজমেন্ট হয়েছে ১৬.১২.৯২ তারিখে। ঐ জাজমেন্টের মাঝামাঝি সময়ে অর্থাৎ ১৯৯০-৯২ এর মধ্যে যে, ফার্স্ট নোটিফিকেশন, সেকেণ্ড নোটিফিকেশন হয়েছে, তাতে রাজ্যসরকারও কিছু ভূমিকা গ্রহণ করেছে। আমরা চেয়েছিলাম যে, ও.বি.সি. বলতে জাতের নাম করা ঠিক হবে না। ওর মধ্যে কিছু আর্থিক ক্যারিয়ারও থাকা দরকার। কারণ এতে বিশেষ কোনও ধনী লোকও আছেন কিনা সেটাও দেখা দরকার। সেটা নিয়ে কেন্দ্রের সঙ্গে আমাদের কথাও হয়েছে। এই ব্যাপারে আমাদের সঙ্গে দিল্লির অনেক চিঠি চালাচালিও হয়েছে। তারপর দেখা যাচ্ছে যে, এই কংগ্রেস আমলে সেকেণ্ড নোটিফিকেশন যখন হল, তখন এই কথা অনেকটা গৃহীত হয়েছে।

[2-50 – 3-00 p.m.]

পশ্চিমবঙ্গ রাজ্য থেকে যেটা আমরা ও.বি.সি. ঐ সমস্ত শ্রেণীর মধ্যে উঁচু অংশকে বাদ দিতে চেয়েছি, অ্যাফলুয়েন্ট অংশকে সেটা কিন্তু কংগ্রেস গভর্নমেন্টও আজকে ওঁরা আমাদের

সঙ্গে বিরোধিতা করছেন—কিন্তু দিল্লির সরকার ইন প্রিন্সিপল গ্রহণ করেছিলেন। সেজন্যই ক্রিমিলেয়ার কথাটা উঠেছে। শুধু শতাংশ কথাটা বাদ যাবে। আমরা আর একটা জিনিসের জন্য চেষ্টা করেছিলাম, যারা এই রিজার্ভেশনের মধ্যে পড়ে না. কিন্তু হতভাগ্য মানুষ বামুন, কায়েত সবার মধ্যেই আছে, একেবারে গরিব তাদের জন্য ১০ পারসেন্ট রাখা হোক। দারিদ্রের মাপকাঠিটা পরে হবে, তবে ১০ পারসেন্ট রাখা হোক একথাটা বলেছিলাম। মাননীয় মানস ভুঁইয়া নিশ্চয়ই জানেন দিল্লীর সরকার—আমরা সেটা ১০ পারসেন্ট স্ট্যাণ্ড নিয়েছিলাম—সেটা নিয়ে নোটিফিকেশন করেছেন। যাদের জন্য কোনও কোটা নেই অথচ দরিদ্র তাদের জন্য ১০ পারসেন্ট রিজার্ভেশন নোটিফিকেশন দিল্লির সরকার করেছিলেন। তাহলে কি দাঁড়াল? পশ্চিমবঙ্গ রাজ্যের একপেশে ভাবে নয় সামগ্রিকভাবে সেটা আমরা চেষ্টা করেছিলাম অনেকটা মাননীয় ভি. পি. সিং, অনেকটা কংগ্রেসের আমলে একটা পয়েন্ট গৃহীত হয়েছিল, নোটিফিকেশন হয়েছিল। সেই নোটিফিকেশন টিকলনা সেটা আলাদা কথা, সুপ্রীম কোর্টের জাজমেন্ট দেওয়া হয়েছিল. এটা ঠিক রেখে মণ্ডল কমিশনের [illegible] অংশ এবং ও. বি. সি'র অ্যাফলুয়েন্ট অংশকে বাদ দিয়ে পারেনি. সুপ্রীম কোর্ট বলেছিলেন ও. বি. সি'র অ্যাফলুয়েন্ট অংশকে বাদ দিতে [illegible] বাদ দিয়ে মণ্ডল কমিশন [illegible] নট ট্রায়ে আপ টু ইক্ত। সেকেণ্ডাল [illegible] আমাদের সঙ্গে সহমত [illegible] কায়েতের মধ্যে ১০ [illegible] কিন্তু সুপ্রীম কোর্ট মেনে নেননি [illegible] একটু নিলেন, একটা নিয়ে [illegible] চলছে। মণ্ডল কমিশন বলব না, [illegible] সুপ্রীমকোর্টের সিদ্ধান্ত অনুসারে [illegible] মণ্ডল কমিশনের সুপারিশ অনুসারে চলছে না। সুপ্রীমকোর্ট সিদ্ধান্ত হয়েছে যে সমস্ত রাজ্যের মধ্যে ব্যাকওয়ার্ড ক্লাশের লিস্ট নেই ৪ মাসের মধ্যে করতে হবে। এটার জন্য আমরা দায়ী নই, যারা দায়ী, ১৯৫১ সালে মাদ্রাজে ছিল, ৪০এর দশকে দক্ষিণ ভারতে ছিল, ও. বি. সি'র লিস্ট রাজ্যে হয়েছে, কিন্তু তখন কেন হয়নি আর্থ সামাজিক কারণ আছে, যারা বহুদিন রাজত্ব চালিয়েছে, তাঁরা করেননি, আমরাও করিনি, কিন্তু করা হয়নি। সে সম্বন্ধে আপনারা আপনাদের মতো বোঝেন, আমরা আমাদের মতো বুঝি। ওখানে জাতপাতের লড়াই বহুদিনই ছিল, এখন করবে কি? ঐ লিস্টের সঙ্গে মণ্ডল কমিশনের কমন নামগুলি থাকবে, ওদের কোনও পুরনো লিস্ট নেই, পশ্চিমবঙ্গ তার মধ্যে একটা অংশ। ১১টা রাজ্যে ছিল না, তার মধ্যে পশ্চিমবঙ্গ একটা। তারপর নির্দেশ হল তাড়াতাড়ি করে হিসাব নিকাশ করে ফাইণ্ড আউট করে কতজন ও.বি.সি. রয়েছে এবং মণ্ডল কমিশনের ১৭৭ জনের নাম নিতে হবে এই কথা সুপ্রীম কোর্ট বলেনি। আমরা সেই ভাবে সুপ্রীম কোর্টের প্রাক্তন বিচারপতিকে দিয়ে কমিশন করেছি এবং এই কমিশন আমরা ৪ মাসের মধ্যে করেছি। তারপরে তারা রিপোর্ট দিয়েছে। আমরা সমস্ত রকম সুযোগ-সুবিধা প্রসারিত করেছি কমিশনকে। আমরা কোনও [illegible] করিনি—পক্ষেও নয়, বিপক্ষেও নয়। অনেকে আমাদের কাছে বলেছেন [illegible] নির্দিষ্টিক [illegible]। আমরা বলেছি, ওখানে কমিশন আছে, কমিশনের জাজকে [illegible] কে ও. বি. সি হিসাবে আমাদের নেওয়া উচিত। এখানে [illegible] নেই। এই ভাবে ও দফায় আমাদের কাছে ৩৫টির লিস্ট এসেছে, আমরা

২৯টির ঘোষণা করেছি। এই সব জিনিসগুলি আছে। ডাঃ মানস ভুঁইয়া যে কথা বলেছেন যে, বামফ্রন্ট সরকার ভীষণ দেরি করেছে, এটা আমরা মানতে রাজি নই। আমরা এটা ৪ মাসের মধ্যে করেছি এবং যখন যে লিস্ট বের হয়েছে, লিগ্যাল সেকশনে যেটুকু সময় লাগে সেইটুকু সময়ে দিয়ে আমরা প্রকাশ করেছি। কাজেই অনেক দেরি হয়েছে, অনিহা আছে, এই সমস্ত যে কথা বলা হয়েছে, সেটা কাজের কথা নয়। সুপ্রীম কোর্ট যে গাইড লাইন দিয়েছে, সেই গাইড লাইন মেনে করা হয়েছে। ও. বি. সি'র লিস্ট যেটা বের করা হয়েছে, মণ্ডল কমিশন যা বলেছে, সুপ্রীম কোর্ট তা বলেনি। সুপ্রীম কোর্টের দৃষ্টিভঙ্গিতে ওটা একটা মডিফায়েড আকারে এসেছে, আমরা সেটা মেনে নিয়েছি। সুপ্রীম কোর্ট থেকে অর্থনৈতিক বিষয়টাকে একটা ক্রাইটেরিয়া হিসাবে দেখানো হয়েছে—এখানে ক্রিমিলিয়াটা বাদ যাবে। এটা অ্যাকসেপ্ট করে নিয়ে আমরা কাজ করছি। এরপরে আর কোনও অভিযোগের ব্যাপার নেই। যেখানে ১০ বছর দেরি হয়ে গেছে সেখানে আপনারা কোনও অভিযোগ করেননি। আর আজকে আইনগত ভাবে যেটা তৈরি হচ্ছে সেটাতে দেরি হয়ে গেল বলে অভিযোগ করছেন। কাজেই একথা বলবো যে কংগ্রেস থেকে যে প্রস্তাবটি আনা হয়েছে, সেটা যদি আমাদের সঙ্গে আলোচনা করে আনা হত তাহলে ভাল হত। কিন্তু হঠাৎ করে একটা প্রস্তাব আনা হল যে বামফ্রন্ট সরকার দেরি করছে। কিন্তু বিষয়টাতো তা নয়। ইন্দিরা গান্ধীর সময়ে কেন হয়নি—এর জবাব কে দেবে? ভি. পি. সিংয়ের সময়ে তাকে চলে যেতে হল। ১৯৯০ সালের পরেও দুই বছর চলে গেল। দিল্লিতে কি ঘটনা ঘটেছে সেটা আপনারা জানেন। পশ্চিমবাংলা, ত্রিপুরা, কেরলে সেই রকম ঘটনা ঘটেনি। আজকে আপনারা একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এই জিনিস এনেছেন। আরো কতকগুলো প্রশ্ন এখানে উঠেছে। আপনারা সার্টিফিকেটের কথায় বললেন যে গণ্ডগোল হচ্ছে। এখন কথা হচ্ছে, আমরা যদি সকালে এক রকম সিদ্ধান্ত করি, আবার বিকালে আর এক রকম সিদ্ধান্ত নেই তাহলে মুস্কিল। ১৯৫৩ সালের সেনসাসে যখন জাতের নামের প্রশ্ন উঠেছিল, সেই সময়ে জওহরলাল নেহেরু ঘোষণা করেছিলেন যে ভারতবর্ষের মানুষের পিছনে জাতের নাম থাকা ইট উইল বি ইরেলিভেন্ট উইদিন ১০ ইয়ার্স। সুতরাং তারপরে সেনসাসের সময়ে জাতের নম আর জিজ্ঞাসা করা হয়নি। আজকে ১৯৯০ সালে এসে আবার জাতের নামটা ভীষণ ভাবে রেলিভ্যান্ট হয়ে গেল। এই সবই ইলেকশনের ব্যাপার। আপনারা আগে বলতেন গরিবী হটাবেন, ঘরে ঘরে সকলকে চাকুরি দেবেন, সব শেষ হয়ে গেছে। এখন আবার এই সব নিয়ে এসেছেন। আমি মাননীয় সদস্যকে জিজ্ঞাসা করি, কেউ বারুজীবী কিনা তাহলে কি উত্তর দেবেন? এগুলি খুঁজে বের করা খুবই মুস্কিল। যা স্টেটমেন্ট দেওয়া হয় তার উপরে ভিত্তি করে এগুলি করতে হয়। কাজেই এটা খুবই ডিফিকাল্ট।

[3-00 – 3-10 p.m.]

দক্ষিণ ভারতের কিছু কিছু রাজ্যে জাতি নিয়ে গণ্ডগোল হয়েছিল কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে আমাদের আমলে কিছু গণ্ডগোল হয়নি, এখনও লাগছে না। আপনারা রাজনৈতিক

ফায়দা তোলার চেষ্টা করবেন না। আপনারা ১০ বছরের জবাব আগে দিন, তারপর ৪ মাসের জবাব আমি দেব। যেভাবে অ্যমেণ্ডমেন্ট করেছি আমরা, সেই অ্যমেণ্ডমেন্টের মূল প্রস্তাবে যে ভুল তথ্য ছিল সেটা সংশোধন করে আমরা এই অ্যামেণ্ডমেন্ট এনেছি। আশা করছি এতে আপনারা সহযোগিতা করবেন এবং অ্যামেণ্ডমেন্টগুলো গ্রহণ করবেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি খুব ধৈর্য ধরে আদিবাসী তফসিলি দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয়ের বক্তব্য শুনলাম এবং তার আগে মাননীয় সদস্য, সরকারি দলের মুখ্য সচেতক শ্রী লক্ষ্মী দে মহাশয়ের রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত, বিপদে পড়া, বহুকষ্টে পরামর্শ নিয়ে দলকে বাঁচানোর জন্য ১১ দফা, ১১ লাইন, ১১টি সংশোধনী এখানে এনেছেন। আমি এতদিন হাউসে আছি, খুবই কম আমার ক্ষুদ্র সংসদীয় জীবনে এই ধরনের অবিবেচনা প্রসূত, অসংসদীয় এবং হীণমন্য রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত সংশোধনী দেখিনি। প্রস্তাবে পিছিয়ে পড়া, বঞ্চিত ও. বি. সি. বা আদার ব্যাকওয়ার্ড ক্লাস বা অন্যান্য পিছিয়ে পড়া মানুষের জন্য একটা প্রস্তাব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবে দীনেশচন্দ্র ডাকুয়া বললেন আমরা নাকি রাজনীতি করছি। কোন জায়গায় আমি কংগ্রেস, কমিউনিস্ট বলেছি? বাংলা ভাষা কি আপনারা বোঝেন না? আপনারা বলেছেন মাতৃভাষা মাতৃদুগ্ধ। আপনাদের সুবিধা হবে বলে আমি ইংরাজিতে না লিখে বাংলাতে লিখেছি। আমি কোথায় লিখেছি কংগ্রেস ভাল, সি. পি. এম. খারাপ বা কংগ্রেস ভাল করছে সি. পি. এম. খারাপ কাজ করছে? আমি বলেছি যে সারা ভারতবর্ষের ২৫টি রাজ্যে যে পদ্ধতি চলছে, সারাভারতে সরকারের দৃষ্টিভঙ্গি ফেডারেল স্ট্রাকচারের দিকে, একটা অঙ্গ রাজ্যের ও.বি.সি. এর ছেলে-মেয়েরা বা যুবক-যুবতীরা কেন পিছিয়ে পড়বে? এতে কনস্টিটিউশনাল ক্রাইসিস দেখা দিচ্ছে। ফাণ্ডামেণ্টাল রাইটস তারা পাচ্ছে না। ভারত সরকার বলেছেন মণ্ডল কমিশনের সুপারিশক্রমে, সর্বোচ্চ ন্যায় আদালতে সুপ্রিম কোর্টের নির্দেশক্রমে রাজ্যে রাজ্যে ও.বি.সি. এর যারা মানুষ তাদের সম্প্রদায়কে চিহ্নিত করে সুযোগ-সুবিধা দান। মণ্ডল কমিশন ১৭৭টি তালিকা চিহ্নিত করেছিলেন। দুর্ভাগ্য বিনয় চৌধুরি থাকলে ভাল হত, এখন নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ১৯৮০ সালে মণ্ডল কমিশনের সুপারিশে বলা আছে, পার্ট-১, পার্ট-২তে, লাইব্রেরিতে আছে, তাতে বিনয়বাবুকে চেয়ারম্যান করে এই রাজ্যে একটি কমিটি করা হয়েছিল। দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় জানেন, তখন তিনি মন্ত্রী হননি। সবচাইতে অগ্রগণ্য মন্ত্রী, জ্যোতিবাবুর পর বিনয়বাবু, তিনি লিখিত ভাবে বলেছেন দেয়ার ইজ নো ব্যাকওয়ার্ড ক্লাস ইন দিস স্টেট অফ ওয়েস্ট বেঙ্গল। ১৯৮০ সালে বিনয়বাবু অন রেকর্ড বললেন। আর আজকে ১৯৯৫ সালে দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় বললেন আমরা ২৯টিকে চিহ্নিত করেছি, আরও কয়েকটির বিষয়ে চিন্তা-ভাবনা হচ্ছে। আমি বলতে চাইছি স্ববিরোধিতায় ভোগা এই রাজনৈতিক দল যার নাম মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি। বিহারের একটি মাহাতো ছেলে অল ইণ্ডিয়া কমপিটিশনের সুযোগ পাবেন, উত্তরপ্রদেশের একটি কুর্মি যুবক অল ইণ্ডিয়া কমপিটিশনের সুযোগ পাবেন, অসমের তিলি যুবক-যুবতী অল ইণ্ডিয়া কমপিটিশনের সুযোগ পাবেন, বিহারের

মাহিষ্য যুবক-যুবতী অল ইণ্ডিয়া কমপিটিশনের সুযোগ পাবেন, আই. এ. এস., আই. পি. এস. থেকে শুরু করে এল. ডি. ক্লার্ক, গ্রুপ ডি সব বিভাগে সুযোগ পাবেন অথচ পশ্চিমবঙ্গের যুবক-যুবতীরা কেন বঞ্চিত হবেন এটা আমাদের কথা। আমি বলছি না যে দীনেশবাবুর নাক বাঁকা কিংবা জ্যোতিবাবু মুখ ঘুরিয়ে বসে আছেন কিংবা বিনয়বাবু মুখ ঘুরিয়ে ও.বি.সি থেকে সরে গেছেন। আমি তো এই কথা বলছি না। আমি এই কথা বলিনি যে মার্ক্সবাদীরা ঝাণ্ডা দিয়ে ও.বি.সি-দের পেটাচ্ছে। তাহলে তো বলতে পারতেন যে আমি এটা নিয়ে রাজনীতি করছি। আমি পরিষ্কার ভাবে বাংলা ভাষাতে বলেছি। আর এখানে লক্ষ্মীবাবু করলেন কি? ১১টি লাইনে ১১টি সংশোধনী দিলেন। তাহলে রাজনীতি করছে কে? রাজনীতি করছেন আপনারা। আপনারা হিনমন্য রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে রাজনীতি করেন। আপনারা যখন যেটা সুবিধা হয় তখন সেই কথা বলেন। ১৯৮০ সালে বললেন যে আমাদের এখানে ও.বি.সি নেই, ১৯৯৫ সালে বললেন যে তালিকা তৈরি করছি। কেন হবে? কেন চ্যালেঞ্জ করলেন না আপনারা যে বিনয়বাবুর নেতৃত্বে যেটা বলেছিলেন সেটাই ঠিক যে পশ্চিমবাংলায় কোনও ও.বি.সি নেই? কোন নীতির উপর দাঁড়িয়ে আপনারা এই কথা বলেন? সর্ব্বভারতীয় ক্ষেত্রে ২৭ পারসেন্ট রিজারভেশন করা হয়েছে। আমি জয়ললিতার ৫৯ পারসেন্টের কথা বলছি না। সর্ব্ব ভারতীয় প্রেক্ষাপটে কমপারেটিভ স্টাডি করে কোথাও ৬০ পারসেন্ট কোথাও ৫৯ পারসেন্ট, কোথাও ৪২ পারসেন্ট, আই অ্যাম নট গোইং ইনটু দি ডিটেলস। সর্ব্বভারতীয় ক্ষেত্রে যেটা ২৭ পারসেন্ট রিজারভেশন, সেটা করলেন না কেন এখানে? পশ্চিমবাংলায় আপনারা দিয়েছেন ৫ পারসেন্ট। কেন? হোয়াই? কেন ৫ পারসেন্ট দেবেন? আপনারা কি তাহলে চিন দেশের কোনও একটা রাজ্যের বাসিন্দা, নাকি ভেঙে পড়া রাশিয়ার কোনও একটা রাষ্ট্রের বাসিন্দা? আপনি ভারতবর্ষের ছোট একটা অঙ্গ রাজ্যের একজন মন্ত্রী এবং এই রাজ্যের বাসিন্দা। তাহলে এক এক রাজ্যে এক এক রকম কেন হবে? আমাদের রাজ্যের যুবক-যুবতীরা যারা ও.বি.সি-তে পড়ছে, এই সমস্ত ছেলে মেয়েরা যারা কলেজে পড়ছে, ইউনিভার্সিটিতে পড়ছে তারা কেন এই ফেসিলিটি থেকে বঞ্চিত হবে? আবার প্রস্তাবের মূল উদ্দেশ্য হল এইটা। আর কি বলেছি? যে আপনারা দেরি করছেন। আলবাত দেরি করেছেন। আপনারা গড়িমাসি করছেন। ১৯৮০ সালে বিনয়বাবুকে দিয়ে যেটা লিখিয়েছিলেন সেটাকে প্রতিষ্ঠিত করতে রাজনৈতিক সংঘাত করলেন। পর্যালোচনা, বিশ্লেষণ সংঘর্ষ করে যখন দেখলেন এটা মেনে নিতেই হবে, তখন তালিকা তৈরি করছি বললেন। আপনাদের বিশ্লেষণে ভুল আছে, আপনাদের সিদ্ধান্ত গ্রহণের ব্যাপারে বিলম্ব ছিল এই কথা আমি বলেছি। তাও সেটা তো আমি কর্কস ভাষায় বলিনি। আমি বলেছি যেহেতু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার অনেক দেরি অন্যান্য পিছিয়ে পড়া মানুষদের তালিকা তৈরি করার কাজ শুরু করেছেন; আমি বলেছি শুরু করেছেন, আমি বলিনি যে শুরু করেনি। তাহলে কোথায় আমরা রাজনীতি করছি? হ্যাঁ, আপনারা অনেক দেরি করেছেন তো। এই কথা তো বলা যায়, আলবাত আপনারা দেরি করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন ওঁরা অনেক দেরি করেছেন। আপনারা বাঁকুড়ার মাহাতো, পুরুলিয়ার মাহাতো মেদিনীপুরের মাহাতো কেন বঞ্চিত হবে?

বাঁকুড়া পুরুলিয়ার কুর্মী কেন বঞ্চিত হবে? বিহারের সিলি, বিহারের মুড়ি বিহারের রাঁচির কুর্মী সম্প্রদায় আজকে তরতর করে উঠছে আর পশ্চিমবাংলার কুর্মী সম্প্রদায়ের ছেলে-মেয়েরা, বাঁকুড়া পুরুলিয়ার কুর্মী সম্প্রদায়ের ছেলে-মেয়েরা পেছিয়ে পড়ছে। এখানে তো অনেক জনপ্রতিনিধি আছেন, আপনারা বলুন না দাঁড়িয়ে এখানে কুর্মী সম্প্রদায়ের ছেলে-মেয়েরা সুযোগ পাচ্ছে? কেন পাচ্ছে না? বলুন কেন মেদিনীপুরের মাহাতো, মেদিনীপুরের মাহিষ্য সুযোগ পাবে না? কেন আজকে ২৪-পরগনা সহ অন্যান্য জেলার ছেলে-মেয়েরা এই সুযোগ পাবে না? কেন আজকে উত্তরবঙ্গের বহু সম্প্রদায় আছে যারা এই সুযোগ পাবে না? এই কথা আমি বলতে চেয়েছি। সেখানে লক্ষ্মীবাবুকে দিয়ে আপনারা ১১টি সংশোধনী দিলেন। আপনাদের ব্রুট মেজরিটি, সেই জন্য আপনারা এই সমস্ত অপকর্ম করছেন সংসদীয় সমস্ত রীতিনীতিকে ধ্বংস করে দিয়ে। আজকে শক্তিবাবুর বক্তব্য শুনলাম সুভাষ নস্করের বক্তব্য শুনলাম এবং অন্যান্য সদস্যদের বক্তব্য শুনেছি। আজকে ওনারা একটা বিপদ জনক অবস্থায় এসে দাঁড়িয়েছেন, স্ববিরোধিতায় ভুগছেন। সেই জায়গায় আমি একটা ঠিক সময়ে সময়োপোযোগী এই প্রস্তাব এনেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত বছরে ১৫ হাজার ভেকেন্সী ছিল, ব্যাকলগ সমেত কিন্তু আপ করে দিয়েছে কেন্দ্রীয় সরকার ইনক্লুডিং আই. এ. এস এবং আই. পি. এস সমেত। প্রোমোশানের ক্ষেত্রে ও.বি.সি-কে অগ্রাধিকার দিয়ে সমস্ত কিছু করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, গত বছর কেন্দ্রীয় সরকার ও.বি.সিদের জন্য ফিনান্স কমিশন তৈরি করবার জন্য টাকা বরাদ্দ করেছেন। প্রথম বছর ৮ কোটি টাকা দেওয়া হয়েছিল, এটা কেন্দ্রীয় সরকার দিয়েছিল। মন্ত্রী মহাশয় বলুন—আপনাকে সুযোগ দেওয়া হবে, আপনি বলুন—এই ৮ কোটি টাকা কিভাবে খরচ করেছেন, কবে টাকা পেয়েছেন, কবে টাকা খরচ করেছেন।

[3-10 – 3-20 p.m ]

আপনারা মাইনরিটি কমিশন উন্নয়ন কোন কাজ করেননি। আপনারা মাইনরিটি ফিনান্স কর্পোরেশনের টাকা খরচ করতে পারেননি। যারা আদার ব্যাকওয়ার্ড ক্লাস, তাদের জন্য ফিনান্সিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন টাকা বরাদ্দ করেছেন কেন্দ্রীয় সরকার, তাও খরচ করতে পারেননি, উন্নয়ন করতে পারেননি। যা কিছু উন্নয়ন, তা হল দলীয় উন্নয়ন, কমরেড উন্নয়ন, লাঠিয়াল বাহিনীর উন্নয়ন-সার্বিক উন্নয়ন নয়। আমরা সেই জায়গায় দাঁড়িয়ে বলছি, বাংলার বঞ্চিত ও.বি.সি. সম্প্রদায়ের মানুষের জন্য, যারা সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে বাংলার মাটিতে দাঁড়িয়ে হাহুতাশ করছেন এই বলে যে আমি মাহিষ্য সম্প্রদায়, আমি বঞ্চিত; আমি কুর্মী সম্প্রদায়, আমি বঞ্চিত; আমি মাহাতো সম্প্রদায়, আমি বঞ্চিত; আমি মুসলমান সম্প্রদায়ের আনসারি, আমি বঞ্চিত; আমি চাই সম্প্রদায়, আমি বঞ্চিত; আমি তেলী সম্প্রদায়, আমি বঞ্চিত। আজকে এরকম একগাদা সম্প্রদায় আছে। সারা ভারতবর্ষের সব রাজ্যে তাদের তালিকা তৈরি করে, গ্রহণ করে ইতিমধ্যে প্রশাসনিক নির্দেশ চালু করে দিয়েছে, লাগু করে দিয়েছে, আর আপনি অনেক দেরিতে সিদ্ধান্ত নিলেন, অনেক দেরিতে কমিশন তৈরি করলেন,

এবং অনেক দেরিতে সেই কমিশন খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটছেন। আপনাদের সেই ধরনের কোনও আগ্রহ নেই যে, কমিশনের কাছ থেকে তাড়াতাড়ি রিপোর্ট গ্রহণ করে তাকে ফলপ্রসূ করি, তাকে আজকে কাজে লাগাই। ফলে কি হচ্ছে? আমরা সব জায়গায় মার খাচ্ছি, সারা পশ্চিমবাংলায় মার খাচ্ছি। আমরা এই কথাই বলতে চেয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনি অবাক হয়ে যাবেন। এখানে আমি একটা ছোট লাইন বলছি, ৭ নম্বরে আছে—১৩,১৪ লাইনে—যেহেতু এই রাজ্যে অন্যান্য পিছিয়ে পড়া শ্রেণীর মধ্যে মাহিষ্য, কুর্মী, মাহাতো, সদগোপ, চাঁই, তেলী, আনসারী ও অন্যান্য সম্প্রদায়কে পশ্চিমবঙ্গ সরকার আজও অন্তর্ভুক্ত করেননি। উনি কি বলছেন? কি ধরনের ওদের উদ্দেশ্য, কি ধরনের ওদের মানসিকতা। বলছেন, "যেহেতু এই রাজ্যে অন্যান্য পিছিয়ে পড়া শ্রেণীর মধ্যে মাহিষ্য, মাহাতো, সদগোপ, চাঁই ও অন্যান্য কিছু সম্প্রদায় সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকার এখনও রাজ্য কমিশনের এখনও কোনও সুপারিশ পায়নি এবং পরবর্তী তালিকা রাজ্য কমিশন অনতিবিলম্বে প্রকাশ করিবেন বলে আশা করা যায়"। এ তো জুলুম। পশ্চিমবঙ্গে মাহিষ্য কমিউনিটি ও. বি. সি.র মধ্যে ৫৫ পারসেন্ট কনস্টিটিউট করছে। কুর্মী, মাহাতো, সদগোপ, এবং মাহিষ্য টোটাল ৭১ পারসেন্ট অফ দি টোটাল ও.বি.সি. কনস্টিটিউট করছে। আর লক্ষ্মী বাবু, মাননীয় সদস্য দলকে বাচানোর জন্য, সরকারকে বাচানোর জন্য এই ন্ক্কারজনক পদক্ষেপ নিয়েছেন, যারা এই টোটাল কমিউনিটিকে ডিপ্রাইভ করছে বছরের পর বছর ধরে। আজকে ঠিক সেই জায়গাতেই একটা অ্যামেণ্ডমেন্ট দিয়েছে, কমিশনের ঘাড়ে চাপিয়ে দিয়েছে। ৭১ পারসেন্ট কমিউনিটি কনস্টিটিউট করছে ও.বি.সি.। কেন আজকে সেই ও.বি.সির তালিকা আনা হচ্ছে না? সেই জায়গায় আমাদের বক্তব্যটা এবং আমরা তাই সঠিক সময়ে উপযুক্ত ভাবে [illegible] জানিয়েছি। আপনারা স্ব-বিরোধিতায় ভুগছেন। মাননীয় মন্ত্রী বিনয় বাবুর নেতৃত্বে কমিটি [illegible], তারা বলেছে এই রাজ্যে কোনও ব্যাকওয়ার্ড নেই, দেয়ার ইজ নো ব্যাকওয়ার্ড ক্লা[illegible] ইন দিস স্টেট। আর এখানে আজকে মন্ত্রী দীনেশ ডাকুয়া মহাশয় বলছেন আছে। তা[illegible]কে সত্যি, আপনি না বিনয় বাবু? আপনারা মিথ্যা কথা বলেন, অসত্য কথা বলেন. [illegible]পনারা বিভিন্ন ভাবে পিছিয়ে পড়া মানুষকে বঞ্চিত করে এসব কথা বলেন। আজকে [illegible] আপনাদের সুবিধা মতো কথা বলেন, আপনাদের সুবিধা মতো পদক্ষেপ নিচ্ছেন। এতদি[illegible] আপনারা দাবি করতেন আপনারা পিছিয়ে পড়া মানুষের প্রতিনিধি, সব হারাদের প্রতি[illegible], অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া মানুষের প্রতিনিধি। কিন্তু আজকে ভারতবর্ষে [illegible]াংবিধানিক কাঠামোর মধ্যে পশ্চিমবঙ্গ নামক অঙ্গ রাজ্যে আপনারা ও.বি.সি.-র যুব[illegible]বতীদের, ছাত্র-ছাত্রীদের বঞ্চিত করছেন চাকরি থেকে, শিক্ষা থেকে, কাজের অধিকার [illegible]ক, তাদের অর্থনৈতিক উন্নয়ন থেকে তাদের বঞ্চিত করেছেন। এই জায়গায় আমরা বক্ত[illegible] রেখেছি। আমরা কোন রাজনীতির কথা বলিনি। আপনারা রাজনীতির কথা বললেন ব[illegible] এতগুলো রাজনীতির কথা বলতে হল। এখানে লক্ষ্মীবাবু রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদি[illegible] ভাবে যে সংশোধনী এনেছেন আমি তার তীব্র বিরোধিতা করে বলতে চাই যে, এই স[illegible]ার অনুন্নত সম্প্রদায়ের মানুষের বিরুদ্ধে। তারা কমিশনকে কাজ করতে দিচ্ছেন না। এই সরকার ইচ্ছাকৃত ভাবে আপনাদের (অনুন্নত

সম্প্রদায়কে) সুযোগ দিচ্ছে না, ৫ পারসেন্ট করে রেখেছে, যেখানে কেন্দ্রীয় সরকার ন্যূনতম ২৭ পারসেন্ট করার নির্দেশ দিয়েছেন সব জায়গাতে। এই জায়গায় দাঁড়িয়ে আমি আবার এই হাউসের সমস্ত সদস্যদের বলব যে, আপনারা দ্বিধাহীন চিত্তে ও.বি.সি.দের পক্ষে দাঁড়িয়ে লক্ষ্মীবাবুর এই সংশোধনীকে জেনে নিন। আমি তাই এই সংশোধনীর বিরোধিতা করে আমি বঞ্চিত মানুষদের পক্ষে যে প্রস্তাব এনেছি তাকে সমর্থন জানিয়ে, বঞ্চিত মানুষদের পক্ষে যে বক্তব্য রেখেছি তার সমর্থনে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আমি খালি দুটি কথা বলব। প্রথমত হচ্ছে, হোল জিনিসটা যেহেতু আমি কমিশনের চেয়ারম্যান ছিলাম, আমি সব স্টাডি করেছি। প্রথমত হচ্ছে যখন রিজার্ভেশন হয়, আমি ডঃ আম্বেদকরের সমস্ত লেখা পড়েছি। Dr Ambedkar emphasised not reservation but to identify the social economic and political reasons for the backwards and only for ten years. To identify to make a supreme effort to raise them at par with others তিনি এটা বলেছিলেন সেটা করা হল না। দশ বছর করে করে বাড়িয়ে একটা প্রিভিলেজ করা হল, যে প্রিভিলেজটা ছিল অনলি ফর দি রিচ সেকশন। তারাই ভোগ করল। দ্বিতীয়ত, আমার মণ্ডল কমিশনের মণ্ডলের সাথে কথা হয়েছিল। সেটা আপনারা পড়েছেন কিনা জানি না। যদি পড়ে থাকেন, তাহলে দেখবেন যে এমফ্যাসিসটা ছিল ল্যাণ্ড রিফর্মস'এর উপরে। সেটা না হলে কিছু হবে না। এটা হচ্ছে ফ্যাক্ট। তারপরে আমরা যেটা করেছিলাম সেটাতে সব ফ্যাক্ট হচ্ছে, আমরা ইকনোমিক ক্যাটাগোরি, সে যেই হোক না কেন, ইকনোমিক ক্যাটাগোরি করেছিলাম। সেটা হলে অল রিয়েল নিডি লোকেরা পেত এবং পেয়েছে। সেটা সবাই ইন্সপেকশন করে দেখেছে, সেটা পেয়েছে। আর এখন হলে ১০০ পারসেন্ট ও.বি.সি করেও পেরে উঠবেন না।

The amendment of Lakshmi Kanta Dey that—

১) প্রথম লাইনে, "সুপারিশ" এই শব্দটির পর "নীতিগতভাবে" শব্দটি যুক্ত হইবে।

২) চতুর্থ লাইনে, "সমস্ত রাজ্য" এই শব্দগুলির পরিবর্তে "কোনও কোনও রাজ্য" শব্দগুলি হইবে।

৩) পঞ্চম লাইনে "১৭৭টি শ্রেণীকে" এই শব্দগুলির পরিবর্তে "কোনও স্থায়ী সংস্থার সাহায্যে" শব্দগুলি হইবে।

৪) সপ্তম লাইনে "অনেক দেরি করে" এই শব্দগুলির পরিবর্তে "যথা সময়ে" শব্দটি হইবে।

৫) নবম লাইনে "অনেক দেরিতে" এই শব্দগুলির পরিবর্তে "যথা সময়ে" শব্দগুলি হইবে।

৬) একাদশ লাইনে "রাজ্য সরকার" এই শব্দটির পর "ওয়েস্ট বেঙ্গল ব্যাকওয়ার্ডস ক্লাসেস কমিশনের সুপারিশক্রমে" এই শব্দগুলি যুক্ত হইবে।

৭) ১৩ ও ১৪ লাইনে "যেহেতু এই রাজ্যে" এই শব্দগুলি হইতে "আজও অন্তর্ভুক্ত করেননি" পর্যন্ত এই শব্দগুলির পরিবর্তে নিম্নলিখিত শব্দগুলি হইবে—

"যেহেতু এই রাজ্যে অন্যান্য পিছিয়ে পড়া শ্রেণীর মধ্যে মাহিষ্য, মাহাতো, সদগোপ, চাঁই ও অন্যান্য কিছু সম্প্রদায় সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকার এখনও রাজ্য কমিশনের এখনও কোনও সুপারিশ পায়নি এবং পরবর্তী তালিকা রাজ্য কমিশন অনতিবিলম্বে প্রকাশ করিবেন বলে আশা করা যায়",

৮) ১৭ লাইনে "মাত্র (৫।.) পাঁচ শতাংশ" এই শব্দগুলির পরিবর্তে "প্রয়োজনীয় শব্দটি হইবে।

৯) ২১ লাইনে "তাদের এই শব্দটির পূর্বে" ও পশ্চিমবঙ্গ ব্যাকওয়ার্ড ক্লাসের সুপারিশ অনুসারে অবিলম্বে" এই শব্দগুলি যুক্ত হইবে।

১০) ২৩ লাইনে, "অন্যান্য রাজ্যের মত এবং" শব্দগুলি বাদ যাইবে এবং "সহমত হয়ে" এই শব্দগুলির পরিবর্তে "সংগতি রেখে" শব্দটি হইবে।

১১) ২৪ লাইনে "একই হারে" এই শব্দগুলি পরিবর্তে "প্রয়োজনীয়" শব্দটি হইবে।

—was then put and a Division taken with the following results

**Ayes**

Adak, Shri Kashinath

Bal, Shri Saktiprasad

Basu, Shri Nihar Kumar

Bose, Shri Shyamaprasad

Biswas, Shri Chittaranjan

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Anil

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Amar

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Debesh

Das Mahapatra, Shri Kamakshyanandan

Deb, Shri Rabin

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishnaprasad

Ganguly, Shri Bidyut

Ghatak, Shri Santi Ranjan

Hazra, Shri Haran

Hazra, Shri Samar

Halder, Shri Krishna Chandra

Id. Mohammed, Shri

Kar, Shri Nani

Kisku, Shri Lakshi Ram

Konar, Shrimati Maharani

Majhi, Shri Nandadulal

Majhi, Shri Raicharan

Mandal, Shri Prabhanjan Kumar

Mondal, Shri Sailendranath

Mazumdar, Shri Dilip Kumar

Md. Ansaruddin, Shri

Md. Yakub, Shri

Mitra, Shri Biswanath

Mukherjee, Shri Nirmal

Saha, Shri Kripa Sindhu

Sahis, Shrimati Bilasibala

Sen, Dr. Sankar Kumar

Sen Gupta, (Bose), Shrimati Kamal

Shaw, Dr. Prabin Kumar

Singh, Shri Lagan Deo

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

**Noes**

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Prabir

Lahiri, Shri Jatu

Mitra, Shri Somendra Nath

Mukherjee, Shri Subrata

Roy, Shri Saugata

**Abstention**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 45, the Noes 6 and Abstention 1 the amendments was adopted.

The motion of Dr. Manas Bhunia as amended—

"যেহেতু ভারত সরকার মন্ডল কমিশনের সুপারিশ নীতিগতভাবে ইতিমধ্যে গ্রহণ করে তাকে কার্যকর করার জন্য নির্দেশ দিয়েছেন;

যেহেতু অন্যান্য পিছিয়ে পড়া শ্রেণীর (ও.বি.সি.) মানুষদের অর্থনৈতিক, সামাজিক ও সার্বিক উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের সুপারিশ ভারতবর্ষের কোনও কোনও রাজ্য পুরোপুরি গ্রহণ করে তাকে রূপায়িত করছেন;

যেহেতু দরিদ্র ও অন্যান্য পিছিয়ে পড়া মানুষদের কোনও স্থায়ী সংস্থার সাহায্যে কেন্দ্রীয় সরকার চিহ্নিত করে তার তালিকা গ্রহণ করে রাজ্যগুলির কাছে গ্রহণ করার সুপারিশ করেছেন;

যেহেতু আমাদের রাজ্য পশ্চিমবঙ্গে রাজ্য সরকার যথা সময়ে কেন্দ্রীয় সরকারের সুপারিশ গ্রহণ করে কাজ শুরু করেছেন;

যেহেতু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যথা সময়ে অন্যান্য পিছিয়ে পড়া মানুষদের তালিকা তৈরি করে কাজ শুরু করেছেন:

যেহেতু আজ অবধি রাজ্য সরকার ওয়েস্ট বেঙ্গল ব্যাকওয়ার্ডস ক্লাসেস কমিশনের সুপারিশক্রমে এই রাজ্যে সমাজের অন্যান্য পিছিয়ে পড়া শ্রেণীর মানুষদের মধ্যে মাত্র ২৯টি শ্রেণীকে অন্যান্য পিছিয়ে পড়া শ্রেণী (ও.বি.সি.) বলে চিহ্নিত করেছেন;

যেহেতু এই রাজ্যে অন্যান্য পিছিয়ে পড়া শ্রেণীর মধ্যে মাহিষ্য, সদগোপ, চাঁই ও অন্যান্য কিছু সম্প্রদায় সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকার এখনও রাজ্য কমিশনের কোনও সুপারিশ পায়নি এবং পরবর্তী তালিকা রাজ্য কমিশন অনতিবিলম্বে প্রকাশ করবেন বলে আশা করা যায়;

যেহেতু চিহ্নিত অন্যান্য পিছিয়ে পড়া সম্প্রদায়গুলি স্বীকৃতি না পাওয়ায় এই রাজ্যে ঐ সম্প্রদায়ের যুবক-যুবতীরা, ছাত্র-ছাত্রীরা চাকুরি এবং শিক্ষাক্ষেত্রে সর্বভারতীয় প্রতিযোগিতায় পিছিয়ে পড়েছে; এবং

যেহেতু এই রাজ্যে অন্যান্য পিছিয়ে পড়া সম্প্রদায়ের মানুষদের জন্য প্রয়োজনীয় সংরক্ষণের সুযোগ দেওয়া হয়েছে;

সেহেতু এই সভা দাবি করছে যে—

(ক) পশ্চিমবঙ্গে সমস্ত চিহ্নিত অন্যান্য পিছিয়ে পড়া মানুষদের যারা কেন্দ্রীয় সরকারের স্বীকৃত তালিকায় ইতিমধ্যে নথিভুক্ত হয়েছেন ও পশ্চিমবঙ্গ ব্যাকওয়ার্ড ক্লাসের সুপারিশ অনুসারে অবিলম্বে তাদের—অন্যান্য পিছিয়ে পড়া (ও.বি.সি.) সম্প্রদায় হিসাবে সরকারি স্বীকৃতি দেওয়া হউক; এবং

(খ) কেন্দ্রীয় সরকারের সঙ্গে সঙ্গতি রেখে এই রাজ্য, অবিলম্বে অন্যান্য পিছিয়ে পড়া মানুষদের প্রয়োজনীয় সংরক্ষণের সুযোগ সম্প্রসারিত করুক"।

—was then put and carried.

**Mr. Deputy Speaker :** Now Shri Lakshmi Kanta Dey may please move his motion.

[3-20 – 3-30 p.m.]

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আই বেগ টু মুভ—

"যেহেতু পূর্ণ উৎপাদন ক্ষমতা অনেক বেশি থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারি ও বে-সরকারি শিল্পে, রেলমন্ত্রকের মাধ্যমে ওয়াগন তৈরির যে অর্ডার দেওয়া হত তার পরিমাণ ছিল মাত্র ২৫,০০০ এর মত;

যেহেতু কেন্দ্রীয় সরকারের অর্থনীতি ও শিল্পনীতি এবং গ্যাট চুক্তির পরিণতিতে তা ধীরে ধীরে ১৮,০০০ ও পরবর্তী কালে ৬-৭ হাজার কমিয়ে আনা হয়েছে;

যেহেতু এর ফলে পশ্চিমবঙ্গে ওয়াগন শিল্পের দ্রুত অবনতি ঘটছে, বহু শ্রমিক ছাঁটাই এর মুখে পড়েছে, যা রাজ্যের শিল্প অর্থনীতির উপর এক প্রচন্ড আঘাত স্বরূপ;

যেহেতু ইতিপূর্বে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে মাননীয় প্রধানমন্ত্রীর সাহায্য নিয়ে পূর্বের ওয়াগন-অর্ডার বজায় রাখা সম্ভব হলেও বর্তমানে মুখ্যমন্ত্রীকে না জানিয়ে ব্যাপক ভাবে ওয়াগন অর্ডার ছাঁটাই করা হচ্ছে;

যেহেতু বর্তমানে কেন্দ্রীয় রেলমন্ত্রক দেশীয় ওয়াগন বাতিল করে বিদেশ থেকে ওয়াগন আমদানি করার পক্ষপাতী; এবং

যেহেতু এই সভা দেশ ও শ্রমিকস্বার্থ-বিরোধী নীতির বিরুদ্ধে;

সেহেতু এই সভা কেন্দ্রীয় সরকারকে ঐ নীতি ত্যাগ করার আহ্বান জানাচ্ছে এবং এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনার জন্য একটি সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে প্রেরণ করার প্রস্তাব নিচ্ছে"।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে জানাই যে আজকে পশ্চিমবঙ্গে বস্তুত ৩টি রাষ্ট্রায়ত্ত এবং ২টি বে-সরকারি কারখানায় লে-অফ, লক-আউট চলছে।

৩৫ হাজার করে লাইসেন্সের যে ক্ষমতা আছে তা পাওয়া যাচ্ছে না। সেটা প্রস্তাবের মধ্যেও আপনারা দেখেছেন। এমন কি প্ল্যানিং কমিশন বিভিন্ন ভাবে স্থিরীকৃত করেছিলেন যে ৩০ হাজার করে ওয়াগানের অর্ডার প্রতি বছর দেওয়া হবে। কিন্তু এখনও পর্যন্ত সেই ৩০ হাজার ওয়াগানের অর্ডার দেওয়া হচ্ছে না। প্রতি বছর বছর ৩০ হাজার ওয়াগানের অর্ডারের কথা যেটা যোজনা কমিশন বলেছিলেন তা থেকে রেলওয়ে বোর্ড যখন অর্ডার দিচ্ছে তখন সেটা কমিয়ে দিচ্ছে। শুধু তাই নয় প্রকৃত অর্ডার আরও কমানো হচ্ছে। ১৯৯২-৯৩ সালে

৩১ হাজার যেখানে যোজনা কমিশনের হিসাব অনুযায়ী অর্ডার দেবার কথা, কিন্তু রেলওয়ে বোর্ড আমাদের ওয়াগান অর্ডার দেবার হিসাবটা কমিয়ে করল ২৭ এবং প্রকৃতপক্ষে অর্ডার দিল ২৬ হাজার। আবার ১৯৯৩-৯৪ সালে যোজনা কমিশনের বক্তব্য ছিল ৩০ হাজার। রেলওয়ে বোর্ডের টার্গেট ছিল ২২ হাজার ৫০০। কিন্তু প্রকৃতপক্ষে দিল ১৯ হাজার ৫০০। ১৯৯৪-৯৫ সালে ছিল ৩০ হাজার। রেলওয়ে বোর্ড-এর টার্গেট ছিল ২৪ হাজার ৫০০। কিন্তু প্রকৃতপক্ষে অর্ডার পাওয়া গেল ৭ হাজার। এবারেও কমিয়ে দেওয়া হয়েছে। প্রতি বছরই এই ভাবে কমানো হচ্ছে। আমরা এর প্রতিবাদ করে রেল মন্ত্রকের কাছে আবেদন জানাতে গিয়েছিলাম। এক সময় এ বিষয়ে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করা হয়, তখন কংগ্রেসও আমাদের সমর্থন করেছিল। সেই প্রস্তাব আমরা গ্রহণ করেছিলাম ২৩.৬.৯৪ তারিখে এবং ২১.৭.৯৪ তারিখে সর্বদলীয় প্রতিনিধি দল জাফর শরিফের সঙ্গে সাক্ষাৎ করি। তিনি প্রতিশ্রুতি দেন। তাতে কোনও বছর কিছু বাড়ে, কোনও বছর বাড়ে না। তাই শিল্পকে সঙ্কটের হাত থেকে বাঁচানোর জন্য আমরা এই প্রস্তাব উত্থাপন করেছি। আমাদের দুর্ভাগ্য কংগ্রেস এখনও পর্যন্ত আমাদের সঙ্গে সহমত হননি। সুব্রত বাবু নিজেও ট্রেড ইউনিয়নের নেতা—ঐ তিনি সভায় প্রবেশ করেছেন—তাঁরা যদি সহমত হন তাহলে আমরা দিল্লি গিয়ে রেলের ওয়াগানের অর্ডার বৃদ্ধি করতে পারব এবং পশ্চিমবাংলায় শিল্প বাড়াতে পারব বলে আমি মনে করি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, লক্ষ্মী বাবু যে প্রস্তাব এনেছেন, যে মূল প্রস্তাব করেছেন, সে বিষয়ে আমরা একমত। আমরা ভেতরে বাইরে একথা বলেছি। রাজ্যের স্বার্থে এতে দ্বিমত হবার কিছু নেই। এই রেজুলিশন সর্ব-সম্মতিক্রমে হতে পারত যদি এতে কোনও রাজনীতির গন্ধ না থাকত। নির্বাচনের আগে যদি কোনও রাজনীতির গন্ধ না থাকত তাহলে খুব পরিষ্কার ভাবেই বলতে পারি, এর মূল দাবির সঙ্গে আমরা একমত। এখানে যদি ২৫ হাজার ওয়াগানের কিছু, অন্তত ২০ হাজার ওয়াগানের অর্ডার এবং শুধু অর্ডারই নয় ক্যাপিটাল মানি, র-মেটেরিয়াল যদি সাপ্লাই না হয় তাহলে টেক্সম্যাকোর মত বড় বড় কারখানাগুলো বিপদের সম্মুখীন হবে। অনেক জায়গায় মিটিং করে দেখেছি সেখানে ইরেগুলার মাইনে হচ্ছে। যেমন হিন্দুস্থান ডেভেলপমেন্ট-এর মতো কারখানা বন্ধ হয়ে গেছে এবং শুধু পশ্চিমবাংলায় নয় পূর্ব ভারতের অর্থনীতির উপর এর একটা কু-প্রভাব পড়ছে। একটা অসমতার ভাব দেখা দেবে অর্থনৈতিক ক্ষেত্রে।

[3-30 – 3-40 p.m.]

সুতরাং একেই তো অর্থনৈতিক অবস্থা আমাদের খুবই বিপজ্জনক অবস্থায় গিয়েছে। তার পরবর্তীকালে রেল দপ্তর যদি এই ওয়াগান অর্ডার না দেয় তাহলে আমাদের আরও বিপদ বাড়বে এবং নূতন শিল্পের সঙ্গে বড় বড় ভারি উদ্যোগের কারখানাগুলি হাই টেকনোলজি নিয়ে যেগুলি করা হবে সেইগুলি আমরা কখনই ছুঁতে পারব না। সম্প্রতি এর সঙ্গে বিপদ হয়েছে রেল দপ্তর চিত্তরঞ্জনে একটা গ্লোবাল টেন্ডার ডাকল এবং সেখানে হানড্রেড পারসেন্ট

অর্ডারই সুইডেন এবং জার্মান নিয়ে চলে গেছে। পশ্চিমবঙ্গ এবং পূর্ব ভারতের কোনও কোম্পানি সেই টেন্ডারের সঙ্গে কমপিটিশন করতে পারেনি। স্বভাবতঃই রেলে এবং অন্যান্য ক্ষেত্রের দিক থেকে পূর্ব ভারত ডিপ্রাইভ হচ্ছে, সাংঘাতিক ভাবে এবং এটাতেই নেমে গিয়েছে যে ওয়াগান অর্ডারটা ৬।৭ হাজারে এসে দাঁড়িয়েছে। কিন্তু সম্প্রতি একটা সংবাদ পেয়েছি রেল-এর ওয়াগান অর্ডার দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার আবার নাকি মনস্থির করেছেন, কোনও কোনও জায়গায় অর্ডার দিচ্ছেন, ক্যাপিটাল মানি না দিয়ে যদি সেই অর্ডার দেওয়া হয়, অথবা যদি র-মেটিরিয়াল, স্টিল ইত্যাদি না দিয়ে সেই অর্ডার দেওয়া হয় তাহলে কিন্তু অবস্থাটা একই দাঁড়াবে। সম্প্রতি আমি শুনলাম ২৫ হাজার, কেন ৫০ হাজার থেকে ১ লক্ষ ওয়াগন অর্ডার দেওয়ার জন্য ভাবছেন, উইদাউট ক্যাপিটাল মানি এবং র মেটিরিয়াল। এই ব্যাপারে শ্রমমন্ত্রী বিস্তারিতভাবে বলতে পারবেন। আমি শুনলাম ইতিমধ্যে ক্যাপিটাল মানি ছাড়া তারা অর্ডার দেওয়ার কথা ভাবছেন। তারা ইণ্ডিয়ান স্টিল, দুর্গাপুর; জেশপকে অর্ডার দেওয়ার কথা ভাবছেন। কিন্তু নূন্যতম ক্যাপিটাল মানি ছাড়া ঐ কাজ করতে পারা যাবেনা, আজকে শ্রমিক তারা কাজ করতে চাইছে। তা সত্ত্বেও আমরা দেখছি রেল দপ্তরের ঔদাসীন্যের জন্য পশ্চিমবঙ্গ তথা পূর্বভারত ডিপ্রাইভ হচ্ছে। অতীতে আমরা দেখেছি যে সমস্ত প্রকল্পের জন্য রেল দপ্তর ঘোষণা করেছিল যেগুলির ব্যাপারে আমরা প্রয়োজনীয় উষ্মা প্রকাশ করেছিলাম যেমন, একলাখি বালুরঘাট রেল প্রকল্প, দিঘা-তমলুক রেল প্রকল্প ইত্যাদি থেকে শুরু করে বহু জায়গায় রেল দপ্তর আমাদেরকে ডিপ্রাইভ করেছে। কিন্তু এখন যেটা হয়েছে সেটা আরো বিপদজনক। গত বাজেটের সময় আমরা দেখেছিলাম ২৫ হাজার দিতে পারবেনা তারা বলেছিল, ১৮ হাজার ওয়াগান অর্ডার তারা বলেছিল দেবো, সেখানে ৬/৭ হাজার অর্ডার মাত্র এসেছে। কিন্তু সবচেয়ে বড় সমস্যা যেটা সেটা হচ্ছে, ইঞ্জিনিয়ারিং শিল্পে বিশেষত রেলের ওয়াগান শিল্প নির্ভর করে প্রধানতঃ রেলের অর্ডার এবং ডিফেন্স এর অর্ডারের উপর। কিন্তু গত কয়েক বছর ধরে অর্ডারটা জিওমেট্রিক হারে কমতে শুরু করেছে। এর ফলে বার্ণ কোম্পানি, জেশপ এবং টেক্সম্যাকো ইত্যাদি কোম্পানিগুলির কাহিল অবস্থা। এমন কি অ্যানসিলিয়ারী কোম্পানি যেগুলি রয়েছে, সেইগুলি অ্যানসিলিয়ারী তৈরি করে যেমন অ্যালেম্বি ইত্যাদি সেইগুলির নাভিঃশ্বাস উঠেছে। অটোমেটিকালি এই সমস্ত শিল্পে একটা সঙ্কট ঘনিয়ে আসছে। কেননা প্রচুর সংখ্যক কর্মী ছাঁটাই হচ্ছে, নাহলে নূন্যতম মাহিনা দিচ্ছে ইত্যাদি ইত্যাদি। এখন যে অর্ডারটা দেবার চেষ্টা করছে সেটা আবার চারচাকার ওয়াগানের অর্ডার। যেটার প্রয়োজনীয়তা এখন প্রাই নেই, উঠেই গিয়েছে। এখন দরকার বড় বড় ওয়াগানের অর্ডার, যেগুলি বড় বড় কারখানায় হবে। এই চারচাকার ওয়াগানের অর্ডারগুলি দিচ্ছে, কিন্তু এখন আর দরকার হয়না। আমি বুঝতে পারছি না, রেল দপ্তর কি চাইছে? এটা পূর্ব ভারতের স্বার্থে এই রেজলিউশনটা যদি অন্যভাবে ভাষাগত দিক থেকে ঘুরিয়ে আনা যেত, যেরকম গ্যাট চুক্তিকে ঢুকিয়ে দিয়েছেন, কেন্দ্রীয় সরকারের নীতির ব্যাপারটা ঢুকিয়ে দিয়েছেন. এটা হচ্ছে রেল দপ্তরের আমলাতন্ত্রের ধারাবাহিক বিমাতৃসুলভ একটা ব্যাপার। সেই জায়গাটায় যদি আপনারা গ্যাট না ঢুকিয়ে দিতেন তাহলে স্বচ্ছন্দে এটাকে সর্বদলীয় সিদ্ধান্ত করা যেত।

মুখ্যমন্ত্রীর নেতৃত্বে ট্রেড ইউনিয়ন লীডারদের একটা প্রতিনিধি দল মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিল, সেই দলে অম্বিকা বাবুও ছিলেন। এখানে গ্যাট বাদ দিয়ে এটাকে যদি সংশোধন করেন তাহলে আমরা এটাকে সমর্থন করব। নইলে মূল দাবিকে সমর্থন করে, এর ভেতরে যে সূক্ষ্ম রাজনীতির গন্ধ আছে তার বিরোধিতা করছি। ভেতরে, বাইরে সব জায়গাতেই আমরা একসঙ্গে মুভ করছি, কিন্তু ঐ শব্দগুলো যদি আপনারা বাদ দিয়ে দেন তাহলে সর্বসম্মতিক্রমে আমরা দাবি জানাব। নইলে মূল দাবিকে সমর্থন করে রেজোলিউশনের আমাদের বিরোধিতা করতে হবে। ২৫ হাজার ওয়াগান এবং র-ম্যাটিরিয়ালের ব্যাপারে আমরা সহমত, কিন্তু এই রেজোলিউশনের আমরা বিরোধিতা করছি এবং যদি রাজনীতি বাদ দেন তাহলে আমরা সমর্থন করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মিঃ ডেপুটি স্পিকার স্যার। আমি দুঃখিত, যে আমি সকলের কথা শুনতে পাচ্ছি না। আমাকে হাসপাতালের অ্যানেক্স বিল্ডিঙের উদ্বোধন করতে যেতে হবে। আমার পরে অনেকে আলোচনা করবেন, তারপরে বিদ্যুৎবাবু বলবেন। আমার প্রথম কথা হচ্ছে সুব্রতবাবু গ্যাটের কথা বলেছেন। গ্যাট থেকে বেরিয়ে যাওয়ার উপায় নেই। ব্যাপারটা গ্যাট এবং ভারত সরকারের অর্থনীতি তার মধ্যই ঘুরপাক খেয়ে বেড়াচ্ছে। এখানে আমাদের বিপদ পশ্চিমবঙ্গে ওয়াগান শিল্প এবং ওয়াগানের সঙ্গে যে শিল্পগুলো জড়িত আছে তারা এটা শুধু তাদের বিপদ নয়, কেন্দ্রীয় সরকার এবং রেল মন্ত্রকের যে নীতি, সেই নীতির ফলে আমাদের সারা দেশের শিল্পের পক্ষে খুব ক্ষতিকারক হবে। কারণ হচ্ছে, আমাদের পঞ্চবার্ষিকী যোজনা, এইটথ ফাইফ ইয়ার প্ল্যানে, তারা হিসাব করে দেখাচ্ছে দেড়লক্ষ ওয়াগান আমাদের দরকার। ফোর হুইলারে ইণ্ডাস্ট্রির সমস্ত মাল নেওয়া যায়না। ইস্পাত শিল্পে আজকে একটা সঙ্কট দেখা দিয়েছে। এক টন ইস্পাতে ১:৪ আদার র ম্যাটিরিয়াল দরকার হয়। সেইসব র ম্যাটিরিয়াল গাড়িতে নেওয়া যায়না। দাম অনেক বেশি, সম্ভব নয় এবং এখনও পর্যন্ত মালপত্র পরিবহন হত ৭৮ পারসেন্ট রেলে এবং ২২ পারসেন্ট রোডসে হত। এখন রেলের ক্ষেত্রে সেটা নেমে গিয়ে দাঁড়াচ্ছে ৪০ পারসেন্ট। আর বাঁকি এত পারসেন্ট রোড নিতে পারছে না। যার জন্য সিমেন্ট থেকে শুরু করে বড় বড় ইণ্ডাস্ট্রি যেগুলো আছে তারা সাফার করছে। খাদ্যশস্য চালানও ব্যাহত হচ্ছে। ফলে পোর্ট থেকে মাল নিয়ে আসা, পোর্ট থেকে মাল খালাস করাও সম্ভব হচ্ছে না। সব ব্লকড হচ্ছে। ইস্পাত কারখানায় কয়লা রেলওয়ের ট্রাক ছাড়া আসবে না। এগুলো সব আপনারা রোড ট্রাসপোর্টে নিয়ে যাবেন। অন্যদিকে রেলওয়ে ট্রাসপোর্ট খরচ অনেক কম হয়, ইট ইজ পলিউশন ফ্রি। রোড ট্রান্সপোর্টে পলিউশন হয় এবং খরচও অনেক বেশি পড়ে। এর উপর আরেকটা বড় বিপদ ন্যাচরাল রবারে আমাদের শর্টেজ হয়ে গেছে। বাইরে থেকে তা আমাদের আনতে হয়। সেই ন্যাচরাল রবারের দাম বেড়ে যাচ্ছে।

[ ... 50 p.m.]

আর্টিফিসিয়াল [illegible] জিনিস বাইরে থেকে আনতে হবে ও তৈরি করতে হবে রোড

ট্রান্সপোর্টের খরচ অনেক বেড়ে যাচ্ছে, এই দিক থেকে গুরুত্ব পাচ্ছে এই রেলওয়ে ট্রান্সপোর্ট ওয়াগন। রাস্তার ধারে আপনারা দেখেছেন বহু ওয়াগান ভাঙা, তাপ্পি দেওয়া, টিনের তৈরি গুলি হচ্ছে নিষিদ্ধ। এরাই গত ৫ বছর ধরে বছরে ১২ হাজার দিচ্ছেন। এই ১২ হাজার যদি দেন তাহলে এক লক্ষের কম ওয়াগান তারা করেছেন। পাবলিক সেক্টর যেগুলি আছে তাদের ক্যাপাসিটি বাড়াতে বলে আবার বিপদ করেছেন—যে ৩৩ হাজার করো। সেই জায়গায়ও অর্ডার দিয়েছেন। নতুন নতুন জায়গায়ও অর্ডার দিয়েছেন, কারখানাও করেছেন। যেমন মাদ্রাজে যাদের কোনও রকম পরিকাঠামো নেই তাদের অর্ডার দিয়েছে। বাইরে থেকে করিয়ে আনতে হচ্ছে এই রকম আরও অনেক আছে—পাঞ্জাবেও করেছেন। নতুন কারখানাও বানিয়ে দিয়েছেন যাদের পরিকাঠামো নেই এই দয়াটা বর্তমান রেলমন্ত্রী করেছেন। এ সম্বন্ধে নানা গল্পও শোনা যায়। বিপদ হচ্ছে এখানেই। এর সঙ্গে ডাইরেক্টলি এবং ইনডাইরেক্টলি প্রায় দেড় হাজার শ্রমিক জড়িত আছে। তার পর বিপদ হচ্ছে, এখানে সুব্রতবাবু এক্সিলারীজ সম্বন্ধে বলেছেন। ইভন ওয়াগান যেটা তৈরি হয়েছিল সেই অনুযায়ী বছরে যা অ্যালটমেন্ট ছিল, সেই অ্যালটমেন্টটা যদি এক সঙ্গে দিয়ে দেন তাহলে ভালো হয়। কিন্তু তা না করে হোমিওপ্যাথি ডোজের মতো দিচ্ছেন। রিফিউজিদের যেমন, হোমিওপ্যাথি ডোজের মতো রিলিফ দেওয়া হয়, ঠিক সেই রকম ভাবে দিচ্ছেন। যার ফলে ক্যাপাসিটি পুরো ইউটিলাইজ করার মতো যে প্ল্যান করা দরকার ছিল তা সম্ভব হয়নি, ফলে ওয়ার্কার আইডল থাকে, সে জন্য লসটা বেড়ে যায়। পাবলিক সেক্টরেও আরও লস বেড়ে যাচ্ছে। অন্য দিকে কি ব্যাপার সেটা নিয়ে সুব্রতবাবু ঠিকই বলেছেন—ওদের যারা ওয়াগান ম্যানুফ্যাকচারার তাদের নিয়ে ওদের একটা ব[illegible] ছিল যারা কস্ট ঠিক করেন। তারাই বসে ঠিক করতেন। যেহেতু ইস্পাত, এটা কেন্দ্রীয় [illegible]র হাতে সুতরাং তারা অ্যালট করে দিতেন। স্টীল-বাজেট থেকে কি করে কিনবে[illegible]ল দামের সঙ্গে সেগুলি ধরে নেওয়া হত। মেটিরিয়াল যখন দরকার হত যখন কস্টের ১৫ পারসেন্ট তারা দিয়ে দিতেন। কাজের যাতে কোনও রকম অসুবিধা না হয়। ২৫ পারসেন্ট ছিল লেবার কস্ট। ওয়াগান কমপ্লিট হয়ে যাবার অল্প দিনের মধ্যে দামটা দিয়ে দিতেন। আজকে বহু ওয়াগান দেখবেন লাইনের পর লাইন দিয়ে দাঁড়িয়ে আছে। কোনওটার চাকা নেই, কোনওটার অ্যাকসেল নেই, কোনওটার সুইচ গীয়ার নেই, কোনওটার পেন্টস নেই ইত্যাদি। তবে চলছিল, বর্তমানে কি করছেন? এই জন্যই গ্যাট এসেছে, গ্লোবালাইজেশন, প্রাইভেটাইজেশন হচ্ছে। এখন করছেন যেটা বছরে ৫ হাজার ২০০, ৫ হাজার ২০০ এই ভাবে দুটো অ্যালটমেট করছেন, আর ১৬০০ ওয়ার্ক শপে দিচ্ছেন। এর মধ্যে ৫ হাজার ২০০—সেটা বলছেন ওই কারখানাগুলির মধ্যে ভাগ করে দিলাম, আর বাকিটা হচ্ছে লিমিটেড টেণ্ডার, ওপেন টেণ্ডার। সেখানে সেই টেণ্ডার যাদের দিয়ে ছিলেন তারা সেখানে প্রত্যেক ওয়াগান পিছু কাস্টিং যা তার ৭০ হাজার টাকা কম ধরে দিয়েছেন টেণ্ডার। ন্যাচরালি বলছেন এরা কম টেণ্ডার দিয়েছে, এদের দেওয়া হোক। প্রাইভেট সেক্টর, টেক্সম্যাকো, সিমকোর কথা ছেড়ে দিলাম, এটা বিশেষ কোম্পানিকে দেওয়া হয়েছে। কেন দেওয়া হয়েছে সে সুব্রতবাবু জানেন, আমি বলতে চাই না। সেই নাম বললে উনি বলবেন রাইট অফ করো। তিনি [illegible]

পেয়েছেন তিনি আরও এই অর্ডার পাবেন। হবে কি, পাবলিক সেক্টরের পক্ষে ওই দামে ওয়াগান দেওয়া সম্ভব নয়। তাদের সামনে দুটি পথ আছে—একটা হচ্ছে জিনিস খারাপ করো, অথবা গরিব ওয়ার্কারদের উপর ওয়ার্ক লোড চাপাও। তাতে দুটি জিনিস হবে রেজাল্ট খারাপ হবে, দ্রুত সাপ্লাই করতে পারবেন না। এবং আস্তে আস্তে তখন He will fix the rate তখন রেটটা অন্যরা ফিক্স করবেন না, He is the only man নিজের ক্যাপাসিটি নেই, তিনিই থাকবেন। যা পেয়েছেন, তাকে অন্য কোম্পানি থেকে করিয়ে আনতে হবে। এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে। কাজেই এই যে প্রস্তাব এসেছে এটা অত্যন্ত প্রয়োজনীয় প্রস্তাব। আমরা বারংবার এর উপর প্রস্তাব নিয়েছি এবং অনেকবার ডেপুটেশনও দেওয়া হয়েছে কিন্তু অবস্থা এই দাঁড়িয়েছে। সুতরাং শুধু পশ্চিমবাংলা বা ইস্টার্ন ইণ্ডিয়ার নয়, সারা ভারতবর্ষের শিল্প বাণিজ্যিকে নস্যাত করে দেবার জন্য একটা চক্রান্ত হচ্ছে এবং রেলওয়ে মিনিস্ট্রি কেন্দ্রীয় সরকার এটা করছেন। সুতরাং গ্যাট, আই. এম. এফের কথা এখানে আসছে। পরিশেষে আমি আবেদন করব সুব্রতবাবুদের এবং অন্যান্যদের যে আসুন এর বিরোধিতা না করে সর্বসম্মতভাবে এই প্রস্তাব গ্রহণ করি। আর শুধু বিধানসভার ভেতরেই নয়, বিধানসভার বাইরে এবং অন্যান্য রাজ্যে এই প্রস্তাবের মূল কথা নিয়ে সাধারণ মানুষের কাছে যাই এবং আন্দোলন করি সকলে মিলে। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী লক্ষ্মীকান্ত দে এবং অন্যান্যরা ওয়াগন শিল্পের ব্যাপারে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করার মানসিকতা নিয়েই আজকে এসেছিলাম কিন্তু এই প্রসঙ্গে প্রথমেই যে কথাটা ওদের বলতে চাই সেটা হচ্ছে, এই প্রস্তাবের ব্যাপারটা আপনাদের মাথায় প্রথম আসেনি, আমিই ১০ বছর আগে থাকতে যে ঘটনা ঘটতে যাচ্ছে তার প্রতি বারংবার সকলের দৃষ্টি আকর্ষণ করেছি। এই ওয়াগন শিল্প পশ্চিমবাংলার একটা গর্ব। We are the pioneer in this industry. Burn Standard, Jessop etc. বার্ণ স্ট্যাণ্ডার্ড, জেশপ ইত্যাদি সংস্থা নিয়ে আমি বহুবার এখানে বলেছি। আমি মনে করি, এখানে যে সংখ্যাটার কথা বলেছেন তার চেয়ে অনেক বেশি মানুষ এর ফলে অ্যাফেক্টেড হবেন। অন্তত ২ লক্ষ শ্রমিক বেকার হয়ে যাবেন। আমি হাওড়ায় থাকি, আমি জানি, হাওড়ার ছোট ছোট ইণ্ডাস্ট্রি-অ্যানসিলারি ইণ্ডাস্ট্রি বন্ধ হয়ে যাবে। সুব্রতবাবু বলেছেন, বড় বড় ইণ্ডাস্ট্রি যারা স্টিল করেন, বাফার করেন, ওয়াগনের অন্যান্য জিনিসপত্র করেন আজকে সেই সমস্ত ইণ্ডাস্ট্রিগুলি অ্যাফেক্টেড হবে। এই প্রস্তাব নিয়ে সুব্রতবাবু দিলীপবাবুরা কথা বলেছিলেন, আমিও কথা বলেছি কিন্তু এখানে প্রস্তাবের মধ্যে ভাষাটা এমনভাবে লেখা হয়েছে নীতিগতভাবে এর প্রতি সমর্থন থাকলেও 'ভাষার' কারণে এর পূর্ণ বিরোধিতা করছি। বেশ কিছুদিন ধরেই আমরা এই বিপদের আশঙ্কা করছিলাম। গত ১০ তারিখে দিল্লিতে বার্ণ স্ট্যাণ্ডার্ড, হাওয়ার ব্যাপারে বি. আই. এফ. আরে যে রেকমেণ্ডেশন করা হয় তার তীব্র বিরোধিতা করে আই. এন. টি. ইউ. সি'র পক্ষ থেকে আমরা বলেছিলাম ভারি উদ্যোগ নিগমকে, যারা বার্ণকে বি. আই. এফ আরে পাঠানোর জন্য রেকমেণ্ড করেছেন,

তাদের কাছে কাতর আবেদন করেছিলাম এই বলে যে এখানকার সমস্ত শ্রমিক ইউনিয়ান, ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলুন।

[3-50 – 4-00 p.m.]

তারপর অন্তত রেকমেণ্ড করবেন, তার আগে একটা আমাদের সঙ্গে কথা বলুন। আমাদের কথা কর্ণপাত না করে এখানে ভারী উদ্যোগ নিয়োগের কয়েকজন অফিসার এখানে আছেন, যাদের পশ্চিমবঙ্গের সঙ্গে কোনও সম্পর্ক নেই, সম্পর্ক রাখার মানসিকতা আছে বলে মনে হয় না, তারা এই যে বি. আই. এফ. আর-এ রেফার করলেন গত ১০ই জুলাই, এখান থেকে একজন আপনাদের বিধায়কও সেখানে যেতে পারেননি। কিছুদিন আগে তাদের সঙ্গে আমার কথা হয়েছিল, তারা বলছে ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেছে, যে সমস্ত ওয়াগান ফ্যাক্টরী এখানে আছে, তার ইনফ্রাস্ট্রাকচার নষ্ট হয়ে গেছে, তার মেশিনারি নেই, প্রডাকশন কমে গেছে। আমি বার্ণ এর কথা বলছি, যেখানে আগে ১৪ হাজার লোক কাজ করত, সেখানে আজকে চার হাজার লোক কাজ করছে। যখন ১৪ হাজার লোক কাজ করত, তখন ১০০ জন অফিসার ছিল, আজকে চার হাজার লোক কাজ করছে, ৩০০ অফিসার সেখানে রয়েছে। একটা ইউনিটের টোটাল শ্রমিককে যা মাইনে দিতে টাকা লাগে, তার ৬০ পারসেন্ট মুষ্টিমেয় কয়েকজন অফিসারকে মাইনে দিতে চলে যাচ্ছে বর্তমানে। এই ভাবে ভারি উদ্যোগ নিগম টপ হেভী অ্যাডমিনিস্ট্রেশন তৈরি করলেন। আমি এই সম্পর্কে জ্যোতি বাবুকে বলেছি, আমি ব্যক্তিগত ভাবে চেষ্টা করেছি, কিন্তু পশ্চিমবঙ্গ সরকার কি ব্যবস্থা নিতে পেরেছেন? কয়েকদিন আগে মুখ্যমন্ত্রীকে সমস্ত নথী পত্র দিয়ে এসেছি। আমি বলেছি আপনি পারবেন, কারণ ব্যুরোক্রাট যারা আছে, তাদের কোন লিঁয়াজো আছে বলে মনে হয় না। তারা যান এবং আসেন, কোনও কাজ করেন না। প্রত্যেকটি ব্যাপারে মুখ্যমন্ত্রীকে বলতে হয়। আমাদের বাধ্য হয়ে তাঁর কাছে যেতে হয়। কয়েকদিন আগে তাঁর কাছে ডেপুটেশন দিয়েছি। বার্ণ স্ট্যাণ্ডার্ডের আই. এন. টি. ইউ. সি. ইউনিয়নের পক্ষ থেকে, আমরা একটা সভায় ছিলাম. রেলমন্ত্রী বংশীলাল ছিলেন এবং মিনিস্টার অফ স্টেট মাধবরাও সিন্ধিয়া ছিলেন, আমরা একটা অল পার্টি ডেলিগেশন রিপ্রেজেন্ট করেছিলাম, এবং সেখানে জোরালো ভাষায় আমরা প্রতিবাদ করেছিলাম, সেই ভাষায় কিন্তু আপনারা প্রতিবাদ করেন না। কেন্দ্রীয় সরকারের একটা ডিপার্টমেন্টের সঙ্গে বনিবনা নেই, তার কথা বলছি না, কিন্তু শ্রমমন্ত্রী যে কথা বললেন, সুব্রত বাবুও এখানে বলেছেন, কাদের অর্ডার দিয়েছে, যাদের এই অর্ডার একজিকিউট করার ক্ষমতা নেই। কিছুদিন আগে একটা পার্লামেন্টারী টিম এসেছিল, তাদের মধ্যে কংগ্রেসি এম. পি. ও, ছিলেন, তারাও প্রতিবাদ করে গেছেন। সুতরাং শ্রমমন্ত্রী যেটা বলতে চাইছেন, তার সঙ্গে আমি একমত যে এমন পার্টিকে দেওয়া হচ্ছে, যাদের কোন অতীত অভিজ্ঞতা ছিল না, যাদের ইনফ্রাস্ট্রাকচার নেই, এই রকম একটা পার্টিকে দেওয়া হয়েছে ১০ হাজার ওয়াগানের অর্ডার, তার এক হাজার করবার মতো ক্ষমতা নেই। আমরা এই সম্পর্কে বলেছি রেলওয়ে মিনিস্টারকে যে আপনি কি করছেন।

আমরা রেলওয়ে মিনিস্টারকে বলেছি যে আপনি এটা কেন করলেন? অর্ডার দিলেই যদি হয়। মালটা চাইতো। ওয়াগানগুলো চাইতো। তাই কম দাম দিলেই যদি তাদের দিয়ে দেন তারা কোথায় জানবে। কোয়ালিটি বিবেচনা করবে কোথা থেকে। আপনি দিচ্ছেন কি করে তাদের যখন একজিকিউট করার ক্ষমতা নেই? অর্ডারড ওয়াগনগুলো সাপ্লাই করার ক্ষমতার নেই? তাদের দিয়ে, এদিকে ওয়াগনগুলোও পাবেন না আবার অন্যদিকে যে কলকারখানাগুলো আছে সেগুলোকেও মার খাওয়াবেন। সুতরাং এর তীব্র প্রতিবাদ করা দরকার। আমরা উল্লেখ করেছি, সুব্রত মুখার্জি দ্বর্থহীনভাবে বারবার বলেছেন। শুধু আজ থেকে নয়, অনেক দিন আগে থেকে। তিনি প্রতিবাদ করে বারবার বলেছেন যেভাবে হোক এই শ্রমিকদের যদি আমরা বাঁচাতে না পারি তাহলে মুখ্যমন্ত্রী যে হাই-টেকনোলজি ইণ্ডাস্ট্রির দেশে দেশে ঘুরে বেড়াচ্ছেন তাতে কোনও লাভ হবে না। এতে দশ পনেরো জনের কর্মসংস্থান হতে পারে দুশো পাঁচশো জনের হতে পারে কিন্তু হাজার হাজার লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হবে না। মাননীয় মুখ্যমন্ত্রী আমাকে বলেছেন যে আমি দেখা করেছি কিন্তু এই দেখা শুধু এই রকম ভাবে করলেই হবে না আমরা We are interested in the jobs done আমরা জানতে চাই যে কত অর্ডার উনি আমাদের কাছে আনতে পারবেন? আমরা তাঁকে বলেছি আমাদের সঙ্গে নিয়ে চলুন। পশ্চিমবঙ্গ সরকারের একটা পয়সাও খরচ হবে না। আমরা নিজেরা নিজেদের খরচে যাব। আপনি আমাদের নেতৃত্ব দিন। আপনি আমাদের সামনে দাঁড়াবেন আমরা কংগ্রেসের তরফ থেকে কি ভাষায় কিভাবে কথা বলে, কি করে আদায় করে নিয়ে আসতে হয় আপনি দেখবেন। মনটাকে আরেকটু উদার করুন না, আরেকটু বড় করুন না। এই তো কদিন আগে মুখ্যমন্ত্রী বারবার করে বলেছেন ভোটের সময়ে ফাইট করুন কিন্তু অন্য সময়ে ঐক্যবদ্ধ হোন। আমরা এটা মানি। এটা আমি ব্যক্তিগতভাবে মানি। পশ্চিমবাংলার বৃহত্তর স্বার্থে নিশ্চয়ই আমাদের একসাথে লড়াই করতে হবে। কিন্তু আমরা কি দেখছি? আমরা দেখছি আপনারা পার্টির হয়ে কাজ করছেন, রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত হয়ে কাজ করছেন। কই শিক্ষার ব্যাপার যখন করেন তখন একবারও তো আমাদের জিজ্ঞাসা করেন না। এই যে ইণ্ডাস্ট্রি হচ্ছে কই একবারও তো আমাদের ডাকেন না। মুখ্যমন্ত্রী উনি তো জানেন আমাদের আইডিয়াটা কি। পজিটিভ। আমরা বারবার বলেছি কিন্তু কই একবারও তো আমাদের সঙ্গে পরামর্শ করেন না। বলেন না আপনারা আসুন। আমাদের সঙ্গে কাজ করুন। একটা ইন্সট্যান্স দেখান যেখানে সরকার আমাদের সাহায্য, সহযোগিতা চেয়েছে। সেই সব জায়গা যেখানে সমস্যা আছে, যেখানে আপনারা আটকে যাবেন সেখানে আপনারা বলেন আমাদের সঙ্গে সহযোগিতা করুন। সহযোগিতা তো আমরা প্রতিটি ব্যাপারে করতে চাই। সব সময়ে চেয়েছি। কিন্তু আপনারা যদি সহযোগিতা না চান, শুধু উদ্দেশ্যপ্রণোদিত হয়ে কেন্দ্রীয় সরকারের পিছনে কাঠি দিতে চান তাদের ছোটো করবার জন্য এটা হতে পারে না। কেন্দ্রীয় সরকারের একটা ডিপার্টমেন্ট এর জন্য গোটা সরকার দায়ী এটা তো হতে পারে না। আমরা তো বলেছি, এইরকম অনেকদূর গড়িয়ে গেছে। এই যে ওয়াগানগুলোর অর্ডার এমন জায়গায় দেওয়া হয়, যেখানে ওপেন টেণ্ডার দেওয়া হচ্ছে, ওপেন টেণ্ডার যেসব পার্টি পাচ্ছে, তাদের নাম আমরা

জানি না কিন্তু আমরা জানি যাদের ফাণ্ড যাদের উপর এই অর্ডার দেওয়া হচ্ছে তাদের কোনও ইনফ্রাস্ট্রাকচার নেই। যারা ১০ হাজারের অর্ডার পাচ্ছে তাদের ৫০০টা ওয়াগন করার মতো ক্ষমতা নেই। এর ফলে রেলের ভয়ঙ্কর ক্ষতি হয়ে যাবে। মাঝে মাঝে বলা হয় কিনতে পারা যাচ্ছে না টাকার জন্য। যেখানে রেলের বগি তৈরি হচ্ছে, তার চেয়ে অনেক বেশি দায় কার রেলওয়ে ওয়াগনের। যে সমস্ত ওয়াগনগুলো স্ক্র্যাপ হয়ে যাচ্ছে সেই সমস্ত ওয়াগনগুলো আর তৈরি হচ্ছে না। আবার নতুন যে ছোটো ছোটো ওয়াগনগুলো তৈরি হচ্ছে সেগুলো বিশেষ কোনও কাজে লাগছে না। সেই করণে মাননীয় মন্ত্রীকে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এর জন্য দায়িত্ব শুধু কেন্দ্রীয় সরকারের, আমাদের দায়িত্ব নেই?

[4-00 – 4-10 p.m.]

সি.ই.এস.সি.-র প্রাইস হাইকের জন্য বর্তমানে জি. কে. ডাব্লু'র প্রতি মাসে ৪১ লক্ষ টাকা খরচ বেড়েছে। চিন্তা করুন। ওয়াগন শিল্পের এক একটা কারখানায় ভয়ঙ্কর রকম পাওয়ার কনজামশন হয়। এর ফলে প্রতিটি কারখানায় হঠাৎ করে অনেক খরচ বেড়ে গেল। এই যদি অবস্থা হয় তাহলে কারখানাগুলো কি করে ভায়েবল হবে? এক একটা কারখানায় এক ধাক্কায় ৪০ লক্ষ টাকা করে খরচ বেড়ে গেল। এই ভাবে যদি খরচ বাড়ে তাহলে সেগুলো আর কতদিন টিকবে? মাননীয় বিদ্যুৎমন্ত্রী কোন দিন বিদ্যুতের প্রাইস হাইক নিয়ে আমাদের সঙ্গে আলোচনা করেননি। শান্তশ্রী বাবুকে চেয়ারম্যান করে এখানে যে কমিটি অ্যাপয়েন্ট হয়েছে, সেখানেও এবিষয়ে কোনও আলোচনা হয়নি। সেখানে স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডকে ধরে এনে তাদের ওপর চাপ সৃষ্টি করা হয়, কিন্তু সি.ই.এস.সি.-র গোয়েঙ্কার ওপর কোনও চাপ সৃষ্টি করা হয় না। আপনারা তাদের ওপর চাপ সৃষ্টি করতে পারেন না। মাননীয় বিদ্যুৎমন্ত্রীকে আমি এবিষয়ে বলতে অনুরোধ করছি, তিনি এখানে উপস্থিত আছেন। এই যে পাওয়ারের প্রাইস হাইক হল এর ফলে এক একটা কারখানার যেভাবে খরচ বেড়ে যাচ্ছে তাতে তাদের কমপিটিশনে পড়তে হচ্ছে এবং ভীষণ অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে। একদিকে বলছেন—ইণ্ডাস্ট্রি কর, আর একদিকে ইলেক্ট্রিসিটির দাম বাড়াচ্ছেন। আজকে সারা দেশে যে কমপিটিশন শুরু হতে যাচ্ছে তাতে এগুলো কোথায় যাবে? তাই আমি সুব্রত মুখার্জির সঙ্গে এক মত হয়ে তাঁর বক্তব্যকে সমর্থন করছি। সাথে সাথে মাননীয় মন্ত্রী শান্তিবাবু যে কথাগুলো বললেন সেগুলোকেও আমি সমর্থন করছি। আমাদের ওয়াগন শিল্পকে অবশ্যই বাঁচাতে হবে, তানাহলে আমাদের যে সমস্ত শ্রমিকরা—চার লক্ষ শ্রমিক ডাইরেক্টলি ইনভলভড ইন টু দিস ইণ্ডাস্ট্রিস, তারা সব বেকার হয়ে যাবেন এবং এক ভয়াবহ অবস্থা দেখা দেবে। এই শিল্পকে রক্ষা করতে না পারলে যে ভয়াবহ অবস্থা দেখা দেবে তার জন্য আমাদের তৈরি থাকতে হবে। আমরা যে শিল্পে পাইওনিয়র সে শিল্পগুলো যদি আগামী দিনে ওয়াগনের অর্ডার না পায় এবং তার জন্য যদি আমাদের আন্দোলন করতে হয় সেই আন্দোলন করার জন্য কংগ্রেসের তরফ থেকে আমরা তৈরি. সুব্রত মুখার্জি এর আগে বার বার আই. এন. টি. ইউ. সি.-র পক্ষ থেকে বলে দিয়েছেন যে. আমরা আন্দোলন করার জন্য প্রস্তুত। আমি দাবি

করছি, মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে অল পার্টি ডেলিগেশন এখান থেকে কেন্দ্রীয় রেলমন্ত্রীর কাছে পাঠানো হোক। এই ক'টি কথা বলে আমাদের পক্ষ থেকে এই প্রস্তাবের ওপর যে অ্যামেণ্ডমেন্ট দেওয়া হয়েছে সেই অ্যামেণ্ডমেন্ট সহ আমি প্রস্তাবটি সমর্থন করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এখন যে প্রস্তাব নিয়ে আলোচনা হচ্ছে এই প্রস্তাব প্রসঙ্গে বিরোধী দলের মাননীয় সদস্য বললেন যে, যদি আমরা এক সাথে এই প্রস্তাব আনতে পারতাম তাহলে তিনি খুশি হতেন। আমরা এই প্রস্তাব রচনার সময় মাননীয় সদস্য সুব্রত মুখার্জি, অম্বিকা ব্যানার্জির সঙ্গে কথা বলেছিলাম, তাঁরা এক সাথে প্রস্তাব আনতে রাজি'ও হয়েছিলেন। কিন্তু তাঁদের দলনেতা মাননীয় ডাঃ জয়নাল আবেদিন মহাশয় পরিষ্কারভাবে বলেছেন, তাঁরা সরকার পক্ষের সঙ্গে—অর্থাৎ আমাদের সঙ্গে, সিপিএম-এর সঙ্গে একমত হয়ে এক সাথে কোনও প্রস্তাব আনবেন না। সে কারণেই আজকে ওয়াগন শিল্পের মতো গুরুত্বপূর্ণ বিষয়ে এক সাথে প্রস্তাব আনা সম্ভব হল না। ওঁরা এটা নিয়েও এখানে যে রাজনীতি করছেন তা সকলেই আজকে বুঝতে পারছেন। আজকে ওয়াগন শিল্পের সঙ্কট শুধু মাত্র ওয়াগন শিল্পের সঙ্কটই নয়, এটা সার্বিকভাবে আমাদের দেশের শিল্পের সঙ্কট, অর্থনীতির সঙ্কট। আমাদের দেশে শিল্প থাকবে, কি থাকবে না সব ধ্বংস হবে, এই সঙ্কটের মধ্যে দিয়ে এই প্রশ্নই আজকে সব চেয়ে বড় হয়ে দেখা দিয়েছে। ওয়াগন শিল্পের বিভিন্ন তথ্যের মধ্যে আমি পরে আসছি। তার আগে আমি এখানে উল্লেখ করতে চাই যে, শুধু ওয়াগন শিল্পই নয় চিত্তরঞ্জন লোকমোটিভ ইঞ্জিন তৈরির কারখানায় যে উৎপাদন ক্ষমতা আছে সেই উৎপাদন ক্ষমতাকে কাজে না লাগিয়ে আজকে আমাদের দেশে বিদেশ থেকে ইঞ্জিন আমদানি করা হচ্ছে। এই কাজ কার স্বার্থে করা হচ্ছে? আর আমাদের অত সুন্দর চিত্তরঞ্জন লোকমোটিভ ইঞ্জিন কারখানায় আইডেল ক্যাপাসিটি হয়ে যাচ্ছে, শ্রমিকরা অনিশ্চিয়তার মধ্যে পড়ে যাচ্ছে। আমাদের ইণ্ডাস্ট্রিয়াল অ্যাকটিভিটি কমে যাচ্ছে। কিন্তু এটা আমরা বাড়াতে পারতাম যদি কেন্দ্রীয় সরকার আমাদের এই শিল্পগুলোর আধুনিকীকরণের দিকে এগিয়ে যেতেন, যদি বিদেশ থেকে টেকনোলজি নিয়ে আসতেন। তাহলে আমরা সর্বোতভাবে উপকৃত হতাম। কিন্তু সরাসরি কারখানাগুলিকে ধ্বংসের মুখে ঠেলে দেওয়া হয়েছে। এইভাবে মাইনিং অ্যাণ্ড অ্যালায়েড মেশিনারিকেও ধ্বংস করা হচ্ছে। যেসব জিনিস মাইনিং অ্যাণ্ড অ্যালায়েড মেশিনারির তৈরি করার কথা, কেন্দ্রীয় সরকার সেইসব জিনিসের অর্ডার মাইনিং অ্যাণ্ড অ্যালায়েড মেশিনারিকে দেয়নি। তেমনি আমাদের সার কারখানা দুর্গাপুর এবং হলদিয়াতে আছে। এইসব কারখানাগুলিকে বন্ধ করে রাখা হয়েছে। বন্ধ করে রেখে সার আমদানি করা হচ্ছে বিদেশ থেকে প্রতি বছর। এইভাবে কারখানাগুলি ধ্বংস হয়ে যাচ্ছে, দেশের অর্থনীতি পঙ্গু হয়ে যাচ্ছে এবং শ্রমিকরা মাথায় হাত দিয়ে বসে পড়ছে। তারপর ভেল, যারা চমৎকার পাওয়ার মেশিনারি তৈরি করতে পারে। সেই 'ভেল'কে পর্যন্ত উৎপাদন করার অর্ডার দেওয়া হচ্ছে না। অর্ডার দেওয়া হচ্ছে বিদেশে। এনরনের মতো কোম্পানিকে এদেশে আহ্বান করা হয়েছে। তারা এ দেশ থেকে টাকা লুটে নিয়ে চলে যাচ্ছে। এই এনরন পশ্চিম দুনিয়ার একটা

পরিচিত নাম। তারা যে শর্তে এই দেশে কাজ করছেন, তারফলে সব কিছু লুট করে নিয়ে চলে যাচ্ছে। আমরা ১২ হাজার মাত্র ওয়াগনের অর্ডার পেয়েছি, বাকিটা পেলাম না। ১৩ হাজার ওয়াগনের অর্ডার আমরা পেলাম না। এই ওয়াগনের অর্ডার না পাবার ফলে শুধু অ্যানসিলিয়ারী ইণ্ডাস্ট্রিগুলি মার খাবে না, এর সাথে সাথে স্টিলের উৎপাদন কম হবে এবং হুইলের উৎপাদনও কম হচ্ছে। অষ্টম পঞ্চ বার্ষিকী পরিকল্পনাতে দেড় লক্ষ ওয়াগন তৈরি করার কথা ছিল। সেই জায়গায় আমরা ১ লক্ষেরও কম তৈরি করছি অর্থাৎ ৫০ হাজার ওয়াগন কম তৈরি করছি। এরফলে ওয়াগন ইণ্ডাস্ট্রি যেমন মার খাচ্ছে, তেমনি ক্ষুদ্র শিল্প মার খাবে, স্টিল মার খাবে। কিন্তু এটা করার প্রয়োজন ছিল না। আমাদের দেশে ওয়াগনের প্রচণ্ড ঘাটতি আছে। ওয়াগনের অভাবে কয়লাখনির মুখে প্রচুর কয়লা জমে থাকছে, লক্ষ লক্ষ টন কয়লা জমে থাকছে। ওয়াগনের অভাবে সেগুলিকে নিয়ে আসতে পারছি না। তেমনি স্টিল, কিম্বা খাদ্য এবং অন্যান্য যে সমস্ত জিনিসপত্র আছে সেগুলি আনার জন্য ওয়াগন অত্যাবশ্যকীয়। এইরকম বহু কোম্পানি আছে যারা অনেক বেশি ভাড়া দিয়ে ট্রাকে করে মাল নিয়ে যাওয়া—নিয়ে আসা করছে। ফলে তাদের অনেক বেশি ট্রাকের উপর নির্ভরশীল হতে হচ্ছে। এত বেশি ট্রাক চলাচলের জন্য ডিজেল বিদেশ থেকে আমদানি করতে হচ্ছে। এর ফলে বিদেশি মুদ্রা বাইরে চলে যাচ্ছে। সিনথেটিক টায়ারও আমদানি করতে হচ্ছে, কেন্দ্রীয় সরকারের এই নীতির ফলে আজকে পাবলিক সেক্টরগুলো লাভ করতে পারছে না। যার জন্য কেন্দ্রীয় সরকার এইসব পাবলিক সেক্টরের উপর দোষ দিচ্ছে। পাবলিক সেক্টরের মধ্যে যেমন, ব্রেথওয়েট, বার্ণ, জেশপ, বার্ড এই সমস্ত কারখানগুলিকে যেখানে যেখানে বেশি অর্ডার দেওয়ার কথা, সেখানে অনেক কম অর্ডার দিচ্ছে। ফলে কারখানাগুলি লোকসানের মধ্যে পড়ে যাচ্ছে। এরফলে অটোমেটিক্যালি পাবলিক সেক্টরগুলো উঠে যাবে। অপরদিকে কেন্দ্রীয়সরকার বলছে, পাবলিক সেক্টর যদি লাভ করতে না পারে তাহলে তুলে দেওয়া হবে এবং প্রাইভেট সেক্টরকে নিয়ে আসা হয়েছে। কিন্তু এইসব প্রাইভেট সেক্টরগুলো এসে শ্রমিকদের লুট করবে, কর্মীদের কম মাহিনা দেবে। এরা সামাজিক দায়-দায়িত্ব কিছুই পালন করে না। শ্রমিকদের শোষণ করে টিকে থাকবে। অপরদিকে পাবলিক সেক্টরগুলো ধ্বংসপ্রাপ্ত হয়ে যাবে। আজকে ওয়ার্ল্ড ব্যাঙ্ক প্রেসার দিচ্ছে ১৫০ ওয়াগন ট্রেলার আমদানির অর্ডার দিয়ে দাও। কিন্তু আমরা নিজেরাই করতে পারতাম। এই কথা বলে এই মোশনকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী লক্ষ্মীকান্ত দে সহ অন্যান্য মাননীয় সদস্যরা যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবটি অত্যন্ত সময়োপযোগী হয়েছে। এই প্রস্তাবের সপক্ষে কেন্দ্রীয় সরকারের কাছে সর্বদলীয় প্রতিনিধিদল পাঠিয়ে বিষয়টিকে গুরুত্ব দেওয়ার যে প্রস্তাব তাকে আমি সমর্থন করছি। আজকে মাননীয় বিরোধীদলের সদস্যরা এই প্রস্তাব সম্পর্কে বক্তব্য রেখেছেন। আমরা ইতিমধ্যেই এই ওয়াগন শিল্পের সমস্যা সম্পর্কে ওয়াকিবহাল থেকেই আমাদের রাজ্যের স্বার্থে, শ্রমিক শ্রেণীর স্বার্থে, বৃহৎ শিল্পের সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লি গিয়েছিলাম।

[4-10 – 4-20 p.m.]

খুব স্বাভাবিক ভাবেই আমাদের যে মূল প্রস্তাব সেই প্রস্তাবকে সমর্থন করেও মাননীয় বিরোধীদলের সদস্যরা কিছু কিছু বক্তব্য রেখেছেন। কিন্তু আমরা মনে করি যে, আজকে আমাদের দেশের সমগ্র শিল্পের যে অবস্থান কেন্দ্রীয় সরকারের যে শিল্পনীতি এবং তার সঙ্গে সঙ্গে আমাদের রাজ্যের যে ওয়াগন শিল্প সেই শিল্পকে সঠিক ভাবে বাঁচিয়ে রাখার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে নীতি এবং যে কাজকর্ম, আমরা নিশ্চিতভাবে মনে করি যে, তাঁরা সঠিকভাবে পালন করছেন না। তাদের বঞ্চনা নানাভাবে প্রমাণিত হয়েছে। এখানে যে উৎপাদন ক্ষমতা, সেই উৎপাদন ক্ষমতা ছাঁটাই করে এবং কোনও সময় অর্ডার দিয়েও সেই উৎপাদন করার ক্ষেত্রে প্রয়োজনীয় জিনিসপত্র ছাঁটাই করে এই শিল্পকে যে বাঁচিয়ে রাখা যায় না—তা আমরা বারবার সেই কথা বলেছি। কিন্তু আমরা দেখেছি যে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই জিনিস ঘটেছে এবং বিশেষ করে রেল দপ্তরের পক্ষ থেকে বারে বারেই সেই জিনিস করার চেষ্টা হচ্ছে। তাই স্বাভাবিক ভাবে আমাদের রাজ্যের বিধানসভার পক্ষ থেকে আজকে এই প্রশ্ন সময়োপযোগী হয়েছে এবং আমরা মনে করি কেন্দ্রীয় সরকারের পশ্চিমবঙ্গের প্রতি যে বঞ্চনা, এটা শুধু আজ থেকেই শুরু হয়নি, আমরা যদি বিগত দিনের ইতিহাস পর্যালোচনা করি ডঃ বিধানচন্দ্র রায়ের আমলে সেখানেও দেখব যে, আমাদের রাজ্যের শিল্পের উন্নয়নের ক্ষেত্রে, সামগ্রিক উন্নয়নের ক্ষেত্রে বঞ্চনা বারবার প্রতিফলিত হয়েছে। স্বাভাবিক ভাবেই এই সমস্যা সম্পর্কে যেমন ওয়াকিবহাল তেমনি এই সমস্যা সমাধানের ক্ষেত্রেও আমরা দাবি রাখতে চাই। এই সমস্যার ক্ষেত্রে আমাদের দেশের শিল্পনীতি এবং অর্থনীতি এবং আমাদের দেশ এর গ্যাটের অন্তর্ভুক্ত হওয়া, স্বাক্ষরিত চুক্তির মধ্য দিয়ে আমাদের দেশের সমস্যা, আমাদের দেশের অর্থনীতি আজকে যেভাবে ভেঙ্গে পড়ার উপক্রম হয়েছে এবং সর্বোপরি আমাদের দেশে বিদেশি পুঁজি যেভাবে বিনিয়োগ হবে, তাতে আমরা মনে করি আমাদের দেশের অর্থনীতি মার খাবে। বিভিন্ন বিষয়গুলি যেভাবে গ্যাটে যাচ্ছে, সেক্ষেত্রে আমরা মনে করি যে, কেন্দ্রীয় সরকারের কর্মসূচি, শিল্পনীতি অর্থনীতি, আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে ঋণ নেওয়ার ক্ষেত্রে যে শর্ত এবং পরবর্তীকালে গ্যাটের মধ্যে যাওয়ার যে ক্ষেত্র, সেই সমস্ত ক্ষেত্রেই দাবি হিসাবে, শর্ত হিসাবে আজকে আমাদের এই ধরনের চুক্তি আমাদের দেশের শিল্পের ক্ষেত্রে সঠিক ভূমিকা পালন করা হচ্ছে না। কারণ যেভাবে শিল্পের ক্ষেত্রে বে-সরকারিকরণ করা হচ্ছে তাতে শিল্প সম্প্রসারণের ক্ষেত্রে আমাদের দেশের শিল্পকে বাঁচিয়ে রাখার যে প্রচেষ্টা সেটা বরাবরই ব্যাহত হচ্ছে। তাই আমি এই প্রস্তাবকে সমর্থন করে এই কথা বলব যে, আজকে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এবং বিশেষ করে রেল মন্ত্রকের পক্ষ থেকে আজকে আমাদের রাজ্যের ওয়াগন শিল্পের ক্ষেত্রে তাদের যে ভূমিকা, তাদের যে কাজকর্ম, এটা যদি তারা পরবর্তীকালে না করে এবং এটা না করার ক্ষেত্রে যে পদক্ষেপ, অর্থাৎ আমাদের রাজ্যের এই শিল্প কারখানার যে উৎপাদন করার ক্ষমতা, সেই উৎপাদন ক্ষমতা যে পরিমাণ, সেই পরিমাণ ওয়াগন এর অর্ডার দেওয়া এবং সেটাকে তৈরি করার

ক্ষেত্রে প্রয়োজনীয় যে সমস্ত মালপত্র, কাঁচামাল সেগুলি দেওয়ার ক্ষেত্রে যা যা করণীয়, আমরা আশা করি আমাদের রাজ্যের এই দাবিগুলি তুলে ধরার ক্ষেত্রে এবং রাজ্যের শিল্পগুলি বাঁচিয়ে তোলার ক্ষেত্রে এবং তার সঙ্গে যুক্ত উদ্যোগ এবং আমাদের রাজ্যের অর্থনীতি যেটা যুক্ত তাকে বাঁচিয়ে রাখার ক্ষেত্রে আমাদের দিক থেকে যে প্রস্তাব আনা হয়েছে, আশা করি সেই প্রস্তাব সর্বসম্মত ভাবেই গৃহীত হবে। এই প্রস্তাবের অনুকূলে আমরা কেন্দ্রীয় দপ্তরকে ওয়াকিবহাল করেছিলাম বিষয়টির সম্বন্ধে অর্থাৎ রেল দপ্তরকে আমাদের দেশের শিল্পকে বাঁচিয়ে রাখার ক্ষেত্রে তাদের পদক্ষেপ নিতে বাধ্য যাতে করতে পারা যায়। এই প্রস্তাবের অনুকূলে আমরা কেন্দ্রীয় দপ্তরকে ওয়াকিবহাল করেছিলাম বিষয়টির সম্বন্ধে অর্থাৎ রেল দপ্তরকে আমাদের দেশের শিল্পকে বাঁচিয়ে রাখার ক্ষেত্রে তাদের পদক্ষেপ নিতে বাধ্য যাতে করতে পারা যায়। আগামী দিনে এটা যাতে হয় তার জন্য প্রস্তাব রেখে এবং এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, রেলওয়ে ওয়াগনের ব্যাপারে যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমি মাননীয় কংগ্রেস সদস্যদের উদ্দেশ্যে কিছু আবেদন রাখতে চাই। ভাষাগত তারতম্য যা আছে তা নিয়ে আলাপ আলোচনা করা যেতে পারে রাজ্যের স্বার্থের দিকে তাকিয়ে। মাননীয় সুব্রত বাবু যে ধরনের বক্তব্য রেখেছেন, স্পিরিট আছে। এ ব্যাপারে সর্বদলীয় প্রস্তাব জানাবার সময় মাননীয় ডাঃ জয়নাল আবেদিন ছিলেন মাননীয় সুব্রত বাবু ছিলেন না, মাননীয় সত্যরঞ্জন বাপুলি, ডাঃ মানস ভূঁইয়া সকলেই আমাদের সঙ্গে ছিলেন এবং প্রায় এক বেলা ধরে মাননীয় জাফর শরিফের সঙ্গে ওয়াগন শিল্প নিয়ে এবং নূতন রেলপথ বসানো নিয়ে আলোচনা হয়েছিল। আমার কয়েকটি কথা আছে, মাননীয় কংগ্রেস সদস্যরা বলেন একপেশে কথা বলছেন, গ্যাট চুক্তির কথা বলছেন। নয়া শিল্পনীতিতে ঢালাওভাবে দরজা খুলে দেওয়ার যে নীতি সেই নীতির বিরুদ্ধে আমরা সব সময়ে বলি। অবস্থাটা কি দাঁড়াচ্ছে। আজকে দেশের রাষ্ট্রায়ত্ত শিল্পগুলি মাননীয় পন্ডিত জহরলাল নেহেরু জাতীয় অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাবার যে পথ দেখিয়েছিলেন ১৯৬০ থেকে ১৯৭০ দশকের শেষ অবধি রাষ্ট্রায়ত্ত শিল্পনীতিকে চাঙ্গা করে তোলার জন্য যে প্রয়াস নেওয়া হয়েছিল তার যে প্রোডাকশন তা কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আজকে ধুঁকছে। কেন্দ্রীয় সরকারের নয়া শিল্পনীতির উদ্দেশ্য হচ্ছে দরজা খুলে দাও, লস যাচ্ছে, ব্যক্তিগত মালিকের হাতে ছেড়ে দাও। সব নীতিতে, রেলওয়ে ওয়াগন কমিয়ে দেওয়া হল, টেলিকমিউনিকেশন বলুন সমস্ত কিছুতে সব জায়গায় এক এক করে পলিসি নিয়ে চলেছেন। এই নীতিটির পরিবর্তন না হলে ভারতবর্ষের রাষ্ট্রায়ত্ত শিল্প থেকে সমস্ত বড় বড় কলকারখানাগুলি ধুঁকছে। মাননীয় মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে সর্বদলীয় প্রতিনিধিরা বার বার করে বলা সত্ত্বেও মাননীয় প্রধানমন্ত্রীর হাত থেকে একটু জল পড়েছে, যেমন উটের মুখে একটা আঙুর বেঁধে দিয়ে সামনে সমান দূরত্ব দেখিয়ে নিয়ে যাওয়া হয়। অর্ডার দিচ্ছেন মাল নেই, আগে মেটিরিয়েল সহ অর্ডার দেওয়া হত, এখন কাগজে কলমে হচ্ছে, এই অর্ডার দেওয়া এবং না দেওয়া

সমান হয়ে গেছে। আমার সরাসরি বক্তব্য এই যে, নয়া শিল্পনীতির ফলে সমস্ত শিল্প ধ্বংসের মুখে পৌঁছেছে। কাজেই যে প্রস্তাব এসেছে, মাননীয় কংগ্রেস সদস্যদের কাছে বিনয়ের সঙ্গে বলছি ভাষার তারতম্য নিয়ে চিন্তা ভাবনা না করে দেশের স্বার্থে রাষ্ট্রায়ত্ত শিল্প, ওয়াগন শিল্প, এবং পশ্চিবঙ্গের মানুষের স্বার্থে যে প্রস্তাব গ্রহণ করা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 – 4-30 p.m.]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আমাদের চিফ হুইপ লক্ষ্মীকান্ত দে মহাশয় যে প্রস্তাব এনেছেন, সেটা খুবই ন্যায় সঙ্গত বলে সমর্থন করছি। এখানে আমি প্রথমে একটি কথা বলতে চাই। আমাদের বিরোধী বন্ধুরা এই রকম একটা বাতাবরণ তৈরি করার চেষ্টা করছেন যে এটা কিছু নয়। এই ওয়াগন শিল্পে একটা সঙ্কট সৃষ্টি করা হয়েছে পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষে এর জন্য আসামীর কাঠগড়ায় দাঁড় করানো উচিত জাফর শরিফ, কেন্দ্রের রেল মন্ত্রীকে কংগ্রেসের নেতারা যদি সত্যি কথা বলেন তাহলে সেটা বলা উচিত। তারা এই ভাবে আড়াল করে যেতে পারেন না। মাননীয় সদস্য সুব্রত মুখার্জি, মানস ভূঁইয়া এবং আব্দুল মান্নানকে আমি একটা জিনিস জিজ্ঞাসা করছি এবং সেই সঙ্গে প্রশ্ন রাখছি। আমরা যখন গতবার সর্বদলীয় প্রস্তাব নিয়ে গিয়েছিলাম, আপনাদের মনে আছে যে কার কার সঙ্গে দেখা হয়েছিল। প্রধানমন্ত্রী নরসিমা রাও, ভুবনেশ্বর চতুর্বেদি, অর্থমন্ত্রী মনমোহন সিং, বিদেশ মন্ত্রী প্রণব মুখার্জি, বস্ত্রমন্ত্রী বেঙ্কটস্বামী, এদের সঙ্গে দেখা হয়েছিল। আপনারা একজনও কেউ পজিটিভ বলেছেন? তারও ৬ মাস আগে মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর সঙ্গে কথা হয়েছে, তা সত্ত্বেও বারবার আমাদের সঙ্গে তার বাস ভবনে মিটিং হয়েছে। তিনি তার সেক্রেটারিকে বলেছিলেন যে নোট করুন। কিন্তু এই নোটের কি দাম থাকল? একটা সর্বনাশের চিত্র হয়ে গেছে দেশে। আজকে এটা শুধু জাফর শরিফের ব্যাপার নয়, পুরো কেন্দ্রের কংগ্রেস সরকার এই ওয়াগন শিল্পকে ধ্বংস করতে উদ্যত হয়েছে এবং তার যথেষ্ট প্রমাণ ভারতবর্ষের সচেতন মানুষের কাছে এসে গেছে। সেই কারণে আজকে এই প্রস্তাব এখানে আনা হয়েছে। আর একটা কথা হচ্ছে, আপনারা বলতে চেয়েছেন যে এর সঙ্গে বিদেশের কোনও ব্যাপার নেই। যখন আমাদের দেশের শিল্পগুলিতে অর্ডার কমিয়ে দেওয়া হয়েছে তখন দুটি জিনিস করছে কেন্দ্রীয় সরকার। একটা হচ্ছে, ইন্ডাস্ট্রিগুলি অর্ডার পাচ্ছে না বলে ধুকছে, ২ লক্ষ কর্মহীন হওয়ার অবস্থায় পৌঁছে গেছে। সেখানে নূতন দুটি মাদ্রাজের কোম্পানিকে তৈরি করা হয়েছে এবং তাকে অর্ডার দেওয়া হচ্ছে। আর একটা হচ্ছে, ১।। হাজার ওয়াগন-এর অর্ডার দেওয়া হয়েছে ১।। শত কোটি টাকা খরচ করে বাইরে থেকে আনার জন্য। কাজেই আপনারা যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের শর্তের সঙ্গে যুক্ত আছেন সেটা ওয়াকিবহাল মহল সকলেই জানেন। নিজের দেশের মধ্যে অর্ডার কমিয়ে দিলেন, নিজের দেশের সংস্থাগুলির মধ্যে ওপেন টেন্ডারের আহ্বান জানালেন। তারপরে এখন ১।। হাজার টেলর ওয়াগন আনার জন্য ১।। শত কোটি টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন। এই রকম

মারাত্মক একটা জায়গায় আপনারা নিয়ে যাবার এটা খুব ভাল যে সেই সময়ে পশ্চিমবঙ্গ বিধানসভায় একটা সর্বদলীয় প্রস্তাব আনার কথা হচ্ছে, আমরা চেষ্টা করে দেখব। মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জি বলেছেন যে, এটা কি করে বি.আই.এফ.আর.-তে গেল? আমি ওনাকে একটা প্রশ্ন জিজ্ঞাসা করি। যখন শিক্ষা বিল পাস হল পার্লামেন্টে তখন কংগ্রেসের সদস্যরা পক্ষে ভোট দিয়েছিল না বিপক্ষে ভোট দিয়েছিল? শিক্ষা বিল যখন পার্লামেন্টে পাস হয় তখন কংগ্রেস সদস্যরা তার পক্ষে ভোট দিয়েছেন। আমরা বাইরে আন্দোলন করেছি। এই বিধানসভায় বিরোধিতা করা হয়েছে। আপনি শিক্ষা বিলকে সমর্থন করবেন, আর দিল্লিতে গিয়ে, বি.আই.এফ.আর. যেতে গিয়ে বলবেন যে এটা এখানে আলোচনা হবে না—এটা হতে পারে না। পার্লামেন্টে শিক্ষা বিল সংশোধনের মধ্যে দিয়ে কেন্দ্রীয় সংস্থাগুলিকে বি.আই.এফ.আর.-এ পাঠানোর যে ভুল সিদ্ধান্ত নেওয়া হয়েছিল, তার শরিক কংগ্রেস দল। কংগ্রেসের এম.পি.-রা সেখানে ভোট দিয়েছেন। আজকে এই সব কথা বলে কি লাভ। আজকে আমরা চেষ্টা করছি ওখান থেকে বের করে আনতে, কতটা ভাল করা যায়। সেজন্য এই প্রস্তাব খুবই জরুরি। কিছুটা অর্ডার এই বছর হয়ত বাড়ছে, কিন্তু লক্ষ্যণ খুবই খারাপ। সেজন্য দুশ্চিন্তার যথেষ্ট কারণ আছে, উদ্বেগের যথেষ্ট কারণ আছে। সেই কারণে এটা এখানে এসেছে। এই বছর অনেক চেষ্টা করে কিছুটা অর্ডার বাড়া সত্ত্বেও অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে প্রডাকশন ছিল তার থেকে অনেক কম। দ্বিতীয় কথা হচ্ছে, ওরা ১।। হাজার ওয়াগন অর্ডার দিয়েছে ১।। শত কোটি টাকা খরচ করে বিদেশ থেকে সরাসরি আনার জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্কের নির্দেশে। এই কথা রেলওয়ে বোর্ডের তরফ থেকে স্বীকার করা হয়েছে। আর একটা হচ্ছে, যে ৭।৮টি কোম্পানি আছে তাদের অর্ডার কমিয়ে দেওয়া হয়েছে এবং তার পাশাপাশি দুটো কোম্পানি মাদ্রাজের, তাদের নূতন করে অর্ডার দেওয়া হয়েছে।

এইসব কারণে ওয়াগন শিল্পের যেটা আসছে সেটা কেন্দ্রীয় সরকারের যে ভ্রান্তনীতি, দেশবিরোধী নীতি, শ্রমিক স্বার্থবিরোধী নীতি, শিল্পায়ন বিরোধী নীতি তার ফলে এটা এসেছে। এজন্য এই প্রস্তাবকে সমর্থন করছি। একজন সমর্থন করবেন আরেকজন সমর্থন করবেন না সেটা হয়নি। আশা করি বিধানসভায় কংগ্রেসের মাননীয় সদস্যরা এই প্রস্তাবকে সর্বসম্মতক্রমে গ্রহণে সাহায্য করবেন, একসাথে দিল্লি গিয়ে, মাননীয় মুখ্যমন্ত্রী ট্রেড ইউনিয়ন নিয়ে, কোম্পানির প্রতিনিধিদের নিয়ে, পলিটিক্যাল পার্টির লিডারদের নিয়ে, আমরা আরেকটা প্রতিনিধি দল নিয়ে দিল্লি গিয়েছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী ৪ বার চিঠি লিখেছেন দিল্লিতে। ভারত সরকারের একজন মন্ত্রী আর সর্বশেষ উত্তরে বলেছেন যা, তাতে বুঝতে পারবেন তাদের কি ধরনের অ্যাটিচুড, কি দৃষ্টিভঙ্গি। উক্তিটি—'ওয়াগন বিল্ডিং ইউনিটস দেয়ারফোর সুড ট্রাই টু লুকড অলটারনেটিভ লোডস ফর ইউটিলাইজিং দেয়ার ক্যাপাসিটি'। যেখানে ২ লক্ষ শ্রমিক বেকার হওয়ার মুখে সেখানে একজন মন্ত্রীর এই উক্তি। এটাকে সর্বসম্মত প্রস্তাব মনে করে সকলকে সমর্থন করার অনুরোধ জানিয়ে এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে বলার সময় বলেছিলাম,

উপস্থিত করেছিলাম, একটা প্রস্তাব আমরা ১৯৯৪ সালে গ্রহণ করেছিলাম। সেই প্রস্তাবের ভিত্তিতে আমরা দিল্লিতে অল পার্টি ডেপুটেশন দিই। মাননীয় মুখ্যমন্ত্রী চেষ্টা করেছিলেন, আমরা ২ বার দিল্লি গিয়েছিলাম বিভিন্ন প্রশ্নকে সামনে রেখে, প্রধানমন্ত্রীকে বলেছিলাম, কিন্তু কেন্দ্রীয় সরকারের যে নীতি, সেই নীতিকে টলানো খুব কঠিন। আমাদের পশ্চিমবঙ্গের ওয়াগন শিল্পের কারখানাগুলি ধীরে ধীরে ড্রাই হচ্ছে এবং অন্যান্য যে জায়গায় সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে, শ্রমিকদের স্বার্থে, আমরা চাইছি ঐক্যবদ্ধ ভাবে এ ব্যাপারে দিল্লিতে গিয়ে মন্ত্রীর কাছে বলি, পশ্চিমবঙ্গ বিধানসভার অভিমত হিসেবে বলি যাতে ওয়াগান শিল্পের অর্ডার সঠিক ভাবে রেলমন্ত্রক দেন, এ ব্যাপারে প্রধানমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। রেল মন্ত্রকের কাছেও এ ব্যাপারে দাবি জানাচ্ছি। আপনার অনুমতি নিয়ে একটা প্রস্তাব উত্থাপন করছি যেহেতু ঐক্যমত্যের ভিত্তিতে চাইছি, এখানে কংগ্রেসের আই.এন.টি.ইউ.সি.-র নেতা সুব্রত বাবু যা বলেছিলেন তাতে বুঝলাম একটা পরিবর্তন করা যেতে পারে এবং ওয়াগান শিল্প বাঁচানোর পক্ষে তাঁরাও আমাদের সঙ্গে থাকবেন। আপনার অনুমতি চাইছি ছোট্ট একটা লাইন পরিবর্তন করতে চাইছি, দ্বিতীয় প্যারায়। আমি এইভাবে লিখতে চাইছি—'যেহেতু কেন্দ্রীয় সরকারের বর্তমান অর্থনীতি এবং শিল্পনীতির ফলে ধীরে ধীরে ১৮ হাজার ও পরবর্তীকালে ৬-৭ হাজারে কমিয়ে আনা হয়েছে'। এই ভাবে আমি লিখতে চাইছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে অনুমতি দেওয়া হল।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** আমি এর সাথে ১২ লাইনটা অমিট করতে চাইছি। আপনি অনুমতি করলে যাতে প্রস্তাবটিকে সর্ব সম্মত করা যায়, যাতে মিলিত ভাবে দিল্লি যেতে পারি, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রেলের ওয়াগান অর্ডার বের করে আনার জন্য সর্বদলীয় একটা প্রচেষ্টা যাতে করতে পারি, এইজন্য আমি প্রস্তাবটা এভাবে পরিবর্তন করে উত্থাপন করলাম। আশা করি আপনি অনুমতি দেবেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা অনুমতি আমি দিচ্ছি। আপনারা ঐক্যমত হয়ে এই প্রস্তাব গ্রহণ করছেন?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** হ্যাঁ, আমরা একমত।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ৩২২ ধারা অনুযায়ী আমি নোটিশটা ওয়েভ করছি, এবং প্রস্তাবের অনুমোদন দিলাম।

**Shri Subrata Mukherjee :** Sir, I beg to move that the following words "এবং গ্যাট চুক্তির পরিণতিতে" in the fourth line and the following line "যেহেতু এই সভা দেশ ও শ্রমিক স্বার্থ বিরোধী নীতির বিরুদ্ধে" after 11th line be omitted.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I accept it.

The amendment of Shri Subrata Mukherjee was then put and agreed to.

The Motion of Shri Lakshmi Kanta Dey that—

"যেহেতু পূর্ণ উৎপাদন ক্ষমতা অনেক বেশি থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারি ও বে-সরকারি শিল্পে রেলমন্ত্রকের মাধ্যমে ওয়াগন তৈরির যে অর্ডার দেওয়া হত তার পরিমাণ ছিল মাত্র ২৫,০০০-এর মতো;

যেহেতু কেন্দ্রীয় সরকারের বর্তমান অর্থনীতি ও শিল্পনীতির ফলে ধীরে ধীরে ১৮,০০০ ও পরবর্তীকালে ৬-৭ হাজারে কমিয়ে আনা হয়েছে;

যেহেতু এর ফলে পশ্চিমবঙ্গে ওয়াগন শিল্পের দ্রুত অবনতি ঘটছে, বহু শ্রমিক ছাঁটাই-এর মুখে পড়েছে যা রাজ্যের শিল্প ও অর্থনীতির উপর এক প্রচন্ড আঘাত স্বরূপ;

যেহেতু ইতিপূর্বে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে মাননীয় প্রধানমন্ত্রীর সাহায্য নিয়ে পূর্বের ওয়াগন অর্ডার বজায় রাখা সম্ভব হলেও বর্তমানে মুখ্যমন্ত্রীকে না জানিয়ে ব্যাপক ভাবে ওয়াগন-অর্ডার ছাঁটাই করা হচ্ছে; এবং

যেহেতু বর্তমানে কেন্দ্রীয় রেলমন্ত্রক দেশীয় ওয়াগন বাতিল করে বিদেশ থেকে ওয়াগন আমদানি করার পক্ষপাতি;

সেহেতু এই সভা কেন্দ্রীয় সরকারকে ঐ নীতি ত্যাগ করার আহ্বান জানাচ্ছে এবং এ-বিষয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনার জন্য একটি সর্বদলীয় প্রতিনিধিদল দিল্লিতে প্রেরণ করার প্রস্তাব নিচ্ছে"।

—as amended was then put and agreed to.

[4-30 – 4-40 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আমার মোশনটা পড়ে শোনাচ্ছি, পরে আমি আমার জবাবি ভাষণে আমার বক্তব্য রাখব। মোশনটা হল,

"গত ১৮ বছরের শাসনকালে বামফ্রন্ট সরকার রাজ্যে শিল্পস্থাপনে ব্যর্থ;

যেহেতু বর্তমানে প্রায় ২৩ হাজার বড়, মাঝারি ও ছোট শিল্প দীর্ঘদিন ধরে বন্ধ থাকলেও তা খুলতে রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন;

যেহেতু রাজ্যে ৫০ লক্ষের বেশি বেকার যুবক-যুবতী কর্মসংস্থানের জন্য সঠিক ব্যবস্থা নিতে রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন;

যেহেতু ১৯৯১ সালে ভারত সরকারের নতুন শিল্পনীতির ফলে দেশের বিভিন্ন রাজ্য তাদের রাজ্যে শিল্পায়নে এগিয়ে চললেও এই রাজ্য সরকার রাজনৈতিক কারণ এবং দূরদৃষ্টির অভাবে কেন্দ্রীয় সরকারের উন্নয়নমুখী শিল্পনীতির বিরোধিতা করে চলেছে;

যেহেতু কেন্দ্রীয় শিল্পনীতির বিরোধিতার ফলে রাজ্য সরকার নতুন শিল্পায়নে ব্যর্থ হওয়ার, রাজ্যের মানুষের মধ্যে ব্যাপক ক্ষোভ দেখা দিয়েছে এবং সাধারণ মানুষ রাজ্য সরকারের জনবিরোধী ভূমিকার বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠেছেন;

যেহেতু সাধারণ মানুষকে বিভ্রান্ত করতে এবং নির্বাচনী চমক সৃষ্টি করতে রাজ্য সরকার এম.ও.ইউ. (মেমোরান্ডাম অফ আন্ডারস্ট্যান্ডিং)-এর মাধ্যমে কৌশল নিয়েছেন; এবং

যেহেতু বেকার যুবক-যুবতীদের প্রকৃত কর্মসংস্থানের সুযোগের ব্যবস্থা না করে শুধু নির্বাচনী বৈতরণী পার হতে এই চমক সৃষ্টি করার প্রয়াস নেওয়া হয়েছে;

সেইহেতু এই সভা দাবি করছে যে, অবিলম্বে এম.ও.ইউ.-এর বিস্তারিত তথ্য জানিয়ে একটা শ্বেতপত্র প্রকাশ করা হোক এবং সঙ্গে সঙ্গে প্রকৃত পক্ষে কত শিল্প কোথায় এবং কবে প্রতিষ্ঠিত হবে তা সাধারণ মানুষকে জানানো হোক"।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, সুব্রত বাবু যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের আমি বিরোধিতা করছি। সুব্রত মুখার্জি যে বিষয় উল্লেখ করেছেন তা হল তিনি বলেছেন যে শিল্পায়নের নামে নির্বাচনের আগে একটা চমক দেওয়া হচ্ছে। আমি এর সম্পূর্ণ বিরোধিতা করছি। ওনাদের নেতা তথা প্রধানমন্ত্রী নরসিমা রাও কয়েক দিন ধরে লোকসভায় নির্বাচনের কয়েক মাস আগে নানা ধরণের চমক দিচ্ছেন। এবং দিয়ে চলেছেন, সেটা পর্যন্ত সুব্রত বাবুর নজরে আসেনি। কারণ তিনি চমক দিয়েছেন যে, প্রাইমারি স্কুলে টিফিন দেওয়া হবে, ৬৫ বছর বয়সের জন্য—বার্ধক্য কিছু নয়—তাদের পেনশন দেওয়া হবে, 'গ্রুপ ইন্সিওরেন্স চালু করা হবে', এরকম চমক দিতে শুরু করেছেন ৬ মাস আগেই। কারণ উনি বুঝতে পারছেন যে, এবারে লোকসভা নির্বাচনের পর দিল্লির মসনদে ওনার ফেরার কোনও সম্ভাবনা নেই। স্বাভাবিক ভাবেই এখন থেকে তিনি এই ভাবে চমক দিচ্ছেন। কিন্তু আমাদের রাজ্যে রাজ্য সরকার এমন কোনও চমক দেননি। প্রমাণ করতে পারবেন না। দ্বিতীয় হচ্ছে—বেকার সমস্যা। নিশ্চয় আমাদের দেশে বেকার আছে, এটা আমরা কেউ অস্বীকার করি না। কার নীতির ফলে আমাদের দেশে এরকম অসংখ্য বেকার সৃষ্টি হয়েছে, এ কথা কিন্তু একবারও উল্লেখ করেননি। এখানকার, পশ্চিমবাংলার যুব-ছাত্ররা দীর্ঘ দিন ধরে আন্দোলন করে আমাদের দেশের সংবিধানে কাজ পাবার মৌলিক অধিকারের দাবি বারবার জানানো সত্ত্বেও কেন্দ্রীয় সরকার সংবিধানে কাজ পাবার অধিকারের মৌলিক অধিকারের মৌলিক স্বীকৃতি আজ পর্যন্ত দেননি। সেক্ষেত্রে তিনি আজ কিভাবে এই কথা উল্লেখ করেন, আমি ঠিক বুঝতে পারছি না। তৃতীয়ত শিল্পায়নের কথা তিনি বলেছেন—ছোট, বড়, মাঝারি সব শিল্প কলকারখানা বন্ধ

হয়ে যাচ্ছে। এর জন্য দায়ী কে? কেন্দ্রীয় সরকারের যে নীতি, সেই নীতিই দায়ী। কেন্দ্রীয় সরকারের ঐ নীতির ফলে এবং যেসব আইন-কানুন তারা তৈরি করে রেখেছেন, তার ফলে মালিকরা সমস্ত সুযোগ-সুবিধা অনুসারে ইচ্ছামতো কলকারখানা লক-আউট, লে-অফ, ক্লোজার করে চলেছে। এর জন্য তো দায়ী কেন্দ্রীয় সরকারের নীতি এবং কেন্দ্রীয় সরকারের সমস্ত আইন। রাজ্য সরকারের করণীয় বিশেষ কিছু নেই। যেটুকু করণীয় তার জন্য বিগত দিনে বিভিন্ন সময়ে রাজ্য সরকার সব দিক থেকে চেষ্টা চালিয়ে এসেছে। চতুর্থত, তিনি উল্লেখ করেছেন এখানে শিল্পায়ন হচ্ছে না। ১৮ বছরে কোনও শিল্প গড়ে ওঠেনি। কিন্তু তিনি একবারও উল্লেখ করলেন না মাশুল সমীকরণের কথা, যে মাশুল সমীকরণ আমাদের সবচেয়ে বড় অন্তরায় ছিল। দীর্ঘ ১৫।১৬ বছর ওই রাজ্য সরকার বারবার কেন্দ্রীয় সরকারের কাছে দাবি দিয়েছে। বলছে মাশুল সমীকরণের যে ব্যবস্থা আপনারা রেখেছেন তার ফলে এবং লাইসেন্স প্রথা ও অন্যান্য অনেক এমন ব্যবস্থা রেখেছেন, তার ফলে পশ্চিমবঙ্গে নতুন শিল্প গড়ার কোনও অবস্থা আপনারা সৃষ্টি করতে পারছেন না। এখন মাশুল সমীকরণ এবং লাইসেন্সের সহজ সরল বিধি তৈরি করার ফলে আমরা সেই সুযোগ গ্রহণ করতে চলেছি। আমরা কখনও এ কথা এখানে বলতে পারি না যে, শিল্প এই এই জায়গায় হবে। আমাদের কতগুলো নীতি আছে, কতগুলো প্রিন্সিপ্যাল আছে, সেইগুলো আমরা সামনে রেখে এমন ভাবে শিল্পায়ন করতে চাই, যাতে পশ্চিমবাংলা তথা আমাদের গোটা দেশের স্বার্থ রক্ষা হয়, শ্রমিক শ্রেণীর স্বার্থ রক্ষা হয়। স্বাভাবিক ভাবেই আমরা এই শিল্পায়নের জন্য পরিকল্পনা করে ধাপে ধাপে এগোচ্ছি। আগামী দিনে সেই অবস্থার সৃষ্টি হলে নিশ্চয় আমাদের সরকার জনগণের কাছে সমস্ত বিষয়টা পরিষ্কার ভাবে রাখবে। তাই আমি সুব্রত বাবুর এই সমস্ত প্রস্তাবের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

[4-40 – 4-50 p.m.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ডেপুটি লীডার মাননীয় সুব্রত মুখোপাধ্যায় মহাশয় যে প্রস্তাব রেখেছেন তাতে তিনি বাস্তব অবস্থাটা কি তা বলার চেষ্টা করেছেন। ১৯৯১ সালে ভেঙে পড়া অর্থনৈতিক অবস্থার মধ্যে যখন মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি এবং তাঁদের সহযোগী বন্ধু ভারতীয় জনতা পার্টি এবং তাঁদের নেতা বিশ্বনাথপ্রতাপ সিংকে নিয়ে যে সরকার, বন্ধু সরকার ভেঙে গেল, কেন্দ্রে কংগ্রেস সরকার এল, পি. ভি. নরসীমা রাও যখন এলেন, অর্থমন্ত্রী হিসাবে এলেন ডঃ মনমোহন সিং এবং যখন বাণিজ্য মন্ত্রী যিনি আমাদেরই রাজ্যের লোক এলেন, সার্বিক পরিস্থিতিতে, আন্তর্জাতিক প্রেক্ষাপটে ভারতবর্ষের শিল্প এবং অর্থনীতির বুনিয়াদকে চাঙ্গা করার জন্য সারা পৃথিবীর বুকে ভারতবর্ষের শিল্প সম্পদ, শ্রমিক সম্পদ, মানব সম্পদকে তুলে ধরবার জন্য নতুন অর্থনীতি ও শিল্পনীতির ঘোষণা করলেন, তখন বামপন্থীরা দিল্লিতে বসে এবং এই রাজ্যে বসে, ভারতবর্ষের বিভিন্ন প্রান্ত থেকে সমালোচনা করে বললেন যে কেন্দ্রীয় সরকার এমন শিল্পনীতি এবং অর্থনীতি ঘোষণা করলেন যা বহুজাতিক সংস্থার কাছে আত্মসমর্পণের সমতুল এবং বিদেশি পুঁজির কাছে

বিক্রি হয়ে যাওয়ার সামিল এবং সার্বিক ভাবে দেশটাকে সর্বনাশের পথে ঠেলে দেওয়া হচ্ছে। কোন সময়ে কেন্দ্রে এই সরকার এলেন, না যখন সাত দিনের ফরেন কারেন্সী রিজার্ভ ছিল না। কোন সময়ে, না ওদের বন্ধু সরকার ২৩ পারসেন্ট ইনফ্লেশন করে গিয়েছিলেন। কোন সময়ে, না যখন শিল্প বাণিজ্য মুখ থুবড়ে পড়ে ছিল, যখন সার্বিক ভাবে ভারতবর্ষ আন্তর্জাতিক দুনিয়ার কাছে মাথানত করে ছিল। ঠিক সেই সময়ে, যে সময়ে ওরা সোনা বন্ধক দিয়েছিলেন, দেশকে দেউলিয়া করে দিয়েছিলেন তখন দায়িত্ব গ্রহণ করেছিলেন এবং আন্তর্জাতিক প্রেক্ষাপটে মাথা উঁচু করার একটা নীতি গ্রহণ করেছিলেন। তাঁদের নীতি, নতুন অর্থনৈতিক নীতি, শিল্পনীতি গ্রহণ করেছিলেন। আমরা আশা করেছিলাম যে, এই রাজ্যে আমাদের বামপন্থী বন্ধুরা এটাকে গ্রহণ করবেন। ওদের একটা অসুখ আছে, একটু দেরিতে বোঝেন। একটা ক্রনিক রোগ, সবকিছু দেরিতে বোঝেন। যেমন, স্বাধীনতাকে লেটে বুঝেছেন, সংবিধানকে লেটে বুঝেছেন, নেতাজীকে দেশপ্রেমিক বলতে ৪০ বছর লেগেছে, ইন্দিরা গান্ধীকে বিশ্বনেত্রী বুঝতে দু'বছর সময় নিয়েছেন। আমরা আশা করেছিলাম যে এবারে বোধ হয় এই রোগ থেকে ওরা মুক্ত হবেন। কারণ ভ্যাকসিন দেওয়া হয়েছে, প্রোটেকশন দেওয়া হয়েছে। কিন্তু দেখা গেল তিন বছর সময় লেগে গেল। ১৯৯১ সালে যখন ভারতবর্ষের শিল্পনীতি, অর্থনীতি ঘোষিত হলো, তিন বছর বাদে যখন এখানে ২৩ হাজার বড় কারখানা বন্ধ, প্রায় ৬০ হাজার ছোট কারখানা এই রাজ্যে বন্ধ, তিনলক্ষ সাকার শ্রমিক বেকার হয়ে গেছে, যখন ১৯৯৪ সালে ৫০ লক্ষ ৪২ হাজার রেজিস্টার্ড বেকার আনএমপ্লয়মেন্টে ভুগছে তখন ওদের মনে হল, তখন মনে করলেন যে ওদের একটা শিল্পনীতি ঘোষণা করা দরকার। তখন ওরা এক নেতাকে দিল্লি থেকে, পার্লামেন্ট থেকে ধার করে আনলেন। এখানে মাননীয় সদস্য বিদ্যুৎ গাঙ্গুলি মহাশয় বসে আছেন, উনি নিশ্চয়ই আমাদের জবাব দেবেন।

বাণিজ্য শিল্পমন্ত্রীকে তাই মুখ্যমন্ত্রী বললেন যে শুনুন বিদ্যুৎবাবু, আপনি ঘুরে ফিরে বেড়ান, প্রেস কনফারেন্স করুন কিন্তু আপনাকে দিয়ে আমার ঠিক চলবে না, তাই আমি সোমনাথ বাবুকে আমাদের দপ্তরের জন্য ধার নেব। সোমনাথ বাবুকে তাই কিছুদিনের জন্য ধার নেব। রাজ্যের যেমন ডিপোজিট স্কীম আছে, অর্থাৎ একটি দপ্তর আরেকটি দপ্তরের কাছে ধার নেয়, তেমনি সোমনাথ চট্টোপাধ্যায় মহাশয়কে ডিপোজিট পলিটিক্যাল লিডার হিসাবে মাননীয় জ্যোতি বাবু ধার নিয়েছেন। এইভাবে তাঁকে কাউন্সিল হাউস স্ট্রীটের অফিসে ডব্লিউ বি আই ডি সির অফিসটাকে সুন্দরভাবে সাজিয়ে একটা শিল্পের পরিবেশ সৃষ্টি করা হয়েছে। প্রশাসনিক দিক থেকে নয়া নীতি প্রণয়ন করে বিদ্যুৎবাবুকে কোনঠাসা করে সোমনাথবাবুকে ওখানে বসানো হয়েছে, আসন অলঙ্কৃত করা হয়েছে। কিন্তু এর ফলে কি হল—ওরা বললেন আমরা শিল্পনীতির ক্ষেত্রে নতুন কিছু করার দরকার বলে মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি তো আইনজীবী, আপনি বলুন তো কোনও একটি অঙ্গরাজ্য শিল্পনীতি গ্রহণ করতে পারে? সেখানে আপনারা সোমনাথবাবুকে একটি সিঙ্গিল উইণ্ড বিশিষ্ট প্রশাসনের নয়া নীতি বসিয়ে শিল্পনীতি পরিচালনা করতে চলেছেন। একটা অঙ্গরাজ্যের শিল্পনীতিই হচ্ছে

একটা দেশের শিল্পনীতির ফেডারেল স্ট্রাকচার এবং সেই শিল্প নীতিকে অনুসরণ করেই অঙ্গরাজ্যগুলো চলবে। আর এখানে আমরা কি দেখছি, আপনারা ভণ্ডামি তঞ্চকতা করে চলেছেন। আপনাদের মধ্যে একটা দ্বিধা জড়িত রয়েছে তাই কেন্দ্রীয় সরকারের শিল্পনীতিকে রাজ্য সরকারের শিল্পনীতির খোলস ভোরে মাননীয় মুখ্যমন্ত্রী তার ১৮ বছরের পাপের প্রায়শ্চিত্ত করার চেষ্টা স্বরূপ সোমনাথবাবুকে সামনে রেখে কাজ চালাচ্ছেন। এবং তাই প্রতিদিন টি.ভির পর্দায় ছবি ফুটে ওঠে সোমনাথ বাবুর এবং জ্যোতি বসুর। মাঝে মাঝে আবার লালমুখো বিদেশি সাহেবদেরও মহাকরণে ভিড় করতে দেখা যায়। আমাদের অনেক সময়ে জনগণের অভাব অভিযোগ নিয়ে আমাদের রাইটার্স বিল্ডিংসে যেতে হয়, সেখানে গিয়ে দেখি ওই লালমুখো সাহেবদের দিয়ে কি সব সই হচ্ছে, বলে নাকি "মৌ"-এ সই হচ্ছে। এখন 'মৌ' জিনিসটা কি—মেমোরাণ্ডাম অফ আণ্ডারস্ট্যাণ্ডিং। আপনাদের মুখ্যমন্ত্রীর কথায় বললে বলতে হয় 'মৌ' বনে আজ মৌ জমেছে, বৌ কথা কও ডাকে' সুতরাং আপনাদেরও এখন সই এর পর্ব চলছে 'মৌ'তে। অবশ্য আমাদের বিপ্লবীমন্ত্রী বুদ্ধদেব বাবু এই মৌ এর লাইনে নেই। মাঝে মাঝে পার্টির অফিস থেকে বিমান বাবু, বুদ্ধদেব বাবু এবং অনিল বাবু হুঙ্কার ছাড়েন। ওঁদের গণশক্তি পত্রিকাতে হুঙ্গার ছাড়েন। আবার আর সি পিও মাঝে মাঝে বিপ্লব করেন, এই মৌ এর ব্যাপারে তারা তো প্রকাশ্যে বিদ্রোহ ঘোষণা করলেন। এবং প্রকাশ্যেই বলে ফেললেন যে এটা তো সি পি এমের ভণ্ডামি। সি পি আই তো জাতীয় স্তরেই বিতর্ক তুলেছিলেন। ওদের চতুর্নাথ মিশ্র ইন্দ্রজিৎ গুপ্ত এবং সুরজিৎ সিংকে তো বলেই ফেললেন যে সি পি এম সুবিধাবাদী। আর ওদের ফরোয়ার্ড ব্লক তো না সাপ না সী, এর কোনওটাই নয়। তাই আজকে আমরা দেখছি বামফ্রন্ট সরকারের আজকে ভাঙ্গন ধরে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু এবং সোমনাথ বাবু পায়ে পায়ে হেঁটে ঘুরে বেড়াচ্ছেন আর ডাইনে বাঁয়ে খুঁজে বেড়াচ্ছে লালমুখো সাহেবদের। আর ওদের সঙ্গে আছে কিছু শিল্পপতি, যাদের বিরুদ্ধে অপকীর্তির শেষ নেই। পি. সি. সেন, যিনি পিয়ারলেসের মালিক, বেশ কিছু লোকের টাকা মেরে বড়লোক হয়েছে, তাদেরকে সঙ্গে নিয়ে তারা ঘুরে বেড়াচ্ছেন।

[4-50 – 5-00 p.m.]

হঠাৎ দেখা গেল মুখ্যমন্ত্রী বললেন, না আমি সব খোলস ছেড়ে, লজ্জা ছেড়ে আমেরিকা যাব। আমরা বললাম, বামপন্থী মুখ্যমন্ত্রী আমেরিকা যাবেন, শুধু তাই নয় দেখা গেল শ্রীমান বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ও সঙ্গে আছেন। আমরা আশঙ্কিত হলাম। যিনি নন্দনে বসে নাটক লিখেছিলেন, সরকারের বিরুদ্ধে চিৎকার করে ক্ষোভ প্রকাশ করেছিলেন, তিনি আবার বলছেন আমেরিকা যাবেন। যাই হোক পরে তাঁর নাম কাটা গেল। বলা হল, এখানে নির্বাচন আছে—তিনি থেকে গেলেন। আমার মনে হয়, তিনি ভবিষ্যতের জন্য বেঁচে গেলেন। আমেরিকা ঘুরে দেড় মাস বাদে একজন প্রখ্যাত কার্টুনিস্ট, সংবাদপত্র খুলে দেখালাম, কুট্টি লিখেছেন—মুখ্যমন্ত্রী বিমান থেকে নামলেন, তাঁর এক হাতে এক বাণ্ডিল কাগজ। কি হয়েছে? না, সাড়ে চার হাজার কোটি টাকার মৌ সই হয়েছে, শিল্প আসেনি। মৌ অর্থাৎ মেমোরেণ্ডাম

অফ আণ্ডারস্ট্যাণ্ডিং। আমরা এই জায়গায় বিরোধিতা করছি। আপনারা কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির বিরোধিতা করে পশ্চিমবঙ্গকে শিল্প ক্ষেত্রে পেছিয়ে দিলেন। ওঁদের বাস্তববাদী অর্থনীতি গ্রহণ না করার ফলে দেশে বেকার ও দারিদ্র্যকে প্রশমনের কোন পথ গ্রহণ করা হল না। কোন রাজ্যসরকার শিল্পের ক্ষেত্রে, মাঝারি ও বৃহৎ শিল্পের ক্ষেত্রে আজকে বাস্তবচিত পদক্ষেপ না নিয়ে, কেন্দ্রীয় সরকারের সহযোগিতা না নিয়ে পশ্চিমবঙ্গকে পেছিয়ে দিয়েছেন? আমরা তাই এই প্রস্তাবের সমর্থন করছি এবং নির্বাচনের দিকে তাকিয়ে যে মৌ-শিল্পনীতির কথা বলা হচ্ছে তার বিরোধিতা করছি এবং সকলকে বলব এঁদের আপনারা চিনে নিন।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুব্রত মুখার্জি আনীত এই প্রস্তাবের বিরোধিতা করে আমি ২/৪টে কথা বলতে চাই। আজকে পশ্চিমবঙ্গ যদি শিল্পে অধগতি হয়, শিল্পে পিছিয়ে পড়ে তাহলে তার জন্য দায়ী কংগ্রেস। এঁদের আন-ইভেন ডেভেলপমেন্ট-এর থিওরি তার জন্য দায়ী। তথাকথিত প্রগতিশীল প্রধানমন্ত্রী থেকে শুরু করে আজ পর্যন্ত যারা প্রধানমন্ত্রী হয়েছেন তাঁরা সকলেই পশ্চিমবঙ্গের বিরুদ্ধে বিভিন্ন রকমের চক্রান্ত করে চলেছেন। আমরা একটু আগে ওয়াগান সংক্রান্ত বিষয়ে আলোচনা শুনেছি। সেই ওয়াগানের আলোচনাতে কংগ্রেস বন্ধুরা স্বীকার করেছেন ঐ রেল দপ্তরের মন্ত্রী কি ভাবে আমাদের পশ্চিমবঙ্গের শিল্পকে ক্ষতিগ্রস্ত করার চক্রান্তে লিপ্ত আছেন। সুতরাং আজকে সেই একই ধারা অব্যাহত আছে এবং এজন্য আজকে মেমোরেণ্ডাম অফ আণ্ডারস্ট্যাণ্ডিং-এর যে সুযোগ আসছে সেই সুযোগ আমরা পাচ্ছি। এর মাধ্যমে আমরা চেষ্টা করছি পিছিয়ে পড়া পশ্চিমবঙ্গকে—যে পশ্চিমবঙ্গ প্রথম স্থানে ছিল—এগিয়ে নিয়ে যাওয়ার। যদিও এটাকে কটাক্ষ করা হচ্ছে। [illegible] ভূমি সংস্কারের মধ্যে দিয়ে এবং লাইসেন্সের মাসুল সমীকরণের নীতির পরিবর্তীত পরিস্থিতির মধ্যে দিয়ে যে সুযোগ আসছে সেই সুযোগের আমরা সদ্ব্যবহার করতে চাই। আজকে ভূমি-সংস্কারের মধ্যে দিয়ে গ্রাম-বাংলার সাধারণ মানুষের ক্রয়ক্ষমতা বাড়ছে এবং সঙ্গে সঙ্গে মানুষের চাহিদাও বাড়ছে। সেইজন্য শিল্প বাড়াবার জন্য আজকে নানা রকম সুবিধা, লাইসেন্সের সুবিধা দেওয়া হচ্ছে। এই লাইসেন্স প্রথাব বিরুদ্ধে আমরা বিগত ৪০ বছর ধরে আন্দোলন করে এসেছি। কেন্দ্রের মাসূল সমীকরণ নীতির বিরুদ্ধেও আমরা আন্দোলন করে এসেছি। আমাদের কথা তাঁরা শুনলেন না। তাঁদের মানবিকতায় আমাদের কথার কোনও মূল্য দেওয়া হল না। কিন্তু ওয়ার্ল্ড ব্যাঙ্ক, ইউ. এস. এ. যখন বলল তখন মাল্টি-ন্যাশনালকে সুবিধা দেবার জন্য তারা এটা কার্যকর করলেন। তাই এই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, সুব্রত মুখার্জির প্রস্তাবকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। স্যার, ১৮ বছর বামপন্থীরা ক্ষমতায় রয়েছেন, এই রাজ্যে, বিশেষ করে শ্রমিকরা ভেবেছিলেন নূতন শিল্পস্থাপন হবে এবং কর্মসংস্থান হবে। কিন্তু আপনাদের ১৮ বছরের রাজত্বে দেখতে পাচ্ছি, ২৩ হাজার ছোটখাটো কারখানা বন্ধ হয়ে গেছে। নূতন করে হওয়া তো দূরের কথা যে সমস্ত কলকারখানা পশ্চিমবাংলায় ছিল সেটাও

বন্ধ হয়ে যাচ্ছে। ৫০ লক্ষ বেকার এখন রয়েছে। এই সরকার ক্ষমতায় এসে বেকারদের ভাঁওতা দিয়েছিল বেকার ভাতা দেওয়া হবে, আমরা ভেবেছিলাম যতদিন না বেকারদের কর্মসংস্থান হবে, ততদিন বেকার ভাতা দেওয়া হবে। কিন্তু দেখলাম সেই বেকার ভাতা বন্ধ হয়ে গেল, বেকাররা কি তাহলে কর্মে নিযুক্ত হয়ে গেছে। এরা প্রমাদ গুনেছিলেন ৫০ লক্ষ, ৬০ লক্ষ বেকার হতে পারে, তাই এরা বেকার ভাতা বন্ধ করে দিয়েছেন। পশ্চিমবাংলার শিল্প আজকে সার্বিকভাবে ব্যর্থ। আমাদের দেশের প্রধানমন্ত্রী নরসিমা রাও অর্থমন্ত্রী মনমোহন সিং এর নেতৃত্বে নূতন শিল্প নীতির মাধ্যমে ভারতবর্ষকে যে নূতন পথ তারা দেখাবার চেষ্টা করেছিলেন সেটার এরা বিরোধিতা করেছিলেন। নূতন শিল্প স্থাপনের কথা নয়, পশ্চিমবাংলায় কর্মসংস্থানের কথা নয়, যে শ্রমিকরা চাকরি করত তারাই আজকে নূতন করে বেকার হচ্ছেন। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু নূতন কায়দায়, ১৯৬৭ সালে চমক দিয়েছিলেন, কংগ্রেস হচ্ছে জোতদারের দালাল, মালিকের দালাল, আমরা শ্রমিক কৃষকের পাশে আছি, তোমরা আমাদের দিকে এসো। ১৯৮২ সালে অন্য ঢঙে চমক দেওয়া হয়েছিল; ১৯৮৪-৯৫ সালে হলদিয়াকে দেখিয়ে ৫ লক্ষ ১০ লক্ষ কর্মসংস্থান হবে এই গালগল্প করা হয়েছে। বক্রেশ্বর নিয়ে বলা হয়েছে বক্রেশ্বরকে আমরা রক্ত দিয়ে গড়বো। এখানে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলেছেন, ক্যাডারদের বলেছেন, তোমরা গ্রামে গঞ্জে গিয়ে নূতন শিল্পনীতি নিয়ে প্রচার করো যখন পশ্চিমবঙ্গে শিল্পায়ণ করা অসম্ভব—তারা তার ব্যাপক প্রচার করছে গোয়েবেলস এর কায়দায় শুধু প্রচার মাধ্যমে পশ্চিমবাংলায় সার্বিক কোন উন্নয়ন না করে শুধু প্রচারের মধ্যে দিয়ে গালভরা গল্প করে ১৮ বছর ক্ষমতায় রয়েছেন। আবার ভাঁওতাবাজির নামে শিল্পায়ন বা মৌ দেখানো হচ্ছে। আজকে প্রচার মাধ্যমের মধ্যে দিয়ে বাংলার ৫০ লক্ষ বেকারকে এবং নূতন করে বেকার হয়ে যাওয়া শ্রমিকদের স্বপ্ন দেখাতে চাইছেন যে স্বপ্ন হচ্ছে শিল্পায়ণ। এখানে বিদ্যুৎ ব্যবস্থা পর্যাপ্ত বলা সত্ত্বেও গ্রামেগঞ্জে বিদ্যুৎ যাচ্ছে না, বড় কারখানা আজকে বন্ধ, কিন্তু যে বিদ্যুৎ আজকে পর্যাপ্ত বলা হচ্ছে, প্রকৃতপক্ষে বড় কারখানা আজকে বন্ধ এবং গ্রামেগঞ্জে ডিস্ট্রিবিউশন ঠিক নেই বলে বিদ্যুৎ ঘাটতি হচ্ছে না। আজকে যখন মৌ-এর নাম করে, শিল্প প্রতিষ্ঠার নাম করে মুখ্যমন্ত্রী রাজ্যের কোটি কোটি টাকা খরচ করে বিদেশ যাচ্ছেন, একদিকে কেন্দ্রীয় অর্থনীতির বিপক্ষে কথা বলছেন, আর এক দিকে কেন্দ্রীয় শিল্পনীতির বিপক্ষে কথা বলছেন, আর সেই শিল্পনীতির পথ ধরে বিদেশ যাচ্ছেন বেকারদের বিভ্রান্ত করার জন্য পশ্চিমবাংলায় এত শিল্প হবে, যে পশ্চিমবাংলায় বেকার আর থাকবে না। সেই বেকারদের স্বপ্ন দেখাবার কায়দাটা কি, শিল্প প্রতিষ্ঠা নয় কোন মালিক পশ্চিমবাংলার মাটিতে কত কোটি টাকা বিনিয়োগ করবেন। পশ্চিমবাংলায় কোন জাতীয় শিল্প প্রতিষ্ঠা হবে এবং সেই শিল্পের মধ্যে দিয়ে কত বেকারের কত শ্রমিকের কর্মসংস্থান হবে, এই কথা কিন্তু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু একবারও বলছেন না।

[5-00 – 5-10 p.m.]

তিনি নিজেও জানেন, যে শিল্পায়নের কথা তিনি ভাবছেন তা ভাঁওতা। সেই জন্যই

কিছুদিন আগে তিনি একটা সভায় বলেছেন, বেকারদের আমরা চাকরি দিতে পারব না, তোমরা ব্যবসা কর। আবার ব্যবসা করার কথা বলেও তিনি বুঝেছেন, স্ব-নির্ভরতার কথা তা আমরা বলেছিলাম,—প্রতি বছর বাজেট বক্তৃতায় অর্থমন্ত্রী বলেন, এত লোককে আমরা স্ব-নির্ভর করব, ব্যাঙ্ক লোন দেব, ছোট ছোট স্মল স্কেল তারা তৈরি করবে—স্ব-নির্ভরতার প্রকল্প যখন ব্যর্থ, তখন ব্যবসার কথা বলা ভুল। তারপরে বললেন, মধ্যবিত্তদের ব্যবসা করার অভিজ্ঞতা কোথায়। শুধু পশ্চিমবাংলার লোককে ভাঁওতা দিয়ে শিল্পায়নের কথা বলছেন এবং এম. ও. ইউয়ের নাম করে সারা জাপান, আমেরিকা, ইংল্যাণ্ড ঘুরে বেড়াচ্ছেন আর বলছেন এত হাজার কোটি টাকা আমি নিয়ে এসেছি এবং সেই টাকায় পশ্চিমবাংলায় শিল্পস্থাপন হবে। মুখ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন, আপনি সঠিকভাবে বলুন, কত শিল্প স্থাপনের জন্য, কত কোটি টাকা আপনি বিনিয়োগ করছেন। মেমোরেণ্ডাম অফ আণ্ডারস্ট্যাণ্ডিঙের নাম করে পশ্চিমবাংলার মানুষকে আপনি যেভাবে বিভ্রান্ত করতে চাইছেন তার বিরোধিতা করে, আমাদের প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, সুব্রতবাবুর আনীত প্রস্তাবের আমি তীব্র বিরোধিতা করছি। সুব্রতবাবু এবং মানসবাবু প্রস্তাবটা মুভ করার সময় বললেন। আমি শুধু একটা কথা তাদের বিনয়ের সঙ্গে বলতে চাই, রাজ্যের স্বার্থে শিল্পায়নের বিরোধিতা আপনারা করবেন না। কেন্দ্রীয় সরকারের নীতির ফলেই আজকে গোটা দেশের শিল্পগুলো সমস্ত বন্ধ হয়ে যাচ্ছে। কিছুদিন আগে কনফেডারেশনের অফ ইণ্ডিয়ান ইণ্ডাস্ট্রির, যে কনভেনশন নেতাজী ইণ্ডোর স্টেডিয়ামে হয়েছিল, সেখানে অম্বিকাবাবু ছিলেন না, কিন্তু সুব্রতবাবু সেখানে ছিল। সেখানে প্রধানমন্ত্রী এসে যে কথা বলে গেলেন, তার বক্তব্যের সঙ্গে আপনাদের বক্তব্যের কোনও মিল খুঁজে পাওয়া যায়না। সেখানে পৃথিবীর অনেক রাষ্ট্র নায়করা উপস্থিত ছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী পরিস্কারভাবে বলেছেন, লাইসেন্সিং প্রথা উঠে গেছে বলে অনেক জায়গা থেকে ইণ্ডাস্ট্রিকে আহ্বান করা হচ্ছে। আজকে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির সঙ্গে, রাজ্য সরকারের শিল্পনীতির বিস্তর ফারাক। আজকে রাজ্যের শিল্পনীতির একটামূল ঠিকানা হচ্ছে স্ব-নির্ভরতা। আর আপনারা এক এক করে ঢালাও বিদেশি পুঁজি আমদানি করে লুটপাট করছেন। এটাই হচ্ছে ফারাক। আর মৌলিক ফারাক যেটা সেটা আমাদের শিল্পমন্ত্রী বলবেন। আমি শুধু বলব, আজকে দিনের পর দিন রাজ্যে একটা শিল্পের হাওয়া বইছে, চাকরি তারা কত পাবে না পাবে সেটা কথা নয়। আপনারা জানেন পশ্চিমবাংলায় হলদিয়ার সার কারখানা হাজার কোটি টাকা খরচ করে হয়েছিল। ১০০ খানা গ্রাম নিয়ে এশিয়া মহাদেশের একটা বড় ইণ্ডাস্ট্রি হয়েছিল এই কারখানাটি। রাজীব গান্ধী সেই সময় ৫০০ কোটি টাকা দিল না। সেখানকার সম্ভাবনার ব্যাপারে এণ্ড টু এণ্ড সার্ভে করে রিপোর্ট দেওয়া হয়েছিল। সেটাকে বন্ধ করে দেওয়া হল, আর আজকে ২০ হাজার কোটি টাকার খরচ করে বিদেশ থেকে সার আমাদের আমদানি করতে হচ্ছে। আমাদের পশ্চিমবাংলায় শিল্পনীতি হচ্ছে স্বনির্ভরতার উপর দাঁড়িয়ে, আগামী দিনে পশ্চিমবাংলায় শিল্পায়ন হবে। তাতে আমাদের ত্রুটি বিচ্যুতি হলে—বামফ্রন্ট

সরকারের ক্ষমতা আছে জনগণকে সঙ্গে নিয়ে, ভূমি সংস্কারকে সঙ্গে নিয়ে এবং আপনারাও আসুন পশ্চিমবাংলার স্বার্থে এই রাজ্যটাকে আবার শিল্পে গড়ে তোলার একটা প্রচেষ্টা নেওয়ার যে উদ্যোগ শুরু হয়েছে চূড়ান্তভাবে আগামী দিনে পশ্চিমবাংলায় মরুভূমির বুকে জলসিঞ্চন হতে চলেছে, হাতে হাত মিলিয়ে, কাঁধে কাঁধ মিলিয়ে এগিয়ে যাই। এই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে আমাদের মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি, আব্দুল মান্নান ও মানস ভুঁইয়া যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করছি, অর্থাৎ আজকে মাননীয় মন্ত্রী আছেন, গতকাল মাননীয় মন্ত্রী আমার একটি বক্তব্যে দুঃখ প্রকাশ করে বলেছিলেন "আপনার মুখে এ কথা শোভা পায় না"। আমিও দুঃখ প্রকাশ করছি, মৌ, কমার্স অ্যাণ্ড ইণ্ডাস্ট্রিয়াল বাজেটে এবং অ্যাপ্রোপ্রিয়েশন বিলেও একথা বলেছি যে ১৯৭৭ সালে আপনারা পশ্চিমবাংলায় ক্ষমতায় এসেছেন, আজকে ১৯৯৫ সাল গত ১৮ বছর পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার কতগুলি নতুন শিল্প গড়ে তুলেছে, মৌ করেছে। বহু বেকারকে চাকরি দেবেন। আজ কতগুলি শিল্প গড়েছেন এটাই আমার প্রশ্ন? এই মুহূর্তে পশ্চিমবাংলায় ৫০ লক্ষের বেশি বেকার যুবক-যুবতী আছে যাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আছে। গত ১৮ বছরে যে বেকার বেড়েছে, এদের সংখ্যা কমাবার জন্য কি পদক্ষেপ নিয়েছেন? তৃতীয় প্রশ্ন হচ্ছে ব্যারাকপুর ও হুগলি শিল্পাঞ্চলে বন্ধ কারখানা কতগুলি আছে এবং গত ১৮ বছরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের রাজত্বে কতগুলি জুট মিল বন্ধ হয়েছে? কতগুলিতে প্রোজেক্ট চলছে আর কতগুলি বন্ধ অবস্থায় আছে? চতুর্থ প্রশ্ন হচ্ছে আজকে আমরা যতদূর জানি ২৩ হাজার শিল্প খোলার জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন? আজকে আমরা দেখতে পাচ্ছি নির্বাচনের আগে আপনাদের কাজ করার চমক দেন। আপনারা একবার বলেছিলেন দার্জিলিং ভাগ হতে দেব না, আবার বলেছিলেন হলদিয়া পেট্রোকেমিক্যালস করবো, রাজীব গান্ধীকে দিয়ে ওপেন করিয়েছিলেন, বক্রেশ্বরে তাপ বিদ্যুৎ কেন্দ্র করব, আর ১৯৯৬ সালে বিধানসভা নির্বাচনের আগে আপনারা শিল্পায়নের চমক সৃষ্টি করছেন, শিল্পায়নের নামে ধাপ্পা দিয়ে নির্বাচনী বৈতরণী পার হবার জন্য এটা বলছেন। আমার প্রশ্ন হচ্ছে, পশ্চিমবাংলার জন্য মুখ্যমন্ত্রী আজ পর্যন্ত কতগুলি এম. ও. ইউ স্বাক্ষরিত করেছেন এবং বিভিন্ন স্টেটে যা স্বাক্ষরিত হচ্ছে তাতে এই মৌ স্বাক্ষরের ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান কোথায়? আরেকটি কথা বলতে চাই যে আপনারা শিল্পায়ন করতে পারেন, বেকার ছেলেদের কর্মসংস্থান করতে পারেন, কিন্তু যে শিল্পগুলি বন্ধ রয়েছে সেগুলি যদি খোলাতে পারেন তাহলে আমরা খুশি হব।

[5-10 – 5-20 p.m.]

কিন্তু পশ্চিমবাংলায় শিল্পায়ন করতে হলে যে মিনিমাম বিদ্যুতের প্রয়োজন পশ্চিমবাংলায় সেই বিদ্যুৎ কোথায়? কাজেই এই বিদ্যুতের অভাবেও শিল্প এখানে হবেনা। তা ছাড়া শিল্প করতে গেলে আরো বেশি করে যেটা দরকার সেই রাস্তাঘাট পশ্চিমবঙ্গে নেই। সুব্রতবাবু,

মানসবাবুরা বলেছেন যে ফলতায় বাইরে থেকে এসে যারা যান তারা মোটর লঞ্চে যান কারণ রাস্তা খারাপ। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই যে পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় সভা করতে যান—আমার জেলাতেও গিয়েছেন—তিনি রাস্তার অবস্থা খারাপ বলে হেলিকপ্টারে চড়ে যান। পশ্চিমবঙ্গে বিদ্যুৎ নেই, রাস্তাঘাট নেই। আপনারা বলছেন, আপনারা অনেক মৌ সই করেছেন, এই প্রসঙ্গে বলি, আপনারা যেখানে ৬৭৯টি মৌ সই করেছেন সেখানে মহারাষ্ট্র করেছে ৩ হাজার ৩১৩। অন্যান্যরাও আপনাদের থেকে বেশি করেছে। মুখ্যমন্ত্রী ২২ বার বিদেশ গিয়েছেন শিল্পপতি ধরে আনতে কিন্তু শিল্প এখানে হয়নি। এই বলে আমাদের প্রস্তাবকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, সুব্রতবাবুর আনা প্রস্তাবের সম্পূর্ণরূপে বিরোধিতা করছি। কিছুদিন আগেই আমাদের শিল্প বাণিজ্য দপ্তরের বাজেট নিয়ে আলোচনা এখানে হয়েছে, অ্যাপ্রোপ্রিয়েশন বিল যা অর্থ দপ্তর থেকে আনা হয়েছিল তা নিয়ে আলোচনা হয়েছে এবং সেখানে এইসব প্রসঙ্গ নিয়ে আলোচনা হওয়া সত্ত্বেও তারা আবার যে প্রস্তাব এনেছেন তার সঙ্গে বাস্তবের কোনও সম্পর্ক নেই, তাই এর বিরোধিতা করছি। প্রথমেই আমি বলতে চাই, একটা ভুল ধারণার সৃষ্টি হয়েছে কিছুটা সংবাদপত্রের জন্য এবং কিছুটা অন্যান্য কারণে যে, শিল্পের যে সমস্ত প্রস্তাব রাজ্যে এসেছে এবং মেমোরাণ্ডাম অব আণ্ডারস্ট্যাণ্ডিং বা সমঝোতাপত্র যা সই হয়েছে সে সম্পর্কে। এই দুটি কিন্তু এক জিনিস নয়। সমঝোতাপত্র যা সই হয় সেইসব ক্ষেত্রে আমাদের ইক্যুইটি দিতে হয়, সেইসব ক্ষেত্রে আমাদের অংশগ্রহণ করতে হয়। সেখানে মৌ হয়। মৌ এখনও পর্যন্ত আমাদের হয়েছে ৭৬টা কিন্তু ৮০০ উপর শিল্পের প্রস্তাব আমরা এখানে পেয়েছি। স্যার, আমি যেহেতু এই প্রস্তাবের বিরোধিতা করছি সেইহেতু আবার দায়িত্ব হচ্ছে কেন বিরোধিতা করছি সেটা ভেঙ্গে বলা। আমি আগেই বলেছি যে মৌ আর ইণ্ডাস্ট্রিয়াল প্রোপোজাল এক নয়। মৌ ৭৬টি ক্ষেত্রে হয়েছে—কিছু ওয়েস্ট বেঙ্গল ইণ্ডাস্ট্রিয়াল কর্পোরেশনের সঙ্গে হয়েছে, কিছু ওয়েস্ট বেঙ্গল ইলেক্ট্রনিক্স ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের সঙ্গে হয়েছে, কিছু রাজ্যসরকারের সাথে সরাসরি হয়েছে। সেগুলি মনিটারিং করা হচ্ছে। দেশি, বিদেশি সব মিলিয়ে সেগুলি হয়েছে। তার পাশাপাশি বলি, ইণ্ডাস্ট্রিয়াল প্রোপোজাল কতগুলি এসেছে। আপনাদের প্রস্তাবে আছে যে একটি শ্বেতপত্র প্রকাশ করতে হবে এ সম্পর্কে। আমাদের সাধ্যের মধ্যে যতটা সম্ভব এই ইণ্ডাস্ট্রিয়াল সিন ইন ওয়েস্ট বেঙ্গল বইতে তার সমস্ত তথ্য আছে—সর্বভারতীয় এবং রাজ্যের তথ্য। ঐ বইটাতে দেখবেন কী দেওয়া আছে। তার ভেতরে আপনি দেখবেন, আমাদের যা প্রপোজাল এসেছে এখানে, সেইগুলো আপনি পাবেন। আমাদের ৯১ সালের পরে ২৮.৩.৯৫, পর্যন্ত একেবারে লেটেস্ট ফিগার দেওয়া হয়েছে। ৮৩৯টার মতো আমরা ইণ্ডাস্ট্রিয়াল প্রপোজাল পেয়েছি, এটা টাকার অঙ্কে দাঁড়ায় ১৯ হাজার ৮৮ কোটি ৩৯ লক্ষ টাকা। এর ভেতর ১০২টা এন. আর. আই. আর এফ. ডি. আই. প্রপোজাল আছে। এটার টাকার অঙ্ক হচ্ছে ৬ হাজার ৫৪৩ কোটি ৪৩ লক্ষ টাকা। এই যে আমরা এটা পেয়েছি, এটা হচ্ছে তার আগে

দু বছরের চেয়েও ১৭১.৯৩ শতাংশ বেশি প্রপোজাল। এটা দেখবেন। এই যে অগ্রগতি, এটা জোর করে দেখানো হচ্ছে না। এটার মানে খুব সোজা, এটা হাউসে বহুবার বলা হয়েছে, আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন, সাধ্যমতো আমিও বলেছি। এটা আমাদের বিভিন্ন লিটারেচারে, সংবাদপত্রে বহুবার বেরিয়েছে যে আপনারা অবরুদ্ধ করে রেখেছিলেন। এটা প্রমাণ হয়ে গেছে। যে মুহূর্তে সেই অবরোধের যে স্তম্ভগুলো ভেঙে পড়েছে, দুতিনটে, সব ভাঙেনি এখনও, সেই মুহূর্তে পশ্চিমবাংলায়—যেহেতু লোকেশন অ্যাডভান্টেজ বেশি, স্বাভাবিক ভাবে এখানে প্রাণ সঞ্চার হয়েছে। আমরা সেটাকে পূর্ণ ভাবে কাজে লাগানোর জন্য কি কি চেষ্টা করছি, সেই কথাটা আপনাদের একটু জানানো দরকার। আলোচনাটা পক্ষে এবং বিপক্ষে নিয়ে যাবার বদলে একটু আলোচনা ঐদিক থেকে করা দরকার। কথা হচ্ছে, আপনারা যেহেতু অর্থনৈতিক অবরোধ করে রেখেছিলেন, তার ফলে আমাদের পরিকাঠামোর দারুণ দুর্দশা হয়েছে, পরিকাঠামোর দারুণ ক্ষতি হয়েছে। সামাজিক পরিকাঠামোর ক্ষেত্রে ক্ষতি হয়েছে। প্রযুক্তির ক্ষেত্রে ক্ষতি হয়েছে, বিদেশি পুঁজির ক্ষেত্রে ক্ষতি হয়েছে, মানব সম্পদ উন্নয়নের ক্ষেত্রে ক্ষতি হয়েছে, রুগ্ন শিল্প পুনরুজ্জীবনের ক্ষেত্রে ক্ষতি হয়েছে। সমস্ত ক্ষেত্রে হয়েছে এবং এইগুলো আমরা এখন হাত দিয়েছি। আগে কিছু করা হয়নি তা নয়, কিন্তু আপনাদের অবরোধের জন্য এই সব ক্ষেত্রে যেমন আমরা আগেরদিনও বলেছি যে আপনারা মহারাষ্ট্র, গুজরাট, রাজস্থান, কিছুটা পাঞ্জাব, তামিলনাড়ু, কর্ণাটক, একে পরিকল্পনা বা অর্থ কমিশনের যে নিময় কানুন আছে, তার বাইরে গিয়ে যে বিপুল পরিমাণ সাহায্য করেছেন, পশ্চিমবাংলায় তার ছিটে ফোঁটা করলেন না। পশ্চিমবাংলায় স্বাধীনতার পরে কেন্দ্রীয় বিনিয়োগ প্রায় হয়নি। ঐ যে সাহায্য আপনারা করেছেন, তার ফলে ওদের পরিকাঠামো গড়ে উঠেছে। আপনারা স্বাধীনতার পরে পশ্চিমবাংলায় রেলে কোনও বিনিযোগ করেননি। ডিফেন্সের জন্য পশ্চিমবাংলায় কোনও বিনিয়োগ হয়নি, ডিফেন্সের এক গাদা কারখানা আমাদের এখানে আছে। সেই জন্য পরিকাঠামোতে আমরা দুর্বল হয়ে পড়েছিলাম। এখন আমরা ফিজিক্যাল এবং সোস্যাল ইনফ্রাস্ট্রাকচার তাকে এগোনোর জন্য এই শিল্পায়নের উপযোগী পরিস্থিতি তৈরি করার জন্য চেষ্টা করছি। এটা কিন্তু কঠিন। আমাদের দেশে যুক্ত রাষ্ট্রীয় কাঠামো বলা হলেও কেন্দ্র রাজ্য সম্পর্কের যে অবস্থা এখানে আছে, যেভাবে রাজ্যকে বঞ্চিত করা হয়, আমাদের বিশেষ করে, তাতে নিজেদের টাকা পয়সা খরচ করে এটা করাটা খুব কঠিন। সবাই এখন বন্দরের কাছে করতে চাইছে, তাহলে বন্দরের উন্নয়ন করতে হবে, হাজার হাজার কোটি টাকা লাগবে। বন্দরের কাছে করতে গেলে উত্তর বাংলা থেকে দক্ষিণ বাংলা পর্যন্ত একটা প্রশস্ত রাজপথ করতে হবে। তাতে প্রচুর টাকা লাগবে, ৭/৮ হাজার কোটি টাকা লাগবে। এয়ার স্ট্রিপের মাধ্যমে কিছু সমাধান হতে পারে, তাতে টাকা লাগবে। রাজ্যের যা সীমাবদ্ধ অর্থনৈতিক ক্ষমতা—একটা ঠাণ্ডা বোতল যদি বিক্রি করা হয়, আমাদের এখানে তৈরি করা বোতল, একটা বোতলে একটা কেন্দ্রীয় সরকার পায়, ৩০ পয়সা ৩৫ পয়সা আমরা পাই। এই হচ্ছে কেন্দ্র রাজ্য সম্পর্ক। এর উপর দাঁড়িয়ে এতবড় পরিকাঠামোর অগ্রগতি আপনারা অবরুদ্ধ করে রেখেছিলেন ১৯৯২ সাল পর্যন্ত। মাত্র ১৯৯২ সালের জানুয়ারি মাসে ফ্রেট ইকোয়েলাইজেশন উঠেছে।

এখনই বলেছি প্রবীর বাবু তরতর করে এগোচ্ছেন। মানুষ তো আপনাদের কাছ থেকে হিসাব নেবে। এইটুকু সময়ের মধ্যে আমি বলতে পারি, আপনাকে, ব্যক্তিগত ভাবে বা দ্বিপাক্ষিক আলোচনা হলে সেখানে একটু বিনীত ভাবে বলতে পারি, যে সময়ের মধ্যে, যে তীব্রতা নিয়ে পশ্চিমবাংলায় শিল্পায়নের প্রচেষ্টা এগোচ্ছে, এটা ভারতবর্ষের কোথাও হয়নি। দু খানা পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স ১০০ ভাগ টাকা দিয়ে গুজরাটে করে দিয়েছেন। এক খানা নয় দু খানা। জ্যোতি বাবু রাজীব গান্ধীকে বলেছিলেন যে হলদিয়াটা ঠিক আছে, আপনারাই না হয় করুন। উনারা করেননি। করেনি, করে দেয়নি। ১২ হাজার কোটি টাকা ব্যয় করে গ্যাস লাইন বসিয়ে দিয়েছেন মহারাষ্ট্রে।

[5-20 – 5-30 p.m.]

আমাদের সব দিক থেকে দমন করে রাখার চেষ্টা করেছেন আর এখন বলছেন দ্রুত এগিয়েছে তাও এইটুকু সময়ের মধ্যে। আমরা এগিয়েছি সেজন্য আমরা চাইছি সোশ্যাল অ্যাণ্ড ফিজিক্যাল ইনফ্রাস্ট্রাকচারটা ঠিক করতে। আমাদের গ্রোথ সেন্টার এবং বিভিন্ন ডিস্ট্রিক্ট যাতে ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের সুযোগ পায় তার জন্য আমরা চেষ্টা করছি। প্রযুক্তির ক্ষেত্রে আমাদের যে ঘাটতি আছে তা রূপায়ণ করার জন্য আমরা রাজ্যের অর্থনৈতিক এবং সামাজিক যে প্রেক্ষাপটে তাকে অটুট রেখে, আমরা প্রযুক্তি সংগ্রহ করার চেষ্টা করছি। এখানকার প্রযুক্তি বাড়াবার চেষ্টা করছি শিল্পায়নের একটা প্রয়োজনীয় শর্ত হলো মানব সম্পদ উন্নয়ন, সেই মানব সম্পদ উন্নয়নের জন্য আমরা জোরালো পদক্ষেপ নিয়েছি, এমন কি শিল্প কেন্দ্র ভিত্তিক মানব সম্পদ উন্নয়নও। এখানে যে ধরণের কারখানা হচ্ছে, সেই কারখানায় কি রকম কারিগর দরকার ওদেরই কাছ থেকে সিলেবাস তৈরি করে ফ্যাকাল্টি সাহায্য নিয়ে, আমাদের কিছু ফ্যাকাল্টি দিয়ে সেই মানব সম্পদ উন্নয়নের ব্যবস্থা আমরা করেছি। বিদ্যুতের ক্ষেত্রেও অগ্রগতি হয়েছে। আপনারা সেটা জানেন। আপনারা বাধা দিয়েছেন তা সত্ত্বেও হয়েছে। সমস্ত জমি আমরা এক জায়গায় করার চেষ্টা করেছি। সারা ভারতবর্ষ, সারা পৃথিবী জানে আমাদের খাস জমি কত। এছাড়া গ্রোথ সেন্টারের জমি যা আছে শিল্পের জন্য প্রয়োজন হতে পারে কৃষি ব্যবস্থার কোনও রকম ক্ষতি না করে। তার একটা তালিকা তৈরি হয়েছে, ম্যাপ তৈরি হয়েছে। এইবার সেগুলোর উপর একটা প্রোজেক্ট করে তাঁকে দেওয়া হয়েছে। তাছাড়া আমাদের ৬/৭টা যে উন্নয়ন অথরিটি আছে—হলদিয়া ডেভেলপমেন্ট অথরিটি, আসানসোল-দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি, জলপাইগুড়ি ডেভেলপমেন্ট অথরিটি এবং শিলিগুড়ি ডেভেলপমেন্ট অথরিটি এদের জমি অধিগ্রহণ করবো এবং অধিগ্রহণ করার পর সরকারের উপস্থিতিতে কথাবার্তা বলে জমি বিলি বন্টন করব। এইরকম সুসম কার্যক্রমের মধ্যে দিয়ে, রাজ্য সরকার চলছে জমি দেওয়ার ক্ষেত্রে। এতে অনেক অসুবিধা ছিল কিন্তু সেই অসুবিধাগুলো আমরা দূর করার চেষ্টা করেছি। পাশাপাশি আপনাদের যে চিত্র সেটাও দেখেছি। পশ্চিমবঙ্গকে যদি আপনারা ভাল বাসতেন, তাহলে ভাল হত। আপনারা কংগ্রেসকে ভালবাসেন, পশ্চিমবাংলার সর্বনাশ করতে চান। আপনাদের ভাল লাগবে কোথা থেকে। আপনারা এটা বুঝুন আমাদের

মতো রাজ্যে, এতখানি ক্ষতিগ্রস্থ হওয়ার পরও স্বল্প সময়ের মধ্যে আমরা ইনভেস্টমেন্ট প্রোপোজাল ১৯ হাজার ৮৮ কোটি টাকার কথা বলেছি। যেমন পেট্রো-কেমিক্যালস, টেক্সটাইলস, কেমিক্যাল, ফারমাসিটিউক্যালস, রিফাইনারি, ইন্ডাস্ট্রিয়াল পার্টস ইন্টিগ্রেটেড লেদার কমপ্লেক্স, হোসিয়ারি গারমেন্টস, জেমস জুয়েলারি এই সব মিলে আমাদের নির্দিষ্ট প্রস্তাব কার্যকর হতে চলেছে ৩৪ হাজার কোটি টাকার। আর যে সমস্ত শিল্পকে পুনরুজ্জীবিত করতে হবে, যেগুলোর খুব খারাপ অবস্থা তার জন্য আমাদের যে প্রস্তাব আছে সেটা হচ্ছে ৯ হাজার কোটি টাকার। পাওয়ার ডিপার্টমেন্ট আমাদের যে খুব খারাপ অবস্থায় আছে, তার জন্য আমাদের প্রস্তাব হচ্ছে ৯ হাজার কোটি টাকা। পাওয়ার ডিপার্টমেন্টে কি আলোচনা হয়েছিল জানি না। তবে সেখানে আমাদের অ্যাডিশনাল রিকোয়ারমেন্ট হচ্ছে ২৭ হাজার ৭শো কোটি টাকা, ২ হাজার বা ২ হাজার ১০ সাল নাগাদ সেটা বাড়বে। ৩০ হাজার কোটি টাকার মতো হবে। আরবান এরিয়ার ডেভেলপমেন্ট শিল্পায়নের সঙ্গে যুক্ত। যেমন স্যাটেলাইট সিটি ডেভেলপমেন্ট যেগুলো ইমপ্লিমেন্টেশন হচ্ছে সেগুলো সি.এম.ডি.এ. থেকে হচ্ছে, হাউসিং ডেভেলপমেন্ট থেকে হচ্ছে, ডেভেলপমেন্ট অথরিটি থেকে হচ্ছে। জয়েন্ট সেক্টরে হচ্ছে। এতে হচ্ছে ৮ হাজার কোটি টাকা। কমিউনিকেশন এর জন্য যে হাইওয়ে, টোলওয়ে, রিভার ট্রান্সপোর্ট এর জন্য আমাদের সরকারের যে সমস্ত নিজস্ব প্রাইভেট সেক্টর, জয়েন্ট সেক্টর আছে তাতে হচ্ছে ৬ হাজার কোটি টাকা। সামাজিক পরিকাঠামো এবং ট্যুরিজম যেগুলো আছে আমাদের কার্যক্রমের মধ্যে সেগুলো হতে চলেছে। সেগুলো সরকারের জয়েন্ট সেক্টর, প্রাইভেট সেক্টরে আছে। হোটেল, স্কুল, আরবান ইউটিলিটি বলতে যা বোঝায় এটাও ১৪শো কোটি টাকা। এই সব মিলিয়ে প্রোজেক্টের টাকার অঙ্কটা দাঁড়াচ্ছে ১ লক্ষ ৭ হাজার ৪শো ৮৮ কোটি টাকার মতো। এই হচ্ছে ইনফ্রাস্ট্রাকচার, ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্ট প্রোপোজাল এর অবস্থা। আপনারা জানতে চেয়েছেন, কটা প্রস্তাব কার্যকর হয়েছে। সেটাও বলে দিচ্ছি। এই বইটার মধ্যে সব দেওয়া আছে সব পাবেন। ১৯৯৪ সালে যে প্রোজেক্টগুলো ইম্পলিমেন্টেড হয়েছে, সেগুলোর নাম আমি এখানে বলে দিচ্ছি। সেগুলো হচ্ছে,—

Pulver Ash Projects Limited, ICI Limited, Durgapur Steel Plant, Tuff Tubes Pvt Ltd, Vesuvius India Ltd, Alsa Marine and Harvests Ltd, Shri Mahadeb Edible Projects Pvt Ltd, Kusum Pojects Ltd, Tata Metaliks, Murari Lal Murarka Pushapati Seohung Ltd, Hindustan Lever Ltd, Telecommunication Industries Ltd, Taj Leather Works Indian Rayon and Industries Ltd, Philips Carbon Block Ltd, Mother Dairy Benmilk Keventer Ltd, Philips India Ltd, Khaitan Agro Complex Ltd, Stiefel Und Schuh Ltd, East India Pharmaceuticals Works Ltd, ESAB India Ltd, Century Plyboards Pvt Ltd, Tirupati Ferro Alloy Udyog Pvt Ltd. Philips India Ltd, Kero-Rajendra Monolithics, Anand and Companu, Atlas Mills Supply, North Valley Ispat Udyog Pvt. Ltd, Atlas Mill Supply, Madhon Edible Oil Indistries Ltd, R.M. Packaging Pvt. Ltd, Gaggi Ispat Pvt. Ltd.

এই রকম ৩৭টা প্রোজেক্ট ইম্পলিমেন্টেড হয়েছে। ৮৫০টির'ও বেশি প্রস্তাব পেয়েছি। আপনারা চান, আর না চান প্রতি বছর ৫০/৬০টা প্রোজেক্ট ইম্পলিমেন্টেড হবে। আপনাদের বক্তব্য শুনে মনে হয় না আপনারা পশ্চিমবাংলার লোক।

**(আলোচ্য প্রস্তাবটির ওপর সময় আধ ঘন্টা বৃদ্ধি করা হয়।)**

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ইনভেস্টমেন্ট অ্যামাউন্টের কথা আমি আগে বলেছি, বই-তেও দেওয়া আছে। আমাদের পশ্চিমবাংলার বাইরের দেশের সঙ্গে যে বাণিজ্যিক সম্পর্ক স্থাপিত হয়েছে তাতে আগামী ৩/৪ বছরের মধ্যে বিভিন্ন দেশের পক্ষ থেকে যে টাকা আমাদের এখানে লগ্নি করা হবে তা হচ্ছে,—সিঙ্গাপুর ৮৫০ কোটি টাকা, ইউ.কে. ১৬৪৩ কোটি টাকা, ইউ.এস.এ. ২৬০৩ কোটি টাকা, চায়না সব চেয়ে বেশি ২৬৮০ কোটি টাকা, জার্মানী ৪০৬ কোটি টাকা, হল্যান্ড ৪০ কোটি টাকা, স্পেন ১৬০ কোটি টাকা, দক্ষিণ কোরিয়া ৩০০ কোটি টাকা। আপনারা দিল্লিতে যে পতনমুখ সরকারকে সমর্থন করেন তাঁরাই এই ছবিটা ছেপে দিয়েছেন। তাঁদের হিসাব মত পশ্চিমবাংলা এখন দ্বিতীয় স্থানে আছে এবং আর দেড় বছর পরে পশ্চিমবাংলা শীর্ষে যাবে। কেউ সেটা রোধ করতে পারবে না এবং এখন আর কেউ এটা অস্বীকারও করতে পারছে না। সব চেয়ে আশ্চর্যের এবং দুঃখের ব্যাপার, আমাদের সরকারের পক্ষ থেকে যাঁরা এসব ব্যাপারে বিদেশে গিয়েছেন তাঁরা দেখেছেন যে, কিভাবে সারা পৃথিবীতে আমাদের বদনাম করা হয়েছে। তা সত্ত্বেও আমাদের এই অল্প সময়ের মধ্যে এই অগ্রগতি হয়েছে। আগে আমরা কি দেখেছি, আমাদের মুখ্যমন্ত্রী যখন বিদেশে যেতেন তখন তাঁকে বলা হত, 'আপনি বিদেশে যান ঠিক আছে, আপনি কিন্তু ওদের সঙ্গে ব্যবসা বাণিজ্য নিয়ে কথা বলবেন না'। এই হচ্ছে একটা স্বাধীন দেশ!

[5-30 – 5-40 p.m.]

এবার এমপ্লয়মেন্ট পরিসংখ্যান দিয়ে আমার বক্তব্য শেষ করছি। ইনভেস্টমেন্ট প্রোপোজালের কথা আমি আগে বলেছি। ১৯৯১ সাল থেকে ১৯৯৪ সালের ডিসেম্বর পর্যন্ত যে প্রস্তাবগুলি এসেছে তাতে এমপ্লয়মেন্ট হয়েছে এবং হচেছ ১ লক্ষ ২১ হাজার জনের। আর ৪ লক্ষ ২৩ হাজার ৫০০ জনের ইনডায়রেক্ট এমপ্লয়মেন্ট হবে। যেসব প্রোজেক্ট আমাদের পাইপ-লাইনে আছে তাতে হচ্ছে, ১৫ হাজার ৩০৮ কোটি টাকার। এতে ২ লক্ষ ১৭ হাজার লোকের চাকরি হবে আর ৭ লক্ষ ৪৫ হাজার লোকের ইনডায়রেক্ট এমপ্লয়মেন্ট হবে। এটা হচেছ ডায়রেক্ট, ইনডায়েরেক্ট এমপ্লয়মেন্টের স্বাভাবিক নিয়ম। সারা ভারতবর্ষে এটাই ধরে হিসাব করা হয়। ডায়রেক্ট এবং ইনডায়েরেক্ট এমপ্লয়মেন্ট রেসিও পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি। এই কয়েকটি কথা বলে মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি সহ অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করছি এবং পুনরায় আবেদন করছি, আপনাদের কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলাকে ধ্বংস করার যে নীতি নিয়েছিল, নানাকারণে এই রাজ্যে যে পরিবর্তিত অবস্থা তৈরি করা সম্ভবপর হয়েছে তাকে সাহায্য এবং সহযোগিতা করুন। রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে ধ্বংস করার চেষ্টা করবেন না, বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করবেন না।

(নয়েজ)

(শ্রী ননী কর রোস টু স্পীক)

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** আচ্ছা ননী বাবু, মন্ত্রীরা যখন বলে তখন আমরা সময় এক্সটেণ্ড করি। মন্ত্রীরা বেনিফিট পান। কেননা মন্ত্রীদের সব উত্তর দিতে হয়, বিল বা ডিমাণ্ড সর্ম্পকে। সুব্রতবাবু মোশন এনেছেন। তিনি টাইম যদি চান, তবে তাঁকে এই বেনিফিট দেবেন না? কারণ, টাইম যখন বাড়ছে তখন এই বেনিফিট দেবেন না?

**শ্রী ননী কর ঃ** ওনার যদি দরকার হয় তাহলে নিশ্চয়ই সময় পাবেন। কিন্তু এইরকমভাবে হতে পারে না। ১ ঘন্টা ডিসকাশন আর আধ ঘন্টা সময় বাড়লো। সেই আধ ঘন্টাই মুভারের? টাইম ঠিক হয়েছিল ওনার ১০ মিনিট। ওনার মত নিয়ে এইরকমভাবে সাজেস্ট করা হয়েছে। যদি এটা হতো যে ১০ মিনিট বেশি হচ্ছে, তাহলে ওনাকে ৩ মিনিট কিম্বা ৫ মিনিট সময় বেশি দেওয়া যেত। কিন্তু এখানে ১০ মিনিটের জায়গায় ৩০ মিনিট হবে কেন? তাছাড়া উনি বিদ্যুৎবাবুর বক্তৃতা শোনেননি। বক্তা তো আর সময় ঠিক করবেন না।

**মিঃ স্পিকার ঃ** এক ঘন্টা হওয়ার কথা ছিল। কিন্তু এক ঘন্টার মধ্যে যখন হল না, তখন টাইম বেড়েছে। অন্যান্যরা বেশি সময় নিয়েছে। সবাই কিছু কিছু বাড়তি সময় নিয়েছে। তাই বাড়তি হয়ে গেল। আর সেটা কি উনি পাবেন না? নিন সুব্রত মুখার্জি আপনি এবার বলুন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ঠিকই বলেছেন যে, আমাকে জবাব দিতে হবে এবং তার সঙ্গে কিছু প্রশ্নও করতে হবে। এখানে অনেকেই বলেছেন যে, আমি বিদ্যুৎবাবুর বক্তৃতা শুনিনি। আমি তাঁর বক্তৃতা ভালোভাবেই শুনেছি এবং আমাদের চিফ হুইপ এবং বিভিন্ন লিডারের বক্তৃতার সঙ্গে আমরা তা মিলিয়ে নেবার চেষ্টা করছি। আমরা খুব সিরিয়াসলি এই ব্যাপারটা দেখতে চাই। নির্বাচনের প্রাককালে আপনাদের হাতে কিছু নেই। আপনারা হাসপাতালের কথা বলতে পারেন না, নতুন রাস্তার কথা বলতে পারেন না, বেকার সমস্যার সমাধান হয়েছে এই কথা বলতে পারেন না, রুরাল ডেভেলপমেন্টের কথা বলতে পারেন না, হলদিয়ার কথা, বক্রেশ্বরের কথা বলতে পারেন না। আজকে জ্যোতি বাবু সংবাদপত্রে শিল্প নিয়ে বলছেন যে, প্রচার অভিযান চালাও। একেবারেই ওয়ান পয়েন্ট প্রোগ্রাম—শিল্প শিল্প করে একটা হাওয়া তোল। ঠিক একই শব্দ উচ্চারণ করেছেন মাননীয় শক্তি বল মহাশয়। আমি খুব ডিটেলসে বিধানসভার ভিতরে এবং বাইরে শুনেছি ও লক্ষ্য করে দেখেছি এবং সোমনাথ বাবুকেও জিজ্ঞাসা করেছিলাম। তাজ হোটেলে যখন কঙ্কডে করে বিলেত থেকে লোক এল—তখন বলা হল আপনারা বিরোধিতা করছেন কেন, বিরোধিতা করবেন না। আর কিছু না হোক একটা হাওয়া তো উঠেছে। আসলে আপনাদের হাওয়া

তোলাই উদ্দেশ্য। বিদ্যুৎবাবু বিরোধিতা করবেন না, হাওয়ার নির্বাচন হয়, হাওয়ায় বিনিয়োগ হয় না। হাওয়ায় শিল্প নগরী গড়ে ওঠে না। বারেবারে বোঝাতে চাইছি যে, বিশ্বাসযোগ্যতা প্রমাণ করুন। বিদ্যুৎবাবু শিল্প সংক্রান্ত ব্যাপারে আপনাদের ক্রেডিবিলিটি ইজ এ বিগ জিরো। তাই আজকে আপনারা শিল্পায়নের কথা বললেই কাগজে কার্টুন বেরোয়। শিল্পায়নের কথা বলে আপনারা সোমনাথবাবুর ভাবমূর্তি তুলে ধরে তাকে কাজে লাগাবার চেষ্টা করছেন। আপনাদের দুটো উদ্দেশ্য আছে। একটা হচ্ছে—আপনারা সোমনাথ বাবুর প্রোজেক্ট করতে চাইছেন, দ্বিতীয়টা হচ্ছে—মুখ্যমন্ত্রীর দাবি থেকে বুদ্ধদেব বাবুকে সরিয়ে দিতে চাইছেন। এই দ্বিমুখী কাজ করার জন্যই আপনারা এটাকে বেছে নিয়েছেন। আপনারা সারা পশ্চিমবাংলায় এটা রটিয়ে দিয়েছেন। এই প্রচার শুধু ভিতরে নয়, বাইরেও চলে যাচ্ছে। কি সাংঘাতিক একটা অবস্থা। আপনারা এমন প্রচার চালাচ্ছেন যে, তাতে মনে হচ্ছে ১০ মিনিটে একটা করে ইণ্ডাস্ট্রি হচ্ছে। কিন্তু বাস্তবে প্রতি ১০ মিনিটে একটা করে কারখানা বন্ধ হচ্ছে। মেটাল বক্স বন্ধ—তাতে ১০৪ জন লোক না খেতে পেয়ে আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। মার্টিন বার্ণ, স্যাকসবির ফার্মার কোম্পানি বন্ধ হয়ে গেছে কেন বলেননি? ২৩ হাজার কারখানা বন্ধ হয়ে গেছে, যে হাওড়াকে ম্যানচেস্টার নগরী বলা হত, সেই হাওড়ার এখন কি অবস্থা বলুন?

[5-40 – 5-50 p.m.]

আপনারা শুধু বলছেন শিল্প তৈরি হচ্ছে। যে পরিমাণ শিল্প তৈরি হচ্ছে বলে গল্প মানুষকে শুনিয়েছেন তার দশ ভাগের এক ভাগ সময় যদি এই আর্থিক রুগ্ন শিল্পগুলির পিছনে দিতেন, অর্থ বরাদ্দের চেষ্টা করতেন তাহলে আমার মনে হয় নূতন শিল্প নিয়ে মার্কিনীদের কাছে ভিক্ষা করতে যেতে হোত না। আপনারা তো নিজেদের কমিউনিস্ট বলেন আর এই কমিউনিস্ট যারা ফোর্থ ফাইণ্ডেশনে টাকা নিয়ে এসেছিল, জেল খাটা কমিউনিস্ট,—বলুন না—ফোর্থ ফাউণ্ডেশনে শিল্প করতে গিয়ে জেল খাটেন নি? ম্যাকনামারের সময়ে ১৪টা ট্রাম পুড়িয়ে দেননি? মার্কিন পুজি আসবে না, বলেননি? সেই কমিউনিস্টদের নেতা মাননীয় জ্যোতি বসু মার্কিন শিল্প নীতি করছেন। তাঁর বইয়ে ১২ পাতায় বলছেন—ভাবলে আপনাদের লজ্জা পেতে হবে—প্রশ্নটা একটা নীতির এবং একটা রাজনৈতিক সততার প্রশ্ন, প্রশ্নটা শুধু মাত্র একটা তাতক্ষণিক কোনও একটা ব্যাপার নয়, কংগ্রেস, কমিউনিস্টের ব্যাপার নয়, সেই অসৎ জায়গায় আমরা আঘাত করছি। You are dishonest in polities and norms. আপনারা বারে বারে মার্কিণদের ফিরিয়ে দিলেন, আর সেই দলের নেতা বলছেন তাঁর বইয়ে ১২ পাতায় আপনাদেরই ঐ বামফ্রন্টের শিল্পনীতির প্রসঙ্গে, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলছেন লাস্ট লাইনে ‘‘আমি মার্কিন বিনিয়োগকারীদের বলতে পারি, আসুন পশ্চিমবঙ্গের অর্থনীতির পুনরুজ্জীবনে অংশ নিন, সহায়তা করুন। মার্কিন মুলুককে ভিয়েতনামের সময় থেকে আরম্ভ করে এখন পর্যন্ত তাড়া করে বেড়াচ্ছেন। আর ভিক্ষের ঝুলি নিয়ে আগামী নির্বাচনের বৈতরণী পার হবার জন্য মার্কিন মুলুক থেকে আরম্ভ করে বই পর্যন্ত ছাপাচ্ছেন। মার্কিন প্রযুক্তি চাই, বিনিয়োগ চাই। আপনারা দেখতে পারেন, ১০ পাতায়, যে

সমস্ত কোম্পানিগুলি আপনাদের সাহায্য করতে এগিয়ে আসার কথা বলেছে সেগুলো কোথায়, কারা? বহুজাতিক ব্যবসায়ী। আপনারা বারে বারে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলেছেন আমরা মার্কিন ন্যাশনাল, গ্যাট চুক্তির বিরুদ্ধে। আপনারা দেওয়ালেও লিখেছেন আমাদের স্বাধীনতা, সার্বভৌমত্ব বিপন্ন। এতো ভয়ঙ্কর, মারাত্মক কথা। কেন্দ্রীয় সরকার যদি মাল্টি ন্যাশনালদের সঙ্গে কথা বলেন তাহলেই আপনাদের সার্বভৌমত্ব নষ্ট হয়ে যায়, আর যখন এই রাজ্য সরকার সীমেন্স, হিন্দুস্থান লিভার, ফিলিপস এদের মত বহুজাতিক কোম্পানিকে তাদের গ্রামীণ প্রকল্প করার জন্য সওদা করার জন্য চেষ্টা করলে চিৎকার করেন। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে ব্রিটিশ, মার্কিন জার্মান কোম্পানিগুলি অংশ নিচ্ছে রাজ্য সরকারের পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স, রসায়ন গড়ে তোলার প্রয়াসে অংশ নিচ্ছেন, বিদেশি সংস্থা, বিদেশি প্রযুক্তিকে কাজে লাগানো হচ্ছে। আজকে উল্লেখ করা হয়েছে বিনিয়োগ প্রস্তাবগুলি সরকারের কাছে অগ্রাধিকার পাচ্ছে অদূর ভবিষ্যতে আরও অগ্রাধিকার ঘটবে সেটা সাংঘাতিক নয়? আর যদি কেন্দ্রীয় সরকার মাল্টি ন্যাশনালদের নিয়ে আসেন আজকে তাহলে আপনাদের সার্বভৌমত্ব, স্বাধীনতা বিপন্ন হয়ে যাবে। নিজেদের দিকে চেয়ে বলুন। বাইরে গিয়ে একটা কথা বলবেন, বিধানসভার ভিতরে এক রকম বলবেন, বই গুলিতে এক রকম লিখছেন দেওয়ালে আর এক রকম লিখছেন এই বর্ণচোরা ব্যাপারটাই হল আমার বিশ্লেষণ এই যে চাতুরী, সুকৌশলে নির্বাচন বৈতরণী পার হবার চেষ্টা আমরা একে প্রতিপদে বাধা দোব। শিল্পের নামে এই যে আগুন নিয়ে খেলা করছেন বিধানসভার ভিতরে এবং বাইরে একে আমরা বানচাল করবই। শিল্পের নামে ছেলেখেলা করতে দোব না। মৌ, কাকে নিয়ে এসেছেন, আপনাদের প্রধান উদ্যোক্তা, বন্ধু হচ্ছেন কে, না পূর্ণেন্দু চ্যাটার্জি। আমেরিকা একে জোচ্চোর বলে। একটা জোচ্চোরকে নিয়ে এসে আপনাদের একটা আন্তর্জাতিক চক্রান্ত হয়েছে। বলছি, আপনদের সবচেয়ে বড় ঠেকদার কে হয়েছে? পূর্ণেন্দু চ্যাটার্জি, যিনি সোরেসের সবচেয়ে বড় পার্টি ক্যালিফোর্ণিয়া বিশ্ববিদ্যালয়ের থেকে ইঞ্জিনিয়ারিংয়ে ডক্টরেট নিয়ে চলে যান এবং ১৯৭৬ সালে মার্কিনসের এক কোম্পানিতে যোগদান করেন। ১৯৮৪ সালে এই কোম্পানির অংশীদার হন। ১৯৮৪ সালে জর্জ সোরসের সঙ্গে যুগ্মভাবে জন বিয়েন অ্যান্ড কোং অধিগ্রহণ করেন। ১৯৯০ সালে 'টিবার নামক কোম্পানি যেটা চ্যাটার্জি-বিয়েন অনতিবিলম্বে অধিগ্রহণ করতে চলেছিলেন, সেই কোম্পানির শেয়ার হোল্ডাররা চ্যাটার্জি-বিয়েনের বিরুদ্ধে অন্যান্য বাণিজ্যের অভিযোগ করেন। যার ফলে অভিযুক্তরা ১ লক্ষ ১৪ হাজার ৫০০ ডলার জরিমানা হিসাবে দেয়। ১৯৯৩ সালে ফসবরো কোম্পানির ৪.৮ শতাংশ অংশীদার চ্যাটার্জি-সোরসে যৌথ ভাবে এস.ই.সি.-র আদেশে ৬ লক্ষ ৪৩ হাজার ৮৯৫ ডলার প্রায় ২ কোটি টাকা বেশি জরিমানা দেয় ঐ কোম্পানিকে গোপন খবর ফাঁস করার অপরাধে। ১৯৯৪ সালে ৯.৫ বিলিয়ন ডলার অর্থাৎ প্রায় ৪৮ হাজার কোটি টাকা কোয়ান্টাম ইন্ডাস্ট্রিয়াল হোল্ডিং, ৫০০ মিলিয়ন ডলার প্রায় ১৬০০ কোটি টাকা গ্লোবাল পাওয়ার ইনভেস্টমেন্ট ও ৯ বিলিয়ন ডলারের (৩২০০ কোটি টাকা) কোয়ান্টাম ইন্ডিয়া ফান্ডের লগ্নিকারি ম্যানেজার (ইনভেস্টমেন্ট ম্যানেজার) হিসাবে পূর্ণেন্দু চ্যাটার্জি এবং

জর্জ সোরসকে মনোনয়ন করেন। আমি এই তথ্য দিতে বাধ্য হলাম। আমি যেটা বললাম সেটা প্রকাশ্য সত্য। সোরস এবং পূর্ণেন্দু চ্যাটার্জি একটা জোচ্চুরি কোম্পানি। সেই লোকটাকে এখন আপনারা হলদিয়া থেকে আরম্ভ করে সমস্ত জায়গায় ঠিকাদারি দিচ্ছেন। প্রথমে আপনারা হলদিয়া নির্বাচনের বৈতরণী পার হয়েছিলেন। আপনারা গোয়েঙ্কা, কখনও বিড়লা করেছেন। তারপরে যখন কিছু হল না তখন পূর্ণেন্দু চ্যাটার্জির কাছে গেছেন। কাকে এগুলি দেওয়া হচ্ছে? যে চীট করার জন্য ফাইন দিয়েছিল, তাকে ক্রমাগত এগুলি দেওয়া হচ্ছে। এই সম্পর্কে ধারাবাহিক ভাবে লেখা আছে। এদের সম্পর্কে বহু তথ্য দিয়ে লেখা আছে যে কি ভাবে এরা ফ্রন্ট করেছে। স্যার, আমি দুই একটা চিঠি এখানে পড়ছি। ১৯৯৩ সালের ফেব্রুয়ারিতে ডঃ চ্যাটার্জি বিজনেস উইকে একটা মিটিং করেন। সেখানে তারা বলেন যে, আমাদের কেনা শেয়ারের দাম বাড়ুক, এটা আমরা চাই। তার মানে শিল্প স্থাপন করা নয়। এদের দুজনের উদ্দেশ্য চিরকালই ছিল দ্রুত লাভ করা। ডঃ চ্যাটার্জি এখন পশ্চিমবঙ্গ সরকারের সুনজরে এসেছেন। এখনও পর্যন্ত কাগজে-কলমে হলেও ৩ হাজার ৬ কোটি টাকার প্রকল্প তারা জমা দিয়েছেন। হলদিয়া পেট্রো-কেমিক্যালে ২ হাজার ৯ শত ৭৯ কোটি টাকা, ২ হাজার কোটি টাকা তৈল শোধনাগারের জন্য ইলেক্ট্রোনিক প্রকল্পে, ২ হাজার কোটি টাকা বিদ্যুৎ প্রকল্পে। এই সব প্রকল্পের অনুমোদন আসার কথা কেন্দ্র থেকে, যারা সারা দেশের বিদেশি বিনিয়োগের নজরদারি করার ব্যাপারে দেখেন। একটা পয়সাও আসেনি। এরা কি চায় সেটা একেবারে সোজা ভাবে লেখা আছে। আর এদের উপরে আপনারা ভরসা করে এত কোটি টাকার প্রকল্প দিচ্ছেন। স্যার, উনি সম্প্রতি একটি বইয়ের কথা বলেছেন আমি বইটা নিয়ে এসেছি। আমি এটা থেকে উল্লেখ করে বলতে পারি। আমি এর আগেও কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের বক্তৃতায় আমি বলেছি যে আপনার পরিকাঠামো কোথায়? যে ৪।৫টি জিনিস হলে শিল্প নগরী হিসাবে প্রতিষ্ঠিত করা যায় সেগুলি আপনার কোথায় আছে? আমি পরিষ্কার ভাবে বলেছিলাম যে আপনি আমাদের বলুন যে, আপনার এই ৫টি জিনিস আছে কিনা? তার মধ্যে আছে—বিদ্যুৎ, রাস্তা, পর্যাপ্ত জল এবং আধুনিক পোর্ট, এগুলি কি আপনার আছে? আপনার কোনটা আছে? বিদ্যুতে অবস্থা কয়েক দিন পরে বুঝতে পারবেন। এটাকে ধামাচাপা দিয়ে রেখেছেন। বিদ্যুৎ চুমুক দিয়ে খায় কারা? খায় কারখানাগুলি। আজকে রাজ্যে ২৩ হাজার কারখানা বন্ধ হয়ে আছে। আপনারা সেই বিদ্যুৎকে ট্রান্সফার করে ডোমেসটিক এলাকায় দেখাচ্ছেন যে কলকাতায় আলো আছে, হাওড়ায় আলো আছে। আর আজকে ২৩ হাজার কারখানা যারা বিদ্যুৎ রিয়েল কনজিম করত সেই কারখানাগুলি বন্ধ।

[5-50 – 6-00 p.m.]

হাওড়ায় প্রত্যেকটি বাড়িতে ৪-৫টা করে লাইট জ্বলত, সেগুলি বন্ধ হয়েছে। সেই জায়গায় কনজিউমারদের ডোমেসটিক কনজামশন দিয়েছে। ইলেক্ট্রিক কমপ্লেক্স করেছেন, উন্নতি করতে পারেননি। বিদ্যুৎ সচেতনতা না থাকলে শিল্প নগরীর কথা আপনারা কল্পনায় আনতে পারবেন না। নির্বাচনের আগে হৈ হৈ করছেন। রাস্তা আছে? একটা মাত্র ইলেক্ট্রিক কমপ্লেক্স

করেছেন বজবজে, সেটা অনেকটা এগিয়েছে, আপনারা একদিন দেখবেন প্যারালাল বজবজ টাউন না তৈরি করেন। রাস্তা যদি তৈরি না করেন আমরা রাস্তা দিয়ে যেতে পারি না। একজন মালিক সুইডেন থেকে একটা ছোট গাড়ি নিয়ে এসেছেন। কিন্তু তিনি রাস্তা দিয়ে না গিয়ে আজিমগঞ্জ থেকে লঞ্চে করে বজবজের কারখানায় আসেন। ফলতা পোর্টের অবস্থা কি আপনারা জানেন? অ্যাভেনিউজ অফ এমপ্লয়মেন্টের কথা মাথায় রাখবেন, অ্যাভেনিউজ অফ এমপ্লয়মেন্টে কত দিলেন, কত দেবেন, কত দিতে পেরেছেন, কত দেননি তার ব্রেক-আপটা এড়িয়ে গেছেন। লেবার মিনিস্টার বলেছেন ১৯৯৩ সালে ৪৮ লক্ষ ৪৪ হাজার ৪৬১টি রেজিস্টারড বেকার ছিল, ১৯৯৪ সালে হয়েছে ৫০ লক্ষ ৯২ হাজার ৩১৬টি। ১৯৯৩ সালে ভ্যাকেন্সি ডিক্রেয়ার হয়েছে ১৪ হাজার ৩৬৫টি, ১৯৯৪তে হয়েছে ১৬ হাজার ৩৯৩টি। ১৯৯৩তে চাকরি পেয়েছে ৫ হাজার ৬৭৫ জন, ১৯৯৪তে পেয়েছে ৮ হাজার ৮৯৩ জন। আপনারা কি করেছেন? ১৯৯৩-৯৫ এর মাইনাস প্লাস করলে সাংঘাতিক ব্যাপার দাঁড়ায়, স্টেট পাবলিক সেক্টরে মাইনাস প্লাস করলে বেকারের সংখ্যা আরও বাড়বে। ইট ইজ অলসো এ ব্যুরোক্রেটিক জাগলারি, এটা হচ্ছে, অ্যাবসোলিউটলি ব্যুরোক্রেটিক জাগলারি। আবার যেখানে রির্টায়ারমেন্ট হয়েছে, সেই জায়গায় লোক দেননি। কত লোককে চাকরি দিয়েছেন স্টেট পাবলিক সেক্টরে? তার সঙ্গে অ্যাড করেছেন এম.ও.ইউ.। রাস্তা নেই, একটা বড় পোর্ট করলেন না, কলকাতা পোর্টের ড্রেজিং করলেন না, বড় পোর্ট না হলে শিল্প নগরী করা যায় না। হামবুর্গ, লন্ডন, সিঙ্গাপুরের মতো আধুনিক পোর্ট না থাকলে শিল্প নগরী হতে পারবে না। আজও ক্যালকাটা পোর্টের ড্রেজিং এর ব্যবস্থা করতে পারলেন না। ক্যালকাটা পোর্টের নাব্যতা রক্ষা করতে ৪০ হাজার কিউসেক জল লাগে কিন্তু ১১ হাজার কিউসেক জল আসলেই বিধানসভা ভেসে যাবে। হলদিয়া পোর্টের কাজ ডাচ কোম্পানিকে দেওয়া হয়েছিল। ডাচ কোম্পানি এসেছিল, তাঁরা ড্রেজিং না করে চলে গেছেন, বলেছেন এখানে ড্রেজিং করা যাবে না, টি ইজ এ ড্রাই পোর্ট। হলদিয়ার এম.এল.এ. বলেছেন এটা ড্রাই পোর্ট। ওখানকার একজন ইঞ্জিনিয়ারকে জিজ্ঞাসা করেছিলাম, তিনি বলেছিলেন ওখানে একটা জেটি হতে পারে কিন্তু পোর্ট হবে না। আপনারা আধুনিক শিল্পের কথা ভাবছেন। সিঙ্গাপুরে সোমনাথ বাবু গেলেন, আপনারা এম.ও.ইউ. সই করলেন যারা ব্ল্যাক লিস্টেড হয়ে গেছেন তাদের সঙ্গে। যুগল কাটারিয়ার সঙ্গে এম.ও.ইউ. তে সই হয়েছিল কিন্তু তিনি ব্যবসা না করে রবীন্দ্র চামারিয়ার সঙ্গে ৪০০ কোটি টাকার এম.ও.ইউ. তে সই করে রাশিয়ার সঙ্গে বিজনেস করছেন। তারা বলছে যাব না, এই দেশকে তারা ব্ল্যাক লিস্টেড করে দিয়েছে, সমস্ত ইকনমিক ইন্সটিটিউট বলছে আমরা ব্যবসা করতে যাব না। এদের বলা হচ্ছে তোমরা ব্যবসা কর আর না কর, সই কর। ৪০০ কোটি টাকার সই করিয়ে নিয়েছেন। আর একজনকে দিয়ে কলকাতায় যে দিন সই করিয়েছেন তার পরের দিন সে বিদেশি অর্থনৈতিক আইন 'ফেরা' আইনে গ্রেপ্তার হয়েছে। এখানে শুনছি নাকি হাওয়া উঠেছে। শক্তি বাবু বলছেন হাওয়া উঠেছে, সোমনাথ বাবু বলছেন হাওয়া উঠেছে, জ্যোতি বাবু বলছেন হাওয়া উঠেছে, এই হাওয়াকে ধরে রাখতে হবে। আমাদের বক্তব্য 'মৌ'-এর এই দুষিত হাওয়াকে রুখতে হবে

এটা ভোটের হাওয়া। কোথায় পরিকল্পনা, কোথায় ইনফ্রাস্ট্রাকচার? আপনাদের রাজনৈতিক সততা আছে, আপনারা বৃহৎ শিল্পপতিদের বিরুদ্ধে কথা বলবেন? আপনারা গ্যাট চুক্তির বিরুদ্ধে কথা বলেন অপর দিকে বহুজাতিক সংস্থাকে ঢালাও ভাবে আবেদন করছেন, মার্কিন মুলুকে গিয়ে বলছেন এখানে ব্যবসা করতে এস। তার সব আবার বই ছাপিয়ে দিতে বলছেন। আপনাদের রাজনৈতিক চরিত্রের কথা বলছি, আপনাদের রাজনৈতিক সততার কথা বলছি। আপনাদের পার্টিতে গিয়ে বলতে পারবেন যে আপনারা মার্কিনদের পক্ষে? অথচ বই-তে বলছেন হে মার্কিনী আমাদের উদ্ধার কর, সই করে আমাদের বাঁচাও। এটা হল আমার রেজলিউশানের মূল কথা। আপনারা বলেছেন অনেক কিছু করেছেন। আপনাদের দেওয়া বই-এর ১৩২ পাতায় দেখুন। ৩০টি নাম আছে ছোট বড় রাজ্যের। তার মধ্যে আপনারা কোথায়? আপনারা বলেছেন ওয়েস্ট বেঙ্গল ৬০০ কত, পরে আবার ৮০০ কত বলেছেন। এখন বলছেন ৬৭৯টি প্রপোজ হয়েছে। ইন্ডাস্ট্রি কত হবে, কত কোটি টাকা ইনভেস্ট হবে, হতে পারে? ১০ হাজার ৯৪১ কোটি টাকা। মহারাষ্ট্রে কত হচ্ছে—৭৩ হাজার ৯৭ কোটি টাকা। গুজরাটে দেখুন ৬৯ হাজার ৮৬ কোটি টাকা, এমন কি অন্ধ্রপ্রদেশে দেখুন ২৮ হাজার ১২৯ কোটি টাকা। আপনারা যে কোনও জায়গার সঙ্গে তুলনা করুন। রাজস্থানের মতো জায়গা[illegible] হাজার ৩৯৪ কোটি টাকা। আপনারা ১০ হাজার কোটি টাকা বলে আহ্লাদিত হচ্ছেন। তাও আবার হবে। কত চাকুরি হবে? ১ লক্ষ ৪৪ হাজার ৯৭৬ জনের। এটা প্রোপোজড। যদি পুরোপুরি হয় তবে হবে। আবার এই কথা আপনারা নিজেরাই বলছেন যে ৫০ পারসেন্টের বেশি আশা করছি না। আপনারা নিজেরা যখন জানতে পারছেন যে ৫০ পারসেন্টের বেশি হবে না তাহলে এই কথা বলছেন কেন। নির্বাচনের আগে বলে বলছেন? নিজেরাই যখন স্বীকার করছেন যে ৫০ পারসেন্টের বেশি হবে না তাহলে হিসাবটা আপনারা সেন্ট পারসেন্ট দিচ্ছেন কেন? যদি জানেন যে ৫০ পারসেন্টের বেশি ইনভেস্ট করাতে পারব না তাহলে ৫০ পারসেন্টের হিসাবটা দিন। মানুষকে বোকা বানানোর জন্য সেন্ট পারসেন্ট হিসাবে কেন দিচ্ছেন? মানুষকে ঠকাচ্ছেন কেন? এই জন্য আমি এই প্রস্তাব এনেছি যে এই জিনিসগুলি ধরিয়ে দেবার জন্য। বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ধার নিলে আপনারা চিৎকার করেন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে, আবার একই রকম ভাবে আপনারা বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ধার নিয়েছেন সেই পরিসংখ্যান আমি তুলে ধরছি। আপনারা কলকাতা আবার ডেভেলপমেন্টের জন্য ধার নিয়েছেন ১৪ কোটি ৮৭০ লক্ষ ডলার। পশ্চিমবঙ্গ কৃষি উন্নয়ন প্রকল্পের জন্য নিয়েছেন ৩ কোটি ৪০ লক্ষ ডলার, পশ্চিমবঙ্গ কৃষি গবেষণার জন্য ধার নিয়েছেন ১ কোটি ২ লক্ষ ডলার, সি.ইউ.ডি.পি.-র জন্য নিয়েছেন ৮ কোটি ৭০ লক্ষ ডলার। কলকাতা আরবান ট্রান্সপোর্ট প্রোজেক্টের জন্য নিয়েছেন ৫ কোটি ৬০ লক্ষ ডলার। বন সৃজনের জন্য নিয়েছেন ২ কোটি ৯০ লক্ষ ডলার, আবার সি.ইউ.ডি.পি.-র জন্য নিয়েছেন ১৪ কোটি ৭০ লক্ষ ডলার এবং পশ্চিমবঙ্গ ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য নিয়েছেন ৯ কোটি ৯০ লক্ষ ডলার।

[6-00 – 6-10 p.m.]

আমি তথ্যগুলো দিয়ে বলছি, ঠিক একই ভাবে আপনারা স্লোগানটা দিয়েছেন। আমি দেখলাম বিশ্ব ব্যাঙ্ক থেকে এবং অন্যান্য জায়গা থেকে আপনারা কিভাবে কোটি কোটি টাকা ধার নিয়েছেন। এখানে লেখা আছে, ১৮ নভেম্বর ১৯৯৪, প্রবাসী ভারতীয় শিল্পপতি মাতাদিন আগরওয়ালার সাথে পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগমের একটি সমঝোতা পত্র সই হয়েছে। আধুনিক প্রযুক্তির সাহায্যে নিউজপ্রিন্ট উৎপাদনের এই প্রকল্পে বিনিয়োগ হবে ৩৫০ কোটি টাকা। এই সংস্থাতে সরাসরি কর্মসংস্থান হবে ৬৫০ জনের। অর্থাৎ, প্রতি ৫৪ লাখ টাকা বিনিয়োগে চাকরি পাচ্ছেন একজন। এখানে দেখছি ৫৪ লাখ টাকার বিনিময়ে একজন চাকরি পাবে। আর, কয়েক বছর আগে ওয়েস্ট বেঙ্গল ইলেক্টনিক ডেভেলপমেন্ট কর্পোরেশনে যা বিনিয়োগ হয়েছে, তাতে দেখা যাচ্ছে ৮৭ জনের, অর্থাৎ মাথা পিছু ২৬ লাখ টাকায় একজনের চাকরি হয়েছে। এই সমস্ত হিসাব, তথ্য আমার কাছে আছে। ২৬শে নভেম্বর ১৯৯৪, মুখ্যমন্ত্রী একটি কেন্দ্রীয় প্রকল্প চালু করেছেন কলকাতায়, সেখানে দেখা যাচ্ছে প্রায় প্রতি ১৯ লক্ষ টাকায় একজনের চাকরি হবে। এইগুলো করে কি লাভ? এর থেকে একটা জুট মিলকে বাঁচালে অনেক লাভ আছে। এই সমস্ত মৌ (এম.ও.ইউ.) করে, যেগুলো নাকি ভোগাস, এবং মিস ইউস অফ মানি অফ স্টেট, সেইগুলো করে কি হবে? আজকে সোমনাথ বাবুকে আনতে হচ্ছে দিল্লি থেকে। সব মৌ-এর নামে, আমরা কিছুতেই এসব বরদাস্ত করব না। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক কিছু বলা যায়, কিন্তু আমি শুধু একটি বিষয়েই বলব, সুব্রত বাবু খুব অসত্য কথা বলেছেন, সেটা বলতে হচ্ছে। পশ্চিমবঙ্গে শিল্প সম্পর্কে যে নীতি পশ্চিমবঙ্গ বিধানসভায় পেশ করা হয়েছে, তাতে শিল্প নীতি সংক্রান্ত বিবৃতিতে মুখ্যমন্ত্রী কোথাও মার্কিন বিনিয়োগকারির কথা বলেননি। আমি বারবার বলছি, আলাদা আর্টিকেল থাকতে পারে, পশ্চিমবঙ্গে শিল্পায়ন সংক্রান্ত যে নীতি, তার সাথে সঙ্গতি রেখে, তার সাথে মার্কিন বিনিয়োগকারিরা আসতে পারে, অন্যরাও আসতে পারে।

The motion of Shri Subrata Mukherjee—

"যেহেতু গত ১৮ বছরের শাসনকালে বামফ্রন্ট সরকার রাজ্যে শিল্প স্থাপনে ব্যর্থ;

যেহেতু বর্তমানে প্রায় ২৩ হাজার বন, মাঝারি ও ছোট শিল্প দীর্ঘদিন ধরে বন্ধ থাকলেও তা খুলতে রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন;

যেহেতু রাজ্যে ৫০ লক্ষের বেশি বেকার যুবক-যুবতীর কর্মসংস্থানের জন্য সঠিক ব্যবস্থা নিতে রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন;

যেহেতু ১৯৯১ সালে ভারত সরকারের নতুন শিল্পনীতির ফলে দেশের বিভিন্ন রাজ্য

তাদের রাজ্যে শিল্পায়নে এগিয়ে চললেও এই রাজ্য সরকার রাজনৈতিক কারণে এবং দূরদৃষ্টির অভাবে কেন্দ্রীয় সরকারের উন্নয়নমুখী শিল্পনীতির বিরোধিতা করে চলেছে;

যেহেতু কেন্দ্রীয় শিল্পনীতির বিরোধিতার ফলে রাজ্য সরকার নতুন শিল্পায়নে ব্যর্থ হওয়ায়, রাজ্যের মানুষের মধ্যে ব্যাপক ক্ষোভ দেখা দিয়েছে এবং সাধারণ মানুষ রাজ্য সরকারের জনবিরোধী ভূমিকার বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠছেন;

যেহেতু সাধারণ মানুষকে বিভ্রান্ত করতে এবং নির্বাচনী চমক সৃষ্টি করতে রাজ্য সরকার MOU (Memorandum of Understanding)-এর মাধ্যমে কৌশল নিয়েছেন; এবং

যেহেতু বেকার যুবক-যুবতীদের প্রকৃত কর্মসংস্থানের সুযোগের ব্যবস্থা না করে শুধু নির্বাচনী বৈতরণী পার হতে এই চমক সৃষ্টি করার প্রয়াস নেওয়া হয়েছে;

সেহেতু এই সভা দাবি করছে যে, অবিলম্বে MOU-এর বিস্তারিত তথ্য জানিয়ে একটা শ্বেতপত্র প্রকাশ করা হোক এবং সঙ্গে সঙ্গে প্রকৃতপক্ষে কত শিল্প কোথায় এবং কবে প্রতিষ্ঠিত হবে তা সাধারণ মানুষকে জানানো হোক"। was then put and lost.

## 82ND REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I present the 82nd Report of the Business Advisory Committee which at its meeting held today, the 31st July, 1995, recommended the following business of the House and allocation of time

| | | |
|---|---|---|
| 1.8.95 Tuesday | 1. The Kalyani University (Amendment) Bill, 1995 (Introduction, Consideration and Passing) | **1 hour** |
| | 2. The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | **1 hour** |
| | 3. The West Bengal Municipal (Amendment) Bill, 1995. (Introduction. Consideration and Passing) | **1 hour** |
| | 4. The West Bengal Transport Undertakings Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing | **1 hour** |

| | | |
|---|---|---|
| 8.95 ᐟednesday | 1. The Howrah Improvement (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | **1 hour** |
| | 2. The West Bengal Backward Classes Development and Finance Corporation Bill, 1995(Introduction, Consideration and Passing) | **2 hours** |
| 8.95 hursday | The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | **1 hour** |
| 8.95 nday | 1. The West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | **1 hour** |
| | 2. The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | **1 hour** |
| | 3. The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | **1 hour** |
| | 4. The West Bengal Non-Government Educational Institutions and Local Authorities (Conduct of Provident Fund of Employees) (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | **1 hour** |

Now I would request the Minister-in-Charge of Parliamentary Af-airs Department to please move the motion for acceptance of the louse.

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৮২তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভায় উপস্থাপন করছি।

**Mr. Speaker :** The motion was then put and agreed to.

## Motion Under Rule 185.

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রস্তাবটি আনুষ্ঠানিক ভাবে উপস্থিত করছি।

"যেহেতু রাষ্ট্রীয়-মোর্চা সরকার বেতার ও দূরদর্শনে স্বশাসন আনার উদ্দেশ্যে প্রসার ভারতী বিল তৈরি করে এবং ১৯৯০ সালের ৩১শে আগস্ট লোকসভায় এই বিল সর্বসম্মতভাবে গৃহীত হয়;

যেহেতু লোকসভায় গৃহীত প্রসার ভারতী বিলে রাষ্ট্রপতি অনুমোদন দেবার পরও আজ পর্যন্ত ঐ আইন কার্যকর হয়নি, পক্ষান্তরে দূরদর্শনকে উন্মুক্ত করে দেওয়া হচ্ছে বিদেশি কোম্পানির কাছে;

যেহেতু ১৯৯১ সালের জুন মাস থেকে কেন্দ্রীয় সরকার দেশীয় সংবাদ-মাধ্যমে বিদেশি অনুপ্রবেশ রোধে, ১৯৫৫ ও ১৯৫৬ সালে তৈরি বিধিনিষেধ আলগা করে, বিদেশি সংবাদ-ব্যবসায়ীদের সুবিধা করে দেওয়ায় এবং সংসদকে এড়িয়ে দূরদর্শন বিদেশি বহুজাতিক সংস্থা সি. এন. এন.-এর সাথে চুক্তিবদ্ধ হওয়ায় ভারতের গণমাধ্যম কাঠামো এক বিপজ্জনক চেহারা নিতে শুরু করেছে;

যেহেতু বিদেশি বহুজাতিক সংস্থাকে কোনও রূপ অনুশাসনে বেঁধে না দেওয়ায় এবং প্রযুক্তিক্ষেত্রে যুগান্তকারী পরিবর্তনের ফলে উপগ্রহের মাধ্যমে লাগাম-ছাড়া টি.ভি. ভারতীয় গণমাধ্যম ও সাংস্কৃতিক জগতে বিপজ্জনক প্রভাব বিস্তার করছে; যেহেতু বহু জাতিক-নিয়ন্ত্রিত সংবাদপত্র, রেডিও, টি.ভি., কখনও জাতীয় রাজনীতি, অর্থনীতি, পরিকল্পনা, বৈদেশিক নীতি প্রভৃতির ব্যাপারে হস্তক্ষেপের সুযোগ ছেড়ে দেবে না এবং এই সুযোগ তৈরি করতে তারা সুকৌশলে সংস্কৃতি জগতে ব্যাপক ভাবে হানা দিচ্ছে;

যেহেতু ইতিমধ্যে বেশ কিছু বহুজাতিক সংস্থা দেশি-বিদেশি উপগ্রহ টি.ভি. চ্যানেল-এর মাধ্যমে সংবাদ-প্রবাহ এবং বিনোদনমূলক নিয়ন্ত্রক হতে পেরেছে;

যেহেতু কেন্দ্রীয় সরকার বহুজাতিক বিনোদন ও সংবাদ ব্যবসায়ী এবং কেবল টি.ভি. ব্যবসায়ীদের নিয়ন্ত্রণ না করে অর্ডিন্যান্স জারি করে, এদেশের কেবল নেটওয়ার্কে বহু জাতিকদের ৪৯ শতাংশ পর্যন্ত অংশীদারিত্ব রাখার অধিকার দিয়েছে; এবং

যেহেতু প্রসার ভারতী আইন কার্যকর হলে বেতার ও দূরদর্শনের ক্ষেত্রে একদিকে যেমন সরকারি নিয়ন্ত্রণ বজায় থাকতো অন্যদিকে তেমনি নিজস্ব পরিচালনার ফলে সংবাদসংগ্রহ, বিভিন্ন ধরনের অনুষ্ঠানেও মানের দিক থেকে গুণগত পরিবর্তন আসতে পারতো;

সেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, অবিলম্বে প্রসার ভারতী আইন বাস্তবে কার্যকর করা হোক।"

আমি আমার বক্তব্য পরে বলব।

**শ্রী অনিল চ্যাটার্জি ঃ** স্যার, আই বেগ টু মুভ দ্যাট—

১) প্রথম অনুচ্ছেদ-এর দ্বিতীয় লাইনে "৩১শে আগস্ট" এই শব্দগুলির পরিবর্তে "৩০শে আগস্ট" শব্দগুলি বসানো হোক; এবং

২) ৮ম অনুচ্ছেদ-এর প্রথম লাইনে "সরকারি" শব্দটির পরিবর্তে "সংসদের" শব্দটি বসানো হোক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন দেব মহাশয় এবং অন্যান্যরা যে প্রস্তাবটি এখানে নিয়ে এসেছেন, এর প্রথম দুটি লাইন এবং শেষের দুটি লাইনে সংক্ষিপ্ত ভাবে কোনও রাজনৈতিক বদ উদ্দেশ্য না নিয়ে যদি উপস্থাপিত হত তাহলে নিশ্চিত ভাবে আমরা একসঙ্গে প্রসার ভারতী বিলকে সমর্থন করতে পারতাম, সমর্থন করার ব্যাপরে আমাদের কোনও জড়তা বা দ্বিধা থাকত না। কারণ এটি খুব পরিষ্কার যে লোকসভার প্রসার ভারতী বিল গ্রহণ করা এবং তা রূপায়ণের ক্ষেত্রে কারও কোনও দ্বিধা বা জড়তা নেই। কিন্তু এই প্রসার ভারতী বিল রূপায়ণের ক্ষেত্রে কথা বলতে গিয়ে রবীনবাবু তাঁর স্বভাবসিদ্ধ রাজনৈতিক চরিত্রের প্রকাশ ঘটিয়েছেন এবং কথা বলতে বলতে এমন এক জায়গায় নিয়ে এসেছেন, কেন্দ্রীয় সরকার, কেন্দ্রীয় সরকার, কেন্দ্রীয় সরকার বলে বলেছেন যে তাঁরা দেশটাকে সর্বনাশ করছেন এবং আন্তর্জাতিক ক্ষেত্রে, সংবাদপত্রের ক্ষেত্রে, ইলেক্ট্রনিক মিডিয়া, বিশেষ করে দূরদর্শন এবং অন্যান্য ক্ষেত্রে সর্বনাশ করে দিচ্ছে। এই রকম বক্তব্য তিনি জাহির করার চেষ্টা করেছেন। আমাদের বক্তব্য খুবই পরিষ্কার। যখন লোকসভায় কেন্দ্রীয় স্তরে, সর্বদলীয় স্তরে এটা গৃহীত হয়েছিল, তদানিন্তন মন্ত্রী, তথ্যমন্ত্রী, শ্রী পি. উপেন্দ্র যখন ছিলেন, তখন কেন্দ্রীয় সরকারে যাঁরা ছিলেন সেই সরকারের পার্টনার হিসাবে আজকের এই মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি যাঁরা প্রতিভাত ছিলেন, দুর্ভাগ্যভাবে তাঁদের শেষ মুহূর্তে, শেষ নিঃশ্বাস পর্যন্ত এটিকে রূপায়িত করতে চাননি। কেন চাননি, এই কথা তো বলতে হবে বুদ্ধদেববাবু? আপনাদের বন্ধু, পি. উপেন্দ্র ছিলেন, আপনাদের নেতা ছিলেন ভি. পি. সিং, আপনাদের নেতা জ্যোতি বসুর কথায় যিনি ছুটে আসতেন, যিনি উঠতেন বসতেন, তখন আপনারা কেন করলেন না? সেদিন কেন প্রসার ভারতী বিল করার ক্ষেত্রে উদ্যোগ নেননি? শুধু কি নাটক লিখলে চলবে? চলবে না। আমরা সেটা দেখছি। তারপর মাননীয় মুখ্যমন্ত্রী বললেন, আমরা দেখছি। মাননীয় মুখ্যমন্ত্রী কি উদ্যোগ গ্রহণ করেছেন? এত মিটিং করছেন, এত মৌ সই করছেন, কিন্তু প্রসার ভারতী সম্বন্ধে কোনও কথা বলতে শুনছি না। প্রধানমন্ত্রীর সঙ্গে বহু কথা হয়েছে, জাতীয় স্তরে কথা হয়েছে, ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিংয়ে বহু প্রসঙ্গ তুলেছেন অথচ প্রসার ভারতী সম্বন্ধে কোনও কথা বলতে শুনিনি। এই রকম অবস্থায় প্রসার ভারতীর মতো একটি বিষয় রবীনবাবু কুম্ভীরাশ্রু নিয়ে এখানে প্রস্তাব নিয়ে চলে এলেন।

[6-10 – 6-20 p.m.]

একবারও আমাদের সঙ্গে কথা বলে সর্বদলীয় প্রস্তাবের মানসিকতা পোষণ করলেন না। এমনভাবে ইঙ্গিত করে মোশনটি আনলেন তাতে মনে হল যেন কংগ্রেস প্রসার ভারতী

বিলের বিপক্ষে। সর্বদলীয় প্রস্তাব গৃহীত হয়ে যে মোশন আনা হয়েছে তার সামনের দুটি লাইন এবং শেষের দুটি লাইন যদি রেখে দেন এবং বাকী রাজনৈতিক কারণে বিচ্ছুরণ ঘটছে এই লাইনগুলো বাদ দেন তাহলে আমাদের নেতা এবং আমরা একসঙ্গে মিলে এরজন্য লড়াই করতে প্রস্তুত। সেক্ষেত্রে আমরা আপনাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে কাজ করতে রাজি আছি। এই 'প্রসার ভারতী' বিলটি রূপায়িত করার ক্ষেত্রে আমাদের কোনও রাজনীতি নেই। আমরা কখনোই দেশের বিরুদ্ধে পদক্ষেপ নিতে পারিনা। আমরা কখনোই স্বাধীনতার বিরুদ্ধে, সঙ্গতির বিরুদ্ধে এবং একতার বিরুদ্ধে এবং গণ মাধ্যমের বিরুদ্ধে পদক্ষেপ নিতে পারি না। সংবাদপত্র বা ইলেক্ট্রনিক মিডিয়ার বিরুদ্ধে আমরা কোনও পদক্ষেপ নিতে পারি না। ইলেক্ট্রনিক মিডিয়াকে কার্য রূপায়িত করার ব্যাপারে আমরা তার অপব্যাখ্যা করতে পারি না। সেইকারণে আমি অনুরোধ করব যে, রাজনৈতিক হীনমণ্যতার উর্ধ্বে থেকে আমাদের প্রস্তাবিত লাইন দুটি রেখে বাকি লাইনগুলো অমিট করুন তাহলে আমরা এই প্রস্তাবকে সমর্থন করব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বুদ্ধদেব বাবু প্রস্তাব এনে আমাদের সহযোগিতা চেয়েছেন, আমি আমাদের পক্ষ থেকে শুধু স্মরণ করিয়ে দিতে চাই যে, সহযোগিতার ক্ষেত্র কি শুধু প্রসার ভারতীর ক্ষেত্রে। কোথায় ছিল এই সহযোগিতা প্রাথমিক এডুকেশন কাউন্সিল যখন চালু করেন, তখন কি বিরোধীদলের কাছে জিজ্ঞাসা করেছিলেন? যখন সেকেণ্ডারি বোর্ডের কোশ্চেন করলেন এবং সেগুলো বাজারে বিক্রিও হয়ে গেল তখন আপনাদের জ্ঞান কোথায় ছিল যে বিরোধীদলের সঙ্গে বসে আলোচনা করি? যখন রেজাল্টের টেবুলেশন শিট বাইরে বেরিয়ে গেল এবং একটি ছেলে কুড়িয়ে পেয়ে থানায় জমা দিতে গেলে প্রচণ্ড ধমকানি খেল, তখন তো আমাদের জানালেন না। আপনাদের জ্ঞান কোথায় ছিল যখন কংগ্রেসিদের বাড়িতে হামলা হয়, অত্যাচার হয়, তখন তো থানায় আর্জি নেওয়া হয় না। কোথায় থাকে আপনাদের এই জ্ঞান যখন থানার লক আপে পুলিশ খুন করে, নারীদের থানায় নিয়ে গিয়ে অত্যাচার করা হয়, তখন কি একবারও বিরোধীপক্ষদের ডাকা হয়েছে। এই ১৩ বছরের মধ্যে আমি দায়িত্ব নিয়ে বলতে পারি একবারই শুধু সুপ্রিম কোর্টের রায়ের ভিত্তিতে আমরা সবাই মিলে আলোচনা করেছিলাম। কিন্তু তাতেও বিরোধীপক্ষের সহযোগিতা এনলিস্ট করেননি। রাষ্ট্রীয় মোর্চা বেতার এবং দূরদর্শনকে স্বশাসনে আনার প্রসার ভারতী বিল তৈরি করলেন এবং ১৯৯০ সালে ৩০শে আগস্ট লোকসভাতে এই বিল সর্বসম্মতক্রমে গৃহীতও হল। যেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানাচ্ছে যে, এই প্রসার ভারতী আইন বাস্তবে কার্যকর করা হোক সেইকারণে আমার প্রশ্ন যে, এই বিলটি যদি কার্যকর হয় তাহলে কি বিরোধীপক্ষকে মর্যাদা দেবেন? আপনারা আমাদের সব সময়ে উপেক্ষা করেছেন। কোথায় ছিল এই ইনফরমেশন দপ্তরের মন্ত্রীর জ্ঞান যখন নো কনফিডেন্স মোশন এনে বললেন যে, আমি জন্ম থেকে কংগ্রেসকে ঘৃণা করতে আরম্ভ করেছি। রাজনীতির মতপার্থক্য থাকতে পারে কিন্তু তারজন্য প্রতিপক্ষকে যারা ঘৃণা করে তাদের আমরা প্রেম দান করার জন্য ব্যস্ত হয়ে উঠিনি।

আমরা প্রেম করার জন্য খুব তৎপর হইনি। আর আপনাদের সঙ্গে প্রেম করলেও আমাদের নৈতিক অধপতন হবে বলে আমরা মনে করি। আজকে সেই জন্য এ কথা বলতে চাই, মানুষ আজকে ঘর ছাড়া। গণতন্ত্রে ভোট হয়, কেউ হারে কেউ জেতে। কিন্তু আমরা কখনও একথা বলি না মানুষ ভুল করেছে, আমরা দেখে নেব। এই প্রস্তাবে যখন সহযোগিতা চেয়েছেন তখন একথা বলছি—আজকে এই সরকারকে আমরা একাধিকবার দেখেছি যে তাঁরা বিরোধীদের অগ্রাহ্য করতে চায়, বন্দুক দিয়ে বিরোধীদের কণ্ঠ রোধ করতে চায়। বন্দুক দিয়ে আজকে জনসাধারণের গণতান্ত্রিক আন্দোলনকে ওঁরা ধ্বংস করতে চায়। আর আজকে সংবাদ মাধ্যমের কি অবস্থা? আজকে সংবাদ মাধ্যমের স্বাধীনতার ওঁরা বিশ্বাস করেন না। আজকে প্রচার মন্ত্রী থেকে শুরু করে মুখ্যমন্ত্রী পর্যন্ত এই হাউসের ভেতরে এবং বাইরে অনবরত, একনাগাড়ে সংবাদ-পত্রের বিরুদ্ধে বক্তব্য রেখেছেন, হুমকি দিয়েছেন এবং আপনার দলের যে শাখা সংগঠন তারা প্যাট্রনাইজ করে চলেছেন। সুতরাং সাংবাদিকতার প্রতি আপনাদের উদারতা আছে বলে আমার মনে হয় না। আমরা মনে করি, রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আপনারা এই প্রস্তাব করেছেন। আপনারা যদি সরাসরি বলতেন প্রসার-ভারতী কার্যকর করা হোক তাহলে আমরা দু-হাত তুলে সমর্থন করতাম। আপনাদের লোকরঞ্জনশাখা আছে তারা কি করছে? গণনাট্য সংঘ সি.পি.এম.-এর পাবলিসিটি উইং হিসাবে আছে তারা প্যাট্রনাইজ পায়। আজকে আপনার আমলে সব কিছু ধ্বংস হতে বসেছে। স্বভাবতই আমরা দুঃক্ষিত। এখানে কাজের তো একটা নর্মস থাকবে। আপনি পদত্যাগ করেছিলেন। আপনিতো মাল্টিন্যাশনাল কোম্পানির থেকে পদত্যাগ করেননি। সরকারে ছিলেন। জনসাধারণের কাছে আপনার একটা দায়বদ্ধতা আছে। পিপল হ্যাজ রাইট টু নো হোয়াই ইউ হ্যাভ রিজাইনড? পিপল হ্যাজ এ রাইট টু নো হোয়াই ইউ হ্যাভ কাম ব্যাক? আপনি এজন্য বিবৃতিও দিয়েছেন? অথচ আমাদের ঘৃণা করতে শুরু করেছেন। কিন্তু এটা করে আমাদের কণ্ঠরোধ করা যাবে না। যদিও উত্তর পাওয়ার স্কোপ আছে। আপনার পাশে—বিনয়বাবু—বর্ষীয়ান মন্ত্রী বসে আছেন। কোন জবাব দিয়েছেন? সেদিন প্ল্যান্টেশনের ব্যাপারে প্রশ্ন করেও কোনও উত্তর পাইনি। কিন্তু বর্ষীয়ান নেতা হিসাবে আমরা কিছু করতেও পারি না। কিন্তু বিরোধীদের হ্যাজ এ রাইট টু নো থ্রু দি অ্যাসেম্বলি প্রসিডিংস, সরকার কি চিন্তা-ভাবনা করছেন। কোন প্রশ্নের উত্তর দেন না। বিদ্যুৎ মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম—লাইট চলে গেলে বিল তো কম হবে। কিন্তু তা না হয়ে ৩০০ টাকার বিল ৬০০ টাকা হয় কি করে? আজকে এটার আমরা জবাব চাই। আপনারা আজকে অত্যন্ত দলীয় সংকীর্ণতা নিয়ে প্রশাসন চালাচ্ছেন। আজকে পুলিশের কি অবস্থা? আজকে এটা আমাদের কথা নয়, নৃপেনবাবুর কোনও প্রশ্নের জবাব আপনারা দিলেন না। আজকে আপনার বয়স ৮৫ বছর, ওঁনার ৯২ বছর। যখন অর্জুন সিং পদত্যাগ করলেন তখন আপনারা চিৎকার করে গলা ফাটালেন। আমরা তার জবাব আপনাদের দিয়েছিলাম। কিন্তু আপনাদের সম্বন্ধে কোনও উত্তর আপনারা দেন না। যদিও এই দুর্নীতি-পরায়ন সরকারের কাছ থেকে রাম-নাম আশা করা যায় না। আমরা প্রস্তাব দিচ্ছি—এই প্রস্তাবের প্রথম দু-লাইন এবং শেষ দু-লাইন যদি বদলাতে পারেন তাহলে আমরা এর সমর্থন করতে পারি। তা না

হলে আই উইল নট টলারেট দিস। উই আর নট রেডি টু অ্যাকসেপ্ট দিজ। দ্যাট ইজ হোয়াই আই অ্যম ইনটারভেনিং। উই উইল নট এগ্রি টু দিজ। আপনারা যদি আমাদের এটা গ্রহণ করতে পারেন তাহলে বলুন আমরা প্রস্তুত আছি। পৌর নির্বাচনের পর চারিদিকে আজকে আপনারা হৈ চৈ জুড়ে দিয়েছেন। আজকে কলকাতা সি. এম. সি.-তে ফরোয়ার্ড ব্লকের সাথে কি ব্যবহার করা হচ্ছে—আপনারা জানেন না? একটা ঘাড় ধাক্কা খেয়েও—তোমার তো একটা প্রসপেক্ট ছিল, তোমাকে বাদ দিয়েছে—তুমি এটা সমর্থন করবে? এটা যে ভাবে এসেছে এটাকে গ্রহণ করতে পারছি না। দুঃখিত।

[6-20 – 6-30 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন শ্রী রবীন দেব মহাশয় এবং আরো কয়েকজন মাননীয় সদস্য, এই ব্যাপারে আমি আন্তরিকভাবে আশা করেছিলাম যে কংগ্রেস দল তাদের নিজেদের অপরাধ স্খালন করার একটা সুযোগ নিক। কিন্তু বিরোধী দলের নেতার বক্তব্য শুনে তার ভাষা এবং ভঙ্গিমায় এই প্রস্তাব ছাড়া তিনি সবই বললেন। এই প্রস্তাবের মানে আমাদের মনে হয় তিনি জানেন না, এই প্রস্তাবের মধ্যে কি আছে। তিনি যে ভাষায় বক্তৃতা করলেন আমরা তার দয়া-দাক্ষিণ্য ভিক্ষা করছি, আমরা কারুর দয়া-দাক্ষিণ্য চাইনি, কারুর দয়ায় আমরা এখানে বসে নেই। আপনাদের দয়া আমাদের প্রয়োজন নেই। আমাদের দেশের মানুষ জানুক আপনারা প্রসার ভারতী বিল নিয়েও আমাদের সঙ্গে সর্বসম্মত হতে পারেননি। এটা কিন্তু আমাদের প্রস্তাব। আমাদের প্রস্তাব সংশোধন করার কোনও ইচ্ছা আমাদের নেই। আমি এই প্রস্তাবের সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। অবশ্য এই প্রসঙ্গে আরো কয়েকটি কথার জবাব দেওয়া যায়। তিনি এখানে আমাদের কথাও বললেন, কংগ্রেসকে ঘৃণা করি। সেই কথা আমি স্বতঃস্ফুর্তভাবে বলেছিলাম এবং হয়ত ভবিষ্যতেও বলতে হবে। মাননীয় বিরোধী দলের নেতা এখানে বক্তৃতার সময় বলছিলেন, মাননীয় স্পিকার মহাশয় আপনি খেয়াল করে দেখবেন রেকর্ডটা, রাইটার্স বিল্ডিংে গুণ্ডার দল সরকার চালাচ্ছে। সেই গুণ্ডার দলের সর্দার হচ্ছে শ্রী জ্যোতি বসু। এই যদি বিরোধী দলের ভাষা হয়, আমি গান্ধীবাদি নই এক গালে চড় মারলে আর এক গাল বাড়িয়ে দেব, আপনাদের ঐ ভাষায় কথা বলতে শিখব, এটা হোক আমাদের নীতি। আমি শুধু এই প্রস্তাবের সমর্থনে এই কথা বলতে চাই। এখানেই আপনাদের নীতির সঙ্গে মৌলিক বিরোধ। সেই নীতির সঙ্গে আমরা কোনদিন আপোষ করিনি। সর্বসম্মত অধিকার চাইনি। আজকে আমরা বুঝতে পারছি এই প্রসার ভারতী বিল বিশেষ করে আমাদের দেশে রেডিও এবং টি.ভি. একা গুরুত্বপূর্ণ প্রচার মাধ্যম। আমাদের দেশ পিছিয়ে পড়া দেশ, গরিব দেশ, এখানে ৮৫ ভাগ মানুষ রেডিও শোনেন। ৬০ ভাগ মানুষ টি.ভি. শোনেন। এই দুইটি সংস্থাকে অদ্ভুতভাবে কেন্দ্রীয় সরকার তারা কুক্ষিগত করে রেখেছেন। সেই বিল আনা হয়েছিল-প্রসার ভারতী বিল। বর্তমানে সরাসরি সরকারের কতৃত্ব থেকে সরিয়ে এনে যদি সেটা প্রশাসনিক এবং আর্থিক দিক থেকে সরকারের কর্তৃত্বে থাকত, যেমন ডি.ভি.সি. আছে ফাংশনাল অটোনমি,

তাদের কাজ স্বায়ত্তশাসন সংস্থা হিসাবে তৈরি করা যেত, এই প্রসার ভারতী বিলেও যদি করা যেত ফাংশনাল অটোনমি সেখানে বোর্ড অফ গভর্নরস তৈরি করার একটা প্রস্তাব আছে সেই বিলে। সেখানে প্রফেশনাল মিডিল ম্যান, কালচারাল পারসোনালিটিজ তাদের দিয়ে টি.ভি. এবং রেডিও নীতি নির্ধারণ করতেন। বর্তমানে যে পক্ষপাতিত্ব চলছে, একদশদর্শিতায় কাজ চলছে এবং একটা বিশ্বাসযোগ্যতা হারিয়েছে অল ইণ্ডিয়া রেডিও এবং টি.ভি., সেখানে একপেশে সরকারের বক্তব্য শুনতে শুনতে মানুষ সত্যি এবং মিথ্যার পার্থক্য বুঝতে পারেনা। আর সেই সঙ্গে সঙ্গে সংস্কৃতির মানও দিনের পর দিন নেমে যাচ্ছে টি. ভি. এবং রেডিওতে। এইসব কিছু থেকে বেরিয়ে আসার একটা পথ পাওয়া যেত এই প্রসার ভারতী বিলে। এই প্রসার ভারতী বিল নিয়ে মাননীয় সদস্য মানস ভুঁইয়া বললেন যে তৎকালীন সরকার কেন তারা পাস করলেন পার্লামেন্টে, কিন্তু কেন সেটা হাজির করলেন না? আমি শুধু মাননীয় সদস্যকে স্মরণ করিয়ে দেব, আপনাদের মনে আছে, তখন রাজীব গান্ধী—বি.জে.পি.র রথযাত্রার মাধ্যমে সারা ভারতবর্ষে যখন আগুণ জ্বালাচ্ছে তার সঙ্গে হাত মিলিয়ে ভি. পি. সিং এর সরকারকে যদি পতন না ঘটাতেন তাহলে প্রসার ভারতী বিল কার্যকর হত এবং সেইজন্য ভি. পি. সিং এর সরকারের পতন হয়েছিল এবং পঞ্চম বাহিনী চন্দ্রশেখরকে রাজীব গান্ধী ফেলে দিয়েছিল, এইজন্য ঐ বিল আর পাস হয়নি। নাহলে ঐ বিল এতদিনে কার্যকর হয়ে যেত। ১৯৯০ সালের পর যখন আবার ফিরে এসেছেন আপনাদের মাননীয় প্রধানমন্ত্রী নরসিমা রাও তিনি দার্শনিক, তিনি আকাশের দিকে তাকিয়ে থাকেন, তিনি ৪ বছর বসে আছেন, তিনি ঘুমাচ্ছেন, তিনি কিছুই রক্ষা করতে পারেননি। তিনি প্রসার ভারতী বিল নিয়ে ৪ বছর বসে আছেন, এটা হচ্ছে একটা অদ্ভুত পরিস্থিতি। এই পরিস্থিতির ফলে সারা দেশে একটা নৈরাজ্য সৃষ্টি হয়েছে, নৈরাজ্য সৃষ্টি হচ্ছে এই দেশে এবং বিদেশে। একটা চরম নৈরাজ্য তৈরি হয়েছে দেশে-বিদেশে। কিছুদিন আগে সি. এন. এনের সঙ্গে টেলিভিশনের যে চুক্তি করা হয়েছে সেটা পার্লামেন্টকে অবজ্ঞা করে করা হয়েছে। প্রসার ভারতী বিল পার্লামেন্টে পাস করা সত্ত্বেও সেটাকে অবজ্ঞা করা হচ্ছে। পার্লামেন্ট কেন খুলেছে, কিন্তু তার ঠিক দশ দিন আগে সি. এন. এন এবং দূরদর্শনের মধ্যে চুক্তি হয়ে গেল পার্লামেন্টকে ডিঙ্গিয়ে। এইসব জিনিস আমাদের দেশকে একেবারে চরম নৈরাজ্যের দিকে ঠেলে দিচ্ছে। এরজন্য দায়ী কেন্দ্রের ঐ কংগ্রেস সরকার, এই কথায় আমরা বলতে চাই। আজকাল টেলিভিশন খুললেই কেবল টি.ভি., সি.এন.এন., বি.বি.সি., একেবারে মাথা খারাপ হয়ে যাবার জোগাড়। একটা মানসিক বিশৃঙ্খলা এবং নৈরাজ্য চলছে। তারজন্য দায়ী হচ্ছেন আপনারা। আমরা কখনো বলিনা, আধুনিক বিজ্ঞানের কারিগরি রোধ করে। আমরা আধুনিক দুনিয়াই গ্লোবালাইজেশনের বিরুদ্ধে নয়। আমরা বলছি, দেশের স্বার্থ বজায় রেখে, দেশের রাজনৈতিক স্বার্থ, সংস্কৃতি স্বার্থ বজায় রেখে। কিন্তু নিজের দেশের কথা ভুলে গিয়ে, বিদেশের স্বার্থে আমরা এইসব করব এটা হতে পারেনা। টেলিভিশনকে নিয়ন্ত্রণ করা সম্ভব এবং শুধু চিন করেনি, সিঙ্গাপুরও করেছে। একটা পজিশন অফ স্ট্রেইন্থ, একটা ক্ষমতার অবস্থান থেকেই করতে পারছে বলেই তারা টেলিভিশনের নিয়ন্ত্রণ করতে পারছে। আমরা তাই আপনাদের অনুরোধ করছি আপনি যে ভাষায় কথা

বললেন, যে মনোভাব দেখালেন—আমাদের আন্তরিক ইচ্ছা ছিল এই প্রস্তাবটার প্রথম দু লাইন এবং শেষের দু লাইন মেনে নিয়ে এই প্রস্তাবটা নিতে পারলে ভালো হত। কিন্তু আপনি আমাদের ভিক্ষা করতে বললেন। আমরা ভিক্ষুক নয়, আমরা এই প্রস্তাব সভার সংখ্যা গরিষ্ঠের সমর্থনে পাব এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে তাতে বিরোধীদলের নেতা এবং আরেকজন বিরোধী সদস্য মানস ভুঁইয়া বক্তব্য রেখেছেন। তছাড়া আমাদের তথ্য সংস্কৃতি মন্ত্রীও বক্তব্য রেখেছেন। এই প্রস্তাবে যে বিষয়টার উপর আমরা জোর দিতে চেয়েছি ১৯৯০ সালের ৩০শে আগস্ট প্রসারভারতী আইন, যেটা দীর্ঘদিন ধরে কার্যকর করা হয়নি এবং যে আইনকে কার্যকর করার প্রতিশ্রুতি ছিল নির্বাচনী ইস্তাহারে সেটা পূরণ করা হয়নি। জয়নাল সাহেব আপনি ভুলে গেছেন, নির্বাচনী ইস্তাহারে এই প্রতিশ্রুতি আপনারা দিয়েছিলেন। ১৯৯৩ সালের জুলাই মাসে আমরা একটা প্রস্তাব নিয়েছিলাম এবং সেই প্রস্তাব নিয়ে আমরা দিল্লিতে গিয়েছিলাম। সুব্রতবাবু, মান্নান সাহেব, মানস বাবু, মাননীয় মন্ত্রী বিদ্যুৎ বাবু তারাও সেই প্রতিনিধিদলের সদস্য ছিলেন। আমরা দিল্লিতে কেন্দ্রীয় তথ্য ও জনসংযোগ দপ্তরের মন্ত্রীর কাছে ডেপুটেশন দিয়েছিলাম। তিনি আমাদের বললেন, আমিও চাই প্রসার ভারতী আইন কার্যকর করতে। কিন্তু বাধা আসছে। এটা কি সেই বাধা। কেন আজকে এই প্রস্তাব আনতে হল। সি. এন. এনের সাথে গত ৩০শে জুন চুক্তি হল দূরদর্শনের। মার্কিন যুক্তরাষ্ট্রের হাতে, তাদের পরভুত্বগিরির হাতে আমাদের এই ব্যবস্থাটাকে সঁপে দেওয়া হল। তাও আবার সংসদকে অবজ্ঞা করে। আর এতবড় একটা ঘটনা ঘটল, আর সেখানে চুক্তিতে স্বাক্ষর করল, কোনও মন্ত্রী না, সচিব না, ডিরেক্টর জেনারেলকে দিয়ে সই করানো হল। যিনি অতিরিক্ত সচিবের দায়িত্বে আছেন তাকে দিয়ে সই করানো হল। আর সেদিন ভোজসভায় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী হাজির হননি।

[6-30 – 6-35 p.m.]

এ কার প্রতি অবমাননা, এতবড় ভয়ঙ্কর ঘটনা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের সদস্যদের মনে করিয়ে দিতে চাই যে দিন নাকি আমাদের এই রাজ্যে সংস্কৃতি দপ্তরের বাজেট এখানে আলোচনা হয়, সেদিন বিরোধী দলের সদস্য সুব্রতবাবু বলেছিলেন এবং তিনি প্রস্তাব দিয়েছিলেন প্রসার ভারতী নিয়ে এখানে একটা রেজুলেশন নেওয়া হোক। কি আছে সি.এন.এনে, কোনও আপত্তি আমরা দেখি না। ১৫ই আগস্ট সি.এন.এনের প্রধানমন্ত্রীর ভাষণ ১১০টা দেশে দেখাবে এই কারণে এত নিচে নেমেছেন। এই কারণে এই প্রস্তাবকে সমর্থন করতে পারছেন না। আপনারা গিয়ে প্রধানমন্ত্রীকে বলুন ১৯৬৩ সালে ভয়েস অফ আমেরিকা আমাদের এই আকাশবানীর উপর একটা শর্ত চাপিয়ে ছিল, তখনকার একজন মন্ত্রী এটাকে সমর্থন করেছিলেন এবং এই কারণে একজন মন্ত্রীকে পদত্যাগ করতে হয়েছিল। আজকে আমি অনুরোধ জানাচ্ছি বিরোধী দলের সদস্যদের এই প্রসার ভারতী আইন কার্যকর করার

জন্য। এটা যদি না হয় কি হতে পারে দেখছেন না, ইতিমধ্যেই এই প্রসার ভারতী আইন কার্যকর করার মূল লক্ষ্য কি? আমেরিকান মডেল যার মূল লক্ষ্য প্রাইভেটাইজেশন মানে মুনাফা, ব্যবসা। মাণ্ডি হাউসে আজকে স্টাফ বর্জিত চরিত্র উন্মোচন করে দিচ্ছে। এটা ব্যবসার জন্য রাখবেন। এই প্রসার ভারতী আইন কার্যকর না করার জন্য কি হচ্ছে, আমাদের বিধানসভা পর্যালোচনা হত, ১০ মিঃ সময় বরাদ্দ ছিল, দূরদর্শন ইতিমধ্যেই সাড়ে তিন মিনিট কমিয়েছেন বিজ্ঞাপন দাতাদের জন্য। ইতিমধ্যে আমাদের আঞ্চলিক ভাষায় সংবাদ পরিবেশন করা হতো তার টাইম যখন তখন বদলে দিচ্ছে, কখনও ৭টা, ৯.০০, ১০টা, যখন তখন হচ্ছে, এরা কি দর্শকদের কথা ভাবেন? যেহেতু রুচির কথা তারা চিন্তা করেন না, তাই আজকে তখন আমাদের দেশের স্বার্থ, আমাদের দেশের সার্বভৌমত্ব অনেক ক্ষেত্রেই বিকিয়ে দিয়েছেন। আজকে প্রচার মাধ্যম দূরদর্শন, আকাশবানী এগুলি বিকিয়ে দেবেন, যার পরিণতি ভয়ঙ্কর। আমরা চেয়েছিলাম আপনাদের সমর্থন। লোকসভার অধিবেশন চলছে সেখানে ও বার্তা যাক। তাই আমি আবার আপনাদের অনুরোধ জানাচ্ছি সমর্থন করুন আমাদের এই প্রস্তাবকে। আমাদের মাননীয় সদস্য অনিল চট্টোপাধ্যায় যে সংশোধনী এনেছেন তাঁকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** রবীন বাবু, আপনি কি অনিলবাবুর amendment গ্রহণ করেছেন?

**Shri Rabin Deb :** I accept the amendment of Shri Anil Chatterjee

The amendment of Shri Anil Chatterjee that—১) প্রথম অনুচ্ছেদ-এর দ্বিতীয় লাইনে "৩১শে আগস্ট" এই শব্দগুলির পরিবর্তে "৩০শে আগস্ট" শব্দগুলি বসানো হোক, এবং ২) ৮ম অনুচ্ছেদ-এর প্রথম লাইনে "সরকারি" শব্দটির পরিবর্তে "সংসদের শব্দটি বসানো হোক।

, was then put and agreed to.

The motion of Shri Rabin Deb as amended that

"যেহেতু রাষ্ট্রীয় মৌর্চা সরকার বেতার ও দূরদর্শনে স্ব-শাসন আনার উদ্দেশ্যে প্রসার ভারতী বিল তৈরি করে এবং ১৯৯০ সালের ৩০শে আগস্ট লোকসভায় এই বিল সর্বসম্মতভাবে গৃহীত হয়;

যেহেতু লোকসভায় গৃহীত প্রসার ভারতী বিল-এ রাষ্ট্রপতি অনুমোদন দেবার পর আজ পর্যন্ত ঐ আইন কার্যকর হয়নি, পক্ষান্তরে দূরদর্শনকে উন্মুক্ত করে দেওয়া হচ্ছে বিদে কোম্পানির কাছে;

যেহেতু ১৯৯১ সালের জুন মাস থেকে কেন্দ্রীয় সরকার দেশীয় সংবাদ মাধ্যমে বিদে

অনুপ্রবেশ রোধে ১৯৫৫ ও ১৯৫৬ সালে তৈরি বিধিনিষেধ আলগা করে বিদেশি সংবাদ ব্যবসায়ীদের সুবিধা করে দেওয়ায় এবং সংসদকে এড়িয়ে দূরদর্শন বিদেশি বহুজাতিক সংস্থা সি. এন. এন-এর সাথে চুক্তিবদ্ধ হওয়ায় ভারতের গণমাধ্যম কাঠামো এক বিপজ্জনক চেহারা নিতে শুরু করেছে;

যেহেতু বিদেশি বহুজাতিক সংস্থাকে কোনরূপ অনুশাসনে বেঁধে না দেওয়ায় এবং প্রযুক্তিক্ষেত্রে যুগান্তকারী পরিবর্তনের ফলে উপগ্রহের মাধ্যমে লাগাম-ছাড়া টি.ভি. ভারতীয় গণমাধ্যম ও সাংস্কৃতিক জগতে বিপজ্জনক প্রভাব বিস্তার করছে;

যেহেতু বহুজাতিক নিয়ন্ত্রিত সংবাদপত্র, রেডিও, টি.ভি. কখনোই জাতীয় রাজনীতি, অর্থনীতি, পরিকল্পনা, বৈদেশিকনীতি প্রভৃতির ব্যাপারে হস্তক্ষেপের সুযোগ ছেড়ে দেবে না এবং এই সুযোগ তৈরি করতে তারা সুকৌশলে সংস্কৃতি জগতে ব্যাপকভাবে হানা দিচ্ছে;

যেহেতু ইতিমধ্যে বেশ কিছু বহুজাতিক সংস্থা দেশি-বিদেশি উপগ্রহ টি.ভি. চ্যানেল-এর মাধ্যমে সংবাদ প্রবাহ এবং বিনোদনমূলক নিয়ন্ত্রক হতে পেরেছে;

যেহেতু কেন্দ্রীয় সরকার বহুজাতিক বিনোদন ও সংবাদ ব্যবসায়ী এবং কেবল টি.ভি. ব্যবসায়ীদের নিয়ন্ত্রণ না করে অর্ডিন্যান্স জারি করে এদেশের কেবল নেটওয়ার্কে বহুজাতিকদের ৪৯ শতাংশ পর্যন্ত অংশীদারিত্ব রাখার অধিকার দিয়েছে; এবং

যেহেতু প্রসার ভারতী আইন কার্যকর হলে বেতার ও দূরদর্শনের ক্ষেত্রে একদিকে যেমন সংসদের নিয়ন্ত্রণ বজায় থাকতো অন্যদিকে তেমনি নিজস্ব পরিচালনার ফলে সংবাদ সংগ্রহ, বিভিন্ন ধরনের অনুষ্ঠানেও মানের দিক থেকে গুণগত পরিবর্তন আসতে পারত;

সেহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে, অবিলম্বে প্রসাব ভারতী আইন বাস্তবে কার্যকর করা হোক।"

was then put and agreed to.

**Mr. Speaker :** Before I adjourn the House I would like to make an announcement. On the 3rd of August, 1995, a customary group photograph will be taken, I will request all members to be present at 10.30 a.m. on the southern staircase on 3rd August. At 12.30 in the afternoon there will be a formal programme to recognise and felicitate those members who have been elected five times consecutively in a row. We hae identified the names. Any such member who has been elected five times consecutively in a row uptill 1991 or more than five times is requested to verify with the Secretariat if his name is recorded or not. Hon'ble Chief Minister will present them

momentees. New Golden Jubilee Building is the Library Building will be inaugurated by the Chief Minister, and there will be a launch. The House will re-assemble on the 3rd August at 3 p.m.

The House stands adjourned till 11.00 a.m. tomorrow 1st August, 1995.

## Adjournment

The House was then adjourned at 6.35 p.m. till 11 a.m. on tuesday, the 1st August, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 1st August, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 132 Members.

[11-00 – 11-10 a.m.]

### Held Over Starred Questions
### (To which Written Answers were laid on the Table)

**হলদিয়া-এলাহাবাদ জলপথের উন্নয়ন**

*৫৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ** ঃ পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া থেকে এলাহাবাদ পর্যন্ত জাতীয় জলপথটির উন্নয়নের জন্য রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব পাঠিয়েছেন কি না, এবং

(খ) পাঠিয়ে থাকলে, প্রস্তাবটির রূপরেখা কিরূপ?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) ইনল্যাণ্ড ওয়াটারওয়েজ অথরিটি অফ ইণ্ডিয়া অ্যাক্ট, ১৯৮৫ অনুযায়ী জাতীয় জলপথ উন্নয়নের দায়িত্ব আই. ডব্লু. এ. আই-এর। হলদিয়া থেকে এলাহাবাদ পর্যন্ত জাতীয় জলপথের উন্নয়ন সংক্রান্ত কিছু প্রস্তাব ওই সংস্থাকে পাঠানো হয়েছে।

প্রস্তাব করা হয় যে নিম্নোক্ত স্থানগুলিতে লোডেড ক্যারেজ ট্যাগ টার্মিনাল তৈরি করা যেতে পারে—

হলদিয়া, রায়চক, কুকরাহাটি, শালিমার, ঘুসুড়ি, পোস্তা, বজবজ, উলুবেড়িয়া, [illegible] ও ফলতা।

আর[illegible] করা হয় যে ফরাক্কা, বহরমপুর, চুঁচুড়া, ত্রিবেণী, বাঁশবেড়িয়া [illegible], [illegible]পুর, মৌরীগ্রামে টার্মিনাল তৈরি করে জেলাগুলিতে পেট্রোল, ডিজেল প্রভৃতি জলপথে পাঠানো যেতে পারে।

**দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের নতুন রুট**

***৫৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২০) **শ্রী রতনচন্দ্র পাখিরা :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা-বীরসিংহ রুটে দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার বাস চলাচল একেবারেই বন্ধ করে দেওয়া হয়েছে, এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না। সাময়িক বন্ধ রাখা হয়েছে।

(খ) রাস্তার খারাপ অবস্থার জন্য।

**সার্কুলার রেল**

***৫৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মাঝেরহাট পর্যন্ত সার্কুলার রেল প্রসারিত করার পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে—এ সম্পর্কে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও তথ্য সংগ্রহ করেছেন কি না?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মাঝেরহাট পর্যন্ত সার্কুলার রেল প্রসারিত করার পরিকল্পনাটি বর্তমানে প্রিন্সেপঘাট এবং মাঝেরহাটের মধ্যে রেল চলাচলের উপযোগী চূড়ান্ত স্থান নির্বাচনের পর্যায়ে আছে। কেন্দ্রীয় সরকারের কাছে অন্য কোনও তথ্য পাওয়া যায়নি।

## Starred Questions
## (To which Oral Answers were given)

**ডিপ-টিউবওয়েল**

***৬৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৬) **শ্রী প্রবীর ব্যানার্জি :** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলায় ডিপ-টিউবওয়েলের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে, কতগুলি বিদ্যুৎচালিত; এবং

(গ) বিদ্যুৎবিহীন টিউবওয়েলগুলিতে কবে নাগাদ বিদ্যুৎ সংযোগ হতে পারে বলে আশা করা যায়?

**ডাঃ ওমর আলি :**

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে উত্তর ২৪ পরগনা জেলায় জল সম্পদ উন্নয়ন অধিকার ও ক্ষুদ্র সেচ বিভাগের অন্তর্গত বিভিন্ন প্রকারের ডিপ্ টিউবওয়েল প্রকল্পের সংখ্যা নিচে উল্লেখ করা হল।

| ক্রমিক সংখ্যা | শ্রেণী বিভাগ | প্রকল্পের সংখ্যা |
|---|---|---|
| ১। | উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ২৭৯টি |
| ২। | মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ১টি |

(খ) সব কয়টিই বিদ্যুৎ চালিত

(গ) উপরিউক্ত নলকূপগুলি ছাড়া আরও ১১টি উচ্চ ক্ষমতাসম্পন্ন এবং ৫টি মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপে বিদ্যুৎ সংযোগের জন্য টেস্ট ফর্ম বিদ্যুৎ দপ্তরে জমা দেওয়া হয়েছে এবং ১৭টি উচ্চ ক্ষমতাসম্পন্ন নলকূপে পাম্প বসানো এবং বিদ্যুৎ সংযোগের কাজ বাকি আছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন তাতে বললেন বিদ্যুৎ চালিত ডিপ টিউবওয়েল ২৭৯টি এবং মাঝারি ক্ষমতাসম্পন্ন টিউবওয়েল একটি চালু আছে। কিন্তু আমরা যখন গ্রামে যাচ্ছি তখন দেখতে পাচ্ছি যে বহু জায়গায় কারেন্ট থাকে না, না হয় তার চুরি হয়ে গিয়েছে ইত্যাদি ব্যাপারের জন্য সেচের কাজ ব্যাহত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় সরকারের তরফ থেকে যখন বললেন তখন আমরা নিশ্চয় ধরে নেব হয়ত এগুলি আছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি এনকোয়ারি করে দেখবেন যে বহু গ্রামে এরকম নলকূপ আছে যেখানে খুঁটি আছে তো তার নেই ফলে বিদ্যুৎ চালিত পাম্পগুলি অচল হয়ে আছে? তা ছাড়া বিদ্যুৎ দপ্তরের সঙ্গে কথা বলে এগুলি সচল করার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন বলবেন কি?

**ডাঃ ওমর আলি :** হয়ত আছে ব্যাপারটা নয়, অবশ্যই আছে। ঐ জেলার ব্যাপারে আমি হিসাব দিলাম, তার ২৭০টি উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ এবং একটি মাঝারি ক্ষমতা সম্পন্ন নলকূপ চালু আছে সেটা গেলেই দেখতে পাবেন। ৯টি উচ্চ ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ চালু নেই ট্রান্সফরমার ও এস. টি. লাইন চুরি হবার জন্য।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বহু জায়গায় দেখা যায় এরজন্য যে সব অপারেটার আছে তারা কাজ না করায় গ্রামের মানুষরাই গিয়ে সুইচ অফ বা অন করে। আমার জিজ্ঞাস্য, এর প্রতিটির জন্য অপারেটার আছে কি না?

**ডাঃ ওমর আলি ঃ** বেশিরভাগ ক্ষেত্রেই অপারেটার আমরা নিয়োগ করেছি। যেখানে অপারেটার নিযুক্ত হয়েছে সেখানে আছে। কোনও ক্ষেত্রে অপারেটার নিযুক্ত হওয়া সত্ত্বেও না থাকার নির্দিষ্ট অভিযোগ করলে খতিয়ে দেখে আইনগত ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, একটা প্রশ্নের উত্তর দেবেন, যেখানে বিদ্যুৎ যেতে পারছেনা সেই সমস্ত জায়গায় নন কনভেনশনাল এনার্জি রিসোর্স থেকে ডিপ টিউবওয়েল এ জল উঠছে। যে সমস্ত খাল কাটা হয়েছে তার পাশে সোলার ক্যানেল বসিয়ে সেখান থেকে জল তোলার ব্যবস্থা হচ্ছে। সেই ব্যবস্থা কি আপনার দপ্তর গ্রহণ করবেন? সুন্দর বন উন্নয়ন পর্ষদও এটা করেছে। আপনার দপ্তর কি এই ব্যবস্থা গ্রহণ করবেন?

**ডাঃ ওমর আলি ঃ** হ্যাঁ, অচিরাচরিত বিদ্যুৎ শক্তি যাতে কৃষিকার্যে ব্যবহার করা যায় সে সম্পর্কে একটা আলোচনা হয় কিন্তু এখনও সেটা বেশি দূর অগ্রসর হয়নি। ১৬ই আগস্ট বিদ্যুৎ মন্ত্রীর সঙ্গে আমার একটা বৈঠক আছে। সেখানে বিষয়টা আলোচনা করব। তবে এইরকম পরিকল্পনা আছে। যেখানে বিদ্যুৎ যাচ্ছে না, সেখানে অচিরাচরিত বিদ্যুৎ শক্তির দ্বারা যাতে গভীর নলকূপ বা আর. এল. আই করা যায়।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সারা রাজ্যে বিভিন্ন জায়গায় দেখা গেছে যে কিছু কিছু জায়গায় ডিপ টিউবওয়েলের সব ব্যবস্থা হয়ে গেছে। ডিপ টিউবওয়েল পাম্প বসে গেছে, ঘর তৈরি হয়ে গেছে অথচ বিদ্যুতের সংযোগের অভাবে সেগুলো দীর্ঘদিন পড়ে আছে। চাষীরা সুযোগ পাচ্ছে না। বিদ্যুৎ দিতে পারেননি এই কত সংখ্যা আপনার আছে?

**ডাঃ ওমর অলি ঃ** প্রত্যেক জেলার আলাদা করে হিসাব আছে কিন্তু এই মুহূর্তে আমি সেটা বলতে পারব না। তবে আমাদের বিদ্যুৎ পৌছে দেওয়া দরকার। এইরকম একটা কেন্দ্র বা সেন্টারের সংখ্যা হলো ৮ হাজার ৮শো ২৫ যেখানে বিদ্যুৎ সংযোগ করতে হবে। বিদ্যুৎ দপ্তর ইতিমধ্যে ৭ হাজার ৩শো ৫টির ক্ষেত্রে ওয়ার্ক অর্ডার ইস্যু করেছে। হয়েছে এইরকম কেন্দ্রের সংখ্যা আর এ পর্যন্ত বিদ্যুতায়িত হয়েছে হয়েছে এইরকম কেন্দ্রের সংখ্যা ৪ হাজার ১শো ৮। বাকি যে অংশ সেটা কত তাড়াতাড়ি করা যায় ১৬ আগস্ট এর বৈঠকে বিদ্যুৎ মন্ত্রীর সঙ্গে বিশেষ আলোচনা হবে।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন এই যে বিদ্যুৎ সংযোগের অভাব ঘটছে, নানা ধরনের চুরি হচ্ছে, সেগুলো বন্ধ করবার জন্য পঞ্চায়েতের হাতে বিশেষ

ক্ষমতা দিয়েছেন কিনা? যার জন্য বিভিন্ন জায়গায় তার চুরি হচ্ছে। এর ফলে যেখানে বিদ্যুৎ ছিল সেগুলো ও অকেজো হয়ে পড়ে আছে। সে সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন।

[11-10 – 11-20 a.m.]

**ডাঃ ওমর আলি ঃ** সুষ্ঠু পরিচালনার জন্য পঞ্চায়েতের নেতৃত্বে, তত্ত্বাবধানে একটা করে বেনিফিসিয়ারি কমিটি হবে। এই বেনিফিসিয়ারি কমিটির সিদ্ধান্ত অনুযায়ী অপারেটর সেখানে এই কেন্দ্রগুলো চালায়। বেনিফিসিয়ারি কমিটি সংশ্লিষ্ট পঞ্চায়েতকে বলে দিয়েছে এই যন্ত্রপাতি, তার, ট্রান্সফরমার চুরি বন্ধ করার জন্য তারা যেন বিশেষভাবে উদ্যোগ গ্রহণ করেন। ক্ষমতা বলতে যদি এটাকে বোঝায় তাহলে সেই ক্ষমতা তাদের দেওয়া হয়েছে। তারা চেষ্টা করছেন। যথেষ্টভাবে। এই ব্যাপারে পঞ্চায়েতের বেনিফিসিয়ারি কমিটি সচেতন আছে। বহু ক্ষেত্রেই তারা চুরি বন্ধ করার জন্য দায়িত্ব গ্রহণ করছেন এবং তার জন্য আমরা দেখছি আগে যে পরিমাণ চুরি হত, এখন আর সে পরিমাণ হচ্ছে না। চুরির হার কমে গেছে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ইতিপূর্বে পাম্প অপারেটরদের ওয়ার্কিং সার্টিফিকেট দেবার জন্য গ্রাম পঞ্চায়েতের প্রধানদের দায়িত্ব দেওয়া হয়েছিল—ওয়ার্কিং সার্টিফিকেট দিলে তবেই বেতন তুলতে পারবে, এরকম ব্যবস্থা হয়েছিল। সেই অর্ডারটা এখনো কার্যকর আছে কি? না থাকলে, তা বন্ধ করে দেবার কারণ কি বা সার্টিফিকেট ছাড়াই তারা বেতন ড্র করতে পারছে কি?

**ডাঃ ওমর আলি ঃ** আপনি ঠিকই বলেছেন, এক সময় ওয়ার্কিং সার্টিফিকেট ইস্যু করার জন্য আমরা সংশ্লিষ্ট এলাকার প্রধানের ওপর দায়িত্ব দিয়েছিলাম। কিন্তু নানা কারণে সেটা কার্যকর করা যায়নি। তবে সেই নির্দেশ এখনো পর্যন্ত প্রত্যাহার করা হয়নি। আমরা এখন চিন্তা ভাবনা করছি, কি ব্যবস্থা অবলম্বন করলে অপারেটররা নিয়মিতভাবে কেন্দ্র গুলিতে থাকবে। সে ক্ষেত্রে আমরা বেনিফিসিয়ারিস কমিটিকে তদারকি করার জন্য বলেছি। যেহেতু সেই সার্কুলার প্রত্যাহার করা হয়নি সেহেতু সেটা কাজে লাগানো যায় কিনা তা আমরা বিবেচনা করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি এ ক্ষেত্রে মুর্শিদাবাদ জেলার হিসাব দিতে পারবেন?

**মিঃ স্পিকার ঃ** না, এ প্রশ্ন হবে না।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, নদীয়া জেলায় অনেক ডীপ টিউবওয়েল—

**মিঃ স্পিকার ঃ** হবে না, নদীয়া হবে না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ডীপ টিউবওয়েলের কথা বলেছেন, কিন্তু তা ছাড়াও বহু এলাকায় আর. এল. আই. আছে।

**মিঃ স্পিকার ঃ** আর. এল. আই. হবে না। নো, নো, নো; নট অ্যালাউড।

**শ্রী কালীপদ বিশ্বাস ঃ** ব্যক্তিগত মালিকানাধীন যে মিনি ডীপ টিউবওয়েলগুলো হয়েছে, সেগুলোকে কৃষি উৎপাদনের স্বার্থে ভর্তুকি দিচ্ছেন। কিন্তু সেই ব্যক্তিগত মালিকানাধীন মিনি ডীপ টিউবওয়েলগুলো থেকে যে জল কৃষকদের সরবরাহ করা হয়, তার জন্য অনেক বেশি দাম নেওয়া হয়। এটা নিয়ন্ত্রণ করার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**মিঃ স্পিকার ঃ** না, হবে না। ঐ প্রশ্ন এখানে ওঠে না।

## রাজ্য পরিবহন সংস্থায় লাভ/লোকসান

***৬৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৪) **শ্রী ঈদ মহম্মদ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্য পরিবহন সংস্থার বাস থেকে ১৯৯৩-৯৪ আর্থিক বছরে কত টাকা লাভ বা লোকসান হয়েছে?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ**

১৯৯৩-৯৪ আর্থিক বছরে পরিবহন সংস্থার বাস থেকে মোট ৩৬ কোটি ৬৪ লক্ষ টাকা ক্ষতি হয়েছে।

বিভিন্ন পরিবহন সংস্থার লাভ ক্ষতির পরিমাণ নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ১। সি. এস. টি. সি | ২০ কোটি টাকা লোকসান |
| ২। এন. বি. এস. টি. সি. | ৭ কোটি ৯৯ লক্ষ টাকা লোকসান |
| ৩। এস. বি. এস. টি. সি. | ৬ কোটি ৮০ লক্ষ টাকা লোকসান। |
| ৪। ভূতল পরিবহন সংস্থা | ২ কোটি ৮ লক্ষ টাকা লোকসান |
| ৫। সি. টি. সি. | ২৩ লক্ষ টাকা লাভ (শুধু বাস) |
| **মোট লোকসান** | **৩৬ কোটি ৬৪ লক্ষ টাকা।** |

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** আমি প্রথমে তথ্যগত ত্রুটির বিষয় উল্লেখ করছি। ১৯৯৩-৯৪ সালের আর্থিক বছরে ভূতল পরিবহন সংস্থার ক্ষতির পরিমাণ উল্লেখ করা হয়েছিল ২ কোটি

৮ লক্ষ টাকা। এটা ভুল তথ্য দেওয়া হয়েছে। লোকসান হবে ২২ লক্ষ টাকা। এই ক্রটির জন্য দুঃখিত। মাননীয় সদস্যদের প্রয়োজনীয় সংশোধন করে নেবার জন্য অনুরোধ করছি। মোট ৩৪ কোটি ৭৮ লক্ষ টাকা ক্ষতি হয়েছে। বিভিন্ন পরিবহন সংস্থার লাভ ক্ষতির পরিমাণ নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ১। সি. এস. টি.. সি | ২০ কোটি টাকা লোকসান। |
| ২। এন. বি. এস. টি. সি. | ৭ কোটি ৯৯ লক্ষ টাকা লোকসান। |
| ৩। এস. বি. এস. টি. সি. | ৬ কোটি ৮০ লক্ষ টাকা লোকসান। |
| ৪। ভূতল পরিবহন সংস্থা | ২২ লক্ষ টাকা লোকসান। |
| ৫। সি. টি. সি. | ২৩ লক্ষ টাকা লাভ (শুধু বাস) |
| **মোট লোকসান** | **৩৪ কোটি ৭৮ লক্ষ টাকা।** |

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ভূতল পরিবহনে ২২ লক্ষ টাকা লোকসান। উত্তরবঙ্গ পরিবহনে ৭ কোটি ৯৯ লক্ষ টাকা লোকসান। দক্ষিণবঙ্গ পরিবহনে ৬ কোটি ৮০ লক্ষ টাকা লোকসান। আর সি.টি.সিতে ২৩ লক্ষ টাকা লাভ হয়েছে বললেন। আমার প্রশ্ন হচ্ছে, এখানে লাভ হলেও, অন্যান্যগুলিতে লোকসান হচ্ছে, এর কারণ কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্য জানেন, আমাদের রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলি ব্যবসায়িক দৃষ্টিভঙ্গিতে নয়, জনসাধারণের সুবিধার জন্য এই বাসগুলি চালানো হচ্ছে রাষ্ট্রীয় পরিবহন সংস্থার মাধ্যমে। ব্যক্তিগত মালিকানায় যেভাবে চালানো হয়, আমাদের সেক্ষেত্রে কিছু অসুবিধা থেকে যায়। আমাদের কর্মীসংখ্যা এবং যেভাবে খরচ বেড়েছে, স্পেয়ার পার্টস ইত্যাদির যেভাবে দাম বাড়ছে এইসব কারণে ক্ষতি হচ্ছে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, ব্যবসা-বাণিজ্য করার জন্য চালানো হয়না, জনসাধারণের সুবিধার্থে চালানো হয় এবং খরচ-খরচা, বেতন ইত্যাদি নিয়ে যা দাঁড়ায় তাতে লোকসান হয়ে যাচ্ছে। কিন্তু আমরা দেখছি, পশ্চিমবঙ্গে পরিবহন সমস্যা প্রচণ্ড। পাবলিক বাসগুলিতে লোকের প্রচণ্ড ভীড়। গরু-ছাগলের মতন বাদুড় ঝোলা হয়ে ঝুলে যাচ্ছে। কিন্তু ষ্টেট বাসগুলিতে প্যাসেঞ্জার হয় না। এই প্যাসেঞ্জার না হওয়ার কারণ কি? যাদের জন্য লোকসান হচ্ছে, তারা সরকারি বাসে না চেপে পাবলিক বাসে চাপছেন কেন? বিভিন্ন জায়গায় বিভিন্ন রকমের প্রবলেম দেখা যায়। এই প্রবলেম মেটানোর জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্য স্বীকার করবেন, প্রাইভেট অপারেটররা যে রুটগুলি ইকনমিক্যালি ভায়াবেল নয় সেখানে চালান না। অনেক সময়ে দেখা যায় পারমিট থাকা

সত্ত্বেও বাস তুলে নেওয়া হয়। কিন্তু আমরা যাত্রীদের পরিষেবার দিকে, জনসাধারণের সুবিধার দিকে লক্ষ্য রেখে আর্থিক দিক থেকে ক্ষতির সম্ভাবনা জেনেও এমন রুটেও বাস চালাতে হয়। আর জনগণ চাপছেন না—এটা ঘটনা নয়। মোট যাত্রীর একটা অংশ—৩০ থেকে ৪০ ভাগ রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলি বহন করে থাকে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় লোকসানের কথা বলছেন, কিন্তু রাজ্যের মোটর যান রাজস্ব যেটা সংগৃহীত হয় সেটা ঠিকমতো সংগৃহীত হলে লস বা ক্ষতির পরিমাণ অনেক কমে যেতে পারে, বিগত বছরে ১৯৯৩-৯৪ সালে বাজেট বক্তৃতায় বলা হয়েছিল যে রাজ্যের চেক পোস্টগুলি উন্নত করা হলে রাজস্ব আদায়ের পরিমাণ বাড়বে। বর্ধমান-আসানসোল চেক পোস্টের কাজ শুরু হয়েছে বাংলা-বিহার সীমানা ওখান থেকে রাজস্ব সংগৃহীত হতে পারে। ঐ চেক পোস্টের জন্য রাজস্ব সংগ্রহের খতিয়ান আনা থাকলে সেটা দয়া করে জানাবেন?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, আসানসোলের কাজটা চলছে, এ ছাড়াও ঝাড়গ্রাম, লোধাসুলিতে চেক পোস্ট করার চিন্তা ভাবনা করছি। উত্তরবঙ্গে বাগডোগরায় চেকপোস্ট করার ব্যবস্থা নেওয়া হয়েছে। রেভিনিউ কালেকশন বাড়াবার জন্য আমার কাছে যা তথ্য আছে ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ সালের এবং ১৯৯৪-৯৫ সালের তথ্যগুলির দিকে তাকালে দেখা যাবে রেভিনিউ কালেকশনের কিছু উন্নতি আমরা ঘটিয়েছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন—আপনার দেওয়া পরিসংখ্যানে বলছেন সি. এস. টি. সি.তে লাভ হয়েছে সাউথবেঙ্গল এবং নর্থবেঙ্গলে সামান্য কিছু, পরিমাণটা কম। সাউথবেঙ্গল এবং নর্থবেঙ্গলে ক্ষতির পরিমাণটা বেশি, আমার সেক্ষেত্রে দেখতে পাচ্ছি একজন প্রাইভেট বাসের মালিক একটা বাস কিনে উইদিন এ শর্ট পিরিয়ড ২/৩টি বাসের মালিক হচ্ছে, একই স্ট্রাকচার, একই রাস্তাঘাট, একটা প্রাইভেট বাসের মালিক একটা বাস কিনে উইদিন থ্রি অর ফোর ইয়ার্স ২/৩টি বাসের মালিক হচ্ছে আর সরকারি বাসে লস হচ্ছে, এর কারণটা কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, প্রাইভেট বাসের মালিক যে পদ্ধতিতে কর্মী নিয়োগ করেন এবং তাদের বেতন দেন সরকারি বাসে তা করা যায় না। সরকারের একটা বাসের পিছনে কর্মীর সংখ্যা অনেক বেশি এবং সরকারি নির্ধারিত নিয়ম অনুযায়ী তাঁদের বেতন ইত্যাদি দেওয়া হয়। প্রাইভেট অপারেটর জনগণের দিকে না তাকিয়ে ব্যক্তিগত লাভের দিকে তাকান, কিন্তু সরকার সেটা করতে পারেন না, এটা আপনারা নিশ্চয়ই জানেন।

**শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন সি. এস. টি. সি.তে ২০ কোটি,

এস. বি. এস. টি. সি.তে ৭ কোটি ৩৩ লক্ষ এই রকম করে স্টেট গভর্নমেন্টকে বছরে ৩৪ কোটি টাকা ভর্তুকি দিতে হয়। সি. এস. টি. সি.র কতগুলি, এন. বি. এস. টি. সি'র এবং এস. বি. এস. টি. সি'র কতগুলি বাস রাস্তায় চালিয়ে ২০ কোটি, ৭ কোটি ৩৩ লক্ষ, এবং ৬ কোটি টাকা লোকসান হয়েছে, এর হিসাবটা যদি একটু দয়া করে জানান তো ভাল হয়।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** ১৯৯৩-৯৪ সালে সি. এস. টি. সি. ১২২২, এন. বি. এস. টি. সি'র ৯২৫। সি. এস. টি. সি'র বাস উক্ত বৎসরে ৭৮, বর্তমানে অবশ্য বেশি আছে এস. বি এস. টি. সি'র ৫৭১ এবং ডব্লু. এস. টি. সি'র ১২।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রাইভেট বাসের সঙ্গে তুলনা হয় না বাসের যে কর্মচারীর সংখ্যা, এটা ঠিকই। তাসত্ত্বেও আপনি জানাবেন কি যে, আমরা দেখছি যে বহু ক্ষেত্রে সরকারি বাসগুলি নানা অজুহাতে গ্যারেজে রেখে দেওয়া হয়, বেশির ভাগ সরকারি বাস চালু রাখা হয় না। আমার জিজ্ঞাস্য হচ্ছে, এফিসিয়েন্সি বাড়ানো অর্থাৎ প্রপার ইউটিলাইজ হচ্ছে কিনা বা কোনও এটা প্লিয়াতে বাসগুলি অকেজো করা হচ্ছে কিনা, এগুলি ঠিকমতো ব্যবহার করা হচ্ছে কিনা, লোকসানের মাত্রা বাড়ছে কেন, এগুলি সম্পর্কে কি কোনও পরীক্ষা করেছেন এবং যদি করে থাকেন তাহলে সেই সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন সেটা জানাবেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে আপনি যে বিষয়ে উল্লেখ করলেন বাস আউট সাইডিংয়ের ব্যাপারে, এই বিষয়ে আমরা তীক্ষ্ম দৃষ্টি রাখি। এই কর্মচারিদের বিভিন্ন অংশের দক্ষতা বাড়ানোর উদ্যোগ নেওয়া হয়েছে এবং মোটিভেশন সৃষ্টি করার চেষ্টা করা হয়েছে এবং তেলের খরচ কিভাবে কমানো যায় এবং শৃঙ্খলা আরোপের একটা উদ্যোগ নেওয়া হয়েছে এবং তার কিছু ফলশ্রুতিও পাওয়া যাচ্ছে।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে ভাবে বাসে লোকসান হচ্ছে, আমরা দেখছি যে সরকারি বাস যেগুলি ধর্মতলা থেকে জেলাগুলিতে যায়, সেই সরকারি বাস ছাড়ার আগে প্রাইভেট বাসগুলি যাচ্ছে। কাজেই এস. টি. এ এবং আদার কর্পোরেশনের যেমন এন. বি. এস. টি. সি, এস. বি. এস. টি. সি ইত্যাদি বাসগুলি ছাড়ার ব্যাপারে একটা সমন্বয় করে চালানোর কথা বিবেচনা করবেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্য ঠিকই বলেছেন। কিছু কিছু ক্ষেত্রে সমন্বয়ের ব্যাপারে জটিলতা দেখা দেয়। এর জন্য মাঝে মাঝে জেলার আর. টি. এ., এস. টি. এ এবং কর্পোরেশনের কর্তৃপক্ষকে নিয়ে সভা করা হয়। আগামী কিছু দিনের মধ্যে আবার এই জাতীয় সভা করে আমরা এই ক্ষেত্রে একটা শৃঙ্খলা আনার জন্য এবং একটা সমন্বয় সৃষ্টি করার চেষ্টা করছি এবং এই ব্যাপারে উদ্যোগ নেওয়া হচ্ছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনার কাছে একটি প্রশ্ন করতে

চাই। প্রথম হচ্ছে, পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্যের চেয়ে বাস প্রতি কর্মী সংখ্যা অনেক বেশি। এটা কমানোর জন্য কোনও মাস্টার প্ল্যান আপনি তৈরি করেছেন কি না? দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, আপনার লং রুটের বাসগুলিতে লাভ হয় কিন্তু শর্ট রুটের বাস চালানোতে লোকসান হচ্ছে, সেটা সংখ্যা থেকে আমরা দেখছি। আপনার লং রুটের বাস খারাপ হয়ে গেলে সেখানে পড়ে থাকে, তাকে সাময়িকভাবে সারানোর ব্যবস্থা হয়না। এগুলি সাময়িক ভাবে খারাপ হয়ে পড়ে থাকলে যাত্রীদের খুবই অসুবিধা হয়। কাজেই এগুলি সঙ্গে সঙ্গে স্থানীয় মেকানিক দিয়ে সারানোর কোনও ব্যবস্থা আপনি করেছেন কি না সেটা জানাবেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** রাস্তায় রুটের বাস খারাপ হয়ে গেলে আমাদের ব্যবস্থা থাকে সেটাকে মেরামত করে গন্তব্যস্থলে পৌছে দেওয়ার বিকল্প ব্যবস্থা করার। মেজর ডিফেক্ট না হলে স্থানীয় মেকানিক দিয়ে সারানো হয়। আর পার বাসে কর্মচারীর সংখ্যার ক্ষেত্রে অন্য রাজ্যের বিষয়টি আমার কাছে নেই। আমার কাছে যে সংখ্যা রয়েছে তাতে আমরা উদ্যোগ নিয়েছি এবং কিছু কিছু ক্ষেত্রে কমেছে। ১৯৯২-৯৩ সালে সি. এস. টি. সি-তে ১ঃ ১২.৯৪, ১৯৯৩-৯৪ সালে সি. এস. টি. সি-তে ১২.৬৭।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্ন ছিল, এই ব্যাপারে কোনও মাস্টার প্লান করেছেন কি না যে কিভাবে কমানো যাবে?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** কমানোর ক্ষেত্রে কিছু নীতি আমরা নিয়েছি, নিয়োগের ক্ষেত্রে কিছু রেস্ট্রিকশন আরোপ করা হয়েছে এবং সংখ্যা কমানোর চেষ্টা চলছে। বাসের ২টো দরজা থাকে, সেখানে ১টা দরজা করার কথা চিন্তাভাবনা করছি, এগুলোর পলিসি রাখা হচ্ছে।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যেসব এলাকাগুলোর জনসাধারণ দাবি করছেন যে এখানে থেকে বাস চালানো হোক, অথচ রুট পার্মিশন নেই, সেই সব জায়গায় পার্মিশনের ব্যাপারে ........................

**মিঃ স্পিকার ঃ** এখানে লাভ-লোকসান নিয়ে আলোচনা হচ্ছে, এখানে এটা হবে না, নট অ্যালাউড।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন সি. এস. টি. সি., এস. বি. এস. টি. সি, এন. বি. এস. টি. সি, সারফেস ট্রান্সপোর্ট নিগম, সি. টি. সি. সব মিলিয়ে রাজ্যসরকারের ক্ষতির পরিমাণ—সরকারি বাসে ৩৪ কোটি ৭৮ লক্ষ টাকা। অবশ্য সি. টি. সি.তে লাভ করেছেন ২৩ লক্ষ টাকা। অন্য সবগুলো লস। রাজ্য বাজেটে বিষয়টি তোলেননি, গিলোটিন হল। প্রায় ২৫ কোটি টাকা আপনারা বাসে ভর্তুকি দেন, ভর্তুকির ব্যাপারে প্রাইভেট বাস অপারেটরদের ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গি, সরকারি বাসের ক্ষেত্রে তা নয়। সরকারি বাসের

ক্ষত্রে ভর্তুকি দেন, প্রাইভেট বাসে ভর্তুকি দেওয়া হয় না। সরকারি বাসে এত ভর্তুকি দিয়েও ।ত ক্ষতি হচ্ছে, এবিষয়ে আপনি কি কি পদক্ষেপ নিচ্ছেন তা স্পেসিফিক্যালি বলুন।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন তুলেছেন, ভর্তুকির ব্যাপারে তাঁর অবগতির ন্য জানাই দিল্লিতেও ভর্তুকি দেওয়া হয়। কয়েক বছর আগে দিল্লিতে ৮৩ কোটি টাকা র্তুকি দেওয়া হয়েছিল। আমাদের ভর্তুকির পরিমাণ যাতে কমে, সংস্থাগুলি যাতে নিজের ায়ে দাঁড়াতে পারে, ভর্তুকির পরিমাণ ক্রমান্বয়ে হ্রাস করা যায় তার জন্য বিভিন্ন ভাবে দ্যোগ নিচ্ছি। তার জন্য বাসের কনডিশন ভাল করার এবং রিপ্লেস করার চেষ্টা করছি, াছাড়া কর্মচারিদের ট্রেনিং-এর ব্যবস্থা করছি এবং তেল যাতে কম খরচ হয় ইত্যাদি বিষয়ে দ্যোগ নিচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** ইত্যাদি বললে হবে না, আপনি স্পেসিফিক্যালি বলুন।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** আপনি পৃথক ভাবে নোটিশ করবেন, তখন বিস্তারিত ভাবে বলব।

**শ্রী এম. আনসারউদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যা হিসাব দিলেন তাতে দেখছি সি. এস. টি. সি. ১২০০ বাস চালিয়ে ২০ কোটি টাকা লোকসান করেছে, নর্থ বেঙ্গল ৯২৪টি বাস চালিয়ে ৭ কোটি ৩০ লক্ষ টাকা লোকসান করেছে, সাউথ বেঙ্গল ৫৭১টি বাস চালিয়ে ৬ কোটি টাকা লোকসান করেছে, ভূতল পরিবহন ১২টি বাস চালিয়ে ২২ লক্ষ টাকা লোকসান করেছে। এই লোকসানের রেশিও কি?

**মিঃ স্পিকার ঃ** আপনি একজন ম্যাথামেটিশিয়ানের সাথে বসে এটার হিসাব করে দেখুন।

**শ্রী আব্দুল সালাম মুন্সী ঃ** স্যার, গতকাল আমি যখন নর্থ বেঙ্গলের রায়গঞ্জের বাসে আসছিলাম তখন দমদম এয়ারপোর্টের নর্থের দিকে বাসটা থেমে গেল। বাসের ড্রাইভার বলল যে প্রায় ৫০ লিটারের মতো তেল চুরি গেছে। যেখানে বাসগুলি রাখা হয়—নর্থবেঙ্গলের হোক, সাউথবেঙ্গলের হোক—সেই সব জায়গায় বাসগুলির জন্য কোনও গ্যারেজ নেই, অরক্ষিত অবস্থায় বাসগুলি থাকে। ফলে বাসের সিচ চুরি যায়, তেল চুরি যায়। আমার মনে হয় এই চুরিই হচ্ছে লোকসানের একটা বিরাট কারণ। বাসগুলি যাতে সুরক্ষিত থাকে এবং এই চুরি বন্ধ করার জন্য বাসগুলি যেখানে থাকে, সেখানে গ্যারেজ করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** বাসগুলি যে অরক্ষিত অবস্থায় থকে, এটা ঠিক নয়। বাসগুলিকে বিভিন্ন জায়গায় সুরক্ষিত অবস্থায় রাখা হয়। তা ছাড়া যে সমস্ত চুরি ধরা পড়ে সেই ব্যাপারে আমরা শাস্তি মূলক ব্যবস্থা নিচ্ছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এটা সরকারি সংস্থা হলেও এটা একটা ব্যবসা, যে ভাবে লস হচ্ছে, যা আপনি এখানে উল্লেখ করলেন, তার জন্য কি মাথাভারী প্রশাসন দায়ী নাকি সময় মতো বাস যায় না বলে? আমরা দেখি বাস সময় মতো যায় না। বলে প্যাসেঞ্জাররা বিরক্ত হয়ে বেশি ভাগ ক্ষেত্রে প্রাইভেট বাসে চলে যায়। আবার দেখা যায় বেশির ভাগ ক্ষেত্রে আপনার বাস ক্যানসেল হয়ে যাচ্ছে এবং সেই কারণে প্যাসেঞ্জার প্রাইভেট বাসে চলে যায়। এর কারণটা কি? মাথাভারী প্রশাসন হ্রাস করে এটাকে লাভজনক দিকে নিয়ে যাওয়ার কোনও পরিকল্পনা করছেন কি?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** এই বিষয়ে আমরা বিশেষজ্ঞদের মতামত নিয়েছি। পানা থেকে সি. আর. টি. সি-র একটা টিম এসে আমাদের কিছু সাজেশন এবং রেকমেণ্ডেশন দিয়েছে। তারা বাসের ফ্লিটের একটা সংখ্যা রেকমেণ্ড করেছে, ৫০ থেকে ১০০ টির বেশি ডিপো না হয়, ডিপো লেভেলে পাওয়ার ডেলিগেশন করতে বলেছে। এই সমস্ত ব্যাপার আমরা বিবেচনা করছি। কিছু কিছু ক্ষেত্রে গ্রহণ করে উন্নতি ঘটেছে। মাননীয় সদস্যদের আমি আশ্বস্ত করতে চাই, আমরা যে উদ্যোগ নিচ্ছি, আগামী দিনে উদ্যোগ ফলপ্রসু হবে। এই বিষয়ে আপনাদের সহযোগিতা কামনা করছি।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, প্রশ্ন করার আগে আপনার অ্যাটেনশন ড্র করতে চাই একটা ব্যাপারে। মন্ত্রী মহাশয় প্রশ্নের উত্তর দিতে গিয়ে বলেছেন ১৯৯৩-৯৪ সালের আর্থিক বছরে লস হয়েছে। কিন্তু এবারে যে ইকনমিক রিভিউ বেরিয়েছে সেখানে এই লস সম্পর্কে কোনও কিছু বলা নেই, ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের রিপোর্টে বলা আছে নট অ্যাভেলেভেল এর মাধ্যমে ডিপার্টমেন্টের অযোগ্যতা প্রমাণ করে। ইকনমিক রিভিউ থেকে তথ্য সংগ্রহ করে আমরা বাজেট বিতর্কে অংশগ্রহণ করি, আমাদের প্রশ্ন করতে সহায়তা করে। সেই ইকনমিক রিভিউতে রাজ্যের পরিবহন দপ্তর যে ভাবে বাই পাস করে সমস্ত লসেস নট অ্যাভেলেবেল, নট অ্যাভেলেবেল করে ছেড়ে দিয়েছে তাতে ডিপার্টমেন্টের অযোগ্যতাই প্রমাণ করে। আমি আশা করবো আপনার আসন থেকে এই দপ্তরকে, সরকারকে এবং মন্ত্রীকে তিরস্কার করবেন। এই ব্যাপারে আপনার প্রোটেকশন চাইছি। আমরা অ্যাসিয়োরেন্স কমিটিতে মৎস্য এবং ক্রীড়া দপ্তরের জবাব না পেয়ে আপনাকে জানিয়েছিলাম। তখন আপনি ডিপার্টমেন্টকে তিরস্কার করাতে সঙ্গে সঙ্গে আমরা তার উত্তর পেয়েছি। কিন্তু ইকনমিক রিভিউ-এর মত এরকম একটা জায়গাতে এরা লসের পরিমাণটা জানাতে ভয় পেয়েছে, এই কথা যাতে মানুষ জানতে না পারে। আপনার চেয়ার থেকে আপনি পরিষ্কার করুন এবং ইকনমিক রিভিউ-এর সাথে অ্যাডিশনাল পেজ দিয়ে সারকুলেট করুন। লসের পরিমাণ প্রত্যেকটি সংস্থায় কত জানতে চাই। হোয়াট ইজ দা টোটাল অ্যাকুমুলেটেড লস? আমার ধারণা এটা আপনার কাছে রেডিমেড আছে, দিতে পারবেন।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় সদস্য স্পিকারের উদ্দেশ্যে যে কথা বলেছেন, সেইখানে

বলি, কিছু কিছু ক্ষেত্রে তথ্য পাওয়া যায় না, সেটাকে আমরা শৃঙ্খলার মধ্যে আনার জন্য কম্পিউটারের সাহায্য নিচ্ছি। আগামী দিনে এই ত্রুটি আমরা সংশোধন করে নেব। মাননীয় সদস্যকে বলছি, পরবর্তীকালে অ্যাকুমুলেটেড লসটা জানিয়ে দেব, এখন নেই।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী তোয়াব আলী :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ইদানীং কালে আগের তুলনায় বাস বেড়েছে; এই যে পাঁচটি পরিবহন সংস্থা চলছে, তার লসের পরিমাণটা আমাদের ক্রমান্বয়ে বাড়ছে না কমছে?

**শ্রী সুবোধ চৌধুরি :** গত তিন বছরের হিসাব থেকে দেখা যাচ্ছে, কিছু কিছু ক্ষেত্রে কমছে। যেমন ৯২-৯৩ সালে সি. এস. টি. সি.র ক্ষতির পরিমাণ ছিল ২২ কোটি ৫ লক্ষ টাকা। ৯৩-৯৪ সালে সেটা এসে দাঁড়িয়েছে ২০ কোটিতে। ৯৪-৯৫ সালে এটা একটু বেড়েছে, ২০ কোটি ৭৫ লক্ষ টাকা। মানে, ২২ কোটি ৫ লক্ষ থেকে কমছে। এন. বি. এস. টি. সি.তে ক্ষতির পরিমাণ ৯২-৯৩তে ছিল ১০ কোটি ৪৬ লক্ষ। ৯৩-৯৪ সালে ছিল ৭ কোটি ৯৯ লক্ষ। ৯৪-৯৫ সালে ৫ কোটি ৮০ লক্ষ টাকা। এই ভাবে বিভিন্ন ক্ষেত্রে আমাদের ক্ষতির পরিমাণটা কমে আসছে।

## কৃষি প্রতিযোগিতা

***৬৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯০) **শ্রী সুভাষ নস্কর :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

অধিক ফলনে উৎসাহিত করার জন্য কৃষকদের মধ্যে ব্লকভিত্তিক প্রতিযোগিতা এবং পুরস্কার প্রদানের কোনও পরিকল্পনা রাজ্য সরকাবের আছে কি না?

**শ্রী নীহারকুমার বসু :**

হ্যাঁ; ধানের অধিক ফলনে উৎসাহিত করার জন্য নির্বাচিত ব্লকগুলির গ্রাম পঞ্চায়েত ভিত্তিক পুরস্কার প্রদানের পরিকল্পনা রাজ্য সরকারের আছে। তবে কোনও কৃষককে ব্যক্তিগতভাবে এ পুরস্কার দেওয়া হয় না। সমষ্টিগতভাবে শ্রেষ্ঠ গ্রাম পঞ্চায়েতকেই এ পুরস্কার দেওয়ার ব্যবস্থা আছে।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহোদয় বলছেন গ্রাম-পঞ্চায়েতের ক্ষেত্রে ব্যক্তিগত প্রতিযোগিতা বা পুরস্কারের ব্যবস্থা নেই। মাননীয় মন্ত্রী মহোদয় বলবেন কি, ১৯৯৩-৯৪ আর্থিক বছরে কোন্ কোন্ গ্রাম পঞ্চায়েত এই পুরস্কার পেয়েছেন?

**শ্রী নীহারকুমার বসু :** ১২৫টি গ্রাম পঞ্চায়েত। দার্জিলিং-২, জলপাইগুড়ি-৯, কোচবিহার-১২, দক্ষিণ দিনাজপুর-৩, উত্তর দিনাজপুর-৯, মালদহ-৯, মুর্শিদাবাদ-৫, নদীয়া-১, উত্তর চব্বিশ

পরগনা-২, হাওড়া-১, বর্ধমান-১, মেদিনীপুর (ওয়েস্ট) ১৩, বীরভূম-৩, বাঁকুড়া-৩, পুরুলিয়া-১৪, দক্ষিণ চব্বিশ পরগনা-১৮, মেদিনীপুর (ইস্ট)-২০টি পুরস্কার পেয়েছে।

[11-50 – 12-00 noon.]

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহোদয়, স্বেচ্ছাপ্রণোদিত অধিক ফলনের জন্য স্বেচ্ছায় যে সমস্ত কৃষকরা উৎপাদন করে যাচ্ছে তাদের কোনও রেকর্ড ব্লকভিত্তিক আধিকারিকরা তাঁদের দপ্তরে রাখেন কি না; এবং তাদের কোনও বিশেষ ট্রেনিংয়ের ব্যবস্থা করেন কি না?

**শ্রী নীহারকুমার বসু :** ট্রেনিংয়ের ব্যবস্থা আছে তবে এই মুহূর্তে ব্যক্তিগতভাবে কৃষকদের যে উৎপাদন তার রেকর্ড রাখা হয় কিনা, তার জবাব দিতে পারছি না। তবে তাদের ট্রেনিংয়ের ব্যবস্থা আছে এবং মাঝে মাঝে কৃষকদের সঙ্গে বসা হয়।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমার সর্বশেষ প্রশ্ন হচ্ছে, আমাদের রাজ্য কৃষি উৎপাদনের ক্ষেত্রে ধানে প্রথম, আগামী আর্থিক বছরে কৃষকদের বিশেষভাবে উৎসাহিত করার জন্য—বিশেষ পুরস্কার যাতে তারা পায় তার জন্য সেই মনোভাব গড়ে তোলার জন্য কোনও ব্যবস্থা আপনি রাখবেন কি না?

**শ্রী নীহারকুমার বসু :** আমাদের একটা প্রকল্প চালু আছে, সেটি চালু থাকবে। আমি যে সমস্ত ব্লকের হিসাব দিলাম, সেই সমস্ত ব্লকের আশেপাশে যেখানে পিছিয়ে আছে, যেখানে আমাদের গড় উৎপাদনের চাইতে উৎপাদন কম আছে, সেখানে আমাদের বিশেষ যে প্রকল্প চালু আছে, সেটা চালু থাকবে।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহোদয় যে জেলাওয়াইজ হিসাব দিলেন তাতে দেখলাম যে নদীয়া-১, বর্ধমান-১টি, হাওড়া ১টি, হুগলিতেও ঐ রকম আছে মেনলি রাইস প্রোডিউসিং এরিয়া রাঢ় বেঙ্গল, সেই এলাকার বেশিরভাগ এলাকায় ধান চাষ হয়। সেই এলাকায় পুরস্কার পাওয়ার সংখ্যাটা এত কম যা খুবই নেগলিজিবল দার্জিলিং মাত্র ২টি পেয়েছে তাও আবার শিলিগুড়ি সাব-ডিভিসনের জন্য। এগুলো রাইস প্রোডিউসিং এরিয়া। এখানে কি ফসল উৎপাদন কম হচ্ছে; দ্বিতীয়ত, আপনি পুরস্কার কি শুধু ধানের জন্য দিচ্ছেন, না কিভাবে দিচ্ছেন?

**মিঃ স্পিকার :** মিঃ মান্নান, আপনি কতগুলো প্রশ্ন করবেন? আপনি যে কোনও একটা প্রশ্ন করুন?

**শ্রী আব্দুল মান্নান :** মেন রাইস প্রোডিউসিং এরিয়াতে দেখলাম—হাওড়া, মেদিনীপুর এবং উত্তর চব্বিশ পরগনা—পুরস্কার কম পেয়েছে। কিন্তু দার্জিলিং আর শিলিগুড়ি সাব-ডিভিশনে মিরিকের কিছু অংশে ধান হয়, সেখানে বেশি পুরস্কার পেয়েছে। এই তারতম্যের কারণটা কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** উত্তরটা খুব সহজ। সেখানে ধান চাষ পিছিয়ে আছে। বর্ধমানে ;ৎপাদন বেশি। সেজন্য সেখানে পুরস্কার কম হয়েছে।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে, গত ।৯৯৩-৯৪ সালে কোন ব্লকে কোন ফসল বেশি উৎপন্ন হয়েছে, সেইরকম কোনও তথ্য কি মাপনার কাছে আছে জানাতে পারবেন?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এই বিষয়ে আমার কাছে নোটিশ দিতে হবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে য, আপনি পরিসংখ্যান দিয়ে দাবি করলেন যে, এই রাজ্য চাল উৎপাদনে প্রথম। আমি মাপনার কাছে জানতে চাইছি যে, এতদসত্ত্বেও আপনার দপ্তরের অধীনে যে সমস্ত ফার্মগুলো মাছে তার অধিকাংশ ফার্মই লোকসানে রান করছে—এর কারণ কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এরসাথে এই প্রশ্নের কোনও সম্পর্ক নেই।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানলেন যে শ্রেষ্ঠ ধান উৎপাদন হলে পঞ্চায়েতকে পুরস্কার করা হয়, আমার প্রশ্ন ওই পুরস্কারটি কি দেন আপনারা?

**শ্রী নীহারকুমার বসু ঃ** নগদ ২৫০০০ টাকা পুরস্কার দেওয়া হয়।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে, ব্লক স্তরে ট্রেনিংয়ের ব্যবস্থা আছে। ট্রেনিংয়ের মধ্যে মাটি পরীক্ষা, যেটা ফলনের প্রাথমিক স্তর সেটা কি ব্লক ভিত্তিক করবেন বলে কিছু ভেবেছেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাটির পরীক্ষার ব্যাপারে ব্লক স্তরে যে সমস্ত কৃষি সহায়ক থাকেন তারাই মাটি সংরক্ষণ এবং নির্দিষ্ট ল্যাবরেটোরিতে গিয়ে মাটি পরীক্ষা করেন।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, অধিক ফলনে উৎসাহিত করার জন্যে কৃষকদের ব্যক্তিগত পুরস্কার দেওয়া হয় না, দেওয়া হয় গ্রাম পঞ্চায়েত স্তরে। আমার প্রশ্ন যারা জমিতে মদত করে, ভাল সার দিয়ে চাষ করে তাদের পুরস্কৃত করলে মনে হয় ভাল হয় এবং তাতে কৃষকদের উৎসাহ বাড়বে এবং আরো ভাল চাষ হবে। সুতরাং জি. পির মাধ্যমে পুরস্কার না দিয়ে সরকারি তরফ থেকে কৃষকদের যারা ভাল ফসল ফলিয়েছে তাদের পুরস্কৃত করলে তারা উৎসাহিত হবে—এই ব্যাপারে রাজ্য সরকার কোনও চিন্তাভাবনা করছেন কি না?

**শ্রী নীহারকুমার বসু ঃ** প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের, তাদের নিয়ম অনুযায়ী কোনও কৃষককে ব্যক্তিগত ভাবে দেওয়া হয় না। ব্লকের হাতে টাকা তুলে দেওয়া হয় এবং কোনও

কোনও ব্লকে চাষবাস, ধান উৎপাদনে পিছিয়ে আছে তা কেন্দ্রীয় সরকারের এজেন্সি আছে, তার মাধ্যমে জানা যায় এবং নির্দিষ্ট ব্লকে এই প্রকল্প দেওয়া হয়।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, কৃষিক্ষেত্রে পুরস্কার দেওয়ার ক্ষেত্রে ধান চাষের উপরে পুরস্কার দেওয়া হয়েছে, আমার প্রশ্ন, যেখানে অনুর্বর জমি, পাহাড়ী এলাকা, সেখানে কৃষি উৎসাহব্যাঞ্জক ভাবে বেড়েছে এবং তার উপরে পুরস্কার দেবার কথা ভাবছেন কিনা যেমন আনারস, কলা, নেশপাতি, পেয়ারা, কমলালেবু, এবং বড় এলাচ ভীষণভাবে উৎপন্ন হচ্ছে তার ক্ষেত্রে ভাবছেন কিনা?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এখনও পর্যন্ত এর উপর কোন পরিকল্পনা আমাদের নেই। তবে ইদানিং কেন্দ্রীয় সরকার একটা প্রকল্প রেখেছেন তা নিয়ে আলোচনা হচ্ছে। পাহাড়ী অঞ্চলের ফল চাষকে তার মধ্যে নিয়ে আসা হবে।

**Shri Abdul Karim Chowduury :** The Minister is talking about the competition on agricultural product. So, I want to know whether he is aware of the fact that the agricultural lands of Islampur, Uttar Dinajpur are converted into Tea plantation land. If he is aware of it, what action the department has taken in this regard.

**Mr. Speaker :** The question is not allowed.

### যৌনকর্মীদের পুনর্বাসন

*৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০০) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) যৌনকর্মীদের পুনর্বাসনের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কিরূপ?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ**

(ক) প্রত্যক্ষভাবে শুধুমাত্র যৌনকর্মীদের পুনর্বাসনের জন্য বিশেষ কোনও প্রকল্প না থাকলেও মহিলা কল্যাণে বিভিন্ন চালু প্রকল্পের মাধ্যমে এঁদের পুনর্বাসনের প্রচেষ্টা নেওয়া হয়।

(খ) বর্তমানে চালু নোরাড, স্টেপ এবং স্বল্পকালীন আবাসে বৃত্তিমূলক প্রশিক্ষণ ইত্যাদি প্রকল্পের মাধ্যমে এঁদের পুনর্বাসনের সুযোগ আছে।

এ ছাড়া নিষিদ্ধপল্লীর শিশুদের কল্যাণ আবাসে ভরণপোষণ ও শিক্ষাদানের বন্দোবস্ত আছে। কলকাতার যৌনকর্মীদের শিশুদের জন্য একটি সুসংহত শিশু বিকাশ প্রকল্প সম্প্রতি মঞ্জুর হয়েছে।

[12-00 – 12-10 p.m.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি বললেন কিছু কিছু প্রকল্প নেওয়া হয়েছে। গত আর্থিক বছরে এ বাবদ রাজ্যসরকারের পক্ষ থেকে কত টাকা বরাদ্দ করা হয়েছে এবং কত টাকা খরচ করা হয়েছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এই ভাবে বলা যাবে না। যৌনকর্মীদের জন্য আলাদা করে না করে, বিভিন্ন প্রকল্পের মধ্যে দিয়ে তাদের জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। বিস্তারিত জানার জন্য নোটিশ দিতে হবে। তবে বিভিন্ন জায়গায় তাদের সুযোগ-সুবিধা দেবার জন্য প্রকল্প করা আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ঐ সব এলাকায় এইডস রোগের সম্ভাবনা বাড়ছে। যদিও এটা স্বাস্থ্য দপ্তরের দেখার কথা। তবে এর সঙ্গে সমাজ-কল্যাণের কাজ যুক্ত হওয়ায় আপনার দপ্তর থেকে কোনও প্রকল্প নেওয়া হয়েছে কি না?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** এটা মূলতঃ স্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে করা হয়ে থাকে। তবে এ বিষয়ে মাননীয় সদস্যের কিছু করার বা বলার থাকে তাহলে স্বাস্থ্য দপ্তরের সঙ্গে যোগাযোগ করে করতে হবে।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্পেসিফিক বললেন, লক্ষ্মণ শেঠ মহাশয়ের প্রশ্নের জবাবে যে, রাজ্য সরকারের পক্ষ থেকে স্পেসিফিক কোনও পরিকল্পনা এদের জন্য নেই। যদিও নোরাড, স্টেপ এবং সাম্প্রতিক আই. সি. ডি. এস. প্রকল্পে এদের শিশুদের জন্য একটা প্রকল্প মঞ্জুর হয়েছে। এই প্রশ্নে সম্প্রতি ভারত সরকারের বিভিন্ন রাজ্যে বিশেষ করে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে মহিলা এবং শিশু কল্যাণ দপ্তর এবং সমাজ-কল্যাণ দপ্তরের পক্ষ থেকে সর্বভারতীয় স্তরে এই ধরনের যৌন কর্মীদের পুনর্বাসনের জন্য কতগুলো সুস্পষ্ট পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এ সম্বন্ধে আপনি নোরাড এবং স্টেপ-এর কথা বললেন। কিন্তু জাতীয় স্তরে যে নীতি গ্রহণ করা হয়েছে, সেদিকে লক্ষ্য রেখে কি কোনও প্রকল্প গ্রহণ করা হয়েছে? কারণ সম্প্রতি কলকাতায় পুলিশ কমিশনার বলেছেন—দি মেজর অফ ক্যালকাটা সিটি ইজ প্রোস্টিটিউশন। এই দিকে লক্ষ্য রেখে পশ্চিমবাংলায় কি পরিকল্পনা করা হয়েছে?

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** সম্প্রতি কলকাতার শেঠ বাগানে নিষিদ্ধ পল্লী এলাকায় নোরাড প্রকল্পের মাধ্যমে যৌন কর্মীদের জীবন শিল্প শিক্ষার প্রশিক্ষণ দেওয়া হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে ২৫ জন যৌনকর্মী উপকৃত হয়েছে।

এছাড়াও যৌনকর্মী ও তাদের সন্তানদের জন্য আবাসিক পরিষেবার মাধ্যমে কারিগরি শিক্ষা ও শিক্ষা ইত্যাদির ব্যবস্থা করা ও তাদের পুনর্বাসন সুনিশ্চিত করার উদ্দেশ্যে দুটি প্রকল্পে যথাক্রমে 'জার্মান সহায়তায় ও ইউরোপীয় গোষ্ঠীর সহায়তা-র জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে।

## Starred Questions
## (To which Written Answers were laid on the Table)

### সারে ভর্তুকি

*৬৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭১) **শ্রী অঙ্গদ বাউরি** : কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ আর্থিক বছর দুটিতে সারের উপর ভর্তুকি দেওয়া হয়েছে এ-রকম কোনও তথ্য রাজ্য সরকারের কাছে আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত আর্থিক বছর দুটিতে ঐ ভর্তুকির পরিমাণ কত ছিল (বছরওয়ারি হিসাব)?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আছে।

(খ) ১৯৯৩-৯৪ এ মোট টাঃ ৫১,৮৩,১৫,৪৩০-৪৮ পঃ ভর্তুকি বাবদ দেওয়া হয়েছে।

১৯৯৪-৯৫ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার সরাসরি এই ভর্তুকি দিয়েছেন।

### পি.এ.ও এবং এ.ই.ও.-র শূন্যপদ

*৬৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *[illegible]) **শ্রী সাত্ত্বিককুমার রায়** : কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কৃষি বিভাগে বর্তমানে পি.এ.ও. এবং এ.ই.ও.-র কয়টি পদ খালি আছে; এবং

(খ) উক্ত পদগুলি কবে নাগাদ পূরণ করা হবে বলে আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে কৃষি বিভাগে ৭টি পি.এ.ও.-র পদ এবং ৭২টি এ.ই.ও.-র পদ খালি আছে।

(খ) পি.এ.ও.-র শূন্যপদ সাতটি লোকসেবা আয়োগের সুপারিশ সাপেক্ষে আগামী চার মাসের মধ্যে পূরণ করা যাবে [illegible] করা যায়।

এ.ই.ও. পদগুলি ওয়েস্ট বেঙ্গল জুনিয়র এগ্রিকালচারাল সার্ভিসের অন্তর্গত এবং ১৫.৫.৮২ তারিখে প্রকাশিত বিজ্ঞাপন ক্রমসংখ্যা ৭৫১৪-সংখ্যা অধিকার এই সরকারি নির্দেশ অনুসারে উক্ত পদগুলিতে লোক নিয়োগ বন্ধ আছে।

**ডিপ-টিউবওয়েল অনুমোদনের পদ্ধতি**

***৬৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৩) **শ্রী ঈদ মহম্মদ ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের কৃষি জমিতে ডিপ-টিউবওয়েল/মিনি ডিপ-টিউবওয়েল/মিডি ডিপ-টিউবওয়েল বসাবার অনুমোদন কি পদ্ধতিতে দেওয়া হয়ে থাকে?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যের কৃষি জমিতে জলসম্পদ উন্নয়ন অধিকারের অন্তর্গত বিভিন্ন ক্ষমতা সম্পন্ন নলকূপের স্থান নির্বাচন ও অনুমোদন ১৬-৯-৮৪ তারিখের সরকারি আদেশনামা ১৬৮২-এম.আই অনুসারে হয়।

**কৃষক ভাতা**

***৬৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯১) **শ্রী সুভাষ নস্কর ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

কৃষকদের বার্ধক্য ভাতা ব্লক কৃষি-আধিকারিকের মাধ্যমে প্রদানের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

কে.পি.এস. পদের সংখ্যা

***৬৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬০০) **শ্রী সুভাষ নস্কর, শ্রী অঙ্গদ বাউরি ও শ্রী নন্দদুলাল মাঝি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কৃষিপ্রযুক্তি-সহায়ক পদের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে, কত সংখ্যক পদে কর্মী নিযুক্ত আছেন; এবং

(গ) এই সকল কর্মীদের নির্ধারিত কাজের দায়িত্বগুলি কি কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে কৃষিপ্রযুক্তি সহায়ক পদের মোট সংখ্যা ৪৬৬৫টি।

(খ) ৩১৬২ জন কর্মী বর্তমানে এই পদে নিযুক্ত আছেন।

(গ) **ব্লকে কর্মরত কৃষিপ্রযুক্তি সহায়কদের মূল দায়িত্বগুলি ঃ—**

মহকুমা কৃষি আধিকারিক এবং কৃষি উন্নয়ন আধিকারিকের নির্দেশানুসারে নিম্নোক্ত কৃষি-বিষয়ক কর্মসূচি রূপায়নে উপযুক্ত ভূমিকা পালন করতে হয়—

(১) স্থানীয় কৃষকদের আধুনিক কৃষিপদ্ধতি সম্পর্কে শিক্ষিত করে তোলা।

(২) পরীক্ষার জন্য মাটির নমুনা সংগ্রহ করা এবং মিনিকিট বিতরণ।

(৩) ফসলের পরিমাণ, রোগপোকার আক্রমণ প্রভৃতি কৃষিবিষয়ক তথ্য সংগ্রহ।

(৪) সময়োপযোগী ফসলের জন্য প্রয়োজনীয় পরিদর্শনক্ষেত্র প্রস্তুতি প্রভৃতি।

**কৃষি খামার এবং গবেষণা খামারে কর্মরত কৃষিপ্রযুক্তি সহায়কদের মূল দায়িত্বগুলি ঃ—**

ক্ষেত্রপালের সুপারিশ অনুসারে কৃষিখামার সংশ্লিষ্ট নিম্নোক্ত কর্মসূচির রূপায়ণ করতে হয়। যেমন ঃ—

(১) শ্রমিক নিয়োগের মাধ্যমে খামারের জমিতে প্রয়োজনীয় শস্য, ফল এবং চারাগাছ উৎপাদন।

(২) কৃষি সংক্রান্ত বিভিন্ন তথ্যের নথি এবং সংশ্লিষ্ট সরঞ্জামের সংরক্ষণ।

(৩) খামারের রক্ষণাবেক্ষণ ইত্যাদি।

(৪) গুদামের বীজ, সার, ঔষধপত্র ও চাষের যন্ত্রপাতির হিসেব রাখা এবং চাষীদের মাধ্যমে প্রদর্শনী ক্ষেত্রগুলির সঠিক দেখাশোনা করা।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motions. The first one is from Shri Saugata Roy on the subject of the collapse of a building at Sarat Bose Road, Calcutta last week and the second one is from Dr. Manas Bhunia on the subject of the reported labour boycott called by Krishak Sabha in villages of the State.

The subject matter of the Motions do not call for adjournment of the business of the House. Regarding the first one a statement on the subject has already been made by the Minister concerned on the floor of the House on 29.7.95. I, therefore, not allow to raise the matter afresh Regarding the second one the Member may call the attention of the Minister concerned through Calling Attention, Question, Mention etc. I. therefore. withhold my consent to this Motion.

The Member may. however, read out the text of the Motion.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি বং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ গতুবি রাখছেন। বিষয়টি হল—পশ্চিমবঙ্গে যখন শিল্পায়নের নামে কর্মসংস্কৃতি বা ওয়ার্ক লচার ফিরিয়ে নিয়ে এসে সুষ্ঠু পরিবেশের কথা বারে বারে আলোচিত হচ্ছে ঠিক তখনই মাঞ্চলে গরিষ্ঠ শাসকদলের কর্মীরা সসস্ত্র অবস্থায় কৃষকসভার ব্যানারে নির্বিচারে চালাচ্ছে ত্যাচার। সাধারণ কৃষক, প্রান্তিক চাষী এবং মধ্যবিত্ত ও নিম্নমধ্যবিত্ত চাষীদের উপর। ম্নাগাড়ে চলছে মজুর বয়কট (লেবার বয়কট)-এর রাজনীতি। একে বৃষ্টি না হওয়ায় চাষের বস্থা মার খাচ্ছে তার উপর সংযোজিত হয়েছে কৃষক সভার ডাকে মজুর বয়কট। পড়ে ছে হাজার হাজার বিঘা জমি অনাবাদি। পরিবারের সদস্যরা কাজে নামলেও তাদের উপর ত্যাচার করা হচ্ছে। এই অবস্থা প্রকট হয়ে দেখা দিয়েছে—মেদিনীপুর, হুগলি, দুই ২৪ রগনা, বাঁকুড়া এবং পুরুলিয়া জেলাতে। সরকার নীরব। এটা অত্যন্ত বিপজ্জনক অবস্থা, এই পারে সরকারের হস্তক্ষেপ দাবি করছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention on e following subjects, namely :—

| Subject | Name |
|---|---|
| i) Steps taken by the State Govt. to implement the amendment of the payment of Bonus Act, 1965 | Shri Santasri Chatterjee |
| ii) Reported attack of about 50 jawans of Army on people at Chiria Morh and Santi Bazar of Barrackpore on 31.7.95 | Shri Lakshman Chandra Seth & Shri Anjan Chatterjee |
| iii) Rescue operation for the collapsed building at Sarat Bose Road, Calcutta | Dr. Manas Bhunia |
| iv) Compensation to be given to the land holders for the Balagarh Power Project | Shri Abdul Mannan |
| v) Reported power crisis in the State (Statement made on 31.7.95 by the concerned Minister) | Shri Saugata Roy |
| vi) Reported stagnation in Registery Office throughout the State (The matter raised on the floor of the House on several times) | Shri Sailaja Kumar Das. |

I have selected the notice of Shri Lakshman Chandra Seth and Shri Anjan Chatterjee on the subject of reported attack of about 50 jawans of Army on people at Chiria Morh and Santi Bazar of Barrackpore on 31.7.95. The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Probodh Charnda Shina :** The Statement will be made on 4th August 1995.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of the Information and Cultural Affairs Department to make a statement on C.A. regarding the State Governments planning for celebration of Netaji Birth Centenary. Attention called by Shri Nirmal Das but he is not found. If a member gives a Calling Attention Notice he has to be present here to hear the answer.

আমি একটা কথা বলে রাখি, মেম্বাররা কলিং অ্যাটেনশন করেন, এটার ইনটিমেশন দেওয়া হয়, কোন তারিখে দেওয়া হবে। মন্ত্রীরা জবাব দেওয়ার জন্য প্রস্তুত থাকেন। কিন্তু মেম্বাররা কলিং অ্যাটেনশনের দিন তারা থাকছেন না। ভবিষ্যতে মেম্বাররা উপস্থিত না থাকলে মন্ত্রীকে বলতে দেব না।

If a member gives a Calling Attention Notice he has to be present here to hear the answer.

**(শ্রী সৌগত রায় ঃ আপনি একটা ব্যবস্থা করুন, যাতে মন্ত্রীরা তাড়াতাড়ি দেয়।)**

The member knows the date. The House can not be taken casually. মেম্বাররা জানছেন অমুক তারিখে তার কলিং অ্যাটেনশনের উত্তর হবে। But he is not present এটা হতে পারে না। ভবিষ্যতে হলে, আমি মন্ত্রীকে বলব আপনি পড়বেন না, তারপর যা হওয়ার হবে।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৯৬ সাল নেতাজী সুভাষচন্দ্র বসুর জন্মশতবর্ষ। দেশের এই বরেণ্য সন্তানের প্রতি যথাযথ শ্রদ্ধা জানাবার ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার সচেতন। সরকারের তরফ থেকে আগামী বছর এই উদ্দেশ্যে কিছু কর্মসূচি গ্রহণ করতে ইতিমধ্যেই সরকার সচেষ্ট হয়েছেন। অনেক রকম কর্মসূচির কথা ভাবা হচ্ছে। তার মধ্যে নিম্নলিখিত কর্মসূচিগুলিও গ্রহণ করা যেতে পারে ঃ—

১) একটি তিন দিনের জাতীয় পর্যায়ের সেমিনারের ব্যবস্থা করা যেতে পারে। দেশের বিশিষ্ট শিক্ষাবিদ, রাজনীতিবিদ এবং অন্যান্য বিদগ্ধ ব্যক্তিরা এতে অংশগ্রহণ করবেন।

২) একটি ভ্রাম্যমান প্রদর্শনীর ব্যবস্থা করা যেতে পারে।

৩) একটি তথ্যচিত্র নির্মাণ করা যেতে পারে।

৪) 'পশ্চিমবঙ্গ' ও 'ওয়েস্ট বেঙ্গল' পত্রিকার বিশেষ সংখ্যা প্রকাশ করা যেতে পারে।

৫) ইডেন গার্ডেনে অথবা অন্য কোনও উপযুক্ত জায়গায় ধ্বনি এবং আলোকের মাধ্যমে স্বাধীনতা সংগ্রামের রূপরেখা দেখানোর ব্যবস্থা করা যেতে পারে।

৬) ইংরাজি এবং বাংলাতে নেতাজীর লেখা ও বক্তৃতা থেকে নির্বাচিত অংশ আবার ছাপিয়ে প্রকাশ করা যেতে পারে।

৭) বাংলা এবং ইংরাজিতে চিত্র সম্বলিত নেতাজীর জীবনী প্রকাশ করা যেতে পারে। এ ধরণের জীবনী ছোটদের জন্যও প্রকাশ করা যেতে পারে।

উপরোক্ত কর্মসূচিগুলি গ্রহণ করার সময় নেতাজীর দেশপ্রেম এবং সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তাঁর আপোষহীন সংগ্রামের বিষয়টিকেও অবশ্যই গুরুত্ব দেওয়া হবে।

রাজ্য সরকার একটি নেতাজী জন্মশতবর্ষ উদযাপন কমিটি এবং কর্মসূচিগুলিকে ঠিক মত রূপায়িত করার জন্য একটি কার্যকর কমিটি শীঘ্রই গঠন করেছেন।

ইতিমধ্যে মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি দিয়ে অনুরোধ করেছেন যাতে কেন্দ্রীয় সরকারও নেতাজী জন্মশতবর্ষ রূপায়ণের ব্যাপারে তাদের তরফ থেকে উদ্যোগী হন। তিনি প্রধানমন্ত্রীকে এও জানিয়েছেন যে, কিছু কর্মসূচি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার যৌথভাবে রূপায়িত করতে পারেন।

মুখ্যমন্ত্রী এ ব্যাপারে কেন্দ্রীয় মানবসম্পদ উন্নয়ন মন্ত্রী মাধবরাও সিন্ধিয়াকেও রাজ্য সরকারের কর্মসূচি সংক্ষিপ্ত রূপরেখা জানিয়ে একটি চিঠি দিয়েছেন এবং কিছু আর্থিক সহায়তা চেয়েছেন।

**শ্রী কমল গুহ ঃ** আমার পয়েন্ট অফ প্রিভিলেজে আমি আপনার কাছে দু-একটা কথা বলতে চাই। বিষয়টা হচ্ছে, বিভিন্ন জায়গায় আমাদের ঘোরাফেরা করতে হয়। আমরা দেখছি, সার্কিট হাউসে জায়গা পড়ে আছে, ঘর খালি আছে, কিন্তু সেখানে জায়গা পাওয়া মুশকিল হয়ে যাচ্ছে। দ্বিতীয় কথা হচ্ছে সার্কিট হাউসে কয়েকটা রুম মন্ত্রীদের জন্য সংরক্ষিত রাখা হয়, সেই ঘরে কেউ থাকতে পারে না।

কিন্তু সেই ঘর মন্ত্রীদের ছাড়া সেক্রেটারি, ডেপুটি সেক্রেটারি, পুলিশ অফিসার তাঁদের থাকতে দেওয়া হয়, কিন্তু সেই সব ঘর খালি থাকলেও এম.এল.এ.-দের থাকতে দেওয়া হয় না। সাইকেল থেকে পড়ে গিয়ে পায়ে আঘাত লেগেছিল আমি গত বছর জলপাইগুড়ি সার্কিট

হাউসে গিয়েছিলাম এবং দেখলাম নিচে যে এয়ার কন্ডিশন ঘরটি খালি রয়েছে, কেউ নেই, আমি অনুরোধ করে বললাম যে আমার পায়ে ব্যাথা আমার পক্ষে দোতলায় ওঠা অসুবিধাজনক, আমি একটা দিন থাকব আমাকে আপনারা ওই খালি ঘরটিতে থাকতে দিন, কিন্তু আমাকে থাকতে দেওয়া হয়নি। জলপাইগুড়ি ও সিউড়িতে এই রকম বৈষম্যমূলক ব্যবহার আমি পেয়েছি। একজন আমলাকে সেখানে থাকতে দেওয়া হয়, কিন্তু একজন এম.এল.এ.-কে থাকতে দেওয়া হয় না। দ্বিতীয় কথা হচ্ছে, গত বছর নলহাটিতে আমার কাজ ছিল। আমি নলহাটিতে কাজ সেরে বহরমপুর চলে যাব, সেখানে রাস্তার অবস্থা খুব খারাপ, রাস্তা তৈরি হচ্ছে। আমাকে নলহাটি ইন্সপেকশন বাংলোয় থাকতে দেওয়া হল না, আমি আমার এম.এল.এ. কার্ড দেখালাম, কিন্তু তারা আমাকে বললেন যে সিউড়ি থেকে কেউ যদি রিজার্ভেশন নিয়ে চলে আসে তাহলে কি হবে, আমি বললাম যদি কেউ চলে আসে আমি তখনই তাকে ঘর ছেড়ে দেব। তখন আমাকে শুনিয়ে তারা বললেন যে আমাদের লোকাল এম.এল.এ. সাত্ত্বিক রায়কেই এখানে থাকতে দেওয়া হয় না। আমরা জনপ্রতিনিধি আমরা মানুষের কাজে সেখানে যাই, আমাদের কাজে, যাতে অসুবিধা না হয় সেটা দেখার দরকার আছে। ওখানে যাতে এম.এল.এ.-রা থাকতে পারেন তার জন্য আপনি ব্যবস্থা নেবেন। তৃতীয় কথা হচ্ছে; বর্ডার এলাকায় ৫ কিমি এরিয়া বি.এস.এফ. এরিয়া সেখানে আমাকে গাড়ি নিয়ে ঢুকতে দেওয়া হয় নি। গাড়ি দাঁড় করিয়ে হেড কোয়ার্টার্স থেকে ট্রাঙ্কল করে পার্মিশন নিয়ে তবে আমাকে সেখানে মুভ করতে দেওয়া হয়। এই আমরা যাঁরা বর্ডার এলাকার এম.এল.এ., আমরা যাতে ভারত সীমান্তের ভিতরে যাতায়াত করতে পারি, বাংলাদেশ নয়, ভারতের মধ্যে যাতায়াত করতে পারি সেটা আপনি একটু দেখবেন। আর সার্কিট হাউস এবং ইন্সপেকশন বাংলোয় যদি হঠাৎ বিপদে পড়ে যাই এবং সেখানে যদি ঘর খালি থাকে এবং সেখানে যাতে আমাদের থাকার ব্যবস্থা হয় এ ব্যাপারে আপনি যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন।

**মিঃ স্পিকার ঃ** আমি পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টারকে অনুরোধ করছি, ইন রিলেশন টু দি অ্যাকোমোডেশন ফেসিলিটিস ফর দি এম.এল.এ.-জ ইন দি ইন্সপেকশন বাংলো অ্যান্ড সার্কিট হাউস, সরকারের বর্তমান পলিসি কি আছে। কি ভাবে প্রায়োরিটি দেওয়া হয় এ ব্যাপারে একটা স্টেটমেন্ট দেবেন। অনেক সময় এম.এল.এ.-দের কাজের ব্যাপারে জেলায় যেতে হয়, ব্লকে যেতে হয় কিন্তু রাতে সার্কিট হাউসে বা ইন্সপেকশন বাংলোয় থাকার ব্যাপারে গভর্নমেন্টের পলিসি কি আছে জানান?

**শ্রী দিলীপ মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৌর দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি, প্রথমে আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি। পশ্চিমবাংলায় যতগুলি পৌর প্রতিষ্ঠান আছে সবগুলির নির্বাচন তাঁরা সম্পন্ন করেছেন গণতান্ত্রিক উপায়ে। পৌর প্রতিষ্ঠানগুলির নির্বাচন হয়েছে এবং গঠিত হয়েছে, কিন্তু দুঃখের বিষয় দুর্গাপুর নোটিফায়েড অথরিটি, যেটি ১৯৬২ সালে প্রতিষ্ঠিত হয়েছিল, এখনও তাদের নির্বাচন হয়নি। আমরা সরকারের কাছে দাবি করছি যে দুর্গাপুর কর্পোরেশনের নামে একটা বিল ১৯৯৪ সালের জুন

মাসে এই বিধানসভায় পাস করেছিলেন। এটা ক্যালকাটা গেজেটে প্রকাশিত হয়েছিল। রাষ্ট্রপতির সম্মতির জন্য পাঠানো হয়েছিল, আমরা প্রতীক্ষায় আছি যে কবে এটা রাষ্ট্রপতির অনুমোদন নিয়ে রাজ্য সরকার নির্বাচন ঘোষণা করবেন।

কিন্তু দুঃখের বিষয় এ সম্পর্কে এখনও আমাদের কাছে কোনও সংবাদ আসছে না। আমরা সরকারের কাছে বারবার জানতে চেয়েছি কিন্তু কোনও সংবাদ নেই। আমরা খবর পাচ্ছি, কোনও কোনও মহল থেকে গণতান্ত্রিক ভাবে দুর্গাপুরে কর্পোরেশন গঠন করে নির্বাচন করার ব্যাপারে বিরোধিতা করা হচ্ছে এবং তার ফলেই এটা করা যাচ্ছে না। এর ফলে দুর্গাপুরের মানুষদের মধ্যে অসন্তোষ বৃদ্ধি পাচ্ছে। দুর্গাপুরের মানুষ গণতান্ত্রিক ভাবে পৌর নির্বাচন করার যে অধিকার সেই অধিকার থেকে বঞ্চিত হচ্ছেন। গণতান্ত্রিক ভাবে পৌর প্রতিষ্ঠান পরিচালনা করার যে দায়িত্ব তাদের পাবার কথা সেই দায়িত্ব তারা পাচ্ছেন না। এর ফলে নানান দিক থেকে মানুষের মধ্যে ক্ষোভ আছে। পৌর প্রতিষ্ঠানের কাজকর্ম সেখানে গণতান্ত্রিকরণ করা যাচ্ছে না। সেখানকার মানুষরা যা চাইছেন তাদের সেই আশা পূরণ হচ্ছে না। মাননীয় পৌরমন্ত্রী এখানে আছেন, তিনি যদি এ ব্যাপারে আমাদের কিছু জানান তাহলে আমরা খুশি হব।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দুর্গাপুর নোটিফায়েড এরিয়া অথরিটির নির্বাচন সম্পর্কে যেটা জানতে চাইছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। দুর্গাপুরে মিউনিসিপ্যাল কর্পোরেশন করবার জন্য একটা বিল এই বিধানসভা থেকে পাস হয়েছে এবং তা মাননীয় রাষ্ট্রপতির অনুমোদন-এর জন্য পাঠানো হয়েছে কিন্তু সেই অনুমোদন এখনও পাওয়া যায়নি। এ সম্পর্কে কেন্দ্রীয় সরকার আমাদের কাছে দুটি ক্লারিফিকেশন চেয়েছিলেন, সেই ক্লারিফিকেশন যথা সময়ে পাঠিয়ে দেওয়া সত্ত্বেও সেই সম্মতি এখনও পাওয়া যায়নি। শ্রী সন্তোষমোহন দেব, তিনি একটি প্রস্তাব পাঠিয়েছেন, দুর্গাপুর স্টিল অথরিটির পক্ষ থেকে একটি প্রস্তাব আমাদের কাছে পাঠানো হয়েছে এবং তাতে বলা হয়েছে যে দুর্গাপুরকে ইন্ডাস্ট্রিয়াল টাউন হিসাবে মর্যাদা দেওয়া হোক, সেখানে মিউনিসিপ্যাল কর্পোরেশন বা অন্য কোনও প্রতিষ্ঠান না করে। কিন্তু তবুও আমরা বদ্ধপরিকর এই মিউনিসিপ্যাল কর্পোরেশন করে সেখানে দ্রুত নির্বাচন করা যাতে নির্বাচিত পৌর বোর্ড সেখানকার মানুষরা পেতে পারেন। এই সিদ্ধান্ত নীতিগত ভাবে আমরা নিয়েছি। যত দ্রুত আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই বিলের অনুমোদন পাব তত দ্রুত সেখানে পৌর কর্পোরেশন গঠন করার জন্য নির্বাচনের ব্যবস্থা করব। কিন্তু ইতিমধ্যে যদি একে ইন্ডাস্ট্রিয়াল টাউন হিসাবে গঠন করার দাবি জানিয়ে প্রস্তাব পাঠানো হয় তাহলে তখন আমাদের প্রক্রিয়ার ক্ষেত্রে একটা বাধা হিসাবে সেটা কাজ করবে বলে আমরা মনে করছি। এই কথাটা আমি হাউসের কাছে জানালাম।

[12-20 – 12-30 p.m.]

## PRESENTATION OF REPORT

### Presentation of Twenty-third, Twenty-fourth and Twenty-fifth Reports of the Committee on Public Accounts, 1994-95.

**Shri Kripa Sindhu Saha :** Sir, with your permission I beg to present :—

(i) The Twenty-third Report of the Committee on Public Accounts, 1994-96 on the Report of the Comptroller and Auditor General of India for the years 1981-82, 1982-83, 1984-85, 1985-86 and 1987-88 (Revenue Receipts) relating to the Finance Department.

(ii) The Twenty-fourth Report of the Committee on Public Accounts, 1994-96 on the Report of the Comptroller and Auditor General of India for the year 1983-84 (Civil) relating to the Agriculture Department.

(iii) The Twenty-fifth Report of the Committee on Public Accounts, 1994-96 on the Reports of the Comptroller and Auditor General of India for the years 1982-83, 1983-84 and 1988-89 (Revenue Receipts) relating to the Transport and the Home (Police) Department.

### Mention Cases

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, বহুদিন আপনি এই হাউসের স্পিকার হিসাবে আছেন, রায়দীঘিতে একটি ডিগ্রি কলেজ অনুমোদিত হয়েছে। মাননীয় সত্যসাধন বাবু এখানে উপস্থিত আছেন, আমি এর জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, ১৯৬৮ সাল থেকে সেখানকার মানুষ এই কলেজটির জন্য ২২ বিঘা জমি এবং এক লক্ষ টাকা সংগ্রহ করে চেষ্টা করে আসছেন। যখন প্রয়াত শম্ভু ঘোষ মহাশয় উচ্চ শিক্ষামন্ত্রী ছিলেন তখন আমি এই কলেজটি করার জন্য তার কাছে গিয়ে অনেক চেষ্টা করেছিলাম। তিনি মারা যাবার পর কিছুদিন যখন মাননীয় মুখ্যমন্ত্রী উচ্চ শিক্ষা দপ্তরটি দেখতেন তখন এই কলেজটির জন্য তার কাছে গিয়েও আমি দরবার করেছিলাম। তারপর প্রয়াতঃ নির্মল বসু মহাশয় যখন উচ্চ শিক্ষামন্ত্রী হন তখন তিনি ১৯৮৭ সালে একটি চিঠি দিয়ে পরিদর্শন কমিটির কথা আমাকে জানিয়েছিলেন। বারবার বলার পর বর্তমান উচ্চ শিক্ষামন্ত্রী এই কলেজটি অনুমোদন করেছেন। এবারে ডিগ্রি কলেজের কোর্স সেখানে চালু হচ্ছে।

কিন্তু সেখানে ডিগ্রি কোর্স চালু করার জন্য সঙ্গে সঙ্গে আমি মন্ত্রীকে অনুরোধ করতে চাই, আপনি জানেন, সুন্দরবন এলাকায় সেখানে কলেজ প্রতিষ্ঠিত হয়েছে সুন্দরবনের ছেলেরা

সেখানে পড়ার সুযোগ পায় না। সুন্দরবনের ছেলেদের পড়ার সুযোগের জন্য কৃষি বিভাগ সবচেয়ে বেশি দরকার। ফিশারি ডিপার্টমেন্ট, কৃষি, কম্পিউটার সায়েন্স খুবই জরুরি দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাখতে চাই যে সেখানে একটি কমিটি করা হয়েছে। এই কমিটি যাতে কাজ করতে পারে।

(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমার এলাকার একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় একটি হেলথ্ সেন্টার আছে। বহুতালি একটা অঞ্চল এবং জঙ্গীপুর মহকুমা সদর হাসপাতাল। এই হেলথ্ সেন্টার থেকে কাক রাস্তায় ৩০ কিলোমিটার এবং ব্লক হাসপাতাল যেটা প্রাইমারি হেলথ সেন্টার, কাক রাস্তা থেকে ২০ কিলোমিটার। এর মধ্যে আর কোনও চিকিৎসা কেন্দ্র নেই বা চিকিৎসার কোনও ব্যবস্থা নেই এই বহুতালি গ্রামে হাসপাতাল আছে। ২৫।৩০টি গ্রামকে নিয়ে এই হাসপাতাল আছে। ২৫।৩০টি গ্রামকে নিয়ে এই হাসপাতাল গঠিত। এখানে সুদীর্ঘ দিন ধরে কোনও ডাক্তার নেই। সেখানে ডায়েরিয়া হচ্ছে, আন্ত্রিক হচ্ছে। মা, বোনেদের প্রসূতি সংক্রান্ত নানা ঘটনা ঘটছে। সুতরাং চিকিৎসার অভাবে মানুষ দুর্ভোগের মধ্যে পড়ছে। আমি এই বিষয়টিকে খতিয়ে দেখে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গে ১১৮টি পৌরসভা আছে। আমাদের পৌরসভাগুলির কাজ যেভাবে বাড়ছে, আপনি জানেন, তাতে একটা ব্যাপক অঙ্কের টাকা পৌরসভার কর্মচারিদের বেতন দেওয়ার জন্য ব্যয় হয়। সরকার যেখানে শিক্ষকদের থেকে শুরু করে প্রত্যেক দপ্তরের কর্মীদের বেতনের দায়ভার সমস্ত রাজ্য সরকার নিয়েছেন সেখানে পৌরসভার কর্মীদের বেতনের সমস্ত দায়িত্ব রাজ্য সরকার নেননি। আমাদের যে উন্নয়নমূলক কাজগুলো পৌরসভা চালাচ্ছে তার বেশির ভাগই সেন্ট্রাল গভর্নমেন্টের স্কীম অনুযায়ী চলে। রাজ্য সরকারেরও কিছু কাজ পৌরসভাকে দেখতে হয়। যেখানে প্রাইমারি স্কুলের একটা স্পোর্টস হলেও আমাদের টাকা দিতে হয়, রাজ্য সরকার দেয় না। তাই আমি দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, তাদের বেতনের সমস্ত দায়িত্ব রাজ্য সরকার গ্রহণ করুন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ভরতপুর বিধানসভা কেন্দ্র, ভরতপুর এক নম্বর ব্লকে একটি মাত্র হাসপাতাল। এই ব্লক হাসপাতালটি দীর্ঘদিন ধরে অকেজো হয়ে পড়ে আছে। সমস্ত স্টাফ কোয়ার্টার ভেঙে পড়ে আছে। যে বিল্ডিং-এ ট্রিটমেন্ট হয় সেই বিল্ডিং শেষ হয়ে গেছে। যে কোনও সময়ে পড়ে যেতে পারে। রোগীদের চিকিৎসা দূরের কথা, সাধারণ মানুষ চাপা পড়ে

মারা যেতে পারেন। ভরতপুরের মানুষের মধ্যে প্রচন্ড ক্ষোভের সৃষ্টি হয়েছে। এই হাসপাতালটি যাতে অতি দ্রুত মেরামত করা হয় এবং সাধারণ মানুষকে বিপদের হাত থেকে বাঁচানো যায় তার জন্য আবেদন করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত দু মাস আগে ঘূর্ণিঝড়ে হিঙ্গলগঞ্জে ব্যাপক ক্ষতি হল। সেই ছবিগুলো আপনাকে দেখব। যেটা আমার বলার উদ্দেশ্য যে ইছামতী নদীটা গেছে হাসনাবাদ হিঙ্গলগঞ্জ দিয়ে বঁনগা থেকে গিয়ে গাইঘাটা ঢুকেছে যমুনা নামে। সেখানে দেখা যাচ্ছে তিনটি অঞ্চল শুঁটিয়া, বাউডাঙ্গা ও রামনগর এই তিনটি অঞ্চলের মধ্যে নদীর বাঙ্গরে গেছে যার সঙ্গে ইছামতীর যোগ আছে। এদিকে নদীর বাঁধ না থাকায় যখনই ব্যাপক বর্ষা হচ্ছে সমস্ত এলাকা প্লাবিত হচ্ছে। সেচমন্ত্রীকে বলা হয়েছে, সেচ দপ্তরকে বলেছি কিন্তু তা সত্ত্বেও তারা কোনও ব্যবস্থা নিচ্ছে না। যেসব নদীর বাঁধ মেরামত করা হচ্ছে, কাজ চলছে কিন্তু পার্টিকুলারলি রামনগর, বাউডাঙ্গা অঞ্চল—একদিকে বাংলাদেশ আর এক দিকে আমাদের ইন্ডিয়া সেইসব জায়গায় বাঙ্গরটা গিয়ে ইছামতী ব্লকড্ হয়ে যাচ্ছে। নদীর বাঁধ না থাকার দরুণ সমস্ত এলাকা বর্ষায় প্লাবিত হচ্ছে। আমি মন্ত্রীকে অনুরোধ করছি, সেচ দপ্তরের যে সমস্ত ইঞ্জিনিয়ার তাঁদের পাঠিয়ে যাতে বাঙ্গরে মেরামত করা যায়, নদীর পাড় মেরামত করা যায়, বন্যার হাত থেকে মানুষকে বাঁচানো যায়।

সেচ দপ্তরকে বার বার বলা হচ্ছে, কিন্তু তারা কোনও ব্যবস্থা নিচ্ছে না। যেসব জায়গায় নদী বাঁধ আছে সেসব জায়গায় সাময়িকভাবে মেরামতি কাজ করছে, তাতে কিছু দিন কাজ চলছে, পরবর্তীকালে আবার সেই একই অবস্থা হচ্ছে। ইছামতী এবং যমুনার এক পাড়ে ইন্ডিয়া, অপর পাড়ে বাংলাদেশ। বিস্তীর্ণ এলাকার নদীতে এবং বাঁওড়ে বাঁধ না থাকার ফলে সমস্ত এলাকা বর্ষায় প্লাবিত হচ্ছে। আমি মাননীয় সেচ মন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে সেচ দপ্তরের ইঞ্জিনিয়ারদের পাঠিয়ে ঐ অঞ্চলের বাঁওড়ের এবং নদীর যে বাঁধগুলো ভেঙ্গে পড়েছে সেগুলো মেরামত করে বন্যার হাত থেকে মানুষকে রক্ষা করার ব্যবস্থা করুন।

**শ্রী দেবেশ দাস :** স্যার, বামফ্রন্ট সরকারের অবস্থানের ফলে এ রাজ্যে পিছিয়ে পড়া গরিব ও সংখ্যালঘু মানুষদের মধ্যে চেতনা সঞ্চারিত হয়েছে। আমার বিধানসভা কেন্দ্রের উর্দুভাষী মহিলাদের মধ্যে লেখাপড়া শিখে উচ্চ শিক্ষা লাভের জন্য এক বিরাট আগ্রহ সঞ্চারিত হয়েছে। অতএব ওদের এই আকাঙ্খাকে আমাদের মর্যাদা দেওয়া উচিত। সে কারণে আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে একটা উর্দু হাইস্কুল প্রতিষ্ঠা করার জন্য মাননীয় মাধ্যমিক ও প্রাথমিক শিক্ষা মন্ত্রীর কাছে অনুরোধ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে দেবগ্রাম-চাকুন্দের ঘাট পর্যন্ত ১৫

কিলোমিটার দীর্ঘ রাস্তাটি অত্যন্ত খারাপ একটি কাঁচা রাস্তা। অথচ ঐ ১৫ কিলোমিটার দীর্ঘ রাস্তাটা দিয়ে দুটি অঞ্চলের শত শত মানুষ দৈনিক যাতায়াত করে। ফলে তাদের খুবই দুর্ভোগ ভোগ করতে হয়। তাই আমি মাননীয় পূর্ত মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে দেবগ্রাম চাকুন্দের মোড় থেকে চাকুন্দের ঘাট পর্যন্ত ১৫ কিলোমিটার দীর্ঘ কাঁচা রাস্তাটিকে পাকা করা হোক। জনস্বার্থে এই কাজ অবিলম্বে করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে—আমার এলাকার মানকুন্ডু মেন্টাল হসপিটালটি অধিগ্রহণ করার প্রশ্ন। বর্তমান সমাজব্যবস্থায় নানা কারণে মানসিক রোগগ্রস্ত মানুষের সংখ্যা বাড়ছে। যাঁদের পয়সা আছে তারা নার্সিংহোম ইত্যাদিতে চিকিৎসা করাচ্ছেন। কিন্তু নিম্ন মধ্যবিত্ত এবং গরিব মানুষরা বিশেষ চিকিৎসার সুযোগ পাচ্ছেন না। আমাদের রাজ্যে মোট চারটি মানসিক রোগের হসপিটাল আছে। তার মধ্যে তিনটি সরকারি পরিচালনাধীন গভর্নমেন্ট হসপিটাল। কেবলমাত্র মানকুন্ডু মানসিক হসপিটালটি এখন পর্যন্ত সরকার অধিগ্রহণ করেননি। এটি অবিলম্বে সরকারের অধিগ্রহণ করা উচিত। এই হসপিটালে ট্রিটমেন্টের জন্য যে প্যাথোলজি ডিপার্টমেন্টটি আছে সেটি বর্তমানে সম্পূর্ণ অকেজো হয়ে গেছে। সুতরাং অবিলম্বে এই হসপিটালটি সরকারের অধিগ্রহণ করে মানসিক রোগীদের চিকিৎসার সুব্যবস্থা ওখানে যাতে হয় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার। ওখানে এখন মোট ৬০ জন কর্মচারি আছেন, তাঁরা মাত্র ৫০০/৭০০ টাকা বেতন পান। অতএব হসপিটালটি অবিলম্বে অধিগ্রহণ করে তাঁদেরও আর্থিক নিরাপত্তা দেওয়া হোক এই দাবি আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে গ্রাম উন্নয়ন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় মানব সম্পদ উন্নয়ন দপ্তর থেকে প্রায় ১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল মালদা জেলার কালীয়াচকে একটা হস্টেল করার জন্য যাতে সেখানে থেকে দুঃস্থ শিশুরা লেখাপড়া শিখতে পারে। ঐ এলাকার সি.পি.এম. ওয়ার্কাররা সহ সভাধিপতি শেফালি খাতুনের বিরুদ্ধে থানায় একটা এফ.আই.আর. করেছিল যে, সমস্ত টাকা উনি আত্মসাৎ করেছেন। প্রায় ৮ মাস আগে আমি বিধানসভায় এই বিষয়টা উত্থাপন করেছিলাম। এবং উত্থাপন করার পর এই ব্যাপারে এনকোয়ারি করার জন্য বলা হয় ১৫-১১-১৯৯৪ তারিখে। আজকে ৮ মাস পার হয়ে গেল এই ৮ মাসের মধ্যে এনকোয়ারি হয় নি। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই, যদি মেনশনের গুরুত্ব না থাকে তাহলে এর পরে আমি আর মেনশন করব না। জেলা প্রশাসন এই ব্যাপারে কোনও রকম কর্ণপাত করছেন না। এটা গুরুত্বপূর্ণ জিনিস, তদন্ত হবে না কেন? তাই আমি আপনার মাধ্যমে মাননীয় গ্রামীণ উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়কে বলব, অবিলম্বে তদন্ত করে রিপোর্ট দেবেন।

**শ্রী কালীপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভার অন্তর্গত হরিপালে দশম শ্রেণীর ১৬টি মাধ্যমিক স্কুল আছে। দুটি দ্বাদশ শ্রেণীর স্কুল আছে। গত কয়েকবছর ধরে একাদশ শ্রেণীতে ছাত্রদের ভর্তির ভয়ানক অসুবিধা হচ্ছিল। এ বছর চরম আকার ধারণ করেছে। আজকে গ্রামে যেভাবে ছাত্রদের সংখ্যা বাড়ছে, পাশের হার যেভাবে বাড়ছে তাতে নতুন উচ্চ মাধ্যমিক স্কুল হরিপাল ব্লকে না হলে ছাত্ররা ভর্তির সুযোগ পাচ্ছে না। হন্যে হয়ে তারা ঘুরে বেড়াচ্ছে। এরফলে গার্জেনদের মধ্যে একটা ক্ষোভ সৃষ্টি হচ্ছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, হরিপাল ব্লকে একটি স্কুল যেটার ফেবারে ইন্সপেকশন রিপোর্ট রাজ্য সরকারের কাছে এসেছে, এই বছরে সেই স্কুলটি যাতে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত হয় তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করবেন।

**Shri Md. Abdul Karim Chowdhury :** Mr. Deputy Speaker, sir, I would like to draw the kind attention of the Hon'ble Chief Minister and the Minister-in-Charge of the Home (Police) Department to the recent communal incident which took place in the villages—Ojhapokor and Kancha of the Islampore P.S. and request him for sanctioning adequate compensation to the victims and the affected persons because so far no compensation has been sanctioned. The affected people are suffering a lot. They have no food for their livelihood. The Hon'ble Chief Minister should take immediate action on this matter. Thank you, Sir.

**শ্রী মহম্মদ আনসারুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে আপনার মাধ্যমে রাজ্যের পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সাথে সাথে আমাদের পরিবহন মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, বিষয়টি কেন্দ্রীয় রেলমন্ত্রীর দৃষ্টিতে আনার জন্য। আপনি জানেন, গত প্রায় ৪ বৎসর যাবদ ভারতবর্ষের কোনও বড় রেল স্টেশন থেকে যথা সময়ে ট্রেন ছাড়ে না, ২।৩ ঘন্টা দেরিতে ছাড়ে। ফলে পথে দেরি হতে হতে কোনও ট্রেন ৩।৪ ঘন্টা দেরিতে এসে নির্দিষ্ট স্টেশনে পৌছায়। আবার কোনও কোনও ট্রেন ১২।১৩ ঘন্টা থেকে ২৪ ঘন্টা পর্যন্ত দেরিতে এসে পৌছায়। কোনও কোনও ট্রেন দুটি স্টেশনের মাঝে রাস্তায় ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকে যেখানে জনপ্রাণী থাকে না। এক কাপ চা পাওয়া যায় না, যাত্রীদের দুর্ভোগের শেষ থাকে না। হাওড়া স্টেশনে অধিক রাত্রিতে ট্রেন এসে পৌছালে থাকা খাওয়ার জায়গা থাকে না।

**(এই সময়ে মাইক বন্ধ হয়ে যায়।)**

[12-40 – 12-50 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্য মন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র কাঁথি ২ নম্বর ব্লকে দীর্ঘদিন ধরে ব্লক স্তরে, ব্লক লেবেলে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নেই।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র কাঁথি ২ নম্বর ব্লকে দীর্ঘদিন ধরে ব্লক স্তরে, ব্লক লেবেলে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নেই। এই স্বাস্থ্যকেন্দ্রটির নির্মাণের কাজ যখন শুরু হয়েছিল তখন একটি মামলায় জড়িয়ে পড়েছিল, কিন্তু এখন এর বিরুদ্ধে কোনও মামলা নেই, অথচ একটা ব্লক লেবেলে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র ব্লক স্তরে সেটা অত্যন্ত জরুরি, স্বাস্থ্য সেবা, স্বাস্থ্য পরিষেবা এবং জনসাধারণের পক্ষে। অথচ বার বার এই সরকারের কাছে দাবি করা সত্ত্বেও স্বাস্থ্য দপ্তর এই ব্যাপারে কোনও রকম উদ্যোগ নিচ্ছেন না। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই। স্যার, আমরা এবং আমাদের মতো আপনিও গ্রামে গঞ্জে ঘুরে বেড়ান, সেই গ্রামের, গঞ্জের পোস্ট অফিসগুলি একেবারে ভেঙ্গে পড়েছে। গ্রামের পোস্ট অফিসগুলি ঠিকমতো খোলা হয় না, পোস্ট মাস্টার ঠিকমতো আসেন না, পিওনরা ঠিকমতো চিঠি বিলি করে না। এ ব্যাপারে বার বার অভিযোগ করেও কোনও সুরাহা হয়নি। মানীঅর্ডার এলে এক মাসের আগে তা গ্রামে ডেলিভারী দেওয়া হয় না, টাকা তুলতে গেলে অন্ততপক্ষে ১০ বার তার সই মেলাতে হয়। এ ব্যাপারে আমরা বার বার কেন্দ্রের সঙ্গে যোগাযোগ করেও কিছু করে উঠতে পারি নি। এ জন্য আপনার মাধ্যমে আমি তথ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে গ্রামের দিকে তাকিয়ে গ্রামের পোস্ট অফিসগুলি সুষ্ঠুভাবে চলে সেজন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টির আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পরিবহন দপ্তরের রাষ্ট্রমন্ত্রী সুবোধ চৌধুরি মহাশয় উপস্থিত আছেন। মেদিনীপুরের সবচেয়ে গুরুত্বপূর্ণ ফেরিঘাট কুকড়াহাটী পরিবহন দপ্তরের অবহেলায় এবং মাননীয় (* * *) শ্রী লক্ষ্মণ শেঠের কৃপায় জেটি বার বার ভেঙ্গে পড়ছে। হলদিয়া নোটিফায়েড অথরিটি ওটা তৈরি করেছিলেন এবং মাননীয় শ্যামল চক্রবর্তী উদ্বোধন করেছিলেন, সেটা ১০ বছরের মধ্যেই ভেঙ্গে পড়েছে। আবার ওঁর কৃপায় যে নৌকা চলে, বে-আইনি নৌকা তা ডুবে গিয়ে মানুষ মারা গেছে, ভেসে গেছে। আমরা দেখতে পাচ্ছি পিয়ারলেসের হাতে ঐ জেটীর দায়িত্ব তুলে দেওয়া হয়েছে। পিয়ারলেসের পি. জি. সেন ফেরার আইনে অ্যারেস্ট হয়েছিল এবং তার বিরুদ্ধে সি. বি. আইয়ের রিপোর্ট

---

**Note :** * [Expunged as ordered by the chair]

আছে। সেই ধরণের একজন দুষ্কৃতকারীর হাতে মেদিনীপুর ফেরীঘাটের দায়িত্ব দেওয়া হচ্ছে। আমরা এর তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দাবি সরকারের পক্ষ থেকে ঐ ফেরী ঘাটের দায়িত্ব গ্রহণ করা হোক।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** স্যার, মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া মাননীয় সদস্য শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠকে জগতশেঠের বংশধর বলেছেন। ওটা ওঁকে উইথড্র করতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ওটা বাদ যাবে।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় বনবিভাগের মন্ত্রী এবং ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি বলতে চাই যখন সারাদেশে বন সংরক্ষণ এবং পরিবেশ দূষণের বিরুদ্ধে আমরা আন্দোলন করছি এবং সমগ্র দেশব্যাপী জনমত সংগ্রহের চেষ্টা চলছে, তখন মেদিনীপুরের গড়বেতা অঞ্চলের ধান্যশোল গ্রামে একটা ভেস্টেড জমির উপর গাছের মধ্যে যা সবচেয়ে বড় এবং প্রায় ১৪ লক্ষ টাকা দামের একটা শালগাছ কয়েকজন বনবিভাগ এবং ভূমিরাজস্ব বিভাগের কর্মীর সহযোগিতায় ওখানকার একজন অসাধু কন্ট্রাক্টার তা কেটে নিয়েছে। কেটে নেবার পরে সেখানকার স্থানীয় লোকেরা জেলা শাসকের কাছে এই অভিযোগ করেছিল এবং অভিযোগ প্রমাণিত হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত কোনও কর্মচারিকে শাস্তি বিধানের ব্যবস্থা করা হয়নি। কাজেই আমি অবিলম্বে লোকদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তির দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে বে-আইনি বাড়ি ভেঙ্গে পড়ার পাশাপাশি বাড়িতে আগুন লাগার ঘটনা অব্যাহত আছে। আজকে দক্ষিণ কলকাতায় যে মারাত্মক ঘটনা ঘটল, এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক যে পশ্চিম বঙ্গের মুখ্যমন্ত্রী একদিনের জন্যও সেই এলাকায় গেলেন না। এর থেকে নিন্দার ব্যাপার, লজ্জার ব্যাপার আর কিছু হতে পারে না। কলকাতা শহরে বে-আইনি বাড়ির বিষয়টি নগর সভ্যতার ক্ষেত্রে একটা বিপজ্জনক হয়ে পড়েছে। এখানে আনস্ক্রাপুলাস ডিসঅনেস্ট প্রোমোটারদের স্বর্গ রাজ্য হয়ে উঠেছে। কিন্তু আমার কথা হচ্ছে, মুখ্যমন্ত্রী একটু সময় পেলেন না সেই সমস্ত মানুষের পাশে গিয়ে দাঁড়াতে যারা তাদের পরিবারবর্গ, সমস্ত কিছু হারিয়েছে। আমি এর তীব্র নিন্দা করছি। আজকে এদের দৃষ্টান্ত মূলক কোনও শাস্তি দেওয়া হচ্ছে না। প্রদীপ কুন্দলিয়ার বাড়ি ভেঙ্গে যাবার পরেও তাকে আরও ৪টি বাড়ির অনুমোদন দেওয়া হয়েছে। এক সময়ে বুদ্ধদেববাবু বলেছিলেন যে, আমরা চাই কুন্দলিয়ার ফাঁসি হোক। কিন্তু সেই কুন্দলিয়ার ফাঁসি নয়, বুদ্ধদেববাবুর গলায় মালা দিয়ে সে কলকাতায় ঘুরে বেড়াচ্ছে। আজকে মুখ্যমন্ত্রী সেখানে গিয়ে দুর্গতদের পাশে দাঁড়ান, এটা আমরা চাই। আমরা প্রধান মন্ত্রীকে জানিয়েছি, তিনিও সমবেদনা জানিয়েছেন। কিন্তু মুখ্যমন্ত্রী যাবার সময় পেলেন না। এটা আমাদের কাছে লজ্জা এবং নিন্দার বিষয় হয়ে দাঁড়িয়েছে।

**শ্রী সুভাষ নস্কর ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শান্তি গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ে মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গের মৎসজীবীরা মাছ ধরার জন্য গভীর সমুদ্রে যখন জাল নিয়ে যান এবং সেই জাল দিয়ে যখন মাছ ধরার চেষ্টা করেন তখন সেই জাল নিচে দিয়ে কেটে দেওয়া হচ্ছে। বিদেশি জলদস্যুরা সেই জাল কেটে দিচ্ছে। অপর দিকে কেন্দ্রীয় সরকার বিদেশিদের সঙ্গে চুক্তি করে সমুদ্রে চিংড়ি মাছ চাষ করার চেষ্টা করছে। আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, এই রাজ্যে যে ৫৮টি সিডিউল্ড এমপ্লয়মেন্ট আছে, তার মধ্যে ৫০টিতে মিনিমাম ওয়েজেস ধার্য করা হয়েছে। কিন্তু মালিকরা আজকে হাইকোর্টের ইনজাংশন নিয়ে এই মিনিমাম ওয়েজেস পাবার সুযোগ বন্ধ করে দেওয়ায় ১০ থেকে ১২ বছর রাইস মিল, অয়েল মিল, প্রিন্টিং, সিনেমা ইত্যাদি এই সমস্ত ট্রেডগুলির শ্রমিকরা এই মিনিমাম ওয়েজেস পাচ্ছে না। ১০ থেকে ১৫ বছর আগে যে কস্ট অফ লিভিং ইনডেক্স ছিল, আজকে তার থেকে কয়েক গুন এটা বেড়ে গেছে। অথচ সেই ২০ বছর আগের রেটে তারা মজুরি পাচ্ছে। এই ভাবে ইনজাংশন নিয়ে মালিকরা শ্রমিকদের লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ করছে। এই ব্যাপারটি সরকারি প্যানেলের উকীলরা দেখছেনা। কাজেই আমি এই ব্যাপারে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে তারা ন্যায্য মজুরি পায় তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকার এবং এই হাউসের মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি যে পশ্চিমবঙ্গে আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকারের অঘোষিত নীতির ফলে পশ্চিমবঙ্গে সমস্ত জে. সি. আই.-এর সংস্থাগুলোতে অঘোষিতভাবে লক-আউট চলছে এবং কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে সম্পূর্ণ উদাসীন, পরিষ্কার ভাবে দেখা যাচ্ছে যে ৪৭ বছর হল স্বাধীনতা হল কিন্তু আজ পর্যন্ত জাতীয় বস্ত্রনীতি বা পাটশিল্প নীতি সুস্পষ্ট ভাবে আমাদের সামনে নেই, যার ফলশ্রুতিতে পাটকল শ্রমিকরা এবং পাটচাষীরা আজকে ভীষণভাবে মার খাচ্ছে। পাট চাষীদের রক্ষার জন্য জে. সি. আই. তৈরি হয়েছিল, সেই জে. সি. আই. কার্যত বন্ধ। ৭০ থেকে ৭৫ কোটি টাকা বকেয়া কেন্দ্রীয় সরকার দিচ্ছে না, যার ফলে জে. সি. আই. পাট কিনতে পাচ্ছে না। আমি দাবি জানাচ্ছি অবিলম্বে কেন্দ্রীয় সরকার এই জে. সি. আই. কে পুনরুজ্জীবিত করে পাট কেনার ব্যাপারে সাহায্য করুন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমরা গত শনিবার ভারতের প্রধানমন্ত্রীকে কলকাতায় বাড়ি ভেঙে পড়ার ঘটনা জানিয়েছি, তার ছবি দেখিয়েছি। তিনি শুনে আশ্চর্য হয়েছেন যে কলকাতা শহরে বাড়ি ভেঙে পড়েছে। যারা মারা গিয়েছেন তাদের

পরিবারকে তিনি সমবেদনা জানিয়েছেন। কিন্তু আশ্চর্যের ব্যাপার ঘটনার ৫ দিন পরেও প্রোমোটার অরুণ দত্তকে ধরা যায়নি, সে পলাতক। বামফ্রন্ট সরকারের যোগসাজসের ফলে পুলিশ তাকে ধরতে পারছে না। বামফ্রন্ট সরকারের আমলে প্রোমোটাররাজ কিভাবে বিস্তৃত হয়েছে, কিভাবে কর্পোরেশন বাড়ি তৈরির আগে ন্যূনতম চেক পর্যন্ত করে না তা এ থেকে বোঝা যাচ্ছে। এই এমার্জেন্সিকে মিট করার জন্য কর্পোরেশনের কোনও মেশিনারি নেই। আজ সকালে দেখলাম এখন কাজ চলছে। কোল ইণ্ডিয়া এবং মিলিটারিকে কর্পোরেশন এখানে কোনও কাজ করতে দেয়নি। আমি এই ঘটনার তীব্র নিন্দা করছি এবং মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি তিনি যেন ঘটনাস্থলে যান এবং অবিলম্বে দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা করেন।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রীর দৃষ্ট আকর্ষণ করছি, সেই সঙ্গে আমি এই সভারও দৃষ্টি আকর্ষণ করছি। কারণ কয়েকদিন আগে নয়না সাহানি হত্যাকাণ্ড একটা জঘন্যতম হত্যাকাণ্ড ঘটল। আরও একটা জঘন্যতম ঘটনা ঘটেছে সেটা হচ্ছে একদল মেয়ে পাচারকারী দল এই ডায়মণ্ডহারবার হলদিয়া, কুলপি, নামখানা, সাগরদ্বীপ, কাকদ্বীপ প্রভৃতি জায়গা থেকে মহিলাদের নিয়ে বোম্বেতে নিয়ে গিয়ে ব্যবসা করছে, বোম্বেতে নিষিদ্ধ পল্লীতে তাঁদের বিক্রি করে দিচ্ছে। তাদের মধ্যে একজন মহিলা সেখান থেকে পালিয়ে এসে রিপোর্ট করার ফলে চাঞ্চল্যের সৃষ্টি হয়েছে এবং জানা গেছে এই পাচারকারী দলের সঙ্গে কংগ্রেসের একজন পাণ্ডা যুক্ত। এই পাণ্ডার বিরুদ্ধে গ্রেপ্তারি পরোয়ানা জারি হয়েছে, ২জন ধরা পড়েছে এবং তাদেরকে বোম্বে নিয়ে যাওয়া হয়েছে মহিলাদের উদ্ধার করার জন্য। আমি বলতে চাই যে গোটা ব্যবস্থাকে এরা পঙ্গু করেছে। সামাজিক মর্যাদা বোধ, সামাজিক ব্যবস্থাকে ধ্বংস করেছে। কংগ্রেসের এই ছেলেটিকে ছাড়াবার জন্য কংগ্রেসি নেতারা উঠে-পড়ে লেগেছে এই ঘটনাকে চেপে দেওয়ার জন্য আমি স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রীর কাছে দাবি করছি যাতে এব্যাপারে যথাযথ ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী নাসিরউদ্দিন খান ঃ** স্যার আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বার বার বলেছি, আমার কেন্দ্র নওদার ত্রিমোহিণী গ্রামের ভিতর দিয়ে সূতী নদী প্রবাহিত। এই নদীর দক্ষিণ প্রান্তে শতকরা ৮০ জন লোক বাস করেন, বিশাল গ্রাম ত্রিমোহিণী। নদী সাঁতরে মানুষ পার হয় ৬ মাস। কাপড়চোপড় জলে ভিজে যায়। আমি দীর্ঘদিন ধরে দাবি জানাচ্ছি যে এখানে একটা কাঠের ব্রিজ তৈরি হোক। আবার আজকে আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এখানে একটা কাঠের সাঁকো হওয়া দরকার। নইলে এই বিশাল এলাকার হাজার হাজার মানুষ বছরের ৬ মাস অতি কষ্টে জীবনযাপন করতে হবে। অবিলম্বে এখানে একটা সাঁকো হওয়া দরকার। যদি না হয় তাহলে আমাকে অন্য পথ অবলম্বন করতে হবে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** (নট প্রেজেন্ট ইন দি হাউস)

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** (নট প্রেজেন্ট ইন দি হাউস)

**শ্রী নাজমুল হক ঃ** (নট প্রেজেন্ট ইন দি হাউস)

**শ্রী বীরেন ঘোষ ঃ** (নট প্রেজেন্ট ইন দি হাউস)

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎসমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলার মৎসজীবীরা তাদের জীবন জীবিকা নিয়ে জলন্ত সমস্যার সম্মুখীন হয়েছে। আগামীকাল সারা পশ্চিমবাংলার মৎসজীবীরা মাননীয় রাজ্যপালের কাছে আসছে তাদের দাবিদাওয়া জানাবার জন্য। সমুদ্রে যারা মাছ ধরতে যাচ্ছে তাদের উপর অত্যাচার হচ্ছে, তাদের জাল কেটে দেওয়া হচ্ছে, তাদের নৌকা ভেঙে দেওয়া হচ্ছে, ডুবিয়ে দেওয়া হচ্ছে। তাদের টেরিটরির মধ্যে বিদেশি মৎস শিকারীরা ঢুকে যাচ্ছে, তারা আমাদের মৎসজীবীদের মারধোর করছে, সমস্ত মাছ লুট করে নিচ্ছে। আমাদের দেশে যারা মাছ চাষ করে তাদের জাল এবং তাদের জলাশয় কেড়ে নেওয়া হচ্ছে, মাছ লুট করে নিচ্ছে এবং মাছে বিষ দিয়ে দিচ্ছে। সারা পশ্চিমবাংলার মৎসজীবীদের সমস্যা যাতে রাজ্য সরকার অনুগ্রহ করে দেখেন, মৎসজীবীদের নূনতম বাঁচার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য দিল্লির সরকারকে জানানো হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারত সরকার যে পদ্ধতিতে সর্বনাশা অর্থনীতি নিয়ে দেশ চালাচ্ছে সেই সম্পর্কে বামপন্থীর বিভিন্ন বিধায়ক বিভিন্ন সময় উল্লেখ করেছেন। মার্কিন সাম্রাজ্যবাদ এবং বিভিন্ন সাম্রাজ্যবাদের নির্দেশ নিয়ে, আই. এম. এফ এবং বিশ্বব্যাঙ্কের নির্দেশ নিয়ে তাদের থেকে টাকা পয়সা ধার নিয়ে ভারত সরকার দেশ পরিচালনা করছে। তাদের শর্ত্ত অনুযায়ী আমাদের দেশের স্বয়ন্তরতা নষ্ট করছে। তার থেকে সমুদ্র বাদ নেই। গভীর সমুদ্রে মৎসজীবীরা তাদের জীবন বিপন্ন করে মেকানাইজ বোট নিয়ে মাছ ধরতে যায়। আমাদের মৎসজীবীদের মাছ ধরাটা বন্ধ করার জন্য বিদেশি ট্রলার নিয়ে সাম্রাজ্যবাদী দেশ থেকে যারা আসছে আমাদের সমুদ্রে মাছ ধরতে, তাদের লাইসেন্স দেওয়া হচ্ছে। দেশ জুড়ে এই ব্যাপারে প্রতিবাদ উঠেছে। সাময়িক ভাবে এই লাইসেন্স দেওয়া বন্ধ থাকলেও আগামী দিনে কি হবে সেটা সকলেই জানেন। সেই জন্য আগামীকাল হাজার হাজার মৎসজীবী কলকাতায় আসবে রাজ্যপালকে ডেপুটেশন দিতে। আমার দাবি হচ্ছে শুধু মাত্র এই লাইসেন্স প্রত্যাহার করা নয়, বিদেশি কোম্পানির ট্রলারগুলি আমাদের মৎসজীবীদের যে নৌকা ডুবিয়ে দিচ্ছে, মৎসজীবীদের মারধোর করছে মাছ লুট করে নিচ্ছে সেটা বন্ধ করতে হবে। এর পর সি কোস্টে আর মাছ পাওয়া যাবে না। কোটি কোটি পোনা ধ্বংস করছে ঐ সমস্ত বিদেশি ট্রলারগুলো। এইগুলো বন্ধ করা দরকার, উইথড্র করা দরকার। এর বিরুদ্ধে দেশ জুড়ে প্রতিবাদ উঠেছে, তার কোনও এফেকটিভ ব্যবস্থা হয়নি। তার জন্যই এই প্রতিবাদ। শুধু তাই নয়, উপকূলরক্ষী নেই। আমাদের দেশের মৎসজীবীরা ভেসে চলে যায় বাংলাদেশে, সেখানে

গিয়ে আটকে পড়ে, গ্রেপ্তার হয়। তাই উপকূলরক্ষীর অত্যন্ত প্রয়োজন। মৎসজীবীদের স্বার্থরক্ষা করার জন্য অবিলম্বে এসব ব্যবস্থা নেওয়া দরকার।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তমলুক মহকুমার হাসপাতালে একটি ব্লাড ব্যাঙ্ক আছে। সেটা সকাল ১০টা থেকে বিকেল ৫ টা পর্যন্ত খোলা থাকে। সন্ধ্যের পর অথবা রাত্রে কোনও প্রয়োজনে রক্ত পাওয়া যায় না। রক্তের জন্য লোক হাহুতাশ করে। কলকাতা বা অন্যান্য জায়গায় ছুটোছুটি করে রক্ত আনতে হয়। তাই, এই ব্লাড ব্যাঙ্ক ২৪ ঘন্টা খোলা রেখে যাতে রোগীর পরিষেবায় লাগে, তার ব্যবস্থা করা হোক। বর্তমানে ঐ হাসপাতালে ১২৫টি বেড আছে, অথচ সেখানে ৩০০ রোগী। সেখানে কোনও অ্যম্বুলেন্স নেই। একটা মহকুমা হাসপাতাল অ্যাম্বুলেন্স শূন্য। সেখানে অবিলম্বে যাতে একটা অ্যাম্বুলেন্স পাঠানো হয়, তার ব্যবস্থা করবেন।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং মাননীয় ভূমি ও ভূমি সদ্ব্যবহার মন্ত্রী ও ডেপুটি চেয়ারম্যান স্টেট প্ল্যানিং কমিটি, শ্রী বিনয় চৌধুরি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি—আমার কেন্দ্র মেদিনীপুর জেলার খেজুরী অধিকতর তফসিলি অধ্যুষিত এলাকা। এই এলাকায় তিনটি রাস্তা—একটা হচ্ছে জুনকাটু মেদিনগর, ভায়া গোপীচক, দ্বিতীয়—কুঞ্জপুর টু তালপট্টি ফেরি ঘাট, তৃতীয়টি উত্তর খেজুরী টু দক্ষিণ খেজুরী। এই তিনটে রাস্তার জন্য টাকা বরাদ্দ হয়েছে এবং অ্যাসেম্বলি থেকে বাজেটও পাস হয়েছে। তবু কি কারণে জানি না ডিস্ট্রিক্ট পূর্ত বিভাগ অধিকর্তা এবং ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি, তারা টাকা বরাদ্দ করছেন না বলে দীর্ঘদিন ধরে এই রাস্তাগুলি পড়ে রয়েছে, কোনও কাজ হয়নি। এই রাস্তাগুলি অত্যন্ত প্রয়োজনীয়। তাতে স্বাস্থ্য বিভাগেরও দরকার রয়েছে। একটা রাস্তার সাথে হাসপাতাল সংযোজন করা রয়েছে। এই দুজন মন্ত্রী আছেন, আমি লিখিত ভাবেও দিচ্ছি, আশা করছি শীঘ্রই প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মি: ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার বিশাল গ্রাম এলাকায় এখনও গ্রামীণ বৈদ্যুতিকরণ হয়নি। ১০,৬০০ গ্রামের মধ্যে মাত্র ৩৫ ভাগ গ্রামে গ্রামীণ বৈদ্যুতিকরণ হয়েছে। আমাদের কাছে খবর আছে কেন্দ্রীয় সরকার গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য টাকা দিচ্ছে না রাজ্য সরকারকে। রাজ্য সরকারের যেটুকু বরাদ্দ হয়ে আছে, যেটা পেয়েছে তাই দিয়ে করছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সেই টাকা আবার লোন হিসাবে নিতে হয়। সেই লোনের টাকা ঠিকমতো পেলেও পশ্চিমবঙ্গে যে বহু গ্রামে বিদ্যুৎ আসেনি, সেখানে বিদ্যুতের ব্যবস্থা করা যেতে পারে। বিশেষ করে মেদিনীপুর জেলায় ১০,৬০০ গ্রামের মধ্যে মাত্র ৩৫ ভাগ গ্রামে বিদ্যুৎ গেছে। তার মধ্যে মেদিনীপুর জেলার পূর্বাঞ্চলে তিনটি মহকুমা হলদিয়া, কাঁথি, মেদিনীপুর মহকুমায় বেশির ভাগ গ্রামে বিদ্যুৎ

যায়নি। কারণ কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করছেন না। রাজ্যের বিদ্যুৎ দপ্তরের কাছে আমার দাবি, মেদিনীপুর জেলার বিস্তীর্ণ এলাকাকে বৈদ্যুতিকরণ করা হোক।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘসূত্র এবং আমলাতান্ত্রিকতার ফলে এই দপ্তরের কাজকর্ম বিলম্ব হচ্ছে। আমার বিধানসভা কেন্দ্রে একটা নতুন স্কিম পানু হাটা এবং অপর একটি কৈথন, এই দুটো স্কিমের কাজ অনুমোদন পেয়েছে। অন গোয়িং স্কীমের কাজ দীর্ঘদিন শুরু হয়েছে, কিন্তু দীর্ঘসূত্রতার জন্য, আমলাতান্ত্রিক দীর্ঘসূত্রতার জন্য এই কাজ শেষ হচ্ছে না। এর ফলে প্রথমত যেহেতু কাজটি শুরু হয়েছে কিন্তু শেষ হচ্ছে না, তারজন্য এলাকার মানুষের মধ্যে ক্ষোভের সৃষ্টি হচ্ছে এবং খরচও ক্রমশ বেড়ে যাচ্ছেঃ আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যাতে অবিলম্বে কাজটি শেষ হয় তা যেন তিনি দেখেন।-

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমান বছরে সার্বিক বৃষ্টিপাত না হওয়ায় আমার নির্বাচন কেন্দ্র গোঘাট সহ হুগলি জেলার বিস্তীর্ণ অঞ্চল অনাবাদী হয়ে আছে এখনই সেচের ব্যবস্থা না করলে আগামী দিনে খাদ্যসঙ্কট দেখা দেবে। সেজন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ করব, অবিলম্বে কংসাবতী এবং ডিভিসি'র জলাধার থেকে সেচের ব্যবস্থা করা হোক।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে এখানে কৃষিমন্ত্রী আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদে কে. পি. এস. নিয়োগের ব্যাপারে দারুণ চাঞ্চল্যকর ঘটনা ঘটেছে। বিশেষ করে, সেখানে যখন কে. পি. এস. নিয়োগের জন্য পরীক্ষা নেওয়া হবে তখন দেখা গেল একটি রাজনৈতিক দলের কিছু কর্মী সেইসব বেকার ছেলেদের কাছ থেকে তিরিশ, চল্লিশ, পঞ্চাশ হাজার টাকা নিচ্ছে। তারপর যখন ১৬ই জুলাই পরীক্ষা হবে তখন তাদের হাতে সেই প্রশ্নপত্র তুলে দেওয়া হয়েছে। ডি. এম. এবং এস. ডি. ও. এই ঘটনা জানার পর তাঁরা এক ঘন্টা পরীক্ষা পিছিয়ে দেন এবং পরীক্ষা কেন্দ্রে ডি. এম., মুখ্য কৃষি আধিকারিক, এস. ডি. ও. এবং পদস্থ অফিসাররা মিলে প্রশ্নপত্র তৈরি করেন এবং পরীক্ষা নেন। এই ভাবে পরীক্ষা নেওয়ার ফলে, সেইসব রাজনৈতিক নেতাদের স্বার্থসিদ্ধ না হওয়ার ফলে, মন্ত্রী এই পরীক্ষা বাতিল করেছেন বলে অভিযোগ উঠেছে এবং টাকা নেবার ব্যাপারে মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ উঠেছে। এটি যদি সত্য হয় তাহলে বামফ্রন্টের ভাবমূর্তি নষ্ট হবে। আর তা যদি না হয় তাহলে তিনি এখানে স্টেটমেন্ট দেবেন। জেলা শাসক পরীক্ষা নিলেন অথচ মন্ত্রীর নির্দেশে পরীক্ষা বাতিল হল বলে অভিযোগ উঠেছে, এই ব্যাপারে মন্ত্রীমহাশয় বলবেন যে এটি সত্য ঘটনা কিনা। যদি সত্য না হয় তাহলে বলবেন, না, এটি সত্য নয়।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। বিষয়টি হল এই যে, আমার বরানগর কেন্দ্রে একটি গ্রাম পঞ্চায়েত—গড়ুই-মাঠকল, রবীন্দ্রনগর এবং তার সংলগ্ন দমদম পৌরসভার দুটি ওয়ার্ড, ২ নম্বর এবং ৩ নম্বর, এইসব এলাকায় প্রায় পঞ্চাশ ষাট হাজার লোকের বাস। সেখানে একটি বাস রুট আর.টি.এ. স্যাংশন করেছিল। কিন্তু বাস রুটটি এখনও চালু হয়নি। এইদিকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এছাড়া ৮ নম্বর ওয়ার্ডে, বেদিয়াপাড়া থেকে দমদম জংশন পর্যন্ত যদি একটি অটোরিক্সা সার্ভিস চালু করা যায়, তাহলে পঁচিশ-তিরিশ হাজার লোকের সুবিধা হবে। এখানে মাননীয় মন্ত্রী সুবোধ বাবু উপস্থিত আছেন, আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংস্কৃতি ও তথ্য দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের উত্তরবঙ্গে খ্যাতিমান গায়ক, গীতিকার ও সুরকার শ্রী শ্যামাপদ বর্মন কঠিন দারিদ্র্যের মধ্যে দিন যাপন করছেন। সম্প্রতিকালের উদীয়মান শিল্পী যাঁরা শিলিগুড়ি এবং কার্সিয়াং কেন্দ্রে আকাশবানী শাখার পক্ষ থেকে লোকসঙ্গীত এবং ভাওয়াইয়া সঙ্গীত পরিবেশন করেন, তাঁদের গুরু শ্যামাপদ বর্মন। তিনি অধুনালুপ্ত পাকিস্তানের ঢাকা বেতারকেন্দ্র এবং রংপুর বেতারকেন্দ্রে খ্যাতি অর্জন করেছিলেন। তাঁকে আর্থিক সহায়তা করা হোক এবং তাঁকে একটা মর্যাদা দেওয়া হোক।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে এই সভার এবং কেন্দ্রীয় সরকারের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গোটা পশ্চিমবঙ্গে কাঁটাতারের বেড়া দেওয়া হয়েছে। আমার বিধানসভা কেন্দ্র নদীয়া জেলার চাপড়া থানায় ৪টি গ্রামে যার লোক সংখ্যা ৬ হাজারের মতো, তারা আজকে বাংলাদেশের মধ্যে ঢুকে গেছে। এছাড়া ওখানে ২টি প্রাইমারি স্কুল এবং দুটি জুনিয়ার প্রাইমারি স্কুলও বাংলাদেশের বর্ডারে ঢুকে গেছে। ওখানে আমাদের কৃষকদের ফসল বাংলাদেশের লোকেরা কেটে নিয়ে যাচ্ছে এবং বলছে যে, তোমরা তোমাদের সীমানা দিয়ে দিয়েছ, ঘিরে বেড়া দিয়ে দিয়েছ, অতএব এইসব জায়গা আমাদের। আমার মনে হয় সার্ভে যে হয়েছিল তাতে গোলমাল আছে। কেন্দ্রীয় সরকার ৫০মিঃ দূরে দূরে কাঁটা তারের বেড়া দেওয়ার কথা বলেছিলেন কিন্তু সেখানে আমরা দেখছি ৮০০মিঃ, ১-২কি.মি. অন্তর বেড়া দেওয়া হচ্ছে। সুতরাং আমার মনে হয় রি-সার্ভে করা হোক এবং এই দাবি আমি এই সভাতে আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীকে জানাচ্ছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এটা খুবই দুঃখজনক যে, গ্রামে এখন ডাক্তাররা যেতে চাইছে না। বা গেলেও বেশি দিন থাকছে না। ফলে গ্রামীণ হাসপাতালে কোনও চিকিৎসাই সে রকম হচ্ছে না। আমার কেন্দ্র ফালাকাটাতে বহু হস্তক্ষেপ করা সত্ত্বেও একজনও ডেনটিস্ট নিতে পারিনি। তবে আশার কথা, কিছু দিন আগে শুনলাম যে অ্যাডহক ভিত্তিতে

ডাক্তার নিয়োগ করা হবে। এবং তাতে যদি জেলার ছেলে জেলাতে থাকতে পারে তাহলে চিকিৎসা হবে। ডাক্তার নিয়োগ হবে তো শুনলাম কিন্তু আজ অবধি কোনও ব্যবস্থা নেওয়া হল না। সুতরাং নর্থ বেঙ্গলে ডাক্তার নিয়োগের ব্যাপারে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নদীয়ার বিধায়ক সীমান্তে কাঁটা তারের বেড়া দেওয়ার ব্যাপারে বললেন এবং এতে লক্ষ লক্ষ মানুষের অসুবিধা হচ্ছে বললেন। যারা সেখানে বসবাস করছে তাদের সম্পত্তি, বাড়ি ঘর, সব বাংলাদেশে চলে যাচ্ছে। এই সম্বন্ধে রাজ্য সরকার কি ভাবছেন আমাদের জানান। মাননীয় বিধায়ক তো দৃষ্টি আকর্ষণ করলেন, কিন্তু আমরা তো রাজ্য সরকারের কি প্রতিক্রিয়া জানতে পারছি না। আমাদের এখানে ২২০০ কি.মি. জায়গায় প্রায় ৪ লক্ষ বিঘা জমি আজকে বাংলাদেশের হস্তগত হয়েছে। লোকের বাড়ি ঘর, জমি শেষ হয়ে যাচ্ছে। আমরা বিধানসভাতে বসে অনেক তত্ত্বকথা বলছি, পৃথিবীর কথা বলছি, দিল্লির কথা নিয়ে বলছি কিন্তু এইগুলোর ক্ষেত্রে আজকে মানুষ যে যন্ত্রণায় ভুগছে সে সম্বন্ধে রাজ্য সরকার কি ভাবছেন সেটা যদি মাননীয় মন্ত্রী এখানে বলেন তাহলে আমরা বুঝতে পারব।

[1-10 – 1-20 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শ্রী আব্দুল মান্নান আপনার নাম আগে একবার ডাকলাম, আবার ডাকছি, ভবিষ্যতে এইরকম করবেন না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ মান্নান, আপনি যে বিষয়ে বক্তব্য রাখবেন বলেছিলেন, বিষয়টা কিন্তু পরিবর্তন করেছেন। তাহলে আপনি বলুন যে আপনি ট্রপিক চেঞ্জ করছেন?

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে ট্রপিক চেঞ্জ করছি এবং একটি গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, হাওড়া থেকে বেলুড় পঞ্চায়েত এলাকা। মাননীয় শান্তশ্রী বাবু আছেন, তিনিও জানেন যে, এই জায়গার বাঁ দিকটা পঞ্চায়েতের এবং ডানদিকটা মিউনিসিপ্যালিটির। সেখানে পঞ্চায়েত এলাকায় মডিফায়েড রেশন এলাকার মাধ্যমে রেশন দেওয়া হয় এবং মিউনিসিপ্যালিটি এলাকাতে স্ট্যাটুটারি রেশনিং ব্যবস্থার মাধ্যমে রেশন দেওয়া হয়।

ফলে ঐ এলাকায় বাইরে থাকায় তারা ঐ সুযোগসুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। সেই জন্য আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ এলাকাকে মডিফায়েড রেশন এলাকা থেকে স্ট্যাটুটরি রেশন এলাকার মধ্যে আনা যায়। কারণ ওখানে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হচ্ছে এবং এটা ইন্ডাস্ট্রিয়াল টাউনের মধ্যে পড়ে যাচ্ছে।

## ZERO HOUR

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত বাবু আছেন ভালই হল। কারণ যে বিষয়ে আমি বলব তাতে ওঁনার নাম আসবে। এ বিষয়টির প্রতি আমি সভার সকলের দৃষ্টি আকর্ষণ করছি এবং সকলের সমর্থন আবেদন করছি।

স্যার, বিষয়টি হল একটি বধূ নির্যাতন নিয়ে। আমি, স্যার, এজন্য বিভিন্ন কাগজ আজকাল, টেলিগ্রাফ, প্রতিদিন এবং কোর্টের কাগজ এখানে হাজির করেছি। ঐ মহিলা আমার এলাকার পাশের এলাকা নিউ-ব্যারাকপুরে থাকতেন। ওঁনার নাম শাশ্বতী কর্মকার, বয়স ২১ বছর। ওঁনার আলিপুরে বিয়ে হয়। ৬৯, কাঁসারি পাড়া রোড। তাঁর স্বামীর নাম কমল কর্মকার। শ্বাশুড়ি গীতা কর্মকার টি.ভি.-তে সিরিয়াল করেন। তাঁরা আজকে সকলে উধাও হয়ে গেছেন। ঘটনাটা খুবই গুরুত্বপূর্ণ। ওঁদের পেন্টসের দোকান আছে। তা মাসিক ৫০ হাজার টাকা রোজগার। মেয়ের বাবা ৫ লক্ষ টাকা খরচ করে মেয়ের বিয়ে, দেন। কিন্তু তারপর থেকেই মেয়েটির শ্বশুর বাড়ি থেকে আরও টাকা দেবার জন্য প্রেসারাইজ করা হতে থাকে। কিন্তু সেই টাকা না দেওয়াতে মেয়েটিকে ঘরে তালা বন্ধ করে রাখা হয়। মেয়ের বাড়ির লোকেরা ভবানীপুর থানায় কেস করে পরে তাকে উদ্ধার করে। কিন্তু পরবর্তীকালে টাকার জন্য আবার ওঁকে মারধোর করা হয়। ফলে থানায় ডায়রি করা হয় এবং আলিপুর এস.ডি.জে.এম.-এর কোর্টে কেস রুজু করা হয়। কেস নাম্বার ২১৮।৯৫। এস.ডি.জে.এম.-এর রায়ে ১০০০ টাকা করে খোরপোসের জন্য স্থির করা হয়। ঐ অর্ডার দেওয়া হয় ১৩.০৪.৯৫ তারিখে। কিন্তু দুর্ভাগ্যক্রমে মাননীয় সদস্য সৌগত বাবুর সার্টিফিকেটের ভিত্তিতে এটা বন্ধ করা হয়। যদিও আমাদের নানা রকমের সার্টিফিকেট দিতে হয় এবং আমার মনে হয় সৌগত বাবু না জেনে শুনেই এই সার্টিফিকেট দিয়েছেন। তাতে বলা হয়েছে—

Certified that Shri Kamal Karmakar, son of Shri Kashinath Karmakar residing at 69, Kasharipara Road, Calcutta-25, has a small paint's shop at 3/1/G, Circular Road, Calcutta-33 which is lying completely closed since 25th March, 1995 and thus rendering Shri Kamal Karmakar absolutely without income.

এই সার্টিফিকেটের ভিত্তিতে ওঁনার খোরপোস বন্ধ করে দেওয়া হয়। আমাদের বক্তব্য হচ্ছে, এই রকম একটা নারী নির্যাতন চলছে। এই অবস্থায় ওঁদের সাহায্য করা উচিত বলে আমি মনে করি। ঐ মহিলার উপর যাতে নির্যাতন না হয় এবং ঐ সার্টিফিকেটের ভিত্তিতে যাতে কেস প্রভাবিত না হয় এবং পুরোন ব্যবস্থা বজায় থাকে, সুবিচার পায় তার জন্য দাবি করছি।

**Shri Saugata Roy :** Sir, I am not offering any personal explanation. I have got no personal explanation. Hon'ble Member Shri Rabin

Mandal has stated that we as MLAs do offer certificates. It is not possible for us nor we do have any machinery to check the matter. I would only request you to kindly see Rule 328 (1)—which states "A member while speaking shall not—(i) reflect to any matter of fact on which a judicial decision is pending". Sir, what Hon'ble Member Shri Rabin Mandal has stated is related to a particular matter on which a judicial decision is pending.

স্যার, আপনি ঘটনাটা দেখুন। একটা মামলা চলছে, বিষয়টা সাব-জুডিস রয়েছে। এটা জুডিসিয়াল ম্যাটার, এটা হাউসে আলোচনা হতে পারে না। আপনি যদি হাউসে এই ধরনের ঘটনাকে অ্যালাও করেন তাহলে রবীনবাবুর সম্পর্কে অনেক কিছু জানি, দরকার হলে সেইগুলি মেনশন করব। এই ব্যাপারে আমার কিছু পারসোনাল এক্সপ্লানেশন দেবার নেই। আমার মনে হয়, হাউসে যদি সমস্ত নিয়ম নীতির বিরুদ্ধে কাজ হয়, যেখানে একটা মামলা চলছে, সেক্ষেত্রে এখানে হাউসের ফোরামকে কেন ব্যবহার করা হবে? এটা হাউসে কখনওই আলোচনা হতে পারে না। এর আগে ভিখারি পাসোয়ান নিয়ে আপনারা বারবার আলোচনা তুলতে দেননি, এটা সাব-জুডিস ব্যাপার।

(গোলমাল)

[1-20 – 1-30 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি সমস্ত নথি দেখব, জুডিসিয়াল ম্যাটার কিনা, আমি পরে নথি দেখে বলব।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পূর্ত দপ্তরের দীর্ঘসূত্রতার ফলে আমলাতান্ত্রিক-এর ফলে সরকারের লক্ষ লক্ষ টাকা অপচয় হচ্ছে। আমার মহকুমার বিভিন্ন এলাকায় যে সমস্ত বাস্তাগুলি আছে, পূর্ত দপ্তরের গৃহগুলি আছে, সেইগুলি সংস্কারের জন্য, নৃতন করে তৈরি করার জন্য পূর্ত দপ্তর তারা যে সমস্ত মেটিরিয়াল পারচেজ করেছে, সংগ্রহ করেছে অথবা রাস্তাগুলি রিপেয়ার করার ক্ষেত্রে সংস্কার করার ক্ষেত্রে যেগুলি দিচ্ছেন সেইগুলি সাব-স্ট্যান্ডার্ড পড়ে আছে। মাসের পর মাস পড়ে সেইগুলি নষ্ট হচ্ছে। পূর্ত দপ্তরের এই সমস্ত বিল্ডিংগুলি অত্যন্ত খারাপ অবস্থায় পড়ে আছে। সেইগুলি মেরামত হচ্ছে না। আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে অপচয় বন্ধ করতে হবে এবং আমলাতান্ত্রিক দীর্ঘ সূত্রতা বন্ধ করতে হবে। এই সরকারের এই টাকা যাতে জনস্বার্থে কাজে লাগে এবং এলাকার মানুষ যাতে তার সুফল পায় তার জন্য পূর্ত দপ্তরকে অবিলম্বে রাস্তা সংস্কার করতে হবে ও গৃহ সংস্কার করতে হবে। সরকারের ভাবমূর্তি যেন নষ্ট না হয় সেই দিকে লক্ষ্য রাখতে হবে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ার সীমানায় কল্যাণী বাদে, শিল্প বিহীন জেলা, এখানে কৃষ্ণনগরে স্মল টুলস অ্যান্ড ম্যানুফাকচারিং কোম্পানি ১৯৬২ সালে যেটা কৃষ্ণনগর থেকে চলছিল, সেটা ১৯৯২ সাল থেকে মুখ থুবড়ে পড়ে আছে। কৃষ্ণনগর স্মল টুলস অ্যান্ড ম্যানুফাকচারিং কোম্পানিতে এখন তিনশো সাড়ে তিনশোর মতন কর্মচারি, তারা বেকার, কেউ রিক্সা চালাচ্ছে, কেউ চানাচুর বিক্রি করছে, অনাহারে দিন যাপন করছে। স্যার, আমি আপনার মাধ্যমে এই কোম্পানিটি খোলার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর আমি দৃষ্টি আর্কষণ করছি। স্বাস্থ্যমন্ত্রীকে গত সেশানে আমি দৃষ্টি আকর্ষণ করেছিলাম, আমার এলাকায় ১০ শয্যা বিশিষ্ট একটি জেলা হাসপাতাল আছে, এর বিল্ডিং ভেঙ্গে গিয়েছিল, ফলে সেটি বন্ধ রাখা হয়েছিল ৩ বছর এখন পর্যন্ত সেই বিল্ডিং রিপেয়ার না হওয়ার জন্য হাসপাতাল সম্পূর্ণ বন্ধ হয়ে গেছে। অবিলম্বে বিল্ডিং রিপেয়ার করে চালু করার দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি সংস্কারের দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মেদিনীপুর জেলা সমুদ্র উপকূলবর্তী এলাকা। সে এলাকার পার্শ্ববর্তী এলাকার অবস্থা খুব খারাপ। বিশেষ করে কলকাতার বিভিন্ন জায়গা থেকে বিত্তবান মানুষরা ও বহুজাতিক সংস্থাগুলো সেই জায়গায় গিয়ে কৃষকরা যে জমিতে চায করে, সেই জমির সর্বনাশ ঘটাচ্ছে। সেখানে চিংড়ী মাছের চাষ করা হচ্ছে। আমি এই ব্যাপারে ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুশীলকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে আশানগর গ্রামে গ্রামীণ গ্রন্থাগারে অবৈধভাবে নির্বাচন হচ্ছে। সেখানে যিনি প্রিসাইডিং অফিসার ছিলেন তিনি একটা রাজনৈতিক দলের লোক এবং তার ছেলে প্রার্থী হয়েছিল। এটা হতে পারে না। সেখানে নির্বাচনের আগেও সদস্য সংগ্রহ করা হয়নি। সেই নির্বাচনে অবৈধ কাজকর্ম হয়েছে। সেই গ্রামীণ গ্রন্থাগারে নির্বাচন বাতিল করার আমি দাবি জানাচ্ছি এবং সেখানে প্রশাসন নিয়োগের দাবি করছি এবং যাতে পুনরায় নির্বাচন হয় তার দাবি করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষকদের চাকরি জীবনের যে সমস্যা দেখা দিয়েছে, সেই ব্যাপারে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় হাইকোর্ট অর্ডার দিয়েছিলেন যে ৬৫ বছর বয়সে প্রাথমিক শিক্ষকদের চাকরির শেষ সীমারেখা টানতে হবে। দুর্ভাগ্যের বিষয়, এই সরকারের পক্ষ থেকে কয়েকদিন আগে দেখতে পেলাম সেই অর্ডার চ্যালেঞ্জ করে মহামান্য হাইকোর্টে গেছে। মাননীয় আদালত যখন সুস্পষ্ট নির্দেশ দিয়েছে, প্রাথমিক শিক্ষকদের ৬৫ বছর বয়স অবধি চাকরি করার সুযোগ দিতে হবে। আজকে প্রাথমিক শিক্ষকরা একটা চূড়ান্ত অবহেলার মধ্যে দিন কাটাচ্ছে।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত দু'মাস যাবৎ আমাদের গোটা রাজ্যে ডীড রাইটাররা অনির্দিষ্টকালের জন্য ধর্মঘট করেছে। এইজন্য সরকারের লক্ষ লক্ষ টাকা ক্ষতি হচ্ছে এবং রাজস্ব আদায় হচ্ছে না। সেই সাথে গ্রামের যে সমস্ত মানুষ জমি কেনাবেচা করে তারা অযথা হয়রানি হচ্ছে এবং অসুবিধার সৃষ্টি হচ্ছে। ডীড রাইটারদের কিছু দাবি-দাওয়া আছে, সেটা যথাযথভাবে আলোচনা করে, অবিলম্বে ধর্মঘট প্রত্যাহৃত হয় এবং রাজ্যবাসী তাদের জমি কেনা-বেচার যে মাধ্যম, সেটাকে ঠিকমতো ব্যবহার করতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৩০ হাজার প্রাথমিক স্কুলের শিক্ষক রিটায়ার করে গেছে এখনও পর্যন্ত পেনশন পায়নি এবং সাত থেকে আট হাজার শিক্ষক মারা গেছে। যে সমস্ত শিক্ষক রিটায়ার করেছে সেই সমস্ত জায়গায় তাদের পরিবারের একজনকে চাকরি দেওয়ার ব্যবস্থা করা হোক এবং এই ব্যবস্থা আগে ছিল, কিন্তু সেটা বিলোপ করা হয়েছে। শিক্ষক নিয়োগের ব্যাপারে আজকে সি. পি. এম রাজনীতি করছে। সেইজন্য শিক্ষক নিয়োগের ব্যাপারে একটা সর্বদলীয় কমিটি করা হোক। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাইকোর্টের কাছে এবং পশ্চিমবঙ্গ বার কাউন্সিলের কাছে দাবি রাখছি। ১৯৯১ সালে আমাদের এই হাউস থেকে অ্যাডভোকেট ওয়েলফেয়ার ফাণ্ড অ্যাক্ট নামে একটা আইন তৈরি হয়েছিল এবং সেই আইনটি রাষ্ট্রপতির অনুমোদন লাভ করেছে। এখনও পর্যন্ত সেটা কোল্ড স্টোরে জমা হয়ে আছে। সারা পশ্চিমবাংলার আইনজীবিদের স্বার্থে এটা যাতে দ্রুত কার্যকর করা হয় সেই ব্যবস্থা করো হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরি বিষয়ে বলতে চাই, আমাদের দেশের সবচেয়ে পুরানো পাবলিক হাসপাতাল হল মেয় হাসপাতাল। ১৭৯২ সালে প্রিন্স দ্বারকানাথ ঠাকুর এই হাসপাতালে ৪০ হাজার টাকা দিয়েছিলেন, সাড়ে সাত বিঘা জমির উপর ২০০ বেডের এই হাসপাতালটি ১৯৮২ সালে রাজ্য সরকার অধিগ্রহণ করেন, কিন্তু এন. আর. আই কে এখন এটা দিয়ে দেওয়া হচ্ছে, আমি এর তীব্র বিরোধিতা করছি এবং এই ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বীরভূম জেলার একটি সমস্যা নিয়ে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাইনিং ডিউজ হচ্ছে ইস্টার্ন কোলফিল্ড লিমিটেড তাদের কাছে ৬৯ লক্ষ ৮৯ হাজার ২১৯.৪৫ টাকা বাকি পড়েছে, এই টাকাটা পাওয়া যাচ্ছ না, আমাদের জেলার উন্নয়নের কাজে এই টাকা লাগত। আমার কাছে যা তথ্য আছে আমি মাননীয় মন্ত্রীর কাছে দিতে চাই যাতে তিনি সংশ্লিষ্ট কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে এ ব্যাপারে কথা বলেন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর্বান ডেভেলপমেন্ট মন্ত্রী মহাশয়, বিধানচন্দ্র রায়ের আমলে যে উদবাস্তু ভায়েরা এসেছিলেন, বিভিন্ন জায়গায় তখন তাদের ক্যাম্প হয়েছিল। নদীয়া জেলার ধুবুলিয়াতে কুপার্স ক্যাম্পে ৩০ হাজার মানুষ বসবাস করছেন, সেখানকার মানুষদের প্রশাসনের আওতায় আনা হল না, সরকারি সুযোগ সুবিধা তারা পাচ্ছে না। অবিলম্বে এটাকে নোটিফায়েড এরিয়ার মধ্যে আনা হোক এবং প্রশাসনিক সুযোগ সুবিধা তাদের হাতে পৌছে দেওয়া হোক। এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মানীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, গ্রামাঞ্চলে বহু যুবক, বেকার ছেলে তারা ভি. ডি. ওর ব্যবসা করছে, প্রতি সপ্তাহে ৬০০ টাকা করে ট্যাক্স তারা দিতে পাবে না, তারা থানার সঙ্গে অবৈধ ভাবে যোগাযোগ করে এই ব্যবসা চালাচ্ছে, ফলে সরকারে রেভিনিউ ফাঁকি পড়ছে, এই ট্যাক্স কমিয়ে দিয়ে যাতে তারা ট্যাক্স দিতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২৭-শে জুলাই, সাংসদ মমতা বন্দ্যোপাধ্যায় মেগাসিটির প্রশ্নে কেন্দ্রীয় মন্ত্রী শ্রী প্রণব মুখোপাধ্যায়ের সঙ্গে দেখা করে একটি কংক্রিট প্রোপোজাল জমা দিয়েছেন, যাতে মুখ্যমন্ত্রী এটা বিবেচনা করেন। এটা মমতা বন্দ্যোপাধ্যায়ের প্রোপোজাল বলেই বামফ্রন্ট সরকারের সমস্ত দলগুলো তেড়েফুড়ে না উঠে এটা খতিয়ে দেখবেন। আপনাকে অনুরোধ করছি এই প্রোপোজালটি অত্যন্ত কনস্ট্রাকটিভ ওয়েতে লেখা, সমস্ত বিষয় এখানে লেখা আছে, এটা জমা দেওয়া হয়েছে, এটার ব্যাপারে সরকার যেন যথাযথ ভূমিকা নেন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত কাল কাগজে মুখ্যমন্ত্রীর একটি ছবি বেরিয়েছিল। তাতে দেখলাম মুখ্যমন্ত্রী কপালে তিলক পরে মোদির সেলুলার টেলিফোনে কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রী শ্রী সুখারামের সঙ্গে কথা বলছেন, আমরা জেনে আনন্দিত হলাম যে, মাননীয় মুখ্যমন্ত্রী এখন আধুনিক প্রযুক্তিকে গ্রহণ করেছেন, আজকে তার দলের লোক সি. এন. এনের সঙ্গে দূরদর্শনে টাই-আপের বিরুদ্ধে বলছেন, অর্থাৎ মুখ্যমন্ত্রী নিজে তিনি মোদীর সঙ্গে টাই-আপ করছেন।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন দপ্তরের মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া এবং শিয়ালদহ ডিভিশানে দৈনিক ট্রেন চলাচল ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে। কোনও দিন অবরোধের জন্য, আবার কখনও মাল-গাড়ি উল্টে যাওয়ার জন্য, আবার কখনও বিদ্যুৎ বিভ্রাটের জন্য লক্ষ লক্ষ নিত্যযাত্রী যারা কলকাতা আসে তাদের অসম্ভব দুর্গতির মধ্যে পড়তে হয়। আমি পরিবহন মন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে যাতে এখানকার ট্রেন চলাচল ব্যবস্থার উন্নতি করার জন্য ব্যবস্থা নেওয়া হয়।

[1-30 – 2-30 p.m.(Including Adjournment)]

**শ্রী নাসিরুদ্দিন খান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র নওদার একটি বিস্তীর্ণ অঞ্চল বছরের ৬ মাস জলমগ্ন হয়ে থাকে। এর আগেও আমি বলেছি, আবারও বলছি, সেখানে সোনাটিকুরি থেকে বাদশানগর, রাজপুর হয়ে টিয়াকাটা পর্যন্ত একটি রাস্তার অত্যন্ত প্রয়োজন। আপনার মাধ্যমে স্যার, মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি এ দিকে আকৃষ্ট করে বলছি, অবিলম্বে এই রাস্তাটির কাজ আরম্ভ করুন। এ ব্যাপারে আমি বারবার দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও এই রাস্তাটির মাপজোপের কাজই আজ পর্যন্ত আরম্ভ হল না। আমার দাবি, অনতিবিলম্বে এই রাস্তাটির কাজ আরম্ভ করা হোক।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহে দেখছি কখনও কলেরা কখনও আন্ত্রিকে লোক মারা যাচ্ছে ইদানিংকালে দেখা যাচ্ছে যে মালদহ জেলাতে ডিপথিরিয়া নামে একটি অসুখে সরকারি মতে প্রায় ২০ জন মানুষ আক্রান্ত হয়েছেন, বেসরকারি মতে এই সংখ্যাটা আরও বেশি। মালদহে ৬ জন লোক এতে মারা গিয়েছেন। জেলার সুপার বারবার কোলকাতায় রেডিওগ্রাম করে ঔষুধ চাইছেন কিন্তু কোন ঔষুধ সেখানে সরবরাহ করা হচ্ছে না। সেখানে ডি. পি. টি. দেওয়া হয় না, ইম্যুনাইজেশনের সঠিক ব্যবস্থা হয়নি। এর ফলে মালদহে ইম্যুনাইজেশন যা হয়েছে তার সংখ্যা হচ্ছে মাত্র ১৯ পারসেন্ট। রাজ্য সরকারের গাফিলতির ফলে মালদহে লোক মারা যাচ্ছে। এ ব্যাপারে রাজ্যসরকারের দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রীমতী মমতা মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে শ্বাশতী কর্মকারের ব্যাপারে যেটা বল হল, সে ব্যাপারেও আমি বলতে চাই এবং আমার মেনশন আছে, আমি দুটি একসঙ্গে বলছি, মেনশানটা আধ মিনিটের মধ্যে বলে দিচ্ছি। আমার জেলা পুরুলিয়া সদর হাসপাতালের নতুন বিল্ডিং ৫ বছর আগে উদ্বোধন হয়ে গিয়েছে। সেখানে ডাক্তার নার্স, অন্যান্য যন্ত্রপাতি সবই আছে কিন্তু বিদ্যুৎ ও জলের অভাবে সেটা চালু করা যাচ্ছে না। একদিকে ঔষুধের দাম বাড়ছে, অপর দিকে হাসপাতালে ভিড় বাড়ছে, এই অবস্থায় অবিলম্বে হাসপাতালটি পুরো মাত্রায় চালু করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। এর পর আমি শ্বাশতী কর্মকারের ব্যাপারে আসছি। এই ব্যাপারে মাননীয় সদস্য রবীন মণ্ডল যেটা বলে গেলেন.......

**মিঃ ডেপুটি স্পিকার :** এখানে সাব-জুডিস ম্যাটার বলা যাবে না।

**শ্রীমতী মমতা মুখার্জি :** স্যার, আমি কোর্ট-এর ব্যাপারে কোনও কথা বলতে চাই না।

**মিঃ ডেপুটি স্পিকার :** ওটা বলা যাবে না। এবারে শ্রী প্রবীর ব্যানার্জি বলুন।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আগে এই বিধান সভায়

মাননীয় সদস্য শ্রী সুশীল বিশ্বাস এবং কমলবাবু সীমান্তে কাঁটা তারের বেড়া দেবার ফলে বহু গ্রাম বাংলাদেশে চলেযাওয়া সম্পর্কে যেটা বললেন সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলছি। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে রামনগর গ্রামপঞ্চায়েতে চকঝাউডিঙ্গা, কালাগ্ছী, পিপলী প্রভৃতি গ্রামে বি. এস. এ যে মেটাল রোড করেছে তার পাশে ২০ ফুট উঁচু কাঁটা তারের বেড়া দেবার ফলে সেখানে বহু মানুষের জমি, ঘরবাড়ি ওপারে চলে যাচ্ছে। আমার দাবি, যুদ্ধকালীন পরিস্থিতির মতন বিষয়টি দেখে অবিলম্বে রাজ্য সরকার বিষয়টি তদন্ত করুন এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এবং মৎস্যমন্ত্রীর দৃষ্টি একটি বিষয়ে আকৃষ্ট করছি। অবিলম্বে একটি সর্বদলীয় প্রতিনিধিদল বিধানসভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হোক। আমরা সমুদ্রের ধারে বাস করি, আমরা জানি সমুদ্রের ধারের মৎস্যজীবীদের কি অবস্থা। আমি বলছি, বিদেশি ট্রলারগুলির লাইসেন্স বাতিল করা না হলে আমাদের মৎস্যজীবীরা মাছ পাবেন না। অবিলম্বে বিদেশি ট্রলারগুলির লাইসেন্স বাতিল করা হোক।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** আপনাকে ধন্যবাদ। আপনি জানেন যে কোনও সাবজুডিস ম্যাটার বিধানসভায় তোলা যায় না। এটাকে সম্পূর্ণভাবে এক্সপাঞ্জ করা হোক।

**মিঃ ডেপুটী স্পিকার :** আমি দেখব যে এটা সাব জুডিস ম্যাটার কিনা।

**(At this stage the House was adjourned till 2.30 p.m.)**

[2-30 – 2-40 p.m.(After Adjournment)]

## LEGISLATION

### The Kalyani University (Amendment) Bill, 1995

**Shri Satya Sadhan Chakraborty :** Mr. Deputy Speaker, Sir, I beg to introduce the Kalyani University (Amendment) Bill, 1995.

(Secretary then read the Title of the Bill)

**Shri Satya Sadhan Chakraborty :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Kalyani University (Amendment) Bill, 1995, be taken into consideration.

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** স্যার, আমি একটা উদ্বেগজনক সংবাদ আপনার অনুমতি নিয়ে এই হাউসের সামনে উপস্থিত করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল রাজগঞ্জ বিধানসভা কেন্দ্রের গণ্ডা থানার ৩০-টা বাড়ি বি. এস. এফ. কর্মীরা জ্বালিয়ে দিয়েছে।

ইতিপূর্বে একজন বি. এস. এফ.-এর লোক ওখানে মারা যায়—কি কারণে বা কিভাবে মারা গেছে তারা আমরা জানিনা। সেই খবর পেয়ে বি. এস. এফ. কর্মীরা ওখানে ৩০-টা বাড়ি ভেঙেচুরে পুড়িয়ে গিয়েছে এবং এলাকায় সন্ত্রাস সৃষ্টি করেছে। বি. এস. এফ.-এর এই স্বেচ্ছাচারী আচরণের প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে এ বিষয়ে কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করার জন্য অনুরোধ করছি। অবলম্বে দোষী বি. এস. এফ. কর্মীদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে এবং রাজ্যের বিভিন্ন জায়গায় বি. এস. এফ. কর্মীরা যেভাবে বিভিন্ন সময় সাধারণ নাগরিকদের ওপর হামলা করছে, আক্রমণ করছে, তা বন্ধ করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে হবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রতি-নিয়ত নর্থ বেঙ্গল থেকে যেসব ট্রেনগুলো শিয়ালদা এবং হাওড়ায় আসে সেগুলো হঠাৎ হঠাৎ বাতিল করা হচ্ছে এবং প্রায় সব ট্রেনই ৮/১০ ঘন্টা করে লেট করছে। আজকে এখানে আমার একটা কলিং অ্যাটেনশনের উত্তর মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য দিয়েছেন, কিন্তু আমি তখন সভায় উপস্থিত হতে পারি নি। আমি সময় মত সভায় উপস্থিত না হতে পারায় তেমনি রেলমন্ত্রী জাফর শরিফ দায়ী, তাঁর শাস্তি হওয়া উচিত। আজকে সব কনডেম গাড়ি দিয়ে উত্তরবঙ্গ থেকে ট্রেনগুলো চালানো হচ্ছে, ফলে প্রতিটি গাড়ি লেট করছে। আমি আপনার মাধ্যমে রেল মন্ত্রকের কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে উত্তর-বঙ্গ থেকে ট্রেনগুলো যাতে সময়ে এখানে আসতে পারে ও চলাচল করতে পারে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। আমি আপনার মাধ্যমে ট্রান্সপোর্ট মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি তিনি এই বিষয়টির প্রতি কেন্দ্রীয় রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করুন এবং আমাদের রাজ্যের ট্রেন চলাচল যাতে স্বাভাবিক থাকে তার জন্য ওঁদের ওপর চাপ সৃষ্টি করুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে রিসেসের সময় লবিতে কয়েকজন এসে আমাদের খবর দিলেন যে, ল্যান্স ডাউন রোডে যে বাড়িটি ভেঙে পড়েছে সেই ভাঙা বাড়ির ধ্বংসস্তুপের ভেতর থেকে এখনও ডেড বডি পাওয়া যাচ্ছে। এই সংবাদ কত দূর সত্য তা আমি জানি না। তবে আজ সকালেও আমাদের যাঁরা ওখান দিয়ে এসেছেন তাঁরা বলেছেন, এখনো এত দুর্গন্ধ বেরচ্ছে যে ওখান দিয়ে যাওয়া যাচ্ছে না। এই অবস্থায় বর্তমানে ওখানকার অবস্থাটা কি, তা যদি মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের বলেন তাহলে আমাদের উদ্বেগ কিছুটা প্রশমিত হতে পারে।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উদ্ধারের কাজ চলছে এবং সব সময়ে আশঙ্কা যে ডেড বডি পাওয়া যেতে পারে। তবে ১/২টির বেশি ডেড বডি থাকার কথা নয়। তা সত্ত্বেও উদ্ধারের কাজ চলছে। উনি এখন যেটা বললেন, আমি বাইরে গিয়ে খবর নেব। প্রকৃত চিত্রটা এখনই জোগাড় করতে পারছি না, পরে জানাব।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বি. এস. এফ সম্বন্ধে একটু আগে রবীনবাবু যা বললেন, আমি কিছুদিন ধরেই রাজ্যসরকারকে এই ব্যাপারে বলছি। কিন্তু এ সম্বন্ধে কারো কোনও হুঁশ নেই, বক্তব্য নেই। চুপচাপ সব বসে আছে। প্রতিদিন অভিযোগ আসছে। এ সম্বন্ধে কিছু একটা হোক। এ সম্বন্ধে রাজ্য সরকারের কোনও বক্তব্য থাকবে না—এটা হতে পারে না। বি. এস. এফ যা খুশি করে যাচ্ছে আর রাজ্যসরকার চুপচাপ বসে আছে। এতগুলো মন্ত্রী শুনছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** বি. এস. এফ সম্বন্ধে তো আপনি ফার্স্ট হাফে মেনশন করেছেন। এখন বসুন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়, শ্রী সত্যসাধন চক্রবর্তী দি কল্যাণী ইউনিভারসিটি (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৫ যেটা নিয়ে এসেছেন সেই বিলের মূল উদ্দেশ্য হচ্ছে, যেহেতু কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপিত হবে, সেহেতু তার প্রেক্ষাপটে বিশ্ববিদ্যালয় কাউনসিলে এবং কলেজে রিপ্রেজেনটেশন, বিশ্ববিদ্যালয়ের পরিচালন সমিতি এবং তার অবস্থান সবই আইনের কাঠামোর মধ্যে বেঁধে রাখতে এই বিলটি এনেছেন। ঠিকই আছে। এই বিলের বিরোধিতা করার কোনও রকম অবকাশ নেই। কারণ শিক্ষার ব্যাপারে আমাদের দৃষ্টিভঙ্গি অত্যন্ত পরিষ্কার। আমরা চাই, শিক্ষা প্রসারিত হোক এবং বিশেষ করে টেকনিক্যাল এডুকেশন প্রসারিত হোক। কিন্তু এই বিষয়ে দু-চারটি কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি এবং আশা করব, তিনি বিষয়টির উপর গুরুত্ব দিয়ে বিবেচনা করবেন এবং বর্তমান প্রেক্ষাপটে আমাদের সবাইকে জানানোর চেষ্টা করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে আমাদের বিশ্ববিদ্যালয় আছে ১২টি। কল্যাণী বিশ্ববিদ্যালয় তার মধ্যে একটি। এটি ডিমড ইউনিভারসিটি শিবপুরকে নিয়ে। সেখানে পশ্চিমবাংলার শিক্ষার চিত্রটা জানা দরকার। সাম্প্রতিককালে একটা বিপজ্জনক অবস্থায় ছাত্র-ছাত্রীরা পড়েছে। তারা পড়তে চায়, কিন্তু স্কুল পাচ্ছে না। তারা পড়তে চাইছে, অথচ কলেজ পাচ্ছে না। ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এই অবস্থা আছে কিনা জানি না, তবে পশ্চিমবঙ্গের মতো এইরকম বিপজ্জনক অবস্থা আর কোথাও দেখছি না। এই জায়গায় এক অদ্ভুত পরিস্থিতির মুখোমুখি শিক্ষামন্ত্রী মহাশয় দাঁড়িয়েছেন। এই জায়গায় আমি একটা চিত্র তুলে ধরছি। ইঞ্জিনিয়ারিং, টেকনিক্যাল কলেজ আমাদের এখানে যেগুলি আছে তাতে আমরা দেখছি যে সংখ্যাটা খুব কম। আই. আই. টি, খড়গপুর ছাড়া শিবপুর, যাদবপুর, যাদবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ, দুর্গাপুর রিজিওনাল ইঞ্জিনিয়ারিং, জলপাইগুড়ি রিজিওনাল ইঞ্জিনিয়ারিং এবং এই নতুন কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজ। তার নিচের ধাপে আই. টি. আই-গুলি যেগুলি লাইসেনসিয়েট ইঞ্জিনিয়ারিং এডুকেশন প্রভাইড করে। তার কিছু পরিচালনা সমিতি শিক্ষা দপ্তরের ডায়রেক্ট আণ্ডারে নেই, কিছু মিনিস্ট্রিতে কিছু লেবারে চলছে। স্বাভাবিকভাবে যদি প্রাইমারি থেকে ইউনিভারসিটি এবং টেকনিক্যালে যাই তাহলে তার কমপ্রিহেনসিভ চিত্রটা তুলে ধরার চেষ্টা করছি। এতে দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গে এনরোলমেন্ট হচ্ছে প্রাইমারি

এডুকেশনে ১ কোটি ১ লক্ষ ১৭ হাজার, ১৯৯৩-৯৪ সালে। এটা হচ্ছে লেটেস্ট ফিগার। অল ইণ্ডিয়া ফিগার আছে অ্যানুয়েল রিপোর্ট হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের ১৯৯৪-৯৫ এতে আছে এনরোলমেন্ট ইন দি মিডল ক্লাশ ৪৬ লক্ষ ৩ হাজার এনরোলমেন্ট ইন হায়ার সেকেণ্ডারি ১৮ লক্ষ ৮১ হাজার ২২৬ তারপর এনরোলমেন্ট ইন দি হায়ার এডুকেশন কলেজ ৩ লক্ষ ৩০ হাজার ৯৯৪। এর মাঝে যে ছেলেমেয়েরা খুব কৃতি ছাত্র ছাত্রী তারা আজকে টেকনিক্যাল পড়তে চাইছে, সে সুযোগ পাচ্ছে না। তার জন্য তাঁরা ছুটছে কর্ণাটক, মহারাষ্ট্র, বিহার, অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু, পণ্ডিচেরী, এমন কি তাদের শিক্ষার পরিকাঠামো পশ্চিমবঙ্গে তুলে ধরতে পারছে না। আমরা খুশি যে কল্যাণীতে একটা ইঞ্জিনিয়ারিং কলেজ হবে, কিন্তু বাস্তবোচিত দৃষ্টিভঙ্গি নিয়ে বলছি—পৃথিবী যে জায়গায় এগিয়ে চলছে টেকনোলজির যুগ, আরো বেশি করে টেকনিক্যাল কলেজ, ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন করার জন্য সরকার পশ্চিমবঙ্গে কোনও উদ্যোগ নেবেন না কেন? রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী বিদেশে গিয়ে শিল্পের জন্য শিল্পপতিদের নিয়ে আসছে, আপনি তাহলে টেকনিক্যাল কলেজ কেন করতে পারবেন না? আপনি আপনার জড়তা ছেড়ে সেই কথাটা একটু বলুন, একটু বাস্তবমুখী দৃষ্টিভঙ্গি যে আমরা পারছি না, আমাদের সীমাবদ্ধতা আছে, আমাদের অর্থ নেই। আপনারা সমাজসেবী, শিল্পের জন্য যেমন শিল্পপতিদের নিয়ে আসছেন তেমনি টেকনিক্যাল ইঞ্জিনীয়ারিং কলেজ করুন, ৪/৫টি ইঞ্জিনিয়ারিং কলেজ করে পশ্চিমবঙ্গের সমস্যার সমাধান করা যাবে না। লেটেস্ট ফিগার কি বলছে, যেখানে ৩ লক্ষ ৩০ হাজার হায়ার এডুকেশন কলেজের, ছাত্র ছাত্রীর সংখ্যা ১ কোটি ১ লক্ষ ১৭ হাজার প্রাইমারি এডুকেশনে হায়ার সেকেণ্ডারিতে ১৮ লক্ষ ৮১ হাজার ২২৬, হায়ার এডুকেশন ৩ লক্ষ ৩০ হাজার ৯৯৪ সেখানে মাত্র ৪টি ইঞ্জিনিয়ারিং কলেজ অফার করে ইঞ্জিনিয়ারিং ছাত্র ছাত্রীদের কি সুরাহা হবে? আমরা বলছি, শুধু কল্যাণীতে নয়, প্রত্যেক জেলায় ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন করা দরকার এখানকার ছাত্র ছাত্রীদের সত্যিকার ইঞ্জিনিয়ারিংয়ের জায়গায় পৌঁছে দেবার জন্য। জেনারেল এডুকেশনের ব্যাপারে অনেক কথা বলেছেন, ইঞ্জিনিয়ারিং, টেকনিক্যাল পড়ার ব্যাপারে আপনাদের আগ্রহ আছে, কিন্তু সেই আগ্রহ এবং বাস্তব দৃষ্টিভঙ্গির মধ্যে কোনও মিল হচ্ছে না। এটা কংগ্রেস, কমিউনিস্টের কোনও ব্যাপার নয়, কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজের মতো আপনাকে সব জায়গাতেই সমাজে দৃষ্টি দিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষার কথায়,—মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী এখানে রয়েছেন—আমরা সুযোগ পাই না, সেই ব্যাপারে বলতে চাই, আমরা দেখেছি মহারাষ্ট্রে ২১টি বিশ্ববিদ্যালয় আছে পশ্চিমবঙ্গে ১২টি, এমন কি বিহারে লালুপ্রসাদ যাদবের রাজত্বে আমাদের চাইতে বেশি। ১৮টি বিশ্ববিদ্যালয়, আমাদের ১২টি। মধ্যপ্রদেশে ১৮টি, মহারাষ্ট্রে ২১টি, কর্ণাটকে ১২টি। আমরা সঙ্কুচিত হয়ে যাচ্ছি। কোথায় আরও ব্যাপকভাবে প্রসারিত হব তা নয়, সঙ্কুচিত হচ্ছি। পৃথিবী দ্রুত গতিতে এগিয়ে যাচ্ছে, ভারতবর্ষ এবং অন্যান্য অঙ্গ রাজ্য এগিয়ে যাচ্ছে, শিল্পের ক্ষেত্রে আপনারা যৌথ উদ্যোগ নিচ্ছেন এডুকেশনের ক্ষেত্রে কেন যৌথ উদ্যোগ নেবেন না? আপনার এবং আমার রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী যদি যৌথ উদ্যোগে শিল্প তৈরি করতে পারেন তাহলে এডুকেশনও কেন যৌথ উদ্যোগে প্রতিষ্ঠিত

হবে না? আমরা তাই উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে দিল্লি বেশি ফাস্ট টাকা খরচ করে ২৯.৫৭, ১০০ টাকায়, পশ্চিমবঙ্গ ২৬.৮৬, ১০০ টাকায় সেকেণ্ড, আর থার্ড হচ্ছে কেরালা ২৬.২৫, ফোর্থ আসাম ২৪.৬১। আপনি ভারতবর্ষের মধ্যে সেকেণ্ড, লিটারেসীতে ১৮, আর ২৫টি রাজ্যের মধ্যে হায়ার এডুকেশনে আপনার চরম খারাপ অবস্থা।

[2-50 – 3-00 p.m.]

কারণ আপনার ইউনিভার্সিটির সংখ্যা কম, কলেজের সংখ্যা কম, টেকনিক্যাল এডুকেশনের সংখ্যা কম। একটা অস্বস্তিকর অবস্থার মধ্যে ছাত্ররা পড়ে আছে। আজকে বিদেশে যাবার অবস্থা নেই, আবার দেশের অন্য জায়গায়ও যেতে পারছেনা। আমরা নিজের রাজ্যেও অবহেলিত অবস্থায় পড়ে আছি। এই জায়গায় একটা নুতন দৃষ্টিভঙ্গিতে আপনাকে ভাবতে হবে। আপনাকে আমি পরিসংখ্যান দিয়ে দেখাচ্ছি। ১৯৯২ থেকে ১৯৯৭ সালের ৮ম প্ল্যানের প্ল্যান আউট লে-তে পশ্চিমবঙ্গের জন্য ধরা হয়েছে ৬ শত কোটি টাকা। আপনি টেকনিক্যাল এডুকেশনে প্ল্যান আউট লে-তে ধরেছেন এক শত কোটি টাকা। আমি পাশাপাশি আপনাকে দেখাচ্ছি যে টেকনিক্যাল এডুকেশনে উত্তরপ্রদেশে ২৫৭ কোটি ৪০ লক্ষ টাকা ৮ম প্ল্যানে ধরা হয়েছে। পাঞ্জাবে টেকনিক্যাল এডুকেশনে প্ল্যান আউট লে-তে আছে ১৯৬ কোটি টাকা। আর পশ্চিমবঙ্গে এক শত কোটি টাকা। মহারাষ্ট্রে টেকনিক্যাল এডুকেশনে খরচ হচ্ছে ৮ম প্ল্যানে ২২৫ কোটি ১৮ লক্ষ টাকা। হরিয়ানা একটা ছোট রাজ্য, সেখানে ভজনলাল মুখ্যমন্ত্রী, সেখানে তাদের প্ল্যান আউটলে হচ্ছে ১০৬ কোটি টাকা টেকনিক্যাল এডুকেশনে। বিহার, লালু প্রসাদের রাজ্য, সেখানে টেকনিক্যাল এডুকেশনে প্ল্যান আউটলে হচ্ছে ১৮৫ কোটি টাকা। আর আপনি, সত্যসাধন চক্রবর্তী আপনি পশ্চিমবঙ্গের জন্য ৮ম প্ল্যানে মাত্র এক শত কোটি টাকা খরচ করছেন। কেরলও তাদের এডুকেশনের জন্য ১৭৬ কোটি ২৫ লক্ষ টাকা খরচ করছে এবং তার মধ্যে ৯৪ কোটি টাকা খরচ করছে টেকনিক্যাল এডুকেশনে। আপনি কল্যাণীতে করছেন ভাল কথা, আমরা সাধুবাদ জানাচ্ছি। কিন্তু আপনি খুব ধীর গতিতে এগোচ্ছেন। আজকে বিশ্ব এগিয়ে যাচ্ছে, ভারত এগিয়ে যাচ্ছে, হরিয়ানা এগিয়ে যাচ্ছে, পাঞ্জাব এগিয়ে যাচ্ছে, বিহার এগিয়ে যাচ্ছে। আর আপনি অধ্যাপক মানুষ, আপনি কেন দ্রুত এগিয়ে যেতে পারছেন না? আজকে পারসেন্টের দিক থেকে পশ্চিমবঙ্গ হচ্ছে ১৬.৬ পারসেন্ট মাত্র। কেরল যেখানে ৫৩.৩৩ পারসেন্ট টেকনিক্যাল এডুকেশানে, সেখানে আপনি মাত্র ১৬.৬ পারসেন্ট। আজকে পাঞ্জাবে ৪৭.৪৮ পারসেন্ট। মহারাষ্ট্রে ২৩.৫ পারসেন্ট। গুজরাট ২৮.৩৯ পারসেন্ট, অন্ধ্রপ্রদেশ ২২ পারসেন্ট বিহার ২০.৩ পারসেন্ট। আর পশ্চিমবঙ্গ টেকনিক্যাল এডুকেশনের ক্ষেত্রে ১৬.৬ পারসেন্ট মাত্র। এটা কি এগিয়ে যাবার কথা? শিক্ষার ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে টেকনিক্যাল এডুকেশনে আপনি ৭ম স্থানে আছেন। এই দৃষ্টিভঙ্গির আমরা বিরোধিতা করছি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি ভাল প্রস্তাব এনেছেন। এই প্রস্তাবের বিরোধিতা করার কোনও অবকাশ নেই। কিন্তু শিক্ষার সামগ্রীক যে দৃষ্টিভঙ্গি তা আজকে লণ্ডভণ্ড অবস্থার সৃষ্টি হয়েছে। ছেলে-মেয়েদের কাছে। ভর্তি হতে গিয়ে প্রতিদিন মারপিট হচ্ছে। আপনারা বলছেন যে ছাত্র

পরিষদ গুণ্ডামি করছে। এটাই হচ্ছে আপনাদের সার্টিফিকেট। আপনারা ভর্তি হবার সুযোগ দিচ্ছেন না, পড়ার সুযোগ দিচ্ছেন না, কলেজ যাবার সুযোগ নেই, একটা বিপজ্জনক অবস্থার সৃষ্টি করা হয়েছে। যদিও এই বিলের বিরোধিতা করার কোনও অবকাশ নেই, তবুও আমি যে কথাগুলি বলেছি, সেই সম্পর্কে আশা করি আপনি উত্তর দেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী যে বিল নিয়ে এসেছেন কল্যাণী ইউনিভার্সিটি অ্যামেণ্ডমেন্ট বিল, ১৯৯৫ এই বিলকে সম্পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। আমাদের মাননীয় মানস ভুঁইয়া মহাশয় যে ভাবে বিলকে সমর্থন করলেন প্রসঙ্গটা এড়িয়ে অন্য প্রসঙ্গে চলে গেলেন। শিক্ষার সামগ্রিক ব্যাপারটা আনেননি। যাই হোক ওঁনার সাজেশন ভালোই মনে হয়েছে, কিন্তু আমি বলতে চাই সামগ্রিকভাবে ভারতবর্ষের যে শিক্ষা সংকোচনের নীতি সেটা আপনারা এড়িয়ে যাচ্ছেন কি করে? ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার জাতীয় সরকার যার বিরাট দায়িত্ব রয়েছে এ ব্যাপারে তারা তাদের দায়িত্ব ঠিক ভাবে পালন করছেন কি করছেন না সেটা আপনি উল্লেখ করলেন না। শিক্ষার ক্ষেত্রে ক্রমশ বাজেটে টাকা কমাচ্ছে এবং প্ল্যান বাজেটে টাকা কমেছে। অথচ একটা জিনিস চালু করার চেষ্টা করছেন সেটা হচ্ছে গ্লোবালাইজেশন। গ্লোবালাইজেশনের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি বেসরকারিকরণ সারা ভারতবর্ষে চালু করেছেন এবং দক্ষিণ ভারতে সমস্ত ইঞ্জিনিয়ারিং কলেজ এবং মেডিক্যাল কলেজে মোটা অঙ্কের ক্যাপিটেশন ফি নিয়ে ছাত্র ভর্তি করা হচ্ছে, অর্থাৎ যাদের টাকা আছে তারা শিক্ষার সুযোগ পাবে এখানে সেটাই সমর্থন করা হচ্ছে, কিন্তু আমাদের এখানে বামফ্রন্ট সরকার কোথাও এটাকে সমর্থন করতে পারেননি। যার জন্য আপনাকে বলতে হবে এই নীতি কেন্দ্রীয় সরকার পাল্টাক। শিক্ষার ক্ষেত্রে কেন্দ্রের যদি সত্যি সত্যি আগ্রহ থাকে, ভারতের মানুষকে যদি শিক্ষিত করতে চায় তাহলে ভারতের অগ্রগতিকে নিশ্চিত করতে হলে যে ধরনের টেকনিক্যাল এডুকেশনের দরকার সেই ধরনের শিক্ষার প্রসার ঘটাতে হলে বাজেটে টাকা বাড়াতে হবে এবং রাজ্য সরকারগুলিকে সাহায্য করতে হবে। সংবিধান পরিবর্তন করে যৌথ তালিকায় শিক্ষাকে নিয়ে যাওয়া হল আর পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিক্ষকদের মর্যাদা দেওয়ার জন্য তাঁদের মাইনের দিকে সুযোগসুবিধা বাড়িয়েছেন। শিক্ষার প্রসারের ক্ষেত্রে ভারত সরকারের দায়িত্ব ছিল পশ্চিমবঙ্গ সহ সমস্ত রাজ্যগুলির সরকারকে সাহায্য করা। একটা আপত্তি আপনি যেভাবে উপস্থাপিত করলেন বিষয়টিতে সেটা ঠিক করলেন না। কল্যাণীতে ইঞ্জিনিয়ারিং-এর টেকনিক্যাল কলেজ হয়েছে। ইতিমধ্যে সেই কলেজ চালু হয়েছে। বামফ্রন্ট সরকার এভাবে দ্রুত এই কলেজ চালু করেছেন। একটা বিল্ডিং পেয়েছেন সেই বিল্ডিং-এ কলেজ শুরু হয়ে যাচ্ছে। আজকে এই কলেজ—দরকার। তাই কল্যাণী ইউনিভারসিটি অ্যামেণ্ডমেন্ট বিল ১৯৮১ সংশোধন করে আজকে নতুন সংশোধনী আইন এই সভায় পেশ করেছেন। এখানে যেসব ধারা পরিবর্তন করতে চেয়েছেন সেগুলো অত্যন্ত প্রাসঙ্গিক, এখানে বিতর্কের প্রশ্ন নেই। মানস

ভুঁইয়া মহাশয় স্বীকার করেছেন এখানে বিতর্ক নেই। এটাকে গণতান্ত্রিককরণ করে যে সমস্ত ধারাবাহিকতা আছে সেই ধারাকে মেইনটেন করে ১৭, ১৮, ২০, ২১, ২২ নং ধারাগুলোকে সংশোধন করা হয়েছে। সমস্ত প্রতিনিধিত্ব মূলক ব্যবস্থা করা হয়েছে, এখানে বিতর্কের প্রশ্ন নোটিফায়েড এরিয়ার সেই অথরিটি বদল হয়েছে মিউনিসিপ্যালিটির ইলেকশন হয়েছে, তার প্রতিনিধিকে নেওয়ার জন্য ১৭ নং ধারাতে এটা পরিবর্তন করা হয়েছে। এইভাবে যে পরিবর্তন আনা হয়েছে সেটা প্রাসঙ্গিক। বর্তমানে যা আমাদের দেশের, আমাদের রাজ্যের ছাত্রদের দিকে লক্ষ্য রেখে দ্রুত বিশ্ববিদ্যালয়ে, ইঞ্জিনিয়ারিং কলেজে টেকনিক্যাল বিষয়গুলি পড়ানোর ব্যবস্থা যাতে হয় তার জন্য আইন দরকার, সংশোধন দরকার। এই প্রসঙ্গে যে আইন আনা হয়েছে তাকে পরিপূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী সত্যসাধন চক্রবর্তী মহাশয় যে বিল এনেছেন, আমাদের দলের পূর্ববর্তী বক্তা ডাঃ মানস ভুঁইয়া বলতে গিয়ে ঠিকই বলেছেন যে এই বিলের বিরুদ্ধে আমরা নয়, এই বিল পাস হোক এটা আমরা চাই। কল্যাণী বিশ্ববিদ্যালয় যেটা আছে সেখানে ইঞ্জিনিয়ারিং কলেজ চালু করার আইনগত স্বীকৃতি নেওয়ার জন্য এই বিল। ভাল কথা। ক্লজ সিক্সে উনি বলেছেন ফ্যাকালটি কাউন্সিল for post-graduate and under-graduate studies in the engineering and technology shall consist of the following members. তার ৭ নম্বরে উনি যেটা বলেছেন যে থ্রি পারসনস having special knowledge in the subject concerned nominated by the Vice-chancellor. এই ক্ষেত্রে আমাদের আপত্তি আছে। তার কারণ আমরা দেখতে পাচ্ছি হেড অফ দি ডিপার্টমেন্টের পক্ষ থেকে থাকবে, প্রফেসার অফ দি ডিপার্টমেন্ট-এর পক্ষ থেকে থাকবে, টিচারদের পক্ষ থেকে থাকবে। তারপরেও আরো এক্সপার্ট তিনজনকে ভাইস-চ্যানসেলারের নমিনি করে নিয়ে আসবার কি দরকার পড়ল সেটা আমি বুঝতে পারছি না। ডাঃ মানস ভুঁইয়া ব্যর্থতার কথা বলেছেন, দলবাজির কথা বলেছেন। নিজেদের দলের লোককে ঢোকাবার জন্য কি এই ৩ জনকে রাখা হয়েছে? মাননীয় শিক্ষামন্ত্রী যে বিল এনেছেন, বিরোধী দলের সদস্য হয়েও এই বিলের বিরুদ্ধে যাচ্ছি না, বরং বিলকে সমর্থন করছি। তেমনি আপনিও এই যে ক্লজে ৩ জন নমিনেটেড রেখেছেন, এই বিলকে আরো ডেমোক্রেটিক করতে এটা বাদ দিন। কারণ ইলেকটেড মেম্বাররাই তো এক্সপার্ট হয়ে আসছে, সেখানে হেড অফ দি ডিপার্টমেন্ট আছে, প্রিন্সিপ্যাল আছেন। সকলেই তো এক্সপার্ট হয়ে আসছেন। তার পরেও শুধু শুধু আরো ৩ জনকে হ্যাভিং স্পেশ্যাল নলেজ বলে এক্সপার্ট হিসাবে আনার দরকার কি আছে? এই ৩ জনকে নমিনি না করাই ভাল। কল্যাণী বিশ্ববিদ্যালয়ে ইঞ্জিনিয়ারিং কলেজ করতে চান, খুব ভাল কথা। এই সুযোগে অন্যান্য ইঞ্জিনিয়ারিং কলেজে যে দুরবস্থা রয়েছে সেই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখতে পাই আমাদের রাজ্যের ইঞ্জিনিয়ারিং কলেজে ছেড়ে আমাদের রাজ্যের ছেলেরা অন্য রাজ্যের ইঞ্জিনিয়ারিং

কলেজে পড়তে যায়। আমাদের রাজ্য খড়গপুরে আই. আই. টি আছে সেখানে পরিবেশ ভাল পঠনপাঠন ভাল সেখানে যে র‍্যাগিং হয় সেটা বন্ধ করার চেষ্টা করুন। যদিও এটা পুরোনো দিন থেকে হয়ে আসছে, এটাকে বন্ধ করার চেষ্টা করুন। কারণ অনেক ভাল ভাল ছাত্র পালিয়ে যাচ্ছে। কল্যাণী বিশ্ববিদ্যালয়ে যে ইঞ্জিনিয়ারিং কলেজ হচ্ছে সেখানে যাতে এই জিনিস না হতে পারে সেটা দেখবেন, সেখানকার পরিবেশ যাতে ভাল হয় সেটা দেখবেন, এই ব্যাপারে আপনার সতর্ক থাকা উচিত। শিবপুরের বি. ই কলেজ, পুরানো দিনের একটা ভাল কলেজ। সেখান থেকে অনেক ছাত্র পালিয়ে আসে। এই রকম সমস্ত ইঞ্জিনিয়ারিং কলেজ এই অবস্থা চলছে, এই ব্যাপারে আপনি একটু দেখবেন। আর একটা বিষয় আপনাকে চিন্তা-ভাবন করার জন্য অনুরোধ করছি। যাদবপুর ইঞ্জিনিয়ারিং কলেজে নাইটে কোর্স চালু আছে। অন্যান্য জায়গায় ছাত্র-ছাত্রীরা এই সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হয়। যাদবপুরে যে রকম নাইটে কোর্স চালু আছে, কল্যাণী বিশ্ববিদ্যালয়ে নাইটে কোর্স চালু করলে মফস্বলের ছেলে-মেয়েরা অনেক সুযোগসুবিধা পায় পড়ার। যারা সকালের কোর্সে পড়তে পারে না, যারা চাকুরি করে তাদের পক্ষে সুবিধা হবে। যাদবপুর ছাড়া এই ফেসিলিটি অন্য কোনও জায়গায় নেই। এই বিলের বিরোধিতা করছি না, সাপোর্ট করছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে বক্তব্যগুলি তুলে ধরলাম সেইগুলি বিবেচনা করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই যে সমস্ত সদস্য বিতর্কে অংশগ্রহণ করেছেন তাঁদের আমি আন্তরিক ধন্যবাদ জানাই এবং আরো ধন্যবাদ জানাই তাঁরা সকলে এই বিলকে সমর্থন করেছেন বলে। এটা আমাদের কাছে খুব আনন্দের কথা। আমরা কল্যাণীতে যে শুধু একটা ইঞ্জিনিয়ারিং কলেজ করেছি, তা নয়, ইতিমধ্যে ৬২টি ছাত্র ভর্তিও হয়েছে, কাউন্সেলিং চলছে। তারা কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজকে বেছে নিয়েছে। কেন এত দ্রুত বেছে নিল? তার কারণ আমরা যে শুধু একটা ইঞ্জিনিয়ারিং কলেজ করেছি, তা নয়। শিক্ষাটাকে শুধু সংখ্যায় বিচার করা যাবে না। আমরা এই ইঞ্জিনিয়ারিং কলেজে আধুনিক বিষয় পড়াবার বন্দোবস্ত করেছি। এবং, সব চাইতে বেশি যে চাহিদা সেই ইলেক্ট্রনিক্স, কম্পিউটার বিষয়গুলো আমরা এই প্রথম বছর থেকেই ওখানে চালু করেছি। এর চাহিদা অত্যন্ত বেশি। আমরা যখন ইঞ্জিনিয়ারিং বা টেকনোলজি নিয়ে আলোচনা করি—নিশ্চয় আলোচনা করতে হবে—তখন একটা জিনিস মনে রাখতে হবে যে, আমাদের শিল্পের ক্ষেত্রে যে পরিবর্তন আসছে এবং যে আসাটা অবশ্যম্ভাবী, তার সঙ্গে তাল মিলিয়ে আমাদের ইঞ্জিনিয়ারিং এবং অন্যান্য যে টেকনোলজিক্যাল ইন্সটিটিউট আছে সেইগুলোকে ঢেলে সাজাতে হবে। সমস্ত ব্যাপারটাই অত্যন্ত চিন্তাভাবনা করে করতে হয়। আমাদের মাননীয় সদস্য মানস ভুঁইয়া মহাশয় বলেছেন যে পশ্চিমবাংলা অন্য কয়েকটা রাজ্যের তুলনায় এই ইঞ্জিনিয়ারিং-এর যে কলেজ এবং তারে যে ছাত্রসংখ্যা, তাতে পিছিয়ে আছে ঠিক। সবচেয়ে এগিয়ে আছে মহারাষ্ট্র, তারপর দেখব কর্ণাটক, তারপর অন্ধ্র, ইত্যাদি। কিন্তু তারা কিভাবে এগিয়ে গেছে?

সারা ভারতবর্ষে যে পদ্ধতিটা নিন্দনীয় হয়েছে এবং আমার মনে আছে, আমি তখন পার্লামেন্টের সদস্য, সেই সময় প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী পার্লামেন্টে বলেছিলেন ক্যাপিটেশন ফি লক্ষ লক্ষ টাকা মানুষের কাছ থেকে নেওয়ার কথা এবং কোনও রকম মেরিট বিচার না করেই। কর্ণাটকে—আমার বলতে দ্বিধা নেই, জাতপাতের ভিত্তিতে হয়েছে। তাতে বহু ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্রদের এবং অনেক জায়গায় জানবেন তাদের যে স্ট্যাণ্ডার্ড, তাদের যে মান, সেটা ভালো নয়। আমি দীর্ঘ আলোচনা করতে চাই না। পার্লামেন্টে এই নিয়ে আলোচনা হয়েছে এবং সুপ্রিম কোর্টে এই নিয়ে মামলাও হয়েছে। সুতরাং, আমরা সেই রথে যাইনি, যেখানে না কি লক্ষ লক্ষ টাকা নিয়ে কলেজ করার নামে ব্যবসা করা হয়েছে এবং সাধারণ মানুষকে ঠকানো হয়েছে। আপনি দেখবেন, ইতিমধ্যে ইউ. জি. সি. কিছু কিছু বিশ্ব-বিদ্যালয়কে জাল বিশ্ব-বিদ্যালয় বলে তাদের তালিকা ঘোষণা করেছে। আমাদের গর্ব, পশ্চিমবাংলা সেই তালিকায় নেই। আমাদের প্রয়োজনের দিকে তাকিয়ে আমাদের ইঞ্জিনিয়ারিং এবং অন্যান্য যেসব টেকনোলজিক্যাল ইন্সটিট্যুট দরকার সেসব আমরা বাড়াব। একটা কথা মানসবাবুকে বলতে চাই, একটু দয়া করে শুনবেন, পশ্চিমবাংলা যে পিছিয়ে রইল, কেন? তার কারণ, একটা রাজ্যের ইঞ্জিনিয়ারিং কলেজ এবং অন্যান্য প্রযুক্তিবিদ্যার অগ্রগতি নির্ভর করে সেই রাজ্যের শিল্পায়নের উপরে। আমাকে বলুন তো, স্বাধীনতার পর থেকে একটা পরিকল্পনা করে পশ্চিমবাংলার শিল্পায়নকে পঙ্গু করে দেওয়ার চেষ্টা কি হয়নি? এবার আপনাকে বলব, ডাঃ বিধানচন্দ্র রায় ফিনান্স কমিশনের কাছে যে প্রতিবেদন পেশ করেছিলেন, সেই প্রতিবেদনে ডাঃ বিধানচন্দ্র রায় বলেছিলেন যে, কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন শিল্প স্থাপনের ব্যাপারে এবং বিভিন্ন জিনিসের দাম সারা ভারতে এক করে দেওয়ার ব্যাপার বাদ দিয়ে, তাতে পশ্চিমবাংলায় শিল্পের বিকাশ রুদ্ধ হয়ে যাবে।

[3-10 – 3-20 p.m.]

এই কথা জ্যোতিবাবু বলেননি। এই কথা ডাঃ বিধানচন্দ্র রায় বলেছিলেন। মানস বাবু, আমার বক্তব্য আমি লোকসভায় কোটেশন দিয়ে বলেছিলাম। ফিনান্স কমিশনের কাছে আমরা প্রতিবাদ করেছিলাম। বিধানবাবু প্রতিবাদ করেছিলেন। আজকে কিন্তু নতুন সুযোগ নিয়ে এই বামফ্রন্ট'এর আমলে পশ্চিমবাংলায় শিল্পে একটা জোয়ার এসেছে, অনেক নতুন শিল্প স্থাপিত হয়েছে। এই শিল্পায়নের সঙ্গে সঙ্গে আমাদের এই সমস্ত যে শিক্ষা তাকেও পাল্টাতে হবে এবং আরও বেশি পরিমাণে আমাদের সায়েন্স ও টেকনোলজির উপরে জোর দিতে হবে। সে দিকে লক্ষ্য রেখেই আবার আমি আপনাকে বলছি, এই যে সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ করা হচ্ছে, মানসবাবু বলেছেন যে প্রাইভেটের ব্যাপারটা কি? আমরা আগেই বলেছি যে আমরা অন্যান্য রাজ্যে যে ভাবে প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ হয়েছে, সেই ভাবে হতে দেব না। আমরা এটাকে নিয়ে ব্যবসা করতে দেব না। কিন্তু ব্যবসা না করে কমার্শিয়াল দৃষ্টিভঙ্গি না নিয়ে যদি কোনও প্রাইভেট কনসার্ন ইঞ্জিনিয়ারিং কলেজ করতে চান—কেননা ইঞ্জিনিয়ারিং কলেজ করা ব্যয়সাপেক্ষ—তাহলে আমরা তাদের সঙ্গে সহযোগিতা করতে প্রস্তুত। মানসবাবু

খুশি হবেন, আমরা ইতিমধ্যেই হলদিয়া এবং দিশরগড়ে যাঁরা ওখানে কারখানা চালাচ্ছেন, তাঁদের সঙ্গে কথাবার্তা চালাচ্ছি। আমরা আশা করি যে যদি সব ঠিক ঠিক চলে তাহলে আরও দুটি ইঞ্জিনিয়ারিং কলেজ, বিভিন্ন শিল্পপতি যাঁরা এগিয়ে এসেছেন তাঁদের সঙ্গে সহযোগিতা করে আগামী বছরেই হয়ত আরও দুটি ইঞ্জিনিয়ারিং কলেজ আমরা চালু করতে পারব। আমাদের লক্ষ্য একটাই। সেটি হচ্ছে, এই শিক্ষাকে প্রাইভেটাইজ না করে, কমার্শিয়ালাইজ না করে সকলের সঙ্গে সহযোগিতার মাধ্যমে আমাদের শিক্ষায় বিস্তার ঘটানো। আমরা সেটি করার দিকে এগোচ্ছি। কল্যাণীতে অত্যন্ত দ্রুততার সঙ্গে আমরা এগোচ্ছি এবং এই আগস্ট মাস থেকে আমাদের ছেলেমেয়েদের ক্লাস শুরু হয়ে যাবে। বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় এবং কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয়ে আমরা মেয়েদের এবং ছেলেদের হোস্টেল চালু করতে পারব। আগামী শিক্ষাবর্ষে আমরা আবার নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ চালু করতে পারব। আমরা কথাবার্তা বলছি এবং সেটি সম্ভব হবে। ইতিমধ্যে যাদবপুর ইউনিভার্সিটির সেকেণ্ড ক্যাম্পাসে আসন সংখ্যা বেড়েছে। শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজকে ডিমড ইউনিভার্সিটি যেটি আগেই করা হয়েছে, বিভিন্ন ইণ্ডাস্ট্রির সঙ্গে যোগাযোগ করে তাদেরও আসন কিছু গত বছর থেকে বাড়ানো হয়েছে। কিছু আসন আমরা বাড়িয়েছি। নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ আমরা স্থাপন করছি। আমাদের লক্ষ্য একটাই। সেটি হচ্ছে, আমাদের রাজ্যের ছেলেমেয়েদের যাতে অন্য রাজ্যে যেতে না হয়, আমাদের রাজ্যে যাতে তাঁরা পড়াশুনা করতে পারেন। আর একটি কথা মানসবাবু বলেছেন। আমাদের এখানে উচ্চশিক্ষা মূলত কিন্তু দ্রুত হারে বাড়িয়ে চলেছি। এই বছরে ১৫০টি কলেজে ২৪০টি বিষয়ে পড়াবার অনুমতি দেওয়া হয়েছে। আজকে আমরা এটির বিস্তার ঘটাচ্ছি। গত বছরে কয়েকটি নতুন কলেজ করা হয়েছে এবং এই বছরে কয়েকটি নতুন কলেজ করছি এবং আরও কয়েকটি নতুন কলেজ আমরা করব। অন্যান্য রাজ্যের সঙ্গে আমাদের রাজ্যের পার্থক্যটা কোথায়? মানসবাবু যখন তুলনা দিয়েছেন তখন বলি, আমাদের শিক্ষার পুরো দায়িত্ব সরকার গ্রহণ করেছেন। আমাদের এখানে একটি কলেজ নেই যেখানে অধ্যাপক এবং অশিক্ষক কর্মচারী বন্ধুরা সরকারের কাছ থেকে বেতন পান না। আপনি যে রাজ্যগুলোর নাম করলেন, আপনি বললেন অধ্যাপক বেশি, কিন্তু বিহার, উড়িষ্যা বা অন্যান্য জায়গায় কি আছে? তাঁরা বহু বড় বড় কলেজ করেছেন, কিন্তু একটা পয়সা সরকার দেন না। পশ্চিমবঙ্গে শিক্ষার উন্নতির জন্য আমরা শিক্ষকদের অভুক্ত রাখব কখন হতে পারে? আমরা শিক্ষার উন্নতির জন্যে আমরা অশিক্ষক কর্মচারিদের অভুক্ত রেখে করব এ হতে পারে? তাই আমরা পুরো দায়িত্ব নিয়ে এটা করেছি। যার জন্য আমরা বাজেটে খরচ বাড়িয়েছি এবং সেই বাজেট আপনাদের কাছে নিয়েও এসেছি, আপনারা পাসও করেছেন। আমরা শিক্ষার ব্যয় বাড়িয়েছি এবং পরিকল্পনা বাবদ কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা হয়েছে। মানস বাবু প্ল্যান আউট লে কি কি ফ্যাক্টরস-এর উপরে নির্ভর করে আপনার জানা নেই বলে আমি মনে করি না। তারপরে রিসোর্স মোবিলাইজেশনের ক্ষেত্রে ফিনান্স কমিশনের রিপোর্ট পড়েননি তা নয়, নতুন নতুন কি কি করছেন এবং কেন্দ্রীয় সরকার কাদের সাহায্যে করেছেন রিসোর্স মবিলাইজেশন ক্ষেত্রে সে সবই আপনি জানেন, সেটা আবার আমার পুনরায়

বলার অবকাশ লাগে না। আপনি এই ব্যাপারে জানা সত্ত্বেও পুরো তথ্য কেন দিচ্ছেন না বুঝলাম না। কিন্তু তা সত্ত্বেও আমরা রিসোর্স মোবিলাইজেশন করেছি, করেও একটা বড় অংশের টাকা কলেজগুলোর ডেভেলপমেন্টের জন্য দিয়েছি। আমি এই হাউসে নিশ্চিত বলতে পারি যে, আমাদের ভর্তির প্রয়োজনে যদি আরও কলেজ করতে হয়, যদি আরও ভর্তি করার জন্য নতুন নতুন বিষয় করতে হয় তা আমরা করব। আমরা ইতিমধ্যেই ২৪০টি বিষয় করেছি, তার মধ্যে বিজ্ঞান এবং অন্যান্য জিনিসও আমরা এখানে করব। আমরা একথাও বলছি, যদি কেউ তথ্য নিয়ে আসে যে ভর্তি হতে পারছে না তাহলে আমরা তার ব্যবস্থা করব। মাননীয় সদস্য শ্রী আব্দুল মান্নান সাহেব র‍্যাগিং সম্পর্কে বলেছেন। ইঞ্জিনিয়ারিং কলেজের পরিবেশ আমরা কিছুতেই খারাপ হতে দেব না, গত বছরে শিবপুর কলেজে যা ঘটেছে তাতে ইঞ্জিনিয়ারিং কলেজের পরিবেশ নষ্ট হয়েছে, এই সম্পর্কে আমি আপনাদের সঙ্গে একমত। কিন্তু আমি খুব দৃঢ়তার সঙ্গে বলছি তা আমরা বন্ধ করেছি। প্রয়োজন হলে আমরা প্রশাসনিক দিক থেকে যা যা ব্যবস্থা নেওয়ার নিয়েছি এবং নেব। আমরা পশ্চিমবঙ্গে এই র‍্যাগিং বন্ধ করতে প্রতিজ্ঞাবদ্ধ। এবং আমরা খুব শীঘ্র র‍্যাগিং বন্ধ করার জন্যে হাইকোর্টের নির্দেশে একটা কমিটি তৈরি করেছি। হাইকোর্ট আমাদের একটা নির্দেশ দিয়েছে সেটা আপনারা জানেন। এবং পরবর্তী সময়ে হাইকোর্টের নির্দেশ অনুযায়ী এই র‍্যাগিংকে কগনিজেবেল অফেন্স হিসাবে ধরে ওই কমিটি যে ভাবে সুপারিশ করবে সেই ভাবেই আমরা আইন আনার জন্যে এখানে বিল পাস করাব। পশ্চিমবঙ্গে ইঞ্জিনিয়ারিং কলেজে যদি কোথাও কোনও রকম পরিবেশ নষ্ট হয় আমরা তা নষ্ট হতে দেব না। এই প্রসঙ্গে আপনাদেরও আমি দৃঢ়তার সঙ্গে ঘোষণা করছি যে আপনারাও এর বিরোধিতা করবেন এবং কোথাও ঘটলেও তাকে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি দিয়ে দেখবেন না। তারপরে আরেকটি কথা বলি মান্নান সাহেব বলেছেন যে চ্যান্সেলারে কেন ৩ জন নমিনি থাকবেন। এর একটি মাত্র কারণ হচ্ছে বিশ্ববিদ্যালয়ের চ্যান্সেলার নমিনির ক্ষেত্রে বিশ্ববিদ্যালয়ের যারা আছেন তারা তো থাকবেনই, এছাড়া এক্সপার্ট যারা আছেন বিশ্ববিদ্যালয়ের বাইরে, তাদেরকেও আনতে হবে। ইঞ্জিনিয়ারিংয়ের ব্যাপারে যেসব অভিজ্ঞ লোক আছেন তাদের পরামর্শও আমাদের বিশেষ প্রয়োজন এবং খুবই সাহায্য করবেন। সেইকারণে তাদের আমরা রাখতে চাই। এবং সেই ক্ষমতা দেওয়া হয়েছে চ্যান্সেলারকে। চ্যান্সেলার নিরপেক্ষভাবে সেই কাজ করবেন এবং এইভাবে আমরা এক্সপার্টদের এরসঙ্গে যুক্ত করতে চাই এই কথা বলে বিরোধী সদস্যরাও এই বিলে অংশগ্রহণ করে এই বিলকে সমর্থন করেছেন বলে আমি খুব খুশি হয়েছি এবং এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Satya Sadhan Chakraborty that the Kalyani University (Amendment) Bill, 1995, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 7 and Preamble**

The question that Clauses 1 to 7 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the Kalyani University (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1995.**

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1995.

**(Secretary then read the Title of the Bill)**

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1995, be taken into consideration.

[3-20 – 3-30 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য মহাশয় যে, বিল এনেছেন 'দি ওয়েস্ট বেঙ্গল সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড অ্যামেণ্ডমেন্ট বিল' তাতে মেজর কিছু চেঞ্জ করার নেই। তবে কতগুলো টেকনিক্যাল ব্যাপার আছে। যেমন পাওয়ার টু এন্টার ইনটু দি ল্যাণ্ড অফ বিল্ডিং। অর্থাৎ ভ্যালুয়েশনের সময় যারা অ্যাসেসমেন্ট করতে যেতেন তাদেরকে ল্যাণ্ডের ওনার বা হাউসের ওনাররা প্রবেশ করতে বাঁধা দিতেন। সেই জন্য একটা রিটেন অর্ডারের কথা বলা হয়েছে। আর যে সমস্ত নতুন আইন আছে তাতে কিছু কিছু টেকনিক্যাল ভুল আছে। আর একটা বোধ হয় প্রিন্টিং মিস্টেক আছে। যেমন মিউনিসিপ্যালিটিতে স্মল এম্-এর জায়গায় ক্যাপিটাল এম হয়েছে। এই বিলের উল্লেখ করতে গিয়ে কতগুলো কথা বলতে হয়। এই বিলের নাম করা হয়েছে একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে। এর নাম করা হয়েছে—'ওয়েস্ট বেঙ্গল সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড'। স্যার, আপনি মফঃস্বলের লোক। আজকে যখন ঘর-বাড়ির ট্যাক্স বাড়ছে তখন এটা রটে যায় যে এটা সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের বা সেন্ট্রাল গভর্নমেন্টের। এতে রাজ্যের কিছু করার নেই। স্যার, এটা একটা হাস্যকর ব্যাপার। স্যার, আজকে যখন মিউনিসিপ্যালিটি এলাকায় বাড়ি-ঘরের অ্যাসেসমেন্ট হচ্ছে, করের হার বাড়ছে তখন শোনা যাচ্ছে এটা সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের, এতে আমাদের কিছু করার নেই। অথচ ওরা যে রিপোর্ট দিচ্ছেন তার ভিত্তিতে মিউনিসিপাল বোর্ড অফ কাউন্সিল ট্যাক্স বসাচ্ছেন। কিন্তু আমরা দেখছি দায়-দায়িত্ব সেন্ট্রালের ঘাড়ে চাপিয়ে

দেওয়া হচ্ছে। এর ফলে গত নির্বাচনের সময় আমাদের একটা অসুবিধার মধ্যে পড়তে হয়েছিল। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, ট্যাক্স-এর ব্যাপারে যখন কিছু আনবেন তখন সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড না বলে সেন্ট্রাল কথাটা তুলে দিয়ে ওয়েস্ট বেঙ্গল ভ্যালুয়েশন বোর্ড বলা হোক। এটা করলে কি অসুবিধা হত? সব ক্ষেত্রেই যদি এই রকম প্রচার করা হয় তাহলে সব দায়-দায়িত্ব একজনের ঘাড়ে গিয়ে পড়ে। ভ্যালুয়েশন বোর্ডের রিপোর্ট যা দিচ্ছেন তার পরিপ্রেক্ষিতে একটা হেয়ারিং হয়। সেটা নিয়ে পরবর্তী সময়ে একটা অ্যামেণ্ডমেন্ট বোধ হয় হয়েছে। সেই সময় রিভিউতে দেওয়া হল হেয়ারিং-এ সেটা বোর্ড অফ কাউন্সিলর'স-দের উপর ছেড়ে দেওয়া হল। বোর্ড অফ কাউন্সিল যখন আবার এ্যাপাবেন্ট বডি তৈরি করেছিল তার ক্ষেত্রে দেখা যাচ্ছে, বহু ক্ষেত্রে জাস্টিফিকেশন হচ্ছে না। জাস্টিস বহু ক্ষেত্রে পাওয়া যাচ্ছে না। একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বহু ক্ষেত্রে এটা হয়েছে। চেয়ারম্যানের বাড়ির ট্যাক্স এক রকম, চেয়ারম্যান বিরোধীর বাড়ির ট্যাক্স আর এক রকম হল, আপনি যে উদ্দেশ্যে এটা এনেছিলেন সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড একটা রিপোর্ট দেবে তার ভিত্তিতে হবে কিন্তু তারা যখন রিপোর্ট দিল সেটা আর কোনও গুরুত্ব থাকছে না। তারা যে অ্যাসেসমেন্টটা দিল তার গুরুত্ব থাকছে না। বোর্ড অফ কাউন্সিল অনেক ক্ষেত্রে কমিয়ে দিল, কাউকে বাড়িয়ে দিল। ৬ টাকা থেকে ৮ টাকা করা হল, ২৫০ টাকাটা ৩০০ টাকা করা হল। এই রকম বৈষম্যমূলক কাজ তারা করে চলেছে। একটা পারসিয়ালিটি কাজ করা হল। এই রকম প্রত্যেকটি মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে এই রকম অভিযোগ এসেছে। মিউনিসিপ্যালিটি নিজের লোকেদের ট্যাক্স কমিয়ে দিচ্ছে, অন্য ক্ষেত্রে বাড়িয়ে দিচ্ছে। আগে মিউনিসিপ্যালিটি ট্যাক্স বাড়ালে লোকে তারা হিয়ারিং দিত এবং সেখানে লোকে বক্তব্য রাখতে পারত। আজকাল কি হচ্ছে, লোকাল কাউন্সিলার তিনি দেখছেন তার ভোটের ব্যাপারে আছে, সেক্ষেত্রে তিনি ট্যাক্স কমিয়ে দিলেন, এই রকম ভাবে একটা পরিকল্পিত রাজনৈতিক স্বার্থ নিয়ে জাজমেন্ট দিচ্ছে। এর ফলে জাস্টিস সঠিকভাবে পাওয়া যাচ্ছে না। ফলে মানুষ তারা সঠিক জাস্টিস পেল না; ট্যাক্স তাদেরকে অতিরিক্ত দিতে হল। সেক্ষেত্রে আপনারা এটা বন্ধ করতে পারলেন না। এই যে ট্যাক্স-এর ব্যাপারটা আপনি আইন করে করলেন সব পঞ্চায়েত এলাকাকে টেনে আনলেন মিউনিসিপ্যালিটির মধ্যে ভোটে জেতবার জন্য, তা নাহলে মিউনিসিপ্যালিটিতে আপনারা জিততে পারবেন না। তাও এবারে বহু ক্ষেত্রে আপনারা জিততে পারলেন না। অ্যাডেড এরিয়ায় আপনারা কি করলেন, পঞ্চায়েত এলাকায় কম লোকে বেশি সিট দিলেন, যেখানে দেখলেন শক্ত ঘাঁটি আছে, সেখানে রাতারাতি মিউনিসিপ্যালিটি এলাকার সঙ্গে জুড়ে দিলেন। ফলে কি হল, মিউনিসিপ্যালিটির হারে তাদেরকে ট্যাক্স দিতে হচ্ছে এমন অনেক গ্রাম পঞ্চায়েত আছে, যেখানে গ্রাম পঞ্চায়েত থাকলে সেখানকার লোকেরা অনেক বেশি সুযোগ সুবিধা পেত, তারা সেই সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হল এবং ট্যাক্স বেশি দিতে হল। কিন্তু তাদেরকে আপনারা সেই অনুযায়ী সুবিধাটা দিলেন না। শুধু মিউনিসিপ্যালিটিতে মেজরিটি পাওয়ার জন্য তাদেরকে যুক্ত করলেন, পঞ্চায়েত এলাকা থেকে তারা যেটুকু সুযোগসুবিধা পাচ্ছিল সেটা থেকে তারা বঞ্চিত হল। আপনি আমাদের ওখানে করলেন কি, চন্দননগর

কর্পোরেশন এলাকাকে বাড়িয়ে নিলেন, সেখানে আপনি জিততেও পারলেন না, আপনি অ্যাডেড এরিয়া করে ৬টি পঞ্চায়েতের ওয়ার্ড নিয়ে এলেন, কিন্তু একজিসটিং মিউনিসিপ্যালিটির লোকেদের সার্ভিস দিতে পারছেন না, তাদের সমস্যা আপনি মেটাতে পারছেন না, আবার কি করলেন, সেখানে পঞ্চায়েতের লোকেদেরকে ঢুকিয়ে দিলেন, এর ফলে তারা পঞ্চায়েতের যে সমস্ত বিভিন্ন প্রকল্পের সুযোগসুবিধা পেতে পারত সেইগুলিও তারা পেল না। আজকে আপনারা যে সংশোধনীটা আনছেন, মিউনিসিপ্যালিটি এলাকায় অতিরিক্ত ট্যাক্স দিতে হচ্ছে, সেখানকার মানুষকে আপনি সুযোগ সুবিধা দিতে পারলেন না, আজকে মানুষ যে ট্যাক্স দিচ্ছে, সে আশা করবে সামান্য বেনিফিট কিছু পাবে। আমি সেইজন্য বলছি, এই বিলটার ব্যাপারে কিছু বলার না থাকলেও সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের ভিত্তিতে আগে যেটা করা হত, বোর্ড অফ কাউন্সিলারের মারফত সেটা এখন টোটালি ভ্যালুয়েশন বোর্ড তারা রিপোর্ট জমা দিচ্ছে বোর্ড অফ কাউন্সিলার-এর কাছে।

[3-30 – 3-40 p.m..]

আমি কোনও রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে বলছি না। কিন্তু ভোটের জন্য বোর্ড অফ কাউন্সিলাররা বাধ্য হয়েই তারা পার্শিয়ালটি করে। সেটা যাতে না হয়, মানুষ যাতে জাজমেন্ট পায় সেটা আপনারা দেখুন। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড যে আইনটা আপনারা সংশোধন করছেন, তাতে আরেকবার হিয়ারিং-এর সুযোগ দিন, ফারদার অ্যাসেসমেন্ট করুন, এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের বিলের উপর যে অ্যামেণ্ডমেন্ট এখানে উপস্থাপিত হয়েছে তার প্রত্যেকটি সেকশনকে আমি সমর্থন করছি। মাননীয় বিধায়ক আব্দুল মান্নান মহাশয় এটাকে আপত্তি না করে, এটাকে সমর্থন করেও, এর ভিতরে রাজনীতির গন্ধ খুঁজছেন। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড একটা বৈজ্ঞানিক পদ্ধতিতে ট্যাক্স ধার্য করছে এবং করবে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের নেতৃত্বে ট্যাক্স অ্যাসেসমেন্ট করার ফলে, পাশাপাশি মিউনিসিপ্যালিটিগুলোর মধ্যে একটা সমতা এসেছে। ১৯৭৮ সালে এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের বিলটা আসে। এর ফলে পরবর্তীকালে কয়েকটি মিউনিসিপ্যালিটি এলাকাকে এবং কর্পোরেশন এলাকার উন্নতি হয়েছে এবং কলকাতা কর্পোরেশন, আসানসোল, শিলিগুড়ি, চন্দননগর এই সমস্ত জায়গারও উন্নতি হয়েছে। তবে এর সামান্য কিছু টেকনিক্যাল আইনগুলো পরিবর্তন করতে হচ্ছে এবং এটাকে আমরা সমর্থন করছি। আমি দুটো বিষয়ে বলব। প্রথমতঃ আগে মিউনিসিপ্যালিটির যে ট্যাক্স হত, তা দুটো কমিটির মাধ্যমে হত। একটা হিয়ারিং কমিটি থাকত, আরেকটা রিভিউ কমিটি থাকত। জনসাধারণ তাদের আপত্তি নিয়ে একবার হিয়ারিং কমিটির কাছে যেত, আরেকবার রিভিউ কমিটির কাছে যেত। এই দুটো কমিটির মধ্যে সিদ্ধান্ত নিতে দেরি হত এবং ট্যাক্স নির্ধারণ করতেও দেরি হয়ে যেত। সেইজন্য ঠিক হয়েছে এই দুটো কমিটির বদলে একটা শুধু রিভিউ কমিটি থাকবে। আর দ্বিতীয়ত

আমরা দেখেছি, ট্যাক্স ধার্য করার জন্য ভ্যালুয়েশন বোর্ড থেকে বা মিউনিসিপ্যালিটি থেকে যদি কেউ অ্যাসেসমেন্ট করতে যেত, তবে তাদের ঢুকতে দিতেন না। তাদের নোটিশ জারি করে ঢুকতে হত। কিন্তু এখন কোনও নোটিশ জারি করতে হবে না, ভ্যালুয়েশন বোর্ডের যারা কর্মী তারা যে কোনও বাড়িতে যেতে পারবেন। যদি তাদের ঢুকতে না দেয়, তারপরে নোটিশ জারি হবে। প্রথমেই নোটিশ জারি করার প্রয়োজন নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিল সমর্থন করে কয়েকটি বিষয় বলতে চাই, নিম্ন, মধ্যবিত্ত মানুষকে আপনি কিছু রিলিফ দিতে পারেন কিনা সেটা দেখবেন। আরেকটা সমস্যা আমরা দেখছি, সেন্ট্রাল গভর্নমেন্টের যে সমস্ত প্রপার্টি আছে, তার ট্যাক্স নির্ধারিত হয়, কিন্তু তারা ট্যাক্স দেবে না, তাদের কাছ থেকে কোনও ট্যাক্স আদায় করা যায় না। তাদের ট্যাক্স যাতে যথাসময়ে আসে সেই ব্যাপারে নজর দেবেন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড অ্যামেণ্ডমেন্ট বিল এখানে রাখা হয়েছে, সেই বিলের সমর্থনে আমি কয়েকটি কথা বলছি। প্রথমত শ্রী আব্দুল মান্নান যা বলেছেন যে সেন্ট্রাল বোর্ড মানে কেন্দ্রীয় সরকারের বোর্ড এই রকম একটা ধারণা সাধারণ মানুষের মনে হয়। গত বছরও আপনি এই এক কথাই বলেছিলেন, আর আমি আগের বারও বলেছি; এবারেও সেই একই কথা বলছি। আমি বলি কি মানুষ অত বোকা নয়, মানুষ বোঝে কোন্‌টা রাজ্যের আর কোন্‌টা কেন্দ্রের। সেন্ট্রাল ব্যাঙ্ক যেমন সেন্ট্রালের নয়, আর স্টেট ব্যাঙ্ক যেমন স্টেটের নয় ঠিক তেমনি সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডও সেন্ট্রালের নয়। বিভিন্ন পৌর কর বিজ্ঞান সম্মত উপায়ে এঁরা নির্ধারণ করে দেন। আপনাদের সুব্রত মুখার্জি যখন পৌর মন্ত্রী ছিলেন তখন এই আইনের উদ্যোগ আপনারা নিয়েছিলেন, কিন্তু তখন এই আইন হয়নি, পরবর্তীকালে এই আইনটা আমরা করেছি। রিভিউ কমিটির বিষয়ে যা বলেছেন, সেটা হল আগে হিয়ারিং অবজেকশন দেওয়া হত, একটা রিভিউ কমিটিতে যেতে হত। সরলীকরণ করার জন্য বাড়ির মালিক যারা কর প্রদান করবেন; তাদের যাতে অসুবিধা না হয়, সেই জন্য রিভিউ কমিটিতে উপস্থিত হয়ে সমস্ত বক্তব্য তারা একটা জায়গাতেই বলতে পারতেন; একাধিক জায়গাতে যাওয়ার কোনও দরকার নেই। যাতে তারা সুবিচার পান সেই জন্যই আমরা রিভিউ কমিটি রাখছি এ ক্ষেত্রে সামান্য কিছু ত্রুটি-বিচ্যুতি দেখা দিলেও দুটি জায়গায় যাবার কোনও দরকার নেই। একটি জায়গাতেই গিয়ে এই ত্রুটি-বিচ্যুতিগুলি সংশোধন করা যেতে পারে। আরেকটি ব্যাপার হলো লোকাল কাউন্সিলার রিভিউ কমিটিতে থেকে রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে কর বাড়িয়েছেন বা কমিয়েছেন এমন অভিযোগ মান্নান সাহেব বলেছেন। যে ওয়ার্ডের জন্য রিভিউ কমিটি সেখানে সেই ওয়ার্ডের কাউন্সিলার সেই রিভিউ কমিটিতে থাকবেন না, অন্যান্য ওয়ার্ডের কাউন্সিলার থাকবেন। স্বাভাবিক ভাবেই এই কাউন্সিলারের সেই রিভিউ কমিটিতে কোনও প্রভাব থাকবে না। মাননীয়া সদস্যা সন্ধ্যা চ্যাটার্জি বলেছেন যাতে বিজ্ঞান ভিত্তিক কর নির্ধারণ করা হয়। করের বোঝা যাতে নিম্নবিত্ত বা স্বল্পবিত্ত মানুষের উপর না চাপে সে ব্যাপারে বলেছেন। কেন্দ্রীয় সরকারের নীতি হচ্ছে

ধ্যবিত্ত সাধারণ মানুষের উপর কর চাপানো, আর আমাদের নীতি হচ্ছে যাদের কর দেওয়ার ক্ষমতা আছে তাদের উপর কর চাপানো। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড যে কর নির্ধারন করে, তাতে দেখবেন যে সেখানে প্রায় ৯০ পারসেন্ট করের যে ডিমাণ্ড, সেই ডিমাণ্ড আসে ৫ থেকে ৭ শতাংশ মানুষের কাছ থেকে। বলা যেতে পারে ৮০ থেকে ৯০ পারসেন্ট মানুষ তাদের প্রদেয় কর হচ্ছে মাত্র ৮ থেকে ৯ শতাংশ। অর্থাৎ বেশির ভাগ মানুষ তাদের বেশি কর দিতে হচ্ছে না। এই পৌর কর কাঠামো নিয়ে এখন পর্যন্ত আইনে বলা আছে যে দুশো টাকা পর্যন্ত যাদের কর নির্ধারণ হবে, মূল্যায়ন হবে, তারা এই কর আওতা থেকে বাদ যেতে পারে যদি বোর্ড অফ কাউন্সিলার্স সিদ্ধান্ত নেন। আমার চিন্তা ভাবনা করছি মধ্যবিত্ত, স্বল্পবিত্ত মানুষদের আরও বেশি সুযোগ সুবিধা দেওয়া যায় কি না, কর কাঠামোকে আরও বেশি সহজ করা যায় কি না, তার জন্য আমরা একটা রিভিউ কমিটি তৈরি করেছি। সেই রিভিউ কমিটি দেখছে আরও বেশি মানুষকে এই করের আওতা থেকে রেহাই দেওয়া যায় কি না।

[3-40 – 3-50 p.m.]

এর আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড যখন কর নির্ধারণ করেন তখন দেখবেন তারা যে কোনও ব্যক্তিগত বাড়ি ও অফিস এবং রাজ্য সরকারের যে সমস্ত বাড়ি ও স্টেট গভর্ণমেন্টের আন্ডারটেকিংস রয়েছে তার উপর কর নির্ধারণ করে দেন কিন্তু কেন্দ্রীয় সরকারের কোনও বাড়ির উপর তারা কর নির্ধারণ করে দিতে পারেন না। এটা করা যায় না। সংবিধানের ২৮৫(এ) ধারা মোতাবেক কেন্দ্রীয় সরকারের কোনও সম্পত্তির উপর পৌর কর নির্ধারণ করা যায় না। কেন্দ্রীয় সরকারের সম্পত্তি সম্পূর্ণ ভাবে পৌর করের আওতার বাইরে। ৭৪তম সংবিধান সংশোধনের সময়ও আমরা দাবি করেছিলাম এবং তার আগে থেকেও বহুবার আমরা দাবি করে আসছি যে কেন্দ্রীয় সরকারের উচিত, হয় এই ২৮৫ ধারার অবলুপ্তি ঘটানো নতুবা নতুন আইন করে রাজ্য সরকারের বাড়ি বা সম্পত্তির উপর যেভাবে কর নির্ধারণ করা হয়, সেইভাবে কেন্দ্রীয় সরকারের জমি, বাড়ি, সম্পত্তির উপর পৌর কর নির্ধারণ করা হোক বা কেন্দ্রীয় সরকারের সম্পত্তিকে পৌর করের আওতায় আনা হোক। আমাদের এই দাবি কেন্দ্রীয় সরকার গ্রহণ করেননি। এরজন্য তারা সংবিধানও সংশোধন করেননি। কিছুদিন আগে আবার আমরা ব্যাপারটি উত্থাপন করায়, কেন্দ্রীয় সরকার এরজন্য একটি কমিটি করেছেন এবং তাতে অন্যান্য রাজ্যের প্রতিনিধি যেমন আছেন তেমনি আমাদের রাজ্যের প্রতিনিধিও আছেন। সেখানে আমরা জোরালো ভাবে দাবি করেছি যে কেন্দ্রীয় সরকারের সমস্ত সম্পত্তি পৌর করের আওতায় নিয়ে আসা হোক। এটা আসলে পৌর কর আদায় বৃদ্ধি পাবে। ২৮ তারিখে এই কমিটির মিটিং ছিল। মহারাষ্ট্রের প্রাক্তন চিফ সেক্রেটারির নেতৃত্বে এই কমিটি হয়েছে। আমরা শুনেছি যে সেখানে বিভিন্ন রাজ্যের প্রতিনিধিরা আমাদের প্রস্তাবের প্রতি সমর্থন জানালেও কেন্দ্রীয় সরকারের প্রতিনিধিরা আমাদের দাবির বিপক্ষে ছিলেন, তারা এর বিরোধিতা করেছেন। আমরা আশা করছি, কেন্দ্রীয় সরকার আমাদের প্রস্তাব গ্রহণ

করবেন। এটা হলে পৌরসভাগুলিতে অনেক বেশি পৌর কর আদায় হবে। এখন এই সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড এই কর নির্ধারণ করার পর ছোট, মাঝারি, বড় পৌরসভাগুলির আয় অনেক বেড়েছে। আমরা মনে করি না যে পৌরসভাগুলি শুধুমাত্র পৌর করের মাধ্যমেই তার এলাকায় উন্নয়নের কাজ করবেন বা নাগরিক পরিষেবার কাজ করবেন। শুধুমাত্র পৌর করের বিনিময়েই তারা এই পরিষেবা প্রদান করবেন এটা হয় না সেইজন্য আপনারা দেখবেন আমরা পৌরসভাগুলিকে বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য অর্থ দিয়ে থাকি। পৌর কর থেকে যা আদায় হয় সেটা হচ্ছে তাদের খরচের ২৫/৩০ শতাংশ আর বাকি ৬৫/৭০ শতাংশ অর্থ আমরা রাজ্য সরকার থেকে বিভিন্ন খাতে পৌরসভাগুলিকে প্রদান করে থাকি। এই ভাবে পৌরসভাগুলি চলছে। ধারাবাহিক ভাবে আমরা পৌরসভাগুলিকে পরিকল্পনা বহির্ভূত খাতে সরকার থেকে আমরা অর্থ দিয়ে আসছি। পৌর কর দেওয়া নাগরিকদের দায়িত্ব ও কর্তব্য কিন্তু কোনও মতেই পৌর করের নামে সাধারণ মানুষের উপর বিরাট করের বোঝা চাপুক সেটা আমরা চাই না। সেই কারণে সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের মাধ্যমে নাগরিকদের বিভিন্ন সুযোগ সুবিধা আমরা দিয়েছি। মান্নান সাহেবও বলেছেন, আমিও বলছি, এটা ছোট সংশোধনী, আশা করি সকলে এটা সমর্থন করবেন। যেগুলি অন্তর্ভুক্ত ছিল না সেগুলি অন্তর্ভুক্ত করা হয়েছে। এই বলে সকলকে এই বিল সমর্থন করার জন্য অনুরোধ জানিয়ে এবং যারা সমর্থন করেছেন তাদের ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Asoke Bhattacharya that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1995, be taken into consideration, was then put and agreed to.

**Clause-1.**

**Mr. Deputy Speaker :** There is no amendment to Clause 1.

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause-2.**

**Mr. Deputy Speaker :** There is amendment to Clause 2 by Shri Lakshmi Kanta Dey which is in order.

**(At this stage Shri Lakshmi Kanta Dey was not present in the House.)**

**(Noise in the Congress Lobby)**

(**Voices :** Sir, how long will you wait and how long the Assembly will wait for Shri Lakshmi Kanta Dey ?)

**(At this stage, Shri Dey entered the chamber)**

**Shri Lakshmi Kanta Dey** : Sir, I beg to move the amendment that—

**(a)** for item **(f)**, the following item be substituted :—

"**(f)** for clause **(ee)**, the following clause shall be substituted :—

**(ee)** "consolidated rate" means the consolidated rate leviable under the Calcutta Municipal Corporation Act, 1980;"

**(b)** after item **(g)**, the following item be inserted :—

"**(gg)** after clause **(i)**, the following clause shall be inserted :—

**(ii)** "municipal area" includes a notified area;"

**(c)** for clause **(h)**, the following clause be substituted :—

"**(h)** for clause **(i)**, the following clause shall be substituted :—

**(i)** "Municipality" means a Municipality as defined in the West Bengal Municipal Act, 1993, and includes a Notified Area Authority;"

**(d)** for item **(i)**, the following item be substituted :—

"**(i)** after clause **(k)**, the following clause shall be inserted :—

**(kk)** "property tax" means the property tax on the annual value of lands and buildings determined and leviable under the Howrah Municipal Corporation Act, 1980, the Siligur Municipal Corporation Act, 1990, the Asansol Municipal Corporation Act, 1990, the Chandanagar Municipal Corporation Act, 1990, or the West Bengal Municipal Act, 1993, as the case may be".

**Mr. Deputy Speaker** : Mr. Bhattacherya, do you accept the amendment ?

**Shri Asoke Bhattacharya** : Sir, I accept the amendment.

The amended of Shri Lakshmi Kanta Dey was then put and agreed to.

The question that Clause 2, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** লক্ষ্মীবাবু, সময়ে থাকবেন।

**Clauses 3 to 13 and the preamble**

**Mr. Deputy Speaker :** There are no amendments to Clauses 3 to 13 and the preamble.

The question that Clauses 3-13 and the preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Central Valuation Board (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Municipal (Amendment) Bill, 1995.**

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Municipal (Amendment) Bill, 1995.

**(Secretary then read the Title of the Bill)**

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় পৌরমন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল, (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৫' সভায় উপস্থিত করেছেন। পরিবর্তিত পরিস্থিতিতে এই বিলটা আনা দরকার ছিল। তাই আমি এই বিলের টোটাল বিরোধিতা করছি না, কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে কতগুলো ক্লারিফিকেশন চাইছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এই বিলে সেকশন-৯২'র অ্যামেন্ডমেন্ট এনেছেন। এখানে আপনি বোর্ড অফ কাউন্সিলরদের এক্সপার্টদের নিয়ে মিউনিসিপ্যাল অ্যাকাউন্টস্ কমিটি তৈরি করার অধিকার দিচ্ছেন এবং এটা বাধ্যতামূলক। এটা কিভাবে গঠিত হবে, যাদের নিয়ে গঠিত হবে তাদের ভোটিং রাইট থাকবে না ইত্যাদি কথা বলেছেন, কিন্তু তাদের ফ্যাংশন কি হবে তা পরিষ্কার ভাবে বলা নেই। তারা কি শুধু আফটার অডিট রিভিউ করবে, না বিফোর অ্যান্ড আফটার সমস্ত কিছুই একজামিন করবে? তাদের কাজ কি হবে? শুধুই পোস্ট মর্টেম করবে, না আগে থাকতেও অ্যাডভাইস করতে পারবে? এই বিষয়টা এখানে পরিষ্কার করে বলা নেই। টোটাল এক্সপেন্ডিচারের সমস্ত ফাইল-পত্র কি তাদের কাছে যাবে, তারা কি অ্যাসেসমেন্ট, এস্টিমেট, সমস্ত কিছু আগে এবং পরে একজামিন করতে পারবে? এই বিষয়টা যদি মাননীয় মন্ত্রী মহাশয় একটু পরিষ্কার করে বলেন তাহলে ভাল হয়। আমি জানতে চাইছি, ধরুন একটা পৌর এলাকার মধ্যে একটা রাস্তা হবে, যারা অ্যাকাউন্টস কমিটির দায়িত্বে থাকবেন তাঁদের কি সেই রাস্তার এস্টিমেট করার অধিকার থাকবে, না সে রাস্তা বাবদ টাকা খরচ হয়ে যাবার

পর সেই টাকা প্রপারলি খরচ হয়েছে কিনা দেখবে, সেই এক্সপেন্ডিচার রিভিউ করবে? তারপর ক্লজ-১৭'তে সেকশন ৯৪'র একটা অ্যামেন্ডমেন্ট এনেছেন। এখানে বলা হয়েছে কোনও পৌর এলাকার মধ্যে যদি কোনও ট্যুরিস্ট স্পট থাকে তাহলে সেখানে যেসব ট্যুরিস্টরা যাবেন তাদের সেই ভ্রমণের পরিপ্রেক্ষিতে পৌরসভা তাদের কাছে কিছু ফি আদায় করতে পারবে এবং সেটা এখানে নির্দিষ্ট করে দিয়েছেন। আমি ইতিপূর্বে এই হাউসে বলেছি যে, আমাদের রাজ্যে কোথাও কোথাও কেউ কেউ ইতিপূর্বে তীর্থ কর চালু করে দিয়েছে। আমাদের ওখানেই আমরা এই জিনিস দেখছি। যারা তারকেশ্বরে বাবা তারকনাথের মাথায় জল ঢালতে যায়—তারকেশ্বরের তীর্থ যাত্রী—তাদের কাছ থেকে একটা করে ফি নেওয়া হচ্ছে। এ বিষয়ে একটা নির্দিষ্ট আইন হওয়া উচিত, তা নাহলে তীর্থ যাত্রীদের অনেক সময় একাধিক জায়গায় এই ফি দিতে হচ্ছে। আমরা দেখছি ঐ ক্ষেত্রে একবার তারা বৈদ্যবাটীতে ফি দিচ্ছে, আবার তাদের তারকেশ্বরে ফি দিতে হচ্ছে। এরপর দেখা যাবে শ্রীরামপুর পৌরসভা তাদেব কাছ থেকে ফি নিচ্ছে এবং তারপর দেখা যাবে কোন্নগর পৌরসভাও ফিস বসিয়ে দিয়েছে। এই ভাবে যদি হয় তাহলে একজন তীর্থযাত্রী যতগুলো পৌরসভা বা পঞ্চায়েত এলাকার ওপর দিয়ে তীর্থ করতে যাবেন ততগুলো জায়গায়ই যদি তাঁকে তীর্থ কর দিতে দিতে যেতে হয় তাহলে দেখা যাবে তীর্থক্ষেত্রে পৌঁছতে তাঁকে ৪০/৫০ টাকা তীর্থ কর দিতে হয়েছে। সুতরাং এ বিষয়ে আমি মন্ত্রীর পরিষ্কার বক্তব্য চাইছি। ট্যুরিস্টদের কাছ থেকে যে কর আদায় করা হবে তা কিভাবে হবে এবং একই ব্যক্তির কাছ থেকে একই ক্ষেত্রে দুবার করে কর আদায় করা হবে কিনা সেটাও তিনি একটু আমাদের পরিষ্কার করে বলবেন। এরপর এখানে ফায়ার প্রিভেনশন অ্যান্ড ফায়ার সেফটির ব্যাপারে একটা অ্যামেন্ডমেন্ট এনেছেন। আমি মনে করি এটার দরকার আছে। এখানে বলা হচ্ছে এ বিষয়ে মিউনিসিপ্যালিটি সার্টিফিকেট দিতে পারবে। আমরা জানি বিভিন্ন এলাকায় বিভিন্ন ক্লাব বা প্রতিষ্ঠান যখন যাত্রা বা অন্য কোনও ফাংশন করে তখন তারা ডাইরেক্টর অফ ফায়ার সার্ভিসের কাছ থেকে সার্টিফিকেট নেয়। এ ক্ষেত্রে আমার মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাস্য এই যে, এখন কি সেই সার্টিফিকেট শুধু মিউনিসিপ্যালিটির কাছ থেকে নিলেই হবে, না মিউনিসিপ্যালিটির কাছ থেকে সার্টিফিকেট নেবার পরে আবার ডাইরেক্টর অফ ফায়ার সার্ভিসের কাছ থেকেও ফায়ার সেফটি সার্টিফিকেট নিতে হবে? এটা কি হবে, এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের পরিষ্কার করে বলার দরকার আছে।

[3-50 – 4-00 p.m.]

এই বিল যখন উনি নিয়ে এসেছেন এই প্রসঙ্গে কতকগুলি কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। এই যে নতুন নগরপালিকা আইন অনুযায়ী যারা জিতে এসেছেন—আপনাদের দল থেকেও যেমন জিতে এসেছেন, তেমনি আমাদের দল থেকেও জিতে এসেছেন। জিতে এসে চেয়ারম্যান কাউন্সিল তৈরি হয়েছে। এর ফাংশন কিন্তু ভাগ করা নেই। বলা হয়েছে, চেয়ারম্যান কাউন্সিলকে চেয়ারম্যান পাওয়ার ডেলিগেট করবে। পুরানো বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট-৩কে চেঞ্জ করে নতুন যে আইন এনেছেন সেই আইনের সঙ্গে

অনেকেই পরিচিত নন। অফিসাররাও টোটালি পরিচিত নন। এর ফলে নতুন যে মিউনিসিপ্যালিটিগুলি তৈরি হয়েছে সেখানে একটা বিশৃঙ্খলা দেখা দিচ্ছে। যারা নতুন জিতে এসেছেন তাদেরকে এই আইন সম্বন্ধে সচেতন করতে অফিসাররা পারছেন না অর্থাৎ তারাও জানেন না। পঞ্চায়েতে এইরকম অবস্থা হয়েছিল। মাননীয় মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় এইজন্য ট্রেনিং-এর ব্যবস্থা করেছিলেন। মিউনিসিপ্যালিটিগুলিতে চেয়ারম্যান কাউন্সিল যারা হয়েছেন তাদের মধ্যে মহিলা মেম্বার যেমন এসেছেন তেমনি বিশেষ করে এস.সি এবং এস.টি. থেকেও জিতে এসেছেন। তাদের মধ্যে অনেকেরই একাডেমিক কোয়ালিফিকেশন সবার সমান নয়। অনেকে ইংরাজি পড়ে বুঝতে পারেন না। এরজন্য যদি ট্রেনিং-এর ব্যবস্থা করতে পারেন তাহলে এদের সুবিধা হয়, বেনিফিটেড হয়। অ্যাডমিনিস্ট্রেশন চালাতে, মিউনিসিপ্যালিটি চালাতে তাদের অনেক সুবিধা হয়। দ্বিতীয় হচ্ছে, মিউনিসিপ্যালিটিগুলিতে কতকগুলি অসুবিধা দেখা দিয়েছে। এন্ট্রি ট্যাক্স আপনি তুলে দিয়েছেন। এটা সেন্ট্রাল গভর্নমেন্ট এবং আমাদেরও একটা দাবি ছিল। এখন এই এন্ট্রি ট্যাক্স তুলে দেবার ফলে দেখা যাচ্ছে মিউনিসিপ্যালিটিগুলির ইনকাম কমে গেছে। একটু আগে আপনিই বললেন, সব মিউনিসিপ্যালিটিগুলি চাচ্ছে, কর্মচারিদের মাহিনা দিতে হবে। এখন মিউনিসিপ্যালিটিগুলির ইনকাম কমে গেছে, রিসোর্স নেই। যার ফলে মিউনিসিপ্যালিটিগুলি হ্যান্ডিক্যাপড অবস্থায় চলে গেছে। এবারে আর একটা নতুন জিনিস হয়েছে। বেশ কিছু মিউনিসিপ্যালিটিতে রাজনৈতিক পরিবর্তন হয়েছে। এমন অনেক মিউনিসিপ্যালিটি আছে যেগুলিতে আপনারা স্বাধীনতার পর থেকে চালাচ্ছিলেন, সেই সব মিউনিসিপ্যালিটিগুলিতে অন্য রাজনৈতিক দল এসেছেন। কিন্তু দেখা যাচ্ছে, আগেকার পাপের বোঝা অর্থাৎ দেনা পরবর্তী যারা মিউনিসিপ্যালিটিতে এসেছেন তাদের সেই আগেকার দেনা মিউনিসিপ্যালিটিকে চালাতে হচ্ছে। আগে যারা মিউনিসিপ্যালিটিতে ছিল তারা সমস্ত টাকা খরচ করে দিয়ে চলে গেল। যারা নতুন এল তাদের দেনার মুখে রেখে দিয়ে চলে গেল। এইভাবে যদি সমস্ত ল্যায়াবিলিটি চাপিয়ে দেন, তাহলে যারা এল তারা মানুষকে যে প্রতিশ্রুতি দিয়ে মিউনিসিপ্যালিটিতে এসেছে তা বাস্তবে রূপায়িত করা সম্ভবপর নয়। এইরকম একটা মিউনিসিপ্যালিটিতে ১ কোটি টাকার বিদ্যুতের বিল বাকি আছে। আগে যারা এই মিউনিসিপ্যালিটিতে ছিল তারা ৫ বছর, কি ১০ বছরের টাকা বাকি রেখেছে, টাকা দেয়নি। এখন যারা এল তাদের বিদ্যুতের বিল না মেটালে লাইন কেটে দেবে। আমি উদাহরণ দিয়ে চাঁপদানী মিউনিসিপ্যালিটির কথা বলতে পারি, যেখানে ৮০ লক্ষ টাকার বিল বাকি ছিল। আপনারা টাকা দেননি। এখন কংগ্রেসের মিউনিসিপ্যালিটি আসার ফলে জলের লাইন পাচ্ছে না। সি.ই.এস.সি. বলছে, জলের লাইন দেব না, আগে আগেকার বিল মেটাও। এই মিউনিসিপ্যালিটির পক্ষে আগেকার দেনা ১ কোটি টাকার মতন মেটানো সম্ভবপর নয়। এরা মানুষের কাছে যে প্রতিশ্রুতি দিয়ে এসেছিল, এখন সেটা পূরণ করা মুশিকল হয়ে যাচ্ছে। কারণ আগেকার লায়াবিলিটি নিতে হচ্ছে। সুতরাং এ ব্যাপারে আপনি সঠিক পদক্ষেপ নিন। তা নাহলে নতুন যারা এসেছেন তাদেব উপর ইনজাসটিস করা হচ্ছে। আমি ঐ মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানকে সঙ্গে করে নিয়ে এসে আপনার সঙ্গে দেখা করে বলেছিলাম। তারপর দেখা

যাচ্ছে, প্রভিডেন্ট ফান্ডের টাকা বাকি রেখে চলে গেছে। অক্টয়ের ৫ লক্ষ ৬০ হাজার টাকা আপনি কেটে নিলেন, কারণ সেই টাকা নাকি প্রভিডেন্ট ফান্ডে জমা পড়ে যাবে। এই মিউনিসিপ্যালিটি ২৩ জুন তৈরি হয়েছে। এই প্রভিডেন্ট ফান্ডের টাকা আপনাদের আমলে বাকি পড়ে ছিল। এখন এই বাকি টাকাটা এদেরকে পেমেন্ট করতে হবে। এমনিতে তো কর্মচারিদের মাহিনা দিতে পারছেন না। তখন তো একজিকিউটিভ অফিসাররা আপনাদের কন্ট্রোলে ছিল। তখন কেন প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেননি? ২৮শে মে নির্বাচন হয়েছে। ২৩ জুনের থার্ড উইকে নতুন চেয়ারম্যান হল। গেজেট হওয়ার পর থেকে ৩।৪ সপ্তাহে সমস্ত মিউনিসিপ্যালিটির চলে গেল।

সেজন্য বলছি আগের মিউনিসিপ্যালিটির পাপের বোঝা এখনকার মিউনিসিপ্যালিটি কেন বইবে? আপনাদের পাপের বোঝা যদি কংগ্রেস পরিচালিত বোর্ডের উপর চাপিয়ে দেন তাহলে একটা বিরাট অধিকার করা হবে। আপনাকে বার বার বলা হয়েছিল যে মিউনিসিপ্যালিটিগুলির একটা সোর্স অফ ইনকামের ব্যবস্থা রাখুন। এন্ট্রি ট্যাক্স তুলে দিলেন, সেলস ট্যাক্সটা রাখুন, এন্টারটেনমেন্ট ট্যাক্সটা দিন। একসাইজ ডিউটির ব্যাপারটা আছে, সেটা আপনাদের লক্ষ্য রাখা উচিত। এগুলি আমরা মাননীয় অর্থমন্ত্রীর সামনে বহুবার বলেছি। এবার রেগুলেটেড মার্কেটের কথায় আসছি, আপনারা রেগুলেটেড মার্কেটের কথা বলেছেন, আমাদেরই এগুলি জঞ্জাল পরিষ্কার করতে হচ্ছে। যখন আমাদের বোর্ড ছিল তখন তো মার্কেট ফি নিয়ে চলে এসেছেন। এ ব্যাপারে বোর্ডের চেয়ারম্যানকে তো নিয়ে এসেছিলাম রেগুলেটেড মার্কেট মন্ত্রী এবং এগ্রিকালচারাল মার্কেটিংয়ের মন্ত্রীর সঙ্গে দেখা করিয়ে দিয়ে বহুবার কথা বলা হয়েছে। আর বার বার করে বলা হয়েছে যে মিউনিসিপ্যালিটির একটা সোর্স অফ ইনকামের কথা চিন্তা করতে হবে। তারপর মিউনিসিপ্যালিটির এমপ্লয়িদের মাইনের টাকা দিতে হবে। সে দায়িত্ব রাজ্য সরকারকে নিতে হবে। কর্মচারিদের মাইনে না দিতে পারার জন্য তাদের আন্দোলনটা অন্য দিকে চলে যাচ্ছে, কাজেই বিক্ষোভের হাত থেকে বাঁচার জন্য তারা মাইনে দিয়ে আর অন্য কোনও ভাল কাজ করতে পারছে না, কাজেই এই দায়িত্বটা রাজ্য সরকারকে নিতে হবে। আর একটা কথা, রিজারভেশনের লিস্টগুলি আমাদের কাছে পাঠিয়ে দেবেন। কোনও ওয়ার্ডে সিডিউলড কাস্ট, সিডিউলড ট্রাইবস, মহিলা, সিডিউলড কাস্ট মহিলা, এগুলি পাঠিয়ে দেবেন। এগুলির ফর্মালি পাঠাচ্ছেন না, এ বারে ১, ৩, ৪, ৭ আর ২, ৫, ৮ পরের বছর হবে। কোনও কোনও ওয়ার্ডগুলি সিডিউলড কাস্টের সেগুলি জানালেন না। এ বছর কোনগুলি হয়েছে, পরের বছর কোনগুলি হবে এ কথা বার বার বলা সত্ত্বেও আমাদের জানাননি। প্রধান দল বিরোধী দলকেও জানাবার প্রয়োজন মনে করেননি। অতীতে আমরা দেখেছি রিজারভেশনের ক্ষেত্রে চরম দলবাজি করেছেন, যেখানে দেখেছেন আপনাদের দলের চেয়ারম্যানকে বাঁচাতে হবে সেখানে সিট নম্বর বদল করেছেন আর বিরোধী দলের কেউ থাকলে সেটা রিজার্ভ করেছেন। নির্বাচনে কি করেছেন সেটা বলতে গেলে অনেক সময় লাগবে। সল্টলেক, কালক্যাটা কর্পোরেশনের নির্বাচনের কথা বলতে গেলে অনেক সময় লাগবে, কাজেই লিস্টগুলি

জানিয়ে দেবেন না হলে পরবর্তী নির্বাচনের সময় গন্ডোগোল হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপকুমার মজুমদার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন বিল এসেছে তাকে সমর্থন করে ২/১টি কথা বলতে চাই। এখানে একটা কথা পরিষ্কার করে বলা আছে যে নোটিফায়েড এরিয়া অথরিটির যে নির্বাচন বিল রাখা হয়েছে তাকে গভর্নমেন্ট সরাসরি নোটিশ দিয়ে নির্বাচন ঘোষণা করতে পারে। কংগ্রেস আমলে কোনও নির্বাচন হত না। তারপর দ্বিতীয় কথা ভেকেন্ট ল্যান্ড সম্বন্ধে। আগে কোনও ধরা বাঁধা নিয়ম ছিল না এখন বলা হয়েছে যে এই শিলিং ম্যাকসিমাম ৫ পারসেন্ট হবে। আমার মনে হয় যাদের ভেকেন্ট ল্যান্ড পড়ে আছে তাঁরা সেদিক থেকে সুবিচার পাবেন।

[4-00 - 4-10 p.m.]

সাধারণ মানুষের কিছু ভ্যাকেন্ট ল্যান্ড পড়ে আছে, কাজে লাগাতে পারছে না। তাদের ট্যাক্স দিতে হত চড়া হারে। সে দিক থেকে রিলিফ নিয়ে এসেছেন, আমি এটাকে স্বাগত জানাচ্ছি। প্রপার্টি ট্যাক্স অনেকে দেন না, এমন একটা অবস্থায় আছে যেন না দিলেও চলে। এই সংগে [illegible] বলা হয়েছে যে যদি এক বছর পর্যন্ত প্রপার্টি ট্যাক্স না দেওয়া হয় তাহলে জলের লাইন কেটে [illegible]। যেমন কেন্দ্রীয় সরকার টেলিফোনের লাইন কেটে দিচ্ছে, ইলেক্ট্রিসিটির কানেকশন কেটে দিচ্ছে, সেখানে এক বছর পর্যন্ত প্রপার্টি ট্যাক্স ডিউ থাকলে জলের লাইন কেটে দেওয়া হবে। কাজেই এটা সঠিক উদ্দেশ্যেই আনা হয়েছে অর্থাৎ মিউনিসিপ্যালিটিগুলি যাতে তাদের অর্থ সংগ্রহ করতে পারে, সেই দিক থেকে এটা সঠিক ভাবেই আনা হয়েছে। আর একটা কথা হচ্ছে, হাইরাইজ বিল্ডিংগুলির ক্ষেত্রে ফায়ার ফাইটিংটা বাধ্যতামূলক ভাবে রাখা হয়েছে। অনেক ক্ষেত্রে দেখা যায় যে হাইরাইজ বিল্ডিংয়ে ফায়ার ফাইটিং ইকুইপমেন্ট থাকে না। এখন বলা হচ্ছে যে, ডিপার্টমেন্ট স্যাটিসফায়েড হবে যে আগুন লাগলে তা প্রিভেন্ট করার মতো ব্যবস্থা হাইরাইজ বিল্ডিংগুলির আছে। কাজেই আমি এটাকে স্বাগত জানাচ্ছি। আমরা দেখেছি যে কলকাতায় কতকগুলি অগ্নিকান্ড ঘটে গেছে। আমরা দেখেছি যে আগুন লাগার পরে ডিপার্টমেন্ট সতর্ক হচ্ছে। এটা না করে আগে থাকতে যাতে তদারকি করা যায় সেটা দেখতে হবে। আমরা দেখেছি যে কিছু দিন আগে বড়বাজারে আগুন লাগল এবং সেই আগুনে কয়েক শত কোটি টাকার সম্পদ নষ্ট হয়ে গেল। ২।৩ দিন আগে ব্রাবোর্ন রোডে আগুন লাগল এবং সেই আগুন নেভাতে অনেক সময় লাগল। আমি সরকারকে বলব যে এই আইনের সঙ্গে সঙ্গে একটা তদারকি কমিটি করুন, যারা এই হাইরাইজ বিল্ডিংয়ের ব্যাপারে তদন্ত করে দেখবেন যে যথাযথ ভাবে এগুলি করা হয়েছে কিনা। সেই ভাবে তারা একটা রিপোর্ট সরকারকে দেবেন এবং তার ভিত্তিতে সরকার ব্যবস্থা গ্রহণ করতে পারবেন। আমি আর একটা বিষয়ে এখানে বলব সেটা হচ্ছে, হিসাব-নিকাশ এবং রক্ষণাবেক্ষণের যে নিয়ম আছে, এখন যা মেনটেন হয়, মিউনিসিপ্যালিটিতে যে কমিটি

আছে, সেখানে দরকার হবে, বিশেষজ্ঞদের নিয়ে আসুন, প্রয়োজনে বাইরে থেকে আনা যেতে পারে, তাদের এই কমিটিতে রাখুন। আমরা দেখছি যে বহু মিউনিসিপ্যালিটিতে টাকা তছরূপ হচ্ছে, নয়ছয় হচ্ছে, দুর্নীতি হচ্ছে। ট্যাক্সপেয়িদের মানি সামান্য কয়েকজন লোকের পকেটে চলে যাচ্ছে। এগুলি দেখার জন্য কোনও লোক নেই, এই বহু অভিযোগ আমরা শুনেছি। আমরা দেখছি যে কংগ্রেস পরিচালিত মিউনিসিপ্যালিটিতে যথেচ্ছভাবে লোক নেওয়া হয়েছে, টাকা আজে বাজে ভাবে খরচ করা হয়েছে। এর ফলে এমন অবস্থা হয়েছে যে মাইনা দেবার মতো টাকাও নেই। অথচ কংগ্রেস আমলে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত মিউনিসিপ্যালিটিগুলিকে যে টাকা দেওয়া হয়েছে, আজকে সেই টাকার পরিমাণ বহু গুণ বেড়েছে। কোনও কোনও ক্ষেত্রে দেখা গেছে যে প্রায় ১০০ গুণও বেড়ে গেছে। সেই টাকা নিয়ে মিউনিসিপ্যালিটিগুলি পরিকল্পনা করে নাগরিকদের স্বাচ্ছন্দ্য দেবে, সেটাও তারা দিতে পারছে না। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে, আপনি প্রয়োজন হলে বাইরে থেকে বিশেষজ্ঞ নিয়ে আসুন, যারা অ্যাকাউন্ট ভাল বোঝেন সেই রকম লোককে অ্যাকাউন্টস কমিটিতে নেওয়া হোক।

তাদের রিপোর্ট সরকারের কাছে, বিধানসভায় পেশ করা হয়। এই সংশোধনীকে সমর্থন করে, সামগ্রিক ভাবে সমস্ত বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** (অনুপস্থিত।)

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলকে সমর্থন করে দুই-চারটি কথা বলতে চাই। শেষের পৃষ্ঠায় এর উদ্দেশ্য দেওয়া আছে, সুতরাং এই বিষয়ে আলোচনা করতে চাই না। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে একটা বিষয়ের প্রতি দৃষ্টি দিতে অনুরোধ করছি যে সেন্ট্রাল ভ্যালুয়েশনের ভিত্তিটা সাইনটিফিক, এর উপর ভিত্তি করে ভ্যালুয়েশন ঠিক করা হয়। ল্যান্ড অ্যান্ড বিল্ডিং এর যে ভ্যালুয়েশন ধরা হয় সেটা অ্যানুয়াল ভ্যালুয়েশনে যেটা ধরা হয় সেটা হল ইনফ্লেটেড রেটের উপর যে ভ্যালুয়েশন, সেই ভ্যালুয়েশনকে ধরে এটা করা হয়েছে। সুতরাং সেখানে সাধারণ গৃহস্থের কোনও কন্ট্রিবিউশন থাকে না। ইনফ্লেটেড ভ্যালুয়েশনে কস্ট অফ লিভিং বেড়ে যায়। এভাবে ইনফ্লেটেড রেটের উপর ল্যান্ড অ্যান্ড বিল্ডিং-এর ট্যাক্স ধরা হয়। এতে গরিব মানুষদের খুব অসুবিধা হয় গরিব মানুষদের যাতে কোনও অসুবিধা না হয় সেদিকে আপনি দৃষ্টি দেবেন। দ্বিতীয়তঃ, অনেক কলকারখানার মালিকরা ট্যাক্স না দিয়ে ডিউ রেখে দেয়। পরে তারা সিক বলে কারখানা বন্ধ করে দেয়, তখন আর তাদের কাছ থেকে ট্যাক্স আদায় করা যায় না। ক্লোজার ইত্যাদি নানা অজুহাত দেখিয়ে তারা ট্যাক্স এড়িয়ে যায়। এদের কাছ থেকে ঠিকমতো যাতে ট্যাক্স আদায় করা যায় সেদিকে দৃষ্টি দেবেন। এছাড়া ব্যারাকপুর মহকুমার একটা বিশাল জায়গায় মিউনিসিপ্যালিটি এলাকায় অনেক রেফিউজি রেচেড কন্ডিশনে বাস করেন, তাদের ক্ষেত্রে ভ্যালুয়েশনের প্রিন্সিপ্যাল কি হবে সেটা আপনাকে ভাবতে হবে এবং এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ৯৩ নম্বর সংশোধনী বিল এখানে উত্থাপন করা হয়েছে সেই বিলকে সবাই সমর্থন করেছেন, সমস্ত বিধায়ককে সেজন্য আমার ধন্যবাদ জানিয়ে এই সংশোধীন বিল সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। বিরোধী বন্ধুরা কয়েকটি প্রশ্ন উত্থাপন করেছেন, সেই প্রশ্নের জবাব দেওয়ার চেষ্টা করব। যে বিল আনা হয়েছে সেই বিলের মধ্যে যে কথা বলা হয়েছে তা হল পার্বত্য এলাকায় পৌরসভা গঠনের ক্ষেত্রে সমতল এলাকায় যে ভাবে, জনসংখ্যার ঘনত্বের বিচার করে পৌরসভা গঠিত হয় সেভাবে পার্বত্য এলাকায় হয় না। পার্বত্য এলাকায় কোনও পৌরসভা গঠন করতে হবে যেসব শর্ত আরোপ করতে পারি বা অন্যান্য সমতল এলাকায় পৌরসভা এলাকায় শর্তগুলি পালন করার বদলে তাদের কিছু শর্ত আরোপ করা হতে পারে সেটা এই আইনে বলা হয়েছে। আমাদের এই আইনে ৫ রকম পৌরসভা হতে পারে, এ-বি-সি-ডি-ই। এর মধ্যে জনসংখ্যার ভিত্তিতে পৌরসভার ক্লাসিফাই হয়। পাহাড়ি শহরে যদি এই সংখ্যার শর্ত পূরণ না করতে পারে তাহলেও সেই শহরগুলিতে কোন জায়গায় এ বা কোন জায়গায় বি বা কোন জায়গায় সি এই ভাবে সেই গ্রুপে অন্তর্ভুক্ত করা যাবে। এই ব্যবস্থাটা সংশোধনী বিলের মধ্যে রাখা হয়েছে। এখানে প্রশ্ন এসেছে চেয়ারম্যান ইন কাউনসিলের ক্ষমতার ব্যাপারে। চেয়ারম্যানকে ক্ষমতা ডেলিগেট করার ক্ষমতা মিউনিসিপ্যাল বোর্ডকে দেওয়া হয়েছে। মিউনিসিপ্যাল বোর্ড যদি ক্ষমতা চেয়ারম্যানকে দিতে চান, পাওয়ার ডেলিগেট করতে চান তাহলে সভা করে সেই ডেলিগেশন অফ পাওয়ার দিতে পারবেন, এই ব্যবস্থা এখানে রাখা হয়েছে। এই জায়গাতে বোর্ড অফ কাউন্সিল কি ভাবে কাজ করবেন, চেয়ারম্যান ইন কাউনসিল কি ভাবে কাজ করবেন—মান্নান সাহেব যে কথা বলেছেন—মিউনিসিপ্যাল অ্যাকাউন্টস্ কমিটি কি ভাবে কাজ করবেন তার দুটি রুল তৈরি করছি। একটা হচ্ছে অ্যাকাউন্ট কমিটি ফাংশন করবার রুল এবং আর একটা হচ্ছে কনডাক্ট অফ বিজনেস রুলস। ড্রাফ্ট তৈরি করা হচ্ছে কিছু দিন বাদে যথাযথ ভাবে এই বিধানসভায় লে করা হবে। এই রুলস আমরা তৈরি করব। চেয়ারম্যান ইন কাউন্সিল কাজ করতে গিয়ে যে সমস্ত অসুবিধাগুলি হচ্ছে সেই অসুবিধাগুলি দূরীভুত হয়ে যাবে। এই সংশোধনী আইনের মধ্যে আরও কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় আছে। আমরা যে প্রস্তাব রেখেছি তা হল পৌরসভাগুলির ক্ষেত্রে প্রতিটি পৌরসভায় যে কোনও জায়গাতে যদি কোনও আগুন লাগার ঘটনা ঘটে থাকে সেই ক্ষেত্রে পৌরসভাগুলি আগুন নির্বাপণের জন্য জল সরবরাহ করতে বাধ্য থাকবে। এত দিন পর্যন্ত পৌরসভাগুলি ৪টি ফাংশন ছিল, অবলিগেটারী ফাংশন ছিল, বাধ্যতামূলক কাজ ছিল, সংশোধন করে এই কাজগুলির মধ্যে জল সরবরাহকে বাধ্যতামূলক করা হয়েছে। অন্য ক্ষেত্রে পৌরসভাগুলিকে প্রশাসনিক অধিকার দেওয়া হয়েছে। কোনও বৃহৎ বাড়ির মালিক, হোটেলের মালিক, সিনেমা হলের মালিক থিয়াটার হলের মালিক, এই যে বড় বড় বাড়ির মালিক আছে তাদের কাছে অগ্নি নির্বাপণের জন্য যে সমস্ত ব্যবস্থাগুলি, মেজারগুলি নেওয়া উচিত সেইগুলি আছে কিনা.

পৌরসভাগুলিকে অধিকার দেওয়া হচ্ছে সেইগুলি তাঁরা দেখবেন এবং এইগুলি রাখতে বাধ্য করবেন। এই ব্যবস্থা এই বিলের মধ্যে রাখা হয়েছে। এত দিন পর্যন্ত ভেকেট ল্যাণ্ডের উপর, খালি জমির উপর, যে জমিতে বাড়ি নির্মাণ হয়নি সেই জমির ভ্যালুয়েশন করতে গেলে, মূল্যায়ন করতে গেলে জমির দামের ৫ শতাংশ পর্যন্ত ভ্যালুয়েশন করা হচ্ছে। নির্মিত বাড়ির উপর যে ভ্যালুয়েশন নির্ধারিত হয়, কর নির্ধারিত হয় তার থেকে ভ্যাকেন্ট ল্যাণ্ডের বেশি কর নির্ধারিত হয়ে যাচ্ছে। সেইজন্য এই আইনের সংশোধন করে বলেছি সর্বোচ্চ ৫ শতাংশ হবে, ৫ শতাংশের কম হতে পারে এবং সেটা বোর্ড অফ কাউন্সিলারস ঠিক করবেন। এতে মানুষের সুবিধা হবে। আর একটা ব্যাপার আমি বলতে চাই। পঞ্চায়েত থেকে যে শহরগুলি পৌরসভায় পরিণত হয়েছে সেই ক্ষেত্রে একটা প্রস্তাব রাখা হয়েছে। পঞ্চায়েতে বিল্ডিং প্ল্যান দেওয়ার পর বাড়ি তৈরি করার ব্যাপারে কোনও নির্দ্দিষ্ট সময় সীমা নেই। পঞ্চায়েত থেকে পৌরসভায় অন্তর্ভুক্ত হলে পঞ্চায়েতে যে বিল্ডিং প্ল্যান অনুমোদন করা হয়েছিল সেই পঞ্চায়েত থেকে পাস করা প্ল্যান অনুযায়ী বাড়ি ১ বছরের মধ্যে তৈরি করতে হবে। এবং যদি কোনও কারণে না করতে পারে, সেক্ষেত্রে আবার পৌরসভার কাছে আবেদন করতে হবে এবং বিশেষ ভাবে পৌরসভার কাছ থেকে অনুমতি নিতে হবে। আবার যদি নতুন করে ঐ এলাকায় বাড়ি নির্মাণ করতে চায় বা সম্প্রসারণ করতে চায়, তাহলে সেক্ষেত্রেও যে পৌর আইন আছে, সেই অনুযায়ী ব্যবস্থা নিতে হবে। এই ব্যবস্থাগুলো আইনের মধ্যে রেখেছি। এছাড়া নোটিফায়েড এরিয়া নির্বাচন হয়েছে। স্বাভাবিকভাবে কোনও নোটিফায়েড এরিয়া যদি পৌরসভা গঠন করার শর্তগুলো পূরণ করে তাহলে রাজ্যপাল সাথে সাথে, সরাসরি সেই নোটিফায়েড এরিয়াকে পৌরসভা বলে ঘোষণা করতে পারেন। আমরা চাইছি অবিলম্বে বিধান নগর বা কল্যাণীতে পৌরসভার মর্যাদা দিতে। কিন্তু বর্তমান আইনে নিয়ম নেই, যেহেতু দুটো জায়গাতেই নির্বাচন হয়ে গেছে। সেইজন্য সরাসরি নোটিফায়েড এরিয়া যেগুলো এই শর্ত পূরণ করতে পারবে সেইগুলোকে সরাসরি ভাবে পৌরসভাতে পরিণত করতে চাইছে। সেইজন্য এই বিষয়টা প্রস্তাবের মধ্যে রেখেছি। মাননীয় সদস্য আব্দুল মান্নান বললেন এন্ট্রি ট্যাক্স তুলে দেওয়ার ফলে অসুবিধা হচ্ছে। কেন্দ্রীয় সরকার অনুরোধ করেছিল এন্ট্রি ট্যাক্স তুলে দিতে, আমরা তুলে দিয়েছি। কলকাতা পৌর এলাকা সহ প্রতিবার আমরা এন্ট্রি ট্যাক্স ৮৫ কোটি টাকা দিয়ে আসছি। বাজেটে এই বরাদ্দ ছিল। এটা আমরা দেব, তবে এন্ট্রি ট্যাক্স থেকে সারচার্জ থেকে আদায়ীকৃত অর্থ পৌরসভাগুলোকে দেব এবং ইতিমধ্যে দেওয়া শুরু হয়েছে। সুতরাং, এন্ট্রি ট্যাক্স তুলে দেওয়ার ফলে পৌরসভাগুলি ক্ষতিগ্রস্ত হবে, এ কথা ঠিক নয়। এ ছাড়া এন্ট্রি ট্যাক্স, এন্টারটেইনমেন্ট ট্যাক্স, প্রফেশনাল ট্যাক্স, মোটর ভেহিকেলস ট্যাক্স, এসব কর থেকে রাজ্য সরকারের যে রাজস্ব আদায় হয়, তার থেকে আমরা জনসংখ্যার অনুপাতে পৌরসভাগুলোকে অর্থ অনুমোদন করে থাকি। এখানে প্রভিডেন্ট ফাণ্ডের একটা বিষয় এসেছে। আব্দুল মান্নান সাহেব বছর দুয়েক আগে এই অভিযোগটা করেছিলেন, এই বিধানসভাতেই, বলেছিলেন—বৈদ্যবাটি পৌরসভা এবং আরও কয়েকটি পৌরসভা তাদের কর্মচারিদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা বকেয়া রেখেছে, প্রদান করছে না, অন্যত্র ব্যবহার করছে। এই কথা বলার

পরেই আমি ব্যবস্থা নিই। যে পৌরসভাগুলো প্রভিডেন্ট ফাণ্ডের টাকা বকেয়া রেখেছে, সেক্ষেত্রে পৌরসভাগুলিতে আমাদের যে বরাদ্দ অর্থ থাকে, তা থেকে কেটে সরাসরি প্রভিডেন্ট ফাণ্ডে জমা করে দেওয়ার ব্যবস্থা করেছি। এখন বৈদ্যবাটি পৌরসভাতে মান্নান সাহেবরা জিতে গেছেন। যদি এটা জানতেন তাহলে হয়ত এই প্রস্তাবটা উত্থাপন করতেন না। কিন্তু এখন হিতে বিপরীত হয়ে গেছে, কিছু করার নেই। সব জায়গাতেই এই ব্যবস্থা নিয়েছি, মনে হয় মান্নান সাহেব খুশি হবেন।

এই আইনের মধ্যে আমরা একটা গুরুত্বপূর্ণ ব্যবস্থা নিয়েছি, সেটা হচ্ছে অগ্নি নির্বাপণের ক্ষেত্র। পৌরসভা আইনের মধ্যে এই নতুন ধারা সংযোজন করেছি ফায়ার প্রিভেনশন অ্যাণ্ড ফায়ার সেফটি, ও ১৮ এ বলে একটা ফায়ার প্রিভেনশন অ্যাণ্ড ফায়ার সেফটি ধারা রাখা হয়েছে। তাতে আমরা বলেছি যে ফায়ার সার্ভিসেস অ্যাক্ট ১৯৫০ রয়েছে। তার একটা পরিপূর্ণ কমপ্রিহেনসিভ সংশোধন কিছুদিনের মধ্যে আমরা করব। সেই সংশোধনের মধ্যে আমরা রাখব কলকাতা সহ প্রত্যেকটা শহরে যে কোনও উঁচু বাড়িতে অর্থাৎ, যাকে হাই রিস্ক বলা হয়েছে, শুধু সেখানেই নয়, থিয়েটার হল, সিনেমা হল, হোটেল, সমস্ত জায়গাতেই অগ্নি নির্বাপণের ব্যবস্থা রাখতে হবে।

[4-20 – 4-30 p.m.]

ব্যবস্থা রাখাটা বাধ্যতামূলক করার জন্য আণ্ডার গ্রাউণ্ড রিজার্ভার বা ওভারহেড রিজার্ভার সেখানে রাখতে হবে। কোন দুর্ঘটনা যদি ঘটে, আগুনের ঘটনা যদি ঘটে তাহলে সেই জায়গায় স্কেপ করার জন্য স্টেয়ার কেস বা লিফটের ব্যবস্থা রাখতে হবে। এই সমস্ত জিনিসগুলো রাখাটা বাধ্যতামূলক। সেই সমস্ত বাড়ির মালিকদের একটা করে ফায়ার সার্টিফিকেট নিতে হবে। এই ফায়ার সার্টিফিকেট নিতে হবে ডাইরেক্টর অফ ফায়ার সার্ভিসেস-এর কাছ থেকে বা ডাইরেক্টর অব ফায়ার সার্ভিসেসের একজন অফিসার যিনি থাকবেন তাঁর কাছ থেকে। কিন্তু সেই সার্টিফিকেট তিনি নিচ্ছেন কিনা অথবা এই সমস্ত ব্যবস্থাগুলো রাখা হচ্ছে কিনা, এই সমস্ত বিষয় দেখার অধিকার দেওয়া হবে পৌরসভাগুলোকে। এই ব্যবস্থাটা আমরা এখানে রাখছি। নতুন আইন, ফায়ার সার্ভিসেস অ্যাক্ট যখন সংশোধন করব তখন আমি বিস্তারিত ভাবে আমার বক্তব্য রাখবো। আমাদের ইচ্ছা ছিল এই 'ফায়ার সার্ভিসেস অ্যাক্ট' বিলটা এই অধিবেশনে আমরা উত্থাপন করতে পারব। কিন্তু এখন পারছি না। পরবর্তী সময়ে এটি উত্থাপন করব। সেজন্য এটি খুব গুরুত্বপূর্ণ, বিস্তারিত ভাবে ফায়ার সার্ভিসেস অ্যাক্টে আমরা সেই ব্যবস্থাটা রাখতে চাই। এই কয়েকটি কথা বলে, আমাদের যে সংশোধনী বিল এখানে উত্থাপন করা হয়েছে তাতে সকলের সমর্থন আশা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Asoke Bhattacharya that the West Bengal Municipal (Amendment) Bill, 1995, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1-38 and Preamble**

**Mr. Deputy Speaker :** There are no amendments to Clauses 1 to 38 and the Preamble.

The question that Clauses 1 to 38 and the Preamble do stand part of the bill was then put and agreed to.

**Shri Asoke Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Municipal (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** স্যার, বিলটা ইন্ট্রোডিউস হয়েছে এবং বিলের ফার্স্ট, সেকেণ্ড এবং থার্ড রিডিং আছে। বিফোর পাসিং অব দি বিল আমি একটা পয়েন্টের উপরে ক্ল্যারিফিকেশন চাওয়ার জন্য বলতে চেয়েছিলাম। কিন্তু বিলটা তো পাস হয়ে গেল। এখন বলে লাভ নেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** থার্ড রিডিংয়ের পর কিছু বলা যায় না।

**The West Bengal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1995.**

**Shri Subodh Chowdhury :** Sir, I beg to introduce the West Bengal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1995.

(Secretary then read the Title of the Bill)

**Shri Subodh Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1995, be taken into consideration.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী এবং রাষ্ট্রমন্ত্রী সুবোধ চৌধুরি মহাশয় দি ওয়েস্ট বেঙ্গল ট্রান্সপোর্ট আণ্ডারটেকিং প্রিভেনশন অফ টিকিটলেস ট্রাভেলস অ্যামেণ্ডমেন্ট বিল, ১৯৯৫ যেটি পাস করেছেন সেটি টেকনিক্যাল দিক থেকে যৌক্তিকতা আছে। এর যৌক্তিকতা আছ কারণ এই বিল ১৯৭৫ সালে প্রথম গৃহীত হয়েছিল। তারপরে পরিবর্তিত অবস্থার প্রেক্ষাপটে দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন সাউথ বেঙ্গল কর্পোরেশনের সঙ্গে সংযুক্তিকরণ করা হল এবং নতুন নামকরণ করা হল। কলকাতার অধীনস্থ সি. টি. সি. বাস সার্ভিস চালু হল এবং কার্গো ভেসেল জল পরিবহন নতুন করে চালু হয়েছে, সেই

কারণেই আজকে এর যৌক্তিকতার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। কিন্তু এই বিলে যে টাইটেল তাতে সে নিজেকেই উপহাস করেছেন কারণ পশ্চিমবঙ্গে সরকারি পরিবহন ব্যবস্থা টিকিটলেস ট্রাভেলার্স ধরার ক্ষেত্রে চূড়ান্তভাবে ব্যর্থতার পরিচয় দিয়েছেন। এই সরকারি পরিবহন ব্যবস্থা কিভাবে ভেঙ্গে পড়েছে তা বাংলার সবাই জানেন। আজকে এই পরিবহন নিগম বলতে কলকাতার স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন বাংলার রূপকার স্বর্গীয় বিধানচন্দ্র রায় তৈরি করেছিলেন। তাঁর উদ্দেশ্য ছিল যে, বাংলার বেকার যুবকদের এতে চাকুরি হবে এবং তারা নিষ্ঠার সঙ্গে, সততার সঙ্গে কাজ করবে, এতে সরকারের আয়ত্ত বাড়বে, আর সাধারণ মানুষ খুব কম পয়সায় টিকিট কেটে যাতায়াত করার সুযোগ পাবে। একটা সময় ছিল যখন এই স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন সঠিকভাবে বলিষ্ঠভাবে কাজ করত এবং মানুষের পরিষেবায় যুক্তও ছিল। এতে উইকার সেকশন উপকৃতও হত। কিন্তু আজকে ক্যালকাটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের লস ২০ কোটি টাকার মতো। উত্তরবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন ৭ কোটি ৯৯ লক্ষ টাকা লস করছে। দক্ষিণবঙ্গ স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, এস. বি. এস. সি ৬ কোটি ৮০ লক্ষ টাকা লস করেছে। স্টেট ট্রান্সপোর্ট নিগম ২২ লক্ষ টাকা লস করেছে। শুধুমাত্র সিটিসি নতুন বাস চালিয়ে লাভ করছে। ট্রাম কোম্পানি তো প্রায় বেচে দেওয়ার মতো অবস্থা, সেখানে ২২ কোটি টাকা ভরতুকি দিয়ে চালান হচ্ছে। সেখানে ট্রাম উঠিয়ে দিয়ে কিছু জায়গায় বাস চালিয়ে গত দেড় বছরে বেশ কিছু লাভ হয়েছে। কাজেই সব মিলিয়ে আপনাদের লস হচ্ছে ৩৪ কোটি ৭৮ লক্ষ টাকা। আর ভরতুকি হচ্ছে মোর দ্যান ৩৫ ক্রোরস। সরকারি পরিচালনার ক্ষেত্রে এই ট্রান্সপোর্ট কর্পোরেশনগুলো জাতীয় পরিষেবার কাজে কতটুকু লেগেছে সেটা আজকে ভাবার বিষয়। বরং সেখানে টিকিট লেস ট্রাভেলার্সরা সানন্দে এখানে সরকারি বাসে ঘোরাঘুরি করে বেড়াচ্ছে। সুতরাং এর থেকেই বোঝা যাচ্ছে যে, সরকারি পরিবহন ব্যবস্থা এই টিকিটলেস ট্রাভেলার্সদের ধরার ক্ষেত্রে কি ভূমিকা পালন করেছে তা সহজেই অনুমান করা যাচ্ছে। সুতরাং এই বিলে যে টাইটেল দেওয়া হচ্ছে তা ঠিক দেওয়া হচ্ছে না। টাইটেলের মধ্যে দিয়েই পুরো বিলটাকে পরিহাস করা হচ্ছে। সরকারি সদস্য বিরোধী দলের সদস্যরা এবং মাননীয় মন্ত্রীও জানেন যে, নতুন প্রাইভেট বাস যে রাস্তায় নামে তার মালিক ৬ মাসের মধ্যে আরেকটা বাস কিনে নিচ্ছে। এক বছর পরে ২টো বাস কিনে নিচ্ছে, ২ বছর পরে ৪টে বাস কিনছে, ৬ বছর পরে ১২টা বাস কিনছে। আর সেখানে সরকারি পরিবহন ব্যবস্থাতে কোটি কোটি টাকার ভরতুকি দিতে হচ্ছে এবং কোটি কোটি টাকা লসও করছে। নতুন বাস যে রাস্তায় নামছে তা ৬ দিনের মাথায় খুঁড়িয়ে খুঁড়িয়ে চলে ধমকে পড়ে যাচ্ছে। এখানে আমরা বিরোধীরা আপনাদের সচেতন করে দিতে চাই যে, সরকারি বাসে পার বাস রেশিও ২৩ জন করে ম্যান থাকে। ম্যান বাস রেশিও অর্থাৎ ওয়ার্কম্যান অ্যাণ্ড বাস রেসিও পার বাস হল ওয়ান ইজ টু ২৩।

[4-30 – 4-40 p.m.]

পশ্চিমবঙ্গে সরকারি ক্ষেত্রে ১ঃ২৩। কিন্তু সেখানে প্রাইভেট সেক্টরে ১ঃ৩। সেখানে

আপনি ৩৮ কোটি ৭৮ লক্ষ টাকা লস করেছেন। স্যার, আমি একটা অভিজ্ঞতার কথা আপনাকে বলছি। আপনিও হয়তো মাঝে মধ্যে বাসে চড়েন। স্যার, সরকারি বাসে আমি মেদিনীপুর যাচ্ছি। ওখানে দুরকমের টিকিট চালু আছে। চুরি কিভাবে হচ্ছে একটু দেখুন। একটা টিকিট আছে সরকারের এবং আরেকটা ছাপ মারা টিকিট আছে। ধরুন, কোন একটা জায়গায় কেউ যাচ্ছে তার ভাড়া সরকারি ভাবে ১২ টাকা। কিন্তু তাকে ডেকে চুপিচুপি বলা হচ্ছে, ৫/৬ টাকা দিন। ঐ লোককে তার পরিবর্তে একটা ছাপ মারা টিকিট দিচ্ছে। অর্থাৎ ১২ টাকায় সরকার পাচ্ছে না। অধিকাংশ সরকারি পরিবহনেই এই ধরনের জালিয়াতি হচ্ছে। এই বিল তো পাস হয়েই যাবে। আপনি বলবেন, আমি বলব, সেক্রেটারি টাইটেল পড়বেন। বিল পাস হয়ে যাবে। আমরাও এই বিলের বিরোধিতা করছি না। কিন্তু এত চুরি, এত জালিয়াতি টিকিটে হচ্ছে অথচ আপনারা দুজন মন্ত্রী আপনি আর শ্যামলবাবু, গৌরাঙ্গ এবং নিত্যানন্দ মহাপ্রভুর মতো বসে আছেন। কিছু দিন আগে বরাহনগরে সিটুর লোকেরা স্টেট-ট্রান্সপোর্টের লোকেদের মারল। কিন্তু তাদের বিরুদ্ধে কিছুই করা যাবে না, কারণ তারা লাল-পতাকা নিয়ে এসেছিল। আজকে সর্বত্র চুরি, ডাকাতি, জালিয়াতি এই সব চলছে। আজকে পশ্চিমবাংলার মূল পরিবহনে সরকারের পক্ষ থেকে বাসের সংখ্যা বাড়ছে এবং এ জন্য টাকাও পাওয়া যাচ্ছে। কিন্তু কোন ভাবেই লাভের মুখ দেখতে পাচ্ছে না। ফলে ঠিকমতো পরিষেবা দিতে পারছে না। টিকিটলেস ট্রাভেলারদের সংখ্যা দিনে দিনে বাড়ছে। আপনারা আবার চিৎকার করেন, রেলের বিরুদ্ধে অভিযোগ করেন। যাত্রীদের নাকি ঠিকমতো পরিষেবা দিতে পারে না। প্রচুর টিকিট লেস ট্রাভেলার নাকি ভিড় করে থাকে। সম্প্রতি দক্ষিণ-পূর্ব রেল সারা ভারতের বুকে টিকিট লেস ট্রাভেলারদের ধরে কয়েক কোটি টাকার লাভের রেকর্ড করেছে। আশা করি এ ব্যাপারে মাননীয় মন্ত্রী উত্তর দেবেন। আপনাদের ভিজিলেন্স ডিপার্টমেন্ট আছে, সাডেন চেকিং স্কোয়াড আছে, ফ্লাইং চেকিং স্টাফ আছে। এছাড়াও অফিসার আছেন, কন্ট্রাক্টর এবং পরিবহনে যুক্ত কর্মচারিরাও আছেন। কিন্তু কত জন বিনা টিকিটের যাত্রীকে আপনি ধরতে পেরেছেন? কত টাকা আনতে পেরেছেন? মাননীয় চেয়ারম্যান স্যার, এই যে পরিবহনের দুর্দশা, ভেঙ্গে পড়া অবস্থা, কোটি কোটি টাকা চুরি-জালিয়াতির মানসিকতা, তার বিরুদ্ধে আমার এই বক্তব্য। আজকে দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনকে এস. বি. এস. পি. সি. নামে যুক্ত করতে হবে এবং ট্রাম কোম্পানির অধীনে সি. টি. সি. বাস আনতে হবে। তাই এই বিলে টেকনিক্যাল ব্যাপারে কোনও বিরোধ নেই। তবে যে বিষয়ে বলেছি আশা করি মন্ত্রীমহাশয় তার জবাবে সেগুলো বলবেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আনসারুদ্দিন :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের মাননীয় পরিবহন মন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল ট্রান্সপোর্ট আণ্ডারটেকিংস (প্রিভেনশন অফ টিকেটলেস ট্রাভেল) (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৫ যেটা সভায় উপস্থিত করেছে, আমি সেটাকে সমর্থন করছি। আমাদের বিরোধী দলের সদস্য মাননীয় ডাঃ মানস ভুঁইয়া বলছিলেন এই টাইটেল নাকি উপহাস করছে। এখন মুস্কিলটা হচ্ছে, এই এরা আজকে সমস্ত বিলগুলি সমর্থন করেছেন। কিন্তু খোঁচা মেরে মেরে। আমাদের মাননীয় মন্ত্রী স্টেটমেন্টস অফ অবজেক্টস অ্যাণ্ড রিজিন্স-এ এইগুলি সবটাই বিস্তারিতভাবে

বলেছেন। আমাদের সময় অল্প। আমি তার মধ্যে যেতে চাইছি না। কিন্তু উপহাস কেন করবে? যেটা ঘটনা, যেটা বাস্তব, সেটাকে তুলে ধরা হয়েছে বিলের মধ্যে দিয়ে। এটা কি আমরা অস্বীকার করতে পারি, আমরা যারা সরকারি দলের সদস্য, আমাদেরও এই অভিজ্ঞতা আছে। প্রিভেনশন অফ টিকিটলেস ট্রাভেল এই যে কথাটা উনি বলছেন, এই ব্যাপারে আমরা বলছি না, এটা বাস্তব, এটা সত্য। এর বিরুদ্ধে আমাদের মাননীয় মন্ত্রীমহাশয় বিলটা এনেছেন, আমাদের সহযোগিতা চাচ্ছেন, আপনাদেরও সহযোগিতা চাচ্ছেন এবং সারা পশ্চিমবাংলার মানুষের সহযোগিতা চাচ্ছেন। এই কথা আমরা মনে করি না, সমস্ত মানুষ এই ধরনের ঘটনার সঙ্গে যুক্ত। এক শ্রেণীর মানুষ, একটা অংশের মানুষ তারা এই জিনিসগুলি করছেন। আজকে সারা পশ্চিমবাংলায় ৭ কোটি মানুষের বাস, সেখানে পরিবহন আমাদের প্রচুর দরকার। এর জন্য আমরা বলেছিলাম অনেকগুলি জায়গায় কেন্দ্রীয় সরকারের রেল ব্যবস্থাকে চালু করতে, কিন্তু তার বেশিরভাগ জায়গায় আমরা বঞ্চিত হয়েছি। কাজেই পরিবহনের উপর আমরা বেশি বেশি করে নির্ভর করছি। এই জন্য আমরা পরিবহন ব্যবস্থা বাড়াচ্ছি, আমরা সি.টি.সি. সাউথবেঙ্গল চালাচ্ছি, আমাদের আরও যে সমস্ত সরকারি পরিবহন রয়েছে, সি. এস. টি. সি. রয়েছে, ভূতল পরিবহন রয়েছে, লঞ্চ সার্ভিস রয়েছে, আমাদের সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়েও আমরা এইগুলি করছি। যাতে মানুষকে কখন রিলিফ দেওয়া যায় তার জন্য সরকার আন্তরিকভাবে প্রচেষ্টা নিচ্ছেন, সেটা আমরা করছি। এই জায়গাতে এক শ্রেণীর মানুষ রয়েছেন, এক শ্রেণীর কর্মচারি রয়েছেন বাসে যারা চাকরি করেন, তারা জড়িত। এই কথা ঠিক ডাঃ মানস ভুঁইয়া যেটা বলেছেন, আমাদের মন্ত্রী অতি সৎ, সাহসের সঙ্গে তিনি বিলটার টাইটেল রেখেছেন, যেটা উনি উপহাস এর সঙ্গে বললেন, আমার এলাকায় মুন্সিগ্রামে সাড়ে তিন টাকা ভাড়া কলকাতা পর্যন্ত, সেখানে আমি দেখলাম, আমি যখন নিজে আসছি, ১ টাকা ভাড়া দিয়ে কলকাতা আসছে, এইসব কিছু ব্যবস্থা হয়েছে। তাদেরকে ধরতে তারা ক্ষমাটমা চাইল, সেখানে ক্ষমা করতেও হল, বলল আমার ছেলেপুলে আছে, কিছু করবেন না। আজকে প্রশ্নোত্তরের সময় মাননীয় মন্ত্রী হিসাব দিলেন ৩৪ কোটি টাকা লোকসান হয়েছে, তার উপর যদি এই জিনিস চলে এক শ্রেণীর কর্মচারি যারা রয়েছে এবং এক শ্রেণীর যাত্রীও আছে, সব কর্মচারি বা সব যাত্রী এর সঙ্গে জড়িত নয়, সেটা বললে তাদের প্রতি অবমাননা করা হবে, কিন্তু কিছু মানুষ আছে, কিছু অসৎ কর্মচারি আছে, তাদের বিরুদ্ধে মানুষকে জাগিয়ে তুলতে হবে। সাধারণ মানুষকে জাগিয়ে তুলতে হবে। আজকে যদি মানস ভুঁইয়া রাইটার্স বিল্ডিং-এর ঐ চেয়ারে বসিয়ে দেওয়া হয়, সেখানে আপনি পারবেন নাকি এই জিনিস বন্ধ করতে। এটা কাহুর পক্ষেই সম্ভব নয়। ঐতো ওখানে চাচা বসে আছেন, উনি যখন পরিবহনমন্ত্রী ছিলেন, ওর সময়ে বাসের টায়ার পর্যন্ত বিক্রি হয়েছে আমরা দেখেছি। সেই সময় বাসের টায়ার পর্যন্ত বিক্রি হয়ে গিয়েছিল। আমরা দেখেছিলাম বেলতলা থেকে ইঞ্জিন বিক্রি করে দেওয়া হয়েছিল। তাহলে এইসব কথা বলে কোন লাভ নেই। উনি ভালো মানুষ চেষ্টা করেছেন। আমরা এইভাবে হিসাব করছি না। কাজেই সেই জায়গাটাতে আমাদের মন্ত্রী মহাশয় চেষ্টা করছেন। কোনও মন্ত্রী মহাশয়ের পক্ষে সম্ভব নয় পুরোটা ঠিক করা, তবে

তিনি চেষ্টা করছেন। আমরা দেখেছি শ্যামলবাবু নিজে রাস্তায় নেমে ধরেছেন, আবার শ্যামলবাবু যখন বাইরে ছিল তখন অর্থমন্ত্রী তিনি নিজে রাস্তায় গিয়ে ধরেছেন। কাজেই এই কথা ঠিক নয়। মানুষকে আমাদের বোঝাতে হবে এই পরিবহন ব্যবস্থাটা তোমার। এইগুলো আমরা যতক্ষণ না বোঝাতে পারব, যতক্ষণ না জনজাগরণের সৃষ্টি করতে পারব সেই জায়গাটাতে আমরা যেতে পারব না। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় যথাযথভাবে তার দায়িত্ব পালন করবেন এবং সেইদিকে যেতে পারবেন। মাননীয় মন্ত্রী মহাশয় সৎ ও সাহসের যে বিল এনেছেন তাকে সমর্থন করছি এবং মানসবাবু যে কথা বলেছেন পরিহাস করে, পরিবহন ব্যবস্থাকে বাড়াতে হবে। সাত কোটি মানুষের জীবনে যাতে আরও স্বাচ্ছন্দ্য ফিরিয়ে আনা যায় সেই ব্যবস্থাই এই বিলের মধ্যে আনা হয়েছে। এই বিলকে আমি আরেকবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটা নিয়ে এসেছেন, সেই বিলটাতে কিছু নেই। শুধু সেকশন টু-তে একটি ধারা পরিবর্তন করতে চেয়েছেন। সেকশন টু(বি) (থ্রি)-আগে যেটা ছিল দুর্গাপুর স্টেট ট্রান্সপোর্ট, এখন সেটা সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন নাম হয়েছে। সেই নামটা ইনক্লুড করতে চাইছেন। আর যে লঞ্চ সার্ভিস চালু আছে, সেই ওয়েস্ট বেঙ্গল সারফেস ট্রান্সপোর্ট কর্পোরেশন এটার অ্যাসেন্ট পাওয়া গেছে ৬ই জুন, ১৯৭৬ সালে। তাই এই আইনের বিরোধিতা করার কিছু নেই, আবার সমর্থন করারও কিছু নেই। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এই আইনটা তৈরি হয়েছিল ১৯৭৫ সালে, মিঃ জ্ঞানসিং সোহনপাল যখন মন্ত্রী ছিলেন, তখন। সমস্ত পরিবহন সংস্থার মূল ইনকামের দিকটা হল প্যাসেঞ্জারের কাছে টিকিট সেল করে যেটা পাওয়া যায় সেটা। সেই সেলটা যদি ঠিকমতো হয়, সেখানে যদি টিকিট লেস ট্রাভেলার্স না থাকে তার উদ্যোগ নেওয়া দরকার এবং সেই আইনের যদি কোথাও সংশোধন করতে হয় তাহলে আমরা তা সমর্থন করব। তবে এই আইন প্রণয়ন করলেই সব হবে না। ১৯৭৬ সালে এই আইন প্রয়োগ করতে গিয়ে আপনারা কোথায় বাধা পেয়েছেন? তাহলে কেন আজকে টিকিট লেস ট্রাভেলারের সংখ্যা বেড়ে যাচ্ছে? ফ্লাইয়িং চেকিং কেন আজকে নেই? কেন আজকে লঙ ডিসটেন্স রুটে অর্ধেক ভাড়া দিয়ে লোকে যাচ্ছে। কটা কেস আপনি ধরতে পেরেছেন, কত টাকা আপনি আদায় করতে পেরেছেন? যদি আপনি একটা ক্ষেত্রেও শাস্তির ব্যবস্থা করে থাকেন, তাহলে টিকিট কাটবার প্রবণতা বেড়ে যাবে।

দিল্লিতে গেলে দেখবেন লোক বাসে উঠে আগে টিকিট কাটবে, কারণ সে জানে টিকিট না কাটলে বাস থেকে রাস্তায় যখন নামব তখন চেকিং হবে। কিন্তু আমাদের এখানকার বাসের প্যাসেঞ্জারদের ধারণা আছে আমরা যদি বাস থেকে নেমে পড়তে পারি তাহলে আর কোনও ভয় নেই। আজকে এ রকম ব্যবস্থা আপনি করুন, এই চেকিং ব্যবস্থা করুন।

শহরে আরও বেশি করে করা যায় কিনা সেটা আপনি দেখবেন। মফঃস্বলে লং-ডিসটেন্স রুটে অফিস যাত্রী তারা টিকিট নেন না, নামার সময় কণ্ডাক্টারদের পয়সা দিয়ে নেমে যান, কারণ যদি কেউ বলে, সে তখন বলবে আমি এই মাত্র বাসে উঠেছি, এই হচ্ছে অবস্থা। মন্ত্রী মহাশয় আপনি জানান যে, এতগুলি রেড করেছেন? এতগুলি টিকিট লেস ট্রাভেলার্স ধরা পড়েছে? এতগুলি শাস্তির ব্যবস্থা করতে পেরেছেন? আপনাদের সেখানে কোন পানিশমেন্টের সংখ্যা নেই। আজ পর্যন্ত আপনার এই সংখ্যা খুবই নগণ্য। অনেক প্যাসেঞ্জারের ইচ্ছা থাকলেও টিকিট কাটতে পারেন না। যেমন আপনার সার্ফেস ট্রান্সপোর্ট কর্পোরেশন-লঞ্চ সার্ভিসে যারা যাতায়াত করেন, গিয়ে দেখবেন সেখানে কাউন্টারের সামনে এমন অবস্থা হয়, সেখানে কাউন্টারে লোক ঠিকমতো থাকে না, ফলে প্যাসেঞ্জাররা মনে করেন ওপাড়ে নেমে বেরোবার সময় পয়সা দিয়ে চলে যাব। আবার কোথাও টিকিট চেকিং-এর ব্যবস্থা থাকে না, তাই টিকিট কাটার প্রবণতাও থাকবে না। টিকিট কাটার অসুবিধা যাতে না হয়, সে সুবিধা তাদের দিতে হবে। প্যাসেঞ্জারদের থেকে টিকিট আমরা আদায় করব ঠিকই কিন্তু, প্যাসেঞ্জারদের ফেসিলিটি দেওয়ার কথা আমাদের চিন্তা করতে হবে। যেখান থেকে আমাদের মূল আর্নিং আসে আপনারা সেখানে প্যাসেঞ্জারদের ফেসিলিটি দিতে পারছেন না। বাদুড়ঝোলা অবস্থায় প্যাসেঞ্জারদের যেতে হচ্ছে। মিনিমাম ফেসিলিটি প্যাসেঞ্জাররা পায় না, কেন লোকে পয়সা দেবে? যে লোকেদের বাসের ছাদে, বাসের বাম্পারে যেতে হচ্ছে সেখানে তারা কেন আপনাকে পয়সা দেবে। আপনি প্যাসেঞ্জারদের বসতে জায়গা না দিতে পারেন, কম দাঁড়াবার জায়গা তো দেবেন? সেটাও আপনি দিতে পারছেন না। প্রাণ হাতে নিয়ে যে অবস্থায় বাসের প্যাসেঞ্জাররা যাতায়াত করে এটা একটা ইন-হিউম্যান বিইং হয়ে যাচ্ছে, সেখানে অমানবিক অবস্থা, সেখানে তাদের সেই সুবিধা দিতে পারছেন না। আপনি সার্ফেস ট্রান্সপোর্ট কর্পোরেশন করেছেন, এই আইনটা তাদের ক্ষেত্রে প্রযোজ্য করতে চাইছেন। কিন্তু হাওড়ায় ঐ সংস্থার লঞ্চ থেকে যারা নামে ওঠে, ভীড়ে তাদের ধাক্কা-ধাক্কি করতে হয়। কয়েকটা জায়গায় আপনি দুটো গেট করেছেন, কিন্তু ওপার থেকে ফেয়ারলী বা বাবুঘাট যারা আসছে তারা একই রাস্তা দিয়ে আসছে। একই চ্যানেল দিয়ে তাদের আসতে হচ্ছে। অথচ আপনি একটি ঘাট করেছেন। সেখানে ফেয়ারলী এবং বাবুঘাট, দুজনেই উঠবে, সেখানে একটি জেটি করেছেন ফলে অফিস আওয়ারে প্যাসেঞ্জারদের ধাক্কা-ধাক্কি হয় এবং মহিলারা সেখানে যাতায়াত করতে অসুবিধায় পড়েন। পড়ে যাওয়ার ভয় থাকে, তাদের প্রাণ হাতে নিয়ে যাতায়াত করতে হয়। শুধু টিকিট আদায় করলেই হবে না, তাদের মিনিমাম সুবিধাটুকু দিতে হবে।

যে কর্মচারিরা এর সঙ্গে জড়িত আছে তাদের বিরুদ্ধে আজকে ব্যবস্থা নেওয়ার দরকার আছে। যখন কোন যাত্রী বিনা-টিকিটে যায়, তাদের ফ্লাইং চেকিং-এর মাধ্যমে ধরবেন। কর্মচারি যারা এর সঙ্গে জড়িত আছে, তাদেরকে ধরতে হবে। আপনি বইগুলোতে দেখুন, সেখানে যে ব্ল্যাঙ্ক পেপার টিকিট যেগুলি আছে তাতে লিখে দেওয়া অ্যামাউন্ট পড়া যায় না। সেটা ১.২৫ পয়সা না ৩.২৫, তা বোঝা যায় না, এমনভাবে লেখা থাকে। আপনি এগুলি সব অ্যামাউন্ট

দিয়ে প্রিনটেড টিকিট করুন তাতে সুবিধা হবে এবং জালিয়াতিটা অন্তত বন্ধ করতে পারবেন। আপনি একটা বই নিয়ে এসে দেখুন যেটা কণ্ডাকটারদের কাছে থাকে লং-ডিসটেন্স রুটে তাতে দেখবেন লেখা পড়া যায় না। সেই জন্য বলছি এগুলিকে প্রিন্টেড ব্যবস্থা করুন। সেটা যত অ্যামাউন্টেরই হোক না কেন। এই ব্যবস্থা থাকলে সেখানে জালিয়াতির সুযোগ কম হবে। আজকে আপনি ট্রাসপোর্টে ৩৪ কোটি কত লক্ষ টাকা লোকসান হয়েছে বলেছেন, এটা আপনি কমাতে পারবেন না। আপনার সরকারের কতগুলি দুরদৃষ্টির অভাব আছে। এই লসটা দিনের পর দিন হবে। আপনাকে দোষ দিচ্ছি না, কারণ আপনি তখন মন্ত্রী ছিলেন না, আপনাদের এক একটা মন্ত্রী পাল্টাবে আর এক একটা পলিসি পাল্টাবেন যেমন রবীনবাবু মন্ত্রী হলেন তিনি জোকা পর্যন্ত ট্রাম লাইন নিয়ে যাব বলে জোকা পর্যন্ত ট্রাম. লাইন তৈরি করলেন। আবার শ্যামলবাবু মন্ত্রী হয়ে উল্টোডাঙ্গা পর্যন্ত ট্রাম চালু করলেন। ট্রাম যদি রাস্তার পক্ষে ক্ষতিকারক হয় এবং ট্রাম যদি ধীর গতিসম্পন্ন যান হয়ে থাকে এই কারণে হাওড়ার দিকে ট্রাম বন্ধ করলেন কিন্তু আপনারা কলকাতার দিকে ট্রাম বাড়িয়েই চলেছেন। এই যে একটা খামখেয়ালীপনা তুঘলকী শাসন চলছে। ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টে যে একটা পরিকাঠামো ছিল, সেই পরিকাঠামোকে আপনারা কাজে লাগাতে পারলেন না। নতুন করে পরিকাঠামো তৈরি করতে গেলেন। এই খামখেয়ালীর জন্যই সরকারকে টাকা গুনতে হচ্ছে, লাভ করবেন কোথা থেকে?

[4-50 – 5-00 p.m.]

আপনারা সি. এস. টি. সিতেই বলুন, এস. বি. এস. টি. সিতেই বলুন বা এন. বি. এস. টি. সি'তেই বলুন যে হিসাব দিয়েছেন তাতে বলেছেন গতবারের তুলনায় লোকসান কমেছে। এটা তো সাফল্যের ইতিহাস নয়। লোকসান একেবারে বন্ধ হলে দাবি করতে পারতেন সাফল্য লাভ করেছেন। তারপর আমরা দেখছি, বাস প্রতি কর্মী সংখ্যা দিনের পর দিন বাড়ছে। আপনাদের দলীয় লোককে চাকরি দিতে হবে সুতরাং আপনারা পরিবহন সংস্থাগুলিতে লোক বাড়িয়েই যাচ্ছেন। বাস পিছু কর্মী সংখ্যা আপনারা কমাতে পারেননি। সেখানে অপারেশনাল সার্ভিসে—বাসের ড্রাইবার, কনড্রাক্টর আপনারা নিয়োগ করতে পারতেন কিন্তু আমরা দেখছি নিজেদের দলের লোকদের চাকরি দেবার জন্য আপনারা অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসে একের পর এক নিয়োগ করে মাথাভারি প্রশাসন এই পরিবহন ব্যবস্থায় করছেন। নিশ্চয় বিনা টিকিটের যাত্রীদের ধরার ব্যবস্থা করুন কিন্তু এইভাবে দলীয় লোকদের নিয়োগ করা বন্ধ করুন। তা যদি করতে পারেন তাহলে কিছু করতে পারবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজ এই সভায় পরিবহন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। এই বিলটি খুবই সময়োপযোগী বিল। এই বিলের প্রাসঙ্গিকতা স্বীকার করেও,

প্রয়োজনীয়তা স্বীকার করেও মাননীয় বিরোধীদলের সদস্যরা অনেক অপ্রাসঙ্গিক কথা বললেন। এটা খুব স্বাভাবিক, কারণ, কিছু বলার না থাকলে বিরোধী দলের সদস্য হিসাবে এইভাবেই তাদের বক্তব্য রাখতে হবে। এই বিল যা আনা হয়েছে তাতে বাসে টিকিটলেস যাত্রীদের ক্ষেত্রে কিছু পদক্ষেপ নেওয়ার কথা বলা হয়েছে। এটা খুবই বাস্তবসম্মত কাজ। আমাদের রাজ্যে যাত্রী পরিবহনের ক্ষেত্রে নিশ্চিতভাবেই আমাদের বামফ্রন্ট সরকারের একটা দৃষ্টিভঙ্গি আছে। মানুষের যাতায়াতের ব্যাপারটা যাতে সহজ হয় বিশেষ করে গ্রামাঞ্চলের মানুষরা শহর কলকাতার সঙ্গে এবং জেলা সদরগুলির সঙ্গে যাতে যোগাযোগ রাখতে পারেন তার জন্য সরকারি পরিবহন সংস্থাগুলির নিশ্চিতভাবে একটি বিশেষ ভূমিকা আছে। সি. টি. সি'র ক্ষেত্রে আমরা দেখছি, অল্প সময়ের মধ্যে সারা রাজ্যের একটা ব্যাপক অংশে তারা বাসের পরিষেবার কাজটা অনেকটা করতে পেরেছেন। সি. টি. সি'র বাসের ক্ষেত্রে আমরা দেখি একটা বেশ ভাল চেক করার ব্যবস্থা তাদের আছে। বাসে ওঠার সঙ্গে সঙ্গে সাধারণভাবে মানুষের টিকিট কাটার প্রবণতা আছে। তবে এটা অস্বীকার করা যায় না যে কিছু মানুষ আছেন যারা ফাঁকি দিতে চান আবার সঙ্গে সঙ্গে কিছু কর্মচারিও আছেন যারা সেই কাজে মদত দেন। তবে এর সংখ্যাটা বিরাট কিছু নয়। লোকসান হচ্ছে এটা বাস্তব ঘটনা কিন্তু এ ক্ষেত্রে টিকিট না দিয়ে যাত্রীরা যাচ্ছে বলেই এটা ঘটছে তা নয়, এ ক্ষেত্রে বিভিন্ন কারণ আছে। তবে তার সঙ্গে এটাও একটা ক্ষেত্র। সেইজন্যই এই বিলটা আনা হয়েছে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব, এই আইনটার প্রয়োগ যাতে সঠিক ভাবে হয় সেটা দেখবেন। এটা যেন শুধু কথার কথা বা আইন হয়েই যেন না থাকে সেটা দেখবেন। কারণ আইনও থাকবে আবার এক শ্রেণীর কর্মচারির সঙ্গে কিছু যাত্রী ব্যবস্থা করে টিকিট ছাড়াই যাতায়াত করবেন—এটা যাতে না হয় সেটা দেখবেন। তা না হলে কিন্তু এই বিলের উপকারিতা বোঝা যাবে না। এই বিলটা অত্যন্ত প্রাসঙ্গিক, গুরুত্বপূর্ণ বিল। কার্যক্ষেত্রে সঠিকভাবে এই আইনটা যাতে কার্যকর হয় সে দিকে দৃষ্টি দেবার জন্য পুনরায় মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে এবং এই বিলকে আবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল ট্রান্সপোর্ট আণ্ডারটেকিং ট্রাভেল অ্যামেণ্ডমেন্ড বিল ৯৫ এই হাউসে উপস্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে, উপাধ্যক্ষ মহাশয় আমার বেশী নয় গোটা কয়েক কথা আছে। আমরা জানি যে, যখন কুচবিহার থেকে হোক বা কলকাতা থেকে হোক নর্থবেঙ্গলের মানুষ যায় বা সেখান থেকে মানুষ আসে, এইরকম গোটা পশ্চিমবঙ্গে আমাদের যোগাযোগ করতে গেলে দিনের পর দিন ট্রেনের যা অবস্থা তাতে স্টেশনে বসে থাকতে হত যে যুক্তফ্রন্টের যুগে হোক বা কংগ্রেসের যুগে হোক আর আমাদের যুগেই হোক। এই ট্রান্সপোর্ট সিস্টেম অর্থাৎ আমাদের স্টেট বাসগুলো চালু হওয়ার পরই এই সমস্যার যথেষ্ট সমাধান হয়েছে। একথা বলতে একটুও দ্বিধা নেই। কারণ এখন আমাদের ট্রেন-এর উপর নির্ভর করতে হয় না। সময়ের কথা চিন্তা করতে হয় না। যথাসময়ে এই বাসগুলো আমাদের ক্যারি করে নিয়ে আসে এটা

স্বীকার করতে হবে। যে আমাদের ট্রান্সপোর্টের যথেষ্ট উন্নয়ন ঘটেছে। কিন্তু আমরা যে যুগেই হোক না কেন সরকার যখন আমাদের তখন আমাদের ভাবতে হচ্ছে। প্রতি বৎসর আজকেও প্রশ্নোত্তরের সময়ে শুনছিলাম যে প্রতি বছর ঘাটতি আমাদের থেকেই যাচ্ছে বেশ কিছু পরিমাণ টাকা সুতরাং এই ঘাটতি বহন করতে গেলে সরকারের প্রাণ ওষ্ঠাগত হয়ে যাচ্ছে। সুতরাং এই ঘাটতি থেকে মুক্তি পাওয়ার পথটা কি? পথ হচ্ছে এই টিকিট লেস ট্রাভেলারদের সম্বন্ধে কড়াকড়ি একটা ব্যবস্থা নেওয়া। একটা সুসংগত আইন যদি না থাকে তাহলে সত্যিই এগুলোকে তো কন্ট্রোল করা যাবে না। কাজেই যথাযথ সময়ে মাননীয় মন্ত্রীমহাশয় যে বিল নিয়ে এসেছেন সেটা খুবই সময়োপযোগী হয়েছে। এটা মেনে নিচ্ছি সময়োপোযোগী হলেও একশ্রেণীর ট্রাভেলার আছে, একশ্রেণীর কর্মচারি আছে যারা টিকিট কাটে না। তাদের জিজ্ঞাসা করি ভাই কাটো না কেন, তারা উত্তর দেয় কিছু একটা পরিমাণ দিয়ে দেব। তা আমরা তো ডেলী যাতায়াত করি, আমাদের সঙ্গে পরিচয় হয়ে গেছে। সুতরাং এগুলোকে চেক করার জন্য একজন স্পেশ্যাল অফিসার নিয়োগ করতে হবে। জায়গায় জায়গায় বাসকে দাঁড় করিয়ে তাদের বাসকে চেক আপ করতে হবে। যদি না করা যায় তো আইন শিকেয় ঝুলে থাকবে, আইনে পরিণত হবে না। আইন প্রয়োগ করতে হবে। আমি নিজে দেখেছি। একদিন আসছি বহরমপুর থেকে। রকেট বাস। রকেট বাসের স্টপেজ বহরমপুর থেকে কৃষ্ণনগর প্রথম স্টপেজ তার পর কলকাতা। কিন্তু ৩২ জায়গায় বাস থামল। আমি যেখানে নামব সেখানে বাস-এর স্টপেজ নেই কিন্তু কণ্ডাক্টর বলছে না স্যার, কোনও অসুবিধা নেই, আপনাকে ঠিক জায়গায় নামিয়ে দেব। আমাকে নামিয়ে দিতে পারলে ও যেন বাঁচে। এইগুলোকে ধরে আমি সেই সমস্ত বাস মালিকদের চিঠি দিই যে অমুক তারিখে এই হয়েছে। অনেকের চাকরিও গেছে। কিন্তু এগুলোও চলছে। কাজেই এগুলোকে কড়াকড়ি করে দেখতে হবে। মন্ত্রীকে তাঁর কর্তব্য করতে হবে। শুধু আইন প্রণয়ন না করে সেই আইন যাতে ইমপ্লিমেন্টেড হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে।

[5-00 – 5-10 p.m.]

এই প্রসঙ্গে আর একটা কথা বলতে চাই, নর্থবেঙ্গলের বাসগুলোর অফিস হেড কোয়ার্টার কোচবিহারে কিন্তু সেগুলো আসে চাঁদনিচক থেকে। এটা এই প্রসঙ্গে প্রাসঙ্গিক নাহলেও আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এদিকে একটু নজর রাখতে অনুরোধ করছি। আমি ১৯৬৭ সালে এম. এল. এ. ছিলাম, আমি জানি ১৯৬৭ সালে নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট-এর বিভিন্ন রুট চালু করার জন্য আমাদের সদস্য ন্যাথানিয়েল মুর্মু অক্লান্ত পরিশ্রম করেছিলেন। উনি মারা যাবার পর নর্থবেঙ্গল স্টেট ট্রানাসপোর্টের বোর্ডে ইউ. টি. ইউ. সি.-র আর কাউকে নেওয়া হয়নি। আমার মনে হয় এবিষয়ে আমলাদের চক্রান্ত আছে। কাজেই এ বিষয়টির প্রতিও আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সব শেষে আমি যেটা বলতে চাই, আমি বোম্বে, দিল্লি গিয়ে দেখে এসেছি আমাদের রাজ্যে বাস ভাড়া ঐসব রাজ্যের তুলনায় অনেক কম। অন্যান্য রাজ্যে বাস ভাড়া আমাদের রাজ্যের তুলনায় অনেক বেশি। তবে কেবল

মাত্র আইন করলেই এবং সরকারি কর্মচারিদের ওপর দায়িত্ব ছেড়ে দিলেই বাস ভাড়া ফাঁকি বন্ধ করা যাবে না। আমাদের সকলেরই এটা দেখা কর্তব্য যাতে যাত্রীরা টিকিট কাটে। টিকেটলেস ট্রাভেলার বাসে না ওঠে তার জন্য জনমত গঠন করা একান্ত প্রয়োজন। এম. এল. এ., গ্রাম পঞ্চায়েতের সদস্য, পঞ্চায়েত সমিতির সদস্য, জেলা পরিষদের সদস্য ইত্যাদি সর্বস্তরের জনপ্রতিনিধিদের কর্তব্য হচ্ছে এ বিষয়ে মানুষকে সজাগ করা। সুতরাং আমাদের সকলকে সেই ভূমিকা গ্রহণ করতে হবে। কাজেই যে কথা বলতে চাইছিলাম, উষ্মা প্রকাশ করার কোনও কারণ নেই—অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের এখানে ভাড়া অনেক কম রাখা হয়েছে মানুষকে একটু সুযোগসুবিধা বেশি দেবার জন্য। একে টিকিটের মূল্য কম রাখা হয়েছে তার ওপর যদি টিকিট ফাঁকি হয়, কর্মচারিরা টিকিটলেস ট্রাভেলারদের সুযোগ দেয় তাহলে আমাদের সম্পদ সংগ্রহ বা অর্থ সংগ্রহ ক্ষতিগ্রস্ত হবে। একটা জিনিস বলে আমি শেষ করছি, আমাদের বাস কর্মচারিদের যা অবস্থা দেখছি তাতে ড্রাইভার, কণ্ডাক্টরদের বেতন না দিলেও তারা চাকরি ছেড়ে যাবে না। এই ক'টি কথা বলে মাননীয় মন্ত্রীমহাশয় উত্থাপিত এই বিলকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ওয়েস্ট বেঙ্গল ট্রান্সপোর্ট আণ্ডারটেকিংস প্রিভেনশন অফ টিকিটলেস ট্রাভেল (অ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৯৫-ওপর এতক্ষণ মাননীয় সদস্যরা আলোচনা করলেন এবং আমি ওঁদের বক্তব্য শুনলাম। বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া বললেন, এই বিলের টাইটেল'টা—প্রিভেনশন অফ টিকেটলেস ট্রাভেল—বিলটাকে উপহাস করছে। আমার মনে হচ্ছে তিনি বিলটা এবং মূল আইনটা ওপর ওপর দেখেছেন। ১৯৭৫ সালে শ্রী জ্ঞানসিং সোহনপালজী যখন এখানে মন্ত্রী ছিলেন তখন তিনিই এই টাইটেলটা রেখেছিলেন। তবে সে সময়ে প্রিভেনশন অফ টিকেটলেস ট্রাভেল অ্যাক্টের মধ্যে কিছু অসঙ্গতি ছিল বলে ১৯৯২ সালে সেই অসংগতি দূর করার জন্য একবার অ্যামেণ্ডমেন্ট করতে হয়েছিল। প্রথমে এটা কগনিজেবল অফেন্স ছিল না, সংশোধন করে কগনিজেবল অফেন্স করা হয়েছিল—টিকেটলেস ট্রাভেলারকে ডিটেন করার ব্যবস্থা করা হয়েছিল এবং দুটো ধারা ৯-এর পরে ৯(ক) এবং ৯(খ) সংযোজিত করা হয়েছিল। আপনি কত সিরিয়াস এ ব্যাপারে তার প্রমাণ রেখেছেন। সুতরাং উপহাস যদি করতে হয় তাহলে নিজেদের দিকে তাকিয়ে করুন। এছাড়া আপনি অনেক কথাই বললেন সমর্থন করেও। আপনি জানেন অনেক কিছুই, কিন্তু স্বীকার করবেন না। কারণ স্বীকার করতে আপনার অসুবিধা আছে। তারপর লস ইত্যাদির কথা বললেন। তারপর বললেন, প্রাইভেট অপারেটররা ৬ মাস বাস চালাবার পর একটা বাসের জায়গায় তারা ২টো বাস করতে পারে, অতএব আমরা কেন পারি না। এগুলি আপনি সবই বোঝেন, এর পিছনে কারণগুলিও বোঝেন, কিন্তু স্বীকার করবেন না। গ্রামাঞ্চলে এই ধরনের মানুষকে কি বলা হয় জানেন? জ্ঞান পাপী। আপনি হচ্ছেন তাই। আপনি লসের কথা বলেছেন। আমি এর আগে প্রশ্ন-উত্তরের সময়ে আমাদের কর্পোরেশনের লসের কথা বলেছিলাম। গোটা ভারতবর্ষে দু-একটি ক্ষেত্রে ছাড়া প্রায় সমস্ত স্টেট ট্রান্সপোর্ট

আণ্ডারটেকিংস-এ লসের বহর শুনে রাখুন মানসবাবুরা। মহারাষ্ট্রে এস. আর. টি. সিতে ২৭ কোটি ৬০ লক্ষ টাকা লস। অন্ধ্রপ্রদেশে ৩৪ কোটি ২৭ লক্ষ টাকা লস। কর্ণাটকে ৯০ কোটি ৯ লক্ষ টাকা। উত্তরপ্রদেশে ৩৩ কোটি ৪২ লক্ষ টাকা। কেরালায় ২৯ কোটি ৫৩ লক্ষ টাকা। মধ্যপ্রদেশে ১৯ কোটি ৪৮ লক্ষ টাকা। বিহারে ৩৫ কোটি ১৫ লক্ষ টাকা। দিল্লিতে ২০২ কোটি ৬৯ লক্ষ টাকা। বোম্বেতে ৩৮ কোটি ৫৬ লক্ষ টাকা। মাদ্রাজে ৮ কোটি ৩৯ লক্ষ টাকা। আপনি বললেন, আমাদের বাসগুলি কেন লস দিচ্ছে আর প্রাইভেট অপারেটররা কেন একটার পর একটা বাস বাড়াচ্ছে? প্রাইভেট অপারেটরদের দায়িত্ব, দায়বদ্ধতা আর আমাদের দায়-বদ্ধতার মধ্যে পার্থক্য আছে। আমাদের অরগ্যানাইজেশন, যে কর্পোরেশন আণ্ডারটেকিংস, যে গভর্নমেন্ট আণ্ডারটেকিংস এটা লেবার ইনটেনসিভ অরগ্যানাইজেশন। এখানে ৮ ঘন্টা কাজ। শ্রমিকদের পেমেন্ট, বোনাস পেমেন্ট, গ্রাচুইটি দিতে হয়, মেডিক্যাল এক্সপেনসেস দিতে হয়। আমাদের রেভেনিউ কালেকশনের ৪ ভাগের ৩ ভাগ অর্থাৎ ৭৫ শতাংশ ওদের বেতন দিতে হয়, ওয়েজ কষ্টে খরচ হয়। সেক্ষেত্রে প্রাইভেট অপারেটররা ১/২ জনকে দিয়ে বাস চালায়। আমাদের ইনফ্রাষ্ট্রাকচার তৈরি করার জন্য যে খরচ করতে হয়—বিভিন্ন ডিপো, ওয়ার্কশপ, শেড করতে হয়, সেই ব্যবস্থা প্রাইভেট অপারেটরদের করতে হয় না। চেকিং ইত্যাদির জন্য আমাদের লোক নিয়োগ করতে হয়। এদের সেই দায়িত্ব থাকে না। এগুলি জেনেশুনেও আপনি এদের কথা উল্লেখ করলেন। তারপর প্রাইভেট অপারেটররা তাদের আরনিং-এর ২০ ভাগ খরচ করে, তাদের কর্মচারিদের সঠিক বেতন দেয় না। আর সেক্ষেত্রে আমাদের ৭৫ ভাগ খরচ করতে হয়। তারপরেও কি করে আপনি বলেন কেন আমাদের লস হচ্ছে? তারপরেও কি করে বলেন ওরা ১টার জায়গায় ৩টে বাস কেন করছে? এটা জ্ঞান-পাপীর মতন কথা। এবার আপনি ম্যান বাস রেশিওর কথা বলেছেন। আপনি ১ঃ৩৩ এই তথ্য কোথা থেকে পেলেন তা আমি বুঝতে পারছি না। আমাদের ম্যান-বাস রেশিও অনেক কমে এসেছে। কোনও জায়গায় ১ঃ১২, কোনও জায়গায় ১ঃ৯, কোনও জায়গায় ১ঃ৮ এবং ন্যাশনাল লেভেলের যে স্ট্যান্ডর্ড সেটা আমরা মেইনটেন করছি। আমি কারেন্ট ফিগার বলছি, আমি আপনাকে দেখিয়ে দেব। উনি এবারে বলেছেন যে ফাইল কালেকশন করা হয়েছে কিনা, আরও কেউ কেউ বলেছেন, মাননীয় মান্নান সাহেবও বলেছেন। আইন ছিল, আগে কে বাধা দিয়েছিল? একটা কর্পোরেশন সি. এস. টি. সি. হয়েছিল, আইনকে প্রয়োগ করে যে কালেকশন হয়েছিল সেটা বলছি। ফাইন হয়েছে ১৯৯৪ সালের জুন মাস থেকে ১৯৯৫ সালের মে মাস পর্যন্ত। ১.৬.৯৪ এর জুলাই মাসে ৯১টি পয়েন্টে চেকিং হয়েছিল ৪৩৪ জন প্যাসেঞ্জার ইনভলভ হয়েছিলেন, ফাইন আদায় হয়েছিল জুন মাসে ৪৪ হাজার ৪৫০ টাকা, আগষ্ট মাসে ৪৫টি পয়েন্টে রেড হয়েছিল ২০২ জন প্যাসেঞ্জার ইনভলভ ছিলেন ২০,৬০০ টাকা কালেকশন হয়েছে। সেপ্টেম্বর মাসে ৪১টি পয়েন্টে রেড হয়েছে ২৮১ টি প্যাসেঞ্জার ইনভলভ, ২৯ হাজার ৭৫০ টাকা কালেকশন হয়েছে। প্রতি মাসে এই ভাবে ৫৬০টি হয়েছিল। জুন ১৯৯৪ থেকে ১৯৯৫ এর মে মাস পর্যন্ত ৫৬০টি পয়েন্টে রেড হয়েছে ৫১১৮টি প্যাসেঞ্জার ইনভলভ আর ৫ লক্ষ ২৬ হাজার ৪০০ টাকা আদায় করা হয়েছে। আপনারা

বলে দিলেন কোথাও কিছু আদায় হয়নি। একটা কর্পোরেশনের হিসাব। ফাইনের কথা জানতে চেয়েছিলেন একটা কর্পোরেশনের হিসাব দিলাম, সময় অল্প। ভাড়ার কথা চেকিংয়ের কথা বলছিলেন, শুনে দুঃখিত হবেন কিনা জানিনা আমাদের চেকিংয়ের ফলে অনেক বড় বড় ব্যাঙ্ক অফিসার, সরকারি কর্মচারি ধরা পড়েছিল, কোনও কোনও ক্ষেত্রে তাঁদের ছবিও তুলে রাখা হয়েছে, বলা হয়েছে পরবর্তীকালে এ রকম হলে খবরের কাগজে দিয়ে দেওয়া হবে। আমাদের আন্তরিকতার অভাব নেই, আপনাদেরই সহযোগিতার অভাব দেখতে পাচ্ছি। জেটির কথা বলছিলেন, হাওড়া স্টেশনে লঞ্চ যাত্রীদের অসুবিধার জন্য ৩টে জেটির ব্যবস্থা আছে, আরও শীঘ্র একটি জেটি তৈরি করা হচ্ছে। রিক্রুটমেন্ট ইত্যাদির কথা বলছেন, বলছেন বাইরে থেকে অফিসার নিয়োগ করা হচ্ছে। ড্রাইভার, কনডাক্টারদের মধ্যে যাদের অফিসার হবার যোগ্যতা আছে তাদের নিয়োগ করে বাইরের লোক যাতে না নিয়োগ করা হয় যারা ক্যাশে বা কম্পিউটারে কাজ করতে পারবে সেখান থেকেই সিলেক্ট করার চেষ্টা করছি। ব্লাঙ্ক ফোলিওর কথা বলছেন, লং ডিস্ট্যান্সে হাতে লেখা ফোলিও দেওয়া হয়, সেটাও বন্ধ করার চেষ্টা করা হচ্ছে, ইতিমধ্যে টিকিট ছাপা হচ্ছে, আমরা লং ডিস্ট্যান্সে ছাপানো টিকিট চালু করব। চেকিং ইত্যাদির ব্যবস্থা আগে থেকে আরও ইনটেনসিফাই করা হয়েছে এবং আমরা সব সময়ে মাননীয় সদস্যদের বলব আপনারা যে চুরি, ডাকাতির কথা বলছেন, তা যে সমাজ ব্যবস্থার মধ্যে আছেন—নয়না সাহানীর ব্যাপারটা বলুন না কেন—এই অবস্থায় চুরি, ডাকাতি, ধর্ষণ, রাহাজানি বেড়েছে, আপনারাই তা বাড়িয়েছেন। তাই অনুরোধ করব সহযোগিতার হাত বাড়িয়ে দেবেন। সরকারের তরফ থেকে সমস্ত রকম উদ্যোগ আমাদের রয়েছে, এই উদ্যোগের সঙ্গে যুক্ত হয়ে যে পরিষেবার কাজ করা হচ্ছে তাতে আমরা জনসাধারণকে সুযোগ সুবিধা দিতে পারি সে ব্যাপারে সহযোগিতা করবেন। আর একবার এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-18 p.m.]

The motion of Shri Subodh Chowdhury that the West Bengal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1995, be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1, 2 and Preamble

The question that Clauses 1, 2 and Preamble do stand part of the Bill, were then put and agreed to.

**Shri Subodh Chowdhury :** Mr. Deputy Speaker, Sir, with your kind permission, I beg to move that the West Bengal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

**শ্রী আব্দুল মান্নান ঃ**মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যখন তার জবাবি

ভাষণ দিচ্ছিলেন, আমি তা শুনেছি। উনি হোম মিনিস্টার নয়, উনি ট্রান্সপোর্ট মিনিস্টার। কিন্তু উনি বক্তৃতা দিতে গিয়ে হোম পুলিশে চলে গেলেন। উনি নয়না সাহানীর ব্যাপারে চলে গেলেন। আমি যে প্রশ্ন তাকে করেছিলাম তার উত্তর কিন্তু আমি পেলাম না। আমি প্রশ্ন করেছিলাম যে প্যাসেঞ্জারদের কি কি সুযোগ-সুবিধা দেওয়া হচ্ছে? উনি সাফল্যের অনেক খতিয়ান দিলেন, কিন্তু সেই কথা বললেন না। স্যার, উনি যেভাবে সাফল্যের খতিয়ান দিলেন তাতে আমার মনে হয় মন্ত্রী আত্মসন্তুষ্টিতে ভুগছেন। আপনি প্যাসেঞ্জারদের কি কি অ্যামেনিটিজ দিতে পেরেছেন, কি কি দিতে পারবেন সেটা বলুন। আজকে ফেরী সার্ভিসের কোনও নিরাপত্তা নেই। সরকারি জেটিগুলি ভেঙ্গে পড়ছে। আপনি তাদের কি নিরাপত্তা দেবেন সেটা আমাদের বলুন?

**শ্রী সুবোধ চৌধুরি ঃ** আমি মাননীয় সদস্যকে বলছি যে যাত্রীদের নিরাপত্তা এবং প্যাসেঞ্জারদের টিকিট কাটার ক্ষেত্রে সুযোগ-সুবিধার দিকে আমাদের দৃষ্টি আছে এবং এই দৃষ্টি আমাদের অব্যাহত থাকবে। আমরা আগামী দিনে এই সব ক্ষেত্রে আরো বেশি সুযোগ-সুবিধা যাতে সম্প্রসারিত করতে পারি তার জন্য উদ্যোগ নিচ্ছি। আমি মাননীয় সদস্যদের আবার বলছি যে, আপনাদেরও এই সব ক্ষেত্রে বিশেষ ভূমিকা আছে অর্থাৎ টিকিটলেস ট্রাভেল বন্ধ করার ক্ষেত্রে। আমি আশা করবো যে বিরোধী দলের সদস্যরা সেটা পালন করবেন।

The motion of Shri Subodh Chowdhury that the West Bengal Transport Undertakings )Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5.18 p.m. till 11 a.m. on Wednesday, the 2nd August, 1995 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chember of the Assembly House, Calcutta, on Wednesday, the 2nd August, 1995 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 5 Ministers of State and 157 Members.

[11-00 — 11-10 a.m.]

### Held Over Starred Questions (to which oral Answers was given)

**'মাহিষ্য' শ্রেণীকে অনগ্রসর শ্রেণী হিসাবে চিহ্নিতকরণ**

*৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৬) **শ্রী শক্তি বল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

মন্ডল কমিশনের রিপোর্ট অনুযায়ী 'মাহিষ্য' শ্রেণীকে অনগ্রসর শ্রেণী হিসাবে চিহ্নিত করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

পশ্চিমবঙ্গ অনগ্রসর শ্রেণী কমিশন সুপারিশ করিলে রাজ্য সরকার বিবেচনা করিতে পারে।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি মন্ডল কমিশনে মাহিষ্যদের অনগ্রসর বলে ঘোষণা করে উল্লেখ করা হয়েছে, অসমে ইনট্রোডিউস করা হয়েছে কিন্তু পশ্চিমবঙ্গে ইনট্রোডিউস করার পক্ষে বাধা কোথায়?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এর আগে আলোচনা হয়েছে। এখানে কমিশন নিযুক্ত হয়েছে সেটা মন্ডল কমিশনের অনুযায়ী নয়। আগে থেকে যে সব রাজ্যে অনগ্রসর ছিল না, সেখানে একটা কমিশনের জন্য সুপ্রিম কোর্ট রায় দিয়েছে সেই অনুযায়ী আমাদের এখানে কমিশন হয়েছে, তার মধ্যে পশ্চিমবঙ্গ একটা। এই কমিশনের কাছে পক্ষে বিপক্ষে নানা যুক্তি পেশ করতে হবে তারপর তারা যেমন-যেমন লিস্ট বের করবেন তেমন-তেমন আমরা গ্রহণ করব।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** সেন কমিশনে আই. এস. আই. নিয়োগ করা হয়েছে। তার কার্যবিধি সম্পর্কে আমরা যতটুকু খবর পেয়েছি তাতে দেখছি তারা শহরের পাশে গ্রাম ভিত্তিক সার্ভে করছে, কিন্তু প্রত্যন্ত গ্রামে গিয়ে যেখানে মাহিষ্য সমাজের লোকেরা দরিদ্র, অবহেলিত ভাবে বাস করছেন তাদের-কে ঠিকমতো সার্ভে করছেন না।

**মিঃ স্পিকার ঃ** আপনি প্রশ্ন করেছেন ফাংশনিং অফ দি কমিশন সম্পর্কে। কোথায়, কিভাবে কাজ করছেন সে সম্বন্ধে আপনি প্রশ্ন করেছেন। ইট কান নট বি অ্যালাউড। কমিশন হচ্ছে একটা ইন্ডিপেন্ডেন্ট সেমি জুডিশিয়াল বডি। আপনি প্রশ্ন করেছেন কমিশন কিভাবে সার্ভে করেছেন, না করেছেন, আপনি কি করে জানলেন? আপনি কমিশনের কোনও এনকোয়ারি অ্যাটেন্ড করেছেন? কোনও অ্যাফিডেভিট ফাইল করেছেন? কোনও স্টেটমেন্ট দিয়েছেন? এভাবে হয় না। নট অ্যালউড।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** কমিশন নিয়োগ করা হয়েছে। এই রাজ্যে টোটাল পপুলেশনের ওয়ান-ফোর্থ হচ্ছে মাহিষ্য. আর ও. বি. সি.-র পপুলেশনের প্রায় ৭১ ভাগ। সেই জায়গায় মাহিষ্য শ্রেণী এবং আমাদের বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি আছে যারা অর্থ দিক দিয়ে পিছিয়ে আছেন তাদের সম্পর্কে কমিশন করে নাগাদ রিপোর্ট দেবেন এবং সে সম্পর্কে সরকারের সিদ্ধান্ত কী?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** সেই একই প্রশ্ন আসছে। কমিশনের কাছে তারা তাদের বক্তব্য পেশ করেছে লিখিতভাবে, মৌখিক ভাবে। এই স্টাটুটরি কমিশন বিবেক বিবেচনা মতো কাজ করছে। আমরা তাদের কাজের সাহায্য করছি, গাড়ি থেকে শুরু করে যা যা জিনিস লাগছে সেটা আমরা দিচ্ছি. ওরা যেমন যেমন বলছে আমরা সেই অনুযায়ী দিচ্ছি। কিন্তু তাদের কাজের মধ্যে আমরা কোনও ইন্টারফেয়ার করছি না। ভারতবর্ষে মাহিষ্য কমিউনিটি বা অন্য কোনও কমিউনিটি বড় কি ছোট এটা আমাদের দেখার বিষয় নয়, সেটা ওনাদের ব্যাপার। ওনারা যেটা বলবেন সেটা আমরা অনুসরণ করব।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কমিশনের কার্যকারিতা সম্পর্কে বললেন। উনি বললেন যে রাজ্যগুলিতে ও. বি. সি.-র তালিকা ছিল না, সুপ্রিম কোর্টের নির্দেশ ক্রমে সেই রাজ্যগুলিতে ও. বি. সি. নির্ধারণ করার জন্য কমিশন নিয়োগ করা হয়েছে, পশ্চিমবাংলার তার মধ্যে অন্যতম। মন্ডল কমিশনে যে ১৭৭টি সম্প্রদায়ের কথা বলা হয়েছে তার মধ্যে মাহিষ্য অন্যতম। পশ্চিমবঙ্গে মাহিষ্য আছে। মন্ডল কমিশনের সুপারিশ অনুযায়ী পশ্চিমবাংলায় ৭১ পারসেন্ট ও. বি. সি. আছে, এই ৭১ পারসেন্ট ও. বি. সি.-র মধ্যে ৪৫ পারসেন্ট হচ্ছে মাহিষ্য। সেই কমিশনকে সামনে রেখে বামফ্রন্ট সরকার আর কত দিন এই মাহিষ্য সম্প্রদায়কে ও. বি. সি. তালিকাভুক্ত না করার জন্য চেষ্টা চালিয়ে যাবে?

**Mr. Speaker :** The question cannot be put in that way. Nowhere the Minister has said Mahisya-কে ও. বি. সি. করতে রাজি নয়। উনি বলেছেন কমিশন সুপারিশ করলে কার্যকর করবেন। They are waiting for the recommendation of the commission. How do you come to the decision.?

**শ্রী নির্মল দাস ঃ** মাহিষ্য সম্প্রদায়কে ও. বি. সি.-র অন্তর্ভুক্ত করার প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে। আসাম মন্ডল কমিশনের সুপারিশ মেনে নিয়েছে। ও. বি. সি.-র মধ্যে যারা অন্তর্ভুক্ত হল এবং ও. বি. সি.-র বাইরে যারা থাকল তাদের মধ্যে কি পার্থক্য থাকবে? ও.

বি. সি. কি কি সুযোগ সুবিধা পেতে পারে রাজ্য সরকারের পক্ষ থেকে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এবং অন্যান্য সংগঠনের পক্ষ থেকে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আপনাদের সকলের জানা আছে যে ও. বি. সি.-তে অন্তর্ভুক্ত হলে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের চাকুরিতে তাদের একটা রিজারভেশন আছে। মাহিষ্য বলে আলাদা কিছু নয়, পশ্চিমবাংলায় এই পর্যন্ত যে তালিকা ঘোষিত হয়েছে ও. বি. সি. হিসাবে তার টোটাল পপুলেশনের ৭ পারসেন্ট। সেই কারণে আমরা ৫ পারসেন্ট রিজার্ভ করেছি। যেমন যেমন ও. বি. সি.-র সংখ্যা বেশি আসবে সেই অনুযায়ী আমরা পারসেন্টেজের সংখ্যাটাও বাড়াব। কাট করে তো বাড়িয়ে দেওয়া যায় না। এই পর্যন্ত যা সুপারিশ করেছেন তাতে সংখ্যাটা দাঁড়ায় ৭ পারসেন্ট. টোটাল পপুলেশন অফ দি ডিক্লেয়ার্ড ও. বি. সি. অফ দি পপুলেশন অফ ওয়েস্ট বেঙ্গল। দ্বিতীয় হল চাকুরি ছাড়া আরও একটা বিষয় আছে, সেটা হল কিছু অর্থনৈতিক সুযোগ সুবিধা আছে, যেমন শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের জন্য আছে। একটা কর্পোরেশন তৈরি করা আছে, সেখান থেকে তারা লোন বা অন্যান্য সুযোগ সুবিধা পেতে পারে এবং বিভিন্ন স্কীম সেখানে আছে। আজকে একটা বিল আসছে, ওয়েস্ট বেঙ্গল ব্যাকোয়ার্ড ক্লাসেস ডেভেলপমেন্ট অ্যান্ড ফাইন্যান্সিয়াল কর্পোরেশন বিল, সেই কর্পোরেশনের মাধ্যমে ডিক্লেয়ার্ড ও. বি. সি.-দের এস. সি. অ্যান্ড এস. টি.-দের অনুরূপ সুযোগ সুবিধা দেওয়ার ব্যবস্থা আছে।

[11-10 — 11-20 a.m ]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্যার, '৯৩ সালের সেপ্টেম্বর মাস থেকে ও. বি. সি. চিহ্নিতকরণ হচ্ছে, ভারতবর্ষের রাজ্যে রাজ্যে তারা এই সুযোগ পেয়ে আসছে, কিন্তু এখানে দেরি হচ্ছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, এই যে কমিশন নিয়োগ করা হয়েছে, তার কাজের সময় সীমা কি নির্দিষ্ট করে দেওয়া হয়েছে যে, এই সময়ের মধ্যে এই কাজটা সম্পূর্ণ করে সরকারের কাছে রিপোর্ট দাখিল করবে?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** কমিশন সংক্রান্ত আইন যদি জানা থাকে তাহলে জানবেন, এটা পারমানেন্ট বডি কমিশন এবং যে কোনও গ্রুপ বা পার্সন, যে কোনও কমিউনিটি হোক, কাস্ট হোক, গিয়ে আবেদন করতে পারেন এবং আমরা কোনও সময় বেঁধে দিইনি—কমিশনের নিজস্ব নিয়ম অনুযায়ী তদন্ত করে বুঝবেন এবং সিদ্ধান্ত দেবেন। কমিশনের আয়ু শেষ হবে না, এটা পারমানেন্ট বডি, অ্যাস পার সুপ্রিম কোর্ট রুলিং।

**শ্রী বীরেন ঘোষ ঃ** ২৯টি বর্গকে ও. বি. সি. বলে চিহ্নিত করা হয়েছে। কিন্তু তাদের কোনও ব্যাখ্যা নেই। যেমন—সৎ চাষী, সে মাহিষ্য কিনা? বা যে বিরাট সংখ্যক তাঁতি আছে, তারা বাই প্র্যাকটিস মাহিষ্য, না কাস্ট হিসাবে? তার কোনও ব্যাখ্যা নেই। আমাদের কাছে বা পঞ্চায়েতে যখন তারা সার্টিফিকেট নিতে যায়, তখন বিভ্রান্তিতে পড়তে হয়। কেননা এই বিষয়ে কোনও পরিষ্কার ব্যাখ্যা নেই। এটার একটা ক্ল্যারিফিকেশন করবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** কে কোন জাতে বিলংস করে সেটার ক্ল্যারিফিকেশন দেওয়া সম্ভব নয়, উচিতও নয়। কে কায়স্থ, কে ব্রাহ্মণ, কে নমশূদ্র, কে কোন কমিউনিটির সেটা

নিজেরা জানে এবং আশেপাশের লোক জানে, তারাই আইডেন্টিফাই করতে পারে। কে কোন কমিউনিটি বিলংস করে, সেটা ন্যাচারাল ক্ল্যাসিফিকেশন অফ হিউম্যান, আমাদের ইন্ডিয়াতে আছে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, চাঁই সম্প্রদায় যারা আছে, তারা ও. বি. সি.-র মধ্যে...........

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না। এটা তো মাহিষ্য নিয়ে হচ্ছে।

## Starred Questions
## (to which oral Answers were given)

### শিক্ষাস্তরে বিশেষজ্ঞ কমিটি

*৬৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৬২) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক শিক্ষাস্তরের মধ্যে সমতা বিধানের জন্য সরকার কোনও বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন কি না ; এবং

(খ) গঠন করে থাকলে,

(১) কত জনকে নিয়ে উক্ত কমিটি গঠন করা হয়েছে, এবং

(২) কমিটিতে কারা কারা আছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) হ্যাঁ। একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে।

(খ) সাত জন।

নিম্নলিখিত ব্যক্তিবর্গ উক্ত কমিটির সদস্য ঃ

(অ) মধ্যশিক্ষা পর্ষদের সভাপতি — আহ্বায়ক-সদস্য

(আ) শ্রী প্রশান্ত ধর, কালনা মহারাজা উচ্চ বিদ্যালয়, জিলা ঃ বর্ধমান এবং মধ্যশিক্ষা পর্ষৎ সদস্য — সদস্য

(ই) শ্রী বিনয় সরকার, প্রধান শিক্ষক, নাকতলা উচ্চ বিদ্যালয়, কলকাতা-৪০ — সদস্য

(ঈ) শ্রী মানস দাসগুপ্ত, ঘুটিয়া বাজার মল্লিকবাটি পাঠশালা, জিলা—হুগলি এবং মধ্যশিক্ষা পর্ষদের সদস্য — সদস্য

( উ) ডঃ সুভাষ চট্টোপাধ্যায়,
রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ সংসদের — সদস্য
অধিকর্তা এবং পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা
সংসদের সদস্য

(ঊ) অধ্যাপক রঞ্জুগোপাল মুখার্জি, বাণিজ্য বিভাগ — সদস্য
কলকাতা বিশ্ববিদ্যালয়

(ঋ) ডঃ জে. পি. ঘোষ, অধ্যক্ষ,
শেঠ আনন্দারাগ জয়পুরিয়া কলেজ, কলকাতা-৫ — সদস্য
এবং পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের সদস্য

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় এই কমিটি গঠন করেছেন এবং কত জনকে নিয়ে গঠন করেছেন তা বললেন। আমি জানতে চাইছি, এই যে বিশেষজ্ঞ কমিটি গঠিত হয়েছে, কবে থেকে এই কমিটি গঠিত হয়েছে, এবং কোন্ কোন্ প্রধান বিষয় উভয় শিক্ষাক্ষেত্রে সমতা রক্ষার জন্য—ব্যালান্সিং সিলেবাস-এর জন্য—কোন কোন বিষয়ে খতিয়ে দেখার জন্য বলা হয়েছে তা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ১৯৯৫ সালের জানুয়ারি থেকে এই কমিটির কাজ শুরু হয়েছে। জানুয়ারি মাসের প্রথম দিকে কমিটি গঠিত হয়েছে এবং জানুয়ারির শেষ দিক থেকে কমিটি কাজ শুরু করেছে। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক দুটি স্তরের পাঠ্যক্রমে যদি কোনও অসঙ্গতি থাকে তাহলে তা কি করে দূর করা যাবে এটা দেখার জন্য বলা হয়েছে। তবে নির্দিষ্ট বিষয় নেই, মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিকে সমস্ত বিষয়ে, উভয় স্তরের কোথাও কোনও অসঙ্গতি মনে হলে বা দেখলে তারা তার উপরে সুপারিশ করবেন। তারা সুপারিশ করার পর আমরা সিদ্ধান্ত নেব। সমস্ত বিষয়ে সুপারিশ করার অধিকার এই কমিটিকে দেওয়া হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এই কমিটিকে যে দায়িত্ব দেওয়া হয়েছে, যে কমিটি গঠিত হয়েছে, তাদের কি কোনও নির্দিষ্ট সময় দেওয়া হয়েছে—নির্দিষ্ট সময়ের মধ্যে রাজ্য সরকারের কাছে তাদের মতামত দেবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কোনও সময় নির্ধারিত করা হয়নি। যেহেতু শিক্ষার দিক থেকে এটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, সেজন্য যথাসম্ভব তাড়াতাড়ি তারা যাতে সরকারের কাছে তাদের রিপোর্ট দেন, তাদের সুপারিশ পেশ করেন তারজন্য বলা হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক উভয় ক্ষেত্রে ব্যালান্সিং সিলেবাস তৈরি করাটা অনিবার্য হয়েছিল বলে কি আপনার দপ্তর মনে করে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা এটা মনে করি না যে এই উভয় পাঠ্যক্রমের মধ্যে ব্যবধান নেই। তবে কাঙ্খিত ব্যবধান আছে কিনা বা তার থেকে বেশি আছে কিনা এটা আমাদের দেখা দরকার। মূল কথা যেটা, বিভিন্ন শিক্ষার পাঠ্যক্রমে যুগের পরিবর্তনের সাথে সাথে

নিয়মিত ভাবে পর্যালোচনা করতে হয়। যুগের সঙ্গে তাল রেখে পাঠ্যক্রম যাতে তৈরি হয়, সেদিকে লক্ষ্য রাখতে হয়। বিভিন্ন ছাত্র সংগঠনের পক্ষ থেকে আমাদের কাছে এই ব্যাপারে আবেদন আসে। বিভিন্ন কর্তব্যরত শিক্ষক সংগঠনের কাছ থেকে আমাদের কাছে আবেদন আসে যে পাঠ্যক্রমের সমতা বিধান সম্পর্কে পর্যালোচনা করা হোক। এই কথা ঠিকই যে মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক স্তরে ব্যবধান থাকবে। যেহেতু উচ্চ মাধ্যমিক হল উচ্চ শিক্ষার প্রবেশ-দ্বার—এটা ভারতবর্ষের সব জায়গায় আছে, বিশ্বের অন্যান্য জায়গাতেও আছে, উচ্চ শিক্ষার পাঠ্যক্রম সেখানে সেই ভাবেই তৈরি হয়—সেজন্য মাধ্যমিকের সঙ্গে উচ্চ মাধ্যমিকের পাঠ্যক্রমে ব্যবধান থাকবে। কিন্তু সেই ব্যবধান কাঙ্খিত থাকবে এবং যুগের পরিবর্তনের ক্ষেত্রে সবকিছু বিচার করে সেটা সামঞ্জস্য কি অসামঞ্জস্য নয়, সেদিকে লক্ষ্য রেখে এই কমিটি গঠন করা হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে সমন্বয় সাধনের জন্য এই কমিটি গঠিত হয়েছে তা বললেন। আমার জিজ্ঞাস্য হচ্ছে, সমন্বয় সাধনের জন্য যেহেতু এই কমিটি গঠন করা হয়েছে, তাহলে নিশ্চয়ই সরকারের কাছে এই ব্যাপারে প্রাথমিকভাবে কিছু রিপোর্ট এসেছে, তারজন্য এই রকম কমিটি গঠন করেছেন কি? সমন্বয় সাধনের ব্যাপারে প্রাইমারি রিপোর্টটা কি তা বলবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি একটু আগেই বলেছি যে বিভিন্ন কর্তব্যরত শিক্ষক সংগঠন, কোনও কোনও ছাত্র সংগঠন এবং শিক্ষক সংগঠন বলেছেন যে এটা পর্যালোচনা করা উচিত। শিক্ষা যেহেতু গুরুত্বপূর্ণ একটি বিষয়, সংবেদনশীল একটি বিষয়, যে জন্য তারা অনুরোধ করেছেন আমাদের কাছে, সেজন্য ব্যবধান আছে কি নেই, কাঙ্খিত ব্যবধান আছে কিনা, গোটা বিষয়টাকে খতিয়ে দেখার জন্য এই কমিটিকে আমরা দায়িত্ব দিয়েছি।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী নির্মল দাস ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, মাননীয় মন্ত্রী মহাশয় আপনি নিজে একজন শিক্ষাবিদ, শিক্ষা কমিশন যতগুলো আমাদের দেশে হয়েছে সেগুলো ইন্টিগ্রিটি, সাযুজ্যযুক্ত কথাবার্তা বলেছেন। প্রকৃতপক্ষে আমরা লক্ষ্য করছি যে ১৯৭৪ সাল থেকে পাঠ্যক্রমে মাধ্যমিক করা হয়েছে। এবং উচ্চ মাধ্যমিকের ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি যারা মাধ্যমিকে ইংরাজিতে ভাল নম্বর পেয়ে পাশ করছে তারা উচ্চ মাধ্যমিকে গিয়ে ২০০ নং প্রশ্ন করতে গিয়ে পিছু হেটে যাচ্ছে। সুতরাং আমরা দেখতে পাচ্ছি ইংরাজি সহ বিশেষ কয়েকটি সাবজেক্টে এইরকম অবস্থা হচ্ছে। প্রাথমিক থেকে কলেজ পর্যন্ত সামগ্রিকভাবে সাযুজ্য যাতে থাকে, ইন্টিগ্রিটি যাতে থাকে তারজন্য এবং স্যামুলটেনাসলি কোনও কোনও বিশেষজ্ঞ মহল থেকে বলা হয়েছে যে, এর পঠন-পাঠনের সময়টাকে বিশেষ করে পুর্ননির্ধারণ করা দরকার অর্থাৎ আগে যে ব্যবস্থা ছিল ডিসেম্বর মাসে শিক্ষাবর্ষ শেষ হত, বিশেষজ্ঞদের ওপিনিয়ন নিয়েছেন কিনা এবং এই ব্যাপারে আপনারা কি অভিমত নিয়েছেন সেটা একটু দয়া করে জানাবেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শিক্ষাবর্ষ সম্পর্কে মন্তব্য করছি না কারণ যেহেতু এটা মূল প্রশ্নের সঙ্গে জড়িত নয়। এবং প্রাথমিক থেকে মাধ্যমিক স্তরে পঠন পাঠন নিয়েও কোনও মন্তব্য

করছি না কারণ এটা নিয়ে নিয়মিত পর্যালোচনা করা হচ্ছে। এবং এর সাথে এটা সরাসরি যুক্তও নয়। তবে প্রাথমিক থেকে মাধ্যমিক এবং মাধ্যমিক থেকে উচ্চ মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক থেকে স্নাতকোত্তর এবং প্রাক স্নাতকোত্তর নিয়ে নিয়মিত পর্যালোচনা করা হচ্ছে।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কমিশন নিয়োগের যে সিদ্ধান্ত নিয়েছেন এটা সত্যিই অভিনন্দনযোগ্য। আমার সাপ্লিমেন্টারি হচ্ছে যে, এই কমিশন নিয়োগের ক্ষেত্রে আপনারা এই ভাবে চিন্তা করছেন কিনা যে, দুটি শিক্ষাবর্ষকেই একত্রিত করে আলোচনা করা হবে এবং কমিশন দুটিকে একত্রিত করার কথা চিন্তা করছেন কিনা এবং বিভিন্ন শিক্ষক সংগঠনের সঙ্গে এই বিষয়ে আলোচনা করেছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** একত্রিত করার প্রশ্ন আসে না, একত্রিত করার কোনও সুপারিশ নেই, একত্রিত করার কথা কোনওভাবেই চিন্তা করি না। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক একেবারে পৃথক শিক্ষার স্তর। মাধ্যমিক থেকে উচ্চ মাধ্যমিকের পাশ করার পরে যে পঠনক্রম চালু আছে সেটা ঠিক কিনা এবং সেটা কাঙ্ক্ষিত কিনা এবং সেই পঠন পাঠন কমানো যায় কিনা তা চিন্তা করার দায়িত্ব আমরা পুরোপুরিভাবে কমিশনের উপরে ছেড়ে দিয়েছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, মাননীয় মন্ত্রী মহাশয় **বলবেন** কি, এই সমতা বিধানের ক্ষেত্রে উচ্চমাধ্যমিকের কি সব সাবজেক্টস না কি **স্পেসিফিক** সাবজেক্টস এর কথা কমিশন চিন্তা ভাবনা করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** একটু আগেই বলছি সব সাবজেক্টসের ক্ষেত্রেই এটা প্রযোজ্য হবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ কারণ তিনি একটি বিশেষজ্ঞ কমিটি করেছেন সমতা আনার জন্যে বলুন না এবং সমতা বিধান করার জন্যে বলুন কিন্তু টার্মস অফ রেফারেন্সের প্রশ্নে বিভিন্ন শিক্ষক সংগঠনের সঙ্গে এই ব্যাপারে কথা বলেছেন কি বা মতামত নিয়েছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা এটা খোলাই রেখেছি এবং আমাদের বিবেচ্য বিষয়ের মধ্যে রেখেছি। মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমকের যে পঠনক্রম তারমধ্যে যে পঠনপাঠন চলছে সেটা কাঙ্খিত তা কমিশন দেখবে এবং তা দূর করার দায়িত্ব কমিশনকে দেওয়া হয়েছে। তারজন্য কমিশন কোথায় কর্মশালা করবেন, কোথায় আলোচনা সভার ব্যবস্থা করবেন সেটা কমিটির সিদ্ধান্তের উপরে নির্ভর করে এবং পুরো বিষয়টাই তাদের উপরে ছেড়ে দিয়েছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সেকেন্ডারি এবং হায়ার সেকেন্ডারি শিক্ষার মধ্যে একটা সমতা এবং সঙ্গতি রক্ষা করার জন্য একটা কমিটি নিয়োগ করেছেন। তার রিপোর্টের ভিত্তিতে পদক্ষেপ নেওয়া হবে একথা তিনি আমাদের জানিয়েছেন। এ বিষয়ে আমি তার কাছে চানতে চাচ্ছি, আমাদের কাছে যে ফিগার আছে তাতে দেখছি প্রাইমারি সেকেন্ডারি এবং হায়ার সেকেন্ডরির এই তিন স্তরে পশ্চিমবঙ্গে স্টুডেন্টস এনরোলমেন্টের ক্ষেত্রে একটা ভীষণ ফারাক দেখা যাচ্ছে। যেমন আপনারা যে তথ্য সরবরাহ করেছেন তাতে দেখা যাচ্ছে—১৯৯৩-৯৪ সালে প্রাইমারি এনরোলমেন্ট-এর সংখ্যা ১ কোটি ১লক্ষ, সেকেন্ডারি

এনরোলমেন্ট হয়েছে ৩০ লক্ষ এবং হায়ার সেকেন্ডারিতে এনরোলমেন্ট হয়েছে ১৮ লক্ষ আর কলেজে হয়েছে ৩ লক্ষ এবং হায়ার সেকেন্ডারিতে এনরোলমেন্ট হয়েছে ১৮ লক্ষ। অর্থাৎ ১২ লক্ষ কমে গেল। আবার ধরুন, কোনও ছেলে সেকেন্ডারিতে ফার্স্ট হল, স্টার পেল কিন্তু হায়ার সেকেন্ডারিতে গিয়ে ফেল করছে। যে কোর্সে পড়াশোনা হচ্ছে বা যে শিক্ষা কাঠামো রয়েছে তার জন্য এটা হচ্ছে। এই যে ভীষণ ফারাক এ ব্যাপারে আসু কোনও পদক্ষেপ বা ইমার্জেন্সি কোনও ব্যবস্থা নিয়েছেন কি? আপনি যে ত্রি-স্তরের কথা বললেন সেটা তো সময় সাপেক্ষ ব্যাপার। শর্ট-টার্মের কিছু করার ব্যবস্থা নিয়েছেন কি, যাতে ছাত্রদের ভবিষ্যত নষ্ট না হয় বা সেজন্য কোনও চিন্তা-ভাবনা করেছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য প্রশ্ন জিজ্ঞাসা করার আগে যেসব তথ্য দিয়েছেন তা ঠিক নয়। প্রাইমারি যে ছাত্র সংখ্যা বললেন তা ঠিক নয়। মাধ্যমিকে এবং উচ্চ-মাধ্যমিক-এর ক্ষেত্রে পাশের অসুবিধার যে কথা বললেন সেটাও ঠিক নয়। পশ্চিমবাংলায়ই দেখা যায় শুধু মাত্র ৯৫ পারসেন্ট ছাত্র-ছাত্রী মাধ্যমিক থেকে উচ্চ-মাধ্যমিকে ভর্তি হচ্ছে। ভারতবর্ষে আর দ্বিতীয় কোনও রাজ্য নেই যেখানে এত সংখ্যক ছাত্র-ছাত্রী উচ্চ মাধ্যমিকে ভর্তি হচ্ছে। দ্বিতীযত, ছাত্র-ছাত্রীদের ভবিষ্যৎ নষ্ট হওয়া সম্বন্ধে যা বলেছেন সেটাও ঠিক নয়। এ বিষয়ে আমি একমত হতে পারছি না। এরকম হতেই পারে যে কেউ মাধ্যমিকে ভাল নাম্বার পেয়ে পাশ করল কিন্তু উচ্চ মাধ্যমিকে ভাল ফল করতে পারল না। এটা ব্রিটিশ আমল থেকে চলে আসছে এবং অন্য রাজ্যতেও এটা হয়ে থাকে। একজন ছাত্রের পাশ বা ফেল করার উপর নানা পারিপার্শ্বিক জিনিসের প্রভাব থাকে। তাই পাঠক্রমের জন্য ছাত্র-ছাত্রীদের ভবিষ্যৎ নষ্ট হয়ে যাচ্ছে এটা বলা ঠিক নয়।

**শ্রীমতী সাবিত্রি মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বলেছেন যে মানসবাবু যা বলেছেন সেটা টোটালি ঠিক নয়, ভিত্তিহীন। আমি জানতে চাই, ক্লাস ওয়ান থেকে ফোর পর্যন্ত পাশ করিয়ে দিতে হবে এরকম কোনও ইনস্ট্রাকশন আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমার মনে হয়, এখানে যে প্রশ্ন আলোচনা হচ্ছে তার সঙ্গে এর কোনও সম্পর্ক নেই। তবুও আপনি যখন প্রশ্ন করেছেন—আমি বলছি। এমন কোনও সিদ্ধান্ত সরকারের নেই। তবে গোটা ভারতবর্ষ ব্যাপী, বিশ্ব-ব্যাপী শিক্ষা সম্পর্কে বলা আছে, অষ্টম শ্রেণী পর্যন্ত কোনও ছাত্রকে এক শ্রেণীতে দু-বছর রাখা চলবে না। ভারত সরকারেরও এই রকম ব্যবস্থা আছে। কিন্তু আমরা এখানে প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত কার্যকর করার চেষ্টা করছি। ভারত সরকারের যে নিয়ম আছে প্রথম থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত এটা করার তা আমরা এখনও করে উঠতে পারিনি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, আপনি মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক শিক্ষা স্তরে সমতা করার জন্য একটা কমিটি করেছেন, এই রকম উচ্চ মাধ্যমিক এবং কলেজের ক্ষেত্রে সমন্বয় বা সমতা বজায় রাখার জন্য কমিটি তৈরি করার কথা ভাবছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যেমন বিভিন্ন দিক থেকে আমাদের কাছে আন্দোলন এসেছিল, সেইজন্য অধ্যয়নরত শিক্ষার্থী এবং শিক্ষাপ্রদানকারী সংগঠনগুলির অনুরোধ এসেছিল, সেই অনুযায়ী আমরা করেছি। আমরা উচ্চ মাধ্যমিক এবং প্রাক স্নাতক স্তরে সমন্বয় করার জন্য, এই ধরনের কোনও আবেদন পাইনি বা আসেনি, সেই জন্য এই জাতীয় কোনও কমিটি এই দুই স্তরের মধ্যে করার কোনও চিন্তা আমরা করছি না।

## প্রাথমিক শিক্ষা কর্মসূচিতে আর্থিক সাহায্য

*৬৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৭) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ওভারসিজ ডেভেলপমেন্ট অ্যাডমিনিস্ট্রেশন (ও. ডি. এ.) রাজ্যের প্রাথমিক শিক্ষা কর্মসূচিতে আর্থিক সাহায্য দিচ্ছেন ;

(খ) সত্যি হলে, উক্ত সাহায্যের পরিমাণ কত ; এবং

(গ) রাজ্যের কোন্ কোন্ জেলাকে উক্ত কর্মসূচির আওতায় আনা হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনও সঠিকভাবে স্থির হয়নি। তবে অনুমান করা যাচ্ছে প্রকল্পটির রূপায়ণ শুরু হলে পাঁচ বছর পর্যন্ত প্রতি বছর ৩০ থেকে ৩৫ কোটি টাকা পাওয়া যেতে পারে।

(গ) মুর্শিদাবাদ, বীরভূম, বাঁকুড়া, দক্ষিণ চব্বিশ পরগনা ও কুচবিহার—এই পাঁচটি জেলাকে এই কর্মসূচির আওতায় আনা হয়েছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্যার, এই রাজ্যে এখন পর্যন্ত এই ও. ডি. এ. থেকে টাকা ইউটিলাইজ করা গেল না, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, আপনাদের দপ্তরের প্রশাসনিক গাফিলতি বা তৎপরতার অভাবের জন্য কি এই রাজ্য ও. ডি. এ.-র টাকা খরচ করতে পারল না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যর কল্পিত আশঙ্কার কোনও কারণ নেই। যেহেতু কেন্দ্রীয় সরকার কোনও টাকা পায়নি, বিলেতের সরকার টাকা দেয়নি, অতএব টাকা খরচ হল না, এই আশঙ্কা অমূলক। তবে আপনি যে উৎসাহিত এইজন্য ধন্যবাদ।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** এই টাকা নিতে হলে আমাদের রাজ্য সরকারকে কোনও শর্ত কি আরোপ করতে হচ্ছে, যার ফলে আপনারা টাকাটা পাবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এতে তিনটি পক্ষ আছে। সেটা হচ্ছে, গ্রেট ব্রিটেন, কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার। এই তিন পক্ষের মধ্যে আলোচনার মাধ্যমে সিদ্ধান্ত হয়েছে। তবে

আমাদের আলোচনার মধ্যে কোথাও কোনও মত পার্থক্য দেখা দেয়নি যাতে এই টাক পাওয়ার ক্ষেত্রে অন্তরায় হতে পারে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** আপনি উত্তরে বলেছেন, ৫টি জেলাকে নেওয়া হয়েছে, মুর্শিদাবাদ বীরভূম, বাঁকুড়া, দক্ষিণ চব্বিশ পরগনা ও কুচবিহার। আমি জানতে চাইছি, কি নর্মস এর ভিত্তিতে এই ৫টি জেলাকে সিলেক্ট করা হল, আর কোনও জেলাকে ও. ডি. এ.-র মাধ্যমে নেওয়ার পরিকল্পনা আপনার দপ্তরের আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** জেলাগুলিকে ঠিক করে কেন্দ্রীয় সরকার, রাজ্যগুলিকেও ঠিক করে কেন্দ্রীয় সরকার। তারা আগে ৭টি রাজ্য ঠিক করেছিল, পরবর্তীকাল আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মানব সম্পদ উন্নয়ন মন্ত্রী অর্জুন সিং-এর সঙ্গে কথা বলে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর অনুরোধ অনুসারে অষ্টম রাজ্য হিসাবে গ্রহণ করে। কোনও রাজ্য গ্রহণ করা হবে সেটা তারা ঠিক করে, তবে তারা স্বেচ্ছামূলকভাবে কিছু ঠিক করে না। এর একটা পদ্ধতি আছে, সেই অনুযায়ী তারা ঠিক করে। এই ব্যাপারে ২টি বিশেষ দিকে লক্ষ্য রাখা হয়, কোন কোন জেলাকে নেওয়া হবে। যে জেলায় মহিলাদের সাক্ষরতার হার জাতীয় গড় সাক্ষরতার হারের থেকে কম সেই জেলাকে বিবেচিত করা হবে এবং যেখানে সার্বিক সাক্ষরতার কর্মসূচির আন্দোলন পরিচালিত হচ্ছে, সেই অনুযায়ী বিবেচিত হবে। আমরা বলেছি, কেন্দ্রীয় সরকারের কাছে, গ্রেট ব্রিটেনের সরকারের কাছে আমাদের আবেদনও আছে, এই নর্মস শিথিল করে বাকি জেলাগুলিকে যাতে নেওয়া যায়, সেইজন্য আমাদের অনুরোধ কেন্দ্রীয় সরকারের কাছে এবং বিলেতের সরকারের কাছে—সেই অনুযায়ী বক্তব্য রাখা আছে।

**শ্রী অমর চৌধুরি :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দয়া করে জানাবেন কি, এই ও. ডি. এ. নেওয়ার প্রয়োজনীয়তা কেন দেখা দিল এবং এই সাহায্য নেওয়ার কোনও শর্ত আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** প্রয়োজনীয়তা এই জন্যই দেখা দিয়েছে, কেন্দ্রীয় সরকার অনেক শিক্ষাবিদদের নিয়ে একটা কমিটি গঠন করে গোটা ভারতবর্ষের প্রাথমিক শিক্ষার মানটা বিচার-বিবেচনার জন্য। গোটা ভারতবর্ষ ব্যাপী একটা সমীক্ষা হয় এবং সেই সমীক্ষায় প্রমাণিত হয়, এমনকি কেরালার মানও কাঙ্খিত লক্ষ্যে পৌঁছাতে পারেনি। কেরালায় দেখা গেছে প্রাথমিক শিক্ষার মান অত্যন্ত কম। সেখানে দেখা গেছে প্রাথমিক স্তরে চতুর্থ শ্রেণীতে অধ্যায়নরত ছাত্র-ছাত্রীদের মধ্যে ২৬ পারসেন্ট মাতৃভাষায় একটা বাক্যও পড়তে পারে না। এটা খুবই দুর্ভাগ্যজনক অবস্থা সেইজন্যই তখন ঠিক হয়, আমাদের প্রাথমিক শিক্ষার মানটা একটু উন্নত করতে হবে, প্রাথমিক শিক্ষার পরিকাঠামোকে শক্তিশালী করতে হবে। প্রাথমিক শিক্ষকদের আন্তরিকতাকে আরও দক্ষ ও উন্নত করতে হবে। সেই জন্যই কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বিশ্বের দরবারে তা হাজির করা হয়। বিশ্বের যে সমস্ত আন্তর্জাতিক সংগঠন আছে, তারা বিভিন্ন রাজ্যের প্রাথমিক শিক্ষার মানোন্নয়নের জন্য সাহায্য করে। বিশ্বব্যাঙ্ক কোনও কোনও দেশকে করেছে, কোনও কোনও দেশকে সুইজারল্যান্ড করেছে, কোনও কোনও দেশকে সুইডেন করেছে, কোনও কোনও দেশকে ইওরোপিয়ান কমিউনিটি দেশগুলো সাহায্য

করেছে এবং আমাদের রাজ্যকে সাহায্য করবার জন্য বিলেতের সরকার এগিয়ে এসেছে। তবে আমাদের পাঠ্যক্রম ও পাঠ্যসূচির কোনও পরিবর্তন করা হবে না। রাজ্য সরকার যে সিদ্ধান্ত নেবে তাই বহাল থাকবে। আমরা এই শর্তে অর্থ গ্রহণ করতে রাজি হয়েছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় এই ও. ডি. এ. থেকে সাহায্য নিয়ে রাজ্যের প্রাথমিক শিক্ষার উন্নয়ন করা হবে। আমরা জানি, রাজ্য সরকারের এই বিষয়ে গোপন করার কোনও ব্যাপার নয়। তিনটি সরকারের মধ্যে আলোচনার ভিত্তিতে এই সাহায্য নেওয়া হচ্ছে, এটা স্থির হয়েছে এবং তাতে কিছু অন্তরায় হয়নি। কোন কোন শর্তে, বিষয়টা জনবিরোধীই হোক, বা জনমুখীই হোক কোন কন্ডিশনের ভিত্তিতে এই চুক্তিটা নির্ধারিত হচ্ছে। আমি আপনার কথা থেকে যেটা বুঝতে পারলাম, সত্যি যদি হয় বলবেন, সাহায্য যে জেলাগুলিকে দেওয়া হচ্ছে শিক্ষার দিক থেকে পশ্চাদপদ যে সমস্ত জেলা তাদের আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা হয়েছে। এই সাহায্য দেওয়ার ক্ষেত্রে কোনও কন্ডিশন আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** আমি দুঃখিত, আমি মাননীয় সদস্যকে বোঝাতে পারিনি। আমি মাননীয় সদস্যর প্রশ্নের উত্তরে বলছি, কেন্দ্রীয় সরকার যে সুপারিশ ঠিক করেছে, সেটা হল মহিলা সাক্ষরতা হার, ভারতবর্ষের জাতীয় গড়ের তুলনায় যে জেলায় কম সেই জেলায়, যদি নাকি সেখানে সার্বিক সাক্ষরতা আন্দোলন পরিচালিত হয়। এই দুটি বিষয় কেন্দ্রীয় সরকার ঠিক করেছে। বিলেতের সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকার আলোচনা করেই এটা ঠিক করেছে।

যে সমস্ত শিশু প্রাথমিক বিদ্যালয়ে যায় তাদের ক্লাস ফাইভ পর্যন্ত বিদ্যালয়ে ধরে রাখতে হবে, শিক্ষার মানকে উন্নত করতে হবে, এই সব হচ্ছে শর্ত এবং যে অর্থ তারা দেবে তার ২৪ শতাংশ ব্যয় করতে হবে পরিকাঠামোগত উন্নয়নের জন্য, আর ৬ শতাংশ ব্যয় করতে হবে প্রশাসনিক কাজে, আর ৭০ শতাংশ ব্যয় করতে হবে পঠন-পাঠন ও শিক্ষার মান উন্নয়নের জন্য। এই শর্তগুলি শিক্ষার অনুকূলেই, এই শর্তগুলি আমরা মেনে নিয়েছি আপনারাও নিশ্চয়ই মেনে নেবেন।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে অতিরিক্ত প্রশ্ন করছি তার খানিকটার উত্তর মন্ত্রী মহাশয় আগেই বলেছেন কিভাবে এটা খরচ হবে। এই যে ৫ কোটি টাকা প্রতি বছর এই পাঁচটি জেলাকে দেওয়ার সিদ্ধান্ত হয়েছে। এখানে পরিকাঠামো উন্নয়নের, শিক্ষার মান উন্নয়নের, শিক্ষকদের প্রশিক্ষণের কথা বলেছেন। আমি আপনার কাছে জানতে চাইছি যে প্রাথমিক স্কুলের শিশুদের স্বাস্থ্যকে উন্নত করে খেলাধূলার এবং মিড ডে মিল বা দুপুরের আহারের ব্যাপারে কত অংশ ধার্য হয়েছে এবং ধার্য যদি না হয়ে থাকে তাহলে আপনারা আলোচনার মাধ্যমে তাদের এই মিড ডে মিল এবং খেলাধূলার ব্যাপারে কোনও অর্থ ধার্য হয়েছে কি না আমাদের বলুন? এরা ছোট বেলা থেকে খেলাধূলার প্রশিক্ষণ না পাওয়ার জন্য আমাদের এত বড় দেশ, আফ্রিকার গরিব দেশগুলি থেকে পিছিয়ে আছে।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শ্রদ্ধেয় প্রবীণ সদস্য কতগুলি প্রশ্ন তুলেছেন। এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে বিশ্ব শিশু প্রতিবেদনে ইউনিসেফ থেকে যেটা প্রকাশিত করা হয়েছে সেখানে ভারতবর্ষের প্রাথমিক বিদ্যালয়ে পাঠরত ছাত্রদের পুষ্টির অভাবে শোচনীয় ভয়াবহ চিত্র ১৯৯৫ সালে ইউনিসেফের প্রতিবেদনে এটা প্রকাশিত হয়েছে. এই বিষয়টাই আপনার উদ্বেগ ও উৎকণ্ঠার কারণ। আমরা দিল্লি এবং বিলাতি সরকারের সঙ্গে আলোচনা করেছি। বিলাতি সরকার এই ব্যাপারে আমাদের কোনও অর্থ দিতে পারবেন না। এই বরাদ্দ কেন্দ্র ও রাজ্য সরকারই বহন করতে হবে। মাননীয় প্রধানমন্ত্রী ২ হাজার ২৪ কোটি টাকা এ বাবদ প্রতি বছর ব্যয় করবেন বলে ঘোষণা করেছেন। যদিও ১০ বছর আগে আমি পশ্চিমবঙ্গের শিক্ষামন্ত্রী হিসাবে শিশুদের মিড ডে মিলের একটা প্রস্তাব করেছিলাম। এখানে প্রধানমন্ত্রীর ঘোষণাকে স্বাগত জানাচ্ছি, এটা বাস্তবায়িত হলে বিশ্ব শিশু স্বাস্থ্য প্রতিবেদনে যে ভয়াবহ চিত্র ফুটে উঠেছে. আমরা সেই উদ্বেগজনক চিত্রের খানিকটা প্রশমিত করতে পারব বলে মনে করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে সব শর্তের কথা বললেন তাতে আমাদের কোনও আপত্তি নেই, প্রাথমিক শিক্ষার উন্নতির জন্য টাকা নিতে হবে। [illegible] আপনি যে সব কাজের কথা বলেছেন তাতে পরিকাঠামো উন্নয়ন, শিক্ষকদের মান উন্নয়ন ইত্যাদি আছে। আমার জিজ্ঞাস্য, আপনি কি মনে করেন এ রাজ্যের প্রাথমিক শিক্ষকদের মান নিম্ন এবং তাদের মান উন্নয়নের জন্য টাকা নেওয়ার দরকার?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এ রাজ্যের প্রাথমিক শিক্ষকদের মান কি তা কেন্দ্রীয় সরকার নিযুক্ত দাভে কমিটি স্বীকার করেছেন। দুটি কথা আমাদের রাজ্যের প্রাথমিক শিক্ষকদের সম্পর্কে তারা বলেছেন। প্রথমত, পশ্চিমবঙ্গের প্রাথমিক শিক্ষকদের বেতনহার—আমি দায়িত্ব নিয়ে বলছি—ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি। কোনও রাজ্যের প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকরা এত সুযোগ পান না যা পশ্চিমবাংলায় তারা পান। দ্বিতীয়ত, এ রাজ্যের প্রাথমিক শিক্ষকদের সাধারণ যোগ্যতা অন্য রাজ্যের প্রাথমিক শিক্ষকদের থেকে কোনও অংশে কম নয়। দাভে কমিটির রিপোর্টে এটাও উল্লিখিত হয়েছে। কিন্তু তা সত্ত্বেও আরও উন্নত করার সুযোগ থাকে। আরও উন্নত করার জন্য এই সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার এবং বিলেতের সরকার নিয়েছেন। আমরা সেই সিদ্ধান্তের সাথে একমত হয়েছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ওভারসিজ ডেভেলপমেন্ট অ্যাসিস্ট্যান্স-এর আর্থিক সহায়তায় রাজ্যের প্রাথমিক শিক্ষার মান উন্নয়নের জন্য যে পরিকল্পনা নেওয়া হয়েছে তাতে তার কোনও অংশ বা টাকার কোনও অংশ রাজ্য সরকারকে কি দিতে হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হ্যাঁ, রাজ্য সরকারকে একটা অংশ বহন করতে হবে। সেখানে যে [illegible] আছে সেই অনুযায়ী সেই দায়িত্ব বহন করার জন্য আপনারা ২৬ তারিখে যে বাজেট [illegible] তার মধ্যেই সেটা রাখা আছে।

**[illegible] ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ও. ডি. এ-র অর্থ সাহায্য নিয়ে [illegible] পিছিয়ে থাকা অঞ্চলের প্রাথমিক বিদ্যালয়গুলির

ছাত্রছাত্রীদের এবং শিক্ষকদের মান উন্নয়ন করবেন। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে জাতীয় স্তরে রাজ্যগুলির সঙ্গে আলোচনা করে প্রয়াত রাজীব গান্ধী এন. ডি. সি.-র মিটিং-এ একটা প্রস্তাব তুলেছিলেন যে জওহর রোজগার যোজনার জন্য যে টাকা দেওয়া হবে তার first criteria is that it must be utilised for the construction of the Primary Schools in the Villages. এবং সব রাজ্যগুলি তাতে এক মত হয়েছিলেন। প্রথমে ২৫ হাজার টাকা, তারপর ৫০ হাজার টাকা এবং এখন ৭৫ হাজার টাকা করে দেওয়া হচ্ছে। তারপর ব্ল্যাকবোর্ড অপারেশন স্কীমে কেন্দ্রীয় সরকার রাজ্যগুলিকে প্রভূত পরিমাণে অর্থ দিয়েছিলেন আপনার বিভাগের মাধ্যমে। এ ছাড়া ট্রাইবাল ছাত্রছাত্রীদের জন্যও কেন্দ্রীয় সরকার অর্থ দিয়েছেন। existing schemes starting from Jawhar Rozgar Yojana, Black Board Operation, help to the Scheduled Castes and Scheduled Tribes boys and girls and National Literacy Mission for upgradation of literary rate. এই ৪টি স্কীম রাজ্যে এসেছে। আমার প্রশ্ন, এগুলির যদি সদ্ব্যবহার হত তাহলে বিদেশ থেকে টাকা নেবার খুব একটা দরকার হত বলে মনে হয় না। আমার প্রশ্ন, এই টাকাগুলি রাজ্য সরকার সঠিকভাবে ব্যবহার করে কতটা এগুতে পেরেছেন এবং কেন ও. ডি. এ-র অর্থ সাহায্যের প্রয়োজন হল?

[11-50 — 12-00 Noon]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য প্রশ্ন করার আগে একটা বিবৃতি দিলেন। আমি তার কথার সঙ্গে আর একটা কথা যোগ করছি। প্রাথমিক বিদ্যালয়গুলির বাড়ি করার জন্য এবারে আমরা ৮ কোটি ৮৭ লক্ষ টাকা বরাদ্দ করেছি। ভারতবর্ষের কোনও রাজ্য সরকার তার নিজস্ব তহবিল থেকে এত বেশি টাকা প্রাথমিক বিদ্যালয়গুলির বাড়ি করার জন্য দেননি। জে. আর. ওয়াই স্কীমে যে টাকা বর[illegible] তার দুটি কম্পোনেন্ট থাকে—ক্যাশ কম্পোনেন্ট এবং মেটিরিয়াল কম্পোনেন্ট। সেখানে সু[illegible] দেওয়া আছে যদি প্রাথমিক বিদ্যালয়ের বাড়ি করার জন্য জি. আর. ওয়াই স্কীম ব্যবহার করা হয় তাহলে প্রচলিত নিয়ম শিথিল করা যায়। সেই সুযোগে প্রাথমিক বিদ্যালয়ের অনেক বাড়ি হয়েছে।

অপারেশন ব্ল্যাক বোর্ডে বাড়ি করবার জন্য নয়। কিছু শিক্ষা পতিপন, শিক্ষার যে সাহায্যকারী বস্তু হিসাবে তারা বন্টন করে। গোটা ভারতবর্ষ থেকেই শিক্ষক নেওয়া হচ্ছে। গোটা ভারতবর্ষে ও. ডি.-এর যে প্রকল্প সেই প্রকল্প গ্রহণ করেছি। এমন কি কেরালার পক্ষ থেকেও তাদের যত জাতীয় গড় সেখানে মহিলাদের সাক্ষরতার হার অনেক বেশি। পুরুষের সাক্ষরতার হার অনেক উঁচুতে। তবুও কেরালা সরকার দাবি করছে যে তাদের ও. ডি.-এর সাহায্য দেওয়া হোক। অতএব মান উন্নত থাকা সত্ত্বেও ব্যাপক অংশের প্রাথমিক স্তরের ছাত্রছাত্রীদের মান আরও উন্নত করবার জন্য পরিকাঠামোগত আরও সংস্কার সাধন করবার জন্য ও. ডি.-এর সাহায্য নিতে সব রাজ্যই আগ্রহী সেজন্য আমরাও আগ্রহী।

**শ্রী পরেশ দাশ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ও. ডি.-এর সাহায্যপ্রাপ্ত অর্থ থেকে প্রথাবহির্ভূত খাতে কোনও অর্থ খরচ করার কোনও প্রস্তাব সরকারের আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কোনও সুযোগ নেই।

**প্রতিবন্ধী শিশুদের প্রাথমিক বিদ্যালয়**

*৬৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৫) **ডাঃ মোতাহার হোসেন ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রতিবন্ধী শিশুদের জন্য সরকার রাজ্যে প্রাথমিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, বীরভূম জেলার উক্ত বিদ্যালয় কোথায় স্থাপিত হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য এবং আমার বন্ধুবর ও বলতে পারি যদি প্রশ্নটা জনশিক্ষা মন্ত্রীর কাছে করতেন তাহলে সুবিধা হত। প্রতিবন্ধীদের শিক্ষার ব্যাপারটা জনশিক্ষা দপ্তর দেখাশুনা করেন। কিন্তু যেহেতু মোতাহার সাহেব জিজ্ঞাসা করেছেন সেহেতু কোনও আন্তঃ বিভাগীয় কলহের মধ্যে না গিয়ে আমি উত্তর দেওয়ার চেষ্টা করছি।

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

যে প্রশ্নটা উনি মাননীয় মন্ত্রী অঞ্জু করের কাছে জিজ্ঞাসা করলে উনি বলতে পারতেন কিন্তু আমার কাছে করেছেন। আমি মাননীয় অধ্যক্ষের অনুমতি নিয়ে উত্তর দিচ্ছি। কেন্দ্রীয় সরকার বলেছেন যে প্রত্যেকটি জেলায় একটা করে অন্ততপক্ষে প্রাথমিক বিদ্যালয় করা হোক। কার্যরত বিদ্যালয়ে প্রতিবন্ধীদের শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা হোক। যেহেতু সাধারণ শিক্ষার্থী এবং প্রতিবন্ধী শিক্ষার্থীদের একই বিদ্যালয়ে শিক্ষা দেওয়ার ব্যবস্থা করা হক। এই সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার নিয়েছে এবং আমরাও সমর্থন করি। ওরা বলছেন প্রত্যেক জেলায় একটি প্রাথমিক বিদ্যালয় বেছে নেওয়া হোক যেখানে প্রতিবন্ধী শিক্ষার ব্যবস্থা করা হবে। নীতিগতভাবে আমরাও এই সিদ্ধান্ত গ্রহণ করেছি সেজন্য আমাদের প্রত্যেকটি জেলায় যে জেলা প্রাথমিক সংসদ আছে তাদের কাছে অনুরোধ করেছি যে আপনারা একটা প্রাথমিক বিদ্যালয় বেছে নিন। সেই জেলার সম্ভাব্য উপায়ে সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে যাওয়ার উপযুক্ত প্রতিবন্ধী ছেলেদের সেই বিদ্যালয়ে ভর্তি করার ব্যবস্থা করা হবে। এই জন্য কেন্দ্রীয় সরকার যে সুপারিশ করেছেন আমরা নীতিগতভাবে গ্রহণ করেছি এবং এর জন্য ব্যয় হবে সেটাও বহন করতে রাজি হয়েছেন। সেই বিদ্যালয় বাছাই পর্ব চলছে। এটা সম্পূর্ণ হলেই, আমরা এই প্রশ্নের যথার্থ উত্তর দিতে পারব।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** অনেক ধন্যবাদ আমার বন্ধু মন্ত্রীকে যে তিনি সংবাদ নিয়ে এই তথ্য পরিবেশন করছেন। আমাদের একটা ওয়েলফেয়ার স্টেট। সেই হিসেবে ভারত সরকার সঠিকভাবে বলেছেন এই ব্যবস্থা করার জন্য এবং আপনারা যে এই সুপারিশ গ্রহণ

করেছেন, সেজন্য আপনাদের ধন্যবাদ। কিন্তু সুপারিশ গ্রহণ করলেই তো হবে না। এটা কার্যকর করতে আপনাদের কতদিন সময় লাগবে। এটা একটু আলোকপাত করুন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ৯৫ সালের মধ্যে আমরা শুরু করব।

**মিঃ স্পিকার ঃ** আমাদের রুলে বলছে Now I have three Short Notice Questions. But proviso to Rule 57 (5) says—"Provided that when a question is shown in names of more than one member the Speaker shall call the name of the first member or, in his absence, any other Name." কিন্তু তিনটে কেন ছেপেছে। এটা আমার ডিপার্টমেন্টকে একটু দেখতে হবে। তিনটে ছাপল কেন। আমি বুঝতে পারলাম না। একটাই তো ছাপার কথা। একদিনে আমি একটাই সর্ট নোটিশ নেব। প্রথমটা নেব। বাদ বাকিটা নেওয়া হবে না।

## Short Notice Questions
## (to which oral answers were given)

### ঋণ মুকুব

*৬৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৪-এস. এন.) **শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এস. সি. পি. এবং টি. এস. পি. প্রকল্পে যে সমস্ত দরিদ্র তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত ব্যক্তি ঋণ গ্রহণ করেছেন, কেন্দ্রীয় সরকারের এগ্রিকালচারাল অ্যান্ড রুর‍্যাল ডেট (Debt) রিলিফ অ্যাক্ট অনুসারে তাদের একটা বড় অংশের ঋণ মুকুব হয়নি, এবং

(খ) সত্যি হলে, (১) কারণ কি, এবং (২) এর প্রতিকারের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

(ক) সত্য। ১. ৪. ১৯৯০ তারিখ পর্যন্ত মধ্যমেয়াদি ঋণে ৬,২৮,৬০৫ জন আর স্বল্পমেয়াদি ঋণে ৬,৫৪,৬৫৪ জন তফসিলি জাতি। এবং মধ্যমেয়াদি ঋণে ১,৪৬,৫৬২ জন আর স্বল্প মেয়াদি ঋণে ১,৯২,৪৩১ জন তফসিলি উপজাতি ভুক্ত ব্যক্তির মোট ৯৭.৫৮ কোটি টাকা এ. আর. ডি. আর অ্যাক্ট-এর আওতায় পড়ে ও তাহাদের ব্যাঙ্ক ঋণ বাবদ ৪৯.৫০ কোটি টাকা মকুব হইয়াছে। কিন্তু ডব্লু. বি. এস. সি. এস. টি. ডি. এফ. সি.-এর ৫৪.৮২ কোটি টাকা ঋণ মকুব হয় নাই।

(খ) কেন্দ্রীয় সরকার ব্যাঙ্ক-এর ও ঋণের টাকা পরিশোধ করিলেও ডব্লু. বি. এস. সি. এস. টি. ডি. এফ. সি.-এর টাকা পরিশোধ করেন নাই। অনেক তাগাদা দেওয়া হইয়াছে, কিন্তু কোনও ফল হয় নাই। ইহার ফলে ১২,৮৩,২৫৯ জন

তফসিলি জাতি ও ৩,৩৮,৯৯৩ জন তফসিলি উপজাতিভুক্ত ব্যক্তি অনাদায়ি (ডিফল্টার) হিসাবে অদ্যাবধি পরিগণিত হইতেছে ও নতুন ঋণ পাওয়ার যোগ্য বলিয়া বিবেচিত হইতেছে না।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** এই ঋণের একটা অংশ মকুব হ'ল, আর একটা অংশ ফাইন্যান্স কর্পোরেশন মকুব করল না। না করার জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট কোনও স্পেসিফিক কারণ দেখিয়েছেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** যে কর্পোরেশনের উল্লেখ করা হয়েছে সে কর্পোরেশনের মোট মুলধনের ৫১ শতাংশ রাজ্য সরকারের এবং ৪৯ শতাংশ কেন্দ্রীয় সরকারের। এই মূলধন থেকে যে কোনও ঋণ মকুব করতে গেলে কেন্দ্রীয় সরকারকে রাজি করাতে হবে। কেন্দ্রীয় সরকার যদি রাজি না হয় তাহলে কোনও ঋণই রিইমবার্সড হবে না, অর্থাৎ কর্পোরেশন পাবে না। সুতরাং আমরা কেন্দ্রীয় সরকারকে লিখেছি, ব্যাঙ্ককে যেমন রিইমবার্সড করে দিয়েছে, পরিশোধ করে দিয়েছে তেমন ভাবে কর্পোরেশনের ৫৪.৮২ কোটি টাকা—যে টাকার ৪৯% দিল্লির আর ৫১% আমাদের—মকুব করা যাবে না। আমাদের পক্ষ থেকে আমরা রাজি হবার অফার দিয়েছি, কিন্তু ওরা এখনও রাজি হয়নি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমাদের যে সমস্ত এস. সি. এবং এস. সি. মানুষরা এই ঋণ গ্রহণ করেছিলেন তারা অন্য কোনও স্কীমে আর ঋণ পাচ্ছেন না। একটা স্কীমের ঋণের টাকা শোধ না হওয়ার জন্য পরবর্তী আর একটা স্কীমে তারা যেতে পারছেন না। ফলে তারা ডিপ্রাইভড হচ্ছেন। এই জায়গায় আপনার দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এ বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারকে একাধিক চিঠি লিখেছি, একাধিক কনফারেন্সে বলেছি এবং শুধু আমরাই নয়, অন্যান্য রাজ্য সরকার, এমন কি কংগ্রেস শাসিত রাজ্যের রাজ্য সরকারদের পক্ষ থেকেও এই বিষয়টি তোলা হয়েছে। রাজ্য সরকারের পক্ষ থেকে ঋণ মকুব করলে কোনও কাজ হবে না। সেজন্য আমরা কেন্দ্রীয় সরকারকে বার বার বলছি। আমার যত দূর জানা আছে কেন্দ্রীয় ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট চেষ্টা করছে, কিন্তু অর্থ মন্ত্রক এখনও ফাইল ছাড়েনি। অতএব আপাতত আমাদের এক-তরফা কিছু করার নেই।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** প্রাইম মিনিস্টার অফ ইন্ডিয়া আগামী ১৫ তারিখ দূরদর্শনে একটা কিছু ঘোষণা করবেন বলে বলেছেন। তিনি ইতিমধ্যে দূরদর্শনে একটা স্পিচ দিয়েছেন এবং সেই স্পিচে কিছু প্যাকেজে প্রোগ্রামের কথা ঘোষণা করেছেন এবং সেখানে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবদের প্রসঙ্গে কিছু কিছু কথা বলেছেন। আমি জানতে চাইছি তার ফলে আমাদের কিছু উপকার হবে কি না? অর্থাৎ আমাদের রাজ্যের এস. সি. এস. টি. মানুষদের দূরদর্শনে যে প্যাকেজ প্রোগ্রাম ঘোষণা করা হয়েছে তাতে কিছু উপকার হবে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** কেন্দ্রীয় সরকার যে প্যাকেজ প্রোগ্রাম ঘোষণা করেছেন তাতে আপাতত যা জেনেছি—চিঠিপত্র আসেনি—ঘোষণা থেকে যা বুঝেছি তাতে আমাদের এই দপ্তর সংক্রান্ত বিষয়ে বলছি, কিছু উপকার হবে না। কারণ ইতিমধ্যে ঋণগ্রস্ত যারা তাদের ঋণ মকুব হচ্ছে না, নতুন করে উপকার পাওয়া তো পরের কথা।

## POINT OF ORDER

**Mr. Speaker :** Dr.Abedin, what is your point of order.

**Dr. Zainal Abedin :** Sir, Members are allowed to put questions to the Minister to elicit informations. There are two categories of questions—for oral answers and for written answers. It is the wisdom of the Chair whether the questions would be amended or not. We have seen that in some cases the questions have been amended in such a manner that the purpose of the questions are frustrated to some extent. This is one point. Sir, Rule 43 (1) & (2) provides on what subjects the questions can be asked and cannot be asked. The Members have the right to elicit further informations from the Ministers. If the matters are allied and the Minister concerned is agreeable to answer, then there should not be any objections from the Chair to deprive the Member from the answer desired. Sir, today, in relation to the question of Backward Community—Mahiswa and others—our Member Smt. Sabitri Mitra put an analogical questions. It is not outside the purview of the question tabled by the Member. She asked whether the Chai Samaj is being considered for the backward community or not. It is a very related question. Suppose Sir, if anybody asks a question to Shri Gyan Singh Sohanpal that Shri Jyoti Basu happens to be a CPM leader and as such he is the Chief Minister. If anybody at the same time asks me whether Hashim Abdul Halim is a CPM leader or not? Sir, is it not allied questions? There is no bar. My submission to you is very clear. When the questions are related and when the Minister is ready to answer then the Member as well as the House should not be deprived by the Chair. This is one aspect. Sir, today, there are 14 regular questions, one held over question and there are short notice questions also. It is expected that answers of all these 15 questions will be given by the Hon'ble Ministers. In the House of People and in the Lok Sabha, normally 20 questions are tabled for the day, that means 3 minutes time for each questions. Here we have the scope to elicit answers for 15 questions—that means four minutes time for each question. We have been supplied the proceedings of the House as early as 1978 and we can site example from that. Finally, I submit to you, Sir, that while the supplementary questions are allowed, I should expect that

all the questions, as far as possible should be replied by the Ministers. Not that 20 or 30 supplementaries are allowed for one questions and the other questions would not be answered for this on that day. This is my submission.

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** The question raised by Dr. Abedin does not merit even a debate because the supplementary question has to be related to the original question put. The question was related to the Mahiswa Community and the supplementary was related to other community. He has drawn an analogy regarding Shri Jyoti Basu and Shri Hasim Abdul Halim. On the same analogy it may also be asked if Sushil Sharma was accused in the Tandoor case, Dr. Abedin was also accused in the same case. So, it is not related. I don't think that it requires any ruling.

## ADJOURNMENT MOTION

Today I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of the reported supply of expire-dated medicine to the hospitals of Midnapore district.

The subject matter of the Motion does not call for adjournment of the business of the House. The Member may call the attention of .he Minister concerned through Calling Attention, Question, Mention et

I, ·therefore, withhold my consent to the Motion.

The Member may however read out the text of the Motion as amended.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—মেদিনীপুর জেলার বিভিন্ন হাসপাতালে এবং লেপ্রসি ইউনিট এ সরকারিভাবে যে ঔষধ সরবরাহ করা হচ্ছে তার মধ্যে বেশ কিছু ঔষধ নির্ধারিত সময় অতিবাহিত হয়ে যাওয়ার জন্য নষ্ট হয়ে গেছে। অত্যন্ত বিস্ময়কর ব্যাপার সময় পেরিয়ে যাওয়া বাতিল ঔষধগুলি বিভিন্ন হাসপাতাল এবং কুষ্ঠ নিবারণী কেন্দ্রে কুষ্ঠ রোগীদের চিকিৎসার জন্য পাঠানো হচ্ছে। হতভাগ্য কুষ্ঠ রোগীরা বেশ কিছু দিন ধরে এই সব বাতিল হওয়া ঔষধ খেয়ে যাচ্ছেন মেদিনীপুর জেলায়। হয়ত অন্য জেলাতেও এই অবস্থা চলছে। কিভাবে স্বাস্থ্য দপ্তর এই ধরনের বে-আইনি কাজ চালাচ্ছেন—তার উত্তর পাওয়া যাচ্ছে না। কুষ্ঠ রোগীরা অসহায় অবস্থায় দিন কাটাচ্ছে বিনা চিকিৎসায়।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention on the following subjects, namely :

| | | |
|---|---|---|
| i) Reported 'business bundh' observed in Barrackpore on 1. 8. 95 in protest against rampage of the Army Jawans. | : | Shri Saugata Roy and Shri Nirmal Das |
| ii) Reported closure of the Training Centre for weavers at Shantipur of Nadia district. | : | Shri Ajoy Dey |
| iii) Reported non-cooperation of banks to implement Prime Minister's Rojgar Yojna in the State. | : | Dr. Manas Bhunia |
| iv) Alleged negligence on the part of the Purulia Sadar Hospital Authority causing death of two persons. | : | Shri Shish Mohammad<br>Shri Id Mohammad |
| v) Demand for setting up a Fire Station at Karimpur in Murshidabad district. | : | Shri Chittaranjan Biswas |
| vi) Reported serious condition of hospitals for want of electricity. | : | Shri Satya Ranjan Bapuli |
| vii) Alleged inconvenience to the farmers and general people of Chatra and Krishnaganj P.S. of Nadia district due to erection of Barbedwire Tenary. | : | Shri Sushil Biswas |

I have selected the notice of Shri Shish Mohammad and Shri Id. Mohammad on the subject of alleged negligence on the part of the Purulia Sadar Hospital Authority causing death of two persons.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 4th August, 1995.

## Mention Cases

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৮শে জুলাই শরৎ বোস রোডে এই বহুতল বাড়ি ভেঙে যাওয়ার ঘটনা খুবই মর্মান্তিক। এই ব্যাপারে সবাই উদ্বিগ্ন। রাজ্য সরকার প্রোমোটার ধরার জন্য যত রকম ব্যবস্থা নেওয়ার নিচ্ছেন। কিন্তু এখানে জিজ্ঞাস্য যে, এই ব্যাপারে রাজ্য সরকার সকলের সহযোগিতা চেয়েছেন, যাতে এই বহুতল বাড়ি ভেঙে যাওয়ার ঘটনা আর ভবিষ্যতে না ঘটতে পারে এবং তার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নিতে। একটা ভাইটাল প্রশ্ন যে, এটা যদি সত্যিই বন্ধ করতে হয়, তাহলে প্রোমোটারদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নিতে হবে এবং সেটা একটা জরুরি পদক্ষেপ। কিন্তু যেটা প্রশ্ন—সেটা হচ্ছে যে, এই বে-আইনি বাড়িগুলি যেভাবে তৈরি হচ্ছে, তার জন্য একটা প্রশাসনের নজরদারি ব্যবস্থা আছে এবং সেটা কলকাতা পুরসভার লালবাড়ি। সেই লালবাড়ির প্রশাসনের নজরদারি ব্যবস্থার সঙ্গে প্রোমোটারদের আঁতাত না থাকলে এই ভাবে বে-আইনির বাড়ি গড়ে উঠতে পারে না। সেইজন্য জিজ্ঞাস্য যে, রাজ্য সরকার প্রোমোটারদের ব্ল্যাঙ্ক ফায়ার করছেন কিন্তু নজরদারি ব্যবস্থায় যে দুর্নীতি, তা যদি বন্ধ না করতে পারা যায় তাহলে কিছু হবে না। আপনাদের ল এনফোর্সিং মেশিনারি দৃঢ় করতে হবে। সেই মেশিনারি যদি দুর্নীতিগ্রস্ত হয়, তাহলে আইন করেও কিছু হবে না। তাই রাজ্য সরকার এই দুর্নীতির উৎসমুখ এর ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা না নিলে আজকে কলকাতা নগরী এবং নাগরিকদের জীবন বিপন্ন হয়ে যাবে এবং তারা আজকে বিপর্যস্ত।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী দেবেশ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্যার, আমার বিধানসভা কেন্দ্রের কাছে বেঙ্গল পটারি কারখানা কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিচ্ছেন, তাতে শুধু ৪ হাজার শ্রমিক বেকার হয়নি, ঐ অঞ্চলের অর্থনৈতিক অবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে। ঐ বেঙ্গল পটারি কারখানার অনেক বিঘা জমি এবং প্রচুর সম্পত্তি আছে। বহু স্বার্থান্বেষী প্রোমোটার এটাকে নিয়ে বহুতল বাড়ি করতে চাইছে। আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি যে এখানে পটারি বা অন্য কোনও শিল্প গড়ে তোলা যায় কিনা সেই ব্যাপারটা দেখতে। এখানে মাননীয় মন্ত্রী প্রবীর সেনগুপ্ত মহাশয় রয়েছেন এ ব্যাপারে তাকে কিছু বলার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বেঙ্গল পটারি যেটা আমাদের হাইকোর্টে অকশন আছে, নীলামে বিক্রি হবে বলা আছে সেটা আমরা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে নিতে চাইছি। আমরা হিসাব করে দেখেছি ওখানে দেড় হাজার ছোট কারখানা হতে পারে যে কারখানায় কোনও পলিউশন বা দূষণ হবে না। এই ভাবে এক হাজার থেকে দেড় হাজার কারখানা করতে চাই, সেজন্য আমরা নেওয়ার চেষ্টা করছি। মাননীয় সদস্য ঠিকই বলেছেন, কিছু প্রোমোটার ঐ জমিটি নিয়ে বহুতল বাড়ি করে মুনাফা করতে চাইছে, আমরা পশ্চিমবঙ্গ সরকার ঠিক করেছি বহুতল বাড়ি নয়, ওখানে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করার কথা ভাবছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্যার, একটি ভীষণ গুরুত্বপূর্ণ ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় ট্রান্সপোর্ট মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় ট্রান্সপোর্ট মিনিস্টার হুকুম বা

আদেশ দেওয়া সত্ত্বেও একটা নূতন থানা রেজিনগর সেখানে একটা বাসও থামছে না। সরকারি বেসরকারি কোনও বাসই থামছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে উনি আদেশ দেওয়া সত্ত্বেও যখন কোনও বাস থামছে না, তাহলে কার আদেশে এই কাজ হবে। এর আগে আমি বার বার বলেছি যে, রেজিনগর একটা ন্যাশনাল হাইওয়ে নূতন থানা—বেলডাঙ্গা থানাকে কেটে দুভাগ করা হয়েছে—একটা গুরুত্বপূর্ণ জায়গা, বাজার, হাট, ব্যবসা বাণিজ্যের জায়গা, অথচ সেখানে বাস থামছে না। এই বাস থামানোর ব্যবস্থা যদি না হয় তাহলে আমি জনসাধারণকে নিয়ে জোর জবরদস্তি করে বাস থামাতে বাধ্য হব। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আর একবার আদেশ পাঠান জেলাশাসক অথবা আর. টি. এ.-র কাছে যাতে বাসের স্টপেজ ওখানে হয়।

**শ্রী এম. আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে হাওড়া, হুগলিতে যে মার্টিন রেল চলাচল করত, ১৯৭০ সালে সেই ট্রেন তুলে দেওয়া হয়। তার ফলে দুটি জেলার মানুষের জীবনে পরিবহনের সংকট নেমে এসেছে। এই দুটি জেলা থেকে হাজার হাজার লোক নানা প্রয়োজনে শহরে যাতায়াত করে। কাজেই মানুষ এখানে একটা সাংঘাতিক দুরবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। আমাদের সরকার যদিও আগের তুলনায় বাসের সংখ্যা বাড়িয়েছেন, কিন্তু সেটা প্রয়োজনের তুলনায় কম। হাওড়া শহর থেকে জগৎবল্লভপুর শোভারানী কলেজে প্রায় ২০ মাইল দূরে। আশেপাশের থানা এলাকাগুলি থেকে বহু ছাত্র-ছাত্রী এই স্কুলে পড়াশুনা করতে আসে। আর একটা গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে, জগৎবল্লভপুর থানা এলাকায় মুন্সিরহাট একটা বাণিজ্যিক জায়গা বলে প্রতিষ্ঠিত। কাজেই এই জায়গার পরিবহন সমস্যা দূর করার জন্য ১২ খানা সি. টি. সি.-র বাস দেবার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী আবু হেনা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। উনি এখানে আছেন, আশা করব উনি এর জবাব দেবেন। গত বছর আমার এলাকা তারা নগরে ভাঙ্গন আরম্ভ হয়েছে, আপনি জানেন যে এই ব্যাপারে আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করেছিলাম মাননীয় মন্ত্রী মহাশয়ের। আমি এই বিষয়ে চিফ ইঞ্জিনিয়ার, সুপারিন্টেন্ডেন্ট ইঞ্জিনিয়ার, এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। তারপরে মন্ত্রী মহাশয় ওখানে গিয়েছিলেন এবং দেখে তিনি স্বীকার করেছিলেন যে অবস্থা ভয়াবহ। গত সপ্তাহে সেখানে আবার ভাঙ্গন শুরু হয়েছে, জল বাড়ছে, স্থানীয় এলাকার আদিবাসীরা আতঙ্কের মধ্যে দিন কাটাচ্ছে। সেখানে কাজ করার কথা যেটা বলা হয়েছিল, কিন্তু এখন পর্যন্ত কোনও কাজ হয়নি। এখানে এখনই কাজ আরম্ভ করা দরকার। তা না হলে তারানগর, রামনগর, আটরোশিয়া ইত্যাদি ৫/৬টি গ্রাম পদ্মার ভাঙ্গনে নিশ্চিহ্ন হয়ে যেতে পারে। রোজই ইমিডিয়েটলি এই ব্যাপারে পদক্ষেপ গ্রহণ করুন। টেম্পোরারি পদক্ষেপ গ্রহণের কথা আগেও বলেছিলাম তখন তিনি বলেছিলেন দেখব। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, কাজেই তার কাছে অনুরোধ করছি যদি এই ব্যাপারে কিছু বলেন।

[2nd August, 1995]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য আবু হেনা যে এলাকার বিপজ্জনক অবস্থার কথা বলেছেন, আমি তার সঙ্গে সম্পূর্ণ সহমত। ঐ এলাকায় কিছু কাজ হচ্ছে, অর্থের অভাবে ওটা করতে পারিনি, আমি সেজন্য দুঃখিত। আমার দপ্তর থেকে বর্তমান অবস্থা পর্যবেক্ষণ করছে, যদি অবস্থা খুব খারাপ হয় তাহলে সঙ্গে সঙ্গে শর্টটার্ম মেজার নেব। এই আশ্বাস মাননীয় সদস্যকে আমি দিতে পারি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পর্যটন মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি রিপ্রেজেন্টেশন দিচ্ছি। আমার এরিয়া খেজুরিয়ায় ফার্স্ট পোস্ট অফিস অব ইন্ডিয়া হয়েছিল, একটি টেলিগ্রাফ অফিস আছে, যদিও সেটা প্রায় ভগ্ন অবস্থায় আছে। এখানে কপালকুন্ডলার ঘটনা লেখা হয়েছিল রসুলপুর নদীর মোহনা নিয়ে। এখানে ট্যুরিস্ট এবং মহাম্যাডান পিলগ্রমিসরা প্রায়ই আসে এবং শত শত অন্যান্য পিলগ্রমিসরাও আসছে। কাজেই ওখানে একটা ট্যুরিস্ট স্পট করার জন্য আমি দাবি জানাচ্ছি। ডিপার্টমেন্ট যেটা দাবি করেছিল এবং যেটা এনকোয়ারি করেছিল সেটা প্রায় সম্পূর্ণ হয়েছে। সেখানে কাজ কিছু এগিয়ে গেছে। কাজেই এটাকে একটা ট্যুরিস্ট স্পট হিসাবে ব্যবহার করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পশ্চিমবঙ্গে জওহর রোজগার যোজনার কোটি কোটি টাকা নয়-ছয়, অপচয় হচ্ছে, দুর্নীতি হচ্ছে। মথুরাপুর ২নং ব্লকে ১১ লক্ষ টাকা কিভাবে তছরূপ হয়েছে আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে সুনির্দিষ্ট অভিযোগ রাখছি। গতবারের বন্যার ফলে মথুরাপুর ২নং ব্লকের কুমড়াপুর অঞ্চল ভেসে গিয়েছিল। এই জায়গাটি ইরিগেশন ডিপার্টমেন্টের জায়গা। সেখানে কিছু না বলে জেলাপরিষদ ১১ লক্ষ টাকা নিয়ে তাড়াতাড়ি করে সভাধিপতি, পূর্ত দপ্তরের কর্মাধ্যক্ষ এবং আরও একজন বাইরের লোককে নিয়ে কাজ করতে লাগে, সেখানকার অঞ্চল প্রধানকে জানানো হয়নি, জব অ্যাসিস্ট্যান্টের কাজে কাউকে নিয়োগ করা হয়নি, ব্লকের এস. এ. ই.-কে নিয়োগ করা হয়নি। মথুরাপুর ব্লকের বাইরের ব্লক মন্দিরবাজার ব্লকের এস. এ. ই. সমস্ত লোক নিয়ে এসেছে এবং তিনি মাস্টার রোল তৈরি করে কাজ শুরু করেছে। এভাবে ১১ লক্ষ টাকা খরচ করেছে। মথুরাপুর ৩ নং ব্লকের, রায়দীঘি ব্লকের সি. পি. এম.-এর লোক নিয়ে কাজ হয়েছে। সভাধিপতি এবং পূর্ত দপ্তরের কর্মাধ্যক্ষর বিরুদ্ধে অবিলম্বে ভিজিলেন্স করার জন্য আমি সেখানকার প্রধানের দরখাস্ত তুলে দিচ্ছি, যাতে সুনির্দিষ্টভাবে বলা হয়েছে ১১ লক্ষ টাকা আত্মসাৎ করা হয়েছে নিয়ম বহির্ভূতভাবে। অবিলম্বে যাতে এই তছরূপের ব্যাপারে ভিজিলেন্স বসানো হয় তার জন্য আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ভরতপুর বিধানসভা কেন্দ্রের ১নং ব্লকে একটা মাত্র উচ্চ—মাধ্যমিক স্কুল আছে। ফলে বহু ছাত্র উচ্চমাধ্যমিকে ভর্তি হতে পারছে না, অনেক দূরে যে সব উচ্চ মাধ্যমিক স্কুল আছে সেখানে যাওয়া সম্ভবপর নয়, অনেকে সেখানে চান্স পাচ্ছে না। আমি

আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ভরতপুর বিধানসভা কেন্দ্রের ১ নং ব্লকে উচ্চ মাধ্যমিক স্কুল করা হয়।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন এলাকার কাটোয়া বল্লভপাড়া ঘাট একটি গুরুত্বপূর্ণ ঘাট। হাজার হাজার মানুষ এখান দিয়ে যাতায়াত করেন, নদীয়া, বর্ধমান জেলার হাজার হাজার মানুষ এই ঘাটে যাতায়াত করেন। একদিকে নবদ্বীপের গৌরাঙ্গ সেতু অন্যদিকে বহরমপুরের রাস্তা। ১৫০ কি.মি. রাস্তার মধ্যে আর কোনও ব্রিজ নেই, ফলে মানুষ হয়রানি হচ্ছে। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যাতে অবিলম্বে কাটোয়া বল্লভপাড়া ঘাটে ভাগিরথী নদীর উপর ব্রিজ করা হয়।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি বিরাট এবং গুরুত্বপূর্ণ রাস্তা সম্পর্কে মাননীয় সড়ক ও পূর্ত বিভাগের অনুমোদন পেয়েছে, কিন্তু অনুমোদন পাওয়া সত্ত্বেও রাস্তার ওয়ান-ফোর্থ অংশ তৈরি হয়েছে এবং বাকি অংশটা কেন তৈরি হচ্ছে না আমরা বুঝতে পারছি না। হাড়োয়ার ব্রিজ টেন্ডার করে কন্ট্রাক্টর নিযুক্ত করে তা বাতিল করা হয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে আমার এলাকার এই গুরুত্বপূর্ণ রাস্তাটি যা কৃষি এলাকার মধ্যে অবস্থিত সেটা যেন শেষ করা হয়।

সুতরাং জনসাধারণ কৃষির মালপত্র নিয়ে [illegible] এবং বাজারের সঙ্গে ক্ষেত্রে অত্যন্ত গুরুত্বপূর্ণ। সেই কারণে আমি পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, রাস্তাটির কাজ আরম্ভ করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিষয় নিয়ে একটা কথা বলতে চাই। এই রাস্তার ব্যাপারে পুরানো যারা মন্ত্রী ছিলেন তারা বলেছিলেন যে দেরি হয়ে গেছে, এখন নূতন মন্ত্রী এসে বলছেন আমি নূতন মন্ত্রী। তাহলে রাস্তা হবে কবে?

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সকলেই জানেন যে গাইঘাটা বিধানসভা কেন্দ্রে কোনও হাসপাতাল নেই। চাঁদঘাট প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে দাঁতের ডাক্তার দিয়ে সমস্ত ট্রিটমেন্ট করানো হচ্ছে। গাইঘাটার থানার মোড়ে স্থানীয় জনসাধারণের পক্ষ থেকে একটা হাসপাতাল তৈরি করার জন্য জমি দিয়েছিল। মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস সেখানে হাসপাতাল স্থাপন করার জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন। আজ পর্যন্ত সেখানে হাসপাতাল হয়নি। সেখানে জমি আছে, ইনফ্রাস্টাকচার আছে, মানুষের সহযোগিতা আছে, আপনারা যদি চান টাকা কালকেশন করে স্বাস্থ্য দপ্তরকে দিতে পারি, দয়া করে মাননীয় কান্তি বিশ্বাস মহাশয় যেখানে ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন সেখানে একটা স্বাস্থ্য কেন্দ্র যাতে [illegible] গার জন্য প্রয়োজনীয় অনুমোদন দেওয়া হোক। সেখানকার মানুষের মঙ্গলের জন্য জরুরি [illegible] সেখানে একটা গ্রামীণ হাসপাতালের অনুমোদন দিন। তাহলে এলাকার কয়েক লক্ষ মানুষ চিকিৎসার সুযোগ পাবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান জেলার মন্তেশ্বর ব্লকে কেরোসিন তেল দেবার কোনও এজেন্ট

নেই। পাশের ব্লক থেকে কেরোসিন তেলের এজেন্ট মন্তেশ্বরে তেল সরবরাহ করে। সেই জন্য তেল সরবরাহ অনিয়মিত হয়ে পড়ে। ড্রাই সিজিনে কোনও কোনও সপ্তাহে তেল সরবরাহ করা হয় না। এই বিষয়ে ফুড কন্ট্রোলারের সঙ্গে বারে বারে আলোচনা করাতে কিছুটা উন্নতি ঘটলেও এজেন্ট না থাকার জন্য সমস্যা থেকেই যাচ্ছে। ২ লক্ষ মানুষ সেখানে বাস করে। সাধারণ মানুষের সুবিধার জন্য জরুরি ভিত্তিতে সেখানে এজেন্ট নিয়োগ করার জন্য মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, কলকাতা শহরে বামফ্রন্ট সরকারের আমলে ১৮ বছরে ১৮ হাজার বেআইনি বাড়ি তৈরি হয়েছে। আমি হাউসের কাছে দাবি করছি সমস্ত বেআইনি বাড়ি চিহ্নিত করে একটা তালিকা তৈরি করা হোক এবং সেই তালিকার ভিত্তিতে মানুষকে সচেতন করা হোক। বেআইনি বিল্ডিং-এর কথা চিন্তা করে একটা বিল্ডিং ট্রাইব্যুনাল তৈরি করেছে এই রাজ্য সরকার, কিন্তু এই বিল্ডিং ট্রাইব্যুনাল ইজ টোটাল নন-ফাংশনিং বডি। কোনও রকম ভাবে বিল্ডিং ট্রাইব্যুনাল ফাংশন করছে না। এই বিল্ডিং ট্রাইব্যুনালের উপর মানুষের এত অবিশ্বাস হয়েছে যে মানুষ কোনও অভিযোগ সেখানে জমা দিচ্ছে না। প্রোমোটাররা যেখানে বাড়ি করছে সেখানে সি. পি. এম-এর ক্যাডাররা তাকে চাপ দিচ্ছে এবং সাব-স্ট্যান্ডার্ড মেটিরিয়াল সাপ্লাই করছে। এই সাব-স্ট্যান্ডার্ড মেটিরিয়াল সাপ্লাই করার জন্য বাড়ির ভীত দুর্বল হয়ে যাচ্ছে। এলাকার সি. পি. এম-এর ক্যাডাররা ফোর্সফুলি প্রোমোটারকে সাব-স্ট্যান্ডার্ড মেটিরিয়াল সাপ্লাই করছে। এইরকমভাবে এলাকার ক্যাডাররা কাজ করছে। এই ঘটনার আমি নিন্দা করছি এবং প্রতিকারের দাবি জানাচ্ছি।

**শ্রী হারান হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রের রেলমন্ত্রীর কাছে একটা দাবি জানাচ্ছি। স্যার, আপনি জানেন মৌরীগ্রামে একটা লেভেল ক্রসিং আছে। এই লেভেল ক্রশিং-এর উপর দিয়ে আন্দুল রোড গিয়েছে যেটা ন্যাশনাল হাইওয়ে নাম্বার-৬ সঙ্গে সংযুক্ত হয়েছে। বাগনান, গাদিয়াড়া, উলুবেড়িয়া, আমতা এই সমস্ত জায়গার দূরপাল্লার বাস এই আন্দুল রোডের উপর দিয়ে লেভেল ক্রসিং হয়ে যায়। এই লেভেল ক্রসিং-এর উপর বাস লরি, বড় বড় ট্রাক যায় এবং মাঝে মাঝে অ্যাক্সিডেন্ট হয়। এই বছরে ট্রেনের সঙ্গে লরি অ্যাক্সিডেন্ট হয়েছে। তাই আমি রাজ্য সরকারকে অনুরোধ করছি, কেন্দ্রের রেল মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে এই লেভেল ক্রসিং-এর উপর যাতে একটা ফ্লাই ওভার করা যায় তার ব্যবস্থা যেন করা হয়।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্রে ড্রেনেজ ক্যানেল রোডের উপর মহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজ হাসপিটাল করা হয়েছে কয়েক কোটি টাকা খরচ করে।

[12-30 — 12-40 p.m.]

মুখ্যমন্ত্রীর উদ্বোধনের কথা ছিল, তিনি যাননি। নমো নমো করে উদ্বোধন করা হয়। সেখানে হোমিওপ্যাথি কলেজ আছে, সেখানে মেডিক্যাল স্টুডেন্টসরা রয়েছে। কিন্তু সেখানে ৫০ বেডের হাসপাতাল চালু না হওয়ার জন্য সেই সব হোমিওপ্যাথি ছাত্রদের ক্লিনিক্যাল

এবং প্র্যাকটিকাল ট্রেনিংয়ের জন্য হাওড়া জেনারেল হাসপাতাল, জয়সোয়াল হাসপাতাল এসব জায়গাতে যেতে হয়। তাই অবিলম্বে মহেশ ভট্টাচার্য হোমিওপ্যাথি হাসপাতালে ৫০টি বেড চালু করে ছাত্রদের যথাযথ ট্রেনিংয়ের ব্যবস্থা করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি রাখছি।

**শ্রীমতী আরতি দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র ফলতা থানার পাশ দিয়ে গঙ্গা বয়ে গেছে। থানার ও. সি. কবি হলে সুবিধা হত। কিন্তু তিনি তো কবি নন, পুলিশের কাজ করেন। থানার পাশে নদীর পাড় ভেঙে পড়ছে, বাঁধ ভেঙে পড়ছে, প্রায় প্রতিদিন থানার ভেতরে প্রায় এক হাঁটু জল ঢুকে পড়ে। আমি আপনার মাধ্যমে ইরিগেশন মিনিস্টারের কাছে আবেদন করছি, ওখানে নতুন শক্ত বাঁধ যেন করা হয় এবং থানার সামনে কালভার্ট আছে, সেটার সংস্কারও যত তাড়াতাড়ি সম্ভব করুন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি—শান্তিপুরে বাংলায় সবচেয়ে উচ্চতম মন্দির, যা রাজ্য সরকারের পুরাতত্ত্ব বিভাগের তালিকাভুক্ত, কন্ডাক্টেড ট্যুরে রাজ্য সরকারের বহু মন্ত্রীও যান। ১২ বছর আগে রাজ্য সরকারের পুরাতত্ত্ব বিভাগের তালিকাভুক্ত হওয়া সত্ত্বেও, সেই মন্দিরটি সংস্কারের অভাবে আজ ভগ্নদশা প্রাপ্ত হচ্ছে। অবিলম্বে বাংলার এই উচ্চতম মন্দির শ্যামচাঁদ মন্দিরটির সংস্কারের জন্য আপনার মাধ্যমে আবেদন করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের মৎস্যজীবীরা তাদের দাবি-দাওয়া নিয়ে সমবেত হয়েছে, এই বিষয়ে মাননীয় অর্থমন্ত্রী যাতে দৃষ্টি দেন, সেই জন্য আপনার মাধ্যমে হাউসকে জানাতে চাই।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মৎস্যমন্ত্রী এবং সেচ দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় একটি গুরুত্বপূর্ণ রাস্তা, কাঁথি-সৌলা এই সৌলাতে একটি মৎস্য জেটি আছে। সেখানে হাজার হাজার মৎস্যজীবী সমুদ্র থেকে মাছ ধরে জেটিটি দিয়ে শহরে নিয়ে আসে। কিন্তু সেই কাঁথি-সৌলা রাস্তাটি অত্যন্ত বিপজ্জনক অবস্থায় আছে, মৎস্যজীবীরা যার ফলে বিপন্ন বোধ করছে। সমুদ্র থেকে তারা যে মাছ ধরে আনছে তা লরি বা বিভিন্ন যানবাহনে করে যে শহরে নিয়ে আসবে তা আনতে পারছে না। মূলত এই রাস্তাটি সেচ দপ্তর তৈরি করেছি তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রী এবং সেচ মন্ত্রীর উভয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে এই গুরুত্বপূর্ণ রাস্তাটি মেরামতের ব্যবস্থা করুন।

**শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার কেন্দ্র হুগলি জেলার বলাগড়। সেখানে কয়েকদিন আগে প্রচন্ড বাজ পড়ার ফলে ডিপ টিউবওয়েল, আর. এল. আই. সেন্টারে যে ট্রান্সফর্মারগুলো ছিল তা সমস্ত নষ্ট হয়ে গেছে। বিদ্যুৎ দপ্তরকে এগুলো বিপজ্জনক বলা সত্ত্বেও পুনরায় তারা ওখানে ট্রান্সফর্মার দিচ্ছে না। এরফলে আমাদের ওখানে সেচ প্রকল্পগুলো চলছে না, চাষীরাও সেচের জল পাচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে ঐ ট্রান্সফর্মারগুলো পুনরায় দেওয়া হয়।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি মর্মান্তিক ঘটনার কথা আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাইছি এবং আপনার হস্তক্ষেপ দাবি করছি, যাতে আবেদনকারি বিচার পান। শ্রী সত্যব্রত ভট্টাচার্যের অসুস্থ পিতা, শ্রী অমরনাথ ভট্টাচার্য। তার ছেলে, শ্রী সত্যব্রত ভট্টাচার্য এই আবেদন করেছেন। ১০/৪/৯৫ তারিখে তার পিতাকে মেদিনীপুর হাসপাতাল থেকে পিয়ারলেস হাসপাতালে ভর্তি করেছিলেন। কয়েকদিন পর, ২৫/৪/৯৫ তারিখে তিনি সুস্থ্য বলে হাসপাতাল কর্তৃপক্ষ তখন তাকে একুশ হাজার টাকার একটি বিল দেন। হঠাৎ দেখা গেল তার পিঠে বেড সোর হয়েছে। চৌদ্দদিন তাকে কোনও রকম চিকিৎসা না করে বিনা চিকিৎসায় ফেলে রেখে দেওয়া হয়েছিল। এই ধরনের একজন দরিদ্র স্কুল শিক্ষককে সেখানে ফেলে রেখে প্রায় ৬০ হাজার টাকার বিল করে দেওয়া হল। তিনি যখন বললেন যে আমাদের কাছে এখন এত টাকা নেই, এই পাঁচ হাজার টাকা এখন আপনারা রাখুন, বাকি টাকা আমাদের বাড়ি থেকে জমি বিক্রি করে আনতে হবে, তখন তাকে লাথি মেরে দারোয়ান দিয়ে, সিকিউরিটি অফিসার দিয়ে মারতে মারতে বার করে দেওয়া হয়েছে। জমি বিক্রি করে পরে তিনি প্রায় ৭০ হাজার টাকা মেটালেন। এই দরিদ্র শিক্ষক—আমি এই কাগজ আপনার কাছে জমা দিচ্ছি—গ্রামের দরিদ্র শিক্ষক নার্সিংহোমে পড়ে আছেন। পিয়ারলেস হাসপাতালের এই জোচ্চুরি যাতে বন্ধ হয়, এটা আপনি দেখুন।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় কোনও কলেজ নেই। নরঘাট বিধানসভা এলাকা কলেজ শূন্য এলাকা। আমি এর আগেও দাবি করেছিলাম—সেখানে মহিষাদল কলেজ এবং তমলুক কলেজের দূরত্ব অনেক—যে সেজন্য ঐ এলাকায় একটি কৃষি কলেজ স্থাপন করা হোক। সেখানে, এগ্রিকালচার কলেজ হলে আশেপাশে যে সমস্ত কৃষি ফার্ম আছে সেগুলোর উন্নতি হবে এবং ঐ এলাকার লোকেদেরও প্রভূত উপকার হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। গতকাল পুড়সুড়াতে প্রকাশ সাউ, একজন কংগ্রেস কর্মী, তাকে নৃশংসভাবে মারধোর করে থানার পাশে সি. পি. এমের গুন্ডা বাহিনী ফেলে রেখে দিয়েছিল। মারধোর করার ফলে সে মরে গেছে বলে তারা ফেলে দিয়েছিল। তারপর তাকে আরামবাগ হাসপাতালে ভর্তি করা হয়েছে।

হুগলি জেলার পুড়সুড়া গ্রামে প্রকাশ সাউকে মারার পরে তার বাড়ির লোকেরা থানায় ডায়েরি করতে গেল কিন্তু থানাতে কোনও ডায়েরি নিল না। যেহেতু ওই অপরাধী মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সঙ্গে জড়িত এবং সি. পি. এমের নাম করা নেতার সঙ্গে জড়িত, সেই কারণে ওই অপরাধীর কোনও শাস্তির ব্যবস্থা হচ্ছে না। পুলিশ তাকে ধরার কোনও ব্যবস্থাই নিচ্ছেন না। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যাতে অবিলম্বে থানা ওই অপরাধীকে দমন করার জন্যে ডায়েরি নেয় এবং অপরাধীর যেন শাস্তি হয়।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সাত্ত্বিক রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বীরভূম জেলার সিউড়ি শহরে আর্টি গার্লস স্কুলে ক্লার্কের অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে বেআইনি এবং নিয়ম

বহির্ভূত কাজ করার ব্যাপারে কমিটির বিরুদ্ধে অভিযোগ আনছি এবং মাননীয় শিক্ষামন্ত্রী বসে আছেন তার কাছে জানাতে চাই। আর্টি গার্লস স্কুলে একটি 'ডাই ইন হারনেস' এই সংরক্ষিত পোস্টের জন্য ডি. আই. অফিস থেকে ৩টি নাম পাঠানো হয়েছিল। সেখানে সেক্রেটারি নিজের ছেলেকে অ্যাপয়েন্টমেন্ট দেবার জন্য ডি. আই. লিস্ট ফেলে দিয়ে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের একটি জালি কাগজ এনে তার ছেলের নাম এক নম্বরে রাখেন। আমি এই বিষয়টা ডি. এমকে জানিয়েছি। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের জালি কাগজগুলো আমি এ. ডি. এমকে জমা দিয়েছি। এইভাবে নিয়ম বহির্ভূত ভাবে সেক্রেটারি তার ছেলেকে কাজ পাইয়ে দেবার জন্যে একটি জালি লিস্ট করে ডি. আইয়ের অ্যাপ্রোভ্যালের জন্য পাঠিয়ে দেয়। এটা সম্পূর্ণভাবে বেআইনি কাজ এবং একটা সাংঘাতিক ব্যাপার। মাননীয় মন্ত্রী এখানে আছেন, আমি এর জবাব পেলে ভাল হয়।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই অভিযোগ মাননীয় সদস্য আমাকে আগে জানিয়েছেন, বিষয়টি অত্যন্ত গুরুতর। আমি অনুসন্ধান করছি, যদি এটা সত্য হয় তাহলে সরকার পক্ষ থেকে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হবে। বিষয়টি উদ্বেগের তাতে কোনও সন্দেহ নেই।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিচিত্র ঘটনার কথা আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার হসপিট্যাল বারুইপুর গ্রামীণ হাসপাতাল, সেই হাসপাতালটিতে লোডশেডিং ভীষণভাবে হওয়ার জন্যে আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে দেখা করতে চাই। অনেক চেষ্টা করে দেখা হওয়ার পরে একটা জেনারেটর দেওয়ার কথা তাকে বলেছিলাম। কিন্তু এক বছর ধরে তার কাছে ঘোরা ফেরার পরে যখন বললেন দিতে পারবেন না তখন আমি তার কাছে কোনও অর্গানাইজেশনের কাছ থেকে এই জেনারেটর নেওয়া যায় কিনা তার অনুমতি চেয়েছিলাম। তাতে তিনি সম্মতি দিয়েছিলেন। এই সম্মতি পাওয়ার পরে আমি বিভিন্ন সংগঠনের সঙ্গে কথা বলে শেষ অবধি ৩৫ হাজার টাকায় একটা জেনারেটর কিনে হাসপাতালে দিতে গেলাম। কিন্তু অদ্ভূত ব্যাপার যে, হাসপাতালে ওই জেনরেটরটা দিতে গেলে ওখানকার স্থানীয় সি. পি. এম.-রা বাধা দিচ্ছেন। তারা বলছেন যে ওই জেনারেটর দেওয়া যাবে না। আমি তাদের চিঠি দেখলাম যে মন্ত্রী এই জেনারেটর কিনতে সম্মতি দিয়েছেন কিন্তু তা সত্ত্বেও তারা বাধা দিচ্ছে। ফলে ওই জেনারেটরটাকে হাসপাতলে রোগীদের স্বার্থে দেওয়া যাচ্ছে না।

**শ্রী মমতাজ হাসান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে একমাত্র সিস্টেম যেখানে পাওয়ার ডিসেন্ট্রালাইজ করা হয়েছে কিন্তু এম. এল. এ.-দের কোনও ভূমিকা নেই। আর আমরা ভোটের সময়ে ডোর টু ডোর ঘুরে বেড়াই এবং কর্পোরেশন এলাকা এবং নোটিফয়েড এলাকার ব্যাপার আজকে ডিসেন্ট্রালাইজ কাজ হচ্ছে। আমি এই হাউসে ৪ বার মেনশন করেছি যে, স্কুল ফাইনাল এবং হায়ার সেকেন্ডারি পরীক্ষাতে বাংলা এবং ইংরাজিতে প্রশ্নপত্র করা হয়। কিন্তু হিন্দিতে প্রশ্ন পত্র হয় না। আমি সেই কারণে দাবি করছি যে, হিন্দিতে যেন প্রশ্নপত্র করা হয় এবং সেটা যদি না করা হয় তাহলে হাঙ্গার স্ট্রাইক করব।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সভার কাছে তুলে ধরার চেষ্টা করছি। গতকাল মাননীয় সদস্য ইউনুস সরকার মাননীয় কৃষিমন্ত্রীর বিরুদ্ধে একটি মিথ্যা করে অভিযোগ এনে মেনশন করেছেন। এটি অসত্য কথা এবং আমরা জানি কোনও মন্ত্রীর বিরুদ্ধে কোনও অভিযোগ আনতে হলে তাকে আগে প্রিভিলেজের নোটিশ দিতে হয়। একজন মন্ত্রীর বিরুদ্ধে কোনওরকম অভিযোগের প্রমাণ না থাকা সত্ত্বেও একটি মিথ্যা করে অভিযোগ এনেছেন। আমি তাই মনে করি গতকাল ইউনুস সরকার যে বক্তব্য রেখেছেন সেটা আগে প্রিভিলেজে আনা উচিত ছিল। সেখানে প্রসিডিংস যে রেকর্ড হয়েছে তাতে মন্ত্রীর নামে এবং বামফ্রন্ট সরকারের নামে অপবাদ দেওয়া হয়েছে। সুতরাং আমি আপনার কাছে দাবি জানাচ্ছি যাতে ওই কথাগুলো রেকর্ড থেকে বাতিল করা হয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমরা এই হাউসে মাননীয় সদস্যদের অনুরোধ করেছি বারে বারে, যে কোনও সদস্যর বিরুদ্ধে বা কোনও মন্ত্রীর বিরুদ্দে নোটিশ না দিয়ে অভিযোগ আনবেন না এবং এটা আমাদের প্রসিডিংসের এগেনস্টে, রুলের বাইরে। কাজেই কেউ যদি ঐ ভাবে অভিযোগ আনেন তাহলে প্রসিডিংসের রিপোর্ট দেখে ঐ অংশ বাদ দিয়ে দেব।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচ মন্ত্রী এবং মাননীয় পরিষদীয় মন্ত্রী দু-জনেই আজকে উপস্থিত আছেন। একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। কেলেঘাই নদীর রাইট এমব্যাঙ্কমেন্ট-এর অবস্থা খুব খারাপ। গত তিনমাস ধরে এটা রক্ষণাবেক্ষণের কোনও কাজ আপনার দপ্তর থেকে হয়নি। বর্ষার কালে যে অবস্থা হয়েছে তা খুবই বিপজ্জনক। ১৯৬৭, ১৯৬৯ এবং ১৯৭৮ যে সব জায়গা ভেঙ্গেছিল সেই [illegible] থেকে সরিদাসপুর পর্যন্ত স্লিপ নেমে গেছে। জল এখনও ডেঞ্জার লেভেলের নিচে আছে। আমি ব্যক্তিগত ভাবে এ বিষয়ে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার এবং কন্টাই-তে কিছু কিছু খবর পাঠিয়েছি। এখানে বিভাগীয় মন্ত্রী আছেন, পরিষদীয় মন্ত্রী আছেন আমি অনুরোধ করছি রেডিওগ্রাম পাঠিয়ে এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য বলা হোক। কেননা অবস্থা এমন যে আর এক পশলা বৃষ্টি হলে এন্টায়ার কন্টাই ভেসে যাবে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি খবর পেয়েছি এবং উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য রেডিওগ্রামের মাধ্যমে খবর পাঠিয়েও দিয়েছি।

**শ্রী সৌগত রায় ঃ** (হাউসে অনুপস্থিত)।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত নদীয়া জেলায় মাঝ দিয়া কলেজ আছে। বামফ্রন্ট সরকার-কে ধন্যবাদ যে সেই কলেজে ইতিমধ্যে ইতিহাস এবং রাষ্ট্রবিজ্ঞানের অনার্স চালু করা হয়েছে। আমি আবেদন করছি, ঐ এলাকা তফসিলি জাতি অধ্যুষিত, এবং সরকারের যে দৃষ্টিভঙ্গি তাতে সেখানে ভোকেশনাল সাবজেক্ট যেমন অ্যাডভার্টাইজমেন্ট, [illegible] এই জাতীয় কোনও বিষয় চালু করা যায় কিনা? সেই জন্য আমি আপনার মাধ্যমে উচ্চ-শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এটা করতে পারলে গ্রামের মানুষের [illegible] সুবিধা হবে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রসেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের কোপাই নদীর ধারে সাত্তোড় াম-পঞ্চায়েতের অধীন ফরিদপুর গ্রামে রিভার লিফট ইরিগেশনের জন্য কেনা লক্ষ লক্ষ কার পাইপ দিনের পর দিন, বছরের পর বছর ধরে নষ্ট হচ্ছে, চুরি হয়ে যাচ্ছে। এ বিষয়ে ামি কর্তৃপক্ষকে জানিয়েছি, কথা বলেছি, মন্ত্রী মহাশয়ের সঙ্গেও কথা বলেছি কিন্তু এখনও র্যন্ত সমস্যার কোনও সমাধান হয়নি।

**শ্রীমতী সাবিত্রি মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের ষ্টি আকর্ষণ করছি। স্যার, সাংসদ শ্রী গনিখান চৌধুরির উদ্যোগে সাউথ মালদহ কলেজ হয়। খ্যমন্ত্রী দপ্তর থেকেও ওখানে সাহায্য করার প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল। কিন্তু ঐ এলাকার াকাল সি. পি. এম. তারা শিক্ষাকে নিয়ে রাজনীতি করছে। সেখানে কালিয়াচকের সুলতানগঞ্জে লেজ চালু হয়ে গেল কিন্তু আমাদের সাউথ কলেজ কমপ্লিট হয়ে গেলেও অনুমোদন দেওয়া য়নি।

[12-50 — 1-00 p.m.]

আমরা পাশাপাশি আবার দেখলাম কালিয়াচক কলেজটির একটি ঘর নেই। একটা জলাশয় গর্তের মধ্যে পড়ে আছে। সেখানে রাজনৈতিক উদ্দেশ্যে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী যেটা অনুমোদন দিচ্ছেন, এটা খুবই দুঃখের কথা, একটা কলেজকে নিয়ে ছেলে-মেয়েদের লেখাপড়াকে নিয়ে সমস্ত ব্যাপারটায় পলিটিক্স আকারে যদি দেখেন তাহলে শিক্ষার ব্যাপারটা কতটা হবে? তাই মাননীয় মন্ত্রীর কাছে আমার আবেদন আপনি সাউথ কালিয়াচক কলেজকে অবিলম্বে অনুমোদন দিন। আমাদের প্রধানমন্ত্রী আসছেন সেটা উদ্বোধন করতে, তাই রাজনীতি না করে সেখানে শিক্ষা ব্যবস্থা চালু করবার জন্য অনুরোধ করছি।

**শ্রীমতী নন্দরানী দল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, '৮৯ সালে আমার কেশপুর বিধানসভা কেন্দ্রে একটা গ্রামীণ হাসপাতাল অনুমোদিত হয়। এর জন্য ধরা হয় ১ কোটি ৩২ লক্ষ টাকা। খুবই দুঃখের বিষয়, আজ পর্যন্ত স্বাস্থ্য দপ্তর এই হাসপাতাল নির্মাণের জন্য ১০ লক্ষ টাকা দিয়েছে। আমি বিষয়টি স্বাস্থ্য দপ্তরকে জানাতে চাই অবিলম্বে এই টাকা যেন তারা দেন এবং হাসপাতাল নির্মাণের কাজ শেষ করেন।

**শ্রী নাজমূল হক ঃ** স্যার, আমি একটি দুঃখজনক ঘটনার ব্যাপারে বলতে চাই। সারা দেশের মধ্যে আমাদের রাজ্য হচ্ছে বৃহত্তর জেলা—মেদিনীপুর। এই জেলাতে বিদ্যুতায়িত গ্রামের সংখ্যা ৫০ শতাংশের কম। এই জেলার অত্যন্ত গুরুত্বপূর্ণ এলাকা খরগপুর, সেখানে ২টি ডেভেলপমেন্ট ব্লক রয়েছে, সেখানে যথেষ্ট কৃষি উৎপাদন এবং শিল্পের সম্ভাবনা আছে। শিল্প উৎপাদিতও হচ্ছে এই ২টি ব্লকের বিভিন্ন এলাকাতে। '৯১ সালে বিদ্যুৎ দপ্তর থেকে গ্রামীণ বৈদ্যুতিকরণের ওয়ার্ক অর্ডার দেওয়া সত্ত্বেও কাজকে বিলম্বিত করা হচ্ছে। এমন অপদার্থ ডিভিশনাল ইঞ্জিনিয়ারকে সেখানে বসিয়ে রাখা হয়েছে, যার নেতৃত্বে কর্মচারিরা অলস

হচ্ছেন, কাজ করছেন না। আমি অনুরোধ করছি, বিদ্যুৎ মন্ত্রী যাতে বিষয়টির প্রতি হস্তক্ষেপ করেন এবং সমাধান করেন।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্যার, আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে ভায়া আরামবাগ, বাঁকুড়া হয়ে পুরুলিয়া এই রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা। এই রাস্তা দিয়ে হাজার হাজার যানবাহন চলাচল করে, রাস্তাটি খুবই কম চওড়া, ফলে যানবাহন চলাচল ব্যবস্থা সেখানে ভেঙে পড়ছে। আমি মাননীয় পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি, ঐ রাস্তাটি যাতে জাতীয় সড়ক হিসাবে নির্মাণ করা হয় এবং চওড়াও করা হয়। এটি হলে পুরুলিয়ার সঙ্গে কলকাতা, বাঁকুড়া এবং হুগলির দূরত্ব কমবে এবং মানুষের চলাচলের পক্ষেও সুবিধা হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্যার, আমি একটি লোমহর্ষক ঘটনার প্রতি মাননীয় স্বারষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ছাতনা থানার জামতল গ্রামে গত ২৭ জুলাই আমাদের একজন সমর্থক কানাই মান্ডি নৃশংসভাবে খুন হয়ে যায়। ঐ খুনের আততায়ী বাজার মুর্মু এবং সহদেব মুর্মু সেদিন থানায় নিজেদের অপরাধ এসে কবুল করে আত্মসর্মপণ করে। এদের উভয়ের মধ্যে জমিজমা নিয়ে বিরোধ চলছিল ঠিকই, সেই নিয়ে মামলাও চলছিল এবং বিরোধও চলছিল। ঐ জমির দখল নিয়েই তাদের মধ্যে হাতাহাতি হয় এবং কাটাকাটি হয়। শান্তিপূর্ণ ঐ গ্রামে কংগ্রেস আগুন জ্বালিয়ে দিয়েছে। বিগত পঞ্চায়েত নির্বাচনে কংগ্রেসের জেতা আসনে, আর. এস. পি. জয়লাভ করেছে। সেই খুনের ব্যাপারে বাজার মুর্মু সাহস জুগিয়েছে ঐ কংগ্রেস। বাজার মুর্মু এক এক করে কানাই মল্লিকের হাত, পা কেটে ফেলে। সেই বাজার মুর্মুকে আমি গ্রেপ্তারের দাবি জানাচ্ছি এবং যারা তাকে সহায়তা করেছিল তাদের উপযুক্ত শাস্তি হোক।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, আমাদের নদীয়া জেলার সীমান্ত এলাকায় করিমপুরে একটি মাত্র কলেজ আছে এবং নদীয়া, মুর্শিদাবাদ জেলার বেশ কয়েকটি ব্লকের প্রায় দু'হাজার ছাত্র-ছাত্রী সেখানে পড়াশোনার সুযোগ পায়। এই কলেজে অনার্স পড়ার সুযোগ বাড়ানো দরকার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, অবিলম্বে সেখানে বাংলা এবং ইংরাজি অনার্স কোর্স খোলার অনুমতি দেওয়া হোক এবং ভোকেশনাল সাবজেক্ট আজকে সমস্ত কলেজে পড়ানো হচ্ছে, উচ্চ শিক্ষার ক্ষেত্র বাড়ানো হচ্ছে, আমাদের করিমপুর কলেজেও ভোকেশনাল সাবজেক্ট চালু করার দাবি করছি। যাতে সেখানকার গরিব ছাত্র-ছাত্রীরা সেই সুযোগ পায় সেটা আপনি দেখবেন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি কালকে এখানে অশোকবাবু যখন আলোচনা করছিল, তখন থার্ড রিডিঙের উপর বলতে চেয়েছিলাম, আপনি আমাকে বলতে দেননি। কালকে আমি যেটা বলতে চেয়েছিলাম, সেটা আমি এখানে উল্লেখ করছি। কর্পোরেশন এলাকায় যে সমস্ত হাই রাইস বিল্ডিংগুলো হচ্ছে সেই ব্যাপারে ভাবনা-চিন্তা করা হচ্ছে। কিন্তু এমন বড় বড় গঞ্জ আছে এবং পঞ্চায়েতের মধ্যে হাই রাইস বিল্ডিংগুলো তুলছে। সেগুলো যদি ভেঙ্গে পড়ে তাহলে তার দায়-দায়িত্ব কে নেবে। এখানে একটা কথা বলা হয়েছে, পঞ্চায়েতের যে সমস্ত এলাকাগুলো কর্পোরেশনের মধ্যে এসেছে এবং সেখানে

যে বিল্ডিং প্ল্যানগুলো পাস হয়েছে সেগুলো ভায়াবেল থাকবে এক বছর। পঞ্চায়েত এলাকায় কোনও সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার নেই। আমি এই ব্যাপারটা দেখার জন্য মাননীয় পঞ্চায়েতমন্ত্রী এবং পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি, আমার বিধানসভা কেন্দ্রে নন্দীগ্রাম, সেখানে আমেদাবাদে এই বছরের জানুয়ারি মাসে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দশ বেডের একটা হাসপাতাল উদ্বোধন করেছিলেন। যেদিন তিনি উদ্বোধন করে এলাকা ছেড়ে এলেন তার কয়েক ঘন্টা পরেই ডাক্তারবাবু তার বাক্স-প্যাটরা নিয়ে বাড়ি চলে গেলেন। হাসপাতালে চাবি পড়ে গেল। সেখানে এখন কোনও ডাক্তার নেই, ওষুধ নেই। কম্পাউন্ডার মাঝে মাঝে হাসপাতালটি খোলে। অবিলম্বে ঐ হাসপাতালটি চালু করার আমি দাবি জানাচ্ছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যেন এই ব্যাপারটা দেখেন।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং নগরোন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বরানগর কেন্দ্রের অন্তর্গত বরানগর দক্ষিণ দমদমের কিছু অংশে এবং রবীন্দ্রনগর মাঠখাল অঞ্চলে সামান্য বৃষ্টিতেই জলময় হয়ে থাকে। আজকে বাঘজোলা খাল সংস্কার সাপেক্ষে জল নিষ্কাশনের বন্দোবস্ত করা হোক। কলকাতা সংলগ্ন যে অঞ্চল আছে সেহ সি. এম. ডি. এ. অঞ্চলে ২৪, ২৫, ২৬ এবং ৩০, ৩১ নম্বর ওয়ার্ড পড়ছে।

[1-00 — 1-10 p.m.]

এই ৩৩টি ওয়ার্ড ব্যাপক অঞ্চলে ভীষণভাবে জল জমে সাধারণ মানুষের অসুবিধা হচ্ছে, অবিলম্বে এর প্রতিকারের জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী শিশির সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত উদ্বেগের সঙ্গে জানাচ্ছি যে, আমি আজকে আমার জেলা থেকে এসেছি, গত ১৬ তারিখে কে. পি. এস. নিয়োগের লিখিত পরীক্ষা হয়। সেখানে বিভিন্ন রকম কথা ছড়াচ্ছে যে, প্রশ্নপত্র ফাঁস হয়েছে, অর্থের লেন-দেন হয়েছে, এতে বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি নষ্ট হচ্ছে। এই বিষয়ে তদন্ত করা হোক এবং দোষী ব্যক্তিদের শাস্তির বিধান করা হোক।

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় শালতোড়া ব্লকে একটা সিড ফার্ম আছে। সেই সিড ফার্মে প্রায় ২৯ জন কর্মচারি কাজ করেন। কিন্তু ওই সিড ফার্মে আজ পর্যন্ত চারা বীজ উৎপাদন হয়নি। ওই এলাকার কৃষকরা চারা বীজ পাচ্ছে না। সরকার এতে ৬২ হাজার প্রতি মাসে খরচ করেন, অবিলম্বে যাতে বীজ উৎপাদন হয় তার জন্য কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কারিগরি শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার সাগরদিঘি নির্বাচন কেন্দ্রে ২ লক্ষ মানুষ বাস করেন। সেখানে একটি মাত্র হায়ার সেকেন্ডারি স্কুল। মাধ্যমিক পরীক্ষা পাশ করার

পর ছাত্ররা যাতে কারিগরি শিক্ষা লাভ করতে পারে, সেই জন্য কারিগরি বিদ্যালয় এবং মহাবিদ্যালয় স্থাপনের জন্য অনুরোধ করছি।

**শ্রী জন্মেনজয় মান্না ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪ পরগনা জেলার পাথরপ্রথিমা নির্বাচন কেন্দ্রে একটি হাসপাতাল আছে। ৯ লক্ষ টাকা ব্যয় করে এই হাসপাতালটি নির্মাণ কার্য হয়ে পড়ে আছে। বার বার আবেদন-নিবেদন করা সত্ত্বেও ডাক্তার, নার্স, কম্পাউন্ডার, স্টাফ নিয়োগ করা হচ্ছে না। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে স্বকাতর আবেদন করছি যে অবিলম্বে হাসপাতালটি চালু করার ব্যবস্থা করুন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার জেলা জলপাইগুড়ির ডুয়ার্সে বিস্তীর্ণ এলাকায় ১৪-১৫ লক্ষ মানুষ বাস করেন। প্রায় এক বছর ধরে রেশন ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে। সেখানে চা বাগানের প্রায় আড়াই-তিন লক্ষ লোক আর বনাঞ্চলের প্রায় ৫৫ হাজার লোক এবং এই ১২ লক্ষ মানুষ এতে বিপর্যস্ত হয়েছে। সেখানে আকাল দেখা দিয়েছে। সাধারণ মানুষ যাতে রেশনে নিয়মিত চাল, গম, কেরোসিন পেতে পারে সেটা দেখার জন্য অনুরোধ করছি। জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার মহকুমার কোটা কেটে নিচ্ছে এবং সেই কোটা যাতে না কেটে প্রয়োজনীয় জিনিসপত্র সরবরাহ করা হয় তার জন্য এই ব্যাপারে গুরুত্ব দেওয়ার জন্য মাননীয় মন্ত্রী নরেন দেকে অনুরোধ করছি।

**শ্রী উমাপদ চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আমার বিধানসভা এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে যে বিদ্যাসাগর মহাবিদ্যালয় আছে তাতে সাবজেক্ট পিছু একজন করে শিক্ষক আছেন। কিন্তু তারা যখন অনুপস্থিত হন তখন শিক্ষার ব্যাপারে ছাত্রদের অসুবিধার মধ্যে পড়তে হয় এবং দারুণ ক্ষতি হয়। যদি সাবজেক্ট পিছু একাধিক শিক্ষকের ব্যবস্থা করা যায় এবং দুটি বিষয়ে অনার্স চালু করা যায় তার জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই সভার এবং মাননীয় পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ময়নাগুড়ি হচ্ছে গেটওয়ে অব আসাম, ভূটান, তার সঙ্গে সঙ্গে ইস্টার্ন জোনের। একে সিংহদুয়ার বলা হয়। সেখানে একটি পর্যটন কেন্দ্র হবার কথা ছিল। এই প্রসঙ্গে জানাতে চাই, ময়নাগুড়ির তিন কিঃ মিঃ মধ্যে উত্তরবঙ্গের বিখ্যাত জলপেশ শিবমন্দির, একটি দর্শনীয় স্থান। এর ৫ কিঃ মিঃ মধ্যে তিস্তা ব্যারেজ। ২৫ কিঃ মিঃ মধ্যে বিখ্যাত আন্তর্জাতিক করিডোর—তিন বিঘা। ১৮ কিঃ মিঃ মধ্যে বিখ্যাত গরুমারা অভয়ারণ্য। ৪৫ কিঃ মিঃ মধ্যে টোটো উপত্যকা। ৫৩ কিঃ মিঃ মধ্যে বিখ্যাত জলদাপাড়া অভায়ারণ্য। এই রকম একটা জায়গায় যে পর্যটন কেন্দ্রের জন্য একটি সুন্দর জায়গাও দেওয়া হয়েছে। সরকার এই পর্যটন কেন্দ্রটি করার জন্য প্রতিশ্রুতিও দিয়েছিলেন কিন্তু সেটা হয়নি। আমি আশা করছি, মাননীয় মন্ত্রী মহাশয় গুরুত্ব দিয়ে বিষয়টি দেখে অবিলম্বে সেখানে একটি পর্যটন কেন্দ্র করবেন।

**শ্রী মৃনালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্রের মধ্যে বঙ্গোপসাগরের সৈকত ভেঙ্গে যাচ্ছে। সেখানে সিলামপুরে একটি প্রাথমিক বিদ্যালয় এবং গ্রামের কিছু অংশ ইতিমধ্যেই ভেঙ্গে গিয়েছে। মোহনা থেকে নতুন দিঘা পর্যন্ত এলাকাটি ক্ষয়, ভাঙ্গনে বিপর্যস্ত। তিন-চার বছর অন্তর জলোচ্ছ্বাসে সেখানকার মার্কেট এলাকায় এবং অন্যত্র জল উঠে যাচ্ছে। বিষয়টির প্রতি কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে একটি বিবৃতি দিলে ভাল হয়।

## ZERO HOUR

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনি কেন্দ্র মথুরাপুর এক নং ব্লকের অন্তর্গত ঘাটবকুলতায় আজ থেকে ১২ বছর আগে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র তৈরি হলেও আজ পর্যন্ত তার উদ্বোধন হচ্ছে না। এই স্বাস্থ্যকেন্দ্রটির জন্য স্টাফ স্যাংশন হয়েছে কিন্তু তারা মধুরাপুর বা অন্যত্র পোস্টিং নিয়ে কাজ করে যাচ্ছেন। স্যার, এই স্বাস্থ্যকেন্দ্রটির জন্য ডাক্তার, নার্স এবং অন্যান্য স্টাফ স্যাংশন হলেও এবং ১২ বছর আগে নির্মিত হলেও মাত্র এক কিলোমিটার রাস্তার জন্য স্বাস্থ্য কেন্দ্রটি উদ্বোধন হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় পাশের একটি কেন্দ্র উদ্বোধন করার সময় বলেছিলেন এই ঘাটবকুলতলার স্বাস্থ্যকেন্দ্রটি সত্ত্বর উদ্বোধন করা হবে কিন্তু তা হয়নি। সুন্দরবনের লোকের চিকিৎসার জন্য এই স্বাস্থ্যকেন্দ্রটি অত্যন্ত প্রয়োজনীয়। ১২ বছর আগে তৈরি হলেও মাত্র এক কিঃ মিঃ রাস্তার জন্য একটি স্বাস্থ্যকেন্দ্র উদ্বোধন করা যাচ্ছে না—এর ব্যর্থতা আর কিছু থাকতে পারে না। অবিলম্বে এই স্বাস্থ্যকেন্দ্রটি চালু করা হোক।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গতকাল একটি মেনশন করেছিলাম, মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত ছিলেন না, আজকে উনি উপস্থিত আছেন, আমি যে মেনশনটি করেছিলাম সেটা বলছি। আমার এক নং বক্তব্য হ'ল, পশ্চিমবঙ্গ বিধানসভায় আমরা আইন তৈরি করেছিলাম যে সমুদ্রে ২০ নটিক্যাল মাইলের মধ্যে বিদেশি ট্রলারগুলি প্রবেশ করতে পারবে না। কিন্তু স্যার, দেখা যাচ্ছে, আইন ভেঙ্গে বিদেশি ট্রলারগুলি তার ভেতরে প্রবেশ করছে, ফিশিং করছে। আমাদের মৎস্যজীবীদের মেকানাইজড বোটগুলি তারা ভেঙ্গে দিচ্ছে, তাদের মারধোর করছে, লুঠপাট করছে, তাদের ধরে নিয়ে যাচ্ছে, ফিশিং করতে দিচ্ছে না। দু নং কথা হল, ভারত সীমানায় কোস্ট গার্ড থাকার কথা কিন্তু উপকূল রক্ষার কোনও ব্যবস্থা নেই। এর ফলে ভারতবর্ষের এরিয়ার মধ্যে বাংলাদেশের লোকরা আসছে, আমাদের সীমানার মধ্যে এসে তারা মাছ ধরছে, আমাদের মৎস্যজীবীদের ধরে নিয়ে যাচ্ছে এবং দীর্ঘদিন ধরে তাদের আটকে রাখছে। এরজন্য আমি চেয়েছিলাম, এখান থেকে একটি সর্বদলীয় প্রতিনিধিদল কেন্দ্রীয় সরকারের কাছে যান এবং একটা ব্যবস্থা করুন। এ সম্পর্কে আমি আবেদন করেছিলাম। মন্ত্রী মহাশয় আজকে উপস্থিত আছেন, আমি আশা করছি তিনি এ সম্পর্কে একটি বিবৃতি দেবেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় বিধানসভার সদস্য শ্রীযুক্ত হৃষিকেশ মাইতি একটা গুরুত্বপূর্ণ বিষয় এই বিধানসভায় উপস্থাপিত করেছেন। এই ম্যাটারটা খুবই সিরিয়াস ম্যাটার।

যে বিষয়টা উনি উপস্থিত করেছেন সেটা শুধুমাত্র আমাদের রাজ্যই নয়, ভারতবর্ষে যতগুলো সমুদ্র উপকূলবর্তী রাজ্য আছে সমস্ত জায়গা থেকে এ সম্পর্কে একটা বিরাট প্রতিবাদ ধ্বনিত হয়েছে। বিগত পার্লামেন্ট সেশনে পার্লামেন্টের মধ্যে আমাদের সদস্যরা প্রতিবাদ করেছেন, যে কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে, যে নীতি কেন্দ্রীয় সরকার নিয়েছেন। আমাদের সমুদ্র তটরেখার মধ্যে, ভারতবর্ষের সমুদ্র তটরেখার মধ্যে বিদেশি সংস্থাগুলোকে লাইসেন্স দেওয়া হয়েছে যথেচ্ছভাবে মাছ ধরার জন্য এবং ১৮১টা বিদেশি সংস্থাকে লাইসেন্স দেওয়া হয়েছে। আমরা বারবার করে এর প্রতিবাদ করেছি। কিছুদিন আগে ফুড প্রসেসিং মিনিস্ট্রি থেকে মুখ্যমন্ত্রীকে এ বিষয়ে লেখা হয়েছিল যে এই ব্যাপারে আমাদের রাজ্য সরকারের বক্তব্য কি? আমরা মুখ্যমন্ত্রীর মাধ্যমে সুস্পষ্টভাবে কেন্দ্রীয় সরকারকে জানিয়ে দিয়েছি যে আমরা এই নীতির সর্বতভাবে বিরোধিতা করি। আমাদের দুশো নটিক্যাল মাইল পর্যন্ত ভারতবর্ষের যে সমুদ্র রেখা আছে সেই দুশো নটিক্যাল মাইলের কোনও রকম বিদেশি জাহাজ যেন মাছ ধরায় নিযুক্ত না থাকে। আমাদের কাছে কেন্দ্রীয় সরকার জানিয়েছেন যে ১২ নটিক্যাল মাইল পর্যন্ত রাজ্য সরকার আইন করতে পারে। বিগত বিধানসভা অধিবেশনে আমরা যে মেরিন অ্যাক্ট পাস করেছি বিধানসভায় তাতে বলা হয়েছে যে ১২ নটিক্যাল মাইলের মধ্যে শুধুমাত্র বিদেশি জাহাজ নয় কোনও যন্ত্রচালিত ট্রলারও যাতে মাছ ধরতে না পারে। আমরা বলেছি আমাদের যন্ত্রচালিত নৌকাগুলি শুধুমাত্র ১২ নটিক্যাল মাইলের মধ্যে নয়, ২১ নটিক্যাল মাইল পর্যন্ত যাতে জল পায়। আমি মনে করি আজকে গোটা ভারতবর্ষের উপর কেন্দ্রীয় সরকার যে বিদেশি সংস্থাকে মাছ ধরার জন্য যথেচ্ছভাবে লাইসেন্স দেওয়া হচ্ছে তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ ধ্বনিত হওয়া উচিত। এতে যে শুধু মৎস্যজীবীরা ক্ষতিগ্রস্থ হবেন তাই নয় সামুদ্রিক মাছ রপ্তানি করে আমরা যে প্রায় আড়াই হাজার কোটি টাকা বিদেশি মুদ্রা পাই তাও বিঘ্নিত হবে এবং আমাদের সমুদ্রের পরিবেশও বিঘ্নিত হবে।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আমরা যদি মেনশনে বা জিরো আওয়ারে কিছু উল্লেখ করি এবং মাননীয় মন্ত্রী মহোদয় যদি তার উত্তর দেন তাহলে আমরা নিজেদের ধন্য মনে করি, কৃতার্থ মনে করি। কেননা অনেক সময় অনেক জিনিস এড়িয়ে যাওয়া হয়। কিন্তু কোন ইস্যুকে কেন্দ্র করে যদি মাননীয় মন্ত্রী মহাশয় লম্বা বক্তৃতা দিতে চান, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটা বক্তৃতা রাখতে চান এবং আপনি যতক্ষণ অ্যালাউ করলেন তাতে মনে হচ্ছে মাননীয় মন্ত্রী মহোদয় যেন একটা বাজেট বক্তৃতার রিপ্লাই দিচ্ছেন। এইভাবে বক্তৃতা দেওয়াতে আমাদের সময় কার্টেল হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহোদয় যদি এই নিয়ে একটা ডিবেট চান তাহলে একটা আলোচনা হোক। কারণ তিনি যে তথ্যগুলো এখানে দিলেন তাতে অনেক অসত্য তথ্য আছে এবং সেটা তিনি কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে রেখে গেলেন। স্যার, এ বিষয়ে আমাদেরও বক্তব্য আছে। ঐ বক্তব্যের কাউন্টার বক্তব্য আমারাও রাখতে পারি। আমাদেরও সেই সুযোগ দেওয়া হোক যাতে আমাদের উত্তরগুলো আমরা এখানে রাখতে পারি। স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় একটা অসত্য ভাষণ দিয়ে, ক্ষমতার অপব্যবহার করে যেভাবে হাউসকে মিস-গাইড করলেন তার বিরুদ্ধে আমাদের যে বক্তব্য আছে তা নিয়ে

একটা ডিসকাশন হোক, ডিবেট হোক, এটা আমরা চাই। আর স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের ঐ ভাষণকে টোটালি এক্সপাঞ্জ করা হোক—এটা আমি চাই। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কোনও সদস্য কিছু উল্লেখ করার পরিপ্রেক্ষিতে মন্ত্রী মহাশয়দের মধ্যে কেউ যদি উত্তর দেওয়া প্রয়োজন মনে করেন তাহলে তা তিনি দিতে পারেন। সরকার পক্ষের সদস্যদের বক্তব্যের পরিপ্রেক্ষিতে অনেক সময় মন্ত্রী মহাশয়রা উত্তর দেন, আবার বিরোধীপক্ষের সদস্যদের বক্তব্যের পরিপ্রেক্ষিতেও উত্তর দেন। সে উত্তর সকলেই শোনেন। তবে জিরো আওয়ারে একটু সংক্ষিপ্ত উত্তর হওয়াই বাঞ্ছিত।

**Shri Mamtaz Hassan :** Mr. Deputy Speaker Sir, I would like to raise some points that during Zero Hour the points raised by me do not get importance in the electronic media or the Press.

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে আমি এই সভায় উল্লেখ করছি। বামপন্থী সদস্যরা, বিশেষ করে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্যরা বিশ্ব ব্যাঙ্কের সাহায্যের নামে আই. এম. এফ. এবং বহুজাতিক সংস্থার নামে অনেক কথাই বলেন। অথচ আমরা দেখলাম গতকাল পশ্চিমবঙ্গের স্বাস্থ্য ব্যবস্থার পুনর্গঠনের জন্য ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে কয়েক শো কোটি টাকার একটা প্রোপোজাল দিয়েছে এবং পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর ঘরে তাদের সঙ্গে সভা হয়েছে। সেজন্য আমি এখানে আপনার মাধ্যমে বলতে চাইছি, জড়তা থেকে মার্কসবাদীরা বেরিয়ে আসুন, বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে উন্নয়নের জন্য সত্যিকারের পদক্ষেপ নিন।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ২রা আগস্ট কলকাতার বুকে গোটা পশ্চিমবাংলার মৎস্যজীবীরা জমায়েত হয়েছেন কেন্দ্রীয় সরকারের সর্বনাশা নীতির বিরুদ্ধে প্রতিবাদ জানাতে। কেন্দ্রীয় সরকারের সর্বনাশা নীতির ফলে মৎস্যজীবীরা মার খাচ্ছেন এবং সেজন্য তারা আজকে রাজ্য সরকারের কাছে ডেপুটেশন দিচ্ছেন। এই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি যাতে আমাদের রাজ্যের তথা গোটা দেশের মৎস্যজীবীদের স্বার্থ সুরক্ষিত হয় তার জন্য তারা ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের কুটির ও ক্ষুদ্র শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কেন্দ্রীয় সরকার তন্তুজীবীদের জন্য বিভিন্ন রকম প্রকল্প গ্রহণ করেছেন, কিন্তু সে সমস্ত প্রকল্পগুলোর মধ্যে বেশ কিছু প্রকল্প নিয়ে রাজ্য সরকার টালবাহানা করছেন। বিশেষ করে একটা প্রকল্পের কথা এখানে আমি উল্লেখ করতে চাই, সেটা হচ্ছে—যে সমস্ত তন্তুজীবীর বয়স ৬০ বছরের উর্ধ্বে, তাদের জন্য পেনশনের ব্যবস্থা হয়েছে। অথচ এখানে শুধুমাত্র কো-অপারেটিভের সঙ্গে যে তন্তুজীবীরা যুক্ত আছেন তাদেরই পেনশন দেওয়া হয়। কো-অপারেটিভের বাইরে যারা আছে, সে সমস্ত তন্তুজীবীদের এই সুযোগ দেওয়া হচ্ছে না। তাদেরও যাতে এই সুযোগ দেয়া হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমর নির্বাচনী এলাকা কালীগঞ্জে আই. সি. ডি. এস. প্রকল্পের কাজ চলছে, অথচ সেখানে কোনও সি. ডি. পি. ও. নেই। না থাকার ফলে ঐ প্রোজেক্টে লোক নিয়োগ করা যাচ্ছে না। অতএব অবিলম্বে ওখানে যাতে সি. ডি. পি. ও. নিয়োগ করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার করিমপুরে দুটো ব্লক। এই দুটো ব্লকে অনেকগুলো আর. এল. আই. এবং ডিপ টিউবওয়েল অকেজো হয়ে পড়ে আছে। এগুলো মেরামত করা দরকার। অবিলম্বে এগুলো মেরামত করে দুটো ব্লকে সেচের ব্যবস্থা করার আমি দাবি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আগস্ট বিপ্লবের সুবর্ণ জয়ন্তী উপলক্ষ্যে ভারত সরকার স্মারক স্মৃতি হিসাবে মেদিনীপুর জেলাকে ১ কোটি টাকা দিয়েছিলেন উন্নয়নের জন্য। কিন্তু আজ ২ বছর হয়ে গেল রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের কাজ-কর্মের জটিলতার জন্য সেই এক কোটি টাকার কাজ-কর্ম ঠিকমতো এগুচ্ছে না। তাই আমি বিষয়টির প্রতি রাজ্য সরকারের আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20 — 1-30 p.m.]

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় মৎস্যজীবীদের কিছু ঘর নির্মাণ করার জন্য একজন টেন্ডার নিয়েছিলেন। কিন্তু তিনি কিছু ইট নামিয়ে দিয়ে ৩/৪ বছর হল উধাও হয়ে গেছেন। জেলা দপ্তরের খবর নিয়েও এই ব্যাপারে কোনও কিছু উদ্ধার করা যায়নি। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে দেখার জন্য অনুরোধ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিহারের মুখ্যমন্ত্রী কলকাতায় এসে প্রথম যে মন্তব্য করেছেন তার প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, বিহারের মুখ্যমন্ত্রী শ্রী লালুপ্রসাদ যাদব যিনি জাতীয় ফ্রন্টের সদস্য এবং পশ্চিমবাংলার শাসকদলের সঙ্গেও ঘনিষ্ঠ, তিনি গতকাল কলকাতায় এসেছিলেন। তিনি বলেছেন, কলকাতা থেকে গরিব লোকেদের, কলকাতা থেকে খাটাল তুলে দেওয়ার জন্য, ট্যানারি তুলে দেওয়ার জন্য এবং ঝুপড়িগুলি ভেঙে দেওয়ার ফলে গরিব মানুষের কাছে সি. পি. এম বিভীষিকা। তিনি আরও বলেছেন, বাছুরের প্রস্রাব নাকি শরীরের পক্ষে ভাল। এই পরিস্থিতিতে লালুপ্রসাদ যাদবের সম্পর্কে সি. পি. এমের কি বক্তব্য সেটা আমি জানতে চাইছি।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় প্রচুর ট্রান্সফরমার পুড়ে নষ্ট

হয়ে গেছে। স্বাভাবিকভাবেই বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে ভীষণ অসুবিধা হচ্ছে। গ্রামগুলিতে আলো জ্বলছে না আর মাঠে যে সমস্ত ট্রান্সফরমারে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে সেগুলি বন্ধ হয়ে গেছে। যাতে অবিলম্বে ঐসব ট্রান্সফরমারগুলিকে পরিবর্তন করে নতুন ট্রান্সফরমার দেওয়া হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, সচিত্র পরিচয়পত্রের ভিত্তিতে পশ্চিমবাংলায় যে নির্বাচন হবে তার গ্যারান্টি চাইছি। রাজ্য সরকার নির্বাচন কমিশনারের সঙ্গে এই ব্যাপারে কথা বলুন। কারণ এই ব্যবস্থায় অনেক গাফলতি এবং ত্রুটি দেখা যাচ্ছে ও ভুল কার্ড বিলি হচ্ছে। আমি তাই চাই, রাজ্য সরকার এই ব্যাপারে নির্বাচন কমিশনারের সঙ্গে কথা বলুন।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দুর্ঘটনাকে এড়ানোর জন্য বাম্প তৈরি করা হয়েছে বিভিন্ন রাস্তায়। কিন্তু এই বাম্পের জন্য দুর্ঘটনা আরও বাড়ছে। তাই বলতে চাই, বিভিন্ন গুরুত্বপূর্ণ রাস্তাগুলিতে যেসব বাম্প হয়েছে সেগুলি পূর্ত দপ্তরের মাধ্যমে তুলে দিন অথবা চিহ্নিত করুন। দিঘা, দুর্গাপুর, দিঘা নন্দকুমার রাস্তায় যেভাবে বাম্পগুলি বাড়ছে তাতে যে কোনও সময়ে বিপদ ঘটতে পারে এবং ঘটছেও।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের মৃত্যু ঘন্টা বেজে গেছে। তাই তার আত্মার শান্তি কামনা করি এবং আপনি আমাকে যেটুকু সময় দিয়েছেন সেই মহানুভবতার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি দীর্ঘজীবী হন, লঙ লিভ। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে বলতে চাই। আপনি জানেন, গতকাল সংসদে এম. এন. ভোরা কমিটির রিপোর্ট প্রকাশিত হয়েছে। তাতে দেখা যাচ্ছে, আমাদের সমাজে সমস্ত মাফিয়াচক্রের হাতে কালো টাকা। বিচারপতিরাও এতে প্রভাবিত হচ্ছে। এই রকম সাংঘাতিক কথা রিপোর্টে প্রকাশিত হয়েছে। এই রাজ্য থেকে কথা যখন উঠেছিল তখন বিতর্ক হয়েছিল। আমি এই ব্যাপারে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, এই রাজ্যে ১৮ বছর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে। ১৯৭৭ সালের পর থেকে একটার পর একটা বাড়ি ভেঙে যাচ্ছে। এই সরকার আসার পর থেকে প্রত্যেকটি বাড়ি ভাঙার পর দেখছি সরকারকে উদ্বেগ প্রকাশ করতে। সরকারি মদতে, সি. পি. এমের মদতে, পৌরসভার মদতে একটার পর একটা বে-আইনি বাড়ি তৈরি হচ্ছে এবং সেই বাড়ি ভেঙে যাচ্ছে। বামফ্রন্ট সরকারও এইভাবে একদিন ভেঙে পড়বে—তার প্রথম সূচনা শুরু করে দিয়েছেন। এই ব্যাপারে আমি নিশ্চিত।

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৬ সালের ২৩শে জানুয়ারি নেতাজী সুভাষচন্দ্র বসুর প্রাক জন্মশতবর্ষ। এই দিনটি উদযাপনের জন্য পশ্চিমবঙ্গ সরকারের তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রী যে বিবৃতি দিয়েছেন, আমি তাকে অভিনন্দন জানাই। এটা

জানাবার সাথে সাথে এই কথাই বলতে চাই যে, এখানে যে কর্মসূচিগুলির কথা উল্লেখ করেছেন, তার সাথে নেতাজীর সাম্রাজ্যবাদ ভূমিকার উল্লেখ থাকা প্রয়োজন। তা না হলে আমি মনে করি যে, এই দিনটা উদযাপন করার কোনও মানেই হয় না। কারণ নেতাজী স্বপ্ন দেখেছিলেন—সাম্রাজ্যবাদের বিরুদ্ধে দাঁড়িয়ে দেশে সার্বভৌমত্ব প্রতিষ্ঠা করা আর দেশের জনসাধারণের হাতে সমস্ত ক্ষমতা আনা। আজকে কেন্দ্রীয় সরকার তাকে ধুলায় লুণ্ঠিত করেছেন। এই অবস্থা নেতাজী থাকলে সম্ভব হত না। তাই আমি মনে করি যে, নেতাজীর সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে ভূমিকা উল্লেখ থাকা প্রয়োজন। তা যদি না করেন তাহলে কেন্দ্রীয় সরকারের শেয়ার কেলেঙ্কারি উল্লেখ থাকা প্রয়োজন। তা যদি না করেন তাহলে কেন্দ্রীয় সরকারে শেয়ার কেলেঙ্কারি, বোফর্স কেলেঙ্কারি, গ্যাট চুক্তি ইত্যাদিতে মত দেওয়া হবে বলে আমার বিশ্বাস। তাই আমি মনে করি যে, তথ্য এবং সংস্কৃতি মন্ত্রী নেতাজীর কর্মসূচির সাথে তার সাম্রাজ্যবাদী বিরুদ্ধে ভূমিকার কথা উল্লেখ করবেন।

**শ্রী জটু লাহিড়ি ঃ** আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র দাশনগর, জগাছা, চ্যাটার্জি হাট, এই এলাকায় সমাজবিরোধীরা অত্যন্ত বেড়ে গেছে। নিত্য চুরি, ডাকাতি, খুন জখম হচ্ছে। থানায় গেলে তারা নির্বিকার, যোগ্য অফিসার নেই। সি. পি. এম. ক্যাডারদের প্রোমোশন দেওয়া হচ্ছে এবং থানায় তাদের পাঠানো হয়েছে। ফলে ডাকাতি, চুরি ইত্যাদি বাড়ছে। ১৬-১৮ বছরের ছেলেদের হাতে বোমা, রিভলবার থাকে। এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া দরকার।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩ বছর ধরে আমাদের রাজ্যের যারা কবিরাজমশাই আছেন, তারা টাকা পাচ্ছেন না। এইসব কবিরাজমশাই, যারা সাবসিডিয়ারি আর্য়ুবেদ ডিসপেন্সারিতে কাজ করেন তাদের টাকা দিচ্ছে না। শ্রী দীনেন্দ্রচন্দ্র ভট্টাচার্য, তিনি ধূপগুড়িতে, মন্ত্রীর এলাকায়, থাকেন। তিনি কোনও টাকা এই ব্যাপারে পাচ্ছেন না। তাই এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সাথে ধূপগুড়িসহ অন্যান্য শহরেও যেন এই আয়ুর্বেদ চিকিৎসার সমস্ত সুযোগের বন্দোবস্ত করা হয় তার জন্যও আবেদন জানাচ্ছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র দেগঙ্গার বেলিয়াঘাটা হাইস্কুলের একজন ছাত্র লরির ধাক্কায় আহত হয়। তার প্রতিবাদে স্কুলের ছাত্ররা পথ অবরোধ করে। পরে থানা থেকে পুলিশ গিয়ে তাদের লাঠি পেটা করে এবং ফায়ারিংও করে। বেলিয়াঘাট হাইস্কুলে সেইগুলির চিহ্ন আছে। সংবাদপত্রে এই ঘটনা বেরোয়নি। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস পরিচালিত চন্ডীতলা থানায় গঙ্গাধরপুর গ্রাম পঞ্চায়েতে এ ৮১ হাজার টাকা তছরূপ হয়েছে এবং এই বিষয়ে বি. ডি. ও. এস. ডি. ও.-কে চিঠি দিয়েছে ৮. ৬. ৯৫ তারিখে। এখনও পর্যন্ত এস. ডি. ও.-র সাথে ওই কংগ্রেসিদের যোগাযোগ রয়েছে। সেই এস. ডি. ও. ওই দুর্নীতিগ্রস্ত প্রধান স্বপন পাখিরার

বিরুদ্ধে কোনও আইনানুগ ব্যবস্থা গ্রহণ করিতেছে না। তারপর বি. ডি. ও. এই বিষয়ে জেলা শাসককে ১৩. ৭. ৯৫ ও ২৬. ৭. ৯৫ এ দুটো চিঠি দেয়।

[1-30 — 2-30 p.m.] (Including Adjournment)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র জয়নগর, এই জয়নগর থেকে কলকাতা যদিও ট্রেন যোগাযোগ আছে, কিন্তু সম্প্রতি মারাত্মক ট্রেন বিভ্রাটের জন্য নিত্য যাত্রীদের খুবই দুর্ভোগ হচ্ছে। আমি সেজন্য জয়নগর থেকে এসপ্ল্যানেড অবধি সি. এস. টি. সি. এবং সি. টি. সি.-র বাস চালু করবার জন্য—একবার দৃষ্টি আকর্ষণ করেছি—আবার মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে দ্রুত জয়নগর-এসপ্ল্যানেড বাস চালু করা হয়।

**শ্রী বঙ্কিময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পশুপালন বিভাগের মন্ত্রীর আকর্ষণ করছি। খুবই উদ্বেগের বিষয়, আমরা দেখছি মেদিনীপুরের তমলুক, ময়না, নন্দকুমার প্রভৃতি জায়গায় কোনও আড়াল না রেখে প্রকাশ্য রাস্তার উপর ছাগল, মুরগি কাটা হচ্ছে, রক্তে মাটি ভিজে যাচ্ছে, ছোট ছোট মেয়েরাও এই দৃশ্য দেখছে। এই যদি চলতে থাকে তাহলে ছেলেমেয়েদের মানসিক ভারসাম্য নষ্ট হয়ে যাবে, তারা ভবিষ্যতে ক্রিমিনাল হবে। আইন করে জেলা এবং মহকুমা কর্তৃপক্ষকে জানিয়ে এই রকম প্রকাশ্য রাস্তায় পশুবদ্ধ করা হোক।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র উলুবেড়িয়ার শ্যামপুর থানায় বেলারি গ্রাম পঞ্চায়েতের পূর্ব বাসুদেবপুরের গোবিন্দ ব্লকে কয়েকজন সমাজবিরোধী রাত্রিবেলা আক্রমণ করে। আহত ব্যক্তিকে প্রথমে উলুবেড়িয়া হাসপাতালে, পরে ১৮. ৭. ৯৫ তারিখে তাকে সেখান থেকে কলকাতায় মেডিক্যাল কলেজে ট্রান্সফার করা হয়, ১৯. ৭. ৯৫ তারিখে সে মারা যায়। ময়না তদন্ত হয়, আসামীরা এখন ঘুরে বেড়াচ্ছে, কেউ গ্রেপ্তার হয়নি। তাই আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে আসামীদের গ্রেপ্তার করা হয়।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্রে তাকিয়া গ্রাম একদম ধ্বংসের পথে চলেছে। তাড়াতাড়ি তাকে না আটকালে পাথর ফেলে অথবা তার দিয়ে ঘিরে—গ্রামটি একেবারে নদীগর্ভে চলে যাবে। তাই আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ইমিডিয়েটলি ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বোলপুরে আন্ত্রিক রোগের খুবই প্রাদুর্ভাব হয়েছে, অথচ প্রতিরোধের জন্য যেগুলি দরকার সেই স্যালাইন, হ্যালোজেন ট্যাবলেট, ব্লিচিং কিছুই নেই, যার জন্য রোগ প্রতিরোধ করা যাচ্ছে না। মহকুমা হাসপাতালটি অপদার্থ হিসাবে পরিগণিত হয়েছে। তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে ঐ রোগ প্রতিরোধের ব্যবস্থা করা হোক।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্য নিয়ে অনেক কথা শোনা যাচ্ছে। বামফ্রন্ট সরকার এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের সদিচ্ছা থাকা সত্ত্বেও ডাক্তারবাবুদের অনীহার জন্য বিভিন্ন হাসপাতালগুলির বন্ধ হবার মুখে চলে যাচ্ছে। ডাক্তারবাবুরা গ্রামের হাসপাতালে যাবেন না। কেতুগ্রামের বিভিন্ন জায়গায় বিশেষ করে গ্রামীণ হাসপাতালে ডাক্তার অ্যাপয়েন্ট করা হয়েছে কিন্তু তারা শহরাঞ্চলে থাকবেন। তারা শুধু মাইনের দিন গিয়ে তাদের বেতন নিয়ে চলে আসেন। এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি। আবার আমরা বেলা ২-৩০ মিঃ-এর সময় মিলিত হব।

(At this Stage the House was adjourned till 2.30 p.m.)

[2-30 — 2-40 p.m.]

(After adjournment)

## LEGISLATION

### The Howrah Improvement (Amendment) Bill, 1995

**Dr Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the Howrah Improvement (Amendment) Bill, 1995.

(Secretary then read the Title of the Bill.)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the Howrah Improvement (Amendment) Bill, 1995, be taken into consideration.

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নগর উন্নয়ন মন্ত্রী ডঃ অসীমকুমার দাশগুপ্ত যে, দি হাওড়া ইম্প্রুভমেন্ট (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৫, এখানে নিয়ে এসেছেন, আমি বিরোধিতা করছি না, কিন্তু আপত্তি আছে অনেক ক্ষেত্রে। এই হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট, যার জন্ম হয়েছিল হাওড়ার উন্নয়নের জন্য। কলকাতার পাশাপাশি হাওড়া শহর বঞ্চিত উপেক্ষিত। হাওড়ার বিরাট এলাকা জুড়ে একটা অন্ধকারাচ্ছন্ন জায়গা হিসাবে চিহ্নিত ছিল। কংগ্রেস আমলে প্রয়াত মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়, যিনি এই হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট গঠন করেন, কলকাতার পাশাপাশি এই হাওড়া শহরের উন্নয়নের ট্রাস্টি বোর্ড গঠিত হয়, সেখানে নিজেদের পছন্দ মতো, নিজেদের কায়দা মতো, নিজেদের লোক নিয়ে তৈরি করা হয়। এমন—১৯৭৭ সালে ক্ষমতায় আসার পরে হাওড়া কর্পোরেশনে যে নমিনেটেড বোর্ড হয়েছিল, সেই নমিনেটেড বোর্ডে কিছু সদস্য, যাদের তখন কমিশনার বলা হত, তাদের নিয়ে ট্রাস্টি বোর্ড করা হয়েছিল। অথচ আমরা আশ্চর্যভাবে দেখলাম আজকে মাননীয় মন্ত্রী এখানে অ্যামেন্ডমেন্ট এনেছেন। যে অ্যামেন্ডমেন্টে তিনি নতুন করে বলেছেন—The Board shall consist of eleven Trustees as specified below :

(a) the Mayor of the Howrah Municipal Corporation ;

(b) one representative of the Department of Urban Development;

(c) one representative of the Finance Department ;

(d) one official of the Calcutta Metropolitan Development Authority ;

(e) the Chief Executive Officer ;

(f) five persons to be appointed by the State Government ;

(g) the person appointed by the State Government to be the Secretary of the Board, who shall be the Member-Secretary.

এই ১১ জন মেম্বার নিয়ে যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন এই ১১ জনকে ট্রাস্টির মেম্বার করে হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট চালাতে চাইছেন। ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর কমিটির নিয়মকানুন না মেনে নমিনেটেড বোর্ডে হাওড়া কর্পোরেশনের কিছু সদস্যকে ট্রাস্টি বোর্ডে নেওয়া হয়। পরে দেখা গিয়েছে যে বিদ্যাসাগর সেতুর কাজ শুরু হওয়ার পর এক বিরাট অংশের দায়িত্ব হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের উপর বর্তায় এবং সেখানে এই ট্রাস্টি বোর্ডে এম. এল. এ.-দের থেকে কোনও মেম্বার করা হয়নি। ওই নমিনেটেড বোর্ডের সদস্যদের হাওড়ায় এইচ. আর. ডি. সি. বা এইচ. আই. টি:-র কাজ হয়েছে সেখানে কাউন্সিলারদের ইনভলভড করা হয়েছে। এরা রাজনীতিতে অঙ্ক কষে চলেন, ওরা হিসাব করেন কাকে কোনও অবস্থায় ট্রাস্টি বোর্ডে রাখা হবে এবং কাকে বাদ দেওয়া হবে। ১৯৮২ সালের পর মূলত হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের কাজ হাওড়া কর্পোরেশন এলাকার মধ্যে যারা বিধায়ক ছিলেন তাদের এর মধ্যে ইনভলভড করা হয়নি। হাওড়া কর্পোরেশনের অন্তর্ভুক্ত যারা বিধায়ক তারা হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টি বোর্ডের মেম্বার হতে পারছেন না। কিন্তু তারা জেলা পরিষদের মেম্বার। জেলা পরিষদের সঙ্গে হাওড়া কর্পোরেশনের যারা এম. এল. এ., সেখানকার মেম্বার হাওড়া কর্পোরেশনের অন্তর্ভুক্ত ইম্প্রুভমেন্ট ট্রাস্টের তারা মেম্বার, বিধায়ক ছিলেন না। ১৯৮২ সালে হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের ৫টি বিধানসভার মধ্যে ৪টিতে কংগ্রেস, ১৯৮৭ সালে ৪টি-তে কংগ্রেস এবং ১৯৯১ সালে ২টিতে কংগ্রেস ছিল। হাওড়া কর্পোরেশন এলাকার বিধায়ক কংগ্রেসের আছে। ওনারা সুপরিকল্পিত ভাবে হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টি বোর্ডে বিধায়কদের বাদ দিয়েছেন। মূল কথা উনি এই যে ১ জনকে নিয়ে ট্রাস্টি বোর্ডের যে ফর্মুলা দিয়েছেন এতে মেয়র ছাড়া যারা রয়েছেন তারা কেউই জনসাধারণের প্রতিনিধি নন, জনসাধারণের দিক থেকে এরা কেউই আসেনি। সবই আমলাতান্ত্রিক উপায়ে করা হয়েছে। ইম্প্রুভমেন্ট ট্রাস্টের কাজ হবে জনকল্যাণমূলক কাজ, পাশাপাশি হাওড়া কর্পোরেশন রয়েছে। শুধু হাওড়া কর্পোরেশন নয় এই বিলের মধ্যে দিয়ে উনি আরবান এলাকাগুলোকে সংযুক্ত করেছেন।

[2-40 — 2-50 p.m.]

এলাকা অনেক বেড়ে যাচ্ছে, পরিধি অনেক বেড়ে যাচ্ছে। শুধু হাওড়া কর্পোরেশনের মধ্যে হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট সীমাবদ্ধ থাকছে না। আরবান এরিয়ায় যদি উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটি, বালি মিউনিসিপ্যালিটি হয় এবং ভবিষ্যতে যদি আরও মিউনিসিপ্যালিটি হয়

তাহলে সেই সব মিউনিসিপ্যালিটি পর্যন্ত তার পরিধি বাড়বে। অথচ এই ১১ জনের ট্রাস্টি বোর্ডে জনপ্রতিনিধিদের তরফ থেকে কাউকে নেওয়া হয়নি। সমস্ত আমলাতান্ত্রিক লোকবে নেওয়া হয়েছে। কিভাবে কাজ চলতে পারে যেখানে আমরা দেখছি প্রতিটি কাজের ক্ষেত্রে দুর্নীতি হচ্ছে, যেখানে আমরা দেখতে পাচ্ছি অর্থের অপচয় হচ্ছে? আমলা তান্ত্রিক ব্যবস্থার মাধ্যমে একচেটিয়া ঠিকাদার বলুন, একচেটিয়া কন্ট্রাক্টার বলুন নিয়োগ হবে। ডেভেলপমেন্টের ক্ষেত্রে আমলাতন্ত্রিক পদ্ধতির উপর নির্ভর হয়ে পড়লে জনগণের প্রকৃত কাজ অনেক ক্ষেত্রে উপেক্ষিত হবে এবং জনগণের অনেক কষ্টের পয়সা অপচয় হবে। এটা চেক আপ করার ব্যবস্থা কোথায়? আমাদের বিধানসভার ক্ষেত্রে বিরোধী দলের নেতা রয়েছে। এখানে যে অ্যাকাউন্ট কমিটি আছে, কলকাতা কর্পোরেশনে যে অ্যাকাউন্ট কমিটি আছে, হাওড়া কর্পোরেশনে যে অ্যাকাউন্ট কমিটি অছে সেই কমিটিগুলিতে বিরোধী দলের সদস্য চেয়ারম্যান হন। কিন্তু এই ১১ জনের ট্রাস্টি বোর্ডে হাওড়া কর্পোরেশনের বিরোধী দলের নেতার স্থান নেই। ওনারা ঠিক করে ফেলেছেন কর্পোরেশনে হোক আর মিউনিসিপ্যালিটিতে হোক, ক্ষমতার ক্ষেত্রে যদি কোনও পরিবর্তন আসে তাহলেও পাশাপাশি এই হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের এই ট্রাস্টি বোর্ড পরিপূর্ণ ভাবে আমলাতান্ত্রিকভাবে, যে সরকার ক্ষমতায় থাকবে সেই সরকারের আমলাদের নিয়ে এই এইচ. আই. টি. পরিচালনা করবেন। অর্থাৎ হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রে, হাওড়ার অন্যান্য আরবান মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে যদি ক্ষমতার পরিবর্তন হয় তাহলে এদের পাশাপাশি আর একটা সুন্দরভাবে উন্নয়নমূলক সংস্থাকে নিজেদের ক্ষমতার দ্বারা কুক্ষিগত করে রেখে ক্যাডারদের দিয়ে কাজ করতে পারে তার জন্য সুপরিকল্পিতভাবে এই ১১ জনের ট্রাস্টি বোর্ড করা হয়েছে যেখানে জনপ্রতিনিধিদের কোনও স্থান দেওয়া হয়নি। আমরা যারা বিধায়ক আছি তারা সকলেই জানেন যে, কোনও কেন্দ্রে যে কোনও কাজ হোক না কেন, সে হাসপাতাল হোক, রাস্তা তৈরি হোক, যাই হোক না কেন, সেই কাজের ব্যাপারে যে কোনও ক্ষেত্রে সংশ্লিষ্ট বিধায়ককে জবাবদিহি করতে হয়। এই ব্যাপারে আমি নিজে ভুক্তভুগি। বিদ্যাসাগর সেতু তৈরি হবার পর এবং বিদ্যাসাগর সেতু তৈরি চলাকালীন হাওড়ার দিকে অ্যাপ্রোচ রোড তৈরি করার জন্য হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট অনেক বাড়ি ভেঙেছে। যদিও অ্যাপ্রোচ রোড কিছুই হয়নি, ড্রেনেজ ক্যানাল রোডে কিছুটা কাজ হয়েছে, কোনও এক্সপ্রেস রোডে সিকি ভাগও কাজ হয়নি। যাই হোক সে সিকি ভাগ কাজ হোক আর ছয় আনা কাজ হোক, এই কাজের ফলে বহু মানুষের বাড়ি ভাঙা হয়েছে, তারা বাস্তুচ্যুত হয়েছে। প্রথমেই তারা জনপ্রতিনিধিদের কাছে ছুটে যায়, বিধায়কের কাছে ছুটে যায়, কাউন্সিলারের কাছে ছুটে যায়, তারা তাদের সুখ দুঃখের কথা বলে যে আমার এত জমি এইচ. আই. টি. কেড়ে নিচ্ছে, আমার এত বড় বাড়ি ভেঙে দিয়েছে, আমাকে ঠিকমতো কম্পেনসেশন দিচ্ছে না ইত্যাদি। অনেক দিন ধরে যারা ভাড়াটিয়া ছিল, ২৫-৩০-৩৫ বছর ধরে যারা ভাড়া ছিল বাড়ি ভাঙার ফলে তাদেরও উচ্ছেদ হতে হয়েছে। কোনও এক্সপ্রেস ওয়ে তৈরি করতে গিয়ে বহু বাড়ি ভাঙতে হয়েছে। তাদের ঠিকমতো পুনর্বাসন দেওয়া হচ্ছে না। এইচ. আর. বি. সি.-র তৈরি হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের হাতে ডুমুরজলা এলাকায় কয়েক হাজার কোয়াটার ন্যাস্ত ছিল। যারা উচ্ছেদ হয়েছে তাদের পুনর্বাসন দিয়েছেন এখানে। বিধায়ক তো সদস্য নন। বিধায়কদের কাছে ছুটে গেলেও সেই সব গৃহচ্যুত, বাস্তুচ্যুত মানুষদের আমরা প্রপার গাইডেন্স দিতে পারিনি। আমরা চেঁচামেচি করেছি, বলেছি, কিন্তু আইনগত দিক দিয়ে আমলাতন্ত্র কোথায় দুর্নীতি করছে, কি অন্যায়

করছে, সেটা বলার সুযোগ আমাদের ছিল না। এটা আমার নিজস্ব অভিজ্ঞতা। বহু ক্ষেত্রে অসীমবাবু নিজেও জানেন, এর আগে বুদ্ধদেববাবুও বলেছেন, এইচ. আর. বি. সি. এবং হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের কাজের মধ্যে অনেক দুর্নীতি ছিল। সেখানে আমরা প্রতিবাদ করেছি। কিন্তু আইনগত দিক দিয়ে যেহেতু আমরা সদস্য ছিলাম না, সেজন্য যথার্থ জায়গায় কোনও অন্যায় হচ্ছে, সে বলার স্কোপ আমাদের ছিল না। তবু তখন কাউন্সিলারদের অন্তত জনসাধারণের কথা বলার সুযোগ ছিল। কিন্তু এই ট্রাস্টি বোর্ডেতে—সে সি. পি. এম.-এর কাউন্সিলার হোক, চাই কংগ্রেসের কাউন্সিলর হোক, কংগ্রেসের বিধায়ক হোক, তাদের সুযোগ ছিল না। কিন্তু কাউন্সিলরের নমিনেটেড বডির সদস্য হিসাবে ভূমিকা ছিল, সেই অধিকারও কেড়ে নেওয়া হয়েছে আজকে। ১১ জনের ট্রাস্টি বোর্ডে মেয়র ছাড়া বাকি সমস্ত সদস্য যারা আসছেন, সরকার ঠিক করে দেবেন পাঁচজনকে। একজন সি. এম. ডি. এ.-এর একজন ফিনান্স ডিপার্টমেন্ট থেকে, এরকম করে ১১ জন সদস্য। তাকে চেক আপ দেবে, ওখানে যে দুর্নীতি আছে? কারণ আপনি জানেন, শুধু বাস্তুচ্যুত মানুষদের পুনর্বাসনের জন্য যে কোটি কোটি টাকা খরচ করছেন সরকার, যার একটা বিরাট অংশ দুর্নীতিতে চলে যাচ্ছে। অথচ জনসাধারণের প্রতিনিধিত্ব কেড়ে নেওয়া হয়েছে। ওনারা বলেন অর্জিত অধিকার কেড়ে নেওয়া হবে না। কিন্তু নমিনেটেড বডির অধিকার কেড়ে নেওয়া হয়েছে। শুধু হাওড়া নয়, বালিকে সংযুক্ত করেছেন, উলুবেড়িয়াকে সংযুক্ত করা হয়েছে। ভবিষ্যতে আরবান ডেভেলপমেন্ট হলে আরও যুক্ত হবে। তাদের প্রতিনিধিত্বের ব্যবস্থা কোথায়? সেটা রাখেননি। এই ব্যাপারে তীব্র বিরোধিতা করছি। আমি আপনার কাছে আবেদন রাখব, সংশ্লিষ্ট কর্পোরেশন, সংশ্লিষ্ট মিউনিসিপ্যালিটির বিধায়কদের এর সঙ্গে ট্রাস্টি বোর্ডের মেম্বার করুন। তবেই জনসাধারণের সুরক্ষা হবে, হাওড়া কর্পোরেশনের যে উন্নয়নমূলক কাজকর্ম হবে, তা যথার্থভাবে হচ্ছে কিনা, সেদিকেও বিধায়করা নজর দিতে পারেন। এই ব্যবস্থা রাখুন। হাওড়া কর্পোরেশনে যেমন মেয়র রয়েছে, প্রতিনিধিত্ব আছে, তেমনি—যা আমাদের মাননীয় সদস্য সৌগত রায় এখানে অ্যামেন্ডমেন্ট এনেছেন বিরোধী সদস্যদের সংযুক্ত করার জন্য, আমারও সেই দাবি, বিরোধী দলের নেতাকে সংযুক্ত করা হোক। আজকে বালি মিউনিসিপ্যালিটি, উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটি, প্রতি ক্ষেত্রেই তাদের চেয়ারম্যান এবং বিরোধী দলের নেতাকে সংযুক্ত করা হোক, এটা আমার আবেদন।

[2-50 — 3-00 p.m.]

তবে কিন্তু প্রকৃতপক্ষে যে ইম্প্রুভমেন্টের জন্য হাওড়া ইম্প্রুভমেন্ট তৈরি হয়েছিল তা সার্থকতা লাভ করবে, নতুবা নয়। আপনি নিজেও জানেন যে প্রতিটি ক্ষেত্রে আজকে আমাদের দুর্নীতি সুদূর প্রসারি হয়ে গেছে। আপনি কয়েকদিন আগে চোখের সামনে দেখলেন, শরৎ বোস অ্যাভেনিউতে বাড়িটা ভাঙলো। এখানে কি দায়িত্ব নেই সেই আমলাদের যারা তদারকিতে ছিল? শুধু প্রোমোটারকে দায়ি করলে চলবে না। প্রোমোটারকে বাড়ি তৈরি করার জন্য প্ল্যান স্যাংশন করাতে হয়েছে। বিল্ডিংসের যে রুল রয়েছে তাতে অবজারভেশন থেকে শুরু করে প্রতিটি স্টেজে দায়িত্বপ্রাপ্ত ব্যক্তি যারা ছিলেন তারা কি করেছেন? কিছুই করেনি। তারা যদি দুর্নীতিগ্রস্ত না হত, ঘরে বসে টাকার বিনিময়ে যদি দায়িত্ব পালন না করত তাহলে এমন ঘটনা ঘটত না। তাদের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন? বিল্ডিংস ডিপার্টমেন্ট থেকে

শুরু করে প্রতিটি জায়গাতেই আমলাতান্ত্রিক ব্যবস্থা যেখানে রয়েছে, সেখানে যদি নজরদারি ব্যবস্থা না রাখেন তাহলে এই ঘটনা পুনরায় ঘটবে। আপনি এই ট্রাস্ট বোর্ডে যে এগার জন মেম্বার নিচ্ছেন, সেখানে আপনি এটা ভেবে দেখবেন। কর্পোরেশনে যারা বিধায়ক আছেন তাদের ইনভলভ করে মেম্বার করা উচিত। কর্পোরেশনে মেয়র, চেয়ারম্যানের সঙ্গে বিরোধী দলের নেতা যিনি থাকবেন তাকে এই ট্রাস্ট বোর্ডের মেয়র করা উচিত। আপনি অবজেক্টস অ্যান্ড রিজনস-এর একটা জায়গায় বলেছেন, 'দেয়ার ইজ নো ফিনান্সিয়াল ইমপ্লিকেশন ইনভলভ ইন দি বিল'। মাননীয় অসীমবাবু, আপনি জবাবি ভাষণে বলবেন, এটা কি করে সম্ভব? হাওড়া কর্পোরেশনে তার এলাকায় হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট চালাতে গিয়ে আগে ছিল চেয়ারম্যান, তারপর হয়েছে ও. এস. ডি.। এর পর আপনি যে ট্রাস্ট বোর্ড করছেন, এবারে নতুন নামকরণ করছেন চিফ একজিকিউটিভ অফিসার। এতদিন ছিল ও. সি. ডি. এখন করছেন চিফ ইঞ্জিনিয়ার। কথা হচ্ছে, যে এলাকা বাড়ল—হাওড়া থেকে উলুবেড়িয়া, বালি হল, ভবিষ্যতে আরও বাড়বে। হাওড়া কর্পোরেশনের আন্ডারে যে কর্মচারী ছিল—একজন চিফ ইঞ্জিনিয়ার, একজন সেক্রেটারি, একজন ডেপুটি ইঞ্জিনিয়ার ছিল—এরপর বালিতে আরও কিছু লোক নিয়োগ বাড়াতে হবে না, আর ইঞ্জিনিয়ার বাড়াতে হবে না? অথচ আপনি বলছেন, এই ট্রাস্ট বোর্ড করতে আপনার অতিরিক্ত ফিনান্সিয়াল দায়-দায়িত্ব বর্তাচ্ছে না। তাই আমি আপনাকে বিশেষ করে একটি কথা বলব যে, হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের সঙ্গে বালি, হাওড়া কর্পোরেশন মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন মিউনিসিপ্যালিটি এরাও তো উন্নয়নমূলক কাজ করছে, নাগরিক পরিষেবা করছে। তাহলে পাশাপাশি এদের সম্পর্কটা কি হবে? ইম্প্রুভমেন্ট ট্রাস্টের আর্থিক দায়-দায়িত্ব সঠিক কি ভাবে আসছে? কারণ আমরা দেখছি যে এদের অর্থের অভাব রয়েছে, যার জন্য নাগরিক পরিষেবার কাজ করতে পারছে না। রাস্তাঘাট ভাঙাচোরা, আলো নেই, জল নেই। আপনি যদি এই মুহূর্তে হাওড়া শহরে যান, আপনি নিজেই ঘুরে এসে বলবেন যে, এখানে মানুষ বাস করতে পারে না। হাওড়ার মানুষের অসাধারণ সহ্য শক্তি। আজকে কলকাতা ৩০০ বছরের আর হাওড়া শহর ৫০০ বছরের এবং আমরা সেখানে ইম্প্রুভমেন্ট ট্রাস্টের সঙ্গে যুক্ত হয়েও এর নরক যন্ত্রণার প্রতিবাদ যথার্থভাবে আপনার কাছে পৌঁছে দিতে পারছি না এটাই আমাদের অপদার্থতা। হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট তাদের দায়-দায়িত্ব কিভাবে পালন করছে এবং তাদের টাকা কিভাবে আসছে আপনি আপনার জবাবি ভাষণে বলবেন। সেই সঙ্গে নগরপালিকা এবং ইম্প্রুভমেন্ট ট্রাস্টের সঙ্গে পারস্পরিক সম্পর্কটা কি সেটা একটু বিস্তারিতভাবে বুঝিয়ে আপনি আপনার জবাবি ভাষণ দেবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**श्री लगन देव सिंह :** माननीय डिपुटी स्पिकर सर, हावड़ा इम्प्रुभमेन्ट बिल १९९५ जो मंत्री महोदय पेश किए है, मै इस बिल का समर्थन करता हूँ। बिल पर बहस करते हुए हमारे कांग्रेस के साथी जोटू लाहिड़ी ने मूल रुप मै जो वक्यव्य रखा, वह वक्तव्य विभान्त है। हमलोग जैसा सहझते है लगना है वह बिल को समझ ही नही पाए है। उन्होने अपने वक्तव्य मे कहा है कि यह बिल जो लाया गया है इस बिल मे शहरी इलाको, शहरी नगरी और म्युनिसिपलिटियो मे सामन्जस्य रखकर काम

ही नही होगा। साथी कांग्रेसी नुमाइन्दे जो विरोधी दल मे है शायद इस बिल को समझ ही नही पाए। इस बिल मे तो स्पष्ट कहा गया है अंग्रजी इस विल का मात्र उद्देश्य है सुचारु रुप से काम करना। साथ ही क्षेत्र मे भी विस्तार किया गया है। पहले असुविधा यह होता था एच० आई० टी० और सी० एस० डी के चक्कर मे काम करने मे असुविधा होती थी। पहले इसके अन्दर हावड़ा और बाली था बढ़ाकर हावड़ा, वाली और उलवेड़िया कर देना चाहिए एसा प्रावधान किया गया है। हावड़ा म्युनिम्पिलीटी, वाली म्युनिसिपलीटी और उलवेड़िया म्युनिमिपलीटी को हावड़ा इम्पुभमेन्ट ट्रस्ट के अन्दर ले लिया जाए। पहले हावड़ा और वाली इसके अन्दर था। हमारे वन्धु ने कहा कि इस वाँडी मे कांग्रेस के एम० एल० ए० को रखा जाए। आज जो बाँडी वनाया गया है उस वाँडी मे इन्जीनियर रखा गया है फिनान्स कन्ट्रोलर रखा गया है तकनीकी रुप से जो एक्सपर्ट है एफीसिएन्ट ऑफिसर को रखा गया हैं। संचालन करने मे वड़ा होने से नाना प्रकार की असुविधा होती है, विकाश का काम प्रभावित कोता है। साथ ही कहा गया है राज्य सरकार द्रारा नोमिनेटेड ५ सदस्य होहे। यदि जोटू लाहिड़ी जैसा सूझाव देने है यदि मान लिया जाए तो १६ एम० एल० ए० हावड़ा मे है इन। ६ एम० एल ए० को होता चाहिए ३ म्युनिसिपलीटी है तो ३-३ चेयर मैन है तो ३ चेयरमैन होना चाहिए और जिला परिषद से हागे। तो २२ से लेकर २५ सदस्य जनता के प्रतिनिधि इसके अन्दर मे आ जाएगे। और जो सुचारु रुप से काम का होना चाहिए वह नही हो पाएगा।

मै समझता हूँ सिर्फ थीड़ बढ़ाने से कोई लाभ नही होगा। मेयर को रखा चाए। उलवेड़िया के चेयरमैन को रखा जाता है हावड़ा जिला परिषद से रखा जाता है वाली के चेयरमैन को रखा जाता है। तो मै समझता हूँ सभी जगहो का प्रतिनिधित्व हो जाता है। उलवेड़िया के चेयरमैन के रहते से उलवेड़िया का रिपरजेन्टेशन किया जा सकता है वाली के चेयरमैन से वाली का रिपरजेन्टेशन किया जा सकता है। साथ ही यह भी कहा गया है ५ जो नोमिनेटेड सदस्य होगे सरकार जिसे चाहे रख सकती है साथ ही साथ काम करने मे काफी सुविधा होगी पहले यह था कि सी० एम० डी० और एच० आई० डी० के चक्कर मे काम काफी प्रभावित होता था और विकाश का काम ढ़ीला पड़ जाता था। मै एक उदाहरण देना चाहता हूँ हावड़ा मे एक फिश मार्केट इलाका है। ८० के दशक से ही सकरकार ने फिश माकेट के इम्मुभमेन्ट के लिए सी० एम० डी० को ३ करोड़ रुपया प्रोजेक्ट रखा। आज भी वह ३ करोड़ रुपया सी० एम० डी० और एच० आई० डी० के उलझन मे पड़ा हुआ है और

फिश मार्केट, पान मार्केट के इम्मूभमेन्ट का काम पड़ा हुआ है। मै सरकार का ध्यान इस और दिलाना चाहूँगा कि फिश मार्केट जो मछली के व्यवसय मे एशिया का सवसे बड़ा फिश मार्केट बनाने की वात थी पान मार्केट वनाने की वात थी सरकार अगर इस और अमल करे तो यह जल्द को चालू किया जा सकता है। बंगाल की सरकार विकेन्द्रीकरण मे विश्वास रखती है जो काम एच० आई० डी० मे पड़ा हुआ है इस इम्मूभमेन्ट ट्रस्ट के जरिए जल्दी किया जा सकता है। हावड़ा इम्मूभमेन्ट ट्रस्ट पान के जो प्रोजेक्ट पड़ा हुआ है उसे पुरा करने अग्रसर हो ताकि आने वाले दिनो मे हावड़ा विकाश का रुप ले सके। साथ ही यह वात भी कहना चाहूँगा की हावड़ा इम्मूभमेन्ट ट्रस्ट शहरी इलाको को छोड़कर अगर थेड़ा सा देहाती इलको मे जो हाउसिंग प्राजेक्ट की ओर काम कर भी विकाश कर सकती है। परिचम वंगाल शिल्पायन की और अग्रसर है, इन कामो मे सक्रिय भूमिका निभाकर विकाश की दिशा मे इस दुनिया मे अग्रसर हो सकेगे। न जाने क्यी डिपुटी स्पीकर साहव मेरे समय मे कटौती कर दिए। एक वार जो हावड़ा इम्मूभमेन्ट विल १९९५ लाया गया है उसमे शिल्पायन की और हावड़ा नगरी फिर अपनी अलग पहचान वनाएगी यही आशा रखते हुए मे अपनी वात खात्म करता हूँ।

[3-00 — 3-00 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি মাননীয় ডঃ অসীম দাশগুপ্তের আনা হাওড়া ইম্প্রুভমেন্ট (অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৫-এর বিরোধিতা করছি। বিরোধিতা করছি তাই নয়, আজকে মাননীয় মন্ত্রী এবং তার পুরো দপ্তর এবং বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের মানুষের কাঠগড়ায়। নগর উন্নয়নের নামে ওরা যেভাবে বে-আইনিভাবে যত্র-তত্র বাড়ি তৈরি করতে দিচ্ছেন তার ফল হিসাবে শরৎ বোস রোডের বাড়ি ভেঙ্গে পড়েছে এবং ১২ জন মানুষ মারা গেছে। কিন্তু এখনও পর্যন্ত সেই প্রমোটারকে আপনারা গ্রেপ্তার করতে পারেননি। সেই প্রমোটার আবার বে-আইনি জমিতে সল্ট-লেকে থাকতেন। আরবানাইজেশনের নামে তারা কি ব্যাপক দুর্নীতি [illegible] করছেন সেটা অসীমবাবুর দপ্তর ভালভাবে ফিল করেছেন। আমার মনে আছে তখন অসীমবাবু এই দপ্তরের মন্ত্রী ছিলেন না যখন কুন্দলিয়ার বাড়ি ভেঙে পড়েছিল। তখন এই হাউসে দাঁড়িয়ে বুদ্ধদেব ভট্টাচার্য বলেছিলেন কুন্দলিয়াকে আমরা ফাঁসিতে ঝোলাব। সেই কুন্দলিয়া ফাঁসিতে তো ঝোলেনি বরং বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছেন এবং তিনি প্রমোটার হিসাবে আরও বাড়ি করছেন। সুতরাং অসীমবাবু দপ্তরের বেসিক ক্রেডিবিলিটি টু দি স্টেট শরৎ বসু রোড এর বহুতল বাড়ি ভেঙে পড়ার পর আমি এটা পরিষ্কারভাবে বলতে চাই সেখানে উনি হাওড়াকে নিয়ে নূতন বিল আনছেন। এই হাওড়া শহরটা লগনদেও সিং-এর মতো প্রোমোটারদের সহায়তে প্রমোটারদের কাছে স্বর্গরাজ্য হয়ে গেছে। লগনদেও সিং-এর এরিয়া হচ্ছে মৌলানা আজাদ রোড, ডকসন লেন, অবনীদত্ত রোড, রোজ মেরি লেন, যেখানে উনি [illegible] বহুতল বাড়ি [illegible] এব সারা শহর জুড়ে ১০/১২ তলা বাড়ি।

যেখানে কোনও বাড়ি স্যাংশন হয়নি। পৌরসভার সাথে অ্যাডজাস্টমেন্ট করে হয়েছে। আগে হাওড়া শহরটা বলত কুলি টাউন, এখন হচ্ছে প্রমোটারস টাউন আর সাধারণ লোকেদের অসুবিধা বাড়ছে। আজকে বামফ্রন্টের যে অবস্থা ওরা লগনদেওবাবুকে দিয়ে দিয়েছেন। উনি আবার মাছের বাজারের কথা বললেন, ঐ মাছের বাজার এইচ. আই. টি. তৈরি করেছিল কোটি টাকায়, সেখানে নয়ছয় হয়েছে। আজকে মাছের বাজারে যে কোনও লরি রাখতে গেলে সেখানে লগনদেও বাবুদের ফিক্সড নজরানা দিতে হবে। এই হচ্ছে নিয়ম। লগনদেওবাবু যিনি হুগলি নদী জলপথ পরিবহনে আছেন, এটা হচ্ছে তার একটা ভাল সোর্স। ওর আবার আর একটা ভাল সোর্স হচ্ছে এই হাওড়ার মাছের বাজার। এখানে আবার হাওড়ার ট্যাক্সি স্ট্যান্ডটা লগনদেওবাবুরা নিয়েছেন। এই যে নাজিরগঞ্জে জেটি ভেঙে লোক মারা গেল, এই জলপথ পরিবহন তার জন্য দায়ী। তারা আবার হাওড়া ইম্প্রুভমেন্ট নিয়ে কথা বলছেন। হাওড়াটাকে নরক করেছেন। বিক্রি করে দিয়েছেন কয়েকটি প্রমোটারের হাতে। আর কলকাতাকে কি করেছেন, সেটা আমি আর বলতে চাই না। আমি অসীমবাবুকে বলতে চাই, আপনাদের কি কোনও কন্সিকুয়েন্সি নেই? একদিকে সি. এম. ডি. এ.-র অধীনে দুটো ইম্প্রুভমেন্ট ট্রাস্ট, একটা কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট আর একটা হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট। আগে কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্টের চেয়ারম্যান ছিল, হাওড়ায় বোর্ড অফ ট্রাস্টি ছিল। কলকাতায় ইম্প্রুভমেন্ট ট্রাস্ট থাকায় আপনারা পুরো বোর্ড অফ ট্রাস্টি তুলে দিয়েছেন। সেই জায়গায় আগে একটা চেয়ারম্যান থাকত সি. আই. টি. তিনি সিনিয়ার আই. এ. এস. অফিসার হোতেন। শৈবাল গুপ্তের মতো লোকেরা হোতেন, সেখানে আপনি একজন জুনিয়ার ছাত্রী, নন্দিতা চ্যাটার্জিকে ও. এস. ডি. করে দিয়েছেন। পরে তো সি. এম. ডি. এ.-র ছাতার তলায় নিয়ে এসেছেন। যদি সি. আই. টি.-কে নপুংশক করে দেন তার বোর্ড অফ ট্রাস্টি না রাখেন তাহলে কোন যুক্তিতে হাওড়ায় একটা বোর্ড অফ ট্রাস্টি করছেন। কলকাতায় বোর্ড অফ ট্রাস্টি নেই। আর হাওড়ায় বোর্ড অফ ট্রাস্টি করছেন কোন যুক্তিতে? আপনি এটা করছেন তার কোনও ব্যাখ্যা নেই। আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। আপনি হাওড়াকে নিতে চাচ্ছেন এই এইচ. আই. টি.-র আন্ডারে। আমি এর প্রতিবাদ করি। হাওড়া জেলা পরিষদ আছে, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি আছে, যদি গ্রামাঞ্চলের উন্নয়ন দরকার হয় তাহলে জেলা পরিষদের মাধ্যমে করবেন। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির মাধ্যমে করবেন। আর যদি কোনও আর্বান এলাকাকে নিতে চান তাহলে আগে তাকে মিউনিসিপ্যালিটি এলাকা হিসাবে ঘোষণা করুন। হাওড়াতে মিউনিসিপ্যালিটি আছে মাত্র তিনটি, একটা হাওড়া কর্পোরেশন, বালি, আর একটা উলুবেড়িয়া। এছাড়া বাকি সবটা হিন্ডার ল্যান্ড। তবে সুদূর গ্রাম, আমতা, উদয়নারায়ণপুরের মতো জায়গায় যেখানে শুধু বাস ভাল করেই পৌঁছায় না, সেখানে পুরো জেলা নেওয়ার কি অর্থ হতে পারে। আপনি বলছেন ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট, আগে একটা জায়গাকে মিউনিসিপ্যালিটিতে নিয়ে আসুন, সেখানে রয়ে গেল গ্রাম পঞ্চায়েত, আপনি পাওয়ার দিয়ে দিচ্ছেন পুরো ইম্প্রুভমেন্ট ট্রাস্টকে, আমি এর পুরো বিরোধিতা করি এবং টু দ্যাট এফেক্ট আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। আপনি হাওড়া ইম্প্রুভমেন্টকে শুধু হাওড়া আর্বান এলাকায় এক্সটেন্ড করুন। আপনি কি একটা কম্পোজিশন বানিয়েছেন। আপনি সমস্ত লোক নিয়েছেন পার্টির লোকেদেরকে, আপনাদের মেয়র, আপনাদের ডিপার্টমেন্টে একজন রিপ্রেজেন্টেটিভ ফাইন্যান্স ডিপার্টমেন্টে, সি. এম. ডি. এ. রিপ্রেজেন্টেটিভ, চিফ এক্সিকিউটিভ অফিসার, ফাইভ পারসেন্ট টু বি অ্যাপয়েন্টেড বাই দি স্টেট গভর্নমেন্ট,

সব সি. পি. এম. এর লোক আছে। এমন কি ফরোয়ার্ড ব্লকের একজনও পাননি। আবার একজন পার্সন অ্যাপয়েন্টেড, কোথায় ডেমক্রেটিক প্রিন্সিপ্যাল? সামান্য একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছি। আপনি লিডার অফ দি অপজিশন হাওড়া কর্পোরেশনকে নিন জটুদা বলেছেন। উলুবেড়িয়া এবং অন্যান্য যে পৌরসভা আছে সেখান থেকে চেয়ারম্যান লিডার অফ দি অপজিশনকে নিন।

[3-10 — 3-20 p.m.]

আমরা মনে করছি যে, এই বোর্ড টোটালি আনব্যালান্সড। আপনারা [illegible] চেষ্টা করছেন, আমরা সেটার তীব্র বিরোধিতা করছি। আমি চাই, অসীমবাবু ঘোষণা করুন, ক্যালকাটা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট বোর্ড অফ ট্রাস্টি কবে ঘোষণা করবেন। আমার দুটো স্পেসিফিক বক্তব্য, একটা উনি হাওড়া জেলার বাকি এলাকাকে বাদ দিয়ে দিন এবং হাওড়া জেলার শুধু আরবান এলাকাকে নিয়ে এইচ. আই. টি. তৈরি করুন। দ্বিতীয়ত, অপোজিশনকে রি-প্রেজেন্টেশনের স্কেল দেওয়া হক এবং তাদের নিয়ে বোর্ড অফ ট্রাস্টি তৈরি করুন এবং সি. আই. টি. বোর্ড অফ ট্রাস্টিই কবে আপনি তৈরি করবেন সেটা অসীমবাবু বলুন। হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট বি. সি. রায় তৈরি করেছিল। সেখানে ডুমুরজোলা বলে একটা জায়গা ছিল, সেখানে ডাকাতরা ছিল, সেখানে কেউ যেতে পারত না। সেখানে এখন কোয়ার্টার হয়ে গেছে, ৪০ ফুট রাস্তা হয়ে গেছে। এগুলো সবই ছিল ডাক্তার রায়ের পরিকল্পনা। আজকে এইচ. আই. টি. কি কাজ করছে? এইচ. আর. বি. সি. হুগলি রিভার ব্রিজ কমিশনার, তাদের একটা কাজ হচ্ছে ড্রেনেজ ক্যানেল রোড, আরেকটা কাজ হচ্ছে কোনা এক্সপ্রেস ওয়ে কানেকশন। এছাড়া এইচ. আই. টি.-র হাতে আর কোনও কাজ নেই। আর এদিকে আপনারা এইচ. আই. টি.-র বোর্ডকে এক্সটেন্ড করতে চাইছেন। এইচ. আই. টি.-কে আপনারা কি কাজ দেবেন, সেটা আগে ঠিক করুন। তারা শুধু আপনাদের পার্টির কাউন্সিলাররা যেখানে যেখানে আছে সেখানেই শুধু ডেভেলপ করার চেষ্টা করবেন, আর যেখানে যেখানে আমাদের কংগ্রেসের কাউন্সিলাররা আছে সেই জায়গাগুলো নেগলেকটেড হয়ে যাবে। কলকাতার ক্ষেত্রে আমরা বার বার বলেছি, আপনারা ল্যান্ড ইউজ প্ল্যান একটা করুন। কলকাতার প্রত্যেকটি এলাকার এফ. এ. আর. করা দরকার, ল্যান্ড ইউস ম্যাপ করার দরকার আছে। যত্রতত্র এই বাড়ি করা বন্ধ করুন। সেদিন একজন বড়ো কর্পোরেট হাউস চিফের সঙ্গে কথা বলছিলাম, তিনি আমাকে বলছিলেন, গভর্নমেন্ট ভুল করছে। গভর্নমেন্ট চেষ্টা করছে, এয়ারপোর্ট, দমদম, রাজারহাট এলাকা, জ্যোতিবাবুর বাড়ি ঘেষে কলকাতার ডেভেলপমেন্ট করতে। কিন্তু, কলকাতার ডেভেলপমেন্টের স্কোপ বেশি নদীর এপারে, ওপারে। দ্বিতীয় হুগলি সেতুর ওপারে জমির দাম বাড়তে শুরু করেছে। কোনা এক্সপ্রেসওয়ে হওয়ার পর এর বাড়বাড়ন্ত আরও হবে। সেখানে ভাল হোটেল, ট্যুরিস্ট স্পট হতে পারে। কিন্তু এই সরকারের কোনও পারস্পেকটিভ প্ল্যান নেই। শুধু প্রোমোটারদের আরও কিছু বহুতল বাড়ি তৈরি করে দেওয়ার সুযোগ করে দেওয়া হচ্ছে। সেখানে কোনও জলের ব্যবস্থা নেই, রাস্তার ব্যবস্থা নেই, শুধু দশ, পনেরো তলা বাড়িই তৈরি হচ্ছে। নর্থ হাওড়া, সাউথ হাওড়া আজকে বহুতল বাড়িতে ভর্তি হয়ে গেছে। আজকে সেই পরিস্থিতিটা কাটাবার জন্য, চেঞ্জ করবার জন্য, হাওড়ার পারস্পেকটিভ প্ল্যান দরকার, একটা এফ. এ. আর দরকার। আপনার স্পেসিফিক্যালি বলা দরকার এই ব্যাপারে। উলুবেড়িয়ায়

একটা ইন্ডাস্ট্রিয়াল এস্টেট হয়েছে। বোম্বে রোড দিয়ে আমাকে প্রায়ই যেতে হয়। সেখানে ইন্ডাস্টিয়াল এস্টেট হয়েছে, কিন্তু লোকে বলছে সেখানে কোনও ইনফ্রস্ট্রাকচার নেই। সেখানে কারখানা হবে, কিন্তু সেখানে শ্রমিকদের থাকার কোনও বাড়ি নেই, স্কুল নেই, ভাল হাসপাতাল নেই। এক মানুষ সমান কাশবন সেখানে হয়ে আছে। একটা ইন্ডাস্ট্রিয়াল এস্টেট করেছেন, কিন্তু সেই জয়গাটা আপনারা ভাল করে মেইনটেইন করতে পারছেন না। হাওড়ায় আপনি ইম্প্রুভমেন্ট ট্রাস্ট করবেন, কিন্তু তার কোনও পারস্পেক্টিভ প্ল্যানের কথা আপনি ভেবেছেন কি? আজকে হু হু করে যে বাড়িগুলো হচ্ছে তার সিকিউরিটির কোনও ব্যবস্থা নেই। আপনি সে সমস্ত কিছু ব্যবস্থা না করে একটা এমপাওয়ারিং বিল এনে কিছু পার্টির লোককে বোর্ড অফ ট্রাস্টিতে মেম্বার করবেন। তাই আমরা দুটো স্পেসিফিক অ্যামেন্ডমেন্ট দিয়েছি এবং এই বিলের পরিপ্রেক্ষিতে আমি বলছি, আরবান ডেভেলপমেন্ট মিনিস্ট্রি ইজ অন দি ডক। আজকে হাওড়া যে প্রোমোটারদের স্বর্গরাজ্য হয়েছে, সেটা পশ্চিমবাংলার মানুষ দেখছে। আজকে কলকাতায় বহুতল বাড়ি ভেঙ্গে পড়ছে, মানুষ মারা যাচ্ছে, কিন্তু সেই প্রোমোটারদের আপনারা গ্রেপ্তার করতে পারছেন না। আজকে আন-ব্যালান্সড-হাই-রাইস বিল্ডিং তৈরি হচ্ছে, আরবান ডেভেলপমেন্ট-এর কাজ ইম্প্রুভমেন্ট হচ্ছে না, তাই আমি এই বিলের তীব্র বিরোধিতা করে, অ্যামেন্ডমেন্ডগুলোকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী হাওড়া ইম্প্রুভমেন্ট অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৫ এখানে উত্থাপন করেছেন, আমি সেটাকে সমর্থন করছি। জটু লাহিড়ি ও সৌগত রায়ের বক্তব্য শুনে মনে হচ্ছে পশ্চিমবাংলার বাইরে কংগ্রেস পরিচালিত মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনগুলি যেন ধন ধান্যে পুষ্পে ভরা। আমার বক্তব্য হচ্ছে এটা প্রকৃতপক্ষে ক্যালকাটা মেট্রোপলিটন ডেভেলপমেন্ট অথরিটির আদলে উত্থাপিত হয়েছে। এই ব্যবস্থা নেওয়া হয়েছে রাজ্য সরকার প্রকৃতপক্ষে ৫ জন সদস্য এর মান উন্নয়ন করবেন এবং সমাজের বিশিষ্ট ব্যক্তিরা, এক্সপিরিয়েন্সড ব্যক্তিরা নগর উন্নয়নের ব্যাপারে তাদের নেওয়া হয়েছে এবং সরকারি অফিসিয়াররাও এতে থাকছেন। দিল্লিতে যে অথরিটি আছে তারা কিভাবে আসেন? আমি বলতে চাইছি এরা যে সমালোচনা করলেন—আমরা জটু লাহিড়ির কথা জানি, হাওড়ায় সম্প্রতি যে ঘঠনা ঘটেছে তাতে ভাঙচুর করে ওনার সুনাম হয়েছে হাওড়া কর্পোরেশনে,—হাওড়া ইম্প্রুভমেন্টের জন্য যে অর্থ বরাদ্দ করেছে, তার জন্য যে সমস্ত পরিকল্পনা নিয়েছেন, যদি এই ধরনের ট্রাস্টি বোর্ড থাকে, মানে অছি পরিষদ থাকে, তাদেরকে অর্থ দেবে, পরিকল্পনা যা থাকবে সেটাকে এই ট্রাস্টি বোর্ড বাস্তবায়িত করবেন। বিশেষজ্ঞরাও আসবেন, তারা সেটাকে আরও ফলপ্রসূ করার চেষ্টা করবেন, যেহেতু আপনারা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট রাখার জন্য এই বিল এনেছেন। আপনারা তাকে আরও অর্থ বরাদ্দ করুন, এবারের অর্থ বরাদ্দের পরিমাণটা বেশি হয়েছে, কিন্তু প্রয়োজন অনুযায়ী হয়েছে এটা বলা যায় না। ৩০০ বছরের কলকাতা আর ৫০০ বছরের হাওড়ার উপর যে বার, সেটাকে যদি লাগভ করতে হয় তাহলে হাওড়ার উন্নয়নের যে সমস্ত দিকগুলি আছে সেগুলিকে দেখা দরকার এবং নাগরিক পরিষেবাকে নিশ্চিত করা দরকার। হাওড়া বিশ্বের মধ্যে কর্মচঞ্চল স্টেশন। আমি জানি না হাওড়া স্টেশনের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কি ভূমিকা আছে। কেন্দ্রীয় সরকারের রেল মন্ত্রক ওখান থেকে কোটি কোটি টাকা নিচ্ছেন, বাণিজ্য করছেন, কিন্তু নাগরিকদের সুখ-

স্বাচ্ছন্দ্যের কিছু করছেন না। এই সব যে দাহ্য পদার্থ সেগুলি সব হাওড়াবাসীদের বহন করতে হচ্ছে। এটা পলুউশন মুক্ত, কলুষতা মুক্ত, দূষণমুক্ত করার জন্য তারা কি করছেন? সে জন্য আমি মনে করি সঙ্গত কারণে এই যে বোর্ডের আয়ুষ্কাল শেষ হয়ে যাচ্ছে, এটাকে নতুন আইন এনে তার লঙজিবিটি বাড়ানোর জন্য তাকে জীবন দান করার জন্য যে চেষ্টা মাননীয় মন্ত্রী করেছেন সেটাকে অর্থবহ করে তুলেছে। এবং এটার একটা সমন্বয় সাধন করতে হবে। এরা ভাবছেন কর্পোরেশন যেন একটা চ্যালেঞ্জিং বডি হয়ে যাচ্ছে, কিন্তু আমার তা মনে হয় না। আমরা দেখছি কলকাতায় নানান ইম্প্রুভমেন্ট ট্রাস্ট এবং সংস্থা হয়েছে উন্নয়নের এবং নাগরিকদের সুখ-স্বাচ্ছন্দ্য বৃদ্ধি করার জন্য। বিভিন্ন সেক্টরে থাকা দরকার এবং যাতে করে এই ইম্প্রুভমেন্ট ট্রাস্টগুলি কাজ করতে পারে এবং অন্যান্য সহযোগী সংস্থাগুলি যাতে করে এর সাথে জরুরি কাজে এগিয়ে আসে সে দিকটাও আমাদের দেখতে হবে। কেন্দ্রীয় সরকারের সুবিধা আছে এই নতুন আইন অনুযায়ী যে ট্রাস্টি বোর্ড—ওই কেন্দ্রীয় সরকারের যারা দিল্লিতে মেগাসিটির কথা বলছেন। আমরা হাওড়াকে চাই, হাওড়াকে বাঁচাবার জন্য কেন্দ্রীয় সরকার চেষ্টা করুন।

[3-20 — 3-30 p.m.]

সেজন্য আজকে এই বিল আনা হয়েছে। আমার মনে হয় এবং আমি আশা করব যে জটু লাহিড়ি মহাশয়, তার যে সমস্ত অ্যাক্টিভিটিস বিশেষ করে ভাঙচুরের অ্যাক্টিভিটিস সেটা আপাতত বন্ধ রাখবেন এবং ট্রাস্টি বোর্ড করার জন্য যে প্রস্তাব এখানে করা হয়েছে কংগ্রেস দলও সেটাকে সমর্থন করবেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট অ্যামেন্ডমেন্ড বিল '৯৫-এর সমর্থনে এবং মাননীয় বিরোধী দলের সদস্য সৌগতবাবুর সংশোধনী প্রস্তাবগুলির বিরোধিতা করে আমার বক্তব্য পেশ করছি। এই বিলের তিনটি উদ্দেশ্য আছে। প্রথমত এই হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের যে বোর্ড তাদের কম্পোজিশনটা পরিবর্তন করা। দুই হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের আওতায় যে এলাকা তাকে সম্প্রসারণ করা এবং তিন নম্বর, কতগুলো কনসিকোয়েন্সিয়াল চেঞ্জ আছে কারণ ইতিমধ্যেই হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট এসে গেছে। তার জন্য কতগুলো নোমেনক্লেচারের প্রয়োজন, এটা পরিবর্তনের প্রয়োজন আছে। প্রথম যে বিষয় বিন্দু সেটা আমি বিস্তারিত বলছি। এইচ. আই. টি. সি. এম. ডি.-এর ছত্রছায়ায় এতদিন চলছিল। এই সময়ে আমরা এই বিল আপনার কাছে, হাউসের সামনে উপস্থাপন করা হচ্ছে। যদি আইনে রূপান্তরিত হয় তাহলে কিন্তু একটা বিকেন্দ্রীকরণ করা হবে। সি. এম. ডি.-এর ছত্রছায়ায় যেটা এইচ. আই. টি. ছিল সেটা এইচ. টি.-র নিজের আইনের বলে দাঁড়িয়ে যাবে। একটা বিকেন্দ্রীকরণ। পরিকল্পনা ক্ষেত্রে একটা বিকেন্দ্রীকরণ আমাদের মূল উদ্দেশ্য দুই শিল্পায়ন এর কথা যখন আমরা বলি, বড় শিল্পের তো গুরুত্ব আছেই কিন্তু তার সঙ্গে ছোটো এবং মাঝারী শিল্পেরও বিশেষ গুরুত্ব আছে। বিশেষ করে কর্মসংস্থানের প্রয়োজন মনে রাখলে। হাওড়া জেলার এই সম্ভাবনা আছে, বাড়তি মাত্রা আছে। এই শিল্পায়ন এবং সাধারণ উন্নয়নের কারণে কতকগুলি নগর উন্নয়নের সুবিধা হাওড়া শহর এবং আশেপাশের অঞ্চলে পৌঁছে দিতেই হবে। এখন বলা ভাল যে মেগাসিটি প্রকল্পের জন্য

আমরা যে অর্থ ইতিমধ্যেই বরাদ্দ করার কথা চিন্তা করছি, তার মধ্যে প্রায় ৮৫ কোটি টাকা এই হাওড়া এলাকায় কিন্তু ব্যয় করা হবে। শুধু শহরাঞ্চলে নয়, শহর এবং লাগোয়া গ্রামাঞ্চলে নিয়েই ব্যয় করা হবে। এই মেগাসিটি প্রকল্পে ইতিমধ্যে ১০ কোটি টাকার মতো কাজ এর দায়িত্ব এইচ. আই. টি.-কে সমর্পণ করা হয়েছে। সঙ্গে সঙ্গে নাগরিক উন্নয়নের পথ বেয়ে এইচ. আই. টি.-র ক্ষমতার এটা বিকেন্দ্রীকরণ করে দেওয়াটা আমরা প্রয়োজন মনে করছি। শহরাঞ্চল ছাড়াও এই ধরনের উন্নয়নে গ্রামের মৌজার মধ্যে আমাদের প্রবেশ করতে হচ্ছে। তাই হাওড়া শহরাঞ্চল ছাড়াও গ্রামাঞ্চলও প্রয়োজন। সঙ্গত কারণেই গ্রামাঞ্চলকে যুক্ত করতে হয়েছে বলে গোটা জেলাটাকে সামনে রাখা হয়েছে। উন্নয়নের কথা বলে পরে আবার শেষ করব। কম্পোজিশনের মূল জায়গাটি চেয়ারম্যানের ক্ষেত্রে। আমরা মনে করছি যিনি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন এর চেয়ারম্যান থাকবেন, যে দলেরই হোক না কেন, বিকেন্দ্রীকৃতভাবে তাকে চেয়ারম্যান করা উচিত। একথা আমরা মনে করছি। এটা কিন্তু এইচ. আই. টি. মিউনিসিপ্যাল অ্যাক্ট—মূল অ্যাক্টে ছিল না। কোনও জনপ্রতিনিধিকে চেয়ারম্যান করার কথাটা ছিল না। এটা আমরা করলাম তার কারণ, কতকগুলি দপ্তরের প্রতিনিধিত্ব এক সঙ্গে থাকলে সমন্বয় ভাল হয়। আরবান ডেভেলপমেন্ট ফিনান্স সি. এম. ডি. এ.-এর প্রতিনিধিত্ব রাখা হয়েছে। পাঁচজন প্রতিনিধি রাখা হয়েছে। সরকার মনোনয়ন করবেন।

মাননীয় সদস্য জটু লাহিড়ি এবং লগনদেও সিং-এর বক্তব্য আমি খুব মন দিয়ে শুনলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এ-ক্ষেত্রে আমাদের সরকারের চিন্তা-ভাবনাটা পরিষ্কারভাবে বলতে চাইছি এবং আমি যেটা বলছি সেটা রুলের মধ্যে অন্তর্ভুক্ত হবে। যদিও এইচ. আই. টি. অ্যাক্টটা দীর্ঘদিনের পুরোনো অ্যাক্ট তবুও এতদিন এর কোনও রুল ছিল না, আমরা রুল করছি এবং সেটা করে আমরা তা হাউসে লে করব। কি সেখানে বলছি? বালি পৌরসভার যিনি চেয়ারম্যান থাকবেন তিনি পাঁচ-জনের একজন হবেন। তিনি যে দলের প্রতিনিধিই হোন না কেন। উলুবেড়িয়া পৌরসভার যিনি চেয়ারম্যান থাকবেন, তিনিও পাঁচ-জনের একজন হবেন। তিনি যে দলেরই হোন না কেন। গ্রাম এবং শহরের সমন্বয়ের জন্য জেলা পরিষদের একজন প্রতিনিধি পাঁচ-জনের মধ্যে একজন হবেন। আমরা এখানে এটা লিখে দিচ্ছি না, কারণ আমাদের ধারণা আগামী কয়েক বছরের মধ্যে হাওড়া জেলার কতগুলো এলাকা শহর হিসাবে আত্ম প্রকাশ করবে। ইতিমধ্যে যেগুলো আত্মপ্রকাশ করেছে সেগুলোকে আমরা রুলের মধ্যে রাখছি এবং আগামী দিনে যেগুলো আত্মপ্রকাশ করবে সেগুলোকেও রাখা হবে। সেভাবেই আমরা রুলস ফ্রেম করছি এবং সেটা এখানে লে করে দেব। স্যার, এটা মনে করার কারণ নেই যে, সরকার এ-ক্ষেত্রে সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করছে। মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানদের অন্তর্ভুক্তির ভেতর দিয়ে আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণের দিকেই যাচ্ছি। পরবর্তীকালে অন্যান্য যেসব মিউনিসিপ্যালিটিগুলো এর মধ্যে আসবে সেসব মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানদেরও নেওয়া হবে। আর জেলা পরিষদের সভাধিপতিরা এখন মিনিস্টার অফ স্টেট স্ট্যাটাসের হয়েছেন, সুতরাং হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের মেয়র এম. ও. এস.-এর নিচে। অতএব এম. ও. এস. বা জেলা পরিষদের সভাধিপতিকে এখানে রাখলে অসুবিধা দেখা দেবে। তাই আমরা জেলা পরিষদ থেকে পূর্ত(সড়ক) স্থায়ী সমিতির কর্মাধ্যক্ষকে এখানে আনার কথা চিন্তা করছি। সেই [illegible] রুলস করে এখানে তাহলে

করে দেব। যে যে আর্বান এলাকা এর মধ্যে আসবে সেই সেই আর্বান এলাকার কথা রুলস-এর মধ্যে বলা থাকবে। তিনটের জায়গায় চারটে হলে চার-জন থাকবে। তা না হলে বার বার অ্যামেন্ড করতে হবে। জটুবাবু এবং সৌগতবাবু আর্বান ডেভেলপমেন্ট নিয়ে কিছু কথা বললেন। আমি পরিষ্কারভাবে বলছি, মেগাসিটি প্রকল্প, ১৬.০০ কোটি টাকার প্রকল্প। এর মধ্যেই আমরা এ বছর শুধু সি. এম. ডি. এ. এলাকার জন্য ৩৪৯ কোটি টাকা বরাদ্দ করেছি। শুধু মাত্র মঞ্জুর করা হয়েছে তাই নয়, এর ওয়ার্ক অর্ডারও ইস্যু করে দেওয়া হয়েছে। হাওড়ার জন্য এই মেগাসিটি প্রকল্পে ৮৫ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে। আপনারা অনেক কথা বললেন, কিন্তু আমি হিসাব করে দেখলাম স্বাধীনতার পর হাওড়ার জন্য—প্রকল্প ব্যয়—এত টাকা আর কখনও বরাদ্দ করা হয়নি। এই ৮৫ কোটি টাকার মধ্যে ১০ কোটি টাকার কাজ এইচ. আই. টি. করবে বলে চিহ্নিত করা হয়েছে। এই কাজের এখনও ওয়ার্ক অর্ডার দেওয়া হয়নি। তবে হাওড়ার দিকে মোট টাকার মধ্যে প্রায় ৩০ কোটি টাকার ওয়ার্ক অর্ডার চলে গেছে। কলকাতার দিকের জন্য ১৭১ কোটি টাকার ওয়ার্ক অর্ডার বেরিয়ে গেছে। স্বাধীনতার পর কোনও একটা বছরে এত ওয়ার্ক অর্ডার এর আগে আর কখনও বের হয়নি। এই প্রসঙ্গে একটা কথা বলা দরকার—প্রতি বছর কলকাতা এবং হাওড়া থেকে বিভিন্ন কর এবং বিদেশি মুদ্রা অর্জন করার মাধ্যমে কেন্দ্রীয় সরকার ১০,০০০ কোটি টাকা নিয়ে যাচ্ছে। মেগাসিটি প্রকল্পে এ পর্যন্ত ৩৪৯ কোটি টাকার ওয়ার্ক অর্ডার ইস্যু করা হয়েছে, তার মধ্যে মাত্র ১৬ কোটি টাকা কেন্দ্রীয় সরাকরের কাছ থেকে পেয়েছি, বাকি ৩৩৩ কোটি টাকা রাজ্য সরকার দিয়েছে। শতকরা ৯৫ ভাগই রাজ্য সরকার দিয়েছে। সুতরাং এটা মনে রাখবেন যে, ১০,০০০ কোটি টাকা নিয়ে ১৬ কোটি টাকা দিয়েছেন। আপনারা অনেক কথাই বলেন, কিন্তু এটা জেনে রাখবেন এ-ক্ষেত্রে আনুপাতিক হারটা খুবই কম।

[3-30 — 3-40 p.m.]

যখন কথা বলবেন, অল্প কথা বলবেন। আনুপাতিক হারে কম কথা বলবেন। তারপর জটু লাহিড়ি মহাশয় একটা প্রশ্ন করেছেন, এখানে অর্থ বরাদ্দ নেই কেন? বিলে যে আনুষ্ঠানিক পরিবর্তনগুলি করা হয়েছে—ইনস্টিটিউশনাল ৫ হাজার কোটি টাকা কর বাবদ, (নয়েজ) ইকনমিক রিভিউতে আছে, ৫ হাজার কোটি টাকা বৈদেশিক মুদ্রা বাবদ। (নয়েজ) ১০ হাজার কোটি টাকা এখান থেকে নিয়ে যাওয়া হয়। প্ল্যানে আগে ৩০ ভাগ টাকা দেওয়া হত। এখন সেটা কমতে কমতে ২৬ হয়েছে। এটা আরও কমে যাবে। (নয়েজ) কলকাতা মেগাসিটির কথা বললাম—১৬০০ কোটি টাকা যেখানে সেখানে ৩২৯ কোটি টাকার ওয়ার্ক-অর্ডারস দেওয়া হয়েছে রাজ্য সরকারের অর্থে। আপনারা ১৬০০ কোটি টাকার বেশি দেননি। সুতরাং কথা কম বলবেন। (নয়েজ) ইনস্টিটিউশনাল অ্যারেঞ্জমেন্টের জন্য বাড়তি অর্থের প্রয়োজন নেই, তাই দেওয়া হয়নি। সেইজন্য এই এই কারণে বিলটিকে সংশোধন করার জন্য এনেছি। আপনাদের সমর্থন করার প্রয়োজন নেই। এই কথা বলে বক্তব্য শেষ করলাম।

The motion of Dr. Asim Kumar Das Gupta that the Howrah Improvement (Amendment) Bill, 1995, be taken into consideration, was then put and agreed to.

### Clauses—1 and 2

**Mr. Deputy Speaker :** There are no amendments to Clauses 1 & 2 was then put and agreed to.

### Clause—3

There are no amendments to Clause 3 by Shri Saugata Roy which is in order. Now, I request Shri Ray to move his amendment.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that—

in clause 3(b), lines 2 & 3, for the words "Howrah" means the area within the jurisdiction of the district of Howrah ; 'the words rah" means the urban areas within the jurisdiction of the district of Howrah' be substituted.

আমি আশা করছি মাননীয় মন্ত্রী মহাশয় এটা মেনে নেবেন। তার কারণ এটার এই উদ্দেশ্য নয়, পুরো গ্রামে হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের মাধ্যমে কাজ করবেন।

**Mr. Dy. Speaker :** Dr. Dasgupta, do you accept the amendment

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** আমি গ্রহণ করছি না কারণটা আমি আগেই বলেছি।

The motion of Shri Saugata Roy that—

in clause 3(b), lines 2 & 3, for the words "Howrah" means the area within the jurisdiction of the district of Howrah ; 'the words "Howrah" means the urban areas within the jurisdiction of the district of Howrah' be substituted, was then put and lost.

The question that Clause 3 do stand part of the Bill was then and agreed to.

### Clause—4

**Mr. Deputy Speaker :** There are amendments to Clause 4 by Shri Saugata Roy which are in order. Now, I request Mr. Roy to move his amendment.

### Clause—4

**Shri Saugata Roy :** Sir, I beg to move that in clause 4, lines 1, for the word "eleven" the word "twelve" be substituted.

that after clause 4(g) the following new clause be added :

"(h) the leader of the opposition in Howrah Municipal Corporation."

স্যার, আমি আশা করি, হাওড়া কর্পোরেশনের বিরোধীদল নেতাকে গণতন্ত্রের স্বার্থে তাকে এই হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টে ইনক্লুড করার ব্যাপারটা পুরোপুরিভাবে মন্ত্রী মহাশয় মেনে নেবেন।

**Mr. Deputy Speaker :** Dr. Das Gupta, do you accept the amendment ?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি গ্রহণ করছি না। কারণ গণতন্ত্রের স্বার্থে যিনি মেজরিটি হয়ে চেয়ারম্যান হবেন—যে কোনও পৌরসভারই হবেন যে কোনও দলের, যেভাবে গ্রহণ করার কথা আমি বলেছিলাম সেইভাবে থাকবে। তাই প্রয়োজন মনে করছি না, গ্রহণ করছি না।

The motions of Shri Saugata Roy that—

in clause 4, lines 1, for the word "eleven" the word "twelve" be substituted.

that after clause 4(g) the following new clause be added :

"(h) the leader of the opposition in Howrah Municipal Corporation." was then put and lost.

The question that Clause 4 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 5 to 41 and Preamble

The question that Clauses 5 to 41 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the Howrah Improvement (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অর্থমন্ত্রী কেন উত্তেজিত হচ্ছেন বুঝতে পারছি না। তবে সৌগতবাবু এখানে যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন, তা অতি গুরুত্বপূর্ণ অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। প্রথমে আরবান এরিয়ায় হাওড়ায় দুটো মিউনিসিপ্যালিটি আছে। একটা হচ্ছে উলুবেড়িয়া, আর একটা হচ্ছে বালি মিউনিসিপ্যালিটি, হাওড়া কর্পোরেশনকে বাদ দিলে। হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টে জেলা পরিষদের সভাধিপতিকে রেখেছেন। কিন্তু পঞ্চায়েত সমিতির সভাপতিকে রাখেননি। ১৬টি ব্লক আছে, তার ৩২টি জেলা পরিষদ সদস্য আছেন। তার মধ্যে একজন সদস্য এখানে থাকতে পারছেন। মেয়রকে ট্রাস্টির চেয়ারম্যান করেছেন। মেয়র হচ্ছেন একজন কাউন্সিলার।

অনেকগুলি কাউন্সিলারের মধ্যে একজন কাউন্সিলার। এগুলি ঠিক সামঞ্জস্যপূর্ণ হচ্ছে না। টোটাল হাওড়ার দায়িত্ব চেয়ারম্যানকে দেওয়া হয়েছে। চেয়ারম্যান করার ক্ষেত্রে অন্য কোনও পদ বের করা উচিত। মেয়রকে এই পদ দেওয়া যুক্তি সঙ্গত নয়। উনি বলছেন যে, মেয়র যে কোনও পার্টিরই হবে। কিন্তু এখানে প্রথমে কাউন্সিলার হয়ে আসছেন, তারপর মেয়র, তারপর চেয়ারম্যান হচ্ছেন। তখন তাকে পুরো জেলার দায়িত্ব দেওয়া হয়েছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী কী ভাবছেন বলুন।

মাননীয় অর্থমন্ত্রী কেন উত্তেজিত হচ্ছেন বুঝতে পারছি না। তবে সৌগতবাবু এখানে যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন, তা অতি গুরুত্বপূর্ণ অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। প্রথমে আরবান এরিয়ায় হাওড়ায় দুটো মিউনিসিপ্যালিটি আছে। একটা হচ্ছে উলুবেড়িয়া, আর একটা হচ্ছে বালি মিউনিসিপ্যালিটি, হাওড়া কর্পোরেশনকে বাদ দিলে। হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টে জেলা পরিষদের সভাধিপতিকে রেখেছেন। কিন্তু পঞ্চায়েত সমিতির সভাপতিকে রাখেননি। ১৬টি ব্লক আছে, তার ৩২টি জেলা পরিষদ সদস্য আছেন। তার মধ্যে একজন সদস্য এখানে থাকতে পারছেন। মেয়রকে ট্রাস্টির চেয়ারম্যান করেছেন। মেয়র হচ্ছেন একজন কাউন্সিলার। অনেকগুলি কাউন্সিলারের মধ্যে একজন কাউন্সিলার। এগুলি ঠিক সামঞ্জস্যপূর্ণ হচ্ছে না। টোটাল হাওড়ার দায়িত্ব চেয়ারম্যানকে দেওয়া হয়েছে। চেয়ারম্যান করার ক্ষেত্রে অন্য কোনও পদ বের করা উচিত। মেয়রকে এই পদ দেওয়া যুক্তি সঙ্গত নয়। উনি বলছেন যে, মেয়র যে কোনও পার্টিরই হবে। কিন্তু এখানে প্রথমে কাউন্সিলার হয়ে আসছেন, তারপর মেয়র, তারপর চেয়ারম্যান হচ্ছেন। তখন তাকে পুরো জেলার দায়িত্ব দেওয়া হয়েছে। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী কী ভাবছেন বলুন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আপনার বক্তব্যের মধ্যে একটা স্ববিরোধী ব্যাপার আছে। প্রথমত বিকেন্দ্রীকরণ—সেটার গুরুত্ব আপনারা মেনে নিচ্ছেন, যেখানে আমরা যাত্রা শুরু করেছিলাম। হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্টের কার্যকলাপের মধ্যে নগরের দিকটাই যে বেশি গুরুত্বপূর্ণ এও আপনারা মেনে নিচ্ছেন। জন প্রতিনিধিত্ব করার কথাও আপনারা মেনে নিচ্ছেন। বিকেন্দ্রীকৃত এর নগরের গুরুত্ব মনে রেখে জন প্রতিনিধি তো হাওড়া মিউনিসিপ্যালিটি কর্পোরেশনের মেয়র। তাই তাকে সভাপতি করে এই বোর্ড নতুনভাবে গঠিত হয়েছে। তাই একে বিরোধিতা করার কোনও কারণ আমি দেখতে পাচ্ছি না। তাই আমার মত অপরিবর্তিতই থাকছে।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the Howrah Improvement (Amendment) Bill, 1995 as settled in the Assembly, be passed was then put and agreed to.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি একজন দক্ষ আইনজ্ঞ। আপনি দীর্ঘদিন ধরে এই বিধানসভার উপাধ্যক্ষ পদে আছে। ভারতের ভিতরে এবং ভারতের বাইরেও সংসদীয় বিষয়ক ব্যাপারে আন্তর্জাতিক ক্ষেত্রে অংশগ্রহণ করেছেন এবং অনেক ক্ষেত্রে আপনি বক্তব্যও রেখেছেন। আমি গতকাল বিধানসভায় একটা অত্যন্ত মর্মান্তিক ঘটনার কথা

বলেছি—বধূ নির্যাতন। ২১ বছরের মেয়ে শাশ্বতী কর্মকার আমার বিধানসভার পাশে, নিউ ব্যারাকপুরে, তার বিয়ে হয়েছিল আলিপুরে সৌগতবাবুর কনস্টিটিউয়েন্সি ৬৯ নাম্বার কাঁসারিপাড়া রোডে।

[3-40 — 3-50 p.m.]

আমি অন্য কিছু বলিনি। মেয়েটির বাবা ৫ লাখ টাকা খরচ করে মেয়েটির বিয়ে দেন। মেয়েটির শাশুড়ি গীতা কর্মকার, টি. ভি. সিরিয়াল করেন। শ্বশুর কাশীনাথ কর্মকার, স্বামী কমল কর্মকার এবং দেবর শ্রী কৌশিক কর্মকার। ওদের একটা পেন্টের দোকান আছে ৩/১/ডি, সারকুলার রোড, কলকাতা-৩৩, তাতে আনুমানিক ৫০ হাজার টাকা মাসিক রোজগার। মেয়েটির শ্বশুর বাড়ি থেকে টাকা দেবার জন্য চাপ দেওয়া হয় না দেওয়ার জন্য মেয়েটিকে ওরা ঘরে তালাবন্ধ করে রাখে। ছাড়া পেয়ে প্রাণ নিয়ে সে চলে যায়, ওর বাপের বাড়ি থেকে ভবানীপুরে কেস করে, পরবর্তীকালে আবার মারধোর করে। ফলে আলিপুর সাবজুডিসিয়াল কোর্টে কেস করা হয়। আলিপুরের এস. ডি. জে. এম. পরিষ্কারভাবে বলে দিয়েছেন মাসিক এক হাজার টাকা করে ভরণ পোষণ দিতে হবে। সেকশন ওয়ান টোয়েন্টি ফাইভ, পরিচ্ছন্নভাবে ভারডিক্ট আছে। পেটি কেস নয় এটা, রায় বের হয়েছে ১৩/৪/৯৫ তারিখে। বাই দিস টাইম মাননীয় সৌগতবাবু জনপ্রতিনিধি হিসাবে একটা সার্টিফিকেট দেন। আমি মাননীয় সৌগতবাবুকে প্রপারলি নোটিশ দিয়ে—উনি তখন দিল্লিতে ছিলেন—ওনার অনুমতি নিয়ে ব্যাপারটি বলেছি। উনি বলছেন দোকানটি বন্ধ আছে ঐ ফ্যামিলি কমপ্লিটলি উইদাউট ইনকাম, কোর্টকে প্রভাবিত করা হয়েছে, মেয়েটির ভরণপোষণ বন্ধ করে দেওয়া হয়েছে। উনি গ্রুপের নেতা সেই গ্রুপের একজন মাননীয়া নেত্রী নারী নির্যাতনের ব্যাপারে চোখের জল ফেলেন—নয়না সাহানির কথায় জল ফেলেছেন কিনা জানি না—নারী নির্যাতন হচ্ছে, সেখানে একজন এম. এল. এ.-র সার্টিফিকেট কে ব্যবহার করা হচ্ছে। আমার আবেদন এ ব্যাপারে যেন সুবিচার পাই, তা না পেলে অন্য কোনও সময়ে বিশেষ করে আপনার সময়ে আমার পক্ষে কোনও বক্তব্য রাখা সম্ভব হবে না। এটাই আমার নিবেদন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এ ম্যাটারটা সাবজুডিস নয়। কারণ অর্ডারটা যা দেখলাম তাতে এ ব্যাপারটা সাব জুডিস নয়। এখন তো এই মেয়েটিকে নিয়েই আপনার বক্তব্য?

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় রবীনবাবু যে ভাবে বধূ নির্যাতনের জন্য চোখের জল ফেলছেন তা দেখে আমরা খুবই আনন্দিত। এই দল বর্ণালী দত্ত—নার্স যখন ধর্ষিতা হয়েছিলেন, বানতলার অনীতা দেওয়ানের উপর অত্যাচার হয়েছিল তখন দেখিনি। রবীনবাবু সার্টিফিকেট দেওয়ার কথা বলছেন, স্যার, জনপ্রতিনিধিত্বের জন্য আমাদের কাছে বিভিন্ন লোক আসেন, আমরা সার্টিফিকেট দিয়ে থাকি। সেই সার্টিফিকেটে কোনও ভুল থাকলে বিধানসভায় তোলার বিষয় হলে আমাকে চিঠি দিলে আমি তা সংশোধন করতে পারতাম। আমি গতকালের ব্যাপারে আমি যেটা আপত্তি করেছিলাম তা হল—আপনি হারারে গিয়েছিলেন, ইন্টারন্যাশনাল কমনওয়েলথ স্পিকার কনফারেন্সে পার্টিশিপেট করেছিলেন—আপনি ব্যাপারটি হাউসে আলোচনা করতে দেবেন? মানুষের ব্যক্তিগত ব্যাপার যদি তুলে ধরা হয় তাহলে আমরা রোজ সি. পি.

এমের হাতে কতজন ধর্ষিত হচ্ছে তা তুলে ধরে কাটিয়ে দিতে পারি। প্রশ্ন তা নয় প্রশ্ন হচ্ছে এস. ডি. জে. এম.-এর অর্ডারের অ্যালুমনি বা কম্পেন্সেশনের মেন্টেনেন্সের অর্ডারের এগেনস্টে কেউ কোর্টে গিয়েছে আমরা সার্টিফিকেট নিয়ে আমার সার্টিফিকেটের বিচার্য বিষয় সম্বন্ধে যদি কেউ আমাকে জানান আমি এনকোয়ারি করব। কিন্তু অর্ডারের বিরুদ্ধে যদি কেউ কোর্টে যান তাহলে ব্যাপারটি সাবজুডিস হয়। আপনি দীর্ঘদিন হাইকোর্টে প্র্যাকটিস করেছেন, আর ৮ বছর ধরে ডেপুটি স্পিকার আছেন।

উনি বলেছেন, ওকে ম্যাজিস্ট্রেট একটা অর্ডার দিল। সেই অর্ডারে এক হাজার টাকা মেন্টেনেন্স দিতে হবে। সেই অর্ডারের বিরুদ্ধে আবার ওরা কোর্টে গেছে আমার সার্টিফিকেট নিয়ে। ম্যাজিস্ট্রেট কি বলেছেন? ম্যাজিস্ট্রেট তারপরে আর ফ্রেস অর্ডার দেননি। তার মানে কি? একটা ফ্রেস অ্যাপ্লিকেশন করা হয়েছে। আপনি এতদিন আইনজীবীতে আছেন, আপনি এতদিন ডেপুটি স্পিকার আছেন, আপনি কমনওয়েলথ-এর হারারে গেছেন, এটা একটা সহজ ব্যাপার যে আবার কেউ কোর্টের কাছে পিটিশন করেছে এবং সেটা এখনও এক্সজিকিউটেড হয়নি, কোর্ট কোনও মতামত দেয়নি। রবীনবাবুর কে চেনা লোক, রোজ আপনি তুলতে দিচ্ছেন। ঐ এলাকা করে কোনও লাভ নেই। ওখানে তো সি. পি. এম. ২০/৩০ হাজার ভোটে হারে। আর এবারে কর্পোরেশনের ইলেকশনে ঐ এলাকায় ৬।। হাজার ভোটে হেরেছেন। কাজেই এই সব করে ওদের কোনও লাভ হবে না।

**মিঃ ডেপুটি স্পিকার :** শ্রীমতী মমতা মুখার্জি কি বলছেন বলুন।

**শ্রীমতী মমতা মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে বলব অবশ্য যদি আমাদের কলিগ সৌগত রায় আমাকে এই বলায় সহযোগিতা করেন। আমি যুক্তি দিয়ে দুটো প্রশ্ন হাউসের কাছে রাখব এবং জানতে চাইব। বিষয়টি হচ্ছে, গতকাল শ্বাশ্বতী কর্মকারের যে ব্যাপারটা রবীনবাবু এখানে এনেছেন। আমি শুধু দুটো প্রশ্ন যেটা আমার মাথায় এসেছে এবং আমার প্রতিবাদী মন যেটা তৈরি হয়ে গেছে সেটা এখানে আপনাদের কাছে বলছি। শাশ্বতী কর্মকারের মতো ঘটনা আমাদের এই শহরে এবং ভারতবর্ষে আকছার ঘটছে এবং সেগুলি খবরের কাগজে বা সমাজের মধ্যে দিয়ে বিভিন্ন গণ-সংগঠনের কাছে ক্রমাগত আসছে। আজকে যখন এই ঘটনা কোর্টে গেছে—আপনারাই বলেছেন যে এটা কোর্টে গেছে—কোর্ট একটা ডিসিসন নিয়েছে যে এক হাজার টাকা করে ঐ মহিলা খোরপোষ পাবেন। মত দিয়েছেন কি দেননি সেই সব ব্যাপারের মধ্যে আমি যেতে চাচ্ছি না। দ্বিতীয়বার এই বিষয়টা কোর্টে নিয়ে যাওয়া হল। আমার বক্তব্য হচ্ছে, এম. এল. এ. হিসাবে আমাদের কাছে কেউ সার্টিফিকেট চাইলে আমাদের অধিকার বলে যেটা আমরা লিখতে পারি সেটা হচ্ছে, সেই এলাকার, সেই পরিবারের সেই লোককে আমি ঠিক জানি কিনা, তার পারিবারিক আয় কত, তার নিজস্ব মান্থলি ইনকাম কি, সেটা আমরা সঠিক জানি কিনা তার উপরে দাঁড়িয়ে অত্যন্ত দায়িত্বসহকারে আমরা সার্টিফিকেট দিয়ে থাকি। সেখানে একজন বিজনেসম্যান যে দীর্ঘদিন বিজনেস চালিয়ে আসছেন, যার ৫০ হাজার টাকার উপরে মান্থলি ইনকাম বিজনেস থেকে। (.....গোলমাল.....) আমি যুক্তি দিয়ে বলছি, আপনারা শুনুন। যদি প্রতিবাদ করার থাকে তাহলে করবেন। বিষয়টা হল, আমরা যে সার্টিফিকেট দিয়ে থাকি তার ভিত্তিতে

কোর্টে যদি একটা এভিডেন্স তৈরি হয়ে যায় এবং সেই এভিডেন্সকে সামনে রেখে কোর্টের ঐ. রায় আগামীদিনে অদল-বদল হয়ে যায় অর্থাৎ ঐ এক হাজার টাকা খোরপোষ দেবার ব্যাপারটা যদি অফ হয়ে যায়, আমি মানবিকতার খাতিরে শুধু সৌগতবাবু এবং ওনার দলের যারা ওনার সঙ্গে দাঁড়িয়েছেন তাদের জিজ্ঞাসা করব যে বিষয়টা কি আপনাদের পক্ষে ভাল হবে, সমাজের পক্ষে ভাল হবে, আমাদের পক্ষে ভাল হবে? আমার বক্তব্য এই জায়গায় যে সার্টিফিকেট দিতে হলে আমরা যেন দায়িত্ব সহকারে দেই তখন একজন বিজনেসম্যান যতদিন বসে থাকুক না কেন, তাতে করে তার আয় যাই থাকুক না কেন, মাসিক আয় যদি ১০ হাজার টাকাও থাকে, তার থেকে পরিবারের একজন মহিলা, যাকে তাড়িয়ে দেওয়া হল তাকে এক হাজার টাকা দেওয়া যেতে পারে। সেই জায়গায় দাঁড়িয়ে সৌগতবাবু, যিনি তার দিদির পিছন ছাড়েন না, দিদি ছাড়া নড়েন না, দিদি যেখানে সবকিছুতে কুম্ভিরাশ্রু বর্ষণ করেন, সেই মহিলা, তার দলের দাদা, তার দলের ভাই, উনি এই ব্যাপারে একজন হবেন।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আমার একটা পয়েন্ট অব ইনফর্মেশন আছে। কিন্তু আর আগে যেহেতু একটা বিষয়ে আলোচনা করতে দিলেন, আমি একটু জানতে চাইব যে কোনও এম. এল. এ. কাকে সার্টিফিকেট দেবে না দেবে সেটা তার ব্যক্তিগত ব্যাপার। অন্য কোনও এম. এল. এ-র. সেই ব্যাপারে বলার কোনও অধিকার নেই।

[3-50 — 4-00 p.m.]

**(গোলমাল)**

আমরা সংবাদপত্রের দেখলাম পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর সঙ্গে লালুপ্রসাদ যাদবের ছবি। বিদেশ প্রত্যাগত লালুপ্রসাদ যাদব রাজ্য সরকারকে অ্যাডভাইস করেছেন গোমূত্র স্বাস্থ্যের পক্ষে অতিশয় ভাল.....

## LEGISLATION

### The West Bengal Backward Classes Development and Finance Corporation Bill, 1995

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to introduce the West Bengal Backward Classes Development and Finance Corporation Bill, 1995.

....(Secretary then read the title of the Bill)....

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Backward Classes Development and Finance Corporation Bill, 1995, be taken into consideration.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় দি ওয়েস্ট বেঙ্গল ব্যাকওয়ার্ড ক্লাসেস ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন বিল, ১৯৯৫, হাউসে আজকে পেশ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবঙ্গে নির্দিষ্টভাবে চিহ্নিত ১৭৭টি আদার ব্যাকওয়ার্ড ক্লাসেস সম্প্রদায়ের বা ও. বি. সি. সম্প্রদায়ের মানুষকে চিহ্নিত না করে মাত্র ২৯টি শ্রেণীকে চিহ্নিত করেছেন। সেই রাজ্যের মানুষ দ্বিধাগ্রস্ত জড়তা নিয়ে অনেকটা কম্পিত কণ্ঠে এই বিল পেশ করেছেন। এই জায়গায় আমাদের মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন সারা ভারতে ১৯৯২ সালের ১৩ই জানুয়ারি ন্যাশনাল ব্যাকওয়ার্ড ক্লাসেস ডেভেলপমেন্ট অ্যাণ্ড ফিনান্স কর্পোরেশন তৈরি হয়েছিল, আজকে ১৯৯৫ সালের ২রা আগস্ট অর্থাৎ প্রায় ৩ বছর ৬ মাস বাদে এই রাজ্যের পিছিয়ে পড়া, বঞ্চিত, দরিদ্র, হতভাগ্য মানুষগুলোর জন্য গরীবি দরদি বামফ্রন্ট সরকারের মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয়ের মনে পড়ল যে তাদের জন্য ডেভেলপমেন্ট অ্যাণ্ড ফিনান্স কর্পোরেশন তৈরি করতে হবে। সারা ভারতে যেখানে ও. বি. সি. দের জন্য আজকে চিহ্নিতকরণ প্রায় সম্পূর্ণ হয়ে গেছে যেখানে এই রাজ্যের মন্ত্রী বলেছেন আমাদের রাজ্যের এই কাজ এখনও চলছে, এখনও চলবে, কমিশন কবে রিপোর্ট দেবে তবে আমাদের কাজ হবে।

এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক এবং রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত এবং পেছিয়ে পড়া মানুষের বুকে ছুরি মারার নামান্তর মাত্র। আমি সেই জায়গায় দাঁড়িয়ে ওনাদের দৃষ্টিভঙ্গির চূড়ান্তভাবে বিরোধিতা করছি এবং ধিক্কার জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়-এর নেতৃত্বে আমি আবার রিপিট করছি, ১৯৮০ সালে মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরির নেতৃত্বে একটা কমিশন তৈরি হয়েছিল। মাননীয় মন্ত্রী বলেছিলেন এই রাজ্যে কোনও ব্যাকোয়ার্ড ক্লাস নেই। আজকে ১৯৯৫ সালে ১৫ বছর বাদে দীনেশবাবুকে বলতে হচ্ছে যে হ্যাঁ, এই রাজ্যে ব্যাকোয়ার্ড ক্লাস আছে এবং তার জন্য একটা কমিশন করতে হবে এবং তাদের জন্য একটা ডেভেলপমেন্ট অ্যাণ্ড ফাইন্যান্স কর্পোরেশন করতে হবে। এই স্ববিরোধী মার্কসবাদি কমিউনিস্ট পার্টি তাদের রাজনৈতিক সত্ত্বাকে এইভাবে প্রতিষ্ঠিত করে। এই স্ববিরোধিতার আমরা বিরোধিতা করি। আজকে সেই বিল নিয়ে আসা হয়েছে। খুব ভাল কথা। এই বাংলায় পিছিয়ে পড়া মানুষেরা কিভাবে বঞ্চিত হয়েছে তার একটা হিসাব আমার কাছে আছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন ১৩ই জানুয়ারি ১৯৯২ সালে সারা ভারতবর্ষে জাতীয় স্তরে আদার ব্যাকোয়ার্ড ক্লাসেস ডেভেলপমেন্ট অ্যাণ্ড ফিনান্স কর্পোরেশন তৈরি হয়েছিল। অথরাইজড ক্যাপিটাল ২০০ কোটি টাকা নিয়ে ফাণ্ড তৈরি হয়েছিল। ১৯৯২-৯৩ সাল থেকে ১৯৯৫ সালের ৩১শে মার্চ অবধি ২৬১ কোটি ৬৭ লক্ষ টাকা বিভিন্ন রাজ্যকে দেওয়া হয়েছে আদার ব্যাকোয়ার্ড ক্লাস এবং বিভিন্ন সম্প্রদায়ের অর্থনৈতিক বুনিয়াদ সুপ্রতিষ্ঠিত করার জন্য। আমাদের পশ্চিমবাংলার কি অবস্থা? এখানে ওনারা শিডিউল কাস্ট অ্যাণ্ড শিলিউল ট্রাইবস ডেভেলপমেন্ট কর্পোরেশনের থ্রু দিয়ে কাজ করতেন। পশ্চিমবাংলার জন্য কয়েক বছর আগে নির্ধারিত হয়েছিল ৫৬ কোটি ৭০ লক্ষ টাকা। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় দীনেশবাবুর নেতৃত্বে এই পশ্চিমবঙ্গ সরকার, পশ্চিমবঙ্গের পিছিয়ে পড়া মানুষের, দরিদ্র মানুষের এই ৬ কোটি ৭০ লক্ষ টাকার সুযোগ গ্রহণ করতে পারলেন না। এই টাকার একটা পয়সাও খরচ করতে পারেননি, কেন্দ্রের কাছে অ্যাপিল করতে পারেননি যে এই টাকাটা

তারা নেবেন। কেননা এই রাজ্যের ও. বি. সি.-দের সঠিকভাবে চিহ্নিতকরণ করতে পারেননি। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ঠিক এই সময়ের মধ্যে আসাম ৩ কোটি ৭৪ লক্ষ টাকা খরচ করেছে। এই একই সময়ের মধ্যে অন্ধ্রপ্রদেশ ৩২ কোটি ৫৯ লক্ষ টাকা খরচ করেছে, গুজরাট ৪ কোটি ৮৮ লক্ষ টাকা খরচ করেছে। বিহারের লালু প্রসাদের সরকার—গতকাল দেখলাম মুখ্যমন্ত্রীকে গোমূত্র খেতে বলেছেন, গোমূত্র খেলে নাকি স্বাস্থ্য ভাল হয়, খাবেন কিনা জানিনা —৩১ কোটি ৩৭ লক্ষ টাকা খরচ করেছে। হরিয়ানা খরচ করেছে ৭ কোটি ১৭ লক্ষ টাকা, কর্ণাটক খরচ করেছে ২৩ কোটি ৬৪ লক্ষ টাকা, মহারাষ্ট্র খরচ করেছে ৩১ কোটি ৯৫ লক্ষ টাকা, রাজস্থান খরচা করেছে ৫ কোটি ১৭ লক্ষ টাকা, তামিলনাড়ু খরচা করেছে ২৬ কোটি ৬৩ টাকা। এমন কি উড়িষ্যা সমস্ত কিছু কমপ্লিট করে কাজ শুরু করেছে এবং ৯ কোটি ৪২ লক্ষ টাকা খরচ করেছে এবং কেরালা খরচ করেছে ১৬ কোটি ১৫ লক্ষ টাকা। আর আমাদের সোনার বাংলায় দীনেশবাবুর নেতৃত্বে নির্ধারিত ৬ কোটি ৭০ লক্ষ টাকার মধ্যে একটা টাকাও খরচ করতে পারেন নি। কারণ এখানে গরিব মানুষদের সাহায্য করার অবস্থা নেই, দরিদ্র ও. বি. সি. চিহ্নিত সম্প্রদায়ের মানুষকে সাহায্য করার অবস্থা নেই। তাই আজকে দীর্ঘ দিন বাদে অনেকটা খুঁড়িয়ে খুঁড়িয়ে দ্বিধাগ্রস্তভাবে এই বিলকে নিয়ে এলেন।

[4-00 — 4-10 p.m.]

অনেক দেরি হয়েছে। এই পদক্ষেপ, এই চিন্তাধারা, এই মানসিকতার আমরা তীব্র বিরোধিতা করছি। মাননীয় চেয়ারম্যান স্যার, এই বিল আনতে গিয়ে যে দৃষ্টিভঙ্গির পরিচয় দিয়েছে, আপনি দেখুন, দ্বিতীয় পাতায়, ক্লজ ৪, সেখানে কনস্টিটিউশন অফ দ্য কর্পোরেশন আপনি দেখলে অবাক হয়ে যাবেন, একটাও জন প্রতিনিধি—বামফ্রন্ট বলে মানুষের প্রতিনিধি, সেখানে নেই সবগুলো আমলাকে রেখেছে। এগ্রিকালচারাল সেক্রেটারি রেখেছে, শিডিউল্ড কাস্ট অ্যাণ্ড শিডিউল্ড ট্রাইব ডিপার্টমেন্টের সেক্রেটারি রেখেছে, সেক্রেটারি ডিপার্টমেন্ট অফ এনিমাল রিসোর্সেস রেখেছে, কো-অপারেশন সেক্রেটারি রেখেছে, ডিপার্টমেন্ট অফ কটেজ অ্যাণ্ড স্মল ইণ্ডাস্ট্রি সেক্রেটারি, ডিপার্টমেন্ট অফ ফরেস্ট সেক্রেটারি, ডিপার্টমেন্ট অফ রুর‍্যাল ডেভেলপমেন্ট সেক্রেটারি, এবং চেয়ারম্যান অফ খাদি অ্যাণ্ড ভিলেজ ইণ্ডাস্ট্রি রেখেছেন। কোনও জনপ্রতিনিধি রাখেননি। আমাদের তো রাখেনই না, দরকার নেই। বিরোধী দলকে তো আপনারা ন্যূনতম মর্যাদাটুকুও দেন না। সারা ভারতবর্ষে, লোকসভা থেকে শুরু করে সর্বত্র, রাজ্যে বিরোধীদল মর্যাদা পায়। কিন্তু এই রাজ্যে, পশ্চিমবঙ্গে, ব্লক থেকে শুরু করে মন্ত্রী সবার দৃষ্টিভঙ্গিতেও বিরোধী দলের কোনও মর্যাদা নেই। সেখানে আপনারা ও. বি. সি. ক্লাসের জন্য ডেভেলপমেন্ট এবং ফিনান্স কর্পোরেশনের যে কমিটি তৈরি করেছেন, সেই কমিটিতে সবগুলো আমলাকেই রেখেছেন, যে আমলার বিরুদ্ধে আপনারা কথা বলেছিলেন। রেড ট্যাপিজমের বিরুদ্ধে আমরাই কথা বলেছি। দৃষ্টিভঙ্গির কথা আপনারা বলছেন? একটাও নির্বাচিত জন প্রতিনিধিকে আপনারা এই কমিটিতে রাখেননি। আমাদের বিরোধিতা এই জায়গাতেই। ওরা তো আপত্তি করবেই, বিরোধিতা করবেই, দৃষ্টিভঙ্গির ব্যাপার আছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আমরা তাই পরিষ্কারভাবে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, কোন দৃষ্টিভঙ্গিতে শুধুমাত্র আমলাদের রেখে এই কমিটি করেছেন। মি. চেয়ারম্যান স্যার, অথরাইজড্ ক্যাপিটাল উনি কত রাখবেন তার কথা উনি বলেছেন যে, ন্যূনতম ১০০ কোটি টাকা নিয়ে

উনি যাত্রা শুরু করতে চান। স্টেটমেন্ট অ্যাণ্ড অবজেক্টস্-এর ক্ষেত্রে একটা জায়গায় উনি বলেছেন—The prevailing condition of the backward classes of people in the State calls for immediate action for bringing about overall changes in their economic condition with the help of the State Government and institutional finance. তাহলে পশ্চিমবঙ্গের ও. বি. সি. ক্লাসের মানুষদের কেন এতদিন পিছিয়ে রেখেছিলেন? এখন কেন তাদের সামনে এনে খুড়োর কলগুলো ঐ কমিশনকে রেখে মাহিষ্য, কুর্মী, তিলি, আনসারি কমিউনিটির মানুষ, চাঁই সম্প্রদায়কে কেন স্বীকৃতি দিচ্ছেন না। আজকে যেখানে ৭১ পারসেন্ট ও. বি. সি. ক্লাসের মধ্যে ৪৫ পারসেন্ট মাহিষ্য রয়েছে, সেখানে সেখানে মেজরিটি কন্সটিটিউয়েন্ট পার্টনারকে ও. বি. সি.-র বাইরে রেখে পশ্চিমবঙ্গে আপনি ও. বি. সি. ডেভেলপমেন্ট অ্যাণ্ড ফিনান্স কর্পোরেশন করছেন? আপনার দৃষ্টিভঙ্গিটা কি? হোয়াট ইজ ইওর অবজেকটিভ? আপনি কার জন্য করতে চাইছেন? আজকে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরে কুর্মী এবং মাহাতো কমিউনিটি অধিকতর সংখ্যক। এখানে অনেক এম. এল. এ.-আছেন, ঐ নিশীকান্তবাবু আছেন— আপনি তো পান খেয়ে মুচকি মুচকি হাসছেন, দাঁড়িয়ে বলুন এই কথা, আপনাদের উপর অবিচার হচ্ছে। প্রতিবাদ করবেন না যে সি. পি. এম.-এর নির্দেশেই আজকে ও. বি. সি.-দের বঞ্চিত করছে? আজকে পশ্চিমবঙ্গে মেজর কন্সটিটিউয়েন্ট পার্ট অফ দ্য ও. বি. সি.-দের পদদলিত করা হচ্ছে। যা সি. পি. এম. বলছে তা আমি মানব কেন? The prevaling condition of the backward class of people in this State calls for immediate action for bringing about overall changes in their economic condition. এত ধাপ্পাবাজি। এত প্রতারণা! এত তঞ্চকতা! এর মধ্যে কোন জনপ্রতিনিধি, কোন বিরোধীদলের মানুষকে আজকে করেননি, শুধু মার্কসবাদি কমিউনিস্ট পার্টির লোককে করেছেন। এই জায়গায় আমাদের বিরোধ। আমরা আজও বলছি, আপনারা ভুল করছেন, যেমন অতীতে অনেক কাজ ভুল করে এখন বলছেন, আমরা ভুল করেছি, আমাদের সংশোধন দরকার। এটা তো হচ্ছেই। একটু ঠাণ্ডা মাথায় চিন্তা করতে হবে মন্ত্রী মহাশয়।

আপনি ভারতবর্ষের ফেডারেল স্ট্রাকচারে একটা অঙ্গরাজ্য। বিহার ইতিমধ্যে ৩৭ কোটি টাকা খরচ করে ফেলেছে, আর আপনি আজকে বিল আনছেন। তামিলনাড়ু ২৬ কোটি টাকা খরচ করে ফেলেছে, আর আপনি আজকে বিল আনছেন। কেরালায় তারা ১৬ কোটি টাকা খরচ করে ফেলেছে, আর আপনি আজকে বিল আনছেন। আপনি কোন দৃষ্টিভঙ্গি থেকে কথা বলছেন? সারা ভারতবর্ষ একদিকে চলছে আর আপনি বলছেন, আমরা ঠিকই চলে যাব। তাহলে এই রাজ্যের যুবক-যুবতী যারা আছেন, দরিদ্র মানুষ যারা আছে, প্রান্তিক চাষি, খেটে খাওয়া মানুষ যারা আছে, যারা নিজেদের পায়ে দাঁড়াতে চায়, যারা রিজার্ভেশনের সুযোগ-সুবিধা পেতে পারতো, যারা পড়াশোনার ক্ষেত্রে সুযোগ পেতে পারত, অর্থনৈতিক ক্ষেত্রে সুযোগ পেতে পারত তারা কেন বঞ্চিত হচ্ছে? এই মহাপাপের প্রায়শ্চিত্ত কে করবে? এই মহাপাপের প্রায়শ্চিত্ত করতে হবে আপনাদেরই। এখানে বিনয়বাবু এসেছেন, প্রবীণতম মানুষ আপনি যদি ১৯৮০ সালে রিপোর্ট দিয়ে বলতেন যে, না, এখানে ব্যাকওয়ার্ড ক্লাস আছে, কাজ শুরু করতে হবে এখানে, তাহলে ভারতবর্ষের সঙ্গে পশ্চিমবঙ্গ একই তালে চলতে পারত। তাহলে আজকে মাননীয় মন্ত্রীকে এই ২রা আগস্ট, '৯৫-এর বুধবারে এই বিল নিয়ে আসতে হত না। আমি ফিগার দিচ্ছি—এমনকি ত্রিপুরা তারা ৪০ লক্ষ টাকা খরচ করে

ফেলেছে। আপনাদেরই কাউন্টার পার্ট ত্রিপুরা, তারা ইতিমধ্যে ৪০ লক্ষ টাকা খরচ করেছে। ওড়িষ্যা ৯ কোটি টাকা খরচ করে ফেলেছে। পাশের রাজ্য বিহার খরচ করেছে ৩১ কোটি ৩৭ লক্ষ টাকা। আর আমরা এখানে একটা পয়সাও খরচ করতে পারলাম না। আপনি ফিনান্সিয়াল কন্ট্রিবিউশনের ক্ষেত্রে বলেছেন যে মূলত শেয়ার বাজার থেকে টাকা তুলবেন। কিন্তু কিভাবে তুলবেন, কাদের কাছ থেকে তুলবেন, শেয়ারের পরিমাণ কি হবে তা পরিষ্কারভাবে বলেননি। আপনি বলেছেন যে ৫৯ পারসেন্ট কর্তৃত্ব এবং তত্ত্বাবধান রাখবেন, যেখানে বলেছেন—The State Government shall hold shares valued at 51% of the subscribed capital at any of point time ঠিকই আছে। কিন্তু আর বাকি অংশটা কিভাবে তুলবেন তার কোনও দিক নির্দেশ এই বিলের মধ্যে নেই। স্বাভাবিকভাবে আমাদের মনে সন্দেহ জাগে। আপনি বিষয়টিকে খুব লঘু করে তুলেছেন। যেমন করে আপনি দীর্ঘসূত্রতা করলেন, যেমন করে কমিশন বসালেন, তারা যেমন হেয়ারিং করে কোনও সিদ্ধান্ত নিতে পারছেন না। এই জায়গাটাতে আমাদের সন্দেহ জাগছে। এই জায়গাটা আমরা আপনার কাছ থেকে পরিষ্কারভাবে জানতে চাইছি। আমরা যে জায়গাটাতে সবচাইতে বেশি উদ্বিগ্ন, সারা ভারতবর্ষে এখন কর্মযজ্ঞ শুরু হয়ে গিয়েছে প্রধানমন্ত্রী নরসিমা রাওয়ের নেতৃত্বে। নতুন কর্মোদ্যগ, নতুন কর্মসংস্থান শুরু হয়ে গিয়েছে এবং একটা বৃহত্তর ক্ষেত্রে বিশ্ববাণিজ্যের ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে ভারতবর্ষের সঙ্গতি রক্ষা করার নীতি এবং নতুন দৃষ্টিভঙ্গি, শিল্পনীতি, অর্থনীতির ফলে একটা বিরাট দিগন্ত খুলে গিয়েছে। বেকার যুবক-যুবতীরা নতুন করে বাঁচার স্বপ্ন দেখছে। সেই প্রেক্ষাপটে আমরা লক্ষ্য করছি স্বনির্ভরতা একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ। অর্থনৈতিক পদক্ষেপ এবং স্বনির্ভরতার ক্ষেত্রে স্বনিযুক্তি প্রকল্প একটি আরও গুরুত্বপূর্ণ পদক্ষেপ। আমাদের রাজ্য অর্থনৈতিক সাহায্য নিয়ে. স্বনিযুক্তি কর্মপরিকল্পনার ক্ষেত্রে ও. বি. সি. সার্টিফিকেট খুব গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারত। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আমাদের ছেলেমেয়েরা সেই সার্টিফিকেট পাওয়া থেকে বঞ্চিত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, এই মুহূর্তে সারা ভারতবর্ষে নথিভুক্ত বেকারের সংখ্যা তিন কোটি। সেখানে পশ্চিমবঙ্গ ষাট লক্ষ পেরিয়ে গেছে। দীনেশবাবুর সহকর্মী এখানে হিসাব দিয়ে বলেছেন যে ১৯৯৪ সালে রেজিস্টার্ড ভ্যাকান্সি ডিক্লিয়ার্ড হয়েছিল ১৬,০০০।

[4-10 — 4-20 p.m.]

সেখানে প্লেসমেন্ট হয়েছিল মাত্র ৮ হাজার মতো। ১৬ হাজার ভ্যাকেন্সির মধ্যে ৮ হাজার প্লেসমেন্ট হয়েছে। এবং আপনি শুনলে আশ্চর্য হবেন মাননীয় চেয়ারম্যান মহাশয় যে, এর মধ্যে নগণ্য পরিমাণই ছেলেমেয়ে এস. সি. এবং এস. টি.-র সুযোগ পায়। আর ও বি. সি. তো অনেক দূরেই আছে। সুতরাং নগণ্য সংখ্যক এস. সি. এস. টি. এই সুযোগ পায় আর. ও. বি. সি. অনেক দূরে আছে। ১৯৯১ সালের সেনসার অনুযায়ী পশ্চিমবঙ্গের জনসংখ্যা ৬ কোটি ৮০ লক্ষ ৭৭ হাজার ৯৬৫ জন এবং তাতে তফসিলি জনসংখ্যার হচ্ছে মাত্র ১ কোটি ৬০ লক্ষ ৮০ হাজার ৬১১ জন। অর্থাৎ ২৩.৬২ পারসেন্ট তফসিলি জাতীয় সম্প্রদায় আর. এস. টি. জনসংখ্যা হচ্ছে ৩৮ লক্ষ ৮ হাজার ৭০৭ জন। অর্থাৎ টোটাল পপুলেশনের ৫.৫৯ পারসেন্ট এস. টি.। আর. ও. বি. সি.-র ক্ষেত্রে পশ্চিমবঙ্গে 'মাহিষ্য, কুর্মী, কাঁহার এবং বারুজীবী প্রভৃতি সম্প্রদায়কে যদি চিহ্নিত করা হত তাহলে টোটাল পপুলেশন

দাঁড়াত ৭১ পারসেন্ট। এর মধ্যে ৪৫ পারসেন্ট কনস্টিটিউট করে মাহিষ্য জাতি, তাদের এই মেজর পার্টটাই বাদ দিয়ে রেখেছেন। সর্বভারতীয় ক্ষেত্রে যে কম্পিটিশন হচ্ছে তাতে পশ্চিমবঙ্গ এই মুহূর্তে এগুতে পারছে না। আজকে যেখানে চারিদিকে চাকুরির দরজা খুলে গেছে, নিযুক্তি হচ্ছে সেখানে আমাদের রাজ্যের ও. বি. সি.-র ছেলে মেয়েরা দীনেশবাবুর ভুল পদক্ষেপের ফলে সার্টিফিকেট পাচ্ছে না। সার্টিফিকেট না পাওয়ার ফলে চাকুরির সুযোগের ক্ষেত্রে সর্ব ভারতীয় স্তরে কম্পিটিশনে পিছিয়ে যাচ্ছে। যার ফলে আজকে আই. এ. এস., আই. পি. এস., আই. এফ. এস., আই. আর. এসের ক্ষেত্রে অন্য রাজ্যগুলো যেভাবে হুহু করে এগিয়ে যাচ্ছে পশ্চিমবঙ্গ সেখানে পিছিয়ে যাচ্ছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনি শুনলে দুঃখিত হবেন তাও বলছি, আমি প্রাদেশিকতার কথা বলছি না, কিন্তু গত ২ বছর ধরে আমরা লক্ষ্য করছি আই. এ. এস., আর. পি. এস., আই. আর. এস. এবং আই. এফ. এসের ক্ষেত্রে আমাদের পাশের রাজ্যগুলো যেমন বিহার এবং উড়িষ্যা সবচেয়ে ভাল অগ্রগতি করেছে, সেখানে আমাদের রাজ্য সবচেয়ে নিচে নেমে গেছে। স্টেট কম্পিটিশনের ক্ষেত্রেও ঠিক একই ঘটনা ঘটছে, মেজরিটি ছেলে মেয়ে এই শ্রেণীর সুযোগ পাচ্ছে না। আমি সেখানেই মাননীয় মন্ত্রীকে দৃষ্টিভঙ্গির কথা বলেছি, উনি স্টেটমেন্টস অফ অবজেক্টসে অনেক কথা বলেছেন, মার্কসিজিম দার্শনিকের মতো কথা বলেছেন, যদিও আজকে ওদের মার্কসিজিম নষ্ট হয়ে গেছে, সংবিধানের সপথ নিয়ে মন্ত্রী হয়ে বসে আছেন হতভাগ্য পিছিয়ে পড়া মানুষের, কিন্তু ওই মন্ত্রী চেয়ারে বসে সবচেয়ে বেশি খুন করছে কোন মানুষগুলোকে—ওই পিছিয়ে পড়া মানুষকে, আজকে তাদের সবচেয়ে বেশি উলঙ্গ করে ফেলে রেখে দিয়েছেন। তারপরে ও. বি. সি.—তাদেরকে তো সবচেয়ে বেশি ক্ষতি করেছে। আজকে ওই পিছিয়ে পড়া অনুন্নত সম্প্রদায়ের উন্নতির কোনও ব্যবস্থাই করেননি। এবং সেই জায়গাতেই আমাদের বিরোধিতা। মাননীয় মন্ত্রী স্টেটমেন্টস অফ অবজেক্টস মিষ্টি ভাষায় দুটি পরস্পর বিরোধী কথা বলেছেন। একটা জায়গায় বলেছেন যে সরকারের হাতে মেজর ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। যেমন চেয়ারম্যানের ক্ষেত্রে রেজিগনেশন অফ দি চেয়ারম্যান এবং রিমোভ্যাল অফ দি চেয়ারম্যানের ক্ষেত্রে একটি ষড়যন্ত্রর মানসিকতা পোষণ করেছেন মাননীয় মন্ত্রী এবং সেখানে বলা হয়েছে সরকারি সিদ্ধান্তই শেষ সিদ্ধান্ত। এই ধারণাটারই তো আমরা বিরোধিতা করছি। সেখানে ক্লজ ৬ এবং ৭ বলা আছে যদি কখনও চেয়ারম্যান মন্ত্রীর নির্দেশ অমান্য করেন তাহলে সেখানে মন্ত্রীর নির্দেশই হবে শেষ কথা।

আজকে ও. বি. সি.-র ডেভেলপমেন্ট এবং ফিনান্স যাতে করতে পারেন তারজন্য নতুন কমিটি হয়েছে এবং তার চেয়ারম্যান থাকবে কিন্তু তার শেষ ইচ্ছা কিছু থাকলেও মন্ত্রীর বিরুদ্ধে যাবার উপায় নেই এবং মন্ত্রীই সেখানে শেষ কথা। সুতরাং প্রোটেকশন অফ মেজর এখানে বিলের মধ্যে করা হয়নি এবং তার ইন্ডিকেশনও দেওয়া হয়নি। ধরুন কোনও একজন চেয়ারম্যানকে মন্ত্রী বললেন—শুধুমাত্র সি. পি. এম.-এর সমর্থকদের সাহায্য করুন ; ওদের স্কীমগুলো পাস করিয়ে দিন। ধরুন চেয়ারম্যান যদি অবজেকশন করেন বা এর বিরোধ করেন তাহলে তিনি কিভাবে অ্যাডমিনিস্ট্রেটিভ সাইড থেকে প্রটেকশন পাবেন সেই ধরেন কোনও কথা এখানে বলা নেই। সেই জন্য স্বৈরতান্ত্রিক দৃষ্টিভঙ্গি এতে প্রতিফলিত হবে বলে আমি মনে করি। মাননীয় চেয়ারম্যান স্যার, এখানে পরিষ্কার করে বলা হয়েছে—ম্যানেজিং ডাইরেক্টর,

জেনারেল ম্যানেজার, চিফ অ্যাকাউন্টেন্ট অফিসার এবং আদার স্টাফ নিয়োগের ক্ষেত্রে মন্ত্রীর ইচ্ছাই শেষ কথা। আবার আজকে আমরা দেখলাম কিছুক্ষণ আগে হাওড়া মিউনিসিপ্যাল বিলের আলোচনা হল। আমাদের মাননীয় সদস্য সেই কমিটিতে বিরোধী দলনেতাকে অন্তর্ভুক্ত করতে বলেছিলেন। কিন্তু ওরা সে প্রস্তাব মানলেন না বা মানতে পারলেন না। গণতন্ত্রের প্রতি ওদের কোনও শ্রদ্ধাবোধ নেই। তাই আজকে পরিষ্কার করে একথা বলতে চাই, কমিটির কনস্টিটিউশনের ক্ষেত্রে আমলাতান্ত্রিক, মন্ত্রী কেন্দ্রীক স্বৈরাচারি চিন্তা-ধারা লক্ষ্য করা যাচ্ছে। আমরা এই চিন্তা-ধারার বিরোধিতা করছি। আজকে জন-প্রতিনিধিদের সেখানে থাকার সুযোগ করে দিতে হবে এবং নিশ্চিতভাবে তাদের কাজের সুযোগ করে দিতে হবে। চেয়ারম্যান স্যার, ফাংশনিং অফ দি কর্পোরেশনের ক্ষেত্রে যে ক্লজ যুক্ত করার কথা বলা হয়েছে তার সঙ্গে আমরা দ্বি-মত নই। তবে একটা বিষয় সংযোজিত হলে আমরা খুশি হতাম যে, চাকরির ক্ষেত্রে যারা এই কর্পোরেশন থেকে টাকা নেবে তাদের অনেক সময় ওরা প্রতিবন্ধক হয়ে দাঁড়াতে পারে। মাননীয় মন্ত্রী এটা খুব গুরুত্ব দিয়ে শুনবেন। স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে অর্থ সাহায্যের জন্য যেসব প্রকল্প আছে যেমন শেসরু, পি. এম. আর. ওয়াই. প্রভৃতি আজকে ইমপ্লিমেন্ট হচ্ছে। শেসরু থেকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ঋণ দেওয়া হচ্ছে। যেসব যুবক-যুবতিদের শেসরু থেকে ঋণ দেওয়া হচ্ছে তাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড রেখে নেওয়া হচ্ছে অ-গণতান্ত্রিক পদ্ধতিতে, এগেনস্ট কনস্টিটিউশনাল রাইট অফ অ্যান ইন্ডিভিজুয়াল। ঐসব লোকেরা কোর্টে গেছে। তাদের আজকে বলা হচ্ছে—তুমি যেহেতু লোন পেয়েছ সেজন্য আগামীদিনে চাকরির সুযোগ পাবে না। এখনও পর্যন্ত এদের সকলকে ক্লাসিফিকেশন করা হল না। আজকে কোনও ও. বি. সি.-র বেকার যুবক-যুবতি ডেভেলপমেন্ট অ্যান্ড ফিন্যান্স কর্পোরেশন থেকে অর্থনৈতিক সাহায্য পাবার পর চিহ্নিত সাহায্য প্রাপক হিসাবে সে যখন তালিকা ভূক্ত হবে তখন আগামী দিনে সংরক্ষণ এবং চাকরির ক্ষেত্রে সেই যুবক-যুবতিরা বঞ্চিত হবে কি হবে না? কারণ ইতিমধ্যে আপনাদের সরকারের ক্ষুদ্র ও কুটিরশিল্পে দপ্তরের অধীনে এই ধরনের লন্ড-ভন্ড কার্য চলছে। এই নিয়ে ইতিমধ্যে কোর্ট কেসও হয়েছে। চ্যালেঞ্জিং রাইটে এই রকম ২২৬-টা কেস করা হয়েছে। কিন্তু এসবের এখনও অবধি সরকার কোনও জবাব দেননি। এটা একটা বিপজ্জনক অবস্থার দিকে চলেছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আমি গভীর বেদনার সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই—বাংলার মাটিতে গরিব দরদি সরকারের প্রতিনিধি হয়ে বসে আছেন, মন্ত্রী হয়ে বসে আছেন। নানা রাজ্যে ও. বি. সি.-দের জন্য ডেভেলপমেন্ট এবং ফিন্যান্স কর্পোরেশনের মাধ্যমে নানা সুবিধা দেওয়া হলেও, ভারতের মোট ১৭৭-টা শ্রেণী অধিকাংশ রাজ্যে চিহ্নিত হলেও আমাদের রাজ্য কিন্তু এতে পিছিয়ে থেকে গেল। রাজ্যে মোট ২৯-টা শ্রেণীকে এর আওয়াতায় আনা হল কিন্তু মেজর ক্লাস বঞ্চিত থেকে গেল। তাই ৬ কোটি ৪০ লক্ষ টাকা এদের জন্য চিহ্নিত হওয়া সত্ত্বেও ঐ টাকা কাজে লাগানো গেল না। কেন্দ্রীয় সরকার এ বিষয়ে এগিয়ে এসেছেন অন্যান্য রাজ্যও এগিয়ে চলেছে। কিন্তু আমাদের রাজ্য অনেক পেছনে রয়ে গেল। তাই এই দৃষ্টিভঙ্গির বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ

মানস ভূঁইয়া এই বিলের যে বিষয় সেই বিষয়ে কিছু কিছু টাচ করেছেন। কিন্তু বেশিরভাগ সময়ে উনি বাজেট বক্তৃতার মতোই বলে গিয়েছেন। সেদিনকে যখন এই বিষয়ে আলোচনা হচ্ছিল তখন একই প্রশ্ন উঠেছিল, একই প্রশ্নের জবাব দিয়েছিলেন বিনয় চৌধুরি মহাশয়। আমার মনে প্রশ্ন জাগে মন্ডল কমিশন রিপোর্ট কবে দিয়েছিল, মন্ডল কমিশন রিপোর্ট দেওয়ার পরে ১০ বছর মন্ডল কমিশনের রিপোর্ট কোথায় ছিল? ১০ বছর পরে সেটাকে খোঁচাখুঁচি করে সারা ভারতবর্ষের সাধারণ মানুষের সামনে লাইমলাইটে এনেছিল কারা? এই প্রশ্নটা তারা এড়িয়ে গিয়েছিল। আলোচনা হয়ে গেছে বলে একই প্রশ্নর চর্বিত-চর্বণ করার দরকার নেই। ফলে যে প্রশ্নগুলি আছে, আমি মনে করি, ব্যাকওয়ার্ড ক্লাস অর্থাৎ অর্থনীতির দিক থেকে সামাজিক দিক থেকে যারা পশ্চাৎপদ শ্রেণী তাদেরকে যদি আমরা অর্থনীতির দিক থেকে স্বনির্ভর করি এই ঘোষিত যে সিদ্ধান্ত আছে বা নীতি আছে, তাকে যদি আমরা কার্যকর করতে চাই আমাদেরকে মনে রাখতে হবে উন্নয়নের মূল সুর কাদের উপর দাঁড়িয়ে আছে। আজকে সমস্ত প্রশ্ন এসেছে ল্যান্ড রিফর্মস ছাড়া ভূমি সংস্কার ছাড়া সাধারণ মানুষকে জমি দেব না অথবা তার উন্নয়ন করতে হবে, এই থিওরি মেলে না। এই জিনিস হতে পারে না। আমরা যখন ল্যান্ড রিফর্মস এর কথা বলেছি, আমরা যখন পশ্চাৎপদ শ্রেণীর উন্নয়নের কথা বলেছি তখন ল্যান্ড রিফর্মস এর কথা মাথায় রেখেই বলেছি। '৫২ সালে, '৫৩ সালে ভূমি সংস্কার আইন পাস হয়েছিল, আর পাস হওয়ার পরে সেটাকে কার্যকর করা আর একটা জিনিস। কার্যকর হয়েছিল যখন প্রকৃতপক্ষে সাধারণ মানুষের যারা প্রতিনিধি এসেছিলেন, যারা এই প্রতিনিধির সভায় বসে সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন তখন সেই আন্দোলনের জোয়ার সৃষ্টি হয়েছিল। তখনই প্রকৃতপক্ষে কাজ শুরু হয়েছিল। এটা ঠিক,'৭২-'৭৭ সালে একটা রাজত্ব ছিল এখানে, সেই সময় ভূমিসংস্কার এর নামে যা হয়েছিল তার সমস্তটাই ইতিহাসে লিপিবদ্ধ আছে। পরবর্তীকালে আমরা দেখেছি, এখানে যারা আজকে কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন, তারা সেই সময় বলেছিলেন গ্রামের গরিব মানুষকে জমি দিতে হবে, পাট্টা দিতে হবে, যে সমস্ত উদ্বৃত্ত জমি, ভেস্টেড জমি যেগুলি সরকারের হাতে ন্যস্ত থাকার কথা, সেইগুলি ন্যস্ত না করে জোতদার জমিদারদের জন্য দিয়েছিলেন, তারাই আজকে আবার এখানে কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন। এই থিওরি আমরা মেনে নিতে পারি না। আমি মনে করি এই বিলের মধ্যে যে সমস্ত বিষয়গুলি আছে তার জন্য ডিপার্টমেন্ট ছাড়া হতে পারে না। এতগুলি ডিপার্টমেন্টের সমন্বয় নিয়ে একটা পশ্চাৎপদ শ্রেণীর অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া শ্রেণী তাদের উন্নয়ন করতে গেলে এতগুলি ডিপার্টমেন্টের দরকার, যাদের সমন্বয় ছাড়া এই উন্নয়ন সম্ভব নয়। আজকে দেখছি, এখানে আপনারা বলেছেন এম. এল. এ.-দের কেন রাখা হবে না, আমাদের প্রতিনিধিদের কেন রাখা হবে না, গভর্নমেন্ট তার বিলে নোটিফিকেশনে বলেছেন—"such number of other members not exeeding ten and not less then five as the State Government may, by notification, appoints." সরকার তার নোটিফিকেশন দিয়ে নমিনেটেড করতে পারবেন এই রকম ব্যবস্থা রেখে দিয়েছেন। একটা কমিটি হবে, সেই কমিটি কর্পোরেশনকে পরিচালিত করবে। তাতে গভর্নমেন্টের প্রতিনিধিত্বও থাকবে। শুধুমাত্র সেক্রেটারি, আই. এ. এস. অফিসাররা থাকবে এটা হতে পারে না। তার জন্যই এই ব্যবস্থা করা হয়েছে। কি কি বিষয় নিয়ে কর্পোরেশন কাজ করবে এই

রকম ১২টা বিষয়কে এর মধ্যে আনা হয়েছে। তারা প্লান করবে, ট্রেনিং-এর প্ল্যান করবে, এমপ্লয়মেন্টের ব্যবস্থা করবে, কো-অর্ডিনেটের ব্যবস্থা করবেন। বিভিন্ন জায়গা থেকে যে ট্রেনিংগুলো হবে, সেই ট্রেনিংগুলো থেকে যারা সিলেক্ট হবে তাদের অর্থনৈতিক ব্রেক আপ দেওয়ার ব্যবস্থা থাকবে। এই ভাবে ১২টি বিষয় সেখানে উল্লেখ আছে। আজকে একটা প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, ব্যাকওয়ার্ড কমিউনিটির যে কমিশন হয়েছে, এই কমিশনটা কিন্তু এখানেই শেষ হয়ে যায়নি। এই কমিশন কিন্তু চলতেই থাকবে এবং যতদিন যাবে এবং এই সমস্ত বিষয়গুলো থাকবে ততদিন পর্যন্ত এই কমিশনের কাজ চলবে। সেই কমিশন যে যে রেকমেন্ডেশন করবে সেই রেকমেন্ডেশনগুলো গৃহীত হবে। এখন পর্যন্ত ২৯টি উপজাতি এই তালিকাভুক্ত হয়েছে, আবার কেউ কেউ বলছে আরও কিছু সম্প্রদায় এর মধ্যে আসুক। এটা কমিশনের বিচার্য বিষয়, এর উপরে কারোর হস্তক্ষেপ করা উচিত নয়, বলেই আমরা বিশ্বাস করি। আরেকটা বিষয় বলেছেন, কমিশনের কিছু ফান্ড দরকার। ১০০ কোটি টাকার ফান্ড নিয়ে এই কমিশনের কাজ শুরু হবে। তার মধ্যে গভর্নমেন্টের কন্ট্রোল রাখার জন্য ৫১ পারসেন্ট শেয়ার সরকারের থাকবে এবং বাকি ৪৯ পারসেন্ট শেয়ার অন্যান্য ফিনান্সিয়াল ইন্সটিটিউশনের থাকবে। এর মধ্যে কোথায় অসুবিধা আছে সেটা আমরা বুঝতে পারলাম না। মাননীয় বিরোধীপক্ষের সদস্য মানসবাবু বলতে শুরু করলেন অন্য কথা। এই বিলে বলা আছে—The corporation will start functioning with the authorised captial of 100 crores of Rupees. আরেকটা জিনিস আমি উপস্থাপিত করতে চাই, ব্যাকওয়ার্ড ক্লাসের লিস্ট হওয়াতে আমাদের একটা সুবিধা হচ্ছে। আমরা এখন দেখতে পাচ্ছি, বিভিন্ন জায়গা থেকে সার্টিফিকেট নিতে আসছে আমাদের কাছে, আমাদের কাছে লিস্ট এসেছে, কোন কোন শ্রেণীকে লিস্টের মধ্যে নিয়ে আসা হয়েছে। কর্পোরেশন-এর চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যানরা যদি ঠিকমতো কাজ না করে তবে সেই কর্পোরেশন ভেঙ্গে দেবার ক্ষমতা রাজ্য সরকারের হাতে থাকছে। আমরা দেখতে পাচ্ছি এই বিলের মধ্যে অবজেকশনেবল কিছু নেই। আমরা চাই, এই বিলটা যেভাবে এসেছে, যেভাবে উপস্থাপিত করেছেন তাতে পরিষ্কার করে সবকিছু বলা আছে। এই ব্যাকওয়ার্ড ক্লাসদের প্রতি যদি আপনাদের সত্যিকারের সহানুভূতি থাকে তাহলে এর বিরোধিতা না করে আপনাদের সমর্থন জানানো উচিত। এই বিল যাতে দ্রুত রূপায়ণ হয় তার চেষ্টা করবেন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয় দি ওয়েস্ট বেঙ্গল ব্যাকওয়ার্ড ক্লাসেস ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন বিল, ১৯৯৫ যেটা এনেছেন প্রথমেই এরজন্য আমি সরকারকে ধিৎকার জানাচ্ছি কারণ অনেক দেরিতে এই বিল সরকার নিয়ে এসেছেন। আমি আশা করেছিলাম, সরকারপক্ষে যখন এই বিল সম্পর্কে বলবেন তখন পাপের প্রায়ঃশ্চিত্ত করে আত্মসমালোচনামূলক বক্তব্য তারা রাখবেন। পশ্চিমবঙ্গ যখন সব ক্ষেত্রে এগিয়ে রয়েছে বলে ওরা দাবি করেন তখন আমি আশা করেছিলাম ওরা এক্ষেত্রে পিছিয়ে রয়েছেন বলে নিজেদের কিছুটা সমালোচনা করবেন কিন্তু তা ওরা করলেন না। স্যার, এই বিল আনার পটভূমিকাটা যদি আমরা বিচার করে দেখি তাহলে দেখব যে এটা নতুন কোনও ব্যাপার নয়। অনগ্রসর শ্রেণী বা ব্যাকওয়ার্ড ক্লাসেসের জন্য সংরক্ষণের

ব্যাপার এবং তাদের ডেভেলপমেন্টের জন্য যে কর্মসূচিগুলি সেগুলি শুধুমাত্র ঐ মন্ডল কমিশনের রেকমেন্ডেশনের ভিত্তিতেই আসেনি। এরও আগে সংবিধানের ১৬(৪) ধারা অনুযায়ী তফসিলি জাতি, উপজাতি জন্য সংরক্ষণ, তাদের আর্থিক অবস্থার উন্নতির জন্য ব্যবস্থা গ্রহণ, তাদের শিক্ষার ব্যাপারে উদ্যোগ গ্রহণ, অর্থনৈতিক দিক থেকে পিছয়ে পড়া মানুষদের অগ্রসর করার জন্য রাজ্য সরকার বিশেষ ব্যবস্থা নেবেন—এগুলি বলা আছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় স্বাধীনতার এতদিন পরে এই রাজ্যে অনগ্রসর সম্প্রদায়ের জন্য সেইভাবে কিছু করা হল না। এরা প্রায় ৫১ পারসেন্টের মতোন। তারপর মন্ডল কমিশন গঠন করা হল এবং মন্ডল কমিশন তাদের রিপোর্ট দিলেন। কেন্দ্রীয় সরকার মন্ডল কমিশনের সুপারিশ কার্যকর করার সময় বিভিন্ন রাজ্যে অশান্তি হল। তারপর সুপ্রিম কোর্ট এ ব্যাপারে একটা নির্দেশ দিলেন। সেই নির্দেশের পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার মন্ডল কমিশনের রিপোর্টের ভিত্তিতে কতগুলি জাতিকে বা কতগুলি সম্প্রদায়কে ঠিক করলেন। রাজ্য সরকারকেও বলা হল যে তোমরা ব্যাকওয়ার্ড কমিশন বসাও এবং আইডেন্টিফাই কর যে কারা এরমধ্যে আসবেন। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার যারা নিজেদের গরিব দরদি, পিছিয়ে পড়া মানুষদের স্বার্থরক্ষাকারী সরকার বলে দাবি করেন স্বাভাবিক কারণে তারা তাদের ভূমিকা যথার্থভাবে পালন করবেন বলে আশা করলে দেখা গেল এই সরকার যথার্থভাবে তাদের ভূমিকা পালন করা তো দূরের কথা অনগ্রসর শ্রেণীর বিরুদ্ধে যেন তারা একটা যুদ্ধ শুরু করলেন। তাদের ভাব দেখে মনে হল এই অবহেলিত মানুষদের উপেক্ষা করাটা তারা একটা কৃতিত্ব বলে মনে করলেন। সেখানে দেখা গেল যে ওরা বিনয় চৌধুরি মহাশয়কে নিয়ে একটি কমিটি করলেন এবং সেই কমিটি যা রিপোর্ট দিলেন তাতে দেখা গেল পশ্চিমবাংলায় কোনও ব্যাকওয়ার্ড ক্লাস নেই। যদি ঐ রিপোর্ট সত্য বলে ওদের মনে হয় তাহলে আজকে বিল আনার প্রয়োজন কি? স্যার, ব্যাপারটা হচ্ছে, সেদিন ওরা বিনয়বাবুর রিপোর্টের মাধ্যমে এই বিষয়টা ধামা চাপা দেওয়ার চেষ্টা করেছিলেন। পরবর্তীকালে যখন কংগ্রেসের পক্ষ থেকে বিধানসভার ভেতরে এবং বাইরে এরজন্য সরকারের উপর চাপ সৃষ্টি করা হল এবং অনগ্রসর শ্রেণীর মানুষরা যখন সরকারের এই আচরণের প্রতিবাদে আন্দোলনে এগিয়ে এলেন তখন এই সরকারের টনক নড়ল এবং সরকার সুপ্রিম কোর্টের নির্দেশে এখানে ব্যাকওয়ার্ড কমিশন বসাতে বাধ্য হলেন। দুর্ভাগ্যের বিষয়, আজকে যখন অন্যান্য রাজ্য মন্ডল কমিশনের রিপোর্টের ভিত্তিতে, অনগ্রসর শ্রেণীর মানুষ আজকে চাকরির সংরক্ষণের সুযোগ নিয়ে চাকরি করছেন, তখন আমাদের পশ্চিমবাংলার সরকার এত এগিয়ে রয়েছেন, যে আমরা এখানে তাদের আইডেন্টিফাই করতে পারিনি। আমরা এখানে তাদের তালিকা সম্পূর্ণ করতে পারিনি, যে তাদের মধ্যে কারা অনগ্রসর ; আর কারা অনগ্রসর নয়। আজকে এদের তালিকা সম্পূর্ণ করতে পারেনি এই সরকার। আবার আপনারা তুলনা করেন কোনও কোনও সরকার এগিয়ে রয়েছে ; কোনও কোনও সরকার পিছিয়ে রয়েছে। অনগ্রসর শ্রেণীর মানুষের জন্য কি করবেন, ডেভেলপমেন্টের জন্য কি করবেন, ট্রেনিং-এর জন্য কি করবেন, ব্যবসা-বাণিজ্যের ব্যবস্থা কি করবেন ওই ১০০ কোটি টাকায়। আজকে আমাদেরকে জানাতে হবে যে আমরা এতগুলি সম্প্রদায়কে ফার্স্ট ব্যাকওয়ার্ড কমিশনের মধ্যে রেখেছি। তেলি ও তিলি অনগ্রসর এটা কমিশন থেকে পাঠিয়েছে, কিন্তু মাহিষ্য, মাহাতো, কুর্মী, সদগোপ, চৈঁই, তাঁতি এদের পাঠানো হয়নি। ১৭৭টি সম্প্রদায়ের মানুষকে যেখানে মন্ডল কমিশন বলেছে যে এদের সংরক্ষণের সুযোগ দেওয়া হোক। সুপ্রিম কোর্টের

নির্দেশে অনেক বাইন্ডিং আছে। কোনও এম. এল. এ. বা এম. পি. ফ্যামিলির ছেলে, কোনও ক্লাস ওয়ান অফিসারের ছেলেমেয়ে, যার এগ্রিকালচারাল আয় বার্ষিক লক্ষ টাকা। এরা এই ক্লাসের মধ্যে পড়লেও তারা এর সুযোগ সুবিধাগুলি পাবে না। তারা এই সমস্ত ক্লাসের লোক হয়েও বাইরে পড়ে যাচ্ছে। এরা এদের তালিকা সম্পূর্ণ করতে পারলেন না, যে ২৯টা সম্প্রদায়ের হয়েছে তারাও সার্টিফিকেট জোগাড় করতে পারে না। এই সার্টিফিকেট নিতে গেলে ক্রাইটেরিয়া ফুলফিল করতে হবে। আনসারিদের মধ্যে অনেক ভাগ আছে, কোন আনসারি এর আওতায় পড়ছে এবং তাদের কোন পদ্ধতিতে সার্টিফিকেট দেওয়া হবে সেটা আমরা জানতে পারছি না। আমরা দেখছি যে সুপ্রিম কোর্টের নির্দেশ হচ্ছে নিম্নবর্ণিত পিতা, মাতার ছেলে-মেয়েরা ওই সম্প্রদায়ের মধ্যে পড়লেও এই সুযোগ সুবিধা পাবে না। যেমন রাষ্ট্রপতি, উপরাষ্ট্রপতি, রাজ্যপাল, রাজ্য ও কেন্দ্রের মন্ত্রী, এম. পি., এম. এল. এ., সুপ্রিম কোর্টের ও হাইকোর্টের বিচারপতি, সি. এ. ইলেকশন কমিশনের চেয়ারম্যান ও অন্যান্য সাংবিধানিকভাবে গুরুত্বপূর্ণ পদাধিকারি ব্যক্তি, পিতা-মাতার মধ্যে একজনও রাজ্য বা কেন্দ্রীয় সরকার বা সংস্থা বা সাহায্যপ্রাপ্ত প্রতিষ্ঠানের প্রথম শ্রেণীর অফিসার যদি পিতা-মাতা দুজনেই দ্বিতীয় শ্রেণীর অফিসার হন, শিক্ষা প্রতিষ্ঠানের ও সামরিক বাহিনীতে অনুরূপ পদাধিকারী ডাক্তার, ইঞ্জিনিয়ার, অ্যাডভোকেট, সি. এ. অধ্যাপক, ফিল্ম ডিরেক্টার ও কোম্পানির ডিরেক্টার, সিনেমা হলের মালিক, নার্সিং হোমের মালিক, কোল্ড স্টোরেজের মালিক, চা ও রাবার বাগানের মালিক, কৃষি ও ব্যবসা থেকে বার্ষিক আয় যদি ১ লক্ষ টাকার উপর হয়, যদি বাবা-মা সম্পদ কর দেয় ল্যান্ড সিলিং অ্যাক্ট অনুযায়ী জমি আছে ঐ জমির ৮৫ শতাংশ যদি সেচ সেবিত হয় ইত্যাদি। এরা ওই সম্প্রদায়ের মধ্যে পড়লেও তারা ও. বি. সি. বলে গণ্য হবে না। যখন এস. ডি. ও. অফিস থেকে সার্টিফিকেট নিতে যায় দেখা যায় তারা সার্টিফিকেট পাচ্ছে না। আপনারা অনেক দিন পরে হাইকোর্টের চাপে পড়ে একটা ব্যাক ওয়ার্ড কমিশন বসালেন ও ২৯টি কমিউনিটিকে রেকমেন্ড করলেন।

[4-40 — 4-50 p.m.]

ও. বি. সি.-দের সার্টিফিকেট দিতে পারেননি। তাহলে বেনিফিসিয়ারি কি করে হবে, বেনিফিটটা কারা নেবে? আপনি ইনফ্রাস্ট্রাকচার তৈরি করতে পারছেন না। তা আপনাকে যদি আমরা বলি, এই সরকার মন্ডল কমিশনের বিরোধী সরকার, মন্ডল কমিশনের রিপোর্টকে কার্যকর করার বিরোধী—তাহলে অন্যায় কি বলা হ'ল? বাস্তব অবস্থা তো তাই চলছে? আপনাদের ইতিহাস থেকে আমরা সেটাই দেখতে পাচ্ছি। আপনারা গোড়াতেই বলেছেন, পশ্চিমবাংলায় ব্যাক-ওয়ার্ড ক্লাস নেই। কিন্তু আজকে তো আমরা তার উল্টোটা দেখতে পাচ্ছি। আপনারা তফসিলি সম্প্রদায়ের কথা বলেছেন। তফসিলি সম্প্রদায়ের ক্ষেত্রেও আজকে ঠিক তাই হচ্ছে। তারা সার্টিফিকেট পাচ্ছে না। কারণ যে সমস্ত নিয়ম-কানুন মেনে সার্টিফিকেট নিতে হয়, এস. ডি. ও. অফিসে যেতে হয় তাতে পায়ের জুতোর সোল ক্ষয়ে গেলেও সার্টিফিকেট পাওয়া যায় না। কিন্তু ১৮ বছরে ক্ষমতায় থেকেও আপনি এজন্য একটা সহজ পথ তৈরি করতে পারেননি। শুধু বক্তৃতা দিয়ে অনগ্রসর মানুষের উন্নতি করা যাবে না, তাদের অগ্রসর করা যাবে না। যদি তা যেত তাহলে ভারতবর্ষের অনগ্রসর মানুষদের এতদিনে অনেক উন্নতি ঘটে যেত। এ বিষয়ে আপনারা শুধু মাঠে-ময়দানের বক্তৃতা করছেন কাজের

কাজ কিছু করেছেন কি? আজকে মন্ত্রী মহাশয় জবাব দেবার সময় বলুন যে, কত অনগ্রসর শ্রেণীর সার্টিফিকেট ইস্যু হয়েছে? এবং তা কত লোককে দিতে পেরেছেন? কত সংরক্ষণের সুযোগ পেয়েছেন? অন্যান্য রাজ্যে যেখানে কিছু সংখ্যক মানুষ এই সুযোগ পেয়ে গেছে, বিভিন্ন ডিপার্টমেন্টে ও. বি. সি.-র লোকেরা চাকরিতে ঢুকছে তখন আজকে রাজ্য সরকারের মাননীয় মন্ত্রী এখানে দাঁড়িয়ে বলুন যে, এই রাজ্যে এতগুলো ও. বি. সি.-কে চাকরি দিতে পেরেছি বা এতগুলো ও. বি. সি.-কে কর্মসংস্থানের ব্যবস্থা করতে পেরেছি, এতগুলো ও. বি. সি.-কে ব্যাঙ্ক লোনের মাধ্যমে অবস্থার উন্নতি ঘটাতে পেরেছি, এতগুলো ও. বি. সি.-কে ট্রেনিং-এর সুযোগ করে দিতে পেরেছি। আমরা তো কালকে এবিষয়ে একটা প্রস্তাব নিয়ে এসেছিলাম কিন্তু আপনারা তার কোনও উত্তর দিতে পারলেন না। তাহলে কি আজকে আমরা আপনাদের বিরুদ্ধে বলতে পারব না? এখানে মাননীয় সদস্য প্রভঞ্জনবাবু অনেক বক্তৃতা করে গেলেন। 'বামফ্রন্ট সরকার সংগ্রামের হাতিয়ার, গরিবের হাতিয়ার' ইত্যাদি— এককালে ছিল এসব। কিন্তু এখন এই বামফ্রন্ট সরকার অনগ্রসর শ্রেণীর মানুষের শোষণের হাতিয়ার ছাড়া কিছু নয়। এই সরকার অনগ্রসর শ্রেণীর বিরুদ্ধে যুদ্ধ করার হাতিয়ার ছাড়া আর কিছু নয়। সেই সব বক্তৃতার কথা এখন আপনারা ভুলে গেছেন— ভাষাটাকে এখন পাল্টে ফেলুন। প্রভঞ্জনবাবু, আপনার বক্তৃতার তথ্যটা কোথা থেকে পেলেন যদি জানতে পারতাম তাহলে ভাল হত। আপনি এখানে কৃষি ক্ষেত্রে কৃষকদের উন্নতির কথা নিয়ে চলে এলেন। কিন্তু আমরা তো আজকে এখানে ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্টের বাজেটে বক্তৃতা করতে আসিনি। মাননীয় সদস্য বিনয় চৌধুরির বাজেট বক্তৃতা যখন ছিল তখন এটা বললে ভাল করতেন। কৃষকদের কত বর্গা জমি দেওয়া হয়েছে সেটা শুনতে পেতেন। আপনি এবং আপনাদের সরকারের মন্ত্রী বিনয়বাবু কেন বললেন পশ্চিমবাংলায় ও. বি. সি. নেই? ও. বি. সি. যদি নাই থাকে তাহলে ২৯-টা নাম এল কোথা থেকে? ২৯-টা নাম ব্যাক-ওয়ার্ড কমিশনে পাঠানো হল কি করে? তাহলে এই যে দেরি হল এবং এখানে মানুষ সার্টিফিকেট পাচ্ছে না তার জন্য দায়ী কারা? দায়ী আপনারা। আর সেই জন্য আজকে আমরা আপনাদের বিরোধিতা করছি। এই বিল আনতে গিয়েও আপনারা দলবাজি করেছেন। আর ইলেকশনকে এত ভয় পান কেন? এই ইলেকশনে রিগিং-টিগিং করা যাবে না বলে নাকি? আরেকটা জিনিস, সব ক্ষেত্রেই আপনাদের নমিনেশন বোর্ড করার আগ্রহ খুব বেশি দেখা যাচ্ছে। একটু আগে একজন মন্ত্রী একটা বিল নিয়ে এলেন। সেখানে দেখছি নমিনেটেড মেম্বার থাকবে বলা হয়েছে। আবার এখন দেখছি আপনি একটা বিল এনেছেন তাতেও ৫ থেকে ১০ জন মেম্বারকে নোমিনেট করার কথা বলেছেন। আপনি ডিপার্টমেন্টাল ৭ জন সেক্রেটারিকে এই কর্পোরেশনের মধ্যে এনেছেন। ৭ জন সেক্রেটারি কর্পোরেশনের মেম্বার হচ্ছেন। বোর্ডের চেয়ারম্যান সেও আপনাদের নোমিনি, তাকেও নিয়ে এসেছেন। তারপর যেগুলোকে নিয়ে এসেছেন সেগুলোকে আপনি আবার ৫ থেকে ১০ জনকে নমিনেটেড করবেন। কিন্তু কিসের ভিত্তিতে এটা করবেন? আবার দেখা যাচ্ছে, প্রভঞ্জনবাবুর মতো লোক রেশন দোকানের মালিক হলেও কলেজের গভর্নিং বডির মেম্বার হন। ক্লাস ফাইভ পর্যন্ত বিদ্যা আছে কিনা সন্দেহ, টিপ সই দিয়ে যারা সই করেন তারা আবার কলেজের গভর্নিং বডির মেম্বার হন। ঐ কান্তিবাবু শিক্ষামন্ত্রী থাকা কালে অনেক স্কুলে এমন হয়েছে, এখন আবার হচ্ছে। সেই রকমভাবে আপনি এইসব লোকেদের নমিনি করবেন। নমিনেশনের এত প্রবণতা কেন? এত

নমিনি বাড়াতে চাইছেন কেন? এ বিষয়ে আপনি খোলা মনে কাজ করতে পারছেন না। সেই জন্য মাননীয় মন্ত্রী মহোদয়কে বলব, আসুন অতীতের পাপের প্রায়শ্চিত্ত করুন, খোলা মন নিয়ে এগিয়ে আসুন। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যারা অবহেলিত মানুষ পিছিয়ে পড়া মানুষ তারা আজকে কেন্দ্রীয় সরকারের নির্দেশে, কেন্দ্রীয়সরকারের অ্যাক্টিভিটির ফলে অনেক উন্নত হচ্ছে, তাদের অগ্রগতি হচ্ছে। আজকে আপনারাও চোখ বুজে না থেকে এগিয়ে আসুন মন্ডল কমিশনের সুপারিশকে যাতে তাড়াতাড়ি কার্যকর করা যেতে পারে তার জন্য এগিয়ে আসুন। অনেক সম্প্রদায়ের মানুষ এর মধ্যে রয়েছে। ১৭৭-টার মধ্যে এখানে ২৯-টা হয়েছে। এখনও ১৪৮-টা সম্প্রদায়ের মানুষ এর দিকে তাকিয়ে রয়েছে। এই সংখ্যা আমাদের রাজ্যে ৫১ শতাংশ। অর্থাৎ ঐ ৫১ শতাংশ মানুষ তারা এখনও তাকিয়ে রয়েছে। মন্ডল কমিশন মাত্র ২৭% সংরক্ষণের কথা বলেছে এবং সেদিকে এখনও এ-রাজ্যের ৫১% মানুষ তাকিয়ে আছে। সংখ্যার দিক দিয়ে এরা—মোট সংরক্ষণের পরিপ্রেক্ষিতে—খুবই কম। আপনাদের অবিচারের জন্য, ইঞ্জাস্টিসের জন্য এরা বঞ্চিত হচ্ছে। এই বঞ্চনা দূর করুন। অন্যান্য রাজ্যের তুলনায় আমরা এ-ক্ষেত্রে অনেক পিছিয়ে আছি। আপনারা তাড়াতাড়ি এগিয়ে আসুন। দেরিতে হলেও এই বিল এনেছেন। এখন অতীতের ভুলের প্রায়শ্চিত্ত করুন। আপনাদের শুভ বুদ্ধি জেগে উঠুক, এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

## Eighty Third Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I present the 83rd Report of the Business Advisory Committee which met at my chamber today and recommended the following business of the House and allocation of time.

| | | |
|---|---|---|
| 3. 8. 95 : Thursday | The West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1995 (Introduction, Consideration and Passing) | $^1/_2$ hour |
| 4. 8. 95 : Friday | (1) The West Bengal Municipal Corporation (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | 1 hour |
| | (2) The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | $^1/_2$ hour |
| | (3) The West Bengal Non-Government Educational Institutions and Local Authorities (Conduct of Provident Fund of Employees)(Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | 1 hour |
| | (4) The West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1995. (Introduction, Consideration and Passing) | 1 hour |

N.B. : There will be no Mention Cases on 3. 8. 1995.

**Shri Probodh Chandra Sinha :** Sir, I beg to move that the 83rd

Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was then put and agreed to.

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, একটা জিনিস রোজ দেখছি, কালকেও দেখেছি চিফ হুইপ একটা অ্যামেন্ডমেন্ট এনে হাউসে অনুপস্থিত ছিলেন, ফলে তার জন্য অপেক্ষা করতে গিয়ে হাউসের অনেকটা সময় নষ্ট হয়ে গিয়েছিল। অ্যামেন্ডমেন্ট-টার দরকার ছিল বলে আমরা কিছু বলিনি। চিফ হুইপকে ডেকে আনতে হয়েছিল। আজকেও দেখছি মন্ত্রী একটু আগে সভায় ছিলেন না, ফলে কিছুটা সময় আমাদের নষ্ট হল। রোজ এই ভাবে কি করে সভা চলবে। আপনি এ-ব্যাপারে সরকার পক্ষকে একটু বলুন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান, ঘোড়া চালায় কে, ঘোড়ার চালক। চালক ঠিকমতো না চালালে ঘোড়া ঠিকমতো চলবে না। হাউস চালাবে কে, হাউস চালাবে বিরোধীরা। তারা যদি ঢিলে দেয়, হাউস ঢিলে হয়ে পড়বে। যদি বিরোধীরা তৎপর থাকে তাহলে রুলিং পার্টিও তৎপর হবে। যদি আপনারাই ঝিমিয়ে পড়েন তাহলে রুলিং পার্টির তৎপরতার দরকার কি? কিন্তু এটা ঠিক, সবসময় রুলিং পার্টির সজাগ থাকা দরকার। বিরোধীরা সংখ্যায় যতই ছোট হক, সেটাকে টেকেন ফর গ্রান্টেড করা উচিত নয়, আন্ডার এস্টিমেট করা উচিত নয়। শত্রুকে দুর্বল মনে করার কোনও কারণ নেই। এটা মনে করলে বিপদে পড়তে হবে।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মিঃ স্পিকার স্যার, আমি এই বিলের সম্বন্ধে কিছু বলতে চাচ্ছি না। তবে এই বিল যার উপর বেস করে করা হয়েছে সেই আগেকার কথা আমাকে মনে করিয়ে দিচ্ছে। অর্থাৎ যে কমিশন এটা করল, ১৭৭-র পরিবর্তে কয়েকটা—এই যে ও. বি. সি. এটার সম্বন্ধে আমাদের বক্তব্য থাকা উচিত যে এটা ঠিক হয়নি। কারণ তারা যেভাবে করেছেন ঠিক প্রপারলি করা হয়নি। অবশ্য এর জন্য হায়ার কোর্টে বোধ হয় মুভ হচ্ছে বা হবে। কিন্তু এটার অ্যাপ্লিকেশন আন্ডার দি সারকামস্টান্সেস ঠিকই আছে। কিন্তু আসল কথা হচ্ছে, বহু বাদ পড়ে গেছে। সে সম্বন্ধে চিন্তা-ভাবনা না করলে হবে না। কারণ এটা হচ্ছে ফর সোশ্যাল জাস্টিস। এক কথায় সোশ্যাল জাস্টিসের জন্য করা হচ্ছে। কারণ দেখা গেছে, আজকের যে অবস্থা তাতে মিডল্ ক্লাস ইন্টেলিজেন্সিয়া—আমি বলব, বায়াসড উইথ দি হায়ার কাস্ট এই যে অবস্থায় আছে, সেই অবস্থাকে সত্যিকারের যদি চেঞ্জ করা যায়—আমি এই কথা বলছি না এর ফাঁক দিয়ে বড় লোকেরা বেরিয়ে যাবে—আমি এই কথা বলতে চাই, ও. বি. সি. ফর সোশাল জাস্টিস করার কথা। প্রিলিমিনারি স্টেজে নেই। কাজেই এই বিলে যে অসুবিধাগুলি আছে সেগুলির সম্বন্ধে চিন্তা-ভাবনা করে দেখবেন।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তফসিলি জাতি ও উপজাতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় এই সভায় দি ওয়েস্ট বেঙ্গল ব্যাকওয়ার্ড ক্লাসেস ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন বিল, ১৯৯৫ যেটা উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে, আমাদের সমাজে পিছিয়ে পড়া যে সমস্ত

জনগোষ্ঠী আছে তাদের চিহ্নিত করে একটা করে সার্টিফিকেট হাতে ধরিয়ে দিলেই সমস্যার সমাধান হবে না কিংবা সরকারি ও আধা-সরকারি জায়গায় শতকরা ৫ ভাগ তাদের জন্য চাকরি সংরক্ষিত রেখে দিলেই সমস্যার সমাধান হবে না। তাই আজকে যে পদক্ষেপ হচ্ছে এই বিলের মাধ্যমে, একটা কর্পোরেশন গঠন করা—একে সাধুবাদ জানাতেই হয়। সরকারের উদ্দেশ্য এই সমস্ত অনুন্নত বা পশ্চাদপদ যে জনগোষ্ঠীগুলি আছে তাদেরকে কি করে অর্থনৈতিক দিক দিয়ে এগিয়ে আনা যায়, তাদের স্বনির্ভরতার পথে কি করে সহায়তা করা যায় এই উদ্দেশ্য নিয়ে আজকে বিল উত্থাপিত হয়েছে। এই বিলে একটা কর্পোরেশন গঠন করতে চাওয়া হয়েছে। সেই কর্পোরেশন কাদের নিয়ে গঠিত হবে, কিভাবে তারা কাজ করবে, কোন কোন কাজের আওতার মধ্যে আসবে এই সমস্ত বিশদ বিষয় এই বিলের মধ্যে রাখা হয়েছে। আমি কয়েকটি খুঁটি-নাটি বিষয় মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যেমন, এই কর্পোরেশনের জন্য একটা ইনিসিয়াল ক্যাপিটাল ফরমেশনের জন্য একটা ব্যবস্থা রাখা হয়েছে। সেখানে ১০০ কোটি টাকার মতোন মূলধন গঠন করা হবে। তার শতকরা ৫১ ভাগ রাজ্য সরকার ইক্যুইটি বাবদ দেবেন আর বাকি শেয়ার অন্যত্র সংগ্রহ করা হবে।

কিন্তু এই শেয়ারের জন্য যে ডিভিডেন্ড সেই ডিভিডেন্ডের কোনও গ্যারান্টি নেই। রাজ্য সরকার তার কোনও গ্যারান্টি দিচ্ছে না। কত দেবেন তার একটা লিমিট ঠিক করে দেবেন। আদৌ দেবেন কিনা, মিনিমাম কোনও ডিভিডেন্ড দেওয়া যাবে কিনা, সেই বিষয়ে সরকারের কোনও গ্যারান্টি নেই। শুধু তাদের 'প্রিন্সিপ্যাল'—সেটার গ্যারান্টি রাজ্য সরকার দিচ্ছেন। এতে যারা শেয়ার কিনবেন অর্থাৎ প্রাইভেট কনসার্ন তারা কিন্তু উৎসাহিত হবেন। যদি একটা মিনিমাম ডিভিডেন্ড অ্যাসিওরড না থাকে তাহলে তারা কিসের শর্তে শেয়ার কিনতে এগিয়ে আসবেন, আমি বিষয়টা ভেবে দেখার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা হচ্ছে—এই কর্পোরেশন কনস্টিটিউশন নিয়ে। এতে বলা আছে কতজন এক্স অফিসিও নমিনেটেড মেম্বার থাকবেন। গোটা বিভাগে যারা সচিব আছেন তারা থাকবেন, এবং সরকারের মনোনীত অনধিক ১০ জন, ন্যূনতম ৫ জন থাকবেন নমিনেটেড মেম্বার হিসাবে। কিন্তু শেয়ার হোল্ডার যারা হবেন, তাদের তরফে প্রতিনিধি রাখার একটা ব্যবস্থা এই রুলসে আছে সেটা রাখা হয়েছে কিন্তু রুলসের মধ্যে। রুলসে তাদের প্রতিনিধি নির্বাচনের মধ্যে একটা সংশোধনী রাখা হয়েছে। কিন্তু কতজন নির্বাচিত থাকবেন? এটা আইনের মধ্যে বলে দিলে ভাল নাকি, সর্বোচ্চ কতজন শেয়ার হোল্ডার ইলেকটেড হয়ে আসবেন। এতে সংখ্যাটা চেঞ্জ হতে পারে। শেয়ার হোল্ডারের সংখ্যা অনুযায়ী এই কলেবর বৃদ্ধির পরিপ্রেক্ষিতে যখন ইনিসিয়াল পিরিয়োড শুরু করা হবে, ঠিক সেই সময় তাদের একটা সংখ্যা ঠিক করে দিলেই বোধহয় ভাল হত। আরও একটা জায়গায় মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সরকার বলেছেন যে, এখানে যে ম্যানেজিং ডাইরেক্টর, জেনারেল ম্যানেজর, অ্যাকাউন্টস অফিসার এই সরকার নিযুক্ত করবেন। তাদের পে, টার্মস অ্যান্ড কন্ডিশনস অব সার্ভিস কি হবে, না হবে সেটা সরকার ঠিক করে দেবেন। কিন্তু অন্যান্য অফিসার এবং এমপ্লয়ি তাদের নিয়োগ করবেন কর্পোরেশন। কিন্তু নিয়োগের জন্য সরকারের কোথাও অনুমতি নেওয়ার ব্যবস্থা নেই। যেখানে সরকার শতকরা ৫১ ভাগ ইক্যুইটি শেয়ার কিনবেন সেখানে সেই সংস্থায় কত অফিসার, কত কর্মীকে নিযুক্ত করবেন কর্পোরেশন, সেই বিষয়ে কোনও সরকারের

প্রাক অনুমতির ব্যবস্থা রাখা হয়নি। শুধু তাদের পে কত হবে, অন্যান্য টার্মস এবং কন্ডিশনস কি হবে সেটার সরকারের অনুমোদনের ব্যবস্থা আছে। সেই সংখ্যাটা কত, কতজন অফিসার, কর্মচারীকে এই কর্পোরেশন নিযুক্ত করবেন তার ভাগ নেই। এটাতে অবাধ স্বাধীনতা দেওয়া আছে। এটা রাখা যাবে কিনা, সেটা ভেবে দেখবেন। কিন্তু এর এরিয়া অফ অপারেশন ও টোটাল ইনফ্রাস্ট্রাকচার কি হবে সেই বিষয়ে মাননীয় মন্ত্রী বিলে উল্লেখ করেননি। এই কর্পোরেশন কোথায় কাজ করবে—কার্যালয় কোথায় হবে, জেলায়, জেলায় বা কোনও রিজিওনাল স্তরে এর কোনও শাখা অফিস থাকবে কিনা। না সারা রাজ্যের মানুষ এই ব্যাকওয়ার্ড শ্রেণীর মানুষ যারা আছেন, তাদের সুযোগ সুবিধার জন্য কি এই রাজধানীতে ছুটে আসতে হবে? না কি জেলায় জেলায় শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব এর যে অফিস আছে, সেখানে যে আদার ব্যাকওয়ার্ড ক্লাসেস হচ্ছে, তাদের সেখানে অফিস থাকবে যাতে করে সংশ্লিষ্ট অনুন্নত শ্রেণীর মানুষ যারা আছেন, তারা যাতে বিভিন্ন কাজকর্ম, সুযোগ সুবিধার জন্য নিকটবর্তী স্থানে যোগাযোগ করতে পারেন—সেটাও দেখার দরকার আছে। আমি আশা করব মাননীয় মন্ত্রী এই বিষয়ে আলোকপাত করবেন।

[5-00 — 5-10 p.m.]

এই পুরো পরিকাঠামোট' কি ধরনের হবে এই প্রসঙ্গে যাদের জন্য আজকে এই কর্পোরেশন গঠন করা, এই সুযোগ সুবিধার ব্যবস্থা করা সেই কাজটা করতে দেরি হয়েছে ঠিকই কিন্তু আর যাতে দেরি না হয় এবং এরূপ যাতে কাজটা ত্বরান্বিত হয় সেই বিষয়ে অবশ্যই মাননীয় মন্ত্রীকে ভেবে দেখার জন্য অনুরোধ জানাব। এই সঙ্গে যারা ও. বি. সি. বলে চিহ্নিত হবার দাবিদার তাদের ব্যাপারটা যথাযথভাবে যাতে নিষ্পত্তি হয়, কমিশনের ব্যাপারটাও নিষ্পত্তি হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। আর সার্টিফিকেট দেওয়ার ব্যাপারটা কিছু ধোঁয়াশার মধ্যে রয়েছে। সেটা পরিষ্কারভাবে উল্লেখ করা দরকার। কারা সার্টিফিকেট পাবার অধিকারি কারা নয়, আমি একজন শিক্ষকের ছেলের সার্টিফিকেট পাবার ব্যাপারে মাননীয় মন্ত্রীর কাছে গিয়েছিলাম। কারণ এস. ডি. ও. দেননি ইনকাম বেশি আছে বলে দেননি এস. ডি. ও. ইনকামের সিলিংটা জানেন না, কাজেই এটা দেখার জন্য অনুরোধ জানাব। এ ব্যাপারটা পরিষ্কার করার জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ব্যাকওয়ার্ড ক্লাসেস ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন বিল ১৯৯৫ যেটা এসেছে আমি তাকে সমর্থন করছি এবং দু-একটি কথা বলছি, সময় খুব কম। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা অত্যন্ত সচেতনভাবে— লেখাপড়া জানা সদস্যরা অচেতন ভাবে—অনেক কথা বলে গেলেন। যে বিলটা এসেছে তাতে মন্ত্রীর হাত পা বাঁধা, কারণ কতকগুলি ক্ষেত্রে সুপ্রিম কোর্টের ভারডিক্টের জন্য গন্ডি বাঁধা হয়ে গেছে। তাদের যে নির্দেশিকা আছে তাতে মাননীয় মন্ত্রী কর্পোরেশন গঠন করতে বাধ্য। বিধানসভায় বসে তার বিরোধিতা করলে সুপ্রিম কোর্টের রায়ের বিরোধিতা করা হবে। সেটা সহজ কথা নয়। এর কতকগুলি ধারা আছে। ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট, বামফ্রন্টের কোনও বদ উদ্দেশ্য নেই। কমিশন হয়েছে, সুপ্রিম কোর্ট আছেন মাথার উপর তারা কতকগুলি

কাজের ধারা বা পদ্ধতি ঠিক করবেন। ব্যাকওয়ার্ড ক্লাশদের তুলে ধরার জন্য বামপন্থীরাই আন্দোলন করেছেন, এটা তো স্বীকার করবেন। গভর্নমেন্ট যে কর্পোরেশন গঠন করছেন সে ব্যাপারে মাননীয় মন্ত্রীকে আমি বিনয়ের সঙ্গে বলতে চাই, একটা অবহেলিত শ্রেণীকে নার্সিং করতে চাই তারা যাতে সমাজে মর্যাদা সম্পন্ন জায়গায় পৌছাতে পারে। তফসিলি জাতি ব্যাকওয়ার্ড ক্লাশরা যাতে সমান ভাবে মানুষের মর্যাদা ভোগ করতে পারে তাদের সকলের সেই স্বার্থটা আপনি দেখবেন। স্টেট গভর্নমেন্টের কাছে যেটুকু এমপ্লয়মেন্টের ক্ষমতা আছে যতদূর সম্ভব চেষ্টা করছেন। আমি বিনয়ের সঙ্গে মন্ত্রী মহাশয়কে বলব এবং মাননীয় বিরোধী দলের কাছে তাদের বক্তব্যের তীব্র সমালোচনা করতে চাই এমপ্লয়মেন্টের কথা বলছেন মাননীয়া ইন্দিরা গান্ধী সব জায়গায় নো এমপ্লয়মেন্ট বলে সাইনবোর্ড টাঙিয়ে দিয়েছিলেন। রেল, ব্যাঙ্ক, জীবনবিমা সবই বন্ধ, চাকুরি দিলেন না। রাজ্যের জন্য তো ৩টি ভাঙ্গা জায়গা আছে, তার সীমিত ক্ষমতা। মাননীয় দীনেশ ডাকুয়াকে বলছেন, আপনি ঐ জায়গায় গিয়ে বসলেও একই ব্যাপার হবে। আপনাদের ক্ষমতা আছে, সমস্ত দরজাই তো বন্ধ করে দিয়েছেন। মাননীয় নরসিংহ রাও, শ্রীমতী ইন্দিরা গান্ধীর যে সাইনবোর্ড ছিল তা একটা জায়গা থেকে নামাতে পেরেছেন? আমি যেটা বলতে চাই, এমপ্লয়মেন্টের স্কোপ আছে? আপনাদের এটা ভাবতে হবে, শুধু এখানে দাঁড়িয়ে সমালোচনার নামে সমালোচনা করলে হবে না।

আজকে এমন একটা বিলের বিষয়ে আলোচনা করছি, যারা ব্যাকওয়ার্ড, যারা নির্যাতীত, নিষ্পেশিত, প্রতিদিন কাগজ দেখলে দেখা যাবে যে তফসিলি আদিবাসী মহিলার উপরে অমুক হয়েছে, তমুক হয়েছে। তাদের মর্যাদা দিয়ে সমাজে উন্নয়ন করার জন্য এই ডেভেলপমেন্ট অ্যান্ড ফাইনান্স বিল এসেছে, কারণ অর্থের প্রয়োজন আছে। কর্পোরেশন হলে নানা ভাবে নার্সিং করতে পারবে, নানা ধরনের ব্যবস্থা নিতে পারবে। কাজেই আমি বিরোধী সদস্যদের কাছে অনুরোধ করব যে, এই বিল আপনারা সমর্থন করুন। আর একটা কথা হচ্ছে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যাতে এমপ্লয়মেন্টের সুযোগ বাড়ানো যায় সেটাও আপনারা দেখবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে ২/১টি কথা বলতে চাই। আজকে মাননীয় সদস্য শক্তি বল এমপ্লয়মেন্টের কথা বলেছেন। আজকে যেখানে যাওয়া যাচ্ছে সব পথ রুদ্ধ। আমি আইন পড়াশুনা করি। আমি জানি যে ইন্ডিয়ান লিমিটেশন অ্যাক্ট, ইন্ডিয়ান স্পেসিফিক রিলিফ অ্যাক্ট ইত্যাদি আছে। কিন্তু সেটা কেন্দ্রীয় সরকার সংশোধন করতে পারেন। তার ধারা, উপধারা যদি সংশোধিত না হয় তাহলে বহু ক্ষেত্রে বাধা আসবে। পশ্চিমবঙ্গ সরকার থেকে শিডিউল্ড কাস্টদের জমি দেবার ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হয়েছে, কিন্তু সেখানে দেখা যাবে যে ভারতবর্ষের সংবিধান যদি সংশোধিত না হয় তাহলে সে ক্ষেত্রে বাধা আসবে। আজকে ইন্ডিয়ান লেবার অ্যাক্টের ধারা, উপধারা যদি পরিবর্তন করা না হয় তাহলে শিডিউল্ড কাস্টের লোকেরা কোনও কল পাবে না, তাদের দিনের পর দিন হয়রানি হতে হবে, তারা কিছু করতে পারবে না। আজকে এমপ্লয়মেন্ট এক্সেচেঞ্জের মেম্বার যারা আছেন, তারা শুধু মাত্র জয়দ্রথের মতো দার পাহারা দিচ্ছে। ঘরের মধ্যে কি হচ্ছে সেটা দেখার দরকার নেই। আজকে একথা সত্য যে শিডিউল্ড কাস্টের লোকেরা কোনও কল পাচ্ছে না। কাজেই ইন্ডিয়ান লিমিটেশন অ্যাক্ট, ইন্ডিয়ান স্পেসিফিক

রিলিফ অ্যাক্ট পরিবর্তন করতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে, আমরা দেখছি যে ব্যাঙ্কে গেলে অনেক ক্ষেত্রে তারা ব্যাঙ্কর থেকে টাকা পাচ্ছে না। আপনারা জানেন যে, ব্যাঙ্ক যেগুলি চলছে, সেগুলির মস্তক রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার কাছে বাধা আছে। সেখান থেকে বেরিয়ে আসার ক্ষমতা কারও নেই। কাজেই তাদের নির্দেশে এদের চলতে হবে। স্টেট গভর্নমেন্টকে কিছু করতে হলে বহু কষ্টের মধ্যে দিয়ে যেতে হবে। আমাদের রিজার্ভ ব্যাঙ্ক সমস্ত ব্যাঙ্ককে কন্ট্রোল করছে। আমাদের ভারতবর্ষের যে সংবিধান, সেই সংবিধান সংশোধনের ক্ষমতা একমাত্র কেন্দ্রীয় সরকারের আছে, অন্য কোনও স্টেট গভর্নমেন্টের নেই। স্টেট গভর্নমেন্ট তার সীমিত ক্ষমতার মধ্যে যা করতে পারেন সেটা তারা করছেন। যেমন তারা কমিশন বসিয়েছেন এবং চেষ্টা করছেন যে কিভাবে ও. বি. সি.-দের এগিয়ে নিয়ে যাওয়া যায়, কি ভাবে তাদের উন্নতি করা যায়। শিডিউল্ড কাস্টদের সার্টিফিকেটের ব্যাপারে স্টেট গভর্নমেন্ট অনেকবার কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি লিখেছেন, আমাদের মুখ্যমন্ত্রীও চিঠি লিখেছেন, কিন্তু এখনও পর্যন্ত কিভাবে এটা দেওয়া যাবে সেই সম্পর্কে কোনও সম্ভাব্য আভাস পাওয়া যায়নি। আজকে সেজন্য এই বিলকে আমি সমর্থন করছি এবং সকলকে সমর্থন করার জন্য অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় পশ্চিমবঙ্গে ব্যাকওয়ার্ড ক্লাসেস ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন নিয়ে যে বিল হাউসে এনেছেন তার বিরোধিতা করার কিছু নেই, তার কারণ আমরা কংগ্রেসের পক্ষ থেকে এই সরকারকে বার বার চাপ দিয়েছিলাম যে তারা যেন ব্যাকওয়ার্ড ক্লাসের উন্নতির জন্য ব্যবস্থা গ্রহণ করেন, আমি মাননীয় মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ করছি যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যারা আদার ব্যাকওয়ার্ড ক্লাসেস বা ও. বি. সি. তাদের বিরুদ্ধে বিনা কারণে অবিচার করেছেন এবং তাদের অবস্থার উন্নতির জন্য যা ব্যবস্থা নেওয়া দরকার ছিল তার অনেকটাই তারা সময়মতো নেননি। আমি একটা একটা করে উদাহরণ দিয়ে জানাই যে, স্যার আপনি জানেন, এ সম্পর্কে সুপ্রিম কোর্ট যে রায় দিয়েছিলেন সেই রায় বেরিয়েছিল ১৬ই নভেম্বর, ১৯৯২, তখন পর্যন্ত ভারতবর্ষের বেশিরভাগ রাজ্য তাদের ব্যাকওয়ার্ড ক্লাস নোটিফাই করে দিয়েছিলেন। যে রাজ্যগুলো তখনও পর্যন্ত ব্যাকওয়ার্ড ক্লাস নোটিফাই করেনি পশ্চিমবঙ্গ তার মধ্যে একটি। তার ফলে অন্যান্য রাজ্যে এরই মধ্যে ব্যাকওয়ার্ড ক্লাস চাকরি পেতে শুরু করেছে। ১৯৯২ সালে সুপ্রিম কোর্ট রায় দেওয়ার পর কেন্দ্রীয় সরকার অর্ডার দিলেন যে ব্যাকওয়ার্ড ক্লাসের জন্য রিজার্ভেশন করা হবে ২৭ পারসেন্ট। সেই রায় দেওয়ার পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নেওয়ার পরও পশ্চিমবঙ্গ ব্যাকওয়ার্ড ক্লাস নোটিফাই করেনি। তার ফলে এখন কেন্দ্রীয় সরকারে ব্যাকওয়ার্ড ক্লাস ২৭ পারসেন্ট রিজার্ভেশনের যে সুযোগ পাচ্ছেন সেই সুযোগ পশ্চিমবঙ্গে তাদের পেতে দেরি হচ্ছে। এখানে একটা বিচিত্র ব্যাপার পশ্চিমবঙ্গ সরকার করেছেন—ব্যাকওয়ার্ড ক্লাস সম্পর্কে তারা একটা ব্যাকওয়ার্ড ক্লাসেস কমিশন তৈরি করেছেন, সেন কমিশন, সল্টলেকে তার বিরাট অফিস। যেখানে ১৭৭টি ক্লাসকে ব্যাকওয়ার্ড ক্লাস বলে চিহ্নিত করা আছে মন্ডল কমিশনে, তার মধ্যে পশ্চিমবঙ্গে এখন পর্যন্ত মাত্র ৩০টি ক্লাসের ক্ষেত্রে আদার ব্যাকওয়ার্ড ক্লাস বলে ডিক্লেয়ারড করা হয়েছে, ১৪৭টি করেননি। তার

ফলে সেন কমিশনের কাজ অত্যন্ত শ্লথ গতিতে হচ্ছে। আমরা যারা এম. এল. এ., আমাদের ব্যাকওয়ার্ড ক্লাসকে সার্টিফিকেট দিতে হয়, কিন্তু এর ফর্ম পেতে দেরি হয়, দিনের পর দিন লেগে যায়। সার্টিফিকেট নেওয়ার জন্য ফর্ম পেতে দেরি হয়, সল্ট লেকে সেন কমিশনের অফিসে ছোটাছুটি করতে হয়। কাজেই ব্যাকওয়ার্ড ক্লাসকে সার্টিফিকেট দেওয়ার ব্যাপারটা যাতে সরলীকরণ করা যায় কিভাবে তাদের সার্টিফিকেট তাড়াতাড়ি দেওয়া যায় তার ব্যবস্থা করুন। দ্বিতীয়ত, পশ্চিমবঙ্গে সেন কমিশনকে বলুন যাতে তারা ব্যাকওয়ার্ড ক্লাসকে আইডেন্টিফাই করার কাজটা আরও দ্রুত গতিতে করেন, যাতে পশ্চিমবঙ্গে ব্যাকওয়ার্ড ক্লাসেরা মন্ডল কমিশনের রিপোর্ট অনুযায়ী সুযোগটা তাড়াতাড়ি পেতে পারেন, আমি আগেও বলেছি, মন্ডল কমিশনের রিপোর্টে আছে, প্রথম, মন্ডল কমিশন যখন হয়েছিল সেই সময় পশ্চিমবঙ্গ সরকারের কাছে জানতে চাওয়া হয়েছিল যে, আমাদের কোনও ব্যাকওয়ার্ড ক্লাস আছে কি না। বিনয় চৌধুরি মহাশয়ের নেতৃত্বে সেই কমিটি তৈরি হয়েছিল; সেই কমিটি একটা রিপোর্ট দেন যে পশ্চিমবঙ্গে কোনও ব্যাকওয়ার্ডে ক্লাস নেই। এতবড় একটা অবিচার এখানে ও. বি. সি.-দের ক্ষেত্রে হয়েছে। যখন ভারতের অধিকাংশ ও. বি. সি.-দের জন্য রিজার্ভেশন হয়ে গেছে তখন রাজ্য সরকার সুপ্রিম কোর্টের রায় তুলে ব্যাকওয়ার্ড ক্লাসদের জন্য মুভ করলেন। আজকে সুপ্রিম কোর্ট ব্যাকওয়ার্ড ক্লাসকে আইডেন্টিফাই করেছেন, কিন্তু কমিশন তার আগেই সেটা করেছেন। দীর্ঘ ১৫ বছর ধরে বামফ্রন্ট সরকার ব্যাকওয়ার্ড ক্লাসকে অবহেলা করে এসেছেন। পশ্চিমবঙ্গে যারা মাহিষ্য তারাও ব্যাকওয়ার্ড ক্লাস, কেননা এদের অধিকাংশ কৃষিজীবী।

কিন্তু সেটা কমিশনে পেন্ডিং রয়েছে। মেদিনীপুর, হাওড়া এবং হুগলি জেলাতে মাহিষ্যের একটা বড় অংশ আছে যারা চাইছে ও. বি. সি.-তে ইনক্লুড হতে। কিন্তু এখনও পর্যন্ত হয়নি। আবার দেখুন ব্যাকোয়ার্ড ক্লাসেদের জন্য আজকে আপনি একটা ব্যাকোয়ার্ড ক্লাস ফিনান্স অ্যান্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন করছেন। আমাদের রাজ্যের প্রতি কত বড় অন্যায় করেছেন দেখুন। আমাদের রাজ্যে অলরেডি একটা কর্পোরেশন রয়েছে। সেটার নাম কি? সেটার নাম হচ্ছে ওয়েস্ট বেঙ্গল শিডিউল কাস্ট অ্যান্ড শিডিউল ট্রাইভ ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন। এটা শুধু এস. সি. অ্যান্ড এস. টি.-দের জন্য কবে তৈরি হয়েছিল? এটা ১৯৭৬ সালে কংগ্রেস আমলে তৈরি হয়েছিল। কংগ্রেস আমলে এস. সি. অ্যান্ড এস. টি.-দের জন্য একটা কর্পোরেশন করে গিয়েছিল। আজকে কেন আপনারা এই ব্যাকোয়ার্ড ক্লাসদের জন্য এই ব্যাকোয়ার্ড ক্লাসে ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন বিল আনছেন? ব্যাকোয়ার্ড ক্লাসের জন্য ভারত সরকার একটা কর্পোরেশন করেছেন। তার নাম কি? তার নাম হচ্ছে ন্যাশনাল ব্যাকোয়ার্ড ক্লাসেস ফিনান্স অ্যান্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন। এবারে ভাল করে শুনুন ঃ সীতারাম কেশরি কবে এই কর্পোরেশন করেছেন। এ ন্যাশনাল Backward Class Finance and Development Corporation was incorporated on 13th January 1992 even before the Supreme Court judgement come. কেন্দ্রীয় সরকার একটা ন্যাশনাল ব্যাকোয়ার্ড ক্লাসের ফিনান্স অ্যান্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছে। তার কারণ সংবিধানে আছে যে ও. বি. সি.-দের ডেভেলপমেন্টের জন্য পদক্ষেপ নেওয়া যেতে পারে। তখন তাদের ডেভেলপমেন্টের জন্য কেন্দ্রীয় সরকার কবে এই কর্পোরেশন করেছেন? ১৩ই জানুয়ারি ১৯৯২। আর আমাদের মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, আপনার ঘুম

ভাঙতে ৩ বছর ৭ মাস লাগল কেন? ও. বি. সি.-দের জন্য একটা বিল আনতে আপনার ৩ বছর ৭ মাস সময় লাগল। তার ফলে কি হল দেখুন। ভারত সরকার যখন এই কর্পোরেশন করেছিল তখন ২০০ কোটি টাকা নিয়ে করেছিল। এই কর্পোরেশনগুলি কি করে? এই কর্পোরেশনগুলি থেকে এই শ্রেণীর লোকেরা লোন পেতে পারে এবং নানা সাহায্য পেতে পারে। কি কি খাতে লোন দেয় সরকার?

(**এ ভয়েস ঃ** মন্ডল কমিশন তো [***] এর আমলে তৈরি হয়েছে) [***] যেটা করেছিল তাতে বেশ কিছু ছেলে গায়ে আগুন লাগিয়েছিল আর নরসিমা রাও যেটা করেছেন তাতে একটা ছেলেও গায়ে আগুন লাগায়নি।)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ভি. পি. সিং-এর নাম বাদ যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** কোন কোন খাতে দেয়? এগ্রিকালচার, অ্যানিম্যাল হাসবেন্ড্রি, ফিসারিজ, কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রি, ট্রেড অ্যান্ড আদার বিজনেস এবং ট্রান্সপোর্ট, এই ৬টি খাতে টাকা দেওয়া হয়। এখন দেখুন স্যার আমাদের এখানে দেরি করে কর্পোরেশন করার রেজাল্ট কি। একটা ন্যাশনাল কর্পোরেশন হয়েছে, এরা বিভিন্ন স্টেটের কর্পোরেশনকে টাকা দিচ্ছে। এখন দেখুন কে কত টাকা পেয়েছে। অন্ধ্রপ্রদেশ পেয়েছে ২০ কোটি টাকা, আসাম পেয়েছে ৩ কোটি টাকা, বিহার পেয়েছে ২১ কোটি টাকা গুজরাট পেয়েছে ৪ কোটি টাকা, কেরালা পেয়েছে ১৩ কোটি টাকা এবং ইউ. পি. পেয়েছে ১৯ কোটি টাকা। আমাদের দীনেশবাবু কর্পোরেশন না করার জন্য এই যে ১০৩ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের ন্যাশনাল ব্যাকোয়ার্ড ক্লাসেস ফিনান্স অ্যান্ড ডেভেলপমেন্ট কর্পোরেশন বিভিন্ন স্টেটে ডিস্ট্রিবিউট করেছেন তার একটা পয়সাও পশ্চিমবাংলায় এল না। এটা তো প্রথম বছরে দিয়েছে, পরে আরও দেওয়া হয়েছে। আপনি দেরি করে ব্যাকোয়ার্ড ক্লাস নোটিফাই করলেন। তার জন্য চাকুরির ক্ষেত্রে তাদের যে ২৭ পারসেন্ট রিজার্ভেশন আছে পশ্চিমবাংলার ছেলেরা তার সুযোগ নিতে পারল না। আপনারা কর্পোরেশন করতে দেরি করলেন, তার জন্য কেন্দ্রীয় সরকারের কর্পোরেশন থেকে ১০৩ কোটি টাকার মধ্যে একটা টাকাও পেলেন না। এই হিসাব তো ১৯.৭.৯৪ তারিখ পর্যন্ত, আরও ১ বছর আরও অনেক টাকা দিয়েছে, প্রায় ১০০ কোটি টাকা দিয়েছে। এই টাকা পাওয়ার সুযোগ এই সরকার কর্পোরেশন না করার জন্য নিতে পারল না। কত বড় লজ্জার ব্যাপার। এবং আপনি জানেন স্যার, ভারত সরকার ৮-ই সেপ্টেম্বর ১৯৯৩-তে অর্ডার দিয়ে দিয়েছেন যে, তারা ২৭ পারসেন্ট রিজার্ভ করবেন। আর, আমাদের এখানে প্রায় দু বছর দেরি হয়ে গেল। আমি জানতে চাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে, দয়া করে জানাবেন কি, পশ্চিমবঙ্গের ক'টা ছেলে ও. বি. সি. সার্টিফিকেট থেকে কেন্দ্রীয় সরকারের ব্যাকওয়ার্ড ক্লাসের রিজার্ভেশনের সুযোগ পেয়েছে? রাজ্য সরকার কত পারসেন্ট তাদের জন্য রিজার্ভ করেছেন? রাজ্য সরকার কোন জায়গায় তাদের ক'টা চাকরি দিয়েছেন। আপনারা উত্তর দিতে পারবেন না। কেন্দ্রীয় সরকারের এই সুযোগ আপনারা গ্রহণ করতে পারেননি। যেখানে ভারতবর্ষের প্রায় সমস্ত রাজ্য এটা দিয়েছে—তামিলনাড়ু করেছে, বিহার, মহারাষ্ট্র, ইউ. পি. দিয়েছে, সেখানে আমাদের এই রাজ্যে এখনও পর্যন্ত আপনারা দিতে পারেননি। আপনারা

Note : * Expunged as ordered by the Chair

[2nd August, 1995]

ব্যাকওয়ার্ড ক্লাসের মঙ্গল চান না, চান না তারা এগিয়ে এসে নিজের পায়ে দাঁড়াক, তারা লোন নিয়ে ব্যবসা করে আর্থিক ভাবে সচ্ছল হয়, সম্ভবত সেটা আপনারা চান না। এটা নিয়ে শুধু রাজনীতি করতে চান। আরও আপনাকে বলি, এই যে বেনিফিসিয়ারি ১৯৯২-৯৩-তে কত জন বেনিফিসিয়ারি পেয়েছেন? একটা হিসাব দিলাম, ৩১. ৭. ৯৪ পর্যন্ত ১০১ কোটি টাকা ডিসবার্সড করেছেন কেন্দ্রীয় সরকারের কর্পোরেশন—এক পয়সাও পশ্চিমবঙ্গে আসেনি। শুধু ৯২-৯৩ সালেই ২৮,৬৬৮ জন বেনিফিসিয়ারির সুযোগ পেয়েছে ভারতবর্ষে, কিন্তু আমাদের পশ্চিমবাংলায় আপনি একজনকেও এই বেনিফিট দিতে পারেননি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, আপনি এই ব্যাপারে যে সরকারি দায় এবং দায়িত্ব, সেটা পালন করবেন কি না? এবারে আমি অ্যাকচুয়াল বিলটা নিয়ে আসি। সামগ্রিকভাবে একটা কর্পোরেশন নতুন করে করতে গেলে যে প্রভিসনগুলো দরকার, সেইগুলো বিল করেছেন। এখানে বলেছেন, "such number of other members, not exceeding ten but not less than five, as the State Government may, by notification, appoint.

Provided that at least three members of the Corporation shall be form amongst the members of the backward classes.'। যেটা বারেবারে আমরা বলছি, আপনারা কর্পোরেশন করবেন, ১০টা জায়গায় সেক্রেটারি ছেড়ে রেখে দিয়েছেন—সেখানে পার্টির লোক অ্যাপয়েন্ট করবেন, এমন কি শরিক দলের লোক অ্যাপয়েন্ট করবেন। এই যে ১০ টা জায়গায় কর্পোরেশনের বডি হ'ল, এখানে বোর্ড অফ ডিরেক্টরস থাকবে, ম্যানেজিং ডিরেক্টরস থাকবে, আবার জেনারেল ম্যানেজার থাকবে, চিফ অ্যাকাউন্টস অফিসার থাকবে, এটার বেসিস কি? এদের কি স্ট্যাটাস দেবেন আপনারা? তারা ডাইরেক্টর হবে, না মেম্বার হবে? এটা পড়ে বুঝতে পারছি না। যদি ডিরেক্টর হয়, তার কি রেমুনারেশন হবে, কি ফেসিলিটিস সে পাবে? এটা ক্লিয়ারলি আমাদের কাছে বলেননি। এখানে একটা প্রভিসন রেখেছেন সুপারসেশন অফ পাওয়ার। এটা কেমন হ'ল? একটা নির্দিষ্ট টার্মে কর্পোরেশনের মেম্বার রাখবেন, তার কার্যকাল শেষ হয়ে গেলে আবার করবেন। সেটা না করে আপনারা একটা ড্রাকোনিয়ান পাওয়ার ন্যস্ত করেছেন। যখন একটা ব্যাকওয়ার্ড ক্লাসের কর্পোরেশন করেছেন, সেখানে সুপার সেশনের পাওয়ার কেন রেখেছেন? আমি জানতে চাই, স্টেট গভর্নমেন্ট এই বছরের বাজেট থেকে কত কোটি টাকা রিলিজ করবে, এবং হোয়াট ইজ ইওর প্ল্যানস? বর্তমান ফিনান্সিয়াল ইয়ারের মধ্যে ক'জনকে হেলপ করবেন। আপনারা বলছেন বাজারে শেয়ার ফ্লোট করবেন। কিন্তু শেয়ার ফ্লোট করে কিছু পাবেন না, একমাত্র বন্ড বিক্রি করে যদি কিছু পান, যদি স্টেট গভর্নমেন্ট গ্যারান্টি দেয়। কর্পোরেশন তো বিরাট কিছু প্রোজেক্ট করছে না, এটা বাজারে লোকে কিনবে কেন? কর্পোরেশনকে কি শেয়ার মার্কেটে এনলিস্ট করবেন? মনে হয় কিছুটা ভেগ রয়ে গেছে। আমি বলব, ন্যাশনাল যে ব্যাকওয়ার্ড ক্লাস কর্পোরেশন আছে, সেটা দেখে নতুন বিল করুন। বামফ্রন্ট এই যে মাহিষ্য থেকে শুরু করে, তিলি, তাম্বুলি, স্বর্ণকার, কর্মকার, প্রভৃতি ও. বি. সি. সম্প্রদায়ের বিরুদ্ধে যে অন্যায় করেছেন, তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে এবং এই বিলের [illegible] না করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিলটির উপরে বক্তৃতা করতে মাননীয় বিরোধী দলের সদস্যারা অন্যদিনের মতো, অর্থাৎ পরশু বা তার আগেও এই একই বিষয়ে যে বিল ছিল, বা আজকে যে কোয়েশ্চন ছিল, ঠিক একই স্ট্রাটেজি নিয়েছেন। প্রশ্নটা হচ্ছে যে, এই বিলের ভালমন্দ, এর পুঙ্খানুপুঙ্খ সাজেশন, আলোচনা এইসব এটাতে খুব বেশি নেই। বেশি যেটা আছে তা মূল বক্তব্যের মধ্যে কিছু আছে। যেমন, আজকে সৌগতবাবু বললেন যে বাকি শেয়ার কি হবে? এটা একটু পরেই একটা অ্যামেন্ডমেন্ট আছে, তাতে আছে—মিনিমাম ৫১ পারসেন্ট স্টেট গভর্নমেন্টের থাকবে। সেটা আরও বেশি হতে পারে, ইট মে বি ১০০ পারসেন্ট অলস। ছাপতে কিছু ভুল হয়েছে, তারজন্য একটা অ্যামেন্ডমেন্ট আনা হচ্ছে। এটা স্টার্ট করার ক্ষেত্রে অথরাইজড ক্যাপিটাল একশ কোটি টাকা। তার মানে একশ কোটি টাকা এখুনি লাগবে তা নয়। স্টার্ট করবার জন্য যেটা লাগবে সেটা আমাদের বাজেটেই আছে। এটা আমি হাউসকে অ্যাসিওর করছি। আমাদের হায়েস্ট কোটা রাখার অধিকার আছে। উপস্থিত আমরা যেটা ব্যবস্থা করতে পেরেছি তাতে এই আড়াই কোটির মতো হবে। আমরা মোট ষোল কোটি টাকা ব্যবহার করতে পারব টু স্টার্ট কর্পোরেশন। যদিও এটাকে বলা যাচ্ছে যে আমরা ষোল কোটি টাকা ইনভেস্ট করব, এই বছরেই এই ষোল কোটি টাকার মধ্যে আমাদের যে পারসেন্টেজ লাগবে, কর্পোরেশনকে যে পারসেন্টেজ দিতে হবে, সেই পারর্সেন্টেজ আড়াই-তিন কোটির মতো পড়ে। যারা লোন নেবে তাদের একটা পারসেন্টেজ লাগবে টেন পারসেন্ট, ডিপেন্ডিং আপন দি স্কীম, অল্প অল্প যে টাকা লাগবে সেটা বেনিফিসিয়ারিরা দিতে পারে। বাকি টাকা ওদের সাহায্য করার জন্য কর্পোরেশন থেকে আমরা দেব। কাজেই, সেদিক থেকে কর্পোরেশন থেকে সাহায্যের ব্যবস্থা থাকবে। অঙ্কের হিসাবে আমি বলতে পারি যে, আমরা যদি দু কোটি চল্লিশ লক্ষ টাকা অ্যাড করি, তাহলেই আমরা ষোল কোটি টাকা ইনভেস্ট করতে পারি। এই স্কীমটা এই রকম। এখন সেই টাকা ইনভেস্ট করতে যেটা মিনিমাম লাগবে তা আমরা দেব, এতে অসুবিধার কিছু নেই। এই বিষয় নিশ্চয়ই বিলের ভেতরের ব্যাপার, সেটা আমি বললাম। অন্যান্য যেটা আছে, আমরা সেক্রেটারিদের বেশি রাখছি কেন এবং অন্যান্য লোকজন কেন বেশি রাখছি, ডাক্তার মানস ভূঁইয়া এবং মান্নান সাহেব বললেন। সেক্রেটারিরা যেমন আছেন তেমনি বেসরকারি লোকেরাও আছেন আপটু টেন পারসেন্ট। সেটা রাখা যাবে, সেটা আমরা রাখতে পারি। সেটা আমি বিধানসভায় তো বলব না। গভর্নমেন্ট হ্যাজ রাইট টু নোমিনেট। শুধু এই গভর্নমেন্ট নয়, ভারতবর্ষের অন্যান্য যে রাজ্যগুলো আছে, সেখানে সেম প্রসিডিওর হ্যাজ ফলোড। এখানে প্রশ্ন হচ্ছে, আমরা সে জন্যই দশ জনকে নোমিনেট করব। যারা বেসরকারি ব্যক্তি আছেন, তারা নিশ্চয়ই থাকবে। কোনও সম্প্রদায়ের ব্যক্তি এটা জিজ্ঞাসা করেছেন। আমরা এস. সি. ও. এস. টি.-দের থেকে চেষ্টা করেছিলাম। ওয়েলফেয়ার কমিটিতে নেবার চেষ্টা করেছিলাম।

[5-30 — 5-40 p.m.]

দুর্ভাগ্যবশত কোনও এস. সি. এবং এস. টি. এম. এল. এ. আপনাদের নেই। যার ফলে আসতে পারেনি, আমাদের কিছুই করার নেই। উই ক্যান্ট পুট অ্যানি এম. এল. এ. দেয়ার। আরেকটা কথা হচ্ছে এই কর্পোরেশন কতটা গণতান্ত্রিক হচ্ছে এবং কতটা রাইট টু

সুপারসিশন হয়েছে সেই ব্যাপারে বিলের পোরশনে যে টেকনিক্যালিটিজ আছে সেটা আমি এতক্ষণ বোঝানোর চেষ্টা করেছি। আরও অনেক ভাল মন্দ দিক আছে যার জন্য আবার অ্যামেন্ড করতে হচ্ছে। আপনারাও সাজেস্ট করুন বিলের যে ভাষা আছে সেটাকে আরও কিভাবে ভাল করা যায়। তাই মূল বিষয়টাকেই একটা ঐতিহাসিক পরিপ্রেক্ষিতে বলছি। সেখানে সোসিও ইকোনমিক কন্ডিশন যা তাতে ১৯০১ সালে কোথাও করেছে, কোথাও ১৯৩৯ সালে করেছে, কোথাও ১৯৬২ সালে করা হয়েছিল। এবং সেখানে ব্যাকওয়ার্ড ক্লাসকে আইডেন্টিফাই করা হয়েছিল। আপনারা তো ১৯৫০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ক্ষমতায় ছিলেন, কেন তখন আপনারা করতে পারনেনি। তামিলনাড়ু, মাদ্রাজ এবং মহারাষ্ট্র, তখন মহারাষ্ট্র বলে ছিল না বম্বে বলে ছিল, সেখানেও চেষ্টা হয়েছে কিন্তু আপনারা তো অর্থনৈতিক কারণে করতে পারেননি। তারপরে ১৯৯০ সালে সুপ্রিম কোর্টের নোটিফিকেশনের পরিপ্রেক্ষিতে ভি. পি. সিংয়ের নেতৃত্বে এটা আনার কথা হয়েছিল।...নয়েজ

মন্ডল কমিশন যদি কিছু সুপারিশ করেছিলেন কিন্তু সেই কমিশনের সুপারিশ আমরা কিছু কারণে মানতে পারিনি। কারণ আমাদের মনে হয়েছিল মন্ডল কমিশনের সুপারিশ সম্পর্কে আমাদের কিছু বলার ছিল। আগের এস. সি. এবং এস. টি. যারা এর মধ্যে এফিসিয়েন্ট, যথেষ্ট ধনী তারাও যদি এর সুযোগ নেন তাহলে যারা সত্যিকারের দরিদ্র তারা বঞ্চিত হবেন। আমরা এই ইকোনমিক পয়েন্ট তুলে ধরেছি।...(নয়েজ)

ইতিমধ্যে ১৯৯০ সালে যে ফার্স্ট নোটিফিকেশন সেন্ট্রাল গভর্নমেন্টের সেটা নানা কারণে রূপায়িত করা যায়নি। এরমধ্যে মামলা, মকদ্দমাও হয়ে গেছে, ইঞ্জাংশনও হয়ে গেছিল। তারপরে সেকেন্ড নোটিফিকেশনের সময়ে নরসিমা রাওয়ের সরকার আসেন এবং তারা এই সুপারিশ কার্যকর করার চেষ্টা করেন। উই আর হ্যাপি, তবে পশ্চিমবঙ্গে সেখানে আমরা একটা লিমিট প্রিভেল করুক সেটা আমরা চেয়েছিলাম। ওখানে আরেকটি কথা ব্যবহার করা হয়েছে—'ক্রিমিলেয়ার'। এই শব্দটি আমরা ব্যবহার করিনি, এটা আপনারাই ইউজ করেছেন।

এ বিষয়ে চিঠি-পত্র হয়েছে। এত দিন বার ছিল কিন্তু এবারে দিল্লি সরকার অ্যাক্সেপ্ট করেছে। এস. সি., এস. টি., ও. বি. সি.-রা এই সংরক্ষণের আওতায় থাকলেও, মুসলমান বা হিন্দুদের মধ্যে যে ডিজার্ভিং অংশ আছে তাদের জন্য কিছু ব্যবস্থা করা যায় কিনা—এটা একটা কোয়েশ্চেন। সেই জন্য এটাকে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে দিল্লির কাছে মুভ করেছি যে, অন্তত পক্ষে ১০ পারসেন্ট যারা আনকভার্ড সেকেন্ড নোটিফিকেশনের মধ্যে তাদের রাখা হোক। এটা আমরা বলেছি। আমরা এটা ঘোষণা করতে চাই যে, ঐ সেকেন্ড নোটিফিকেশনটা অ্যাক্সেপ্ট হয়েছে। ১০ পারসেন্ট আন-কভার্ড-এর ব্যাপারটা ওরা মেনে নিয়েছেন। সেকেন্ড নোটিফিকেশন হল, তার পর সুপ্রিম কোর্টে মামলা হল। এ বিষয়ে সেদিনও বলেছিলাম আবারও বলছি। ঐ ক্রি-মিলেয়ারটা চলবে। এটা সুপ্রিম কোর্ট মেনে নিয়েছে। কিন্তু আনকভার্ড ১০ পারসেন্ট দরিদ্র লোকের বিষয়টি সুপ্রিম কোর্ট মেনে নেয়নি। সুপ্রিম কোর্টের ডিসিসন এসেছে একটা নির্দিষ্ট কমিশন করার। এই পরামর্শ সুপ্রিম কোর্ট দিয়েছে। মন্ডল কমিশনের গাইড লাইন অনুযায়ী এটা করা হয়নি। রাজ্য সরকার নিজস্ব কমিশন বসাবে এটাই সুপ্রিম কোর্টের ডিসিসন। যে কমিশন আমরা বসালাম সেটাকে সেন কমিশন বলতে পারি, কারণ

জাস্টিস মিঃ সেন এর চেয়ারম্যান আছেন। গাইড লাইনের অ্যাজ পার সুপ্রিম কোর্টস ডাইরেকশন হয়েছে। সেই ভাবে কমিশন কাজ করে। নির্ণয় করার যে ডিউ টাইম ছিল সেই সময়ের মধ্যে তা শেষ হয়েছে। তার পর দেখা যাচ্ছে ৪ মাসের মধ্যে হয়েছে। এক সময় প্রশ্ন করা হয়েছে—টাইম বেঁধে দিয়েছেন কি না? যখন সুপ্রিম কোর্টের মহামান্য বিচারপতিকে দিয়ে কোনও কমিশন করা হয় তখন টাইম বেঁধে দেওয়া হয় না। এটা একটা পার্মানেন্ট বডি। চেয়ারম্যান এবং মেম্বার যারা দায়িত্বে আছেন তারা যথেষ্ট দায়িত্বশীল, তারা সব দেখে শুনে কাজ করবেন। সুপ্রিম কোর্টের রায় হচ্ছে এই রকম—'অ্যাট এনি টাইম এনিবডি, এনি কমিউনিটি মে অ্যাপিল ফর ইনক্লুশন অর মে পোরটেস্ট ফর ওভার ইনক্লুশন'। অর্থাৎ এটা একটা পার্মানেন্ট বডি আকারে থাকল। যারা দরখাস্ত করেছেন তাদের বিচার হচ্ছে, কেউ কেউ পাচ্ছেন আবার কারও কারও ইনভেস্টিগেশন হচ্ছে। তদন্ত হবে কে সাক্ষী দেবে না দেবে এটা কোনও নির্দিষ্টভাবে আমরা বলে দিতে পারি না। আমরা শুধু কমিশনের সুযোগ-সুবিধাকে এক্সটেন্ড করতে পারি। ইন্ডিয়ান কনস্টিটিউশনে আছে গো অ্যানি ইয়ার ইউ লাইক। ১৯৩১ সালে জাতীর নামে কোনও সেন্সাস হয়নি। ১৯৫১ সালে জওহরলাল নেহেরু ঘোষণা করেছিলেন—'আফটার ১০ ইয়ার্স দি কাস্ট উইল বি-ইরেলিভেন্ট। দ্যাট ইজ হোয়াই ইন ১৯৫১ দেয়ার ওয়াজ নো কোয়েশ্চেন অফ কাস্ট ইন সেন্সাস'। কিন্তু তার পরও ভারতবর্ষের আর্থ-সামাজিক অবস্থা যে ভাবে চলছে তাতে ১৯৫০ সালে ইরেলিভেন্ট বললেও ১৯৯০ সালেও তা ভীষণ রেলিভেন্ট হয়ে গেল।

[5-40 — 5-50 p.m.]

এখানে এই রেলিভান্সি আজকে আমাদেরকে খুঁজতে হচ্ছে। এখানে কোন কমিউনিটি কত সংখ্যক আছে। ক'টা সেন্সাস হয়েছে। '৩১ সালে যখন যুক্ত বঙ্গ ছিল তখন কোনও রিপোর্টে যদি কোনও কমিউনিটির কথা পাওয়া যায় সেটা প্রজেকশন করতে হবে। তার জন্য কতকগুলি জনসংখ্যা আছে, তা নির্ধারণ করার জন্য কতকগুলি বৈজ্ঞানিক পদ্ধতি আছে। পার্টিশন অ্যাফেক্ট, ডাইরেক্ট অ্যাফেক্ট এইসব করে একটা সিদ্ধান্ত করতে হচ্ছে, কোনও কমিউনিটির কত জনসংখ্যা। '৩১ সালে যে জনসংখ্যা ছিল তার ২ শতাংশ বাড়িয়ে দিলেই এইসব হবে না। এখন কিছু কিছু কমিউনিটি দাবি করছে—আমরা এত। তারা দাবি করতে পারে, আমরা সেন্সাস করিনি। এখন এইসব কাজের জন্য কমিশন নিজেরা ইনভেস্টিগেট করছে। এখানে একটি কথা মাননীয় সদস্যদের বলতে চাই, নিশ্চয় যে কোনও কমিউনিটি একটা অ্যাডভান্টেজ পেয়ে ঢুকে গেলে সেই কমিউনিটির লোক তো খুশি হবেই, অন্যারাও খুশি হবে। কিন্তু এক্ষেত্রে আরও বলা দরকার মোস্ট ডিসঅ্যাডভান্টেজ কমিউনিটির যারা আছে তারা কিন্তু চাপা পড়ে যাবে। আজকে ১৭৭টি কমিউনিটির মধ্যে এটা সীমাবদ্ধ নেই, আমাদের সেন কমিশন ৩টি কমিউনিটি ঘোষণা করেছে, তারা ১৭৭-র মধ্যে নেই। একটা হচ্ছে, রণবর, গোষ্ঠ আর একটা হচ্ছে যারা এস. সি. থেকে খ্রিস্টান এর মধ্যে এসেছে। এরা নিজেরা দরখাস্ত করেছে তারা কমিশনকে কনভিন্স করতে পেরেছে, তারা ডিক্লেয়ার্ড হয়েছে। দিস কমিশন ইজ অ্যান ইন্ডিপেন্ডেন্ট কমিশন। এখানে তাদের কাছে মন্ডল কমিশনের দেওয়া নাম থাক বা না থাক, যে কোনও কমিউনিটির লোক তারা নিজেরা কমিশনের কাছে অ্যাপ্লাই করতে পারে

তাদেরকে বোঝাতে পারলেই হবে এখানে যদি বলেন দেরি হচ্ছে, একটা কমিউনিটির নাম ঘোষণা হবে, তার অ্যাফেক্ট তো ৫ বছর নয়, শতবর্ষ ধরে হবে নিশ্চয় সেখানে ডিউ কেয়ার অ্যান্ড কমিশন নিতে হবে। সেটা ঠিকমতো দেখাশুনা হওয়ার দরকার। এই কমিউনিটির মধ্যে একটা গ্রুপে উইক কমিউনিটি থাকে এবং স্ট্রং কমিউনিটি থাকে। কোনও জায়গায় হয়ত পরীক্ষা হবে, সেখানে ইন্টারভিউ দিতে আসবে একদিকে কাপালিক কমিউনিটির লোক আর একজন বেটার কমিউনিটির লোক। সেইজন্য যারা ডিজারভিং তাদের সুযোগ সুবিধা দিতে হবে। আবার যারা আন-ডিজারভিং লোক তাদেরকে এক্সক্লুড করতে হবে। তা না হলে ডিজারভিং লোকেদের উপকার করা যায় না যদি আন-ডিজারভিং লোক ঢুকে যায় তাহলে অসুবিধা হবে। আপনারা বলছেন দেরি হচ্ছে, এটা কত দেরি হবে জানান। আমরা আশা করছি, ২৯টি কমিউনিটির নাম ঘোষণা হয়েছে, তাতে ৬৯ লক্ষর মতো লোক হয়। ওরা অনেক কিছু দাবি করে সেটা আলাদা কথা, আশা করি বাই ইনস্টলমেন্ট এটা পাওয়া যাবে। আমরা তাদেরকে ইতিমধ্যে রিকোয়েস্ট করেছি, যতটা পারেন তাড়াতাড়ি করুন। এখানে তার চেয়ে বেশি বলাটা শোভন নয়। এই অবস্থার মধ্যে আমাদের একটা বক্তব্য বলতে হচ্ছে, আমাদের এখানে কোনও ল্যাপস নেই। তবে মন্ডল করলেও দি কমিশন মাস্ট প্রোটেক্ট দি ইন্টারেস্ট অফ দি উইকার সেকশন, চাইলেই হবে না। মানসবাবুর কাছে যে সমস্ত নাম আছে, সেইগুলি বললেই ঢুকবে না, কমিশনকে যদি স্যাটিসফাই করতে পারে তাহলে ও. বি. সি. হিসাবে ঢুকবে।

আগে যে সমস্ত কমিউনিটির নাম ডিক্লেয়ার হয়েছে তাদের কাজের জন্য ভারত সরকার একটা ফান্ড করেছে, যেসব রাজ্য ডিক্লেয়ার করেছে তাদের দেওয়ার জন্য। আমরা ডিক্লেয়ার করতে দেরি করেছি, কিন্তু ৪০ বছরেও ও. বি. সি.-দের তালিকা কেন তৈরি হয়নি। এটার ক্ষেত্রে শুধু বামফ্রন্টই দায়ী নয়, এটার ক্ষেত্রে কংগ্রেসও দায়ী। তারা তখন প্রয়োজনবোধ মনে করেনি বলে করেনি। এখন মামলা, মোকদ্দমা শেষ হয়ে গেছে, আমরা সুপ্রিম কোর্টের সিদ্ধান্তমতো কাজ করছি। এখানে টাকার সম্বন্ধে বলা হয়েছে। টাকার ব্যাপারে ওয়েস্ট বেঙ্গলের একটা অ্যালোকেশন ইয়ার মার্কড করা থাকে। সেই টাকার সঙ্গে আমাদের যোগাযোগ আছে। ১৯৯৩-৯৪ সালে ৬৭০ লক্ষ টাকা, ১৯৯৪-৯৫ সালে ৬ কোটি ৯০ লক্ষ টাকা, অর্থাৎ মোট ১৩ কোটি ৬০ লক্ষ টাকা ওখানে রাখা আছে এবং আমাদের সঙ্গে এই ব্যাপারে করেসপন্ডেন্স চলছে। আমরা এই কর্পোরেশন খুললাম, না খুললে স্টেট গভর্নমেন্টকে অন্য দিক নিতে হত। এই কর্পোরেশন খোলার পর অ্যাজ সুন অ্যাজ পসিবিল উইথইন দিজ ফিনান্সিয়াল ইয়ার স্টেট গভর্নমেন্টের আড়াই থেকে তিন কোটি টাকা লাগবে। সেই প্রভিসনও আমাদের বাজেটে রাখা আছে। আমি এই ব্যাপারে শুধু বলতে চাই, এই হাউসের প্রতি আমার আবেদন, মুসলিমদের নিয়ে আপনারা রাজনীতি করবেন না। জিন্না মুসলিমদের নিয়ে রাজনীতি করে আমাদের উপকার করেনি। উইকারদের বেদনা নিয়ে যেন কোনও রকম কনফ্লিকশনের সৃষ্টি না হয়। সেদিকে যাওয়ার জন্য আমি মাননীয় সদস্যদের, বিশেষ করে বিরোধী সদস্যদের অনুরোধ করব। আমার এই বিলকে সমর্থন করার জন্য আমি অনুরোধ করছি।

The motion of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Backward classes Development and Finance Corporation Bill, 1995 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1-17**

The question that Clauses 1-17 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 18**

**Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 18 by Shri Lakshmi Kanta Dey. The amendment is in order and I request Shri Lakshmi Kanta Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that "In proviso to Sub-Clause (3) of Clause 18 for the words 'the State Govt. shall at any point of time be fiftyone per cent' the words "the State Govt. shall at any point of time be not less than fifty one per cent" be substituted."

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I accept the amendment.

The amendment of Shri Lakshmi Kanta Dey was then put and agreed to.

The question that Clauses 18, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 19 to 33 and the Preamble**

**Mr. Deputy Speaker :** There is no amendment to Clauses 19 to 33 and the Preamble.

The question that Clauses 19 to 33 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Backward Classes Development and Finance Corporation Bill, 1995, as setled in the Assembly be passed.

[5-50 — 5-54 p.m.]

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমস্ত কিছু বলার শেষে মাননীয় মন্ত্রী জিন্নার প্রসঙ্গ টেনে আমাদের দিকে অঙ্গুলি তুলে উত্তেজনাপূর্ণ পরিস্থিতির কথা তিনি বললেন,

এটা ঠিক নয়। আমরা চিরকাল পিছিয়ে পড়া মানুষের হয়ে কথা বলেছি, আমরা বঞ্চিত, লাঞ্ছিত, পদদলিত, মানুষের পক্ষে দাঁড়িয়ে কথা বলেছি। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যে মাননীয় মন্ত্রীর কুরুচিপূর্ণ ইঙ্গিত আমাদের দিকে করলেন। আমরা যে কথা বলছি সারা দেশে এক ভাবে চলছে, আর পশ্চিমবঙ্গ আরেকভাবে চলছে, এই দীনেশ ডাকুয়ার নেতৃত্বে। সারা ভারতবর্ষে যাদের জন্য টাকা খরচ হচ্ছে, সব রাজ্যে টাকা খরচ হচ্ছে, আমাদের রাজ্যে দীনেশবাবু এই জিনিস করলেন। আমরা তাকে স্মরণ করিয়ে দিতে চাই আমরা সমালোচনা করেছি, কিন্তু এই বিল ৪ বছর আগে আসা উচিত ছিল, ৪ বছর পরে আসল। তাই আমার আর বেশি কিছু বলার নেই, ওদের শুধু সচেতন করিয়ে দিতে চাই।

Congress is for the Oppressed, Congress is for the Depressed, and the Congress is for the economically weaker sections and also for the O.B.C.

The motion of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Backward Classes Development and Finance Corporation Bill, 1995, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-54 p.m. till 11-00 a.m. on Thursday, the 3rd August, 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 3rd August, 1995 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 16 Ministers, 8 Ministers of State and 140 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral Answers were given)

#### রাজ্যে ধৃত উগ্রপন্থীদের সংখ্যা

*৬৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩২) **শ্রী আব্দুল মান্নানঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯১-৯৪ পর্যন্ত বিগত চার বছরে পাঞ্জাব, আসাম বা অন্যান্য রাজ্যের কত জন উগ্রপন্থী এই রাজ্যে ধরা পড়েছে;

(খ) উগ্রপন্থী ও পুলিশের মধ্যে কতগুলি সংঘর্ষ ঐ সময়ে এই রাজ্যে ঘটেছে; এবং

(গ) কত জন পুলিশ ও উগ্রপন্থী ঐ সংঘর্ষে নিহত হয়েছেন?

**শ্রী জ্যোতি বসুঃ**

(ক) ২৬ (ছাব্বিশ) জন।

(খ) ৪ (চার) টি।

(গ) কোনও পুলিশ নিহত হননি; ৮ (আট) জন উগ্রপন্থী নিহত হয়েছেন।

**শ্রী আব্দুল মান্নানঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ৪টি সংঘর্ষের কথা বললেন। একটা জিনিস আমরা প্রায়ই সংবাদপত্রে দেখি যে, উগ্রপন্থীদের ধরার জন্য বাইরের রাজ্যের পুলিশ রাজ্যসরকারকে নোটিশ না দিয়েই এখানে এসে অভিযান চালায় এবং উগ্রপন্থীদের ধরে নিয়ে যায়। এটা নিশ্চয় সমর্থনযোগ্য নয়। বাইরের রাজ্যের পুলিশ আমাদের রাজ্যের পুলিশকে না জানিয়ে এইভাবে কাজ করবেন এটা সমর্থনযোগ্য নয়। কিন্তু দেখা যাচ্ছে যে

আমাদের রাজ্যের পুলিশের ব্যর্থতার জন্য উগ্রপন্থীরা এখানে আসে এবং অ্যাকশনের অভাবে তারা এখানে থাকে। তা না হলে ওরা এখানে আসতো না। রাজ্যের ইন্টালিজেন্স বিভাগকে ঢেলে সাজানো দরকার আমাদের রাজ্যে উগ্রপন্থীরা আসছে কিনা বা থাকছে কিনা সে সম্পর্কে আগে থাকতে খবর সংগ্রহ করার জন্য। দেখা যাচ্ছে, উগ্রপন্থীরা এ রাজ্যে থাকছে কিন্তু পুলিশ তাদের ধরছে না যার জন্য তাদের এসে অভিযান চালাতে হচ্ছে। এ সম্পর্কে কি ব্যবস্থা করছেন জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি কি জানতে চাইছেন সেটাই বুঝতে পারলাম না। একটা ঘটনা ঘটেছিল তিলজলাতে। ওখানে দু জন—একজন পুরুষ এবং আর একজন মহিলা, তারা উগ্রপন্থী ছিল ঠিকই, তাদের খুন করা হয়, করে পাঞ্জাব পুলিশের লোকরা। মারার পর তাদের দুজনের দেহ নিয়েই তারা চলে যায়। এটা নিয়ে পাঞ্জাবের মুখ্যমন্ত্রীর সঙ্গে আমার টেলিফেনে কথা হয়েছিল। প্রথমে ওরা অস্বীকার করেছিলেন এই বলে যে, ওদের পুলিশ নয়, এটা অন্য কেউ কিছু করেছে। শেষ পর্যন্ত সুপ্রিম কোর্টে মামলা হয় পাবলিক লিটিগেশনের ব্যাপারে এবং সেই মামলা এখনও চলছে। তবে এটা সাব্যস্ত হয় যে পাঞ্জাব পুলিশই করেছিল ইন মাফটি-তে—মানে পোষাক পরে করেনি। পরে পাঞ্জাব-এর মুখ্যমন্ত্রী আমাকে বলেছিলেন, উনি দুঃখিত যে এরকম একটা ঘটনা হয়েছে। কারণ নিয়ম হচ্ছে—আগেও এরকম হয়েছে, পরেও হয়েছে—যদি এরকম কোন এক্সট্রিমিস্ট এসে থাকে বলে মনে হয় পাঞ্জাব পুলিশের বা আসাম পুলিশের তাহলে তারা আমাদের সঙ্গে যোগাযোগ করবেন এবং আমরা সাহায্য করবো তাদের। যে ঘটনা ঘটেছে পশ্চিমবাংলায় আমরা তাতে সাহায্য করেছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** কিছুদিন আগে আমরা দেখলাম যে পুরুলিয়াতে শিখ উগ্রপন্থীদের সঙ্গে একটা সংঘর্ষ হল এবং সেখানে রাজ্যের ডি.জি.কে পর্যন্ত ছুটে যেতে হল। একটা গ্রামের মধ্যে উগ্রপন্থীদের দমন করতে থানা লেভেলের অফিসাররাই যেখানে যথেষ্ট ছিল সেখানে আমরা দেখলাম তার মোকাবিলা করতে কয়েকদিন লাগলো এবং গ্রামবাসীরা সেখানে আতঙ্কে দিন কাটালো। এতে দেখা যাচ্ছে যে উগ্রপন্থীদের মোকাবিলা করার ব্যাপারে আমাদের পুলিশ প্রশাসনের দক্ষতা খুব কম। এ ব্যাপারে পুলিশের দক্ষতা বাড়াবার জন্য আপনি কোনও বিশেষ ব্যবস্থা নিয়েছেন কি? পুরুলিয়ার ঘটনায় দেখলাম যে রাজ্যের ডি.জি.কে সেখানে ছুটতে হ'ল। উগ্রপন্থীদের মোকাবিলা করার ব্যাপারে এ রাজ্যের পুলিশের দক্ষতা বাড়াবার জন্য কোনও বিশেষ ব্যবস্থা মন্ত্রী মহাশয় নিয়েছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** শুধু ডি.জি. যাননি। ডি.জি. সহ আরও পুলিশ অফিসারদের আমি বলেছিলাম যে এটা শুধু সাধারণ পুলিশের উপর ছেড়ে না দিয়ে আপনাদেরও যাওয়া দরকার। আর বিশেষ করে পুরুলিয়াতে যে ঘটনা ঘটেছিল তাতে সেখানে গ্রামবাসীরাই প্রধানত আমাদের সাহায্য করেছিল। তারাই এসব খবর পেয়ে আসে। বিহারে ডাকাতি করে ওরা এখানে আসে। তারপর আমাদেরও কয়েকজনকে তারা মেরে ফেলে। তারপর ওরা আশ্রয় নেয় একটা গ্রামে। সেই গ্রাম ঘেরাও করে ফেলে সাধারণ মানুষ এবং আমাদের কাছে খবর আসে। কাজেই শুধু ওখানকার পুলিশের উপর নির্ভর না করে আমি ওদের

বলেছিলাম যে উঁচু পর্যায়ের পুলিশ অফিসার যারা আছেন তাদের ওখানে যাওয়া দরকার এবং দেখা দরকার যাতে ওদের ধরা যায়, গ্রেপ্তার করা যায়। যাতে ধরা যায়, গ্রেপ্তার করা যায় তার জন্য চেষ্টা করা হয়, কিন্তু ওরা ধরা দেয় না। পরে পুলিশের সঙ্গে সংঘর্ষে ওখানে ওদের মৃত্যু হয়।

**শ্রী আবদুল মান্নান ঃ** উগ্রপন্থীরা ধরা পড়ার পর যে স্টেটমেন্ট করে সেই স্টেটমেন্টে অনেক উগ্রপন্থী উল্লেখ করেছে যে, বিভিন্ন সময়ে তারা পশ্চিম বাংলায় কাটিয়েছে। আসাম, পাঞ্জাব বা এল.টি.টি.ই. উগ্রপন্থীরা আমাদের রাজ্যের যেসব জায়গায় এসে লুকিয়ে থাকে সেসব জায়গাকে আইডেনটিফাই করা সম্ভব হয়েছে কি? আমাদের রাজ্যের মেশিনারী কোনও স্পেসিফিক জায়গাকে এ-বিষয়ে চিহ্নিত করেছে, এরকম কোনও সংবাদ কি রাজ্য সরকারের কাছে আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** কি বলব! প্রশ্ন করেন তারপর শোনেন না। ওঁরা বিহারে ডাকাতি করে পথ হারিয়ে পশ্চিম বাংলায় ঢুকেছিল। এখানে আশ্রয় নেয়ার মানে কি? আবার বলছি, ওদের গ্রামবাসীরা ঘেরাও করে ফেলেছিল। এক্সট্রিমিস্টরা কি বলেছে, তা আপনি বিশ্বাস করবেন কেন? এটা ঠিক নয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এক্সট্রিমিস্টরা আমাদের রাজ্যের বিভিন্ন জায়গায় শেল্টার নিয়ে আছে, এরকম অভিযোগের ভিত্তিতে কোনও স্পেসিফিক জায়গাকে নির্দিষ্ট করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, উনি ইনফরমেশন না চেয়ে, আমাকে ইনফরমেশন দিচ্ছেন। তবুও আমি বলছি, এ-রকম কোনও ইনফরমেশন আমাদের নেই। আমি মন্ত্রী, আপনি এখনো মন্ত্রী হন নি, আপনি কি ইনফরমেশন দেবেন! আমি বলছি, ২৬ জন এক্সট্রিমিস্ট ১৯৯১, ১৯৯২, ১৯৯৩ এবং ১৯৯৪ সালের মধ্যে এ রাজ্যে ধরা পড়েছে। আসামের উল্‌ফা উগ্রপন্থী ধরা পড়েছে, আসাম পুলিশ চেয়েছে, তাদের হ্যান্ড ওভার করে দিয়েছি। পাঞ্জাব থেকে উগ্রপন্থী এসেছিল, তাদের কিছু-কে হ্যান্ড ওভার করেছি, কিছু এনকাউন্টারে মরেছে। এখন আপনি বলছেন, 'উগ্রপন্থীরা বলছে' ইত্যাদি। তা আপনাকে যদি তারা বলে থাকে তাহলে আপনি তাদের নামগুলো আমায় দেবেন, তাদের সঙ্গে যখন আপনার কন্ট্রাক্ট আছে। আপনি বলছেন, তারা এখানে আছে। আমরা কিন্তু তা জানি না।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, উগ্রপন্থী কার্যকলাপ বর্তমানে ভারতবর্ষের রাজনীতিতে একটা অগ্নিগর্ভ পরিস্থিতি সৃষ্টি করেছে। এর কারণ অনেক, রাজনৈতিক কারণ আছে, অন্যান্য কারণ আছে। এই অবস্থায় কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তর রাজ্য সরকারের কাছে উগ্রপন্থী কার্যকলাপ দমনের জন্য কোনও নির্দিষ্ট সাহায্য চেয়েছে ; এমন কোনও নির্দেশিকা আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এ-বিষয়ে কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরের আমাদের কোনও সাহায্য দরকার হয় না। তবে পাঞ্জাব পুলিশ বা আসাম পুলিশের সঙ্গে এ বিষয়ে আমাদের যোগাযোগ রাখতে হয়। সে যোগাযোগ আমাদের আছে। কিন্তু কেন্দ্রীয় স্বরাষ্ট্র বিভাগ এসব কতটা জানে, না জানে তা আমি বলতে পারবনা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, এখানে পাঞ্জাব থেকে যে উগ্রপন্থীরা এসেছিল তাদের পাঞ্জাব পুলিশ এখানে এসে হত্যা করে গেল। আপনার দপ্তরের ইন্টালিজেন্স ডিপার্টমেন্ট থেকে আগে থেকে কোনও সংবাদ কি সংগ্রহ করতে পারেনি যে, উগ্রপন্থীরা রাজ্যের কোথাও লুকিয়ে আছে বা ঐ জায়গায় লুকিয়ে আছে? ঐ উগ্রপন্থীদের এ রাজ্যে লুকিয়ে থাকা সম্বন্ধে আপনার ইন্টালিজেন্স ডিপার্টমেন্ট থেকে কোনও রিপোর্ট পেয়েছিলেন কি এবং যদি পেয়ে থাকেন তাহলে ইন্টালিজেন্স ডিপার্টমেন্টের রিপোর্ট অনুযায়ী কি কি ব্যবস্থা নিয়েছিলেন: দয়া করে জানাবেন কি?

[11-10—11-20 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** তিলজলায় যে ঘটনা হয়েছিল তাতে কোনও সংবাদ ছিল না আগে থেকে। পরে আমরা খবর পেয়েছি। কিন্তু কিছু কিছু সংবাদ পেয়েছি তাদের গ্রেপ্তার করা হয়েছে—তার আগে এবং পরে এইরকম ঘটনা আছে। এক্সট্রিমিস্ট সম্বন্ধে সমস্ত ইনফরমেশন যেগুলি আমাদের আছে সেটা প্রকাশ্যে আপনাদের কাছে বলতে পারব না, সম্ভবও নয়।

**শ্রী নির্মল দাস ঃ** সম্প্রতি আসাম থেকে হাসমারায় এসে উগ্রপন্থী গ্রুপ সেখানে ব্যাঙ্ক ডাকাতির সঙ্গে জড়িত হয় এবং ১ জন ব্যাঙ্ক কর্মচারীকে হত্যা করে তারা আধুনিক অস্ত্রশস্ত্র নিয়ে এসেছিল। যার জন্য এখানকার পুলিশ বলছে, তাদের কাছে যে সমস্ত অস্ত্র ছিল, সেইরকম অস্ত্র পুলিশের হাতে নেই বলে তাদের সঙ্গে মোকাবিলা করা যাচ্ছে না। এই অবস্থায় যে গ্রুপটা ডাকাতির সঙ্গে যুক্ত ছিল তাদের গ্রেপ্তার করার ব্যবস্থা বা গ্রেপ্তার করা হয়েছে কিনা এবং এ ব্যাপারে আসাম পুলিশ কোনও সহযোগিতা করেছে কিনা যদি আমাদের অবহিত করেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তখন ছিলাম না। তবে যতদূর আমি শুনেছি, বোড়ো এক্সট্রিমিস্টরা ওখানে এসেছিল। কিন্তু তারা গ্রেপ্তার হয়নি, তারা চলে গেছে।

**শ্রী জটু লাহিড়ী ঃ** তিলজলায় পাঞ্জাব পুলিশ আমাদের রাজ্যে এসে অনধিকার হস্তক্ষেপ করে। এইরকম আমার হাওড়া জেলার ডোমজুড় থানার অন্তর্গত একটি ঘটনা ঘটে। সেখানে পাঞ্জাব পুলিশের লোক এসে অপরাধীদের হত্যা করে এবং কাউকে কাউকে গ্রেপ্তার . আমার প্রশ্ন হচ্ছে, এ ব্যাপারে আমাদের পশ্চিমবাংলার পুলিশের সুনাম আছে। এই টনায় পাঞ্জাব থেকে সেখানকার পুলিশ এসে হত্যা করল। আমাদের ইনটেলিজেন্স এই রে কি কোনও খবর রাখে না? তাহলে আমার প্রশ্ন, ইনটেলিজেন্সের এই যে র্থতা এই ব্যর্থতার জন্য তাদের বিরুদ্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ডোমজুড়—আমার যতদূর মনে আছে—এখানে অবশ্য কিছু নেই—ওরা আমাদের প্রথমে খবর দেয়নি এবং একেবারে শেষ মুহূর্তে খবর দিয়েছিল। লরিতে করে এসেছিল। সেই মুহূর্তে আমরা এর প্রতিবাদ করেছিলাম, "তোমরা যদি খবর দিতে তাহলে একসঙ্গে ঘটনাটা দেখতে পারতাম এবং ব্যবস্থা করতে পারতাম।" কিন্তু খবর দেয়নি।

**শ্রী নটবর বাগদিঃ** আমাদের পুরুলিয়া জেলায় যে ঘটনা ঘটলো, সেখানে পুলিশ তৎপরতার সাথে মোকাবিলা করেছিল। পরবর্তীকালে রিপোর্ট পাচ্ছি, অযোধ্যা পাহাড়ের উপর ঝাড়খন্ড পার্টিরা সেখানে মিলিটারীর পোষাক পরে, আকাশি ছাঁই রঙের পোশাক পরে ৭ দিনের ট্রেনিং করেছিল। মিজোরাম থেকে উগ্রপন্থীরা এসে ট্রেনিং দিয়েছিল এবং ঘিসিংও গিয়েছিল। ইদানীং খবর পাওয়া যাচ্ছে, আনন্দমার্গীরা ওখানে ট্রেনিং-এর ব্যবস্থা করেছেন। এই যে ৭ দিনের ট্রেনিং করেছিল সে বিষয়ে আপনার দপ্তর দিল্লীর স্বরাষ্ট্রদপ্তরকে জানিয়েছিলেন, কিন্তু তারা কোনও প্রতিবাদ করলেন না। এ বিষয়ে রাজ্যসরকার কী করেছিল সেটা জানতে চাইছি?

**শ্রী জ্যোতি বসুঃ** কিছু খবর আমাদের আছে। সেই খবর সব প্রকাশ করতে পারব না। আমরা আমাদের ইনটেলিজেন্স বিভাগ থেকে কিছু কিছু—আপনি যা বলেছেন—এইরকম কিছু কিছু খবর এসেছে। যা নজর রাখবার ব্যবস্থা করবার তা আমরা করছি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মুখ্য মন্ত্রীর জবাব থেকে জানতে পারলাম যে ২৪জন উগ্রপন্থী ধরা পড়েছে, ৮জন মারা গেছে এবং দেখা যাচ্ছে পাঞ্জাব, আসাম, এবং বোরো সব রকমের উগ্রপন্থী পশ্চিমবঙ্গে আশ্রয় নিয়েছে। এর থেকে মনে হচ্ছে উগ্রপন্থীরা পশ্চিমবঙ্গেই সেন্টার নিয়ে থাকে। তারা কি অনুমান করছে পশ্চিমবঙ্গ তাদের কাছে নিরাপদ আশ্রয়, সেফ হেভেন, এ ব্যাপারে সরকারের অভিমত কী, সেটা আমরা জানতে চাই।

**শ্রী জ্যোতি বসুঃ** আশ্রয় নিচ্ছে না। যে কটা ঘটনার কথা বললাম তাতে বোঝা যাচ্ছে যে, এসেছে, চলে গেছে। এনকাউন্টার হয়েছে, মৃত্যু হয়েছে। এখানে সাধারণভাবে আশ্রয় নিচ্ছে, নিরাপদ মনে করছে এটা সঠিক কথা নয়।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তীঃ** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি—১৯৯১ থেকে ১৯৯৪ পর্যন্ত ২৬ জন—পাঞ্জাব, আসাম উগ্রপন্থী ধরা পড়েছে, ৮ জন মারা গেছে তার মধ্যে পাঞ্জাবের কতজন, এবং আসামেরই বা কতজন আর তাদের কাছ থেকে কোনও আধুনিক অস্ত্র শস্ত্র পাওয়া গেছে কি না?

**শ্রী জ্যোতি বসুঃ** ৯১ সালে ৪ জন উলফা এক্সট্রিমিস্টস এখানে গ্রেপ্তার হয়েছিল, আর ৭ জন শিখ এক্সট্রিমিস্টস। ১৯৯২ সালে ৪ জন শিখ উগ্রপন্থীকে কলকাতা পুলিশ গ্রেপ্তার করেছিল, ৩ জন আই.এস.আই. এক্সট্রিমিস্টস, কলকাতা পুলিশ গ্রেপ্তার করেছিল, ১৯৯৩ সালে ৬ জন শিখ, কলকাতা পুলিশ গ্রেপ্তার করেছিল, আর ১৯৯৪ সালে ৪ জন উলফা, ১ জন শিখ, এই সবটা মিলিয়ে ২৬ জন। যেটা বললাম পুলিশের সঙ্গে সংঘর্ষ হওয়ার ঘটনা ৪টি আছে ৮ জন এক্সট্রিমিস্টস এখানে মারা যায় এই সংঘর্ষের জন্য পাঞ্জাবী এক্সট্রিমিস্টস ছিল, এদের সাপোর্টার ছিল খালিস্থান কমান্ডো ফোর্স। ১৯৯২ সালে দুজন বর্বর খালসা গ্রুপ পুলিশের সঙ্গে সংঘর্ষে মারা যায়। এটা হচ্ছে ওঁদা, বাঁকুড়া। অস্ত্র শস্ত্র ছিল কিনা তার কোনও ডেসক্রিপশন আমার কাছে নেই, পুরুলিয়াতে কিছু আধুনিক অস্ত্র এ. কে. ৪৭ পাওয়া গিয়েছিল, পুলিশে পেয়েছিল, ওরা সারেন্ডার করেনি, ওদের গুলি করে মারা হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী উত্তর দিতে অক্ষম হলেন। আমরা দেখছি...

**মিঃ স্পিকার ঃ** না, না, এখানে দেখা শোনার কোনও ব্যাপার নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আমরা জানতে পারলাম কলকাতা এবং বেঙ্গল পুলিশ কয়েকটি ক্ষেত্রে নিজস্ব উদ্যোগে ওদের গ্রেপ্তার করেছে। অধিকাংশ ক্ষেত্রে উগ্রপন্থীরা লেটেস্ট ওয়েপনস এ কে. ৪৭ সমেত নিয়ে ঘোরাফেরা করছে, আক্রমণ করছে। কলকাতা পুলিশের কাছে উগ্রপন্থীদের সঙ্গে মোকাবিলা করার মত আধুনিক অস্ত্র আছে কিনা না থাকলে তার কারণ কি, এবং এর জন্য সরকার কী পদক্ষেপ নিচ্ছেন?

[11-20—11-30 a.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি বলেছি যে এনকাউন্টার হয় তাতে ওরা মারা গেছে, পুলিশ মারা যায়নি। আর ওখান থেকে একটা প্রশ্ন করা হয়েছে, অন্য নোট থেকে দেখছি যে, এ কে. ৪৭ রিভলবার ৪টি, একটি মাইথ জার রিভলবার, ২টি রিভলবার এবং এটি স্প্যানিশ পিস্তল ওদের কাছ থেকে পাওয়া গেছে। আমাদের কাছে যে অস্ত্র ছিল, সেই অস্ত্র দিয়েই ট্যাকল করা হয়েছে। যেহেতু আত্মসমর্পণ করেনি ওরা মারা গেছে। কাজেই অস্ত্রের ব্যাপারে কিছু চিন্তা করার নেই।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়, পুরুলিয়া জেলায় যে উগ্রপন্থীরা আসে, তারা টাটা থেকে ব্যাংক ডাকাতি করে এখানে আসে। ওখান থেকে জনগণের তাড়া খেয়ে তারা কাটারী হয়ে জয়পুরে আসে। তারপরে পুলিশ পরবর্তীকালে ওদের গুলি করে। কিন্তু সেই সময়ে যে সেকেন্ড পুলিশ অফিসার মারা যায়, তার কমপেনসেশানের ব্যাপারে তার পরিবারের কাউকে চাকুরি দেবার কোনও ব্যবস্থা হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** কাজ করতে গিয়ে যদি ঐ অবস্থায় মারা যায় তাহলে তার আত্মীয়-স্বজনকে তো চাকরি দেওয়া হয়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়, আমরা বারবার বলেছি যে প্রশাসন চালাতে গেলে মাঝে মাঝে দৃষ্টিভঙ্গির পরিবর্তন করতে হয়। আপনারা এখন জল কামান, রাবার বুলেট করছেন। আমি মানস ভুঁইয়ার প্রশ্নটাকে একটু ইলাবোরেট করে বলছি, সফিস্টিকেটেড আর্মস অ্যান্ড ওয়েপন কেনার কোনও পরিকল্পনা রাজ্য সরকার নিয়েছেন কিনা? যে অবস্থার মধ্যে দিয়ে এতদিন চলেছেন, আজকে পরিস্থিতির পরিবর্তন হচ্ছে। আপনি আগে বলেছেন যে পুলিশ কেন বুক লক্ষ্য করে গুলি করে আমি বুঝতে পারিনা। বর্তমান যে অস্ত্র আছে সেগুলি নট সাফিসিয়েন্ট। কাজেই রাজ্য সরকার সফিসটিকেটেড আর্মস অ্যান্ড ওয়েপন আনার ক্ষেত্রে কোনও পরিকল্পনা নিয়েছেন কিনা, ক্রয় করছেন কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের পরিকল্পনা অনুযায়ী অস্ত্রশস্ত্র কেনা হচ্ছে। এই যে অবস্থার কথা বলা হয়েছে, তিলজলার কথা বলা হয়েছে, তারা অস্ত্র নিয়ে পাঞ্জাব থেকে এসে ইন

মুফটি পুলিশ ২ জনকে খুন করে অন্য জায়গায় চলে গেল, এখানে অস্ত্রের কোনও ব্যাপার নেই। অস্ত্রের ব্যাপার ছিল পুরুলিয়ায় যখন ঘটনা হয়। তবে এ. কে. ৪৭ ধরা পড়েছে। আমরা এই ধরনের অস্ত্র আনার চেষ্টা করছি যদি এই রকম এনকাউন্টার করতে হয়।

**শ্রী রাইচরণ মাঝী ঃ** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়, উগ্রপন্থী অর্থে আমরা বুঝি যে সামাজিক নিয়ম-কানুন যারা মানেনা সেই রকম মানুষ। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল, সেই সময়ে এক শ্রেণীর উগ্রপন্থীর আমদানী হয়েছিল। সেই সময়কার সরকার কি সেই উগ্রপন্থীদের ধরেছিল, সেই রকম কোনও হিসাব কি আপনার কাছে আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার মনে হয় এই প্রশ্নটা এখানে আসেনা। আমরাতো বারে বারে বলেছি যে আমাদের ১১ শত লোককে কংগ্রেস গুন্ডা দিয়ে খুন করেছে।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Chief Minister be pleased to state as to whether intelligence wing of the State police has been strengthened enough to keep watch over the movement of militants coming from other states and neighbouring states also?

**শ্রী জ্যোতি বসু ঃ** চোরাগোপ্তা পথে আসতে পারে, তবে আমাদের কাছে কোনও খবর নেই।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কুমারগঞ্জে আই.এস.আই. বেড়েছে, কাগজে দেখেছি বাংলাদেশ থেকে আসছে। আমাদের ইনটেলিজেন্স উইং কে এমনভাবে কি শক্তিশালী করা হয়েছে বিভিন্ন রাজ্য এবং পার্শ্ববর্তী দেশ থেকে অল্প মিলিট্যান্টদের মোকাবিলা করতে পারে এবং আমাদের যে সমস্ত বাহিনী রয়েছে হোয়েদার দে আর ক্যাপাবেল টু কিপ্ দি ট্র্যাক।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি কি করে উত্তর দেব যে বিশেষ প্রশ্ন করা হয়েছে তার জবাবে বললাম অসম, পাঞ্জাব। আপনি শুধু জিজ্ঞাসা করেছেন আশেপাশের দেশ, জানিনা আপনি সারা পৃথিবীর কথা বলছেন কিনা, আমাদের কাছে এ রকম কোনও খবর নেই। ইনটেলিজেন্স উইংস পশ্চিমবঙ্গে যেটা আছে তাদের শক্তিশালী করা হয়েছে, ইনটেলিজেন্স উইংসকে শক্তিশালী করার প্রয়োজন আছে তাতে আগে থেকে কিছু কিছু খবর পাওয়া যেতে পারে, ঘটনার আগে থেকে খবর পাওয়া যেতে পারে।

### হলদিয়া শোধনাগার

*৬৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯) **তপন হোড় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্য যে, হলদিয়া শোধনাগার সম্প্রসারণের প্রস্তাবে ভারত সরকারের ফরেন ইনভেস্টমেন্ট প্রোমোশন বোর্ড সম্মতি দিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্প বাস্তবায়নে খরচ কত হবে বলে আশা করা যায়?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) ও (খ) হলদিয়া শোধনাগার সম্প্রসারণের জন্য কেন্দ্রীয় সরকার সম্প্রতি ৪৬ কোটি টাকা ব্যায়ে ১ মিলিয়ন টন অতিরিক্ত উৎপাদন প্রকল্প অনুমোদন করেছেন

**শ্রী তপন হোড় ঃ** স্যার, হলদিয়া শোধনাগার সম্প্রসারণের প্রস্তাব অনেক দিনের কিন্তু এই প্রস্তাবের অনুমোদনে এত দেরি হল কেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এর ইতিহাস দীর্ঘ। ১৯৭৮ সাল থেকে বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করছে হলদিয়া শোধনাগার সম্প্রসারণ করার জন্য, তার ক্ষমতা বাড়ানোর জন্য। কেন্দ্রীয় সরকার পর্যায়ক্রমে ২টি কমিটি নিয়োগ করেছেন। সর্বশেষ প্রধানমন্ত্রী পি.ভি. নরসীমা রাও আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীকে জানিয়েছেন যে এটার সম্প্রসারণ করা বা বাড়ানোর সুযোগ নেই। এই দপ্তরের আগে যিনি মন্ত্রী ছিলেন তিনি মাঝে বলেছিলেন এটা কে সম্প্রসারণ করতে হলে নতুন গ্রীণ ফিল্ড প্রোজেক্ট করলে ভাল হয়। এখন কেন্দ্রীয় পেট্রোলিয়াম রসায়ণ দপ্তর সম্প্রসারণের কর্মসূচি নিয়ে আরও কিছু ফেসিলিটিস বাড়ানোর চেষ্টা করছেন, এটা শুভ।

**শ্রী তপন হোড় ঃ** পশ্চিমবঙ্গে এই ধরনের শোধনাগার করার আর কোনও প্রস্তাব রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারের কাছে গেছে কি না?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** হলদিয়ায় পেট্রোলিয়াম শোধনাগার করার জন্য আরও প্রস্তাব আছে। সেগুলো কেন্দ্রীয় সরকারের কাছে জমা পড়েছে, সেগুলো ওঁরা বিচার বিবেচনা করে দেখছেন। এতে ৩টি প্রস্তাব আছে, একটির লেটার অফ ইনটেন্ট পেয়েছি, বাকি ২টার লেটার অফ ইনটেন্ট পাইনি।

**শ্রী তপন হোড় ঃ** এই ধরনের যে শোধনাগার স্থাপন করবেন তাতে দেশি বা বিদেশি এই ধরনের কোন কোন কোম্পানি এর সঙ্গে যুক্ত হতে চাইছেন, এবং সমস্ত মিলিয়ে কত টাকার বিনিয়োগ এখানে হতে পারে বলে আপনি মনে করেন?

[11-30—11-40 a.m.]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** একটা প্রস্তাব সোরেস ফান্ড ম্যানেজমেন্ট কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছে। এবং ৬ জানুয়ারি ১৯৯৫ সালে কেন্দ্রীয় সরকার এটার লেটার অফ ইনটেন্ট দিয়েছেন। এটার প্রোজেক্ট কস্ট হচ্ছে ২৯৭১ কোটি টাকা। এই প্রোজেক্ট সোরেস ফান্ড ম্যানেজমেন্ট, লিমিটেড, [illegible] নিয়েছে। এটা দেশি এবং বিদেশি যৌথ উদ্যোগ। [illegible] বিদেশি বিনিয়োগ [illegible] লেটার অফ ইনটেন্ট [illegible] পর্যন্ত স্থায়ী হবে, অর্থাৎ ১৯৯৫ সাল পর্যন্ত। এর পর লেটার অফ ইনটেন্ট পাওয়ার জন্য আবেদন করে আরও দুটি [illegible] একটি হচ্ছে ম্যাপল্যাক উদ্যোগ। এর প্রথমে [illegible] [illegible] মিলিয়ান টনের। পরবর্তীকালে [illegible] মত পরিবর্তন করে হলদিয়াতে

করতে যাচ্ছে ৩ মিলিয়ান টনের। এই ৩ মিলিয়ান টনের প্রস্তাব দিয়েছে গুজরাটের পরিবর্তে পশ্চিমবাংলায়। এটার প্রোজেক্ট কস্ট হচ্ছে ১১০০ কোটি টাকার। প্রথম পর্যায়ে তারা ৬০০ কোটি টাকা ইনভেস্ট করবে, দ্বিতীয় পর্যায়ে ৫০০ কোটি টাকা ইনভেস্ট করবে। আরও একটা প্রস্তাব দিয়েছে শ্রাচী গ্রুপ অফ ইন্ডাস্ট্রি। ওরা ২.৫ মিলিয়ান টনের প্রস্তাব দিয়েছে, এর প্রোজেক্ট কস্ট হচ্ছে ৩১২ কোটি টাকা। অর্থাৎ ম্যাপলাক উদ্যোগ এবং শ্রাচী গ্রুপ অফ ইন্ডাস্ট্রি এই দুটি সংস্থার প্রপোজাল কেন্দ্রীয় সরকারের পেট্রোল অ্যান্ড ন্যাচরাল গ্যাস এই ডিপার্টমেন্টের কাছে এখনও পর্যন্ত জমা আছে, ওরা বিবেচনা করছে। সোরেস ফান্ড ম্যানেজমেন্ট লেটার অফ ইনটেন্ট পেয়ে গেছে এই হচ্ছে এই বিষয়ে খবর।

**শ্রী তপন হোড়ঃ** আপনাকে ধন্যবাদ যে এখানে এই জিনিস হচ্ছে। এই সমস্ত কাজ করার মূলে একটা জিনিসই রয়েছে সেটা হলো কর্মসংস্থান করা। আমি জানতে চাই এই যেগুলি হচ্ছে এর মাধ্যমে কত লোকের কর্মসংস্থান হতে পারে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলিঃ** হলদিয়া রিফাইনারী এক্সপানশন প্রোগ্রামের ব্যাপারে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া অনুমোদন দিয়েছেন। এটাতে কত লোকের কর্মসংস্থান হবে সেটা বলতে পারছি না। এই প্রপোজাল অফিসিয়ালী আমার কাছে আসেনি, তবে আসবে। আপনি প্রশ্ন করেছিলেন বলে আমি সরাসরি দিল্লি থেকে জেনে উত্তর দিয়েছি এবং তাদের কথার ভিত্তিতেই আমি উত্তর দিয়েছি। জানা গিয়েছে ওদের এক্সপানশনের প্রোগ্রাম আছে, এখন যে রিফাইনারী ফেসিলিটি আছে সেটা বাড়াবার জন্য এস্টিমেটস করছে। এটা হলে জানা যাবে কত লোক চাকুরি পাবে। সোরেশ ফান্ড ম্যানেজমেন্ট যে প্রপোজাল জমা দিয়েছে তাতে সরাসরি ৭০০ লোকের চাকুরি হবে। বাকি দুটির প্রোজেক্ট অ্যাকসেপ্ট হয়নি, কাজেই না হওয়া পর্যন্ত তো বলা যাবে না কত লোকের কর্মসংস্থান হবে।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেটা জানালেন সেটা খুবই আনন্দের খবর এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে ধন্যবাদ দেওয়ার ব্যাপার আছে যে তাঁরা ১ মিলিয়ান টন রিফাইনারী এক্সপানশনের ব্যাপারে অ্যাপ্রুভ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় আরও জানালেন আনন্দের খবর যে আরও অনেক প্রাইভেট সেক্টর এখানে আসছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রশ্ন স্পেসিফিক্যালী জানতে চাই। হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স দীর্ঘ দিন ধরে হবার কথা চলছে, এখনও হয়নি। পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স যেটা করবে তাদের প্রস্তাব রয়েছে যে ওরা ইমপোর্টেড ন্যাপথা নিয়ে কাজ করবে। আমরা জানি হলদিয়া তৈল শোধনাগারে বাই প্রোডাক্ট হিসাবে ন্যাপথা হবে। আমি জানতে চাই ইন্ডিয়ান ওয়েলের সঙ্গে হলদিয়া পেট্রোকেমিক্যালস কোনও টাই আপ করেছে কিনা যাতে ন্যাপথা ইমপোর্ট না করে ডাইরেক্টলী হলদিয়া তৈল শোধনাগার থেকে নেবে? কারণ ইমপোর্টেড ন্যাপথা যদি বন্ধ হয়ে যায় তাহলে হলদিয়া পেট্রোকেমিক্যাল বন্ধ হয়ে যাবে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলিঃ** হলদিয়া পেট্রো কেমিক্যাল প্রোজেক্ট তো আপনারা এক যুগ দেরি করিয়েছেন, এটা সকলেই জানেন। এই প্রকল্পটা যখন আলোচনা হয়, তখন ন্যাপথা নিয়ে আই.ও.সি.'র সাথে কথাবার্তা হয়, তারা সম্মতি দেয় প্রয়োজনীয় ন্যাপথা সরবরাহ করবে

বলে। কোনও চুক্তি হয়েছে কি না জানি না, কিন্তু কথা দেওয়া আছে। তাছাড়া সোরেস ফান্ড ম্যানেজমেন্ট করতে চাইছে। একটাতে লেটার অফ ইনটেন্ট পাওয়া গেছে, সেটা করতে চাইছে, সেটা হলদিয়া পেট্রো কেমিকেলসে ফিট ব্যাক দেওয়ার জন্য করছে। তাছাড়া হলদিয়া পেট্রো কেমিকেলসের সাথে আই.ও.সি.র ন্যাপথা সরবরাহ নিয়ে প্রাথমিক চুক্তি হয়েছিল, এখনও সেই চুক্তি বহাল আছে। আর, এখন সোরেস ফান্ড ম্যানেজমেন্ট করছে, সেটাও বহাল আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আমাদের পূর্বাঞ্চলে তৈল শোধনাগার খুব কম আছে। এখানে যে পরিমাণ তৈলজাত সামগ্রী দরকার সেই পরিমাণ শোধনাগার নেই, পশ্চিমাঞ্চলেই বেশি গড়ে উঠেছে। হলদিয়া তৈল শোধনাগার-এর বাৎসরিক উৎপাদন ৩.৫ মিলিয়ন টন। এর উৎপাদন ক্ষমতা বাড়ানোর জন্য বারবার চেষ্টা হয়েছে, রাজ্য সরকারের পক্ষ থেকে বলা হয়েছে। এখন ১ মিলিয়ন টন উৎপাদন বাড়ানোর অনুমোদন করেছেন। ঐ কারখানার ইঞ্জিনিয়াররা তাদের কারিগরি দক্ষতা বাড়িয়ে এটা করেছে, তার জন্য মাত্র ৪৬ কোটি টাকা লেগেছে। মাননীয় সৌগতবাবু যে উদ্বেগ প্রকাশ করেছেন, আমাদের রাজ্যে আরও বেশি তৈল শোধনাগার যদি না হয়, শুধু পেট্রো কেমিক্যালস্ নয়, নতুন নতুন শিল্পও গড়ে উঠবে না। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার তৈল শোধনাগারগুলোকে বেসরকারি মালিকানায় করার উদ্যোগ গ্রহণ করেছে। পশ্চিমের রিলায়েন্স গ্রুপ ২০ মি.টন করবে, এস.আর. গ্রুপকে অনুমতি দেওয়া হয়েছে। পশ্চিম ভারতে প্রায় ৫০ মি.টন রিফাইনারী প্রাইভেট দেওয়ার উদ্যোগ নেওয়া হয়েছে। ম্যাপলা, সাঁচি, স্টার্লিং—তারা লাইসেন্স পেয়েছেন রিফাইনারী করার জন্য। কেন্দ্রীয় সরকার বলেছে পশ্চিম ভারতে আর দেওয়া যাবে না, সেই কারণে পশ্চিমবঙ্গেও আর দেওয়া যাবে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, কেন্দ্রীয় সরকার এই যে পদক্ষেপ গ্রহণ করেছেন আর লাইসেন্স দেবেন না রিফাইনারী করার জন্য, এ বিষয়ে আপনি অবগত আছেন কিনা, এবং প্রয়োজনীয় পদক্ষেপ নেবেন কি না?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটা ঠিক যে, বিভিন্ন কমিটি নিয়োগ করে কেন্দ্রীয় সরকার বারবার এটা প্রতিপন্ন করার চেষ্টা করছেন যে, এই শোধনাগারের কোনও এক্সপানশন হ'তে পারে না। যেটা এখন ২.৫ মি. টন আছে, সেটা আরও ১ মি. টন বাড়ানোর জন্য চেষ্টা হচ্ছে। এই পরিবর্তনটা শুভ। আরও তিনটে প্রস্তাবের মধ্যে একটা লেটার অব ইনটেন্ট পেয়ে গেছে কাজ শুরু করার জন্য। বাকিগুলোর জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে বারবার আবেদন করা হচ্ছে, চেষ্টা করছি যাতে তাড়াতাড়ি হয়। ওদের একটা কমিটি আছে, তারা অ্যাপ্রুভ করবে কি না জানি না।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ৪৬ কোটি টাকা তৈল শোধনাগারের জন্য এক্সপ্যানশন অনুমোদন করেছেন, সেজন্য সৌগত রায় অভিনন্দন জানালেন। কিন্তু আমি একটা জিনিস জানতে চাই, মন্ত্রী মহাশয়ের কাছে, এই যে এক্সপ্যানশন অনুমোদিত হয়েছে, সেটাও দীর্ঘ টাল-বাহানার পরে, ইন্দিরা গান্ধীর পর থেকেই, তা সত্ত্বেও কতটা উৎপাদন ক্ষমতা বাড়বে এই ৪৬ কোটি টাকার জন্য? এবং এই এক্সপ্যানশনের ফলে

ন্যাপথা জাতীয় উৎপাদন বাড়বে কি না, এবং কর্মসংস্থানের সুযোগ হবে কি না? এটা অনুগ্রহ করে বলবেন কি?

[11-40—11-50 a.m.]

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এটা ঠিকই যে রাজ্য সরকারের পক্ষ থেকে বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রীর প্রচেষ্টার পরেও ১৫ বছর সময় লেগেছে ওদের সিদ্ধান্তে আসতে। যাইহোক, আমরা বলেছি দেরীতে হলেও ভাল। আগে অনেক কমিটি-টমিটি হয়েছিল, এর আগে দুটি কমিটি হয়েছিল। তাঁরা বলেছেন যে এটা হতে পারে। প্রধানমন্ত্রী নরসীমা রাও আবার জ্যোতিবাবুকে একটা চিঠি লিখে জানিয়েছেন গ্রীন ফিল্ড প্রোজেক্ট হতে পারে। সর্বশেষে তাঁরা অনুমোদন দিয়েছেন যখন সেটা আমাদের রাজ্যের শিল্পায়নের পক্ষে ভালই হবে। এতে এক মিলিয়ান টন বাড়বে। এখন একজিস্টিং যেটা আছে, ২.৭ মিলিয়ান টন হচ্ছে। এটা বাড়বে এক মিলিয়ান টন। এছাড়া একজিস্টিং যেটা আছে, এটাতে আরও কিছু কাজ বাড়াবার চেষ্টা করছি। পেট্রোল এবং ন্যাপথা গ্যাস তাঁদের বিবেচনাধীন আছে। এটা হলে, আমি আগেই বলেছি যে কত লোকের কাজ হবে প্রত্যক্ষ বা পরোক্ষভাবে, সেটা এখুনি বলা যায় না। সেটা প্রোজেক্ট রিপোর্ট পেলে বলতে পারবো। একটা প্রশ্নের উত্তরে আমি একটু আগেই জানিয়েছি যে, এটা আমরা এখনও অফিসিয়ালি পাইনি। এই প্রশ্নটা অ্যাসেম্বলিতে এসেছে বলে ইন্ডিয়া গভর্নমেন্টের কাছ থেকে আমরা জেনে নিয়েছি। প্রোজেক্ট রিপোর্ট পুরোটা আসেনি, এলে জানা যাবে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** এই রকম প্রশ্ন আগে এসেছিল। আমি আপনাকে সাপ্লিমেন্টারী করছি যে, ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন ওখানে ন্যাপথা সাপ্লাই করবে বলে ঠিক হয়েছে। কিন্তু ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনের সে জাহাজ ঢুকবে এবং তাতে যে পরিমাণে পেট্রোল লাগবে, ওখানে জাহাজগুলো ঢুকতে যে নাব্যতা দরকার তা নেই, এ সম্পর্কে ক্যালকাটা পোর্ট ট্রাস্ট এবং ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনের একটা সার্ভে হয়েছিল। সার্ভের সময়ে আমি ছিলাম, সেজন্য সার্ভে রিপোর্টটা সম্পর্কে আমি জানতে চাইছি। সেই সার্ভে রিপোর্ট আপনার কাছে আছে কিনা? জাহাজ যদি বা আসে তাহলে তেল সরবরাহ করতে পারবে না। এই রিপোর্টটা এসেছে কিনা?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** হলদিয়া পোর্টের ব্যাপারে যে অসুবিধা আছে, সেটা বাড়াতে খুবই অসুবিধা আছে। ওরা হলদিয়া পোর্ট এবং কলকাতা পোর্টের উন্নতি করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেনি। ড্রেজিং কিছু হচ্ছে না, এতে ক্ষতি হচ্ছে মারাত্মক। সিপিটি—ক্যালকাটা পোর্ট ট্রাস্ট আমাদের জানিয়েছে বিকল্প কি করা যায়, তার জন্য চেষ্টা করছে। সেটা আমাদের কাছে এখনও জমা পড়েনি। সেজন্য আমার জানা নেই। কিন্তু তাঁরা আমাদের সঙ্গে আলোচনা করেছেন। দিল্লিতে ওঁরা সংশ্লিষ্ট দপ্তরের কাছে একটা প্রস্তাব পাঠিয়েছেন, হলদিয়া পোর্টের এই সীমাবদ্ধতা দূর করার জন্য একটা বিকল্প পথ কিছু পাওয়া যায় কিনা। সেই ধরনের কিছু করতে পারলে বিনিয়োগ বা প্রযুক্তির অসুবিধা হবে না। এটা নিয়ে ক্যালকাটা পোর্ট ট্রাস্ট দিল্লির সঙ্গে আলোচনা চলছে। আমরা কংক্রিট কিছু পেলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করব।

**ব্লক বিভাজন**

*৭০০ (অনুমোদিত প্রশ্ন নং *৫৫০) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বর্তমান পাথরপ্রতিমা ব্লকটি ভাগ করে দুটো ব্লকে পরিণত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না;

(খ) থাকলে, কোন্ কোন্ গ্রাম পঞ্চায়েত নিয়ে পৃথক পৃথক অ্যাডমিনিসট্রেটিভ ব্লক গঠিত হবে; এবং

(গ) কবে নাগাদ উক্ত কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলার পাথর প্রতিমা ব্লকটি বিভাজন করে দু'টো ব্লকে পরিণত করার কোনও পরিকল্পনা আপাততঃ সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনার দপ্তরে ১৯৭৪ সালে পাথরপ্রতিমা ব্লকটিকে দুটি ভাগ করার প্রস্তাব করা হয়েছিল। যেহেতু এখানে ১৫টি অঞ্চল এবং ১৭টি আইল্যান্ড রয়েছে, সেহেতু এটিকে দুটি ভাগ করার ফলে ৮টি এবং ২টি ব্লক করার পরিকল্পনা করা হয়েছিল। তাতে একটি ব্লক কুয়েমারী এবং আরেকটি ব্লক পাথরপ্রতিমা হওয়ার কথা ছিল। কিন্তু আপনি এখানে যে তথ্য দিচ্ছেন তাতে আমার মনে হয় আপনি ঠিক তথ্য পরিবেশন করছেন না, সেই কারণে আমি আপনার কাছে জানতে চাই যে, ১৯৭৪ সালের রেকর্ড আপনার কাছে আছে কি না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি যখন বলেছি মাননীয় সদস্য তখন শোনেননি। আবার অনুগ্রহ করে শুনুন। আমার কাছে লিখিত আছে, লিখিত জবাব থেকে বলছি দক্ষিণ ২৪ পরগনা জেলার পাথরপ্রতিমা ব্লকটি বিভাজন করে দুটো ব্লকে পরিণত করার কোনও পরিকল্পনা আপাতত সরকারের বিবেচনাধীন নেই। ১৯৭৪ সালে হয়তো কোনও প্রস্তাব দেওয়া হয়েছিল কিন্তু তারপরে আইন ইত্যাদি অনেক পরিবর্তন হয়েছে। পঞ্চায়েত আইন হয়ে গেছে পঞ্চায়েত নির্বাচন হয়ে গেছে, সুতরাং ওই প্রস্তাব কার্যকর হবে না। এক্ষেত্রে পঞ্চায়েত সমিতির প্রস্তাব লাগবে। যদি বিভাজন করতে হয় তাতে পঞ্চায়েত সমিতির প্রস্তাব লাগবে এবং ১৯৭৪ সালে যে প্রস্তাব ছিল তার থেকে এটা বিবেচিত হবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এটা তো অ্যাডমিনিস্ট্রেটিভ

ব্যাপার, অ্যাডমিনিস্ট্রেটিভ ডিভিসন যেমন সাব ডিভিসন, এটা তো জেলা পরিষদের কথামতো হয় না। এটা একটা অ্যাডমিনিস্ট্রেটিভ পয়েন্ট এবং এই বিভাজন করার ব্যাপারে আপনার কাছে পুরনো সেই নথি আছে কিনা। আপনি তো নতুন মন্ত্রী হয়েছেন সুতরাং আপনি নাও জানতে পারেন পুরনো নথি আছে কিনা এবং সেই অনুযায়ী বিভাজন করবেন কিনা জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এইরকম করা যায় না। সুনির্দিষ্টভাবে এইরকম প্রস্তাব আসলে পরে চিন্তা করে দেখব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** এই প্রস্তাব আগে ছিল এবং সেই ব্যাপারে আমি প্রশ্নও করেছিলাম। আমি আগেও বিধানসভাতে প্রশ্ন করেছি, এবারও করছি ১৯৭৪ সালে যে প্রস্তাব রাখা হয়েছিল সেই প্রস্তাবটি আপনি কি গ্রহণ করবেন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আগে যে প্রস্তাব ছিল সেটা প্রস্তাব থাকলেও পূর্ণাঙ্গ বলে বিবেচিত হবে না। ১৯৭৪ সালের পরে পঞ্চায়েত সমিতি হয়েছে এবং পঞ্চায়েতের আইন হয়েছে, সেখানে পঞ্চায়েতের প্রস্তাব লাগবে। আমি তো আর পঞ্চায়েতের আইন ব্যাখ্যা করতে পারিনা। আপনি এই আইনের দুই পৃষ্ঠাটা দেখবেন তাতে খুব পরিষ্কারভাবে বলা আছে সব, এইসব বিভাজন করতে হলে পঞ্চায়েত সমিতির মতামত নিতে হবে। আপনি তো মহকুমার কথা বলছেন, মহকুমাতে কি পঞ্চায়েত থাকে। সুতরাং এই ব্লক, গ্রাম পঞ্চায়েত বিভাজন করার ব্যাপারে পঞ্চায়েত সমিতির মতামত লাগবে এবং তাদের মতামত না থাকলে বিবেচনা করা যাবে না। আপনি এর পূর্ণাঙ্গ প্রস্তাব দেওয়ার ব্যবস্থা করবেন।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের বিভিন্ন অ্যাডমিনিস্ট্রেটিভ কারণে এক একটা ব্লকে ১নং এবং ২নং পঞ্চায়েত সমিতি করা হয়। সেই হিসাবে আমার জিজ্ঞাসা যে, পাথরপ্রতিমা এবং মহিষাদল ব্লকে এক নং এবং দুই নম্বর পঞ্চায়েত সমিতি করা হয়। সেক্ষেত্রে রেজলিউশন করে দুই নম্বর ব্লকের যে হেড কোয়ার্টার আছে তার নাম পরিবর্তন করা যাবে কিনা জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** বিভাগীয় নাম পরিবর্তন কার যাবে, আপনারা প্রস্তাব পাঠালে আমি দেখব।

[11-50—12-00 noon]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি [illegible] কোন নীতির ভিত্তিতে ব্লক বিভাজন অনুমোদন দেওয়া হয়?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** অনেকগুলো বিষয়-এর উপর এই জিনিস নির্ভর করে। [illegible] মধ্যে জনসংখ্যা, ভৌগলিক অবস্থান, থানা ইত্যাদি নানা জিনিস থাকে। তার উপর [illegible] করে এটা করা হয়। গত ১০ বছরে এবং সাম্প্রতিক কালে যে ব্লকগুলো ভাগ ক[illegible] হয়ে[illegible]

সেখানে প্রায় সব জায়গাতেই দুটো থানা ছিল, একটা ব্লক ছিল, নদী ইত্যাদির জন্য যোগাযোগের অসুবিধা ছিল। কোনও একটা বিশেষ বিষয়ের উপর এটা নির্ভর করে না। প্রশাসনিক সুবিধার্থেই ব্লক ভাগ করা হয়।

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—আপনি তো বললেন দক্ষিণ ২৪-পরগনার পাথর প্রতিমা ভাগের কোনও পরিকল্পনা নেই। এটা ছাড়া অন্যান্য কোনও ব্লক ভাগের পরিকল্পনা আছে কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বলেছি যে,, আমরা ইতিমধ্যে কয়েকটা ভাগ করেছি। এছাড়া দক্ষিণ দিনাজপুর জেলার একটা ব্লক ভাগ করাার প্রস্তাব আছে।

**শ্রী ইদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা দেখছি ভৌগলিক কারণে হোক বা জনসংখ্যা বৃদ্ধির কারণে হোক ব্লক ভাগ হচ্ছে। আবার ব্লকের ভিত্তিতে থানাও করা হচ্ছে। কিন্তু নতুন ব্লক বা থানার নাম কিসের ভিত্তিতে রাখা হবে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** পঞ্চায়েত সমিতির পক্ষ থেকে সে রকম কোনও প্রস্তাব থাকলে আমরা বিবেচনা করব।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় মন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি—ব্লক পুনর্বিন্যাসের কোনও প্রস্তাব আছে কি না?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** হ্যাঁ এটা করা যেতে পারে, নির্দিষ্ট প্রস্তাবের ভিত্তিতে এটা বিবেচনা করা যেতে পারে।

### নুতন কারখানা স্থাপনে পরিবেশ-ছাড়পত্র

*৭০১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২০) **শ্রী নির্মল দাস ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে নুতন কারখানা স্থাপনের অনুমতি দেওয়ার সময় পরিবেশ দপ্তরের ছাড়পত্র নেওয়া হচ্ছে কি; এবং

(খ) ডুয়ার্সের ক'টি চা-বাগিচা দূষণের শিকার হয়েছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

(ক) পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের ছাড়পত্র নেওয়া হয়।

(খ) এ পর্যন্ত জানা খবরে ডুয়ার্সের একটি চা বাগান দূষণের শিকার হয়েছে।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের ছাড় ছাড়াই রাজ্যে বেশ কিছু কারখানা গড়ে উঠেছে এবং যার জন্য পলিউশন হচ্ছে। এ বিষয়ে নানা লেখা আমরা বিভিন্ন পত্র-পত্রিকায় দেখতে পাই। স্যার, ডুয়ার্সের চা-বাগান দূষণের স্বীকার হচ্ছে। এটা কি ভুটানের সিমেন্ট ফ্যাক্টারির জন্য হচ্ছে, না কি অন্য কোনও কারণে এটা হচ্ছে? ঐ দূষণ মুক্ত চা-বাগানকে দূষণমুক্ত করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** ভুটান রাজ্যে যে সিমেন্টের কারখানা আছে তার থেকেই এই দূষণ হচ্ছে। সেই কারখানার নাম পেন্ডেন্ট সিমেন্ট অথরিটি লিমিটেড। এতে ১০০ ডি.পি. সিমেন্ট প্রডিউস হয়। এর ফলে মাকড়াপাড়ার চা-বাগান দূষিত হচ্ছে। যেহেতু এটা অন্য রাজ্য তাই জেলা শাসকের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের এবং কেন্দ্রীয় সরকারের মাধ্যমে ভুটান সরকারের দৃষ্টি আকর্ষণ করা হচ্ছে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মাকড়াপাড়া চা বাগানে দূষণ মুক্ত হওয়ার জন্য সেখানে কাজকর্ম বন্ধ হওয়ার উপক্রম হয়েছে এবং সহস্রাধিক শ্রমিক কর্মচারী সেখানে কাজ করেন। দূষণের ফলে যদি কারখানা বন্ধ হয়, সেক্ষেত্রেও এটা আপনার দপ্তরে হবেনা, আসলে তাদের কি উপায় হবে, কর্মচারিরা তো সেখানে কর্মসংস্থান থেকে বিচ্যুত হবে, সেখানে সেই কর্মচারিদেরকে দেখতে হবে এবং প্যানডন কর্তৃপক্ষকে ওখানে ফরেস্ট ডিপার্টমেন্টের মাধ্যমে বলা উচিত, ডি.এম.লেভেলে হবে কিনা আমার জানা নেই, সেখানে শ্রমিক কর্মচারিরা যাতে কাজ না হারায় সেক্ষেত্রে আপনার দপ্তর থেকে সুনির্দিষ্টভাবে এদের সঙ্গে যোগাযোগ করে কিছু করার ব্যবস্থা হচ্ছে কিনা জানাবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** এটা বন্ধ হয়নি। দূষণের জন্য ওখানে উৎপাদন কম হচ্ছে। এটা হচ্ছে সমীক্ষার রিপোর্ট। এই কারখানার জন্য শুধুমাত্র চা বাগান নয়, ওখানে যে নদী আছে, ফরেস্ট—বন আছে, সেখানে নানা রকম পলিউশন তৈরি হচ্ছে বলে আলাদাভাবে আমাদের ভারত সরকারের কাছে বন দপ্তরের মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করা হয়েছে।

**শ্রী নির্মল দাস ঃ** কিছুক্ষণ আগে আমাদের মাননীয় শিল্পমন্ত্রী বলেছেন যে, আমাদের রাজ্যে নতুন নতুন কারখানা স্থাপিত হচ্ছে। সেখানে আপনি বলেছেন দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ যেটা নিয়ন্ত্রণ করছে এই সমস্ত কারখানা, নুতন নুতন কারখানা, নুতন নুতন ভেনচার, কেন্দ্রীয় সরকার রাজ্য সরকার ফরেন এর বিভিন্ন মাল্টিনাশানালরা করছেন, সেখানে যাতে পরিবেশ দূষণ মুক্ত থাকে, বায়ু জল বিশেষ করে, তার জন্য পরিবেশ দপ্তরের ছাড়পত্র কমপালসারি, এটা নেওয়ার কোনও ব্যবস্থা আছে কিনা কিংবা না থাকলে সেই কারখানা চালু হতে পারে কিনা, এই ব্যাপারে আপনি অবহিত করবেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** সব কারখানার জন্য যে ছাড়পত্র নেওয়া বাধ্যতামুলক, তা নয়। যারা পরিবেশ দূষণ করবে তারাই নেবে। আলপিন কারখানা, পাঁপড় এর কারখানার জন্য এই ছাড়পত্র দরকার হয়না। বড় কারখানা করতে গেলে তার জন্য প্রোজেক্ট রিপোর্ট থাকে, এখন কোনও প্রোজেক্টই এনভায়রণমেন্ট ক্লিয়ারেন্স ছাড়া হয়না। যারা করছে তারা প্রোজেক্ট

ক্লিয়ারেন্স নিয়ে সেটা করছে।

### সচিত্র পরিচয়পত্র

*৭০২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫২) **শ্রী প্রবীর ব্যানার্জিঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ভোটারদের সচিত্র পরিচয়পত্র প্রদানের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসুঃ**

৩১শে ডিসেম্বর, ১৯৯৫ তারিখের মধ্যে।

### ভোটারদের সচিত্র পরিচয়পত্র প্রদান

*৭০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২২১) **শ্রী শৈলজাকুমার দাসঃ** স্বরাষ্ট্র (সংবিধান ও নির্বাচন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যে ভোটারদের সচিত্র পরিচয়পত্র প্রদানের জন্য ছবি তোলার কাজের অগ্রগতি কিরূপ।

(খ) ছবি তোলার ব্যাপারে নির্দিষ্ট সময়সীমা ঠিক করা আছে কি না; এবং

(গ) থাকলে, তা কতদিনের মধ্যে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসুঃ**

(ক) ভাল।

(খ) হ্যাঁ, আছে।

(গ) ৩০শে সেপ্টেম্বর, ১৯৯৫-এর মধ্যে সম্পূর্ণ হবে আশা করা যায়।

**শ্রী জ্যোতি বসুঃ** ৩১শে ডিসেম্বর, ১৯৯৫ তারিখের মধ্যে। আগে ৩০শে সেপ্টেম্বর, ৯৪ অবধী সময় দেওয়া হয়েছিল, ইলেকশন কমিশন থেকে এটা বাড়িয়ে এখন ৩১শে ডিসেম্বর, '৯৫ তারিখের মধ্যে করা হয়েছে।

**শ্রী প্রবীর ব্যানার্জিঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী কি বলবেন, আপনি নিজে বললেন ৩০শে সেপ্টেম্বর লাস্ট ডেট ছিল, সেটা বাড়িয়ে ৩১শে ডিসেম্বর, '৯৫ করা হয়েছে। আগে আমরা দেখেছি, টি.এন.সেশন বলেছিলেন ৩১শে ডিসেম্বর '৯৪ এর মধ্যে শেষ করতে

হবে, তার জন্য আপনারা হাইকোর্টে গিয়েছিলেন, ভবিষ্যতে এর সময় সীমা আরো বাড়াবেন কিনা তার জন্য কোনও চিন্তা-ভাবনা করছেন কি?

[12-00—12-10 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা আমি বলতে পারব না। এটা কেন্দ্রীয় যে ইলেকশন কমিশনার আছে তার আওতার মধ্যেই এটা পড়ে এবং এটা তারাই তত্ত্বাবধান করছেন। আমার কাছে মাঝে মাঝে রিপোর্ট আসে অগ্রগতি সম্বন্ধে কতটা কি হয়েছে, না হয়েছে। সেটা এখনো দেখছি বাকি আছে। আমাদের ৪ কোটি ৪৫ লক্ষ ৮৮ হাজার ৯৩৮ জন ভোটার আছে। তার মধ্যে এখনো অবধি আমি যে হিসাব দেখছি, ভোটারদের দুবার করে সুযোগ দেওয়ার পর ৮৮ পারসেন্ট ভোটারদের ছবি তোলা হয়েছে। তারপর কথা হচ্ছে, একটা সময় ওরা দেন, যাতে করে সচিত্র পরিচয়পত্র তারা নিয়ে যেতে পারেন। সেখানেও কিছু গোলযোগ হয়েছিল বলে আমরা শুনেছি। যার জন্য কিছুদিন দিয়েই এটা বন্ধ হয়ে গিয়েছিল। এখন সেটা আবার শুরু হয়েছে। সেইসব হিসাব করেই ইলেকশন কমিশন থেকে বলা হয়েছে ৩১শে ডিসেম্বরের মধ্যে তারা কাজটা শেষ করতে পারবে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** এই যে ফটো তোলা হচ্ছে তাতে বহু ভুলভ্রান্তি হচ্ছে। টি.এন.সেশন ক্যাটাগরিকালি বলেছেন ১২ পারসেন্ট ভোটার ফটো তোলেনি। তাহলে যারা ফটো তোলেনি তারা কি ভোগাস ভোটার?

**মিঃ স্পিকার ঃ** আপনি বসুন, টি.এন.সেশন কি বলেছে না বলেছে, এই ব্যাপারে রাজ্য সরকার কি করবে।

**শ্রী জ্যোতি বসু ঃ** যদি কংগ্রেস ভোগাস ভোটার করে থাকে তাহলে ব্যাপারটা তারা জানবেন।

**শ্রী শৈলজাকমার দাস ঃ** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বলবেন কি, ভোটার লিস্ট নির্বাচন কমিশনের তত্ত্বাবধানে হলেও, ভোটার লিস্ট মূলতঃ রাজ্য সরকারের যে মেশিনারি আছে তারাই করে থাকে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী বললেন কংগ্রেস ভোগাস ভোটার লিস্ট করেছেন, কিন্তু ভোটার লিস্ট করেছে তো সব সি.পি.এমের লোকেরা। আপনার কথার দ্বারাই আপনি এটা স্বীকার করছেন। এই ধরনের ভোগাস ভোটার, যারা ফটো তুলছে, তাদের বাতিল করবার কোনও ব্যবস্থা আপনি গ্রহণ করবেন কি?

**Mr. Speaker :** Please sit down. Please sit down. I cannot allow it. If a question does not come within the format of the rules I do not allow it. The question regarding bogus voter is not the subject of the State Government. This is the business of the Election Commission. Why should I allow it. It cannot be allowed.

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো আইন-কানুনের কথা। ইলেকশন কমিশন থেকে সমস্ত ভারতবর্ষ ব্যাপী এই ব্যবস্থা করে। ভোটারদের এনরোলমেন্টের ব্যবস্থা করে, তাদের আইডেন্টিটি কার্ডের ব্যবস্থা ইলেকশন কমিশন থেকে করা হয়। প্রত্যেক রাজ্য থেকে ওরা সাহায্য চাই, আমাদের এখানেও আমরা সাহায্য দিয়েছি। এই ব্যাপারে আমাদের কোনও এক্তিয়ার নেই। সমস্ত ব্যাপারটাই ইলেকশন কমিশনের তত্ত্বাবধানে হয়েছে। এতে এতো উত্তেজনার কি ব্যাপার আছে আমি বুঝতে পারছি না। ইলেকশন কমিশন সমস্ত খবর নিয়ে এখানে বলেছেন যে ৩১শে ডিসেম্বরের মধ্যে ওদের ধারণা এটা সম্পূর্ণ হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী কি জানেন এই যে ডিস্ট্রিবিউট হচ্ছে ফটোসহ আইডেনটিটি কার্ড, এই ফটোগুলি অনেক জায়গায় বোঝা যাচ্ছে না, ইলিজিবল, হেইজী হয়েছে। তারপর তাতে যে বর্ণনা আছে—স্ত্রী থেকে পুরুষ, পুরুষ থেকে স্ত্রী হয়ে গেছে, বয়সের তারতম্য রয়েছে—এ ব্যাপারে আপনি কি অবগত আছেন? এই ভুলগুলি সম্পর্কে নির্বাচন কমিশনের সঙ্গে কথা বলার ব্যাপারে রাজ্য সরকারের ভূমিকা কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** যদি বিরোধী দলের নেতা আমাদের খবর দেন যে কাদের ছেলে করা হয়েছে, কাদের মেয়ে করা হয়েছে, তাহলে আমি ইলেকশন কমিশনকে তা পাঠিয়ে দেব। আমাদের কাছে সে রকম কোনও খবর নেই। আগে তো একজনই ইলেকশন কমিশনার ছিলেন এখনতো থ্রী ম্যান ইলেকশন কমিশন হয়েছে। আমরা এক মাস আগেই বলেছি যে কাজে ভুল হচ্ছে কিন্তু আমরা শেষ পর্যন্ত দেখতে চাই সমস্ত ভোটাররা পরিচয় পত্র পেল কি না, এটাতে আমাদের সবার আগ্রহ আছে। ১১টা, ১২টা কোম্পানিকে দিয়ে কাজ হচ্ছে, কিন্তু শুধু ফটো তুললেই হবে না, ফটোগুলি এদের দিতে হবে। যার জন্য আমরা বলেছিলাম ফটোগুলি ঠিক করতে হবে, দেবার প্রসিডিওরটা ঠিক করতে হবে। মাঝে কিছু গোলমাল হচ্ছে বলে আমি শুনেছি, লাইন করে ভোটাররা দাড়িয়ে আছে, একটি লোক, সে কি করবে—সে কাগজ দেখবে, না ফটো দেখবে? এক মাস বন্ধ ছিল, আবার শুরু হয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, দুটো ফেজে ফটো তোলা হয়েছে, বাকিগুলি ৩১শে ডিসেম্বর মাসের মধ্যে শেষ হবে। থার্ড ফেজে ফটো তোলার জন্য কোনও রকম অনুরোধ করা যায় কি না যাদের ফটো তোলা বাকি আছে তাদের জন্য?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি যতদূর জানি আরেকটা ফেজে ফটো তোলা হবে। যদি কোনও কারণে কোনও জায়গায় লোক পৌছতে না পারে, আবার যদি কেউ অসুস্থ থাকে এ রকমও শুনেছি যে তার বাড়ি গিয়ে ফটো তুলতে পারে।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### নলবাহী পানীয় জলপ্রকল্প

*৭০৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৬১) **শ্রী অঙ্গদ বাউরীঃ** জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) বাঁকুড়া জেলার শালতোড়ায় নলবাহী পানীয় জলের প্রকল্পটি কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়; এবং

(খ) ১৯৯৫-এর ৩১শে মার্চ পর্যন্ত কি পরিমাণ টাকা উক্ত প্রকল্পে ব্যয়িত হয়েছে?

**জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকল্পটির চারটি পর্যাযের মধ্যে তৃতীয় পর্যায় অর্থাৎ বিহারী নাথ পর্য্যন্ত কাজ ১৯৯৬ সালের ৩১শে মার্চের মধ্যে সম্পন্ন হবে বলে আশা করা যায়। চতুর্থ পর্যায়ের (শালতোড়া) কাজ জমি সংক্রান্ত ও অন্যান্য সমস্যার সমাধান না হওয়া পর্যন্ত কবে নাগাদ শেষ হবে বলা যাচ্ছে না।

(খ) ১৯৯৫ এর ৩১শে মার্চ পর্যন্ত ২২২.৪০ লক্ষ টাকা উক্ত প্রকল্পের জন্য ব্যয়িত হয়েছে।

### হলদিয়া পেট্রো-কেমিকেলস্

*৭০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৬) **শ্রী অতীশচন্দ্র সিন্হাঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হলদিয়া পেট্রো-কেমিকেলস্ প্রকল্পের কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই প্রকল্পের কাজ ১৯৯৮ সালের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

### আই.এ.এস. ট্রেনিং সেন্টার

*৭০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮০) **শ্রী সুন্দর হাজরাঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

শালবনী আই.এ.এস. ট্রেনিং সেন্টারে বছরে মোট কত জনকে ট্রেনিং দেওয়া হয় এবং ট্রেনিং-এর বিষয়বস্তু কি?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মেদিনীপুর জেলার শালবনীতে একটি ট্রেনিং সেন্টার আছে। ওখানে আই.এ.এস সহ বিভিন্ন সার্ভিসের অফিসারদের সার্ভে ও সেটেলমেন্ট সংক্রান্ত বিষয়ে ট্রেনিং দেওয়া হয়।

**দূষণকারী কারখানা**

*৭০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯৫) **শ্রী জটু লাহিড়ী ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হাওড়া জেলায় দূষণকারী কারখানার সংখ্যা কত; এবং

(খ) এই দূষণ প্রতিরোধে রাজ্য সরকার কতগুলি ক্ষেত্রে ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৮২টি কারখানা দূষণকারী হিসাবে চিহ্নিত।

(খ) পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্যদ এই সমস্ত দূষণকারী কারখানাগুলি পরিদর্শন করেছে এবং এই কারখানাগুলির দূষণের অবস্থা সম্বন্ধে প্রতিবেদন মহামান্য সুপ্রীম কোর্টের কাছে পেশ করেছে।

**আদর্শ গ্রাম**

*৭০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৪) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী ভন্দু মাঝিঃ** জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কোন কোন গ্রামকে আদর্শ গ্রাম হিসাবে চিহ্নিত করা হয়েছে; এবং

(খ) কোন কোন বিষয়ের উপব ভিত্তি করে গ্রামকে আদর্শ গ্রাম হিসাবে চিহ্নিত করা হয়?

**জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের গ্রামোন্নয়ন দপ্তর কোনও গ্রামকেই আদর্শ গ্রাম হিসাবে চিহ্নিত করে নি।

(খ) গ্রামোন্নয়ন দপ্তর দ্বারা কোনও বিশেষ গ্রামকে কোনও ভিত্তিতে আলাদা করে আদর্শ ঘোষণা করার ব্যবস্থা নেই।

**রাজ্যে শিল্পায়ন**

*৭০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৬) **শ্রী আবুল হাসনাৎ খান** এবং **শ্রী পরেশনাথ দাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সারা রাজ্যে ব্যাপক শিল্পায়নের সম্ভাবনা বাস্তবায়নের জন্য অনুকূল পরিকাঠামোগত সুযোগ সৃষ্টির কি-কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গে শিল্পায়নের স্বার্থে পরিকাঠামোগত সমস্যা ও সম্ভাবনা খতিয়ে দেখার জন্য এ পর্যন্ত ৩টি সমীক্ষা—প্রতিবেদন রাজ্য সরকারের হাতে এসেছে। এই সমীক্ষা রিপোর্টগুলি রাজ্য সরকার নীতিগতভাবে গ্রহণ করেছেন। সমীক্ষাগুলির ভিত্তিতে ফিসিকাল ও সোশ্যাল. ইনফ্রাস্ট্রাকচারের প্রয়োজনীয় সুযোগ সুবিধেগুলিকে প্রধানত ৩টি বিভাগে বিভক্ত করা হয়েছে।

ক) সম্পদগত বাস্তব পরিকাঠামো,

খ) রীতি-প্রণালী (System Development)

গ) পরিপূরক পরিসেবামূলক উন্নয়ন (Supporting Service)

এই ৩টি বিষয়কে স্বল্প, মধ্য ও দীর্ঘ মেয়াদী রূপে চিহ্নিত করা হয়েছে।

রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর ও সংস্থাকে সুনির্দিষ্ট কাজের দায়িত্ব অর্পন করা হয়েছে। পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম (WBIIDC) রাজ্যের বিভিন্ন জেলায় ১২টি শিল্প বিকাশ কেন্দ্র গড়ে তুলেছে। আরও ৩টি বৃহৎ শিল্প বিকাশ কেন্দ্র গড়ে তোলার প্রকাশ কেন্দ্রীয় সরকারের কাছে জমা দেওয়া হয়েছে। এছাড়া পশ্চিমবঙ্গ ইলেক্ট্রনিক শিল্প উন্নয়ন নিগম (WBEIDC) ও রাজ্যের বিভিন্ন জেলায় অবস্থিত বিভিন্ন উন্নয়ন সংস্থা পরিকাঠামোগত কর্মসূচিতে ধারাবাহিকভাবে অংশগ্রহণ করছেন।

ICICI ও WBIIDC, WBEIDC এবং আরও কয়েকটি সংস্থা মিলে—একটি কোম্পানি গড়ে তুলছে যা পরিকাঠামোগত প্রকল্পে আর্থিক ও কারিগরি সহায়তা যোগানের কাজ করবে।

ইতিমধ্যেই অতিরিক্ত ৮ হাজার মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন, উপনগরী স্থাপন, আবাসন, বৃহৎ মাঝারি ও ছোট সড়ক নির্মাণ, সামাজিক পরিকাঠামো ইত্যাদি মিলিয়ে প্রায় ৪৫০০০ কোটি টাকার প্রকল্প আলোচনা ও বাস্তবায়নের পথে। এর মধ্যে তাপবিদ্যুৎ ও মিনিম্যাক্রো

জলবিদ্যুৎ ছাড়া বিশেষভাবে ৬৫০ কিলোমিটার দীর্ঘ শিলিগুড়ি-কলকাতা সুপার এক্সপ্রেস, উপনগরী নির্মাণ, ইনফরমেশন্ টেকনোলজি পার্ক, সুসংহত চর্ম প্রকল্প, ইনটেলিজেন্ট বিল্ডিং, বেঙ্গল এন.আর.আই কমপ্লেক্স, বিশ্ব বাণিজ্য কেন্দ্র, এক্সপোর্ট প্রমোশন ইন্ডাস্ট্রিয়াল পার্ক (দুর্গাপুর) উল্লেখযোগ্য।

এছাড়া কলকাতা সহ সারা রাজ্যের টেলি যোগাযোগ ব্যবস্থা উল্লেখযোগ্য অগ্রগতির লক্ষ্যে বিদেশ সঞ্চার নিগম লিমিটেড ও কেন্দ্রীয় সরকারের টেলিকমিউনিকেশন দপ্তরের সহযোগিতায় ব্যাপক কার্যক্রম রূপায়িত হচ্ছে।

### টাডা আইনে আটক

*৭১০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৭) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে "টাডা" আইনে কত জন ব্যক্তি আটক আছেন; এবং

(খ) বর্তমানে এঁদের মুক্তির ব্যাপারে সরকার কি চিন্তা-ভাবনা করছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬ (ছয়) জন।

(খ) না।

### রাজ্যে অপটিক্যাল ফাইবার প্রকল্প

*৭১১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৯) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এ রাজ্যে অপটিক্যাল ফাইবার প্রকল্প নির্মাণে কোনও মার্কিন শিল্পপতি আগ্রহ প্রকাশ করেছেন কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অ্যাপ্লায়েড ফাইবার ইঙ্ক নামক একটি মার্কিন সংস্থা পশ্চিমবঙ্গ ইলেক্ট্রনিক্স শিল্প উন্নয়ন নিগম-এর সঙ্গে একটি ফাইবার অপটিক্স মেডিক্যাল ইকুইপমেন্ট তৈরি করার ইউনিট স্থাপনের জন্য আগ্রহ প্রকাশ করেছেন।

## Construction of Flats under Various Housing Schemes

*712. (Admitted Question No. *2093) **Dr. Manas Bhunia :** will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) whether the Government drawn up a plan to construct flats under the L.I.G., M.I.G., H.I.G. Housing Schemes;

(b) if so,

(i) the number of projects sanctioned under the L.I.G., M.I.G., H.I.G, Housing Schemes;

(ii) the number of projects implemented since 1971 till the month of May, 1995; and

(iii) how these flats will be distributed?

**Minister-in-charge of the Housing Department :**

(a) Yes. It is under the normal scheme of Government to construct LIG/MIG/HIG flats under both rental housing schemes as well as on ownership basis. Besides, W.B.H. Board also constructs LIG/MIG/HIG flats on ownership basis.

(i) Altogether 13 projects have been sanctioned during 1994-'95 to be implemented by the Housing Directorate :-

a) Rental Housing Schemes of LIG/MIG categories of Government employees : 12

b) On ownership basis for MIG category of Government employees : 1

Besides, no. of projects sanctioned for implementation by the West Bengal Housing Board. is as under :

LIG : 3498 no. of flats.

MIG . 8301 no. of flats.

HIG : 9631 no. of flats.

(ii) No. of LIG/MIG/HIG Schemes implemented during the period 1991 till the month of May, 1995-by Housing Directorate :

| | | |
|---|---|---|
| i) Rental Housing scheme for Govt. employees | : | 248 Units (in 3 projects) |
| ii) **Ownership flats :** | | |
| a) at Bidhannagar Durgapur project) | : | 162 units (in 1 |
| b) Shampamirzanagar, Ph.-II project) | : | 112 units (in 1 |
| **Housing Board :** | | |
| a) LIG projects) | : | 168 units (in 2 |
| tion | | 448 under construc- (in 1 project). |
| b) MIG projects) | : | 973 units (in 5 |
| construc- | | 621 units under tion (4 projects) |
| c) HIG projects) | : | 1586 units (in 6 |
| struction | | 2533 under con- (in 10 projects) |

iii) The ownership flats are distributed on the basis of lottery except the quotas reserved for Government employees, SC/ST people, Physically Handicapped and ex-military personnel. In respect of rental housing scheme flat are allotted on the basis of seniority of the applicants.

## ডাইনী অপবাদে হত্যা

*৫১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের [illegible] ...পূর্বক জানাবেন কি—

(ক) ডাইনী-অপবাদে ১লা জানুয়ারি, ১৯৯২ থেকে ১৯৯৫-এর ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত কত জনকে হত্যা করা হয়েছে; এবং

(খ) রাজ্য সরকার এই প্রথা-রোধে কোনও রকম পদক্ষেপ গ্রহণ করেছেন কি না?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৭ জনকে।

(খ) ১৬২ জন অভিযুক্ত ব্যক্তিদের গ্রেপ্তার করা হয়েছে। এদের বিরুদ্ধে আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণ করা হবে।

বিভিন্ন গণতান্ত্রিক ও সমাজসেবী সংস্থা সমূহের মাধ্যমে গণচেতনা জাগিয়ে তোলা হচ্ছে যাতে ডাইনী হত্যার মতো কাজ থেকে মানুষ বিরত থাকে।

**চায়না-ক্লে কারখানা চালুকরণ**

*৭১৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৭) **শ্রী নরেন হাঁসদা ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বেলপাহাড়ী ব্লকে অবস্থিত ঠাকুরানপাহাড়ীতে "চায়না ক্লে" কারখানাটি চালু করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না, এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা চালু হতে পারে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বারাসাত থানা-এলাকায় মারামারির অভিযোগ**

*৭১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২০) **শ্রী শিবপ্রসাদ মালিক, শ্রী সত্যরঞ্জন মাহাতো ও শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪ পরগনা জেলার বারাসাত থানার অন্তর্গত বাদাসানবেড়িয়া গ্রামে গত নভেম্বর, ১৯৯৪ থেকে ফেব্রুয়ারি ১৯৯৫ পর্যন্ত হত্যা, লুঠ ও মারামারির অভিযোগ থানায় লিপিবদ্ধ করা সত্ত্বেও অদ্যাবধি একজনকেও গ্রেপ্তার করা হয়নি; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### Crashed to Death at Gate of Simens Telematic

*716. (Admitted Question No. *1459) **Shri Ambica Banerjee** and **Shri Saugata Ray :** will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether a young man was crashed to death at the gate of Simens Telematic at Salt Lake;

(b) if so, details of the incident; and

(c) the steps taken by the Government in the matter?

**Minister-in-charge of the Home (Police) Department :**

(a) Yes.

(b) On 8.3.95 at about 11.30 hrs., 250 people under the manner of "Mahisbathan Jibika Chuyta Sekar Sammilani" went to Simens Telematie demanding jobs and raised slogans. Some representatives of the demonstrators were called inside the factory by the Security Officer for a discussion. While the Security Officer was talking to them, one Security Guard accidentally pressed the gate operating switch. One of the demonstrators, Suchitra Gayen, who was trying to enter the factory was pressed between the wall and the gate and was severely injured. He was immediately removed to Bidhannagar State General Hospital where he was declared dead.

(c) A case was started and Tapan Kumar Bhattacharjee, the Security Guard, responsible for the incident was arrested. The case is under investigation.

### জেলায় শিল্পায়নের সম্ভাবনা

*৭১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৮) **শ্রী মোজাম্মেল হক এবং শ্রী শিশির সরকার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে শিল্পায়নের যে প্রচেষ্টা বর্তমানে আরম্ভ হয়েছে তাতে প্রাথমিক স্তরে কোন কোন জেলায় কি কি শিল্প ইতিমধ্যে স্থাপনের প্রক্রিয়া শুরু হয়েছে; এবং

(খ) তার ফলে কত সংখ্যক বেকারের কর্ম সংস্থান হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| জেলা | শিল্প সামগ্রী |
|---|---|
| ১। কলকাতা | কম্প্যাক্ট ডিস্ক, ডিজিটাল ইলেকট্রনিক সুইচ, সুইচিং অ্যাপারেটাস ইত্যাদি। |
| ২। ২৪ পরগনা (উত্তর) | চিনি কলের যন্ত্রপাতি, টেক্সটাইল ইলাসটিক ফিতা, তন্তু, সুইচ ব্লেড, আয়রন কাস্টিং-আয়রন পাইপ, ইয়ার্ন কম্ব উল, পরিবহন সংক্রান্ত যন্ত্রপাতি, দুগ্ধ জাত খাদ্য সামগ্রী, বেতার সংক্রান্ত যন্ত্রপাতি, কৃত্রিম তন্তু, রেলওয়ে ওয়াগন, বৈদ্যুতিক যন্ত্রপাতি। |
| ৩। ২৪ পরগনা (দক্ষিণ) - | ইন্ডাস্ট্রিয়াল সিরামিক্স, প্লাস্টিক মোড়া সামগ্রী, কুলিং টাওয়ার, সিনথেটিক, ফেরিক অক্সাইড, ফার্মালডিহাইড, দুধ ও দুধজাত চকলেট, কর্নার কাস্টিং, রেশম প্রস্তুতীকরণ, চিংড়ি প্রসেসিং, রপ্তানির জন্য চামড়ার জুতা, এনারজিং সেভিং বৈদ্যুতিক বাতি, মাইক্রোফিলামেন্ট, মাইনর পোর্ট, তুলার সুতো, পেট রেসিন, ফার্মাসিউটিক্যাল, ফল প্রক্রিয়াকরণ পলিয়েস্টার তন্তু, ডাইগনেস্টিক কিড, অ্যালয় স্টিল কাস্টিং এবং ইন্ডাস্ট্রিয়াল ভালভ্। |
| ৪। হুগলি | অ্যালুমিনিয়াম কয়েল, ফ্লেক্সিবল প্যাক, এইচ টি ইনসুলেটর, কৃত্রিম পশম, ফ্লেকস্ ইয়ার্ন, হোস পাইপ, কৃত্রিম পশম, কৃত্রিম তন্তু, অ্যালয় স্টিল, দুগ্ধজাত সামগ্রী, ভেজিটেবল অয়েল, স্টিল কাস্টিং টোনড্ মিল্স, কম্ব উল, মরিচাবিহীন ইস্পাত, কাস্ট আয়রন, অ্যালকোহল, ড্রাই রেডি স্নাক্স, ফল প্রক্রিয়াকরণ, রাসায়নিক দ্রব্যাদি। |
| ৫। বর্ধমান | অক্সিজেন, নাইট্রোজেন, এবং আর্গন গ্যাস, |

| | | |
|---|---|---|
| | | স্ক্র্যাপ, কার্বন ব্ল্যাক, তরল অক্সিজেন, তরল নাইট্রোজেন, তরল আর্গন পিগ্ আয়রন, ফেরো অ্যালয়, কাগজ ও কাগজের বোর্ড। |
| ৬। বাঁকুড়া | - | কোল্ড রোলড্ সিট এবং কয়েল, দুগ্ধজাত সামগ্রী, পলিপ্রপাইলিন গ্রানুউল, ফাইবার বোর্ড, পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন। |
| ৭। বীরভূম | - | সুপার ফসফেট ও সালফিউরিক অ্যাসিড, এল.পি.জি. বটলিং প্ল্যান্ট। |
| ৮। নদীয়া | - | ইন্ডাস্ট্রিয়াল হোম, টেলিফোন কেবল, সাবান, নারকেল তেল, রোলড্ প্রডাক্টস, স্টীল, মিনি স্টীল প্ল্যান্ট। |
| ৯। হাওড়া | - | স্টীল স্ট্রাক্চারাল এবং ফেব্রিকেশন, ফ্ল্যাট রোলড্ আয়রন প্রডাক্টস, মরিচাহীন ইস্পাতের পাতি, জমানো টিন জাত মাংস, জমান ও টিনজাত খাবার, জমানো মাছ, শিল্পে ব্যবহৃত গ্যাস, হাসপাতাল, রাসায়নিক দ্রব্য। |
| ১০। মেদিনীপুর | - | পলিবিউটেন, এবিএস বেসিন, মেটালজিক্যাল কোক, কাগজ, ভেজিটেবল অয়েল, পলিভিনাইল ক্লোরাইড, পিগ আয়রন, কৃত্রিম তন্তু, লিগনো সালফোনেটস, ভ্যানিলিন, জটিল সিলিকেট যৌগ, কার্বন ব্ল্যাক, স্পঞ্জ আয়রন, অ্যাক্রিলিক ফাইবার, পোস্টাল পেপার, সিনথেটিক স্টেশন ফাইবার, সিলিকেট ডিটারজেন্ট জিওলাইট, হোটেল, রাসায়নিক দ্রব্যাদি। |
| ১১। পুরুলিয়া | - | হার্ড, সফট ও অন্যান্য কোক, অক্সিজেন গ্যাস, নাইট্রোজেন গ্যাস, আর্গন গ্যাস, মুদ্র সিমেন্ট প্রকল্প। |
| ১২। মালদা | - | সিঙ্গল সুপার ফসফেট ও সালফিউরিক অ্যাসিড। |
| ১৩। মুর্শিদাবাদ | - | রেশম প্রস্তুতি, তুঁত গাছ থেকে রেশম গুটির চাষ। |
| ১৪। জলপাইগুড়ি | - | ইন্ডাস্ট্রিয়াল মোনোকার অর্কাজলিক অ্যাসিড, |

ছত্রাক, গবাদি পশুর খাদ্য।

১৫। দক্ষিণ দিনাজপুর - সিঙ্গল সুপার ফসফেট ও সালফিউরিক অ্যাসিড।

১৬। উত্তর দিনাজপুর - ঐ।

খ) আনুমানিক ৫ (পাঁচ) লক্ষ।

**পুরুলিয়া জেলায় বে-আইনি কয়লা বাজেয়াপ্ত**

*৭১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৪) **শ্রী নটবর বাগদী ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ সালের জানুয়ারি মাস থেকে ১৯৯৫ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত পুরুলিয়া জেলার সাঁতুড়ী, নেতুড়িয়া এবং রঘুনাথপুর থানায় মোট কত টন বে-আইনি কয়লা বাজেয়াপ্ত করা হয়েছে; এবং

(খ) ঐ বে-আইনি বাজেয়াপ্ত কয়লা বিক্রির পদ্ধতি কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৮৫.০৮৬ মেট্রিক টন।

(খ) আদালতের আদেশানুসারে নিলাম করা হয়।

**করিমপুর থানা-এলাকায় খুন ও ডাকাতি**

*৭২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৭) **শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ সালের ৩১শে মার্চ পর্যন্ত নদীয়া জেলার করিমপুর থানা-এলাকায় মোট কতগুলি ডাকাতি ও খুনের ঘটনা ঘটেছে;

(খ) ঐ সকল ডাকাতি ও খুনের ক্ষেত্রে কত জনের বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে এবং কত জনকে আটক করা হয়েছে,

(গ) সীমান্ত-এলাকায় লুঠ, ডাকাতি ও খুন বন্ধের জন্য ২টি ব্লকে একাধিক থানা বা পুলিশ ফাঁড়ির ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(ঘ) থাকলে, কবে নাগাদ ঐ ব্যবস্থা কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

| (ক) | সন | ডাকাতি | খুন |
|---|---|---|---|
| | ১৯৯৩-৯৪ | ৪ | ৬ |
| | ১৯৯৪-৯৫ (৩১শে মার্চ পর্যন্ত) | ৭ | ৫ |
| (খ) | ঘটনা | চার্জশিট | আটক |
| | ডাকাতি | ০ | ৬৮ জন। |
| | খুন | ২০ জনের বিরুদ্ধে। | ৪০ জন। |

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## দুর্গাপুরের পার্শ্ববর্তী এলাকায় কয়লাখনির সন্ধান

*৭২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫০) **শ্রী শক্তি বল:** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দুর্গাপুরের পার্শ্ববর্তী এলাকায় ও.এন.জি.সি. কয়লাখনি পাওয়ার সম্ভাবনার কথা ঘোষণা করেছেন;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত খনিগুলোতে কাজ আরম্ভ করা সম্ভবপর হবে; এবং

(গ) কত পরিমাণ কয়লা পাওয়া যেতে পারে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## মালদা জেলায় গরু-চুরির ঘটনা

*৭২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৫) **শ্রী নজমুল হক:** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫-এর জানুয়ারি থেকে ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত মালদা জেলার চাঁচল থানায় গরু-চুরির কতগুলো ঘটনা ঘটেছে;

(খ) গরু-চুরির ঘটনাগুলোতে কত জনকে গ্রেপ্তার করা সম্ভবপর হয়েছে; এবং

(গ) কতগুলি ক্ষেত্রে চুরি যাওয়া গরু উদ্ধার করা সম্ভব হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১টি।

(খ) চার (৪) জনকে।

(গ) একটিও না।

### বে-সরকারি উদ্যোগে কয়লাখনি

*৭২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৪) **শ্রী এস. আর. দাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার বে-সরকারি উদ্যোগে নতুন কয়লাখনি খোলার পরিকল্পনা গ্রহণ করেছেন; এই মর্মে সরকারের কাছে কোনও সংবাদ আছে কি না;

(খ) থাকলে, ঐ পরিকল্পনা-মতো রাজ্যে নতুন কয়লাখনি খোলার কোনও প্রস্তাব আছে কি না; এবং

(গ) থাকলে, তা কোথায় কোথায় হবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কয়েকটি বিশেষ ক্ষেত্রে Captive Mine হিসেবে ব্যবহারের জন্য কিছু অঞ্চল চিহ্নিত হয়েছে।

(খ) হ্যাঁ, আছে।

(গ) বর্দ্ধমান জেলার ইস্টার্ন কোলফিল্ডের অন্তর্গত "সরিমাতলি" এবং তারা (পূর্ব) অঞ্চল।

**নদীয়া জেলায় কৃষিনির্ভর শিল্প**

*৭২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫৩) **শ্রী কমলেন্দু সান্যাল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার উত্তর ও উত্তর-পশ্চিমাংশে কৃষিনির্ভর শিল্প গড়ে তুলতে কোনও প্রকল্প সরকারের বিবেচনাধীন আছে কি না;

(খ) থাকলে, পাটজাত শিল্পের সম্ভাবনা কতটুকু; এবং

(গ) ধান ও গমের বর্জ্যাংশের (তুষ, বিচালি বা খড়, ভুষি) সাহায্যে 'কাগজ শিল্প' গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সমগ্র নদীয়া জেলায় কৃষি নির্ভর শিল্প গড়ে তুলতে সরকার আশাবাদী।

(খ) নদীয়া জেলার বগুলাতে একটি ক্ষুদ্র পাট শিল্প গড়ে উঠেছে। পাটজাত দ্রব্যের বিভিন্ন যুগান্তর ঘটানোর জন্য একটি জাতীয় কেন্দ্র তৈরি করা হয়েছে।

(গ) খতিয়ে দেখা হচ্ছে।

**Cultivation of Cinchona Incurring Heavy Loss**

*725. (Admitted Question No. *1849) **Sri Tulsi Bhattarai :** will the Minister-in-charge of the Commerce & Industries Department be pleased to state—

(a) is it a fact that cultivation of Cinchona & Other Medicinal Plants in the District of Darjeeling is incurring a heavy loss every year;

(b) if so, the extent of loss annually for the last five years and the reason thereof; and

(c) whether the Government have any proposal to arrest the losses and make the industry viable?

**Minister-in-charge of the Commerce & Industries Department :**

(ক) হ্যাঁ।

(খ) গত পাঁচ বৎসরে রাজস্ব খাতে আয় ও ব্যয়ের মধ্যে পার্থক্য হয়েছে ঃ-

| | | |
|---|---|---|
| ১৯৯০-৯১ | - | ৭.৫৮ কোটি টাকা |
| ১৯৯১-৯২ | - | ৭.৯২ কোটি টাকা |
| ১৯৯২-৯৩ | - | ৮.২২ কোটি টাকা |
| ১৯৯৩-৯৪ | - | ১১.৩৩ কোটি টাকা |
| ১৯৯৪-৯৫ | - | ১১.৮৫ কোটি টাকা |

কারণ ঃ১) মূল্যমান

২) শক্তি

৩) বাজারে অবাধে সিন্থেটিক বিকল্প ঔষধের আমদানি

৪) বহুবিধ কার্যক্রমে অংশগ্রহণে প্রয়োজনীয় মূলধনের অভাব।

৫) এমিটিন্ প্রকল্পে অপূরনীয় ক্ষতি।

গ) ডাইরেক্টরেটের রাজস্ব আয় ও ব্যয়ের মধ্যে সমতা আনয়নের জন্য কয়েকটি পরিকল্পনা সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

## পাথর কোয়েরী থেকে রয়্যালটি

*৭২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩৬) **শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার নলহাটি ১ নং ব্লকে মোট ক'টি পাথর কোয়েরী আছে;

(খ) উক্ত পাথর কোয়েরীগুলো থেকে গত ১৯৯২ এর পর বাৎসরিক কি পরিমাণ টাকা রয়্যালটি হিসাবে আদায় হয়েছে; এবং

(গ) উক্ত পাথর কোয়েরীগুলোর মধ্যে কতগুলো খনিকে বৈধ পারমিট দেওয়া হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৪টি।

(খ)

| সাল | মোট রয়েলটি আদায় |
|---|---|
| ১৯৯২-৯৩ | ৬৪,০৮৭ টাকা |
| ১৯৯৩-৯৪ | ৮৬,৫৯০ টাকা |
| ১৯৯৪-৯৫ | ১,২৫,৯৬০ টাকা |

(গ) ২৩টি। একটা কোর্টের আদেশে চলে।

### গরিব গৃহহীনদের জন্য আবাসন

*৭২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮[illegible]) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গরিব গৃহহীনদের জন্য বিনামূল্যে গৃহনির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, চলতি আর্থিক বছরে ঐ পরিকল্পনায় কতগুলি গৃহনির্মাণ করা হয়েছে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আবাসন দপ্তরের মাধ্যমে এ ধরনের কোনও কর্মসূচি রূপায়িত হয় না। তবে গ্রামোন্নয়ন দপ্তরের মাধ্যমে গরিব গৃহহীনদের জন্য বিনামূল্যে গৃহনির্মাণের উদ্দেশ্যে ইন্দিরা আবাস যোজনা প্রকল্প রূপায়িত হচ্ছে।

(খ) ঐ দপ্তরের মাধ্যমে চলতি আর্থিক বছরে জুন মাস পর্যন্ত ৬৫৩৫টি গৃহনির্মাণ করা হয়েছে।

### রায়দিঘীতে সমাজবিরোধী কার্যকলাপ

*৭২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৪) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রায়দিঘী থানার অন্তর্গত খাড়ী গ্রাম পঞ্চায়েত এলাকার সমাজবিরোধীদের সাথে ঐ থানার ও.সি.-র যোগসাজসের কোনও অভিযোগ আছে কি না; এবং

(খ) থাকলে, তাঁর বিরুদ্ধে নির্দিষ্ট অভিযোগ থাকা সত্ত্বেও কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### জেলাস্তরে 'শিল্পবন্ধু' নামে কমিটি

*৭২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৯০) **শ্রী তপন হোড়ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের জেলা শিল্পোন্নয়নে জেলাস্তরেও 'শিল্পবন্ধু' নামে একটি করে কমিটি গঠন করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত কমিটিতে কারা থাকবেন বলে স্থির হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দ্রুত শিল্পায়নের কার্যক্রমে যথাযথ পদক্ষেপ গ্রহণের জন্য প্রতিটি জেলাস্তরেও একটি শিল্প সংক্রান্ত কমিটি গঠন করার সিদ্ধান্ত হয়েছে।

(খ) জেলাস্তরের ঐ কমিটিতে নিম্নলিখিত আধিকারীকগণ থাকবেন বলে স্থির করা হয়েছে ঃ-

| | | |
|---|---|---|
| ১। | জেলাশাসক | সভাপতি সদস্য |
| ২। | জেলা ভূমি ও ভূমি রাজস্ব আধিকারীক | |
| ৩। | সহকারী শ্রম অধিকর্তা | ,, |
| ৪। | কার্যনির্বাহী বাস্তুকার, পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ। | ,, ,, |
| ৫। | আরক্ষা কর্মাধ্যক্ষ | ,, |
| ৬। | আধিকারীক, জেলা শিল্পকেন্দ্র | ,, |
| ৭। | বিভিন্ন উন্নয়ন সংস্থার প্রধান কার্যনির্বাহী আধিকারিকগণ। | ,, |

## কান্দী ব্লকে জওহর রোজগার যোজনায় প্রদেয় অর্থের পরিমাণ

*৭৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৪) **শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে (২৮-২-৯৫ পর্যন্ত) মুর্শিদাবাদ জেলার কান্দী ব্লকের দশটি গ্রাম পঞ্চায়েতকে জওহর রোজগার যোজনায় কত টাকা দেওয়া হয়েছে;

(খ) এ বাবদ কেন্দ্রীয় সাহায্য কত পাওয়া গেছে এবং রাজ্য সরকারের দেয় অংশ কত; এবং

(গ) জওহর রোজগার যোজনা ছাড়া অন্যান্য খাতে কত টাকা কান্দী পঞ্চায়েত সমিতিকে জেলা পরিষদ দিয়েছে (২৮-২-৯৫ পর্যন্ত)?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৯৪-৯৫ আর্থিক বছরে ২৮.২.৯৫ পর্যন্ত মুর্শিদাবাদ জেলার কান্দী ব্লকের দশটি গ্রাম-পঞ্চায়েতকে জওহর রোজগার যোজনায় মোট ১৬,৩৭,৮১০ টাকা দেওয়া হয়েছে।

(খ) এ বাবদ কেন্দ্রীয় সাহায্য ১২,৮৬,২৪৮ টাকা এবং রাজ্য সরকারের দেয় অংশ ৩,২১,৫৬২ টাকা পাওয়া গেছে।

(গ) জওহর রোজগার যোজনা ছাড়া অন্যান্য খাতে ৮৩,৫১৮ টাকা কান্দী পঞ্চায়েত সমিতিকে জেলা পরিষদ দিয়েছে (২৮.২.৯৫ পর্যন্ত)।

## রাজ্যে শিল্পস্থাপনের জন্য স্মারকলিপি

*৭৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৯) **শ্রী আবুল হাসনাৎ খান** এবং **শ্রী পরেশনাথ দাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪ থেকে ১৯৯৫ সালের ২৮শে ফেব্রুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে শিল্পস্থাপনের জন্য কতগুলি স্মারকলিপি নথিভুক্ত হয়েছে; এবং

(খ) এই স্মারকলিপিগুলি রূপায়িত হলে কর্মসংস্থানের সম্ভাবনা কতটা সৃষ্টি হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ে পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন করার জন্য ২০৭টি স্মারকলিপি নথিভুক্ত হয়েছে।

(খ) ঐ স্মারকলিপির্গুলি অনুযায়ী সবকটি প্রকল্প রূপায়িত হলে প্রায় ৩৩৬৫৭ জন লোকের কর্মসংস্থানের সম্ভাবনা সৃষ্টি হবে বলে আশা করা যায়।

## কর্মরত-অবস্থায় ডাক্তার প্রহৃত

*৭৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯৯) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ১৬.৫.৯৫ তারিখে মেদিনীপুর সদর হাসপাতালে কর্তব্যরত-অবস্থায় ঐ হাসপাতালেরই কয়েক জন ডাক্তার এবং কিছু কর্মচারী, সমাজবিরোধীদের হাতে প্রহৃত হন—

(খ) সত্যি হলে—

(১) ঐ ঘটনার পরিপ্রেক্ষিতে কোনও অভিযোগ কোতওয়ালী থানায় লিপিবদ্ধ হয়েছিল কি না; এবং

(২) হয়ে থাকলে, এ ব্যাপারে কি কি পদক্ষেপ ইতিমধ্যে নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডাক্তাররা কিছু কর্মচারী ও উপস্থিত কিছু লোকের দ্বারা প্রহৃত হন।

(খ) (১) হয়েছিল।

(২) অভিযুক্তদের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে। তদন্ত চলছে।

### শিল্পপরিকাঠামো-গঠনে বিশ্বব্যাঙ্ক

*৭৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৩) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের শিল্পপরিকাঠামো গড়ে তোলার জন্য বিশ্বব্যাঙ্ক কি কোনও সহজ শর্তে ঋণ দিচ্ছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শিল্প পরিকাঠামো গড়ে তোলার উদ্দেশ্যে বিশ্বব্যাংক এ রাজ্যে এখনও কোনও ঋণ দেয়নি।

### কয়লা ব্যবসার সাথে মাফিয়া-চক্র

*৭৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১০) **শ্রী এস. আর. দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এক বিরাট মাফিয়া-চক্র বে-আইনি কয়লা ব্যবসার সাথে যুক্ত; এবং

(খ) সত্যি হলে, এই বে-আইনি ব্যবসা বন্ধ করার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বে-আইনি কয়লা ব্যবসার সঙ্গে কিছু অসাধু ব্যবসায়ী জড়িত আছে।

(খ) (১) ৭১৪টি কেসে ৭৯২ জনের বিরুদ্ধে চার্জশীট দেওয়া হয়েছে।

(২) কয়লা খনি এলাকাগুলিতে দশটি পুলিশ চেক পোস্ট স্থাপন করা হয়েছে।

**পুরুলিয়া জেলার সিমেন্ট কারখানা বন্ধ**

*৭৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৫) **শ্রী নটবর বাগদী ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পুরুলিয়া জেলার একমাত্র সিমেন্ট কারখানা মধুকুণ্ডা দামোদর সিমেন্ট প্ল্যান্টটি বন্ধ করে দেওয়া হয়েছে; এবং

(খ) হয়ে থাকলে, কি কি কারণে উক্ত কারখানা বন্ধ করে দেওয়া হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**প্রশাসনিক সংস্কার-কমিটির সুপারিশ**

*৭৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রশাসনিক সংস্কার-কমিটির কতগুলি সুপারিশ রূপায়িত হয়েছে; এবং

(খ) বাকিগুলি কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৭৩টি সুপারিশ রূপায়নের অনুকূলে সিদ্ধান্ত হয়েছে।

(খ) এখনই বলা যাচ্ছে না।

**বাঘের আক্রমণে মৃত্যু**

*৭৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২ সালের জানুয়ারি থেকে ১৯৯৪ সালের ডিসেম্বর পর্যন্ত কত জন মানুষ

বাঘের আক্রমণে প্রাণ হারিয়েছেন; এবং

(খ) ঐ সময়ের মধ্যে নিহত পরিবারদের ক্ষতিপূরণের জন্য মোট কত টাকা সরকার ব্যয় করেছেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২ সাল হইতে ১৯৯৪ সাল পর্যন্ত বাঘের আক্রমণে মানুষের মৃত্যুর সংখ্যা নিম্নরূপ ঃ-

১৯৯২ — ৩৯ জন

১৯৯৩ — ৪৩ জন

১৯৯৪ — ১৫ জন

(খ) ঐ সময়ের মধ্যে নিহত পরিবারদের ক্ষতি পূরণের জন্য মোট ৪,২০,০০০ (চার লক্ষ কুড়ি হাজার) টাকা ব্যয় করেছেন।

## রাজ্যে বিদেশি পুঁজী বিনিয়োগ

*৭৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৬) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৩-এর জানুয়ারি থেকে ৩১শে মার্চ, ১৯৯৫ পর্যন্ত রাজ্যে বিদেশি পুঁজি বিনিয়োগের পরিমাণ কত; এবং

(খ) ঐ সময়ের মধ্যে অন্যান্য রাজ্যে বিদেশি পুঁজীর বিনিয়োগ কত হয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ সময়কালে আনুমানিক ৫৭০ কোটি টাকা বিনিয়োগ হয়েছে।

(খ) সুনির্দিষ্ট তথ্যের জন্য কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে যোগাযোগ করা হচ্ছে।

## পরিবেশ দূষণ নিয়ন্ত্রণ

*৭৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫০০) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পরিবেশ দূষণ নিয়ন্ত্রণে রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পরিবেশ দূষণ নিয়ন্ত্রণের জন্য রাজ্য সরকার মূলত দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের মাধ্যমে আইনানুগ ব্যবস্থা নিয়েছেন। জল দূষণের ব্যাপারে গঙ্গার বিভিন্ন জায়গায় যেমন বহরমপুর, পলতা, দক্ষিণেশ্বর, উলুবেড়িয়া এবং ডায়মণ্ডহারবার অঞ্চলে জল পরীক্ষা চালিয়ে যাওয়া হচ্ছে। এ বছর ১৩০টি জলের নমুনা নানা গুণাগুণের জন্য সংগ্রহ করা হয়েছে এছাড়াও দামোদর নদের দূষণ পরিমাপ করা হয়েছে জনস্বাস্থ্য জনিত মামলার পরিপ্রেক্ষিতে মহামান্য সুপ্রীম কোর্টের নির্দেশ অনুসারে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ২৫২টি শিল্পের তরল দূষণ নিয়মিত পরীক্ষা করে চলেছে। বায়ুদূষণের ক্ষেত্রে সুপ্রীম কোর্টের নির্দেশে ২২৫টি শিল্প সংস্থায় নিয়মিত সমীক্ষা করা ছাড়াও হাওড়া জেলার ৪টি ও হুগলি জেলার ২টি স্থানে কেন্দ্রীয় সরকারের প্রকল্পের কাজও পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের বিজ্ঞানীরা দেখাশুনা করছেন। এছাড়া কলকাতার All India Institute of Hygine & Public Health এবং Centre for study of Man & Environment—এই দুটি বৈজ্ঞানিক সংস্থাকে যথাক্রমে বিভিন্ন গুরুত্বপূর্ণ রাস্তার সংযোগস্থলে এবং শ্যামবাজার, বড়বাজার, গড়িয়াহাট, মানিকতলায় বায়ুদূষণ পরিমাপ করার জন্য নিযুক্ত করা হয়েছে। মহামান্য সুপ্রীম কোর্টের নির্দেশানুসারে ২২৪টি শিল্পের ক্ষেত্রে পর্ষদ বায়ুদূষণ পরীক্ষা-নিরীক্ষা করে যাচ্ছে। হাওড়া জেলায় এই নির্দেশানুসারে ১৭১টি Foundry কে বায়ুদূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা নিতে বলা হয়েছে।

দূষণ নিয়ন্ত্রণার্থে বিভিন্ন শিল্পোদ্যোগকে, পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ, স্থাপনা ও পরিচালনার জন্য অনুমোদন প্রদান করে থাকেন। সেখানে দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থাকে বিশেষ করে দেখা হয়ে থাকে।

পর্ষদ গাড়ির ধোঁয়া নিয়েও পুলিশ ও Motor Vehicles বিভাগ থেকে মাঝে মাঝে বিশেষ অভিযান চালানো হয়।

বিপত্তিকর রাসায়নিক সৃষ্টিকারক শিল্পগুলিকে চিহ্নিত করা চলেছে। Central Mechanical Engineering Research Institute এবং জেলা আধিকারীকের সহায়তায় দুর্গাপুর শিল্পাঞ্চলের জন্য Off-site Emergency Plan তৈরি করা হয়েছে।

পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার শিল্পাঞ্চলের উপযোগিতার মানচিত্র তৈরি করার প্রকল্প নেওয়া হয়েছে। বর্তমানে বাঁকুড়া জেলায় কাজ চলছে।

বিপত্তিকর রাসায়নিক দূষণকে জমা করার জায়গা নির্ধারণ করার জন্য পরিবেশগত সমীক্ষা শুরু হয়েছে। NEERI বিশেষজ্ঞরা হলদিয়ায় এই কাজ শুরু করেছেন। অন্যান্য জেলা আধিকারীকদের এই ধরনের বিপত্তিকর দূষণ জমা করার স্থান নির্ধারণ করতে বলা হয়েছে।

শব্দদূষণের ক্ষেত্রে পর্ষদ, বেসরকারি প্রতিষ্ঠান, ডঃ আবীরলাল মুখোপাধ্যায় প্রমুখের

সহায়তায় পূজার সময় শব্দদূষণ সমীক্ষা হয়েছে। পুলিশও গাড়িতে Air horn ব্যবহার এবং যত্রতত্র মাইকের ব্যবহার নিষিদ্ধ করেছেন।

কলকাতার দূষণ নিরোধকল্পে বিশেষ করে ব্রিটিশ সরকারের আর্থিক সাহায্যে (ODA) দু বছরের একটি প্রকল্প নেওয়া হয়েছে। এই প্রকল্পে ব্রিটিশ সরকারের অনুদান বাবদ ১১ কোটি টাকা পাওয়া গেছে।

দূষণ নিরোধ কল্পে বিশেষ ঋণ দেওয়ার ব্যবস্থা এবং দূষণ পরিমাপ ও যন্ত্রপাতি আধুনিকীকরণের উদ্দেশ্যে ৪৪ কোটি টাকা জাপানী ঋণ (O.E.C.F) পাওয়া গেছে।

পরিবেশ দূষণ প্রতিরোধের একটি প্রধান পদক্ষেপ হল পরিবেশ সচেতনতা জাগানো। এই ব্যাপারে পর্ষদ জেলা পরিষদ এবং নানা বেসরকারি সংস্থার সঙ্গে যোগাযোগ রেখে যাচ্ছেন। পরিবেশ বিভাগ থেকে পশ্চিমবঙ্গের পরিবেশ সংক্রান্ত সংরক্ষণ নীতি ও আগামী দিনের কর্মপদ্ধতি সম্বন্ধে, শিল্পোদ্যোগীদের শিল্পায়ন গড়ে তোলার বিভিন্ন পদক্ষেপ এবং পরিবেশ আইন ছাড়াও অন্যান্য আইনের বিভিন্ন বিভাগের দায়িত্ব সম্বন্ধে ৩টি পুস্তিকা প্রকাশিত হয়েছে। ছাত্র-ছাত্রীদের মধ্যে পরিবেশ সচেতনতা বাড়াবার জন্য জেলায় জেলায় পরিবেশ বিষয়ক রচনা—প্রতিযোগিতা করার ব্যবস্থা করা হয়েছে।

কলকাতা শহরেও Birla Industrial & Technological Museum-এর সহায়তায় সারাদিন ব্যাপী অনুষ্ঠানের ব্যবস্থা করা হয়েছিল। ঐ দিন বিশ্ব পরিবেশ দিবস উপলক্ষ্যে ছাত্র-ছাত্রীদের পরিবেশ বিষয়ের ওপর "বসে আঁকো" প্রতিযোগিতা, বিতর্ক প্রতিযোগিতা এবং কুইজ প্রতিযোগিতা ছাড়াও শিক্ষা দূষণের ওপর ক্রটি বিশেষ প্রদর্শনীর ব্যবস্থা হয়েছিল। এ ব্যাপারে 'চিত্তাকর্ষক' বক্তৃতা মালার আয়োজন করা হয়েছিল।

পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের পক্ষ থেকে পরিবেশ বিষয়ে বিশেষজ্ঞদের বিশেষ আলোচনাসভা অনুষ্ঠিত হয়েছে।

বিশ্ব .পরিবেশ দিবস উপলক্ষ্যে এই সব ছাড়াও বিশেষ স্মরণিকা সংখ্যা প্রকাশের ব্যবস্থা হয়েছে।

**জঙ্গীপুরে জলসরবরাহ প্রকল্প**

*৭৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫১) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জঙ্গীপুর পৌরসভায় নলবাহিত জলসরবরাহের প্রকল্প রূপায়ণের কাজ কবে নাগাদ শুরু হয়েছে; এবং

(খ) কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জঙ্গীপুর পৌরসভার নলবাহিত জল সরবরাহ প্রকল্পের কাজ ১৯৮৫-৮৬ আর্থিক বছরের শেষের দিকে শুরু হয়েছে।

(খ) উক্ত প্রকল্পের অঞ্চল নং-১ যথা জঙ্গীপুর অংশের কাজ এই আর্থিক বছরের শেষে সমাপ্ত হবে বলে আশা করা যায়। অঞ্চল নং-২ যথা রঘুনাথপুর অংশের কাজ পুনঃ সংশোধিত অনমিত ব্যয় অনুমোদন এবং তদনুযায়ী অর্থ বরাদ্দের উপর নির্ভরশীল হওয়ায় কবে নাগাদ শেষ হবে এখনই বলা সম্ভব নয়।

**পুলিশ হেপাজতে মৃত্যুর জন্য মানবাধিকার কমিশন**

*৭৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পুলিশ হেপাজতে মৃত্যুর বিষয়ে বিস্তারিত তথ্য জানতে চেয়ে মানবাধিকার কমিশন রাজ্য সরকারের কাছে কোনও চিঠি দিয়েছেন কি না;

(খ) দিয়ে থাকলে, খুনের মামলার, বিচার ত্বরান্বিত করতে উক্ত কমিশন রাজ্য সরকারের কাছে কোনও সুপারিশ করেছেন কি; এবং

(গ) করে থাকলে, উল্লিখিত দুটি বিষয়ে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৮.৭.৯৫ তারিখের একটি চিঠিতে জাতীয় মানবাধিকার কমিশন পুলিশ হেপাজতে মৃত্যুর ক্ষেত্রে রাজ্য সরকারকে সচেতন থাকতে বলেছেন। কোনও তথ্য চাওয়া হয়নি।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**সীমান্ত সমস্যা**

*৭৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২৯২) **শ্রী তপন হোড় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সীমান্ত-সমস্যা নিয়ে বাংলাদেশের সঙ্গে পশ্চিমবঙ্গের প্রতিনিধিদের সম্প্রতি আলোচনা হয়েছে; এবং

(খ) হয়ে থাকলে, কি কি সমস্যা নিয়ে উক্ত আলোচনা সংগঠিত হয়েছিল?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রয়োজন হলে উভয় দেশের জেলাশাসকেরা যৌথ বৈঠকে অংশ গ্রহণ করেন।

(খ) বিভিন্ন সীমান্ত এলাকার সমস্যা নিয়ে আলোচনা হয়েছিল।

বে-আইনি কয়লা উত্তোলন

*৭৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১১) **শ্রী এস. আর. দাস ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, রাজ্যে বে-আইনি কয়লা উত্তোলনের ঘটনা সমানে ঘটে চলেছে; এবং

(খ) অবগত থাকলে, এটা বন্ধ করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে বা হচ্ছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কিছু ঘটনা নজরে এসেছে।

(খ) প্রয়োজনীয় প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয়েছে এবং হয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Sudip Bandyopadhyay on the subject of the proposal to set up on enquiry committee to probe into the illicit connection between the political leaders and the criminals in the state and the second one is from Shri Sobhandeb Chattopadhyay on the subject of the steps taken against the promoters of the collapsed buildings.

The subject matters of the Motions do not call for adjournment of the business of the House. The Member may call the attention of the Minister concerned through Motion Under Rule 185 Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may however, read out the text of the Motion.

[12-10—12-20 p.m.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায়ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—অপরাধ জগতের সঙ্গে রাজনীতিক ও আমলাদের যোগ-সাজশ খতিয়ে দেখার জন্য গঠিত ভোরা কমিটির রিপোর্ট পেশ হয়েছে এবং এই সম্পর্ক ভেঙ্গে ফেলতে পাঁচ সদস্যের কেন্দ্রীয় সমন্বয় কমিটি গঠিত হয়েছে কেন্দ্রীয় স্বরাষ্ট্র সচিব কে-পদ্মনাভাইয়ার নেতৃত্বে। পশ্চিমবঙ্গেও অপরাধ জগতের সঙ্গে রাজনীতিক ও আমলাদের যোগাযোগের সম্পর্ক খতিয়ে দেখতে একটি অনুরূপ কমিটি গঠন করা হোক। বিরোধী দলের পক্ষে দেওয়া তদন্ত কমিটি গঠনের এই প্রস্তাব রাজ্য সরকার সুষ্ঠু সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থাকে জোরদার করার তাগিদেই মেনে নেবেন, এই আশা প্রকাশ করছি ও মুখ্যমন্ত্রীকে অবিলম্বে সিদ্ধান্ত ঘোষণা করার দাবি জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received one notice of calling attention from Shri Sobhandeb Chattopadhyay on the subject of the reported assault on 3 (three) persons in Baruipur Police Lock-up on 31.7.95.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 11th August, 1995.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of the Home (Police) Department to make a statement on the subject of alleged non-arrest of criminals involved in recent murder of Santosh Kumar Maity, Balai Chand Jana, Rampada Maity and Kanai Lal Guchhait under Sabong P.S. in Midnapore District.

(Attention called by Dr. Manas Bhunia on the 22nd July, 1995)

**Shri Jyoti Basu**

**Mr. Speaker, Sir,**

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Dr. Manas Bhunia, regarding non-arrest of F.I.R. named accused and charge sheeted criminals for brutal killings of

Santosh Kumar Maity, Balaichand Jana, Rampada Maity and Kanai Lal Guchhait under Sabong PS. in Midnapore district.

In these four cases, 61 persons were named in the FIRs., out of which 40 persons have so far been arrested by the police. All these cases have ended in charge-sheet against 61 FIR named persons. 40 Persons have been arrested as stated above and 21 other FIR named accused persons have been shown as absconders.

The details are as follows :

**I. Death of Santosh Kumar Maity on 7.6.94 :**

Over this incident, a case was started on 8.6.94, at Sabong PS against 10 FIR named accused persons. Police arrested 7 FIR named accused persons and submitted charge-sheet against 10 persons after investigation showing 3 others as absconders.

**II. Death of Balaichand Jana on 13.9.92 :**

Over this incident, a case was started at Sabong PS. on 13.9.92, against 23 named accused persons and others. Police have arrested 22 of them.

On completion of investigation, charge-sheet has been submitted against all the 23 FIR named accused persons, showing one person as absconding.

**III. Death of Rampada Maity on 24.6.89 :**

Over this incident, a case was started at Sabong PS., on 24.6.89 against 13 FIR named accused persons and others. 5 FIR named accused persons have been arrested. Charge-sheet has been submitted against all the 13 FIR named persons, showing 8 persons as absconding.

**IV. Death of Kanailal Guchhait & Kalipada on 28.11.89 :**

Over this incident, a case was started at Sabong P.S. on 28.11.89 against 15 FIR named accused persons. Police arrested 6 FIR named persons and 5 others surrendered in court. Charge-sheet has been submitted against all the 15 FIR named accused persons, showing 4 as absconding.

All the cases are sub-judice.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of the Home (Police) Department will make a statement on the subject of reeported deeath of a person and illness of three persons due to the poisonous gas in wells of village Ramgaipur under Harish chandrapur P.S. in Maldah District.

(Attention called by Shri Birendra Kumar Moitra on the 25th July, 1995)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Birendra Kumar Moitra, regarding the reported death of a person and injury to three persons due to poisonous gas in wells in village Rangaipur under Harischandrapur PS., in Malda district.

On July 17, 1995, one Serajul Asraful Alam of Rangaipur village, PS. Harischandrapur, Dist. Malda, climbed down inside a abandoned village well to retrieve his stickle which had fallen into the well. When he reached the bottom of the well which was almost dry, he became unconscious. Two local villagers who were present, on seeing his condition, climbed down to rescue him. They were Md. Hunu and Rafique Islam. These two persons on reaching the bottom felt dizzy and started shouting for help, but later became unconscious. The local villagers, on hearing their shouts, appeared on the spot and rescued all the three unconscious men.

They were shifted to the local hospital where Asraful Alam was declared dead. The other two persons were discharged from the hospital after treatment. In this connection, a casè has been started at Harischandrapur PS. The well has been filled up with earth and sealed.

It appears that some poisonous gas wàs present at the bottom of the well. Samples of the air and water from the well have been sent for chemical examination. Further investigation in the case is proceeding.

**Mr. Speaker :** The Minister-in-charge of the Home (Police) Deptt. will make a statement on the subject of death of a woman on July 23, 1995, in Calcutta Medical College & Hospital after gang rape at Goltala Park, in Central Calcutta on the 23rd July, 1995.

(Attention called by Shri Sukumar Das on the 26th July, 1995.)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Shri Sukumar Das regarding a woman who died on July 23, 1995, in Calcutta Medical College & Hospital, after gang rape at Goltala Park, in Central Calcutta on the 23rd July, 1995.

On July 15, 1995, in the morning, a 40 year old woman later identified as Smt. Puspa Daswani was found lying unconscious without clothes inside the Childrens' Park, at Goltala under Taltala PS. She was immediately removed and admitted to Calcutta Medical College and Hospital. She was attended upon by the doctors but expired at 0840 hours on July 22, 1995.

During investigation, it transpired that she belonged to a poor family and was unmarried. She was also reported to be in the habit of roaming around in the locality during night. It was found that she had left her residence on July 14, 1995, at about 19.00 hours. The post-mortem report indicates that she was sexually assaulted. A case has been started at Taltala PS. Enquiries revealed the involvement of five persons who have since been arrested. During interrogation all the accused persons admitted to the crime. Further investigation in the case is proceeding.

## Presentation of the Twenty-seventh Report of the Committee on Government Assurances, 1994-96

**Shri Abdul Mannan :** Mr. Speaker, Sir, I beg to present the Twenty-seventh Report of the Committee on Government Assurances, 1994-96.

## LAYING OF REPORTS

### Reports of the Comptroller and Auditor General of India

**Dr. Asim Kumar Dasgupta :** Mr. Speaker, Sir, I beg to lay—

(a) The Report of the Comptroller and Auditor General of India for the year 1993-94. (Civil) No. 3 :

(b) The Report of the Comptroller and Auditor General of India for the year 1993-94 (Civil) No. 4:

(c) Finance Accounts for the year 1993-94; and

(d) Appropriation Account for the year 1993-94.

## ZERO HOUR

**Shri Birendra Kumar Moitra :** (Not present.)

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের এলাকায় যে জি.টি. রোড আছে সেই রোডের এলাকায় পান্ডুয়া, তিন্না এবং নিয়ালা এই সব জায়গাগুলিতে এনক্রোচমেন্ট হয়েছে। রাস্তা ছোটো হয়ে গেছে এবং ব্যাপকভাবে অ্যাক্সিডেন্ট হচ্ছে প্রতিদিন। সে জন্য জি.টি. রোডের নাম দেওয়া হয়েছে মৃত্যু সড়ক। অবিলম্বে যাতে এনক্রোচমেন্ট মুক্ত করা যায়, সরকারি রাস্তার পুনরুদ্ধার হয়, সাধারণ মানুষের নিরাপত্তা রক্ষিত হয়, এই বিষয়টা যেন পি.ডব্লু.ডি মন্ত্রী অনুগ্রহ করে দেখেন। এ বিষয়ে আমি আপনার কাছে জানালাম।

**Shri Hrisikesh Maity :** (Not present.)

[12-20—12-30 p.m.]

**श्री ममताज हसन :** मिस्टर स्पिकर सर, जवाहर रोजगार योजना के तहत जो रोजगार के लिए पैसा देने का योजना है। बैंक कर्मचारी लोगो को काफी परेशान करते है। ७ महीने से लोगे को झुलाए हुए है। रोज सिर्फ कल-आइए परसो आइए कहकर टालते रहते है। लोगो का लाभ से वंचित किया जा रहा है। जल्द से जल्द लोगो को योजना का लाभ मिल सके, एसी व्यवस्था किया जाए।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, ১৯৯৩ সালের ২১শে জুলাই যুব কংগ্রেসের মহাকরণ অভিযানের মিছিলের ওপর পুলিশ গুলি চালিয়ে ১২ জন নিরীহ মানুষকে হত্যা করেছিল। সেই ঘটনার পরিপ্রেক্ষিতে গতকাল কলকাতার পুলিশ কমিশনারের পক্ষ থেকে কোর্টে একটা রিপোর্ট দেওয়া হয়েছে। তাতে বলা হয়েছে, যুব কংগ্রেসের মিছিলে লাঠি, গুলি, বন্দুক 'বোমা, পাইপগান, রিভলভার ইত্যাদি অস্ত্র নিয়ে যাওয়া হয়েছিল। আমি মনে করি পুলিশ কমিশনারের ঐ রিপোর্ট অন্যায় এবং ভুল রিপোর্ট। '৯৩ সালের ২১শে জুলাই যুব কংগ্রেসের মিছিলের ওপর পুলিশ গুলি চালিয়েছিল এবং সে ঘটনার বিচার বিভাগীয় তদন্ত হলে সত্য

উদ্‌ঘাটিত হবে এবং তাতে দেখা যাবে পুলিশ বিনা প্ররোচনায় গুলি চালিয়ে ১২ জন যুব কংগ্রেস কর্মীকে নৃশংসভাবে গুলি করে হত্যা করেছিল। যার জন্য প্রতি বছর ২১শে জুলাই দেশপ্রেমিক জাতীয়তাবাদী মানুষরা শহিদ দিবস পালন করছে। অতএব পুলিশ যে মানসিকতা নিয়ে ঐ রিপোর্ট পেশ করেছে আমি সে মানসিকতার প্রতি ঘৃণা প্রকাশ করছি। পুলিশের ঐ আচরণের নিন্দা করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর আগেও বলেছি যে, পৌর নির্বাচনের পর কংগ্রেস বিভিন্ন জায়গায় বামপন্থীদের ওপর আক্রমণ সংগঠিত করছে। আমি আবার সেরকম একটা আক্রমণের ঘটনার কথা এখানে উল্লেখ করছি। গত পরশু দিন রাত্রি ১২-টার সময় পার্সিবাগান বস্তিতে, ১৮ নং গিরিশ বিদ্যারত্ন লেনে কংগ্রেস কর্মীরা মদ্যপ অবস্থায় আমাদের পার্টি অফিস আক্রমণ করে। বস্তির কিছু মানুষের বাড়ি-ঘর না থাকার ফলে তাঁরা খুবই স্বাভাবিক কারণে আমাদের পার্টি অফিসে থাকেন। তাঁদের সেখানে থাকতে দেওয়া হয়। তাঁদের আমাদের পার্টি অফিস থেকে বের করে এনে মারধোর করা হয়। তাঁদের মধ্যে একজনের ছোট একটা মুদির দোকান আছে, তাঁর কাছে ৫০০০ টাকা দাবি করে। ওখানে সি.পি.এম বা কমিউনিস্ট ইত্যাদির কোনও ব্যাপার নেই। ওদের দাবি সে মেটাতে পারে না, টাকা দিতে পারে না। তখন ওরা ওখানে দরজা, জানালা ভাঙচুর করে এবং রিভলভারের বাঁট দিয়ে তাঁর মাথায় আঘাত করে। এই আক্রমণের নেতৃত্ব দেয় রূপা নামে এক কংগ্রেস কর্মী, সে আগে চোলাই মদের ব্যবসা করত। কংগ্রেসি বন্ধুদের কাছে আমার অনুরোধ, আপনারা এই ভাবে সাধারণ মানুষের ওপর আক্রমণ করবেন না। সাথে সাথে আমি পুলিশ কর্তৃপক্ষকে এই ঘটনা যাতে না ঘটে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতেও অনুরোধ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পঞ্চায়েত মন্ত্রী উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে তাঁকে একটা ইনফরমেশন দিচ্ছি। কিছু দিন আগে আমাদের উত্তর ২৪-পরগনার জেলা পরিষদ থেকে গাইঘাটা পঞ্চায়েত সমিতিকে ১৪ লক্ষ টাকা দিয়েছিল নারকেল গাছের চারা তৈরি করার জন্য। পঞ্চায়েত সমিতির পক্ষ থেকে দাবি করা হয়েছে সেই টাকা দিয়ে তাঁরা ১ লক্ষ নারকেল গাছের চারা তৈরি করেছেন। কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে পরিমাণ সি.এ.ডি.সি.-র জমিতে ১ লক্ষ চারা তৈরি করা হয়েছে বলে দাবি করা হচ্ছে সে পরিমাণ জমিতে কখনোই ১ লক্ষ চারা তৈরি করা সম্ভব নয়। সি.এ.ডি.সি.-র ঐ পরিমাণ জমিতে খুব বেশি হলে ৬০,০০০ চারা হতে পারে। ঐ পঞ্চায়েত সমিতি সি.এ.ডি.সি.-র টাকায় কোনও রকম উন্নয়ন কাজ করেনি, জেলা পরিষদের কাছ থেকে টাকা নিয়ে সেই টাকা নয়-ছয় করেছে। এনকোয়ারী করলে দেখা যাবে সমস্ত টাকা আত্মসাত করেছে। ১ লক্ষ নারকেল গাছের চারা ওখানে তৈরি করা হয়েছে কিনা তা এনকোয়ারি করে দেখার জন্য আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে দাবি করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ রাস্তার ব্যাপারে। ইংলিশবাজার পি.এসের অন্তর্গত নুনবাহী থেকে ঘোরাপিট পর্যন্ত একটি রাস্তা আছে যে রাস্তা দিয়ে এখন সাইকেল অবধি

চলতে পারে না এমনই দুরবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে মাদার টেরেজার একটি আশ্রম আছে। মাদার টেরেজা গত নভেম্বর মাসে জেলা প্রশাসনকে একটি চিঠি লিখেছিলেন রাস্তাটি সারানোর জন্য। কিন্তু দুঃখের বিষয়, এখন অবধি সেই রাস্তায় কোনও রকম কাজকর্ম শুরু হয়নি। আমি শুনেছি, জেলা প্রশাসন এই রাস্তার জন্য ১২ লক্ষ টাকা স্যাংশন্ড করেছেন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, মাদার টেরেজা যে চিঠি দিয়েছেন সেই চিঠির যথাযথ গুরুত্ব দিয়ে সেই রাস্তার সুব্যবস্থা আপনি করবেন এই আশা রাখি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে সংবাদপত্রে দেখলাম, রাজ্যের ফিনান্স কমিশনের চেয়ারম্যান, শ্রী সত্যব্রত সেনের ঘরে ঢুকে হামলা করা হয়েছে। এটা সম্পূর্ণ ব্যক্তিগত ব্যাপার বলে আমি মনে করি। এই নিয়ে আলোচনা করা যায় না। কিছু ছেলে তার ঘরে ঢুকে, কোনও একটি ঘটনার ব্যাপারে কৈফিয়ত চাইতে গিয়েছিল। সেটাকে অন্য রঙ দিয়ে তাদের মিথ্যা মামলায় ঝুলিয়ে দিয়ে হ্যারাসড করা হচ্ছে। আমি এর পূর্ণাঙ্গ তদন্ত চাইছি। কি কারণে সত্যব্রতবাবুর উপর হামলা হয়েছিল, কারা জড়িত আছে, ঘটনার পিছনে কি কারণ ছিল সেই ব্যাপারে তদন্ত করে দেখা হোক। যদি অপরাধ হয়ে থাকে তাহলে শাস্তির ব্যবস্থা করা হোক। কিন্তু বিনা কারণে যেটা সম্পূর্ণ ব্যক্তিগত ব্যাপার, তাকে রঙ দিয়ে অযথা মিথ্যা মামলা সাজিয়ে ব্যক্তিগত প্রতিশোধ চরিতার্থ করার জন্য এইসব ছেলেগুলিকে ভিকটিমাইসড করা হচ্ছে। এ ব্যাপারে নিরপেক্ষভাবে পুলিশের তদন্ত করার জন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা কয়েকদিন ধরে বিতর্ক করছি। রাজ্যের পরিকল্পনা উন্নয়ন নিয়ে গত পরশুদিন পরিষ্কার করে ভারতবর্ষের অর্থমন্ত্রী শ্রী মনমোহন সিং আমাদের বক্তব্যকে সমর্থন করে বিবৃতি দিয়েছেন। যেটা সংবাদে প্রকাশিত হয়েছে যে, পশ্চিমবঙ্গে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার চলতি আর্থিক বছরে পশ্চিমবঙ্গ সরকার ৩০ পারসেন্টের বেশি পরিকল্পনা খাতে ব্যয় করতে পারেনি। আমরা আমাদের ইনটারনাল রিসোর্স মবিলাইসড করতে পারছি না। ফলে এই রাজ্যের অর্থনৈতিক চিন্তাধারা সার্বিকভাবে রাজ্যকে পিছিয়ে নিয়ে যাচ্ছে বলে এই রাজ্যের অর্থনীতিকে আমরা চাঙ্গা করতে পারছি না, পরিকল্পনা রূপায়ন করতে পারছি না। আমরা পরিষ্কার সেদিন বলেছিলাম, মাননীয় অর্থমন্ত্রী তার জেদ ছেড়ে, তার একগুঁয়েমি ছেড়ে দিয়ে কেন্দ্রের সঙ্গে, পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সঙ্গে বসে এই রাজ্যের শিল্প, এই রাজ্যের অর্থনীতি, এই রাজ্যের ক্ষুদ্রশিল্প, এই রাজ্যের সেচ সার্বিকক্ষেত্রে এগিয়ে যাবার জন্য আলোচনা করুন। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, পশ্চিমবঙ্গ আজকে বিহারের সঙ্গে এক বেঞ্চীতে বসেছে। বিহারও যেমন ৩০ পারসেন্টের বেশি পরিকল্পনা রূপায়ন করতে পারছে না, ঠিক তেমনি পশ্চিমবঙ্গও পারছে না। যে পশ্চিমবঙ্গ এক সময়ে দ্বিতীয় স্থানে ছিল, সেই পশ্চিমবঙ্গ এখন বিহারের সঙ্গে এক বেঞ্চীতে বসেছে। এটা অত্যন্ত উদ্বেগের বিষয়। তাই মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, তিনি এই ব্যাপারটি একটু দেখুন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি, দীর্ঘদিন ধরে কংগ্রেস দল সংসদীয় গণতন্ত্রকে একেবারে মাটিতে মিশিয়ে দিয়েছে। লোকসভাতেও দেখছি এবং এখানেও দেখছি, তারা সংসদীয় গণতন্ত্রের ন্যুনতম মর্যাদা রাখেন না। এইরকম পবিত্র চেয়ারের প্রতিও বিদ্রুপাত্মক মন্তব্য করছেন। আপনাকে বলছে, ওখান থেকে সরে এসে এখানে বসুন, এইরকম চেয়ারের প্রতি অ্যাসপারসন, সংসদীয় গণতন্ত্রের প্রতি অবমাননার আমি তীব্র নিন্দা করছি। আমি আপনার কাছে অনুরোধ করছি, আপনি অন্ততপক্ষে পশ্চিমবঙ্গে সংসদীয় গণতন্ত্রের, ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রের রক্ষার স্বার্থে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন।

[12-30—3-00 p.m.](including adjournment)

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সমস্ত মন্ত্রী মন্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি, মাননীয় সমস্ত সদস্যদের বিশেষ করে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন রামকৃষ্ণ মঠ এবং মিশন পরিচালিত স্কুলগুলিতে তাঁদের একটা নিজস্ব পরিচালন পদ্ধতি আছে। আজকে সুপ্রীম কোর্টের রায়ের পর জানা গেছে যে সেই সমস্ত প্রতিষ্ঠানগুলিতে যে কোনও সময়ে হস্তক্ষেপ করা যেতে পারে। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয় সেদিন বক্তৃতা দেবার সময়ে বলেন। আমার নিবেদন একটি ছোট ছিল, সংশোধনী প্রস্তাব আনা হোক যাতে রামকৃষ্ণ মিশন কর্তৃক পরিচালিত স্কুল গুলির পরিচালনায় কোনও বাধা না হয়।

**মিঃ স্পিকার ঃ** এখন আমাদের লবিতে প্রোগ্রাম। এবার যাঁরা লাগাতার রিটার্ন হয়ে আসছেন তাঁদের সম্বর্ধনা দেওয়া হবে। আর আমাদের নূতন লাইব্রেরি বিল্ডিং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আজকে উদ্বোধন করবেন গোল্ডেন জুবিলী ভলিয়ুম, যেটা তৈরি হয়েছে সেটা প্রকাশ করতে হবে। তারপর একটা লাঞ্চ আছে, সমস্ত মেম্বারদের এবং প্রেসের লোকেদের ওখানে আসার জন্য নিমন্ত্রণ জানাচ্ছি। এখন বিরতি, আবার আমরা বেলা ৩টের সময়ে মিলিত হব।

(At this stage the House was adjourned till 3 p.m.)

[3-00—3-10 p.m.](After adjournment)

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে এই অনুষ্ঠানে আমাদের কয়েকজনকে বিশেষ সম্মানে সম্মানিত করা হয়েছে। এটার জন্য আমি অভিনন্দন জানাচ্ছি আমাদের দেশের যে সব মানুষ, যারা দীর্ঘদিন ধরে নির্বাচনের মাধ্যমে আমাকে নির্বাচিত করে এখানে পাঠিয়েছেন। আমি একজন সি.পি.এম পার্টির কর্মী এবং সদস্য হিসাবে গর্বিত। আমি যে মতাদর্শে বিশ্বাসী এবং যে নীতিতে বিশ্বাসী, সেই মতাদর্শ নিয়ে দীর্ঘদিন ধরে জনকল্যাণ মূলক কাজ মানুষের জন্য করেছি এবং আমার কাজে তারা প্রেরণা যুগিয়েছেন। আমাদের সংসদীয় গণতন্ত্রের যে কাঠামো, সেই কাঠামোয় যে কাজ এবং কর্মসূচি রয়েছে, সেগুলি যাতে আরও বলিষ্ঠ এবং মর্যাদা সম্পন্ন হয়ে ওঠে

সেই রকম নির্দিষ্ট কর্মসূচি আপনি এখানে নিয়েছেন। এতে সংসদীয় গণতন্ত্রের মর্যাদা আরও বাড়বে এবং আরও উন্নত মানের হবে। এই কথা বলে আপনাকে আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রচেষ্টা, যে নুতন একটা উৎসব এখানে হল, এটা আমি আগে কোনও দিন ভাবতে পারিনি যে এইরকম একটা জিনিস এখানে করবেন। আজকে এটাতে শুধু আমাদের ৮ জনকে সম্মানিত করেননি, আপনি পুরো গণতন্ত্রকে সম্মানিত করেছেন। এতে বিধান সভার মর্যাদা এবং মূল্যবোধ মানুষের কাছে আরও বেড়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ২৯৪ জন বিধান সভার সদস্য, তার মধ্যে ৮জনকে আপনি মুখ্যমন্ত্রীর মাধ্যমে যে পুরস্কার দিয়েছেন, এটা শুধু আমাদের গৌরব নয়, এটা সারা পশ্চিমবঙ্গের মানুষের গৌরব। পশ্চিবঙ্গের মানুষের কাছে আমাদের একটা দায়বদ্ধতা এসে যায় আগামীদিনে গণতন্ত্রের এই মন্দিরে এসে মানুষের জন্য কাজ করার। মানুষ ভুল করেনা। মানুষ লোক চিনে এখানে পাঠিয়ে দেয় মানুষের সেবা করার জন্য। আপনি কিছুদিন আগেও একটা উৎসব করেছেন। আপনার উদ্ভাবনী শক্তি প্রসংশনীয়। আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা কেন্দ্র মথুরাপুরের সমস্ত মানুষকে আন্তরিক ধন্যবাদ জানিয়েছি যে তারা আমাকে এখানে পাঠিয়েছেন। আমি বিশ্বাস করি যে আপনি আগামী দিনেও এই ধরনের নুতন নুতন আরও অনেক জিনিস করবেন। আপনি এটা যা করেছেন, তার জন্য আমি শুধু আমার নিজের তরফ থেকেই নয়, আমাদের কংগ্রেস দলের তরফ থেকেও আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন বিরোধী দলের ডেপুটি লিডার ছিলাম তখন আপনার সঙ্গে আমার যোগাযোগ ছিল। আমি আপনার সঙ্গে কাজ করার সুযোগ বহুদিন পেয়েছি। আমি বিশ্বাস করি যে আপনার সুদৃঢ় নেতৃত্বে এই বিধান সভার মর্যাদা যতটা আপনি বাড়িয়েছেন, সেটা আরও বাড়বে।

আমি আবার পরিশেষে কংগ্রেসের তরফ থেকে আপনাকে ধন্যবাদ জানাই, আপনার এই অনুষ্ঠানের জন্য কৃতজ্ঞতা জানাই, ধন্যবাদ।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** অনারেবল স্পিকার স্যার, আমি আজকে এখানে অনুষ্ঠানটি সংক্ষিপ্ত কিন্তু গভীর তাৎপর্য মন্ডিত এবং মর্যাদাপূর্ণ এই ক্ষুদ্র অনুষ্ঠানের মধ্যে দিয়ে আপনি শুধু আমাদেরকেই সম্মানিত করেননি, আমি মনে করি আপনি সম্মান জানিয়েছেন এই অগাস্ট হাউসের মাননীয় সমস্ত সদস্য এবং সদস্যদের। তার মধ্যে দিয়ে আপনি আমাদের গোটা পশ্চিমবঙ্গের যে সমস্ত মানুষ, যাঁরা রাজনৈতিক বিভিন্ন উত্থান এবং পতনের মধ্যে দিয়ে আমাদের এখানে আসার সুযোগ করে দিয়েছেন তাদের আপনি সম্মান জানাবার সুযোগ করে দিয়েছেন। আমি আপনাকে যেমন কৃতজ্ঞতা জানাচ্ছি তেমনি কৃতজ্ঞতা জানাচ্ছি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে, যাঁরা আপনার এই প্রস্তাবকে শ্রদ্ধার সাথে অনুষ্ঠান পরিচালনার কাজে সম্মতি দিয়েছেন এবং আপনাকে সাহায্য করেছেন। সঙ্গে সঙ্গে ১৯৭১ সালে যখন আমি এখানে আসি তখন আজকের বিরোধী পক্ষের যিনি নেতা ডঃ জয়নাল আবেদিন সাহেবকে আমি আমার আন্তরিক ধন্যবাদ ও কৃতজ্ঞতা জানাচ্ছি। তখন তিনি হেল্‌থ মিনিস্টার হিসাবে ছিলেন, আমি ২৩ বছরের যুবক এসেছিলাম এই হাউসে

ইউনিভার্সিটি থেকে পাশ করে। আমি একটা আইটেম মেনশন করেছিলাম সঙ্গে সঙ্গে উনি সেটাকে সার্পলি রি-অ্যাক্ট করেছিলেন, সঙ্গে সঙ্গে তিনি আমার সেই প্রস্তাবটি ছোট একটা কাগজে লিখে নিয়ে স্যাংশন করেছিলেন, পরবর্তীকালে ১৯৭২ সালে আমি যখন নির্বাচিত হলাম কিন্তু এখানে আসতে পারিনি আমাদের পার্টির সিদ্ধান্ত মাথায় রেখে, কিন্তু আমার মনে ছিল এবং আমি পরবর্তীকালে ওঁনাকে আমি কৃতজ্ঞতা জানিয়ে ছিলাম। ট্রেজারি বেঞ্চ এবং বিরোধী পক্ষকে আন্তরিক সম্মান জানানোর জন্য, সমস্ত হাউসকে সম্মানিত করার জন্য আপনাকে আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাই, সঙ্গে সঙ্গে হাউসের সমস্ত সদস্য এবং সদস্যদের ধন্যবাদ ও কৃতজ্ঞতা জ্ঞাপন করছি।

[3-10 — 3-20 p.m.]

**ডাঃ মোতাহার হোসেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের ৮ জনকে সংবর্ধনা জানিয়েছেন তার জন্য আমি আপনাকে আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। এই যে সংবর্ধনায় জানানো হয়েছে সেই সংবর্ধনার মূলে যাঁদের দান সেই আমার বিধানসভা কেন্দ্র মুরারই-র মানুষদের কথা মনে পড়ছে, আমাদের যে সংবর্ধনা জানিয়েছেন তার মাধ্যমে মুরারই-র মানুষরাও সংবর্ধিত হয়েছে। তাই আমি ব্যক্তিগত ভাবে মুরারই কেন্দ্রের মানুষদের পক্ষ থেকে আপনাকে আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। এই মুহূর্তে মুরারইয়ের মানুষদের কথা আমার মনে পড়ছে। তারাও অভিনন্দিত হয়েছেন। আজকে আমাদের সম্মান জানানোর মাধ্যমে যেটা প্রভঞ্জন মন্ডল বললেন সম্মান শুধু আমরাই পাইনি, সমস্ত হাউসের সদস্য এবং সদস্যরাও সম্মানিত হয়েছেন। সংবর্ধিত হয়েছেন। এই কথাটায় এক মত হয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হারান হাজরাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই বিধানসভার ৮ জন সদস্যকে আপনি সম্মান জানাবার জন্য যে অনুষ্ঠান আয়োজন করেছেন এই অনুষ্ঠানের মধ্যে দিয়ে শুধু যে ৮ জন সদস্য সম্মানিত হয়েছেন তাই নয়, আমাদের এই বিধানসভার সমস্ত সদস্য এবং আমাদের প্রতিটি কেন্দ্রের যে সমস্ত মানুষ আমাদের নির্বাচিত করে পাঠিয়েছে তাঁদের এবং সমগ্র পশ্চিমবাংলার সমস্ত মানুষকে সম্মান জ্ঞাপন করেছেন। পশ্চিমবাংলার ইতিহাসে আপনি একটা নজীর সৃষ্টি করেছেন। আপনাব সম্মান জ্ঞাপনে আমরা আনন্দিত এবং গর্বিত। সেই জন্য আপনাকে আন্তরিক অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী রাজকুমার মন্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনি একটা অনুষ্ঠানের মধ্যে দিয়ে আমাদের এই পশ্চিমবাংলার ৮ জন বিধানসভার সদস্যকে সম্মান দেখালেন তার জন্য আপনাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আমরা লক্ষ্য করছি এই ধরনের অনুষ্ঠান প্রায়ই আপনি এখানে অনুষ্ঠিত করেছেন। তার জন্য আপনাকে আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আজকে যে সম্মান আমাদের ৮ জন সদস্যকে দিলেন সেই সম্মান শুধু আমরা নয়, আমাদের বিধানসভার সমস্ত সদস্য সম্মানিত হয়েছেন। এই অনুষ্ঠানে যে সমস্ত সদস্য উপস্থিত ছিলেন তাদের সকলকে আপনি সম্মান দেখিয়েছেন। আমাকে সম্মানিত করার

সাথে সাথে আমার উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের সমস্ত মানুষকে আপনি সম্মানিত করলেন। সেখানকার মানুষ আমাকে বারে বারে নির্বাচিত করে পাঠিয়েছে, তাই আমি আপনার মাধ্যমে তাদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। আশা করি আমাদের পশ্চিমবাংলার বিধানসভায় এই ধরনের রীতি চালু থাকবে। এর পরে আমাদের মতো অন্যান্য সদস্যরাও একটানা ৫ বার নির্বাচিত হলে এই সম্মান পাবেন। এই ধারা অব্যাহত থাকবে এবং রাখবেন এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## LEGISLATION

## THE WEST BENGAL TAXATION LAWS (SECOND AMENDMENT) BILL, 1995.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg leave to introduce the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1995.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1995, be taken into consideration.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই একটা প্রশ্ন যে, ৭ই মার্চ এই বিধানসভার সেশান শুরু হয়েছে, সেই সেশানটা এখনও চলছে, এই একই সেশানের মধ্যে আপনি দুটি বিল আনতে পারেন কিনা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি একটু দেখবেন, ৭ই মার্চ এই বিধানসভার সেশান শুরু হয়েছে, প্রোপার হয় নি, এডজোর্ন মাঝে মাঝে হয়েছে, দ্যাট মিন্স দি সেশান ইজ বিইং কনটিনিউড।

সেক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আগে একটা ট্যাক্সেশান বিল এনেছেন। আর, আজকে এখানে সেকেন্ড অ্যামেন্ডমেন্ট দিয়ে আর একটা বিল এনেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার রুলিং চাইছি—একই সেশনে একই বিষয়ে দুটো অ্যামেন্ডমেন্ট আনা যায় না। দুটো আনা গেলে পরবর্তীতে তো আরও আনা যায়। আমি যে কথা বলতে চাইছি, রুলসে স্পেসিফিক কিছু বলা নেই। আমার মনে হয়, বিষয়টা যেহেতু এক, এতে গভর্নমেন্টের ইনডিসিশান ডেপিক্ট করে। সেটা বিলের আকারে যদি আসে, সেটাতে প্রশ্ন তোলা স্বাভাবিক বলেই মনে করি।

**মিঃ স্পিকার ঃ** এটা আনা যায়। আপনার বক্তব্য অনুযায়ী একটা সেশনে দুটো অ্যামেন্ডমেন্ট বিল আনা যাবে না, এটাতে আমি আপনার সঙ্গে এক মত নই। একটা অ্যামেন্ডমেন্ট বিল পাস হয়ে যাওয়ার পর লোকসভাতে সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল আনা যায় না, এটা ঠিক নয়।

(ভয়েস) একই বিষয়ে আনা যায় কি?

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নটা একই বিষয়ের নয়, একই অ্যাক্টের উপর অ্যামেন্ডমেন্ট করা যাবে কি না একজিস্টিং ল'তে। আমি মনে করি এটা করা যায় যদি গভর্নমেন্ট মনে করে এটা ফিট অ্যান্ড প্রপার।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলতে পারতেন, সার্টেন ট্যাকসেশান মেজারের জন্য আমরা এটা নিয়ে এসেছি। তাহলে আমাদের পক্ষে গ্রহণ করা সম্ভবপর হত, সাধারণ মানুষও বুঝতে পারতেন। আমি মনে করছি, বিলটা যেভাবে এনেছেন এবং কয়েকদিন আগে আপনি এই হাউসে যা ঘোষণা করেছেন, যা কিছু ট্যাকসেশান মেজরস্ নিয়েছেন, সবগুলোই একটা উদ্দেশ্যকে সামনে রেখেই—সামনে ইলেকশন আসছে, পিপ্‌লকে জানিয়ে দেওয়া, ইয়েস, উই কুড এবং এর মাধ্যমে ওদের সঙ্গে যতটা কম্প্রমাইজ ইন কাইন্ড অ্যান্ড ক্যাশ আপনাদের পার্টির পক্ষে ডিকটেট করা সম্ভব হয় সেটা করা হয়েছে বলে আমি মনে করি। আমার এই বক্তব্য যদি আপনি অস্বীকার করেন, তাহলে তো একটা জিনিস এসে যায়, গভর্নমেন্ট রিমেইন আনডিসাইডেড অল দা টাইম। সরকার চলছে? কোন বিষয়ে কনসেশান দেবেন, কোন বিষয়ে সারটেইন ট্যাক্স ইমপোজ করবেন, বছরের শুরুতেও মাননীয় অর্থমন্ত্রী ঠিক করতে পারছেন না। কোন বিষয়ে কত স্ল্যাপ হবে, ট্যাকসেশান হবে এটা ডিসাইড করতে পারছেন না। এটা রিয়েলাইজ করা উচিত। আজকে এ কথা গভর্নমেন্ট ঠিক করতে পারছে না, কোন বিষয়ে কত ট্যাকসেশান করা উচিত, কোন বিষয়ে উইথড্র করা উচিত। এই দুটোতেই কনট্রাডিকশন। এটা যদি স্বীকার করে নেন তবে ইট ইজ এ মেজার অফ ফার্স্ট স্টেজ অফ ইলেকশন প্রপাগান্ডা অর, দি গভর্নমেন্ট রিমেইন অলওয়েজ আন-ডিসাইডেড এস সাচ? আজকে আপনাদের একাধিকবার বিল উত্থাপন করতে হচ্ছে। আইনে বাধা না থাকলেও আমি এর সাথে এক মত নই যে, প্রপাইটি হিসাবে একটা সরকার একই সেশানে একই বিষয়ে একাধিক বিল আনবেন। এটা হয় না বলেই মনে করি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, ইলেকশনকে সামনে রেখে এই মেজারগুলো প্রপোজ করা হয়েছে কি না?

[3-20—3-30 p.m.]

এর যেটা কনসিকোয়েন্সিয়াল অ্যামেন্ডমেন্ট এতে আমার বক্তব্য কিছু নেই। কনসিকোয়েন্সিয়াল অ্যামেন্ডমেন্ট আনতে হবে, নইলে যারা একজিকিউট করবে, ইমপ্লিমেন্ট করবে তাদের ক্ষেত্রে অসুবিধা হবে। রিপিলের ফলে আগে সেলস্ ট্যাক্সের চারটি আইন ছিল, এখন একটা আইন করেছেন। সেই জায়গায় পরিবর্তন করে করতে হবে। এটা আমরা মেনে নিতে পারি। কিন্তু এই কথাটা আপনার কাছ থেকে জানতে চাই, স্লাব অব ট্যাকসেশন ইম্পোজিশনের ক্ষেত্রে যেটা ইর‍্যাশানাল তাকে আজকে আপনি র‍্যাশনাল করার চেষ্টা করছেন। এইক্ষেত্রে আমাদের বলার বা আপনাদের আপত্তি করার কারণ নেই। আপনারা যখন দেখলেন ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং আরও ৮০টি ইলেকশনের রেজাল্ট, তারপর—ঐ রেজাল্টের পর—একটা লার্জ স্কোপ অব ট্যাক্স আমরা দেখতে পাচ্ছি। ইন্ডাস্ট্রীর ক্ষেত্রে প্যাকেজ অব

ইনসেন্টিভ দেওয়াটা আপনাদের আরও বেশি যে উদ্দেশ্য, তাতে আপনাদের কাছ থেকে মানুষ আরও বেশি সরে যাচ্ছে। বিকজ অব ট্যাক্স প্রোপোজাল তারা আপনাদের কাছ থেকে সরে যাচ্ছে, তার জন্য আপনারা তাদের ফিরিয়ে আনার একটা বন্দোবস্ত করছেন। আমরা মাননীয় অর্থমন্ত্রীকে বলে দিতে চাই যে, সিমপ্লিফিকেশনের নামে যে ব্যবস্থা করা হয়েছে, অ্যাপিলের যে স্কোপ চার বছর ধরে দেওয়া হচ্ছে, why the tax officer have this scope to review the assessment that has already been made. এটাতে আপনি আমাদের বলবেন। চার বছর ধরে আপনি এটা ঝুলিয়ে রাখবেন? একটা ভাল কাজ করেছেন—সামান্য আয় হত অ্যাডমিনিস্ট্রেটিভ কস্টের তুলনায়—এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স আপনি তুলে দিয়েছেন। কিন্তু ইট স্যুড বি ওয়াইডলি সার্কুলেটেড। আমরা নোটিশ পেতেই আছি এবং হাজিরা দিতেই আছি। এগুলো তো আপনি রিপিল করে দিয়েছেন, দ্যাট ট্যাক্স হ্যাজ বিন্ অ্যাবোলিশড্ একসেপ্ট টী। বাকিগুলোতে আমরা নোটিশ পেতেই আছি। একবার পেলাম, দেখলাম অফিসার নেই। এতে উকিলদের একটা প্যারাডাইস হয়ে আছে। কারণ ট্যাক্সের ক্ষেত্রে একটা বিরাট সংখ্যা আছে। আপনার কাছে জানতে চাইছি, যে মেশিনারি আপনার আছে সেই মেশিনারি কি এত স্ট্রং নয় যে যারা ট্যাক্স ইভেড করছে, কোন কোন জায়গায় ইভেড করেছেন, দেয়ার ইজ এ গুড মেজার, এটাতে আপত্তি করছি না। কিন্তু যারা ইভেড করছে, তাদের ট্যাক্স স্লাবে আনার জন্য আপনি কি ব্যবস্থা নিয়েছেন, এটা আমাদের বলবেন। এটা আমাদের জানার দরকার আছে। এটা করতে গিয়ে, ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে কিছু ইনসেন্টিভ বা রিওয়ার্ড দেওয়া হয়। সেই রকম বিভিন্ন কমার্শিয়াল ট্যাক্স প্রোপোজালের ক্ষেত্রে ইনসেন্টিভ বা রিওয়ার্ড এ গ্রুপ অব পিপ্‌ল, পলিটিক্যাল পেট্রোনেজ ছাড়া, যাদের উপরে আপনাদের দয়া আছে তাদের কমবে, অন্যদের কমবে না? কিন্তু যাদের দেওয়ার কথা অথচ দিচ্ছে না, হি ইজ লায়াবল্ টু পে ট্যাক্স, তাদের মধ্যে যারা ঘোষণা করতে রাজি আছে তাদের ক্ষেত্রে রিওয়ার্ড বা ইনসেন্টিভের কথা আপনি ভাবছেন কিনা? কিছু কিছু এম.পি., এম.এল.এ. এই সুযোগ পেয়েছেন। কিন্তু যেখানে ইনভলভমেন্ট ইন দি লার্জ স্কেল অব পিপ্‌ল, আদার দ্যান গভর্নমেন্ট মেশিনারি আছে, এদের ক্ষেত্রে আপনি ভাবতে প্রস্তুত আছেন কিনা, এটা আমাদের বলবেন। দ্বিতীয়ত আজকে ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের একটা বগি উঠেছে চারিদিকে। এখানে আপনি কিছু প্রস্তাব রেখেছেন। এটাকে আর একটু র‍্যাশানাল করা যায় কিনা? ট্যাকসেশন ইজ এ মেজার। তারা যেখানে যাচ্ছে, মালপত্র কিনছে, এখানে একটু র‍্যাশনাল করা যায় কিনা, এটা আপনি দেখবেন। সেদিন ল্যান্ড ট্যাকসেশনের উপরে—এখানে ল্যান্ড মিনিস্টার ছিলেন, তাঁকে বলেছিলাম। রেজিস্ট্রেশনের ব্যাপারটা একটু সিমপ্লিফাই করুন। কারণ অনেকে এরফলে আটকে গেছে। বর্ষার সময়ে সামান্য যারা জমি বিক্রি করবে, তারা বিক্রি করতে পারছে না। আপনি বলে দিন যে, এখানে এই জায়গার এই মূল্য, সুতরাং এই রেজিস্ট্রেশনের খরচ তোমাকে দিতে হবে। অফিসাররা বলছেন যে এটাই স্লাব, এতে আরবিট্রেশন অব দি অফিসার হয়ে যাচ্ছে এবং তাহলে একটা স্কোপ থাকে। অফিসাররা তাঁদের মত পরিবর্তন করতে পারেন। আপনি বলে দিন যে এটা দশ হাজার টাকা কাঠা, কি দশ হাজার টাকা বিঘা। এটার জন্য আপনাকে আমরা বারবার অনুরোধ করেছি। কারণ আজকে সব জায়গার রেজিস্ট্রেশন বন্ধ হয়ে গেছে। সামনে পূজা, এটা করে দিলে মানুষের উপকার হবে। মানুষের এটা দরকার হবে। জমিজমা

হস্তান্তর যাতে মানুষ করতে পারে, এটা করে দিয়ে আপনি মানুষকে তাড়াতাড়ি রিলিফ দিন। এটা আমরা চাইছি। এর সঙ্গে বিরাট সংখ্যক ডিড্ রাইটার এবং কপি রাইটার যারা আছে তাদের স্বার্থ জড়িত আছে।

আপনি বলার পরেও আবার তারা এসেছিলেন এবং এসে বললেন যে মন্ত্রীতো এইকথা বললেন কিন্তু রিলিফ কি হল। আপনি বলেছিলেন যে ইন কোর্স অফ টাইমে সংশোধন করে নিতে পারবেন কারণ ইট ইজ এ মেজর অফ ট্যাক্সেশন এগেন, সুতরাং এই ব্যাপারটা একটু দেখবেন। এইবার আমি ডিনোমিনেশন অফ দি স্ট্যাম্পে আসছি—ধরুন এক্ষেত্রে আমাদের পার্টির ৮০০ খানা ১০ টাকা দামের স্ট্যাম্পের দরকার হল, আমরা দেখেছি সবটাই আপনারা দিতে পারছেন না, ইন বাল্ক কোয়ানটিটি আপনি দিতে পারছেন না। সুতরাং এই স্ট্যাম্পটা যাতে অ্যাডিকোয়েট সাপ্লাই টু দি মার্কেট থাকে সেটা আপনাকে দেখতে হবে। এটা মানুষের ইন্টারেস্টের ব্যাপার, সুতরাং এটা আপনার এক্তিয়ারের মধ্যে পড়ে এবং এটা নিয়ে ব্ল্যাক মার্কেটিং বন্ধ করার দরকার। তারপরে আরেকটি ব্যাপারে আসছি—অ্যাডমিনিস্ট্রেশন সংক্রান্ত ব্যাপার, এই বিষয়টা একটু ভেবে দেখতে বলছি। ট্যাক্সেশনের ক্ষেত্রে কিছু অফিসার বিশেষ করে ইনকাম ট্যাক্স-এর ক্ষেত্রে আমরা দেখছি কিছু কিছু জায়গার খুব লুক্রেটিভ আর কিছু কিছু জায়গা পিউরেটিভ। কমার্শিয়ালের ক্ষেত্রেও একই কথা প্রযোজ্য। ওখানে কিছু কিছু পোস্টিং লুক্রেটিভ এবং কিছু কিছু পোস্ট পিউরেটিভ। বাই ফ্রিকোয়েন্ট ট্রান্সফার অর বাই সাম আদার এফেকটিভ মেথড একটা সুপারভিশনের ব্যবস্থা করুন। কিছু সুপারভাইসারি মেসার্স নিন যাতে নতুন করে আবার কারাপশান ক্রপ আপ না করে এবং ভেস্টেড ইন্টারেস্ট যাতে করে থ্রো না করে সেই দিকটা দেখবেন। এইবার আমি সাইকেলের কথায় আসছি। আমি শুনেছি আপনার কাছে যেসব প্রতিনিধি পাঠিয়েছিলাম তাদের কাছে সব কিছু কথা শোনবার পরে আপনি এর ট্যাক্স পারসেন্ট থেকে কমিয়ে ৩২ পারসেন্ট করেছেন। আরও যদি কমিয়ে ২ পারসেন্ট আনা যায় সেই চিন্তাভাবনা করার কথা আপনাকে বলছি। কারণ যারা গ্রামের প্রত্যন্তরে থাকেন তাদের এই সাইকেলই, ভরসা, ইট ইজ এ কমন ভেহিক্যাল ফর দি কমনস্। এইবার আমি লটারির বিষয়ে আসছি। এই লটারির প্রকল্পটা এখন খুব বেশি বেড়েছে। এটা একটু চেক দেওয়া যায় কিনা একটু ভেবে দেখবেন। গ্রামবাংলায় এবং শহরেও বেশ কিছু জায়গায় বেকার ছেলেরা এই লটারির ব্যবসায় নেমে পড়েছে এবং লটারির প্রকল্প আজকে সাংঘাতিকভাবে বেড়েছে। তবে এইক্ষেত্রে যেগুলো জেনুইন লটারির ব্যাপার সেখানে আপনি সাপোর্ট করুন কিন্তু যেগুলো জেনুইন নয়, সেখানে আপনি একটু চেক আনার চেষ্টা করুন। আপনি কনসাইনমেন্ট ট্যাক্সের ব্যাপার নিয়ে কিছু বলেননি, এইবার কিছু বলুন। কনসাইনমেন্ট ট্যাক্স কত আসবে সেই বিষয়ে আপনি কিছুই বলেননি। এইবার আমি অ্যামিউজমেন্ট ট্যাক্স সম্পর্কে আপনার অভিমত কি সেটা একটু জানতে চাইছি। এখানে ট্যাক্সেশন টাকে র‍্যাশনালাইজ করার ক্ষেত্রে আপনার কাছে আরও একটা অ্যাপিল করছি। গ্রামে যদি আপনি ভিডিও পার্লারগুলোকে বাই ল' বন্ধ করে দেন তাহলে ওদের রিক্রেয়েশনের জন্য অলটারনেটিভ চ্যানেল খুলে রাখতে হবে এবং সেক্ষেত্রে আমার প্রস্তাব গ্রামের দিকে যাত্রা একটা বিকল্প রাস্তা হতে পারে। সেইজন্য আপনাদের কাছে অনুরোধ যাত্রার ক্ষেত্রে ট্যাক্সটাকে আর একটু সিম্পিল করা যায় কিনা

ভেবে দেখবেন। আপনি খেলাধূলোর ব্যাপারে তো অনেক ট্যাক্স ছাড় দিয়েছেন, এক্ষেত্রেও একটু ভেবে দেখবেন। এইবার আমি ক্যালকাটা টার্ফ ক্লাব সম্পর্কে বলছি। আপনি জানেন যে এই টার্ফক্লাবগুলো ওঁনাদের নিজস্ব প্রপার্টি নয়। মাদ্রাজের টার্ফ ক্লাব হচ্ছে ওদের নিজস্ব প্রপার্টি কিন্তু কলকাতাতে এটা ওদের প্রপার্টি নয়। আপনি ওদের ম্যানেজমেন্টটা একটু দেখুন। সেখানে স্টেট গভর্নমেন্টের নমিনি আছে কিন্তু ওদের ক্ষেত্রে ট্যাক্স এরিয়ারের ক্ষেত্রে আপনি যে ছাড় দিয়েছেন তার একটা সামান্য অংশ যদি ব্যাঙ্কে রাখেন তাহলে আমার মনে হয় ব্যাপারটা আরও লাভজনক হবে। ৬ কোটি টাকার জন্যে তারা ৫০ লক্ষ টাকা দিচ্ছে। এই বিষয়টা একটু ভেবে দেখবেন। আপনি নিশ্চয় ভেস্টেড ইন্টারেস্টকে এনকারেজ করবেন না। কলকাতা টার্ফ ক্লাব আমার সঙ্গে মিট করতে এসেছিল কিন্তু আমি দেখা করতে অস্বীকার করি, কারণ আই ডিড নট থিংক ইট ওয়াজ ওয়াইজ টু মিট দেম। যেহেতু ওঁনারা কোনও রিজিন দিতে পারেনি, সেই কারণে আমি ওদের সঙ্গে দেখা করিনি। তারপরে আপনি জানেন যে আমি দিনাজপুরের মানুষ, দিনাজপুরের মানুষকে মালদহ আসতে হয় ট্যাক্স-এর ব্যাপারে এবং সেইজন্য আমি এগ্রিকালচারের ক্ষেত্রে স্ট্রাকচার অফ রিয়েলাইজেশন অফ ট্যাক্সের ব্যাপারটা একটু চিন্তা ভাবনা করতে অনুরোধ করছি।

[3-30 — 3-40 p.m.]

যেন মানুষ সহজে সুযোগ পায় উইথ ইকুয়াল পাওয়ার—এটা আপনি দেখবেন। নর্থ-বেঙ্গলের জন্য আপনি কি ব্যবস্থা করেছেন? এগ্রিকালচার ইনকাম ট্যাক্সে এপিল করার জন্য কলকাতায় আসতে হয়। এখানে স্টেট গভর্নমেন্টের কমিশনার ট্যাক্স অফিস আছে, অ্যাপিল করা যায়। অ্যাপিলেট অথরিটিকে নর্থ-বেঙ্গলে নিয়ে যাওয়া যায় কিনা সেটা আপনি বলবেন। এর সেন্টার কলকাতায় থাকার ফলে তাঁরা সেই সুবিধা পাচ্ছে কিনা সেটা আপনি দেখবেন? আদার-ওয়াইজ যে প্রস্তাব উত্থাপন করেছেন, যে ছাড় দিয়েছেন, সেটা কাজে লাগবে না। আপনি একটা কথা বলেছেন—ব্ল্যাক-মানি উদ্ধারের জন্য স্টেট গভর্নমেন্টকে পাওয়ার দিতে হবে। সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে নিশ্চয় করসপনডেন্স গিয়েছে। এর অবস্থানটা কি তা আমাদের জানাবেন। স্টেট গভর্নমেন্টের উইথ রিগার্ড টু ডিটেকশন অফ ব্ল্যাক-মানি কি করেছেন---এ বিষয়ে অবস্থান কি, সেটা পাল্টাচ্ছে কিনা—আমার মনে হয়, এ বিষয়ে আপনি আমাদের আলোকপাত করবেন। সেন্ট্রালের কাছে যে প্রস্তাব দিয়েছিলেন উইথ রিগার্ড টু ইনকাম সেটা গৃহীত হবে কিনা এবং রাজ্য সরকার অতঃপর ব্ল্যাক-মানির সার্কুলেশনের ব্যাপারে কি ব্যবস্থা নিতে পারেন সে বিষয়ে যদি আলোকপাত করেন তাহলে ভালো হয়। এটা ঠিকমতো করতে পারলে সেন্ট্রাল গভর্নমেন্টের কাছ থেকে ঋণ নেবার প্রয়োজন হবে না। ব্ল্যাক-মানি সার্কুলেশন সমাজে আছে। আজকে এ সম্বন্ধে কি অবস্থা আছে সেটা জানতে চাচ্ছি। অর আদার-ওয়াইজ এই ট্যাক্স করে, ইলেকশন এলিমেন্ট হিসাবে এটাকে ব্যবহার করলে কোনও লাভ নেই। তবে আমরা এই আইনকে বিরোধিতা করছি না। উই আর নট অপোজিং ইয়োর প্রোপোজাল। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, 'দি ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লস্

(সেকেন্ড অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৫'-এর সমর্থন করে এবং মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায় যে সংশোধনী এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। এই অ্যামেন্ডমেন্ট বিলের মূল উদ্দেশ্য বিলের অবজেক্টস্ অ্যান্ড রিজনের মধ্যে বলা আছে, আমি আবার পরিষ্কার করে বলছি। প্রথমত আপনারা অবগত আছেন যে, 'ওয়েস্ট বেঙ্গল সেলস্ ট্যাক্স অ্যাক্ট ১৯৯৪' লাগু হয়েছে। যা সিলেক্ট কমিটি এবং বিধানসভার ঐক্যমতের ভিত্তিতে এবং মাননীয় রাষ্ট্রপতির অনুমোদনে ২২-শে মার্চ আমরা পেয়েছি। আমরা এখানে বাজেট পেশ করেছি সেই দিন। একথা বলার উদ্দেশ্য আছে। মাননীয় বিরোধী দলনেতার প্রথম প্রশ্নের জন্যই এই কথা বললাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই 'ওয়েস্ট বেঙ্গল সেলস্ ট্যাক্স অ্যাক্ট ১৯৯৪,' এই অ্যাক্টেতে যে চারটে মূল বিক্রয়কর আইন রাজ্যে ছিল তা একত্রিত এবং সংহত করেছি। বেঙ্গল ফিন্যান্স অ্যান্ড সেলস্ ট্যাক্স অ্যাক্ট, ১৯৪৪,' ওয়েস্ট বেঙ্গল সেলস্ ট্যাক্স অ্যাক্ট, ১৯৫৪, মোটর স্পিরিট অ্যাক্ট, ১৯৫৩, বেঙ্গল র্-জুট ট্যাক্সেশন অ্যাক্ট, ১৯৪১— এই চারটে সংহত করা হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সিলেক্ট কমিটিতে আলোচনা করে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠানো হয়। আমরা বাজেট পেশ করেছিলাম মার্চ মাসে। যদি এটা ফেব্রুয়ারি মাসে পেতাম তাহলে ঐ অনুমোদিত আইনের মাধ্যমে অন্যান্য পরিবর্তন করতে পারতাম। কিন্তু যেহেতু ২২-শে মার্চ তারিখে পেলাম তার আগে বিল সার্কুলেট করা হয়েছে। সেই জন্য রাষ্ট্রপতির অনুমোদন পরে আসায় যা যা করের প্রস্তাব আমরা রেখেছি সেগুলো আরও একবার অ্যামেন্ড করে বিধানসভায় আসতে হবে।

বস্তুত আমরা ঐক্যমত হয়েছিলাম, তাই মাননীয় জয়নাল আবেদীন সাহেব যদি অনুমতি দেন এটা রাজ্য সরকারের কোনও ইনকনসিসটেন্সি বা ইমব্যালান্স নয়। আপনারা তখন যে পজিশন নিয়েছিলেন এটা তার ইমব্যালান্স আমাদের নয়। আপনাদের ইমব্যালান্স এটা বলে, এই যে ফিজিবিলিটিটা আপনি বলেছেন আমি তাকে ডিজারিবিলিটি বলছি, কি কারণ ছিল, মূলত হচ্ছে তিনটি কারণ একত্রিত। একটা হচ্ছে ৪টি কারণকে একত্রিত করার পরেও আরও তিনটি এত গুরুত্বপূর্ণ না হলেও আছে, তবে আইনে আগেকার আইনের রেফারেন্সগুলি রয়ে গিয়েছে সেইগুলি সরিয়ে দিতে হবে। তার জন্য প্রথম হচ্ছে, কনসিকুয়েন্সিয়াল চেঞ্জেস যেটা বেঙ্গল এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স ১৯৪৪ এর খুব পুরনো আইন। আর প্রফেশানাল ট্যাক্স তার মধ্যেও রেফারেন্সগুলি এই রকম ছিল যেটা আমাদের অভ্যন্তরীণ অ্যাপিলেট যেটা আগে ছিল, তার নামটা পরিবর্তন করা হয়েছে। সেই নামটা পরিবর্তন করা হয়েছে। যেটা আমরা আগে ওয়েস্ট বেঙ্গল কমার্সিয়াল ট্যাক্স ট্রাইব্যুনাল ১৯৯৪ বলতাম, শুধু এই নামটা পরিবর্তন, বিভিন্ন জায়গায় কনসিকুয়েন্সিয়াল ওয়েতে আনতে হয়েছে ক্লজ ২, ক্লজ ৩, ক্লজ ৪; অনেক পাতা নিয়ে কাজটা করা হয়েছে। এটা কনসিকুয়েন্সিয়াল এই কাজটা করা দরকার ছিল। দ্বিতীয়ত ক্লজ ৩তে দেখতে পাচ্ছি পুরনো যে.আইন ছিল, সেটা পরিবর্তন করা হয়েছে। ক্লজ ৪ এর ক্ষেত্রেও পারিনি একটা রেফারেন্স ছিল সেটা পরিবর্তন করা হয়েছে। এটা হচ্ছে একটা সংশোধন এর কারণ। আর একটা মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মার্চ মাসে বাজেট আনার পরেও এপ্রিল মাসে যেটা ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ট্রাইব্যুনাল হবে সেখানে কতকগুলি জুডিসিয়াল প্রোনাউন্সমেন্ট হয় ৭ই এপ্রিল, ক্যাজুয়াল ট্রেডারের যে সংজ্ঞা সেটা আরও সতর্কভাবে আমাদের করতে বলা হয়।

কিন্তু তার আগে আগের অ্যামেন্ডমেন্ট হয়ে গেছে। জুডিসিয়াল প্রোনাউন্সমেন্ট সেটা মাথায় রেখে ক্যাজুয়াল ট্রেড ডেফিনেশন সেটা আরও কঠিন। কোনও একটা ট্রাক অপারেটারকে যখন ধরা হল তিনি হয়ত বললেন আমি কিছু জানিনা। ঐটা বলে তিনি পার পাবেন না। এখানে একটা ছোট্ট সংশোধনী করা হল। যেহেতু এন্ট্রি ট্যাক্স এবং টার্নওভার ট্যাক্স আমরা তুলে দিয়েছি তার পরিবর্তে সারচার্জ আনা হয়েছে। এবং টার্নওভার ট্যাক্স এক্‌জেমড করা হয়েছে। এই দুটো তো বাজেটে করা হল। কিন্তু নুতন আইন হাতে আসেনি। এটা কেস এর জন্য করা হল। এর পরে করগুলির ক্ষেত্রে রেহাই দেওয়া হয়েছে, অথচ নোটিফিকেশন এর মাধ্যমে করা যায়নি, সেইগুলি আইনের মাধ্যমে করতে হয়। এর ব্যাপারে বস্তুত মাননীয় অধ্যক্ষ মহাশয়, জয়নাল আবেদীন সাহেব কতকগুলি কথা বলেছেন কর রেহাই দেওয়ার ক্ষেত্রে এবং আমি সেটা কয়েকটি ক্ষেত্রে গ্রহণ করেছি। দিল্লিতে একটা প্রথা আছে, বাজেট শুনে সেটা সংশোধন করে। আমরা এটা আগে করিনি। এবারে যেহেতু বড় মাপের পরিবর্তন হয়েছে, টার্ন ওভার ট্যাক্স তুলে দিয়েছি, সেখানে অনেকগুলি পরিবর্তন করতে হয়েছে। তাই এবারে আমাদের কিন্তু শোনার প্রয়োজন ছিল, আমাদের মধ্যে কিন্তু কোনও ইনকাম নেই। এটা কিন্তু র‍্যাশনাল অ্যাপ্রোচ যখন বড় পরিবর্তন হয় তখন এটা করতে হয়। আমরা এটা কখন পরপর করিনি, প্রয়োজনও থাকেনি। এর সঙ্গে কোনও নির্বাচনের যোগ নেই। এবারেও নির্বাচন ছিল, তার আগের বারেও নির্বাচন ছিল। আমি জানিনা কংগ্রেস সরকারগুলি কি করেন। আমাদের এখানে প্রতি বছর মোটামুটি নির্বাচন থাকায় ঐটা আমাদের মাথায় থাকে না। এরপরে একটা বিষয় আছে। রুগ্ন এবং বন্ধ শিল্পের খোলার ক্ষেত্রে এটা জ্ঞানত আমরা একটা সংশোধনী আনলাম। যে রকম আপনাদের স্মরণে আছে, যদি ক্ষুদ্র শিল্পে হয়, সাধারণভাবে ক্ষুদ্র ও বন্ধ শিল্পের ক্ষেত্রে সি.এম.ডি.এ. এলাকায় নুতন শিল্পের ক্ষেত্রে কোনও কর দিতে হয় না। নন সি.এম.ডি.এ. এলাকায় ৫ বছর কোনও কর দিতে হয় না। একটা প্রশ্ন এসেছিল এর পরেও কি ট্যাক্স রেমিশন এর যেসব সুযোগ দেওয়া হয় সেটা ক্ষুদ্র শিল্প পাবে কি পাবে না? আমরা জটিলতা দূর করে বললাম পাবে। আমরা একটা বাড়তি ক্ষুদ্র শিল্পের জন্য ইনসেনটিভ দিলাম। রুগ্ন বন্ধ শিল্পের ক্ষেত্রে একটা প্রশ্ন তোলা হয়েছিল ট্যাক্স লায়াবিলিটি কোন দিন থেকে ধরা হবে। যেদিন কমার্সিয়াল প্রোডাকশন শুরু হল সেদিন থেকে নুতন যেদিন ট্যাক্স অ্যাসেসমেন্ট করা হল সেদিন থেকে। আমাদের মনে হল ট্যাক্স অ্যাসেসমেন্ট স্টেজটা যায়নি। ২।৩ বছর বাড়তি লায়াবিলিটিটা এসে যায় তার থেকেও মুক্তি হওয়ার ফলে, বলতে পারেন শিল্পায়নের যে পরিস্থিতি সৃষ্টি হয়েছে তার মধ্যে দাঁড়িয়ে রুগ্ন ও বন্ধ শিল্পের দরজা যেহেতু খোলা দরকার, তাই বাড়তি উদ্যোগ আমরা জেনে শুনে নিলাম।

[3-40 — 3-50 p.m.]

আরেকটি ব্যাপার হচ্ছে পুরোপুরি ওনারশিপে কেউ রুগ্ন শিল্প নেয়না। কেউ হয়ত লেসী হিসাবে নিয়েছে। সেই ক্ষেত্রে আমরা কিন্তু বলছি, তুমিও ডেফারমেন্টের সুযোগ এবং রেমিশনের সুযোগগুলো পাবে। এই ব্যাপারটা নিয়েই কিন্তু মূলত এই সংশোধনী। এটা আমি আরেকবার বললাম এই কারণে, এর প্রয়োজন হয়েছিল তাই। এর পিছনে রাজনৈতিক

বা নির্বাচনের কোনও ব্যাপার নেই, কোনও ইমব্যালান্স নেই। আপনাদের নিজেদের মধ্যেই সমস্যা ছিল। আরেকটা কথা বলে রাখি, একটা প্রশ্ন এখানে রাখা হয়েছে, আপিলের কেস এত জমে থাকছে কেন? এটা আগে জমে থাকত, কিন্তু আমরা গত দুই বছর ধরে আউটস্ট্যান্ডিং আপিলের সংখ্যা কমাতে কমাতে এখন শূন্যের কাছে নিয়ে এসেছি। এটা কিন্তু অ্যাডমিনিস্ট্রেটিভ মেজারেই হয়েছে। যে আপিলগুলো ইন্টারনাল ট্রাইব্যুনালে আছে, সেখানে আগে কেসগুলো দেড় বছর, দু'বছর পড়ে থাকত, এখন সেটা প্রায় শূণ্যের জায়গায় এসেছে। কর ফাঁকি রোধ করার ক্ষেত্রে আপনারা একটা প্রশ্ন রেখেছেন। ইনসেনটিভ আছে আয়করে এবং আমরা এটা এনেছি। সেলস্ ট্যাক্স, কমার্শিয়াল ট্যাক্সেও এনেছি। আরেকটা বাড়তি জিনিস এনেছি কর ফাঁকি রোধ করার ক্ষেত্রে। অন্য রাজ্যেও এই ভাবেই কর আদায় হয়। অ্যাসেসমেন্ট যখন হল, যিনি ডিলার তিনি তার রিটার্নস্ দাখিল করেন। তারই ভিত্তিতে বছরে আয়কর কত হবে সেটা বিচার হয়। আমরা একটা ডাবল চেক ইন্ট্রোডিউস করেছি। সেলস্ ট্যাক্স মানেতো রাজ্যের মধ্যে বিক্রি হচ্ছে তার উপরে কর। বিক্রি যেটা হচ্ছে সেটা হয় রাজ্যের মধ্যে উৎপন্ন হচ্ছে, অথবা বাইরের রাজ্য থেকে আসছে। ডাবল চেকে উৎপাদন যেগুলো হচ্ছে তার উপরেই কেন্দ্রীয় শুল্ক হচ্ছে এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমরা এটা ক্রশ করেছি এবং তারা আমাদের সহযোগিতা করেছে। বাইরে থেকে যে মালগুলো ঢুকছে, প্রত্যেকটি এন্ট্রি পয়েন্টে আমরা স্যাটেলাইট দিয়ে টোটালি কম্পিউটারাইজড্ করেছি। আরেকটা কথা বলছি, আসানসোলের কাছে যে চেক পোস্ট আছে, বরাকরের ওখানে যে ট্রাক ঢুকল, তার যে গুডস্ সে ডিক্লেয়ার করল সেটা কোথায় যাবে বলা মাত্র, যে জেলার যে পার্টির নাম সে বলল, আমরা সঙ্গে সঙ্গে সেখানে যোগাযোগ করে নিই, সেখানে মালটা ঢুকল কিনা। প্রত্যেকটি গো-ডাউনের মধ্যে কত মাল আছে সেটা আমরা জানতে পারছি। এটা একটা নতুন পদ্ধতি আমরা শুরু করেছি। আপনি যেটা বললেন তার উত্তর আমি দিলাম। একটা কথা আপনারা বলেছেন কনসাইনমেন্ট ট্যাক্স আপনারা ফাঁকি রেখেছেন কেন? কনসাইনমেন্ট ট্যাক্স সমস্ত রাজ্য ঐক্যমত হয়ে এবং কন্সটিটিউশনাল অ্যামেন্ডমেন্ড করে কেন্দ্রীয় সরকারের একটা বিল আনার কথা ছিল। কিন্তু সেটা আনা হয়নি। কেন্দ্রীয় সরকার ফাঁকা রেখেছেন তাই আমরাও ফাঁকা রেখেছি। এটা আপনাদের কেন্দ্রীয় সরকার কবে পূর্ণ করবেন, সেটা আপনারাই বলতে পারেন। ব্লাকমানির ক্ষেত্রে আপনারা প্রশ্ন করেছেন। অপরিবর্তিত যে জায়গা সেখানে দাঁড়িয়ে বলি, আমরা প্রায় গত দেড় বছর ধরে আমাদের রাজ্যের মধ্যে বিশেষ করে বিধাননগরে এবং এইসব এলাকায় প্রাসাদোপম যে অট্টালিকাগুলো আছে সেখানে তারা কোনও না কোনও আইন আসছে। আমরা লিখিতভাবে, ঠিকানা দিয়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রক এবং ইনকাম ট্যাক্স অথরিটিকে বারংবার বলেছি, আপনারা এখানে ঢুকুন, আয়কর আমরা তো এখানে পাইনা, আপনারা এই ব্লাকমানি উদ্ধার করুন। আশা করি আপনারাও সহযোগিতা করবেন। আপনারা প্রায় সহমত হয়েছেন, তাই ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1995 Bill be taken into consideration as then put and agreed to.

### Clauses 1-4

The question that Clauses 1 to 4 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 5

**Mr. Deputy Speaker :** There are amendments to Clause 5 of Shri Saugata Roy. The amendments are in order. I now request Shri Saugata Roy to move his amendments.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that

1. "In clause 5(6) (a) (ii) in proposed clause (b) (i), in line 2, for the words "two per centum", the words "one per centum" be substituted;

2. "In clause 5(6)(a)(ii) in proposed clause (b)(ii), in line 1, for the words "three per centum", the words "two per centum" be substituted;

3. "In clause 5(ii)(e) in the proposed explanation, in line 2, after the word "renovates", the words "redesigns and to tall overhauls" be inserted."

4. "Clause 5(12) be omitted"

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I do not accept the amendments. The amendments of Shri Saugata Roy were then put and lost.

### Clause 5

The question that Clause 5 do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1995, as settled in the Assembly be passed.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বলার কারণ আপনাকে ধন্যবাদ দেওয়া, অর্থমন্ত্রীকেও ধন্যবাদ দিচ্ছি, কারণ শেষ পর্যন্ত টাকাটা উনি স্যাংশন করেন, খাওয়ান আপনি। অসাধারণ খাওয়া হয়েছে এবং একটা অসাধারণ অনুষ্ঠান হয়েছে। স্যার, সেই জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। তবে এর মধ্যে একটা ছোট্ট ব্যাপার আছে, ১৯৭২ সাল থেকে

আজ পর্যন্ত যাঁরা জিতেছেন তাঁদের সবাইকে সংবর্ধিত করেছেন, ১৯৭২ সালের নির্বাচনের ব্যাপারটা মোটামুটি সেটল্ হয়েছিল।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আপনি এই বিলের মধ্যে এই বিতর্কটা আনলেন, এটার কোনও দরকার ছিল না, কেন না আমি বলছি ১৯৭২ সালটা নিয়ে অনেক বিতর্ক আছে, এটা যাঁরা জিতেছেন তাঁদের মধ্যে যে কয়জন জিতে অ্যাওয়ার্ড পেয়েছেন তাঁরা ১৯৭২ সাল ছাড়াও জিতে এসেছেন। এঁদের ব্যক্তিগত কৃতিত্বকে বিতর্কের সঙ্গে জড়িয়ে কোনও লাভ নেই। এটা ছেড়ে দিন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি একটা কথা বলছি যেটা জয়নাল সাহেব বলেছেন। একটা এক্স্ট্রা অর্ডিনারি কাজ অর্থমন্ত্রী করেছেন। ওয়েস্ট বেঙ্গল ফিন্যান্স অ্যাক্ট ১৯৯৫ পাশ হয়ে যাবার পর উনি একটা সেকেন্ড অ্যামেন্ডমেন্ট এনেছেন। রিসেন্ট টাইমে আপনি একটা উদাহরণ দেখান যে পার্লামেন্টে ফিন্যান্স বিল পাশ হয়ে যাবার পর আবার কোনও ট্যাক্সেশন সংক্রান্ত নতুন বিল এনেছেন। আমাকে যদি কোনও প্রিসিডেন্ট দেখাতে পারেন, যদি কখনও পার্লামেন্টে এসেছে দেখাতে পারে, তাহলে আমি খুশি হব। যদি আমরা এই হাউসে এই প্রিসিডেন্ট সেট করি তাহলে আমার মনে হয় সেটা সঠিক হবে না। ফিন্যান্স বিল হচ্ছে লাস্ট বিষয়। গোটা বাজেট সেস্ন হয়ে যাবার পর আসে। তার পর অর্থমন্ত্রী সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে এই যে কেন আপনার মনে হল ওই সেল্স ট্যাক্স বিভিন্ন জায়গায় লুপ-হোলস আছে, এবং ওইগুলি টাইটেন করতে হবে। এগুলি কি বাজেট আর ফিন্যান্স বিল অ্যাক্টের মধ্যে যে সময় তার মধ্যে করা যায় না? স্যার, উনি এখানে বলুন বাজেটের পর কটা ট্যাক্স কমিয়েছেন। আমি ওয়েলকাম করি সোনার উপর ট্যাক্স কমিয়েছেন, চায়ের উপর ট্যাক্স কমিয়েছেন ভালো, আমরা যা ওয়েলকাম করি। আমরা কাটা কাপড়ের উপর রেডিমেড গার্মেন্টসের উপর ট্যাক্স কমাতে বলেছিলাম, কিন্তু ফিন্যান্স অ্যাক্টে কমাননি, আলাদা করে নোটিফিকেশন দিয়েছেন, কমিয়েছেন সাইকেলের টিউব, টায়ারের উপর, জয়নালদা আপনাকে রেক্মেন্ড করেছেন, এটাকে এক সাথে একটা কন্সোলিডেটেড ওয়েতে যদি ফিন্যান্স অ্যাক্টে নিয়ে আসা যেত আমার মনে হয় অনেক ভালো হত। আপনি এখানে লুপ-হোলস্ খুঁজে পাচ্ছেন না। যে প্রোমোটারটা প্রপার্লি ডিফাইন হয়নি, আপনার মনে হয়েছে যে রিসেন্টলী বাড়ি ভাঙলো সে জন্য প্রোমোটারটা রেডিফাইন হওয়া দরকার। দিস্ আর ব্যাড প্রিসিডেন্স। অ্যাক্চুয়ালী এই বিলটা ইন্ট্রোডাকশন স্টেজে অপেক্ষা করা উচিত ছিল। বিকজ দিস্ ইজ এ ব্যাড প্র্যাকটিস, এটা অমরা কখনই সঠিক বলে মনে করি না। দিস ইজ অল্ লেজিসলেটিভ প্রসিডিওর আদারওয়াইজ উনি দু-একটা ট্যাক্স কাকে কাকে ছাড় দিয়েছেন সেটা ওঁর ব্যাপার। সারা বছরে কখনো যদি উনি ট্যাক্স কমান,—যেভাবে কেন্দ্রীয় সরকার কমান ফিন্যান্স বিলের পরে—সেটা হবে নোটিফায়েড বাই ব্রিংগিং ইট ইন টু পার্লামেন্ট বাই নোটিফিকেশন। আমরা তাই মন্ত্রীকে এটা জিজ্ঞাসা করবো কেন উনি একেবারে মাইন্ড সেট করে বিটুইন বাজেট অ্যান্ড ফিন্যান্স বিল অ্যাক্ট উনি এগুলি করে ফেলতে পারছেন না। এই ব্যাড প্রিসিডেন্ট আমাদের হাউসে তৈরি করছেন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন আমি মাননীয় সৌগত

রায়ের প্রশ্নের উত্তর এখানে দিচ্ছিলাম, তখন উনি হাউসে ছিলেন না, তাই এটা আরেকবার আপনার অনুমতি নিয়ে বলছি। আমরা যখন এই ওয়েস্ট বেঙ্গল সেল্ ট্যাক্স অ্যাক্ট ১৯৯৪ গ্রহণ করেছিলাম তার আগে সিলেক্ট কমিটিতে এ কথাটা পরিষ্কার আমি বলেছিলাম। সৌগতবাবু যদি দয়া করে এটা শোনেন,—আপনি উপস্থিত ছিলেন, অতীশ সিন্হা ছিলেন,—মাননীয় রাষ্ট্রপতির অনুমোদনটা যদি আমরা আগে পেয়ে যাই তাহলে এই যে একত্রিত কমপ্রিহেনসিভ অ্যাক্ট তার মধ্যে আমি সম্পূর্ণ প্রস্তাবগুলি আন ়।

[3-50 — 3-58 p.m.]

কিন্তু আমরা অনুমতি পাই ২২শে মার্চ যেদিন বাজেটটা পেশ করি। আমি এটাও বলেছিলাম, অনুমতি দেরি করে পেলে আমাকে কিন্তু আরও একবার নতুন আইনের মধ্যে সমস্ত পরিবর্তন এনে সেকেন্ড অ্যামেন্ডমেন্ট আনতে হবে। এগুলি হচ্ছে কনসিকোয়েন্সিয়াল চেঞ্জেস। কাজেই আমি তখন যা বলেছিলাম হয় সেটা আপনারা ভুলে গিয়েছেন নতুবা একটা ইমব্যালেন্স আপনাদের নিজেদের মধ্যে আছে—তখন একটা বলেছিলেন আর এখন একটা বলছেন। আমি কিন্তু একটা জায়গাতে স্থির আছি। আমি মনে করি এই কনসিকোয়েন্সিয়াল চেঞ্জেসগুলির দরকার ছিল। দ্বিতীয়তঃ একটা জুডিসিয়াল প্রনাউন্সমেন্ট হয়ে যায় এপ্রিল মাসে যে ক্যাজুয়াল ট্রেডের ডেফিনেশনটা আপনারা ঠিক করুন। ঐ বিল পাশ করার পর আমার মনে হয় সেটা এই বাজেট সেশনেই পরিষ্কার করা উচিত ছিল। তৃতীয়ত, যে ট্যাক্স রিলিফ দেওয়া হয়েছে সেখানে মূলত শতকরা ৯০ ভাগ নোটিফিকেশনের মাধ্যমে হয়েছে। একমাত্র চা আর বাইসাইকেলের কতকগুলি ক্ষেত্রে শিডিউলটা পরিবর্তন করার প্রয়োজন ছিল সেইজন্যই অ্যামেন্ডমেন্টটা করতে হল। অন্য কোথাও এর প্রয়োজন ছিল না। সর্বশেষ হচ্ছে, শিল্পায়নের যে জোয়ার এসেছে সেখানে রুগ্ন এবং বন্ধ শিল্প খোলার ক্ষেত্রে কতকগুলি আইনগত প্রশ্ন উঠেছিল, সেগুলি আমরা ক্লারিফাই করলাম। এই নিয়েই এই সংশোধনী। এটা আমি আগেও প্রমাণ করেছি, আর একবার প্রমাণ করলাম। এই বলে বিলটি আবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

Thee motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Laws (Second Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## POINT OF INFORMATION

**ডাঃ গৌরীপদ দত্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মধ্যে একটি দুর্ঘটনা সম্পর্কে হাউসকে অবহিত করতে চাই। বাঁকুড়া জেলার মেজিয়া অঞ্চলে একটি নৌকা দুর্ঘটনাতে প্রায় ৬০ জন লোকের জীবনহানি হয়েছে—এ খবর আমি পেয়েছি। আমি আরও খবর পেয়েছি, আমাদের মাননীয় মন্ত্রী শ্রী সুবোধ চৌধুরি মহাশয় সেখানে চলে গিয়েছেন। যারা বিপদগ্রস্ত হয়েছেন তারা যাতে অ্যাডিকোয়েট রিলিফ পান তার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকারঃ** প্রবোধবাবু, মাননীয় পরিবহনমন্ত্রী কালকে এর উপর কোনও বক্তব্য

রাখতে পারেন কিনা সেটা দেখুন। এবারে ডাঃ মানস ভুঁইয়া বলুন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** স্যার, একটি মর্মান্তিক ঘটনার প্রতি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী অসীমবাবু এখানে আছেন, আজকে বেলা ১।। টার সময় তিন নং হেয়ার স্ট্রিটে আবার একটি বাড়ি ভেঙ্গে পড়েছে। কলকাতার বুকে লালবাজারের পাশে হেয়ার স্ট্রিটে একটি বিপদজ্জনক বাড়ি ধ্বসে পড়েছে। আমি খবর পেলাম বেশ কিছু লোক সেখানে আটকে পড়েছেন এবং একটি বিপদজনক দুর্ঘটনা ঘটেছে। স্যার, সেখানে রেসকিউ অপারেশনের জন্য এখনই ব্যবস্থা নেওয়া দরকার। কিছু মানুষ আটকে পড়েছেন, চাপা পড়েছেন, আমি জানি না কি পরিস্থিতিতে সেখানে। আপনার মাধ্যমে স্যার, আমাদের উদ্বেগ প্রকাশ করছি। আশা করছি সকলেই এ ব্যাপারে একমত হবেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি এখনই ব্যবস্থা গ্রহণ করুন। সরকার কি কি পদক্ষেপ নিচ্ছেন, আপনার কাছে এ সম্পর্কে খবর আছে কিনা তা মন্ত্রী মহাশয় সভাকে জানান।

**মিঃ স্পিকার ঃ** আগামীকাল মন্ত্রী মহাশয় কিছু জানাতে পারেন কিনা দেখুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শরৎ বোস রোডে যে বাড়িটি ভেঙ্গে পড়েছে সে সম্পর্কে যে এনকোয়ারি কমিটি হয়েছে মাননীয় নগর উন্নয়নমন্ত্রী বলেছিলেন সেই এনকোয়ারি কমিটি ৭ দিনের মধ্যে রিপোর্ট দেবে। আগামীকাল তাদের রিপোর্ট দেওয়ার কথা। সেই রিপোর্টটা যদি আমরা হাউসে পাই তাহলে ভাল হয়। এটা তো কোনও সিক্রেট ডকুমেন্ট হতে পারে না। আমরা দেখতে পেলে বুঝতে পারব যে টু হোয়াট এক্সটেন্ড এই এনকোয়ারীটা হচ্ছে। কাজেই ঐ ইনটেরিম রিপোর্ট-টা যদি আমরা হাউসে পাই তাহলে আমরা এ বিষয়ে অবহিত হতে পারি এবং আমাদের তরফ থেকে সরকারকে যদি কিছু বলার থাকে বলতে পারি। অ্যাট লিস্ট বিষয়টা আমরা জানতে পারি। কালকে আপনি রিপোর্টটা পাচ্ছেন, ইনটেরিম রিপোর্ট, বিশেষজ্ঞদের নিয়ে যেটা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** ১১ তারিখে শেষ দিন, মন্ত্রিসভা জানাবেন যদি কোনও অগ্রগতি হয়ে থাকে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা বিষয়টি পৌর বিষয়ক দপ্তরের অধীন। তবুও মন্ত্রীসভার তরফ থেকে আমি আগেও যা বলেছিলাম, এখনই তাই বলছি যে আমরা আশা করছি রিপোর্ট-টা কালকের মধ্যে পেয়ে যাব। এ সম্বন্ধে যেটা পৌরমন্ত্রীর সঙ্গে আলোচনা করার, এটা আপনাদের কাছে রাখা—১১ তারিখের মধ্যে এটা রাখার চেষ্টা করবো। আর অন্য একটা ঘটনা সম্পর্কে যেটা বলা হল, সে সম্পর্কে প্রাথমিকভাবে যে নির্দেশ দেওয়ার তা আমি ইতিমধ্যেই দিয়ে দিয়েছি। এরও যদি কোনও বক্তব্য থাকে তাহলে আমি পরে দিয়ে দেব। আর আমি এখন কিছু বলছি না।

## Adjournment

The House was accordingly adjourned at 3.58 p.m. till 11 a.m. on 4th August, 1995, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 4th August, 1995 at 11-00 a.m.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 5 Ministers of State and 124 Members.

[11-00 — 11-10 a.m.]

## Starred Questions
### (to which oral Answers were given)

### Strikes and Lock-outs during 1992, 1993 and 1994

*744 (Admitted Question No. *531) **Shri Sukumar Das and Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) number of strikes and lock-outs in the years 1992-93, 93-94, and 94-95 (up to 31st December);

(b) number of man days' lost due to each in those years;

(c) name of the units in which strikes of lock-outs took place in 1994-95 (up to 31st December); and

(d) which of them have been opened during the year?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) The number of strikes and lock-outs during the years in question are given below :-

| Year | Nos. of strikes | Nos. of lock-outs. |
|---|---|---|
| 1992-93 | 17 | 232 |
| 1993-94 | 24 | 194 |
| 1994-95 | 8 | 110 |

(figures are carried over from previous year)

(b) The Nos. of mandays lost during the years mentioned above are detailed below :-

| Year | Strikes | Lock-outs |
|---|---|---|
| 1992-93 | 1440598 | 22381662 |
| 1993-94 | 314354 | 18260696 |
| 1994-95 | 91298 | 7795216 |

(c) Name of the Units have been shown in the List-I, (Enclosed).

(d) Name of the Units have been also shown in the List-II (enclosed).

**LIST-I**

**Name of the Units in which strikes & lock-outs took place in 94-95**

1. Imperial Calender Co. (P) Ltd.
2. M.G. Engineering Works.
3. Emsen Pharmaceuticals (P) Ltd.
4. Peysha Industrial Co. Ltd.
5. Lahiri Architectural Industries.
6. Eastern India Panel Products Ltd. & Composite Wood Products Ltd.
7. Calcutta Fan Works.
8. Steel Rolling Mills of Bengal Ltd.
9. AVJ Wires Ltd.
10. Alexandra Jute Mill.
11. Vegetable Products Ltd.
12. Shankar Cinema.
13. Chaman Industries (P) Ltd.
14. Asoke International (P) Ltd.
15. Hindusthan Dev. Corpn. Ltd.
16. Bharatiya Chemicals.
17. Central Hotel.
18. Sonali Tea Estate.

19. Srinathpur Tea Estate.
20. EMR Polyten Ltd.
21. Onkar Rolling Mill.
22. Tonerefe (I) Ltd.
23. Eagle Lithographic Co. (P) Ltd.
24. Khaitan Wire Product (P) Ltd.
25. Paul Transport Service & Paul Crane Service.
26. Jayashree Insulators.
27. Alchreme Chemical Industries.
28. 6 Saw Mills of Belda.
29. Kalai Kunda MES Contractors Association.
30. Shree Engineering Products.
31. Baranagar Jute Mill.
32. Dolphin Laboratories.
33. Weston Electronics Ltd.
34. Hindusthan Club.
35. Duckhill Drug.
36. Ajanta Cinema.
37. Malancha Cinema.
38. Agarpara Jute Mill.
39. Alliance Jute Mill.
40. Empire Jute Mill.
41. Eagle Laboratories (P) Ltd.
42. Shyamnagar (N) Jute Factory.
43. Modern Packers.
44. Crawley & Ray (P) Ltd.
45. Delta Jute Industries Ltd.
46. Steel Refractories.
47. Eastern Gellatine.
48. Asociated Pneumatic.
49. Bharati Talkies.

50. Atal Tea Estate.
51. Mujnai Tea Estate.
52. Asha Talkies & Geetanjali Talkies.
53. Rice Mills of Bishnupur.
54. Purulia Pearl Candy Co.
55. Tirupati Food Products.
56. Samjon Food Products (P) Ltd.
57. Telepara Tea Estate.
58. Chunia Tera Tea Garden.
59. Amar Garage.
60. Sonali Tea Estate.
61. Swapna Cinema.

**LIST - II**

**Name of the Units opened in the period of 1.1.94 to 31.12.94.**

1. Baranagar Jute Mill.
2. Dolphin Laboratories.
3. Weston Electronics Ltd.
4. Hindusthan Club.
5. Duckhil Drugs.
6. Ajanta Cinema.
7. Malancha Cinema.
8. Agarpara Jute Mill.
9. Alliance Jute Mill.
10. Empire Jute Mill.
11. Eagle Laboratories (P) Ltd.
12. Shyamnagar(N) Jute Factory
13. Modern Packers.
14. Crowley & Roy (P) Ltd.
15. Delta Jute Industries Ltd.
16. Steel Refractories.

17. Eastern Gellatine
18. Associated Pneumatic
19. Bharati Talkies.
20. Atal Tea Estate.
21. Muznai Tea Estate.
22. Asha Talkies & Geetanjali Talkies.
23. Rice Mills of Bishnupur.
24. Purulia Pearl Candy Co.
25. Tirupati Food Products.
26. Semson Food Products (P) Ltd.
27. Telepara Tea Estate.
28. Chunia Zera Tea Garden.
29. Amar Garage.
30. Sonali Tea Estate.
31. Swapna Cinema.

**Shri Sukumar Das :** Hon'ble Minister, may I ask one thing please state something about the increasing number of strikes and lock-outs in the past year and what are the causes of decreasing lock-outs in the present year that means 1994-95.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** লক্ আউটটা বেশি হয় চটকলে। প্রায় শতকরা পঁয়ষট্টি ভাগ চটকলে। তবে মোটামুটিভাবে সব চটকলগুলোই খোলার চেষ্টা হচ্ছে। এই হচ্ছে অবস্থা।

**Shri Sukumar Das :** May I ask one thing in the Assembly question and answer while making a statement that at present in the state 116 factories were closed due to lock-outs and strikes. But your statement that you have stated the number is 283. What is the basis between 116 and 283, please correct the statement of yours.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, এইগুলো হচ্ছে বিভিন্ন সময়ে। সেই সময় অনুযায়ী বিভিন্ন জায়গার হিসেবে একটা ভারসাম্য দেখা যায়। অন্য কিছু নয়।

**Shri Sukumar Das :** Hon'ble Minister. I request you once again that how many employees are lost their jobs in your statement that you have enlisted in my question.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি এখানে একটা লিস্ট দিয়েছি এবং আমার বাজেট স্পিচেও নাম্বর অফ্ মেন ইনভলভড কত, দেওয়া আছে। তারপর আমরা কত রি-ওপেন্ড করেছি তাও আছে। ৬৮ কেসেস অফ্ লক আউট সেটেলড্ হয়েছে এবং ৭১,৪৫০ জন বেনিফিটেড হয়েছে। স্ট্রাইক্স—সিক্স কেসেস অফ্ স্ট্রাইক্স হ্যাভ বিন সেটেলড এবং বেনিফিটেড হয়েছে ২,৮৯৬ জন। আর ক্লোজার মেটার ফলে ১০৪ জন বেনিফিটেড হয়েছে। সমস্ত ফিগার আমার বাজেট স্পিচে আছে এবং লেবার ইন্ ওয়েস্ট বেঙ্গলে'ও আছে। সেখানে ডিটেল পেয়ে যাবেন।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট, প্রো-পিপল. গভর্নমেন্ট এবং তার কর্মসূচিগুলো সবই লেবারদের প্রোটেকশন দেবার জন্য। আমরা দেখছি লকআউট এবং স্ট্রাইকের জন্য ম্যান-ডেস নষ্ট হয়েছে। তবে আমরা জানি এ ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয়ের চেষ্টার ত্রুটি নেই, সেই কানোরিয়া থেকে শুরু করে প্রতিটি ক্ষেত্রেই আমরা তা দেখছি। কিন্তু এ ক্ষেত্রে হোয়াট ইজ দি রোল অফ্ দি সেন্ট্রাল গভর্নমেন্ট? পশ্চিমবঙ্গ সরকার চেষ্টা করছে, কিন্তু ওদের রোলটা কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমাদের স্টেটের লক্ আউটে সেন্ট্রাল গভর্নমেন্ট কি করবে? আমি তো প্রশ্নটা বুঝতেই পারলাম না!

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** লক আউট ইত্যাদির পর যেগুলো বি.আই.এফ. আর-এ যাচ্ছে সেগুলো সম্বন্ধে ওরা কি করছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এ ক্ষেত্রে অ্যাপ্রোপ্রিয়েট গভর্নমেন্ট হচ্ছে স্টেট গভর্নমেন্ট। স্ট্রাইকের জন্য যে ম্যান-ডেস নষ্ট হচ্ছে সেটার আমরা মীমাংসা করার চেষ্টা করি। এ ছাড়াও মালিকরা অনেকগুলো কারণে কারখানা বন্ধ করে—রাজনৈতিক কারণ আছে, ব্যবসার মন্দা আছে, টাকা এদিক থেকে ওদিকে নিয়ে যাবার ব্যাপার আছে। রিজার্ভ ব্যাংকের স্ট্যাডি অনুযায়ী স্ট্রাইকের জন্য আমাদের রাজ্যে ১.৫% কারখানা বন্ধ হয়, মালিকদের ব্যাপারে ৫৫% বন্ধ হয়, লক্ আউট হয়। বাকিটা, হয় মন্দার জন্য ব্যবসা উঠে গেছে, না হয় মালিকদের মধ্যে পার্টিশন্ড হয়েছে। বিভিন্ন কারণে আমাদের রাজ্যে এখনো যেগুলো বন্ধ আছে—উই আর ট্রাইং টু সেটেল ইট্।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, from the figures provided by the Hon'ble Minister for Labour, you will be pleased to find that the numbers of lock outs each year are abnormally high than the figures relating to strikes. Sir, we are inclined to believe that the employers in the West Bengal Govt. are getting upperhand. I would like to know from the Hon'ble Minister for Labour what steps the govt. have taken or propose to take to minimise the influence of employers to prevent lock outs in West Bengal?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** স্যার, মাননীয় সদস্য খুবই প্রবীণ। উনি জানেন লক্আউটের

ক্ষেত্রে আমাদের আইনগত যে অধিকার সেটা সেকশন ১০(৩)-তে উল্লেখ করা আছে। কতগুলো জায়গায় আমরা ১০(৩) করে দেখেছি মালিকরা হাইকোর্টে চলে যাচ্ছে। ১০(৩) -তে একটা ল্যাপস্ আছে, তাতে আমরা মালিকদের কারখানা খুলতে বাধ্য করতে পারি না। কারখানা খুলতে বলার পর যদি না খোলে তাহলে আবার নালিশ করতে হবে, কিছু ফাইন হবে। বেশিরভাগ ক্ষেত্রেই ১০(৩) আপহেল্ড হয় না, কোর্ট থেকে স্টে অর্ডার হয়ে যায়। একটা আপহেল্ড হয়েছিল—'জয়া'-র ক্ষেত্রে কোর্ট মালিককে বলেছিল, 'তোমার কাজ নেই, তুমি কারখানা বন্ধ রাখ, আর এই পিরিয়ডে শ্রমিকদের যাতে কষ্ট না হয় তার জন্য তাদের মাইনে দাও, শ্রমিকরা বাড়িতে বসেই মাইনে পাবে।' এই জাজমেন্টের পর মালিক চলে গেল সুপ্রিম কোর্টে, সুপ্রিম কোর্ট কোয়াশড্ করে দিল। তারপর আমরা ধরাটরা করে উষাদের সুইং মেশিন এবং ফ্যান, এই দুটো ইউনিট মোটামুটি চালু করাতে পেরেছি। এখন

[11-10 — 11-20 a.m.]

ম্যানেজমেন্ট বলছেন আমাদের ব্যবসা খুব ভাল, তার জন্য একটা ব্যবস্থা করা হোক। ওয়ার্কাস প্রোডাকটিভিটি বেশি নিয়েছে। ৯০-৯২ প্রোডাকটিভিটি তারা রেইজ করেছে। এখন জয়া, চরতরামে ইন্ডাস্ট্রিয়াল ওয়েজেস সেটেলমেন্ট হচ্ছে না। এবারে প্রতিশ্রুতি দিয়েছেন—এইসব ব্যাপারে বিচার করবে। এই হচ্ছে একটা দিক। আর একটা দিক হচ্ছে, আমরা আপ্রাণ চেষ্টা করি থ্রু কনসিলিয়েশন মেশিনারি কিভাবে সেটেলমেন্ট করা যায়। এ ব্যাপারে আমাদের লেবার ডিপার্টমেন্ট আছে, বহু সময়ে আমাকেও নিতে হয়। এইভাবে সেটেল করি। এখন নাম্বার অফ লক-আউট কমে যাচ্ছে। ম্যানডেজ লস্ কমছে। গতবার আমি যে হিসাব দিয়েছি তার তুলনায় কমেছে। এই একটা ট্রেন্ড দেখা যাচ্ছে। রেইজ আছে, আমাদের দেশে এমন একটা সরকারি আইন নেই যার দ্বারা লক-আউটকে নিষিদ্ধ করা হয়েছে, নিষিদ্ধ করা হয়নি। সেইরকম কোনও আইন নেই। এইজন্য মুশকিল হচ্ছে। আই.ডি. অ্যাক্ট আপনি জানেন, সেকশন ৩৩, তাতে যে ব্যবস্থা আছে—ইট ইজ মোর ইমপোসড অন দি ওয়ার্কারস—এই ল্যাকুনা রয়ে গেছে। সেইজন্য টাকা সাইফুন করে দিচ্ছে। আমি নাম বলব না, বিখ্যাত এক ব্যবসায়ী প্রতিষ্ঠান, তারা ভাইতে-ভাইতে ঝগড়া করে ভাগ করে দেন। হেস্টিংস জুট মিলের মালিক আমাকে দিব্যি গেলে বললেন, কারখানা আমরা বিক্রি করিনি। আমি তাদের বলেছিলাম, আপনারা কি কারখানা বিক্রি করে দিচ্ছেন? তারা বললেন, না। এর ৭ দিন পরে এক ভদ্রলোক এসে আমাকে বললেন, এই দেখুন, কাগজ, আমি কারখানা কিনে নিয়েছি। সমস্ত ক্যাপিটাল সাইফুন করে দিলেন বাইরে। সেই কারখানা লক-আউট চলল। তারপর সেটেল করতে সময় লাগলো। ইট টুক সাম মান্থস। নাউ ইট ইজ কোয়াইট গুড রানিং। সুতরাং উই ক্যান-নট্ প্রিডেন্ট ইট। এমন কোনও ক্ষমতা নেই যার দ্বারা এটা বন্ধ করতে পারি। কোম্পানিজ ল্ এদের হাত থেকে ওখানে গেল। বরানগর জুট মিল—কয়েকবার কোর্টে চলে গেল। আগের মালিক কোর্টে গিয়ে সেটেল করে নিলেন। তারজন্য বেশ কিছুদিন বন্ধ ছিল। এখন আমাদের যা কিছু করতে হবে সেটা কোর্টে গিয়ে করতে হবে। কোর্টে প্রেয়ার করতে হবে, কি না কি সেটেল করে চালু করছেন সেটা দেখতে হবে। এইসব অসুবিধা আছে। টিটাগড় পি.এল.সি সম্পর্কে মাননীয় সদস্য শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় হয়তো জিজ্ঞাসা করবেন, সেইজন্য আমি আগেই টিটাগড় পি.এল.সি

সম্পর্কে বলে রাখছি। এটা বিলাতে রেজিস্টার্ড, স্টারলিং কোম্পানি। ওদের একটা কোম্পানি আছে অ্যাঙ্গাস-হোল্ডিং কোম্পানি হিসাবে। এটা নিয়ে গোলমাল চলছে। গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে বারবার বলছি, এটার সম্বন্ধে ব্যবস্থা করুন। টিটাগড় পি.এল.সি-ইট ইজ অ্যাটলিস্ট ইউ টেক-ওভার দি ম্যানেজমেন্ট। এই নিয়ে কেন্দ্রীয়মন্ত্রী সাংমার সঙ্গে মিটিংও হয়েছিল। সমস্ত ট্রেড-ইউনিয়ন দাবি করেছে, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া অর্ডিন্যান্স করে ম্যানেজমেন্ট নিয়ে নিন না, তারপর দেখা যাবে, চালাবার ব্যবস্থা ওয়ার্কারদের পরে ঠিক করে দেব। এইভাবে মালিকরা সো-কল্ড একটা এগ্রিমেন্ট করে, তারপর যতদিন পারে চালিয়ে কিছু টাকা-পয়সা টেনে নেয়, তারপর চলে যায়। এই হচ্ছে অ্যাঙ্গাসের অবস্থা। যেহেতু হোল্ডিং কোম্পানী, ইন্ডিয়ান রেজিস্টার্ড, সেইজন্য হাইকোর্ট থেকে পারমিশন নিয়ে মিঃ পোদ্দার যারা গ্যাঞ্জেস নিয়েছেন তারা চালাচ্ছেন। এই হচ্ছে পজিশন।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** আপনি সাপলিমেন্টারী প্রশ্নের উত্তরে হাউসে যেকথা বললেন তাতে দেখা যাচ্ছে, এগজিসটিং ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট সাফিসিয়েন্ট নয় টু ডিল উইথ দি অ্যান্টি ওয়ার্কিং ক্লাসেস অ্যান্ড রিকনসিলিয়েট ইন্ডাস্ট্রিয়াল এমপ্লয়ার্স। তারা আজকে ওয়ার্কারদের দুরবস্থার সুযোগ নিচ্ছে এবং নানা ধরনের অ্যান্টি ন্যাশনাল অ্যাকটিভিটিজ চালিয়ে যাচ্ছে। সেক্ষেত্রে রাজ্যসরকার শ্রমবিরোধ আইনের বর্তমান ধারার কিছু সংশোধন করার কথা চিন্তা করছেন কিনা শ্রমিকদের স্বার্থ এবং শিল্পের স্বার্থ যাতে রক্ষিত হয়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি অনেকবার কেন্দ্রীয় সরকারের লেবার ডিপার্টমেন্টকে বলেছি, একটা কমপ্রিহেনসিভ লেবার ল্জ করুন।

আরও এক একটা আইনে এক এক রকম ব্যবস্থা আছে। যেমন চাইল্ড লেবারের কথা বলছি। কোথাও ১৪ জন কোথাও ১৫ [illegible] কমপ্রিহেনসিভ লেবার লস করলেন। কিন্তু মুশকিল হচ্ছে যে, ওরা যেটা নি[illegible] সেটা হচ্ছে যে ইন্ডাস্ট্রিয়াল রিলেশনস এর যে কনসিলেশন তার মারফত সেটেলমেন্টের যে পদ্ধতি আছে সেটাকে বদলে দিতে চাই। ওরা আরও হার্ডার, আরও স্ট্রেনজেন্ট আইন করতে চাইছে। যেটা হবে মোর অ্যান্টি ওয়ার্কিং ক্লাস, সেটা আমরা বলছি, বাধা দিচ্ছে, ঐটা করবেন না। ট্রেড ইউনিয়ন বাধা দিচ্ছে।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী, অনুগ্রহ করে বলবেন কি—এই যে জুট ওয়ার্কার শ্রমিক, সবচেয়ে দুস্থ, এদের এই আইনটা সংশোধন করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে কোনও আমাদের প্রস্তাব গেছে কিনা এবং কেন্দ্রে ট্রেড ইউনিয়নের প্রস্তাব গিয়েছিল অধিগ্রহণ করবার জন্য, সেটা নিয়ে কোনও চিন্তাভাবনা হচ্ছে কিনা এবং পি এফ এবং ই এস আই এর কত টাকা ফাঁকি দিয়েছেন চটকল মালিকরা সেটা বলুন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এখানে নির্দিষ্ট ফিগার বলতে গেলে নোটিশ চাই। কারণ হিসাবে ভুল হতে পারে। আমার মনে আছে—পি এফ প্রায় ৮০ কোটি যেটা চটকল মালিকদের। ফিগারটা আমার ভুল হতে পারে, কারণ কিছু রিয়েলাইজ হচ্ছে, কিছু বাকি পড়ছে। ই এস আই কিছুদিন আগেও ছিল, সেটা ৩০-৪০ দুটো মিলিয়ে প্রায় ১০০ কোটি

টাকার মতো হবে। আর যেটা আইন বললেন—ওরা তো কোনও কারখানা ন্যাশনালাইজ করবেন না ঠিক করেছেন। আমি আর একটা কথা বলেছিলাম এবং ওই মিটিং-এও বলেছিলাম যে, At least Jute Corporation of India এখানে তো পাট উঠছে। জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া টাকা দেন পাট কেনার জন্য, তাতে তারা বাজারে গিয়ে পাট কেনেন কারণ ১০০০ থেকে সাড়ে ১৩০০ টাকা কুইন্টাল যাদের হাতে আছে, পুঁজি আছে, তারা সেই পাট বিক্রি করছে এবং এর ফলে তারা বেনিফিটেড হচ্ছে অন বোথ সাইড। কিছু মিল লক আউট করার চেষ্টা করছেন এবং এই ব্যাপারটা টেক্সটাইল মিনিস্টারকে আমরা দেখতে বলেছি। He will take up the matter with the Textile Minister. জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া টাকা দেন পাট কেনার জন্য।

### চালু হাসপাতালের সংখ্যা

*৭৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১১) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৮৭-৮৮ ও ১৯৯৩-৯৪ সালে পশ্চিমবঙ্গে কতগুলি হাসপাতাল চালু ছিল?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গে মোট ১৬০০টি হাসপাতাল চালু ছিল।

১৯৯৩-৯৪ সালে পশ্চিমবঙ্গে মোট ১৬৬৫টি হাসপাতাল চালু ছিল।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** ১৯৮৭-৮৮ থেকে ১৯৯৩-৯৪ এই ৬ বছরে রাজ্য সরকার কতগুলি নতুন হাসপাতাল করার পরিকল্পনা করেছিলেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনারা দেখেছেন যে, এখানে আমি যেটা বলেছি, তা হচ্ছে ৬৫টার বেশি হয়েছে। আর আমাদের এখানে ৩২টা হাসপাতাল উদ্বোধন করতে হবে, এই বছরই করতে হবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** না আমি প্রশ্ন করছি যে, এই ৬ বছরের মধ্যে সরকারের পরিকল্পনা কতগুলি ছিল?

**মিঃ স্পিকার ঃ** আপনার প্রশ্ন ছিল পশ্চিমবঙ্গে কতগুলি হাসপাতাল চালু ছিল। তার উত্তর হয়ে গেছে। বাকি কিছু থাকলে নোটিশ দিতে হবে।

[11-20 — 11-30 a.m.]

হবে না, হ , সঙ্গত নয়। His question is not relevant. He ha right to put the correct supplementary but not irrelevant supplementary.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, his supplementary is relevant. He is talking about the same subject.

**Mr. Speaker :** No, it is not relevant. I am sorry. I cannot allow it.

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** হাসপাতাল চালু ছিল, কিন্তু এখন বন্ধ হয়ে গেছে এ রকম কোনও হাসপাতালের খবর আপনার জানা আছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** না সে রকম কিছু আমার জানা নেই, আপনার জানা থাকলে আমাকে বলবেন, আমি সেটা দেখব।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** কারেন্ট ইয়ারে নতুন হাসপাতাল চালু করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি তো বাজেটের সময়ে বলেছি, নূতন হাসপাতাল চালু করতে চাই, তা সত্ত্বেও বলছি ৩০ থেকে ৩২টির মতো হাসপাতাল উদ্বোধন করা হবে।

**শ্রী সমর হাজরা ঃ** আমরা দেখছি বেশ কিছু জায়গায় আই.পি.পি-৪ বাড়ি তৈরি করছে এবং বর্ধমানে আই.পি.পি.-৪, চালু করে দিচ্ছে, কিছুই হয়নি। এইগুলি কী অবস্থায় আছে এবং চালু করে ডাক্তার নিয়োগ করবেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সাধারণত এগুলিতে আমাদের ডাক্তারের প্রয়োজন বেশি নেই। মালটীপারপাস ওয়ারকার দিয়ে গ্রামে গ্রামে স্বাস্থ্য কর্মীরা গিয়ে কাজ করে। প্রিভেনটিভ সাইডে, ইউনিভারসাল ইম্যুনাইজেশন, ফ্যামিলি প্ল্যানিং এই সবের জন্য এইগুলি তৈরি হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—আমাদের সবচেয়ে পুরনো ২০০ বেডের হাসপাতাল মেয়ো হাসপাতাল ১৯৮২ সালে রাজ্য সরকার অধিগ্রহণ করেছিল, হাসপাতালটি বর্তমানে কি অবস্থায় আছে এবং এটা কি সত্য যে হাসপাতালটিকে হস্তান্তরিত করা হচ্ছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা একটা জয়েন্ট ভেঞ্চারকে দেওয়া হয়েছে তাদের সাথে যে শর্ত আছে সেই শর্ত অনুযায়ী হাসপাতাল তৈরি হয়েছে।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় মাননীয় সঞ্জীব দাসের প্রশ্নের উত্তরে বললেন যে, কিছু হাসপাতাল বন্ধ হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একাধিকবার লিখে এবং মৌখিক ভাবে জানানো হয়েছে দুটি হাসপাতাল রাজগ্রাম এবং ভেনপুর ইন্ডোর বন্ধ হয়ে গেছে। ব্যবস্থা করবেন বলেছেন, কিন্তু কোনও ব্যবস্থাই হয়নি। নূতন হাসপাতাল মুরারইয়ে একটা টি.বি. হাসপাতাল হ্যান্ডওভার করা হয়েছে, রামপুরহাটে বিল্ডিং তৈরি

হয়েছে, এখন চালু হয়নি, কবে হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মোতাহার সাহেব সব জানেন। আমি তখনও ঠিক করেছিলাম যে আমাদের এই অ্যাসেম্বলি বন্ধ হবার পরে হাসপাতালগুলি ধীরে ধীরে উদ্বোধন করব। কিন্তু আপনারা যা করেছেন তাতে ওখানে ডাক্তার থাকে না, নার্স থাকে না। নার্স দেওয়া হয়েছিল, সেই নার্স পালিয়ে গেছে। নার্সদের উপরে অত্যাচার করা হয়েছে, এগুলি আপনারা সবই জানেন।

**শ্রী জন্মেজয় মান্না ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ৩২টি হাসপাতাল উদ্বোধনের যে কথা বললেন, তার মধ্যে পাথরপ্রতিম ইন্দ্রপুর হাসপাতাল আছে কি না জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি বাজেটে আমার বক্তব্য রেখেছি। এখন সেই তথ্য আমার কাছে নেই।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সঞ্জীব বাবুর প্রশ্নের উত্তরে বলেছেন যে ১৯৮৭-৮৮ সালে পশ্চিমবঙ্গে মোট ১৬০০টি হাসপাতাল চালু ছিল। আর ১৯৯৩-৯৪ সালে পশ্চিমবঙ্গে মোট ১৬৬৫টি হাসপাতাল চালু ছিল। আমার প্রশ্ন হচ্ছে, ১৯৮৭ সাল থেকে ১৯৯৩-৯৪ সালের মধ্যে কয়টা নুতন হাসপাতাল চালু হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি তো বলেছি যে ১৬০০ ছিল, ১৬৬৫ টি চালু হয়েছে। আর আপনার সবংয়ে হয়নি, এটা আন্ডার কনস্ট্রাকশনে আছে।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই সময়ের মধ্যে যে স্টেট জেনারেল হাসপাতাল ছিল, সেই স্টেট জেনারেল হাসপাতাল থেকে কয়টাকে সাব-ডিভিশনাল হাসপাতালে রুপান্তরিত করা হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** স্টেট জেনারেল হাসপাতাল যেমন ভাবে আছে তেমনি থাকে। আর সাবডিভিসনে একটি করে সাব-ডিভিশনাল হাসপাতাল আছে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে আমার নির্বাচনী এলাকায় নবগ্রাম হাসপাতালে পোলিও এবং হামের টিকা দেবার পরে শিশুর মৃত্যু হয়েছিল। তারপরে সেই দেবগ্রাম হাসপাতাল বন্ধ হয়ে আছে। আপনি কি বলবেন যে এটা কবে নাগাদ চালু হবে এবং এই সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি যা করেছেন ঐ সময়ে সেটা হাউসে বললে আপনাকে হাউস তিরস্কার করবে। আপনি ওখানে সব পুড়িয়ে দিয়েছেন। আপনি বিধায়ক, আপনি ওখানে দাঁড়িয়ে ডাক্তারদের কোয়ার্টার লুঠ করিয়েছেন, পুড়িয়ে দিয়েছেন। আমরা ওখানে নতুন করে হাসপাতাল তৈরি করে দেব। এই ব্যাপারে জেলা শাসককে বলা হয়েছে ঐ নমুনা তৈরি করার জন্য, আমাদের পি.ডবলিউ.ডি যেমন করে পাঠায়, আমাদের কাছে

এসেছে, আমরা সেটা একজামিন করে দেখছি। আপনারা যা করেছেন সে কথা আর এখানে বলবেন না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের রাজ্যের হাসপাতালগুলি পরিকাঠামো উন্নয়ন করার জন্য বিশ্বব্যাংকের সঙ্গে আর্থিক সহায়তার ব্যাপারে কোনও চুক্তি হয়েছে কিনা বা চুক্তির কোনও কথা হয়েছে কিনা, যদি হয়ে থাকে তাহলে কি কি শর্তে হয়েছে সেটা বলবেন কি?

[11-30 — 11-40 a.m.]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা আলোচনা হয়েছে, এখন কিছু বলা যাবে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে গত কয়েক বছরে পশ্চিমবঙ্গে ৬৫টি নতুন হাসপাতাল হয়েছে। ঠিক এক বছর আগে এই হাউসে আমার প্রশ্নের উত্তরে আপনি বলেছিলেন যে গোবরডাঙ্গা হাসপাতালটি পি.ডাব্লু.ডি. কর্তৃপক্ষ আমাদের হস্তান্তর করলেই আমরা চালু করব ৩ মাসের মধ্যে। অলরেডি ১ বছর ৩ মাস হল কিন্তু হাসপাতালটি কেন এখনও চালু হল না, অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি জানেন, হাসপাতাল চালু করার ব্যাপারে পি.ডাব্লু.ডি., পি.এইচ.ই.-এর বিরাট দায়িত্ব থাকে। কনস্ট্রাকশন পি.ডাব্লু.ডি. করবেন, তারপর তাঁরা স্বাস্থ্য দপ্তরের হাতে ছেড়ে দেবেন, আমরা তখন ক্যাবিনেটে যাব, এরপর ডাক্তার, নার্স অন্যান্য স্টাফ নিয়োগ করব, উদ্বোধন করব তারপর চালু হবে। কিন্তু পি.ডাব্লু.ডি. আমাদের হাতে না দিলে কি করে চালু করব?

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** কাজটা কমপ্লিট হয়েছে।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কাজ কমপ্লিট হলে আমরা উদ্বোধন করতাম।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, নন্দীগ্রাম বিধানসভা কেন্দ্রের মহম্মদপুরের হাসপাতালটি কনডেম বলে ডিক্লেয়ার করার পর আপনি বলেছিলেন এটার টেন্ডার ডাকার অর্ডার হয়েছে কিন্তু এখনও পর্যন্ত টেন্ডার ডাকা হয়নি কেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** যেসব গুলো কনডেম হয়েছে, সেগুলোর জন্য নতুন এস্টিমেট করার জন্য আমরা পি.ডাব্লু.ডি. কে বলে দিই, পি.ডাব্লু.ডি. যখন এস্টিমেট করে আমাদের কাছে পাঠায় আমরা তখন অনুমোদন দিই, তারপর কনস্ট্রাকশন আরম্ভ হয়, এটা হচ্ছে নিয়ম।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন, যে চালু হাসপাতাল বন্ধ আছে এরকম কোনও সংবাদ আপনার কাছে নেই, আমি জানাই যে আমার নির্বাচন

কেন্দ্র কুলতলিতে ভুবনেশ্বরী সাবসিডিয়ারি হেলথ সেন্টার আজ ১০ বছর ধরে বন্ধ আছে, এটা চালু করবেন কি না অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** কোনও ডাক্তার ছাড়া হাসপাতাল চলে না, শুধু ফার্মাসিস্ট বা অ্যাসিস্ট্যান্ট দিয়ে চলে না। এখন ৬২৫ টি স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের পদ খালি আছে সেজন্য হাসপাতালগুলো ভাল করে চলছে না।

**শ্রী মানিক মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি চালু হাসপাতালগুলোতে কতগুলো ডাক্তারের পদ খালি আছে এবং খালি পদগুলো পূরণের জন্য কোনও পরিকল্পনা আপনি নিয়েছেন কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** বিভিন্ন ৬২৫টি স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের পদ খালি আছে। আমরা কন্ট্রাক্ট বেসিসে এখন নতুন করে ডাক্তার নেব, ২ বছরের কন্ট্রাক্ট থাকবে। স্যাটিসফ্যাক্টরি পারফরমেন্স থাকলে আমরা রিনিউ করে টাইম দেব, এভাবে আমরা ডাক্তার নিয়োগ করব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, নতুন করে হাসপাতালের পরিকল্পনা করতে যাচ্ছেন, কিন্তু বলছেন যে পি.ডাব্লু.ডি. কাজ করছে না বলে আটকে আছে। কিন্তু হাওড়া জেনারেল হাসপাতাল একটা ২০০ বেডের হাসপাতাল, আরও ২০০টি বেডের জায়গা আছে, বাড়ি করা আছে, সমস্ত ইনফ্রাস্ট্রাকচার আছে, ২০ বছর ধরে বলছি, ১৫ বছর ধরে আপনাকে বলছি, এ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছি, ডাক্তার আছে, নার্স আছে, সব আছে কিন্তু এখনও ২০০ বেড কেন সেখানে হচ্ছে না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি বলছেন সবই আছে কিন্তু চলছে না এটা বুঝতে পারছি না।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** ওখানে ওপরতলায় ২০০ বেডের জায়গা আছে, স্যাংশন আছে, সেখানে বাড়ি আছে। পি.ডাব্লু.ডি.র উপর আপনার ভরসা নেই, সেখানে ডাক্তার আছে, ও.টি. আছে, একটা ইন্ডাস্ট্রিয়াল এরিয়া সেখানে রোগীর চাপ বেশি, সেখানে আরও ২০০টি বেডের ব্যবস্থা গত ২০ বছরের ভিতর কেন হল না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি এখানে বললেন বিল্ডিং আছে, শয্যা আছে, ডাক্তার আছে, ও.টি আছে ডাক্তার আছে, ইনফ্রাস্ট্রাকচার আছে, সমস্ত কিছু আছে। আমি একদিন আপনার সঙ্গে যাবো এবং গিয়ে দেখে আসব সব যখন আছে চলছে না কেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আমি আপনাকে শয্যা আছে বলিনি। আমি বলেছি ডাক্তার আছে, নার্স আছে, বাড়ি আছে, পি.ডব্লু.ডি-র উপর আপনাকে ভরসা করতে হবে না, সমস্ত ইনফ্রাস্ট্রাকচার আছে, রোগী আছে কিন্তু প্রয়োজনীয় বেড নেই। ২০ বছর ধরে এই জিনিস চলছে, নূতন পরিকল্পনা হচ্ছে, এটা কেন হচ্ছে না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি বলছেন সমস্ত কিছু আছে, ডাক্তার আছে, নার্স আছে। যদি সব কিছু থাকে নিশ্চয়ই ব্যবস্থা করব।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** আমাদের মেদিনীপুরে নুতন হাসপাতালের মধ্যে পটাশপুর(১) ব্লকের অধীন গোনাড়া হাসপাতাল উদ্বোধন করেছেন। হাসপাতালটা ভালই চলছে। কিন্তু এখানে ইলেক্ট্রিক না থাকার জন্য ফ্রিজ কিনে রাখার ব্যাপারে পটাশপুর হাসপাতালে রাখার কথা বলা হয়েছে। কিন্তু পটাশপুর হাসপাতাল এই ফ্রিজ রাখতে রাজি হচ্ছে না। তারা বলছে যে তাদের কাছে এই রকম কোনও অর্ডার নেই। সেখানে ফ্রিজ যদি না রাখা যায় তাহলে হাসপাতাল বন্ধ হয়ে যেতে পারে। সেই জন্য পোনাড়া হাসপাতালের ফ্রিজ পটাশপুর হাসপাতালে রাখার জন্য যে প্রয়োজনীয় অর্ডার লাগবে, অতি সত্বর সেই অর্ডার আপনি দেবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি আমার কাছে এসে বিষয়টা নিয়ে আলোচনা করবেন তখন আমি বিষয়টা ভেবে দেখবো।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি স্পষ্ট করে বলি, এবারের ইকনমিক রিভিউ যেটা বেরিয়েছে তাতে স্বাস্থ্য দপ্তর সম্পর্কে অভিযোগ যে ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ এই তিন বছরে পশ্চিমবাংলার সমস্ত হাসপাতাল মিলিয়ে শয্যা সংখ্যা বেড়েছে মাত্র ১০টি। এটা তো খুব মারাত্মক যে হাসপাতালে শয্যা তৈরি হচ্ছে না। গ্রামাঞ্চলে শয্যা সংখ্যা না বাড়ানোর ফলে সমস্ত রাশ এসে যাচ্ছে কলকাতায় এবং এখানে একটা অদ্ভুত অবস্থার সৃষ্টি হচ্ছে। এই শয্যার সংখ্যা বাড়ানোর ব্যাপারে কোনও পরিকল্পনা আগামী বছরগুলিতে আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই খবর রাখেন যে আমাদের যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্র আছে, গ্রামীণ হাসপাতাল, মহকুমা হাসপাতাল, স্টেট জেনারেল হাসপাতাল আছে সেখানে শয্যা খালি থাকে। সেখান থেকে রেফার করতে করতে শুধু কলকাতার মেডিক্যাল কলেজ্ নয়, এস.এস.কে.এম পর্যন্ত চলে আসে। সেখানে শয্যার অভাব নেই। সেখানে যে চিকিৎসকরা রয়েছেন সেই চিকিৎসকরা রেফার করে দিচ্ছেন। যেমন ধরুন সাবসিডিয়ারী হেলথ সেন্টারে যেটাকে পি.এইচ.ই বলা হয় সেখানে ১০টা, ১২টা ১৫ .বেড রয়েছে, সেখানে গিয়ে দেখবেন শয্যা খালি আছে এবং সমস্ত রেফার হয়ে যাচ্ছে এবং হতে হতে প্রথমে সাবডিভিশনাল হসপিটাল, তারপর ডিস্ট্রিক্ট হসপিটাল, তারপর ক্যালকাটা মেডিক্যাল কলেজ এবং শুধু ক্যালকাটা মেডিক্যাল কলেজ নয় এস.এস.কে.এম হসপিটাল পর্যন্ত। এটা যদি বন্ধ করতে না পারা যায়, ডাক্তাররা যদি চিকিৎসার ব্যবস্থা না করেন তাহলে শয্যা বাড়িয়ে কোনও লাভ হবে না। এটা আপনাদের একটু উপলব্ধি করা উচিত। এটা আমি বারে বারে বলছি।

**চটকলের মোট শ্রমিক সংখ্যা**

***৭৫৩ (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৬) শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায়ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আর. জে. ব্রেলির পরিচালিত চারটি চটকলের মোট শ্রমিক সংখ্যা কত; এবং

(খ) উক্ত মিলগুলি সুষ্ঠুভাবে পরিচালনার ক্ষেত্রে সরকারের তরফ থেকে কোনওরূপ চিন্তা-ভাবনা আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ**

(ক) ২১ হাজার ৩০০ জন।

(খ) সেই রকম কোনও প্রস্তাব এখন রাজ্য সরকারের নিকট পৌঁছায়নি। প্রস্তাব পাওয়া গেলে সরকার যথারীতি ব্যবস্থা করবেন। এই মিলগুলি অধিকাংশ বিলাতে সমিতিবদ্ধ। কেন্দ্রীয় সরকারকে অধিগ্রহণের সম্ভাবনা যাচাই করে দেখতে বলা হয়েছে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জিঃ** যেহেতু মিলগুলো, অ্যাঙ্গাস ছাড়া সব স্কটল্যান্ড ইনকরপোরেটেড, তারা আমাদের দেশের প্রভিডেন্ড ফান্ড, গ্রাচুইটি, বোনাস, ওয়ার্কারদের ন্যায্য মজুরি থেকে আরম্ভ করে অর্জিত মজুরি ফাঁকি দিয়ে রেখেছে, তার অংক কতটা, সেই হিসেব সরকারের কাছে আছে কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটকঃ** কিছুটা আছে। টোটাল পি.এফ. অ্যান্ড ই.এস.আই. ডিউস অফ দা ফোর মিলস্, আমার কাছে যা হিসেব আছে, তা বলছি। শ্যামনগর—পি.এফ. ডিউস অ্যাজ অন ২১.২.৯৫-৯২৩.২১ লাখ টাকা। ই.এস.আই. ডিউস অ্যাজ অন ৩০.৯.৯৪-২৭২.৭০ লাখ টাকা। ভিকটোরিয়া জুট মিল-পি.এফ.-৯৮৫.৮৫ লাখ অ্যাজ অন ২১.২.১৯৯৫। ই.এস.আই.-২৯৫.২০ লাখ, অ্যাজ অন. ৩০.৯.৯৪। টিটাগড় পি.এল.সি.-পি.এফ. ৯৪৬.৯২ লাখ, অ্যাজ অন ২১.২.৯৫। ই.এস.আই. ৩৩৫.৫৯ লাখ অ্যাজ অন ৩০.৯.৯৪। অ্যাঙ্গাস জুট মিল-পি.এফ. ৭৭৫.৪১ লাখ, অ্যাজ অন ৩১.১২.৯৪। ই.এস.আই. ৩০৮.৭১ লাখ, অ্যাজ অন ৩০.৯.৯৪।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জিঃ** অতিরিক্ত প্রশ্ন—এটা কি সত্যি, যেহেতু তিনি বিদেশি নাগরিক তাই পশ্চিমবঙ্গের এত হাজার চটকল শ্রমিককে রাস্তায় ফেলে দিয়ে বিদেশে বসে আছেন? সব ক'টা ট্রেড-ইউনিয়নের দাবি অনুযায়ী মাননীয় মুখ্যমন্ত্রী কি মাননীয় প্রধানমন্ত্রীর হস্তক্ষেপ চেয়ে কোনও পত্র পাঠিয়েছেন।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** প্রধানমন্ত্রীকে মাননীয় মুখ্যমন্ত্রী বেশ কয়েকবার লিখেছেন, বলেছেন। বিস্তারিত জানতে হলে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন রাখতে হবে, তিনিই একমাত্র বলতে পারেন। ২৭ তারিখে কেন্দ্রীয় শ্রমমন্ত্রী এসেছিলেন, সেখানেও বলা হয়েছে। আমরা সরকারের পক্ষ থেকে বলেছি, ট্রেড-ইউনিয়নের পক্ষ থেকেও বলেছি, আপনারা এখানে একটা ফয়সালা করুন। অন্তত যেগুলো স্টার্লিং কোম্পানি আছে, সেইগুলো অধিগ্রহণ করতে যদি আইনে আটকায়, ম্যানেজমেন্টটা নিতে পারেন কিনা দেখুন। সেটা নিলে পরে চিন্তা-ভাবনা করে দেখা যাবে কি ভাবে চালানো যাবে। উনি বলেছেন কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র দপ্তর, টেক্সটাইলস্ মিনিস্ট্রি, আইন দপ্তর, অর্থ দপ্তর, ফরেন ডিপার্টমেন্ট, ইত্যাদির সাথে কথা বলবেন।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন, আজকে সংবাদপত্রে বেরিয়েছে ব্রেইলির যে হেড অফিস, সেটা প্রভিডেন্ড ফান্ড কর্তৃপক্ষ সিল করে দিয়েছে প্রভিডেন্ড ফান্ড অনাদায়ি থাকার ফলে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা আমি শুনিনি, আজকে খবরের কাগজ পড়িনি। তবে শুনেছি শ্যামনগর বা অন্য কয়েকটা মিল, তাদের হেড অফিস নাকি প্রভিডেন্ড ফান্ড সিল করেছে। কিন্তু কোনও ডিটেইলস্ ইনফরমেশন নেই বা প্রভিডেন্ড ফান্ড দপ্তর থেকেও কোনও পত্র আমার দপ্তরে আসেনি। আপনি বললেন, আমি খোঁজ করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই ব্রেইলি যে পরিমাণ টাকা— শ্রমিকদের পি.এফের টাকা এবং অন্যান্য ক্ষেত্রে যে পরিমাণ টাকা—তছরূপ করেছে বা ফাঁকি দিয়েছে মালিক হিসাবে, এই মালিকদের বিরুদ্ধে রাজ্য সরকারের কি কি আইনগত ব্যবস্থা নেওয়ার হাতিয়ার আছে এবং কি পদক্ষেপ নিয়েছেন? কারণ আমি আজকে কাগজে দেখলাম যে রিজিওন্যাল প্রভিডেন্ট ফান্ড কমিশনার তালা ঝুলিয়েছেন। এই ব্যাপারে রাজ্য সরকারের মতামত নেননি। রাজ্য সরকারের এই ব্যাপারে কোনও ভূমিকা আছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় সদস্য অনেক অভিজ্ঞ। তিনি নিশ্চয়ই জানেন যে, প্রভিডেন্ট ফান্ড কমিশনার এবং প্রভিডেন্ট ফান্ড অ্যাক্ট দুটোই রাজ্য সরকারের আওতায় নয়। যেমন, ই.এস.আই. ডাইরেক্টোরেট কর্পোরেশন, সেটিও রাজ্য সরকারের আওতায় নয়। রাজ্য সরকার শুধু বাকি পড়লে ওদের কাছে লিখতে পারেন, তাগাদা দিতে পারেন যে এগুলো বাকি পড়েছে, আদায়ের ব্যবস্থা করুন। ওদের মামলা করার ক্ষমতা আছে। মামলা করে যদি আমাদের কাছে ওঁরা বলেন যে, আমাদের পুলিশ দাও, পুলিশ দিয়ে অ্যারেস্ট কর, ওঁরা ডাইরি করলে বা এফ.আই.আর. করলে ওগুলো আমরা সাহায্য করি।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমরা বারবার ডেপুটেশন দিয়েছি এবং চীফ মিনিস্টারের কাছে চিঠি লিখেছি, এর পরেও কিছু হয়নি—এই রকম ফার্স্ট ক্লাস চীটারকে ধরার জন্য পশ্চিমবঙ্গ সরকারের কি কোনও কিছু করণীয় নেই?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** পশ্চিমবঙ্গ সরকারের কোনও আইনগ [illegible] ধিকার নেই। কেন্দ্রীয়

রকারও ওঁকে ধরে আনতে পারছেন না। মান্নান সাহেব গেলে যদি ধরতে পারেন।

**শ্রী মলিন ঘোষ:** কেন্দ্রীয় সরকারের সঙ্গে কি কোনও আন-হোলি অ্যালায়েন্স আছে ট টু অ্যারেস্ট দি চীটার—এই ফার্স্ট ক্লাস চীটারকে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** এই প্রশ্নের উত্তর আমার জানা নেই।

**শ্রী আব্দুল মান্নান:** এটা ঠিকই, মিলটির ব্যাপারে আমরা কাউকে অ্যাকিউজড্ করতে চাইছি না। কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকার উভয়েই উদ্যোগ নিয়েছেন, অন্যান্য ক্ষেত্রেও নিয়েছেন। দলবাজি থাকলেও এখানে ইউনিয়নগুলো একসঙ্গে এগিয়ে এসেছে। কয়েকটি ক্ষেত্রে যে বিরোধ ছিল, এখানে তা নেই। আমি যেটা বলতে চাই তা হচ্ছে এর একটা স্থায়ী সমাধান করতে হবে। অ্যাংগাস জুট মিলের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের নিশ্চয়ই মনে আছে। এখানে স্থায়ী সমাধানের জন্য সরকারের কোনও প্যাকেজ পরিকল্পনা আছে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** মাননীয় সদস্য জানেন যে, অ্যাংগাসে ওয়ার্কারদের একটা কমিটি হয়েছিল। হাইকোর্ট থেকে একটা কমিটি করে দিয়েছিলেন। তার মধ্যে ব্রেইলির লোক, একজিস্টিং ম্যানেজমেন্টের কিছু লোক ছিল, সেটি ফাংশন করেনি। ইট ডিড নট ফাংশন। পরবর্তীকালে টীটাগড় পি.এল.সি.তে যেটি হয়, ইট ডিড নট ফাংশন, আবার বন্ধ হয়ে যায়। ভিক্টোরিয়া মিল, শ্যামনগর কি হয়েছিল তা নিশ্চয়ই মাননীয় সদস্যের স্মরণে আছে। একবার বন্ধের সময়—কন্ট্রাক্টরদের কনভার্সান কস্ট নিয়ে যে ব্যাপার ছিল তা আপনি জানেন—পে স্কেল-এর ডিস্ট্রিবিউশনের পর আমরা জোর করে মাল বার করে বিক্রি করে মাইনে দিয়েছিলাম। এইসব হয়েছিল। এখন যেসব হচ্ছে, হাইকোর্ট থেকে হয়েছে, অ্যাংগাস করেছে। এই ব্যাপারে নির্দেশ আসার পর আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি যে, এটা সম্বন্ধে আপনারা আইনগত ব্যবস্থা নিন, আপনাদের সাজেশন চাইছি। এখানে শ্রী সাংমা যেদিন এসেছিলেন সেদিন তাঁকে বলেছিলাম যে একটা বোর্ড অফ ম্যানেজমেন্ট, বা ম্যানেজিং কমিটি, কিছু একটা করুন। ওদের টিটাগড় পি.এল.সি.তে যে তিনটি মিল আছে, এগুলো নিতে পারেন কিনা দেখুন, অধিগ্রহণ করুন। অধিগ্রহণ করে রাজ্য সরকারের সঙ্গে বসুন, ট্রেড ইউনিয়নগুলোর সঙ্গে বসুন যে কি করে এগুলোকে পরিচালনা করা যায়। উনি বলেছেন যে পরে এ সম্বন্ধে জানাবেন। তবে আমরা এখনও পর্যন্ত জবাব পাইনি। আমি কয়েকদিন পরে আবার চিঠি লিখব যে কি হল।

[11-50 — 12-00 noon]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি:** মাননীয় মন্ত্রী মহাশয় শ্রমিক সংকট বেড়েছে বললেন সেই হিসাবে আমি নির্দিষ্টভাবে প্রশ্ন করতে চাই যে, চটকলগুলোর অবস্থা যা, তাতে ক্রমবর্দ্ধমান খারাপের দিকে যাচ্ছে সেটা আপনিও জানেন। আপনি বহুদিন এখানে আছেন এবং অভিজ্ঞ মানুষ, আপনার জ্ঞানও আছে, এই চটকলগুলোর সম্বন্ধে আপনাদের খবরাখবর দেওয়ার ব্যাপারে অর্থাৎ টাইম টু টাইম খবর দেওয়ার ক্ষেত্রে আপনারা কি কোনও ইন্সপেক্টর রাখেন

না? কাস্টমস্ এ যেমন ইন্সপেক্টর আছে সেন্ট্রাল একসাইজে ইন্সপেক্টর আছে এবং তারা দু এক মাস অন্তর রিপোর্টও দেয়, আপনাদের সেইরকম রিপোর্ট দেওয়ার কোনও ব্যবস্থা নেই?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** এই চটগুলোর সম্পর্কে বলতে হলে একটু বুঝিয়ে বলতে হবে। এই চটকলগুলো আগে টমাস দামের আন্ডারে ছিল, তারপরে মিঃ মেহেতা এজেন্ট হয়ে এর ম্যানেজিং ডিরেকটর হিসাবে এই মিলগুলো পরিচালনা করতে থাকেন। তারপরে হঠাৎ করে তিনি বললেন যে, মিলে লোকসান হয়ে গেছে এবং পরে তা বন্ধ করে চলেও গেলেন। তারপরে বিলেত থেকে ব্রেলি সাহেব ফোন করে বললেন যে, ১৯৮৮ সালে তিনি ওই কোম্পানিটি নিয়ে নিয়েছেন। তখন আমাদের চীফ মিনিস্টার গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার মাধ্যমে ফরেন ডিপার্টমেন্টের সঙ্গে যোগাযোগ করে এবং অ্যাসার্ট করেন। তারপরে ব্রেলি এখানে আসেন। তাছাড়া অন্যভাবে কনসিলিয়েশন মেশিনারির মাধ্যমেও চেষ্টা করি এবং আমাদের ট্রেড ইউনিয়নের সঙ্গে তাদের একটা যোগাযোগ আছে, সেইভাবে আমরা জানবার চেষ্টা করি। সেখানে মিলগুলোর পি.এফ., ই এস আই ইত্যাদি কি অবস্থায় আছে জানতে চাই। আমি বারে বারে ওখানকার শ্রমিকদের বলেছি আগের থেকে এই ব্যাপারে খবর দিতে কিন্তু ওদের একটা ব্যারাম হচ্ছে যে, যখন প্রচুর টাকা অ্যাকুমুলেটেড হয়ে যায় তখন ছোটাছুটি করেন টাকা আদায় করার জন্যে। আমরা সেইজন্য বলি আগের থেকে আপনারা একটা হিসাব দিন বা ইউনিয়নকে জানান। আগের থেকে বললে পরে আমরা তাহলে ব্যবস্থা নিতে পারি। এতো টাকা একসঙ্গে জমা হয়ে যায় যে তখন কিছু করার অসুবিধা হয়। সবচেয়ে ক্ষোভের বিষয় যে এই জুটমিলগুলো ১৮০ কোটি টাকার ব্যাপার এবং এর মধ্যে লায়ন্স শেয়ারটা হচ্ছে গ্র্যাচুয়িটি, প্রভিডেন্ড ফান্ড ইত্যাদি বাবদ ধরা থাকে। আরেকটা অসুবিধা হচ্ছে, আমরা দেখছি বহু জুট মিল বি আই এফ আরে চলে যাচ্ছে। বি আই এফ আরে চলে গেলে যতদিন না ওখান থেকে প্যাকেজ দেবে ততদিন কিছু করা যাবে না। আপনি তো উকিল মানুষ এইসব ভাল বুঝবেন। প্যাকেজ যতদিন না হচ্ছে ততদিন গ্র্যাচুয়িটি, প্রভিডেন্ড ফান্ড ইত্যাদি কিছুই পাওয়া যাবে না। এখানে আবার ওয়ার্কারদের একস্পেম্পটেড ক্যাটিগরি এবং ট্রাস্টি বোর্ড ইত্যাদি আছে। এই অবস্থাতে কোনও ওয়ার্কারের ছেলের অসুখ হলে লোন পর্যন্ত পায় না। সেইজন্য আমরা তাদের বলেছি ট্রেড ইউনিয়নের সঙ্গে যোগাযোগ করতে, এবং ইউনিয়নের মাধ্যমে আমরা খবর সংগ্রহের চেষ্টা করি। সেখানে যে কটা ফিগার পাই তার মধ্যেই চেক আপ করার চেষ্টা করি। ট্রেড ইউনিয়ন এবং আদারস্ যে এজেন্সি আছে তাদের মাধ্যমে আমরা খবরাখবর নেওয়ার চেষ্টা করি। এইবার আমরা আমাদের ডিপার্টমেন্ট থেকে শতিনেক স্টাফ লেবার কমিশনার থেকে ইন্সপেক্টর পর্যন্ত এনপাওয়ার করেছি দে উইল অলসো চেক আপ, পি.এফ. গ্র্যাচুয়িটি। ই এস আই ইত্যাদির ক্ষেত্রেও যেখানে যা কিছু ডিউজ আছে সব দেখবে। আমরা যাতে এর একটা ফর্মাল রিপোর্ট পাই তার জন্য অর্ডারও দিয়েছি।

**শ্রী শক্তি বল:** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, আপনি স্টেটমেন্ট করেছেন এবং কাগজে সেটা বেরিয়েছে যে ভিক্টোরিয়া জুট মিল, শ্যামনগর জুট মিল, অ্যাঙ্গাস জুট মিল, ব্রেলি জুট মিল চাবি তালা ঝুলিয়ে দিয়েছে আমার প্রশ্ন, এই বিষয়ে

রাজ্য সরকারের সঙ্গে তারা আলোচনা করেছিলেন কিনা জানাবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি আগেই বলেছি—এটা যে ওরা সিল করেছেন এই রকম কোনও খবর আমাদের জানা নেই।

**শ্রী রাজদেও গোয়ালা ঃ** মাননীয় স্পিকার স্যার, মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই—চট কল মালিকদের স্বেচ্ছাচারীতার বিরুদ্ধে পশ্চিমবঙ্গ সরকার জাতীয়করণের প্রস্তাব যেটা কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছেন তা কী অবস্থায় আছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই রকম একটা প্রস্তাব আমরা বহু বছর আগে দিয়েছিলাম। সবগুলো [illegible] হয় যতগুলোতে ক্রণিক ব্যারাম হয়ে গেছে সেগুলো ম্যানেজমেন্ট টেক ওভার করে নিক। সেই সময় শ্রীমতী ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন। তিনি বলেছিলেন ন্যাশনালাইজেশন ইজ নট দি মেডিসিন। তিনি জ্যোতিবাবুকে বলেছিলেন—দেখব। পরে প্রয়াত রাজীব গান্ধী বলেছিলেন—এটার কোনও প্রশ্নই ওঠে না। যতগুলো রাষ্ট্রায়করণ করা হয়েছিল সেগুলোকে তখন ফারদার ফিরিয়ে দেওয়া হচ্ছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় খুবই বিস্তৃতভাবে চটকল সম্বন্ধে [illegible] দিয়েছেন। তবে আমরা দুঃখিত, তালা ঝুলছে—এই খবর মনে হয় মন্ত্রী মহাশয়ের [illegible] পৌঁছায়নি। ব্রেইলি যখন ৪-টে জুট মিল নিতে এল—সেই খবর কাগজেও বেরিয়েছিল [illegible] তখন বলা হয়েছিল—ব্রেইলি বাংলার জুট-শিল্পকে বাচাতে এসেছে। সেভাবে [illegible] পরবর্তীকালে ভিক্টোরিয়া বন্ধ হওয়ার পর ব্রেইলি এলেন, কলকাতায় থাকলেন, কিন্তু পুলিশ তাঁকে গ্রেপ্তার করতে পারলেন না। আমার জিজ্ঞাস্য—ব্রেইলি সম্বন্ধে রাজ্য সরকারের মনোভাব কি? কলকাতায় এলে তাঁকে গ্রেপ্তার করা হবে কি না?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এ সম্বন্ধে রাজ্য সরকারের কোনও নরম মনোভাব নেই। গ্রেপ্তারের ব্যাপারটা দিল্লির।

**শ্রী সৌগত রায় ঃ** যখন একবার কলকাতায় এসেছিলেন তখন তাঁকে গ্রেপ্তার করলেন না কেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** তখন উনি বেল-জাম্প করে বেরিয়ে গেছিলেন।

## অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের জমি জবর দখল

***৭৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৭) শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা সত্যি যে, বর্ধমান জেলার অন্তর্গত দুর্গাপুরের মুচিপাড়ায় পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের 'লিজ' নেওয়া ১.৫ একর খালি জমি জবরদখল করে জবরদখলকারীরা ঐ জমিতে শস্য উৎপাদন করছে;

(খ) সত্যি হলে, কতদিন ধরে এই রকম চলছে; এবং

(গ) ঐ জমির দখল মুক্ত করতে নিগম কর্তৃপক্ষ কি কি পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) হ্যাঁ, জবরদখলকারীরা ঐ জমিতে শস্য উৎপাদন করছে। সম্ভবত ঐ জমি ফাঁকা পড়িয়া আছে বলিয়া।

(খ) 'লীজ' নেওয়ার বহু আগে থেকে চাষবাস চলছে।

(গ) স্থানীয় প্রশাসনকে জমি দখল মুক্ত করার জন্য প্রশাসনিক ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করা হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** কাজের জন্য যে জমি লিজ নিয়েছিলেন সেখানে চাষ হচ্ছে। কবে এই জমি লিজ নেওয়া হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ১৯৯২ সালে এই জমি লিজ নেওয়া হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** ঐ জমিতে কতজন জবরদখলকারী রয়েছেন এবং কেন তাদের উচ্ছেদ করতে পারছেন না?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** জমির পরিমাণ ১.৫ একর। কিছু জায়গায় চাষ-বাস হচ্ছে। জবরদখলকারীর সংখ্যা জানা নেই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** তিন বছর হয়ে গেল ওদের উচ্ছেদ করতে পারছেন না। জমি নেওয়ার কি উদ্দেশ্য? সেই উদ্দেশ্য সফল না হওয়ার কারণ কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** জমি ফাঁকা পড়ে আছে, চাষাবাদ হচ্ছে। গোডাউন করে এবং ডিপার্টমেন্টাল স্টোর করে নিয়ে একটা কমার্শিয়াল কমপ্লেক্স গড়ে তুলতে চাচ্ছি।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### তরল পেট্রোলিয়াম গ্যাস

*৭৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭০) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

৩১শে জানুয়ারি, ১৯৯৫ অবধি রাজ্যে তরল পেট্রোলিয়াম গ্যাসের বন্টনকারীর এবং গ্রাহকের সংখ্যা কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

৩১শে ডিসেম্বর, ১৯৯৪ অবধি এই রাজ্যে তরল পেট্রোলিয়াম গ্যাসের বন্টনকারীর সংখ্যা ২৪৭ এবং গ্রাহকের (ভোক্তার) সংখ্যা ১১,৫৪,০১৮ জন।

### রায়দিঘীর ইন্সপেকশন বাংলো

*৭৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৮) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রায়দিঘীর "সুন্দরবন হাসপাতাল"-টির মধ্যে যে ইন্সপেকশন বাংলো আছে তা বর্তমানে কি উদ্দেশ্যে ব্যবহার করা হচ্ছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

রায়দিঘী হাসপাতালটির মধ্যে যে ইন্সপেকশন বাংলো আছে তার একতলাটি হাসপাতালের ডাক্তারদের থাকার জন্য ব্যবহৃত হচ্ছে, যেহেতু সেখানে ডাক্তার কোয়ার্টার নেই এবং দোতালাটি অফিসার ও অন্যান্যদের বুকিং অর্ডারের জন্য ব্যবহৃত হচ্ছে। ইহা পি.এইচ.ই. দপ্তর কর্তৃক নিয়ন্ত্রিত।

### সমবায় কর্মচারিদের বেতনক্রম

*৭৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪) **শ্রী তপন হোড় :** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন সমবায় কর্মচারিদের বেতনক্রম পুনর্বিন্যাসের প্রস্তাব রাজ্য সরকার বাতিল করে দিয়েছেন; এবং

(খ) উত্তর "না" হলে কবে নাগাদ উক্ত কর্মচারিবৃন্দ প্রস্তাবিত বেতন-ক্রমের সুযোগ-সুবিধা পাবেন?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ইহা সত্য নহে। সমবায় কর্মীদের বেতনক্রম পুনর্বিন্যাসের প্রস্তাবে রাজ্য সরকারের নীতিগত সম্মতি আছে। আর্থিক পরিস্থিতি অনুকূল না থাকায় বিকল্প প্রস্তাব হিসাবে প্রচলিত "থোক বেতন সাহায্য" খাতে উপযুক্ত সমবায় কর্মীকে ১.৪.৯৪ তারিখ হতে বর্দ্ধিত হারে প্রতি সালে মোট ৩৫০ টাকা করে অনুদান দেওয়ার ব্যবস্থা সরকার করছে। ইহা দুই বৎসরের জন্য দেওয়া হবে।

(খ) এ বৎসর ইতিমধ্যে এই থোক বেতন-সাহায্য বাবদ এক কোটি টাকা মঞ্জুর করা

হয়েছে এবং আরও আড়াই কোটি টাকার প্রস্তাব অর্থ দপ্তরে পাঠানো আছে।

### মহিলা পলিটেকনিক কলেজ

*৭৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৩) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ও শ্রী ভন্দু মাঝিঃ** কারিগরি শিক্ষা-প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কয়টি মহিলা পলিটেকনিক কলেজ রয়েছে;

(খ) পুরুলিয়া জেলায় এই শ্রেণীর কোনও কলেজ করার পরিকল্পনা সরকারের বিবেচনায় আছে কি না; এবং

(গ) থাকলে কোন ব্লকে কতদিনের মধ্যে কার্যকর হবে বলে আশা করা যায়?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে ২ (দুই) টি মহিলা পলিটেকনিক প্রতিষ্ঠান রয়েছে। একটি কলকাতার সোদপুর পার্কে ও অপরটি হুগলি জেলার চন্দননগরে (নতুন প্রতিষ্ঠিত)।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

### সমবায় আইনের পরিবর্তন

*৭৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১২১৪) **শ্রী শৈলজাকুমার দাসঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় মডেল বাই-অ্যাক্ট অনুযায়ী রাজ্য সরকার সমবায় আইন পরিবর্তনের সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি না; এবং

(খ) করে থাকলে কবে নাগাদ ঐ পরিবর্তন হবে বলে আশা করা যায়?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখন পর্যন্ত কোনওরূপ সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

(খ) কেন্দ্রীয় সরকার কি ধরনের আইন প্রবর্তন করেন সে বিষয়ে লক্ষ্য রেখে সিদ্ধান্ত নেওয়া হবে। কোনও সময় নির্দিষ্ট করা হয়নি।

### ব্লক হাসপাতালে অ্যাম্বুলেন্স

*৭৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৩) **শ্রী মোজাম্মেল হক এবং শ্রী পরেশনাথ দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে কতগুলি ব্লক হাসপাতালে অ্যাম্বুলেন্স আছে এবং কতগুলিতে নেই?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৮৪ (চুরাশি) টিতে।

(খ) ২৬০ (দুইশত যাট) টিতে।

### Government Circular on Purchase of Cement

*752. (Admitted Question No. *1254) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that despite Chief Secretary's circular Government's Organisations of the State are not purchasing Cement from the West Bengal Essential Commodities Supply Corporation Limited since long;

(b) if so, the reasons thereof; and

(c) steps taken in the matter?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) It is true that all Govt. organisations are not purchasing Cement from W.B.E.C.S.C. Ltd. in spite of Chief Secretary's circular.

(b) The specific reasons are better known to the respective Govt. organisations.

(c) Various adminstrative measures have been taken. I have also requested the Hon'ble Ministers-in-Charge of Finance, Power & Panchayats' Deptt. through Demi Official letters for the proper implementation of the Chief Secretary's Circular in this regard.

**কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের ডিমাণ্ড ড্রাফট ও ব্যাঙ্ক গ্যারান্টি**

*৭৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৪) **শ্রী শুভেন্দু চৌধুরি:** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকারি ও Undertaking সংস্থাগুলি জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির ডিম্যাণ্ড ড্রাফট ও ব্যাঙ্ক গ্যারান্টি গ্রহণ করে না; এবং

(খ) সত্যি হলে, গ্রহণ না করার কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ ইহা আংশিক সত্য। কোনও কোনও কেন্দ্রীয় সরকারি ও আন্ডারটেকিং সংস্থা কোনও কোনও জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের ডিমান্ড ড্রাফট ও ব্যাঙ্ক গ্যারান্টি গ্রহণ করে। আবার কোনও ক্ষেত্রে গ্রহণ করে না।

(খ) গ্রহণ না করার জন্য কোনও কারণ দর্শায় না।

**মেদিনীপুরের তামাজুড়ী গ্রামে উপ-স্বাস্থ্যকেন্দ্র**

*৭৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৫) **শ্রী নরেন হাঁসদা:** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার আদিবাসী অধ্যুষিত বেলপাহাড়ী ব্লকে অবস্থিত তামাজুড়ী গ্রামে উপ-স্বাস্থ্যকেন্দ্র খোলার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**উলুবেড়িয়া ই.এস.আই হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক**

*৭৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০০৬) **শ্রী রাজকুমার মণ্ডল:** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া ই.এস.আই. হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক খোলার কোনও পরিকল্পনা

সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা চালু হবে বলে আশা করা যায়?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উলুবেড়িয়া ই.এস.আই হসপিটালে ব্লাড ব্যাংক খোলার একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

(খ) ব্লাড ব্যাংক খোলা ই.এস.আই কর্পোরেশনের অনুমোদন সাপেক্ষ। এ সম্পর্কিত প্রস্তাব ই.এস.আই কর্পোরেশন এখনও অনুমোদন করেননি। সুতরাং যতদিন না ই.এস.আই. কর্পোরেশনের অনুমোদন পাওয়া যায় ততদিন ব্লাড ব্যাংক চালু করা সম্ভব হবে না।

## Installation of Oil Expeller at Edible Oil Refinery & Packing Plant

*758. (Admitted Question No. *1308) **Dr. Manas Bhunia :** will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state that—

the brief outline of Installation of Oil Expeller at Edible Oil Refinery & Packing Plant under West Bengal Essential Commodities Supply Corporation Limited.

**Minister-in-charge of the Food & Supplies Department :**

Installation of oil expeller at Edible Oil Refinery & Packing Plant has been deferred at present as the proposed Railway Overbridge for the Lake Garden Station will run across the plant.

## গ্রামীণ সমবায় সমিতি

*৭৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৯) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামীণ সমবায় সমিতিগুলিতে সংশ্লিষ্ট এলাকার বিধায়কদের পরামর্শ অনুযায়ী সরকার মনোনীত প্রতিনিধি দেওয়ার পদ্ধতিটি কি বর্তমানে বাতিল হয়েছে; এবং

(খ). হলে, তার কারণ কি?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ পদ্ধতিটি ১৯৯১ সালের ৩০শে সেপ্টেম্বর বাতিল হয়ে গিয়েছে সুতরাং নতুন করে বাতিল হওয়ার প্রশ্নই ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ই.এস.আই. হাসপাতালে নিম্নমানের খাদ্য সরবরাহ**

*৭৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৫) **শ্রী শক্তি বল ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ই.এস.আই. হাসপাতালগুলিতে নিম্নমানের খাদ্য সরবরাহের জন্য যে সমস্ত সরকারি তালিকাভুক্ত খাদ্য-সরবরাহকারী এজেন্টদের কালো তালিকাভুক্ত করা হয়েছে তাদের সংখ্যা কত; এবং

(খ) এদের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ই.এস.আই হাসপাতালগুলিতে নিম্নমানের খাদ্য সরবরাহ হয় বলিয়া কোনও স্থান হইতে কোনও অভিযোগ পাওয়া যায়নি। সুতরাং কোনও খাদ্য সরবরাহকারী এজেন্টকে কালো তালিকাভুক্ত করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**অবসরপ্রাপ্ত কর্মচারী পরিবারের সদস্যকে চাকুরি প্রদান**

*৭৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৬) **শ্রী ঈদ্ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে ও ২৮-২-৯৫ পর্যন্ত সময়ে স্বাস্থ্য দপ্তরে কর্মরত অবস্থায় মৃত্যুজনিত এবং শারিরীক অক্ষমতাজনিত কারণে অবসরপ্রাপ্ত কতজন কর্মচারির পরিবারের সদস্যকে চাকুরি দেওয়া হয়েছে; এবং

(খ) চাকরি পাননি এমন কোনও পরিবার আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বৎসরে ২৮।২।৯৫ পর্যন্ত চাকুরি প্রদানের বিষয়টি নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ১৯৯৪-৯৫ প্রার্থীর সংখ্যা মোট ৫৩৫ | পর্ববর্তী বছরের প্রার্থী-২১৭ বর্তমান বছরের প্রার্থী-৩১৮ |
| মোট ১৫০ জন প্রার্থিকে চাকুরি দেওয়া হয়েছে | মৃত্যু জনিত কারণে চাকুরি পেয়েছেন ১২৭ জন। কায়িক অক্ষমতা জনিত কারণে চাকুরি পেয়েছেন ২৩ জন এছাড়া ১৫৫ জন প্রার্থী চাকুরির জন্য বিবেচিত হয়েছেন। |

(খ) এ সম্পর্কে কাজ চলছে এমন নথির সংখ্যা ১৭৫টি। ৫৫ জনের আবেদন শ্রম বিভাগের প্রচলিত আইন অনুসারে ইতিমধ্যে নাকচ হয়েছে।

বীরভূম হোলসেল কনজুমার্স কো-অপারেটিভ

*৭৬২। (অনুমোদিত প্রশ্ন নং *[illegible]) শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম হোলসেল কনজুমার্স কো-অপারেটিভের ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ সালের আয়-ব্যয়ের হিসাব (অডিট) পরীক্ষা হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, ঐ হিসাবে কত টাকা লাভ বা লোকসান দেখানো হয়েছে (বর্ষওয়ারী হিসাবপত্র);

(গ) বীরভূম জেলায় উক্ত সংস্থার কতগুলি শাখা আছে, এবং

(ঘ) ঐ সংস্থায় কর্মরত কর্মচারীর সংখ্যা কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ঃ**

(ক) ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ সালের আয় ব্যয়ের হিসাব (অডিট) পরীক্ষা হয় নি।

(খ) প্রশ্নটি প্রযোজ্য নয়।

(গ) বীরভূম জেলায় উক্ত সংস্থার শাখার সংখ্যা ১২

(ঘ) ঐ সংস্থায় কর্মরত কর্মচারীর সংখ্যা ৫৫।

**গোপীবল্লভপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৭৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪২) **শ্রী সুভাষচন্দ্র সরেন:** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আছে।

(খ) এখনই নির্দিষ্ট সময় বলা সম্ভব নয়।

**হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রে হোমিওপ্যাথিক চিকিৎসক নিয়োগ**

*৭৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫০) **শ্রী আবুল হাসনাৎ খান:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রে এখনও পর্যন্ত কত জন হোমিওপ্যাথি চিকিৎসক নিয়োগ করা হয়েছে; এবং

(খ) ঐ সব চিকিৎসকদের নিয়োগের পদ্ধতি কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৫৫৩ জন।

(খ) পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে।

**শালবনী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৭৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৬) **শ্রী সুন্দর হাজরা:** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শালবনী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে পরিণত করার কোনও প্রস্তাব সরকারের আছে কি না; এবং

(খ) না থাকলে, গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরের জন্য কি কি বিশেষত্ব থাকা প্রয়োজন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শালবনী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি বর্তমানে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**চক্ষু দান**

*৭৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৯) **শ্রী এস. আর. দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) যাঁরা কলকাতা থেকে দূরে মফস্বল এলাকায় বাস করেন তাঁদের চক্ষু দান করার কোনও সুযোগ আছে কি না;

(খ) থাকলে, চক্ষু দানে ইচ্ছুক ব্যক্তিদের কোথায় এবং কিভাবে যোগাযোগ করতে হয়, এবং

(গ) না থাকলে, সে ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সরকারি সংস্থার মধ্যে উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ ও হাসপাতাল চক্ষু ব্যাঙ্কে চক্ষুদানের ব্যবস্থা আছে। এছাড়াও নিম্ন লিখিত বেসরকারি সংস্থাগুলির মাধ্যমেই চক্ষুদান করা যায় ঃ-

(১) দুর্গাপুর ব্লাইন্ড রিলিফ সোসাইটি, দুর্গাপুর, বর্ধমান।

(২) আই কেয়ার সেন্টার অ্যান্ড আই ব্যাঙ্ক, শ্রীরামপুর হুগলি।

(৩) ইন্টারন্যাশনাল আই ব্যাঙ্ক, জামগ্রাম, হুগলি।

(৪) ইন্টারন্যাশনাল আই কালেকশন সেন্টার, টাকী, উত্তর ২৪ পরগনা।

(৫) দৃষ্টিমান বসিরহাট, উত্তর ২৪ পরগনা।

(৬) বিজয়মোহিনী মাতৃসদন, উত্তর ২৪ পরগনা

চক্ষুদানে ইচ্ছুক ব্যক্তিগত উপরোক্ত সংস্থাগুলির সঙ্গে যোগাযোগ করতে পারেন।

(গ) প্রশ্ন ওঠে না।

### যক্ষ্মারোগের প্রতিষেধক ব্যবস্থা

*৭৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮৯) **শ্রী কালীপ্রসাদ বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যে যক্ষ্মারোগ মহামারী রূপে ছড়িয়ে পড়েছে, এবং

(খ) সত্যি হলে, রাজ্য সরকার এ-ব্যাপারে প্রতিষেধক ব্যবস্থা গ্রহণের কথা ভাবছেন কি না?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### Opening of Departmental Stores through WBECS Corpn. Ltd.

*768. (Admitted Question No. *1309) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that the State Government has been considering the proposal of Opening Departmental Stores in various markets through West Bengal Essential Commodities Supply Corporation Limited in the line of Gujrat Civil Supplies Corporation and Kerala Civil Supplies Corporation; and

(b) if so, the brief outline thereof?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) Yes, it is true that the State Govt. is considering such proposal.

(b) The proposed Departmental Stores will be in the line of the Departmental Stores run by the Civil Supplies Corporation in Gujrat and in Kerala.

### শালবনী ব্লকে উদ্বাস্তুদের বাস্তু জমির দলিল প্রদান

*৭৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১[illegible]৭) **শ্রী সুন্দর হাজরা ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

শালবনী ব্লক-এ মোট কত জন উদ্বাস্তুকে বাস্তু জমির দলিল প্রদান করা হয়েছে,

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

শালবনী ব্লকে ২টি কলোনিতে মোট ১২০টি উদ্বাস্তু পরিবারকে বাস্তু জমির দলিল প্রদান করা হয়েছে।

### Delivery of Palmolein Oil to the Organiser of 35th Sr. State Body Building Championship

*770. (Admitted Question No. *1637) **Shri Sanjib Kr. Das :** will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that West Bengal Essential Commodities Supply Corpn. Ltd. had delivered some Tins of 15 Kg. RBD Palmolein Oil to the Organising Committee. 35th Sr. State Body Building Champions, Santan Sanghà, Bansberia, Hooghly, West Bengal as gift :

(b) if so,

(i) reasons of gift;

(ii) No. of Tins delivered; and

(iii) Total valuation of the Tins.

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) Yes, it is a fact.

(b) i) To encourage sports and Physical Cultural in the State. Body Builders from all over the State participated in the said event.

ii) 6(six) Tins containing 15 kg. of RBD Palmolein Oil each.

iii) Total value was Rs. 2679.00 (Rupees Two thousand Six hundred seventynine) only including charge for the Tins, excluding the administrative charge of W.B.E.C.S.C Ltd. value of each tin being Rs. 446.50.

## শ্রমিক বিদ্যাপীঠ

*৭৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫০) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** জন শিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে কোনও শ্রমিক বিদ্যাপীঠ আছে কি না;

(খ) থাকলে, এই সমস্ত বিদ্যাপীঠে কি কি ধরনের প্রশিক্ষণের ব্যবস্থা আছে; এবং

(গ) উক্ত প্রশিক্ষণে নিযুক্ত ছাত্র-ছাত্রীর সংখ্যা বর্তমানে কত?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, রাজ্যে দুটি শ্রমিক বিদ্যাপীঠ বর্তমানে আছে। সে দুটি হল ঃ- ১) শ্রমিক বিদ্যাপীঠ, কলকাতা, ৫৬এ, বি টি রোড, টেগোর হল, মকরতকুঞ্জ, কলকাতা-৭০০০৫০-এটি পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত। এবং ২) শ্রমিক বিদ্যাপীঠ, নরেন্দ্রপুর, দক্ষিণ ২৪ পরগনা, ৭৪৩৫০৮,-এটি নরেন্দ্রপুর রামকৃষ্ণ মিশনের, লোকশিক্ষা পরিষদ দ্বারা পরিচালিত।

(খ) শ্রমিক বিদ্যাপীঠ, কলকাতায় কাটিং-টেলারিং, এমব্রয়ডারি, হ্যাণ্ডলুম, মেশিন নিটিং, কমার্শিয়াল আর্ট, গোয়াল ছাতু উৎপাদন এবং গণ সাক্ষরতা বিষয়ক অর্থাৎ জন-কল্যাণ, স্বল্প সঞ্চয় ইত্যাদি বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়। এছাড়া শিক্ষার্থীদের সাংস্কৃতিক কর্মসূচির অঙ্গ হিসেবে সঙ্গীত প্রশিক্ষণও দেওয়া হয়।

নরেন্দ্রপুর শ্রমিক বিদ্যাপীঠে রেডিও, টিভি, দ্বিচত্র-যান-মোটর গাড়ি, শীততাপ নিয়ন্ত্রণ যন্ত্র, সেলাই মেশিন, বৈদ্যুতিক যন্ত্র, ঘড়ি, টাইপরাইটার প্রভৃতি সারাই; ওয়েল্ডিং টেলিফোন অপারেটিং; সাইন বোর্ড অঙ্কন; সিল্ক স্ক্রীন পেইন্টিং; কাপড় ও পাটের ব্যাগ তৈরি করা; গাড়ি-অটো রিক্সা চালানো; ফল সংরক্ষণ; গণ সাক্ষরতা বিষয়ক নার্না ধরণের শিক্ষা; ধাত্রী বিদ্যা—নার্সিং প্রভৃতি ২৩ ধরনের প্রশিক্ষা দেওয়া হয়।

(গ) কলকাতা শ্রমিক বিদ্যাপীঠে বর্তমানে ৩১৫ জন ছাত্র-ছাত্রী বিভিন্ন প্রশিক্ষণে নিযুক্ত আছেন। এ বছর এখানে আরও নতুন কয়েকটি কোর্স চালু করার কথা হচ্ছে এবং সেক্ষেত্রে শিক্ষার্থীর সংখ্যা দাঁড়াবে প্রায় ৫০০।

নরেন্দ্রপুর শ্রমিক বিদ্যাপীঠে বর্তমানে চালু ১৪টি কোর্সে মোট ২১৯ জন ছাত্র-ছাত্রী প্রশিক্ষণ নিচ্ছেন। এখানে ২৩টি বিভিন্ন প্রশিক্ষণে সারা বছরে গড়ে প্রায় ৮১৩ জনকে প্রশিক্ষণ দেওয়া হয়।

গ্রামীণ গ্রন্থাগার

*৭৭২। (অনুমোদিত প্রশ্ন নং *২১২১) **শ্রী সরেন্দ্রনাথ মাঝিঃ** শিক্ষা (গ্রন্থগার পরিষেবা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে সমগ্র রাজ্যে কতগুলি গ্রামীণ গ্রন্থাগার আছে (জেলাওয়ারী হিসাবসহ; এবং

(খ) গ্রন্থাগারগুলিতে শূন্য পদের সংখ্যা কত?

**শিক্ষা (গ্রন্থাগার পরিষেবা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে সমগ্র রাজ্যে গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা (জেলাওয়ারী হিসাব সহ) নিম্নে দেওয়া হল ঃ-

| | | | |
|---|---|---|---|
| ১) | মালদা | — | ৯২ টি |
| ২) | নদীয়া | — | ১০৩ টি |
| ৩) | দার্জিলিং | — | ১১৭ টি |
| ৪) | কলকাতা | — | ৮৮ টি |
| ৫) | বাঁকুড়া | — | ১২৬ টি |
| ৬) | পুরুলিয়া | — | ১১৩ টি |
| ৭) | কোচবিহার | — | ১০৪ টি |
| ৮) | জলপাইগুড়ি | — | ১০২ টি |
| ৯) | হাওড়া | — | ১৩০ টি |
| ১০) | বর্ধমান | — | ২০১ টি |
| ১১) | দক্ষিণ দিনাজপুর | — | ৫৫ টি |
| ১২) | উত্তর দিনাজপুর | — | ৪৯ টি |
| ১৩) | উত্তর ২৪ পরগনা | — | ১৯৪ টি |
| ১৪) | দক্ষিণ ২৪ পরগনা | — | ১৪৪ টি |
| ১৫) | বীরভূম | — | ১১৮ টি |
| ১৬) | মুর্শিদাবাদ | — | ১৪৯ টি |
| ১৭) | মেদিনীপুর | — | ২৫৭ টি |
| ১৮) | হুগলি | — | ১৪৫ টি |
| | | মোট | ২২৮৭ টি |

(খ) ৫৫৩ টি। (আনুমানিক)

**ঘাটাল কো-অপারেটিভ এগ্রিকালচার অ্যান্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক লিঃ**

*৭৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮০৩) **শ্রী রতনচন্দ্র পাখিরা ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, মেদিনীপুর জেলার ঘাটাল কো-অপারেটিভ এগ্রিকালচার এন্ড রুর‍্যাল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক লিঃ-এ অবৈধভাবে কর্মী নিয়োগ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, ঐ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, গত ২।১।৯৫ তারিখে ১৪ জন কর্মীকে অবৈধভাবে নিয়োগ করা হয়েছিল।

(খ) মহামান্য কলকাতা হাইকোর্টের নির্দেশ অনুযায়ী সহকারী সমবায় নিবন্ধক, মেদিনীপুর-২ মহাশয় সমস্ত পক্ষের সম্পূর্ণ শুনানীর ভিত্তিতে উক্ত ব্যাঙ্ক কর্তৃপক্ষকে অবৈধভাবে নিযুক্ত কর্মীদের বরখাস্ত করার নির্দেশ দেন। তদনুযায়ী ব্যাঙ্ক কর্তৃপক্ষের ৫।৫।৯৫ তারিখের নির্দেশ অনুযায়ী ৮।৫।৯৫ তারিখ হইতে ঐ সমস্ত কর্মীদের বরখাস্ত বলবৎ হয়।

**লেবার ট্রাইব্যুনালে জমা কেস**

*৭৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৮২) **শ্রী রাজকুমার মন্ডল ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯৩ আর্থিক বছর থেকে ১৯৯৪-৯৫ আর্থিক বছর পর্যন্ত লেবার ট্রাইব্যুনালে কত কেস পড়ে আছে; এবং

(খ) কেসগুলি কি কি ধরনের?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯ থেকে ৯৯৯৪ পর্যন্ত লেবার ট্রাইব্যুনালে জমে থাকা কেসগুলির হিসাব, ইংরাজি বর্ষ অনুযায়ী নিচে দেওয়া হল ঃ-

১৯৯১ সালে ৩৫১৯ টি

১৯৯২ সালে ৩৫৫৩ টি

১৯৯৩ সালে ৩৪৯৩ টি

১৯৯৪ সালে ২৮৬২ টি

(খ) মামলাগুলি সাধারণতঃ হল ১) ছাঁটাই ২) বরখাস্ত ৩) বোনাস ৪) চাকুরি প্রদানে অস্বীকৃতি (রিফিউস্যাল অফ এমপ্লয়মেন্ট) ৫) লক আউট ৬) টিফিন ও ওভারটাইম ভাতা ৭) দেয় মজুরী প্রদানে অস্বীকৃতি (আন পেড ওয়েজেস) ৮) বদলী ৯) প্রয়োজনীয় গ্রেড ও বেতনক্রম (গ্রেড ও পে স্কেল) এবং ১০) মহার্ঘ ভাতা প্রদানে মালিক পক্ষের অস্বীকৃতি সম্পর্কিত।

### বাঁকুড়া জেলায় রুর‍্যাল হসপিটাল

*৭৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২০৮২) **শ্রী হারাধন বাউরী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কতগুলি রুরাল হসপিটাল নির্মাণ করা হয়েছে;

(খ) ঐগুলির মধ্যে কতগুলি এখনও পর্যন্ত চালু হয়নি;

(গ) চালু না হওয়ার কারণ কি; এবং

(ঘ) কবে নাগাদ ঐসব হসপিটালগুলি চালু হবে বলে আশা করা যায়;

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পাঁচটি

(খ) সবগুলিই চালু আছে।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

### ই.এস.আই. হসপিটালে নিম্নমানের ওষুধ সরবরাহ

*৭৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২০২৬) **শ্রী শক্তি বল ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ই.এস.আই. হসপিটালগুলিতে নিম্নমানের ওষুধ সরবরাহের জন্য সরকারি তালিকাভুক্ত মেডিসিন সাপ্লায়ারদের মধ্যে কারও কারও বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না; এবং

(খ) হয়ে থাকলে, কি ধরণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ই.এস.আই হাসপাতালগুলিতে নিম্নমানের ঔষধ সরবরাহের বিষয়ে কোনও মহল

থেকে কোনও অভিযোগ আসেনি। সুতরাং শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করার প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ভারত-বাংলাদেশ সীমান্তে খাদ্যদ্রব্যের চোরাচালান**

*৭৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৩) **শ্রী মোজাম্মেল হক :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভারত-বাংলাদেশ সীমান্তে খাদ্যদ্রব্যের চোরাচালান বন্ধের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(খ) ১৯৯৪ সালের জানুয়ারি হতে ৩১শে মার্চ, ১৯৯৫ পর্যন্ত সরকার কি পরিমাণ খাদ্য দ্রব্য আটক করেছেন; এবং

(গ) সীমান্তবর্তী কোন জেলায় সর্বাধিক খাদ্য দ্রব্য আটক করা হয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকার উত্তর সীমান্তে খাদ্যদ্রব্যের চোরা-চালান বন্ধের জন্য রাজ্য পুলিশের দুর্নীতি দমন শাখার আই.জি এবং অন্য পদাধিকারীদের সহিত মাঝে মধ্যেই আলোচনা করেন। এবং এ ব্যাপারে সবরকম প্রচেষ্টা চালাতে বলা হয়। রাজ্য পুলিশের দুর্নীতি দমন শাখা উক্ত সীমান্তে চোরা-চালান বন্ধের জন্য কঠোর নজরদারির ব্যবস্থা করেছে।

(খ) উক্ত সময়ে রাজ্য পুলিশের দুর্নীতি দমন শাখা ৮৩৭০.৩৯ কুইন্ট্যাল চাল, ১৬৬৬ কুইন্ট্যাল ধান, ৩৮৮.৮৪ কুইন্ট্যাল গম এবং গম জাতীয় দ্রব্য, চিনি ১৪০৫.৪৬ কুইন্ট্যাল, ভোজ্যতেল ৬৩.৫৮ কুইন্ট্যাল ডাল ৪৭৭.৯৯ কুইন্ট্যাল এবং ৪৩৫৭.৯০ কুইন্ট্যাল লবন, খাদ্যদ্রব্য আটক করেছিল।

(গ) উক্ত সময়ে মুর্শিদাবাদ জেলায় সর্বাধিক পরিমাণ খাদ্যদ্রব্য আটক করা হয়েছিল।

## Unstarred Questions

## (to which written Answers were laid on the Table)

**গাইঘাটা পঞ্চায়েত সমিতি**

২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯১) **শ্রী প্রবীর ব্যানার্জি :** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগণা জেলার গাইঘাটা পঞ্চায়েত সমিতিকে ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ (ফেব্রুয়ারি পর্যন্ত)-এর আর্থিক বছরে উন্নয়নমূলক কাজের জন্য মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে; এবং

(খ) ঐ সময়ে কোথায় কোথায় কি কি উন্নয়নমূলক কাজ হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গাইঘাটা পঞ্চায়েত সমিতিকে ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ পর্যন্ত মোট ১,২৮,৫১,০৫০ টাকা দেওয়া হয়েছে।

(খ)

| স্কীমের নাম | কোথায় |
|---|---|
| ১। জওহর রোজগার যোজনা খাতে ৯৫টি বাসগৃহ ও শৌচাগার তৈরির পরিকল্পনা .. | গোপাল, জয়তারা (ধরমপুর-২য় গ্রাম পঞ্চায়েত) এবং শশাডাঙ্গা (রামনগর গ্রাম পঞ্চায়েত)। |
| ২। জওহর রোজগার যোজনা খাতে ১.৫ কিঃমিঃ চৈতাখাল পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | ফুলসরা এবং জলেশ্বর-২ গ্রাম পঞ্চায়েত। |
| ৩। ১.২০ কিঃমিঃ পানশীলা খাল পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | ইছাপুর-১ গ্রাম পঞ্চায়েত। |
| ৪। ২.৩০ কিঃমিঃ রাধারমা খাল পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | ধরমপুর-১ এবং ২ গ্রাম পঞ্চায়েত। |
| ৫। জওহর রোজগার যোজনা খাতে সামাজিক বনসৃজন প্রকল্প, ফালি জমি চাষ, ১৩টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে ১০,০০০ নারিকেল চারা রোপন। .. | চাঁদপাড়া, গৌগাছা, জয়তারা এবং ঠাকুরনগর পঞ্চায়েত সমিতি এলাকা। |
| ৬। জেলা পরিকল্পনা খাতে চাঁদপাড়ায় স্পোর্টস কমপ্লেক্স-এর জন্য অফিসগৃহ নির্মাণ। .. | মিলন সংঘের মাঠ চাঁদপাড়া গ্রাম পঞ্চায়েত। |
| ৭। জেলা পরিকল্পনা খাতে নলকুরায় একটি ছোট সেতু নির্মাণ। .. | নলকুরা, ধরমপুর-১ গ্রাম পঞ্চায়েত। |
| ৮। গ্রামীণ জলসরবরাহ প্রকল্পে নতুন ২৪টি নলকূপ বসানোর পরিকল্পনা। .. | গাইঘাটা পঞ্চায়েত সমিতির বিভিন্ন জায়গায়। |
| ৯। গ্রামীণ জলসরবরাহ প্রকল্পে পুনরায় ২৬টি নলকূপ বসানোর পরিকল্পনা। .. | ঐ |
| ১০। গ্রামীণ জলসরবরাহ প্রকল্পে পুনরায় ১০টি নলকূপ মেরামত করার পরিকল্পনা। .. | ঐ |
| ১১। অপারেশন ব্ল্যাক বোর্ড প্রকল্পে ৫টি প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণের পরিকল্পনা। .. | গোপন. আর, পি স্কুল, নীলদর্পন স্কুল, গাজিপুর অবৈতনিক প্রাথমিক বিদ্যালয়, বিলচাতুরিয়া অবৈতনিক প্রাথমিক বিদ্যালয়। |
| ১২। অপারেশন ব্ল্যাক বোর্ড প্রকল্পে ৩টি প্রাথমিক বিদ্যালয়-গৃহ পুনঃনির্মাণের পরিকল্পনা। .. | শশাডাঙ্গার অন্তর্গত দোগাছিয়া অবৈতনিক প্রাথমিক বিদ্যালয় এবং আনন্দপাড়া অবৈতনিক বিদ্যালয়। |

**১৯৯৩-৯৪ সালে বিভিন্ন প্রকল্পে নিম্নলিখিত উন্নয়নমূলক কাজ**

| (খ) স্কীমের নাম | কোথায় |
|---|---|
| ১। জওহর রোজগার যোজনা প্রকল্পে কালাসিমা থেকে জয়তারা পর্যন্ত ১ কিঃমিঃ রাস্তা তৈরির পরিকল্পনা। .. | ধরমপুর - ১ গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত কালাসিমা এবং জয়তারা। |
| ২। ঘোঞা হাসপাতাল থেকে গাজীপুর পর্যন্ত ১ কিঃমিঃ রাস্তা উন্নয়নের পরিকল্পনা। .. | ধরমপুর-১ গ্রাম পঞ্চায়েত। |
| ৩। পুরন্দরপুর থেকে ঝাউডাঙ্গা পর্যন্ত ১ কিঃমিঃ রাস্তা উন্নয়নের পরিকল্পনা। .. | রামনগর গ্রাম পঞ্চায়েত। |
| ৪। ঠাকুরনগর থেকে জামদানি পর্যন্ত ১.৪০ কিঃমিঃ রাস্তা উন্নয়নের পরিকল্পনা। .. | ইছাপুর-২ গ্রাম পঞ্চায়েত। |
| ৫। বাগচোরা থেকে চাঁদপাড়া পর্যন্ত ১.২০ কিঃমিঃ রাস্তা উন্নয়নের পরিকল্পনা। .. | ফুলসরা গ্রাম পঞ্চায়েত। |
| ৬। ৫০টি পায়খানাসহ বাসগৃহ এবং ধূমহীন চুলা নির্মাণের পরিকল্পনা। .. | ইছাপুর, সুতিয়া, বাগচোরা এবং ঠাকুরনগর। |
| ৭। গাইঘাটা পঞ্চায়েত সমিতির অন্তর্গত বিভিন্ন জায়গায় সামাজিক বনসৃজন প্রকল্পে বৃক্ষরোপণ এবং তার শুশ্রুষার পরিকল্পনা। .. | গাইঘাটা পঞ্চায়েত সমিতির মধ্যে। |
| ৮। নতুন ৫টি নলকূপ বসানোর পরিকল্পনা। .. | গাইঘাটা পঞ্চায়েত সমিতির বিভিন্ন জায়গায়। |
| ৯। ১০টি নলকূপ তুলে নতুন করে বসানোর পরিকল্পনা। .. | ঐ<br>ঐ |
| ১০। ১০টি নলকূপ মেরামতের পরিকল্পনা .. | ফুলসরা এবং জলেশ্বর-২ গ্রাম পঞ্চায়েত। |
| ১১। ২.১০ কিঃমিঃ চৈতাখাল পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | দুমা এবং শিমুলপুর গ্রাম পঞ্চায়েতের মধ্যে। |
| ১২। রামচন্দ্রপুরে একটি ছোট সেতুসহ বালদেঘাটা খালের পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | |
| ১৩। জেলা পরিকল্পনা প্রকল্পের অন্তর্গত ধরমপুর হাসপাতাল রাস্তাটি নির্মাণের পরিকল্পনা .. | ভার্মাপুর, শ্রীপুর। |
| ১৪। আংরাইল স্বাস্থ্যকেন্দ্রের সংলগ্ন রাস্তাটি উন্নয়নের পরিকল্পনা। .. | ঝাউডাঙ্গা। |

**১৯৯৪-৯৫ সালে আর্থিক বছরে বিভিন্ন প্রকল্পে যে সমস্ত উন্নয়নমূলক কাজ হয়েছে তা নিম্নে দেওয়া হল ঃ**

| (খ) স্কীমের নাম | কোথায় |
|---|---|
| ১। জওহর যোজনা প্রকল্পে রামপুর থেকে বীরপাড়া পর্যন্ত ০.৫০ কিঃমিঃ খালের পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | ফুলসরা গ্রাম পঞ্চায়েত। |
| ২। জওহর রোজগার যোজনা প্রকল্পে ৪.৩০ কিঃমিঃ পর্যন্ত রাধারমা খালের উপর এইচ.পি. কালভার্ট এবং ওয়েন কালভার্ট পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | ধরমপুর-১ এবং ২ গ্রাম পঞ্চায়েত। |
| ৩। জওহর রোজগার যোজনা প্রকল্পে বৈশা খালটির পুনরায় সংস্কারের পরিকল্পনা .. | ইছাপুর-১ গ্রাম পঞ্চায়েত। |
| ৪। জওহর রোজগার যোজনা প্রকল্পে ১.৫ কিঃমিঃ পর্যন্ত বারোমেসা খালের পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | রামনগর গ্রাম পঞ্চায়েত। |
| ৫। জওহর রোজগার যোজনা প্রকল্পে ০.৫ হেক্টর পর্যন্ত সীমান্ত সায়েরের জমি পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | দুমা গ্রাম পঞ্চায়েত। |
| ৬। জওহর রোজগার যোজনা প্রকল্পে সেরগঞ্জ বাওরের ০.২০ হেক্টর পর্যন্ত জমির পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | জলেশ্বর-২ গ্রাম পঞ্চায়েত। |
| ৭। জওহর রোজগার যোজনা প্রকল্পে ০.৮০ কিঃমিঃ পর্যন্ত নারায়ণপুর খালের পুনরায় সংস্কারের পরিকল্পনা। .. | সুতিয়া গ্রাম পঞ্চায়েত। |
| ৮। জওহর রোজগার যোজনা প্রকল্পে ঠাকুরনগর থেকে আমকোলা পর্যন্ত ০.৫০ কিঃমিঃ রাস্তা উন্নয়নের পরিকল্পনা। .. | ইছাপুর-১ এবং ২ গ্রাম পঞ্চায়েত। |
| ৯। জওহর রোজগার যোজনা প্রকল্পে তিলি থেকে কৈপুকুরিয়া পর্যন্ত ২ কিঃমিঃ রাস্তা উন্নয়নের পরিকল্পনা। .. | দুমা গ্রাম পঞ্চায়েত। |
| ১০। জওহর রোজগার যোজনা প্রকল্পে কাঁটাখালি থেকে গুন্ত্রি পর্যন্ত ০.৫০ কিঃমিঃ রাস্তা উন্নয়নের পরিকল্পনা। .. | ফুলসরা গ্রাম পঞ্চায়েত। |

| (খ) স্কীমের নাম | কোথায় |
|---|---|
| ১১। ১০৩টি শৌচাগার সহ বাসগৃহ নির্মাণের পরিকল্পনা .. | গাইঘাটা পঞ্চায়েত সমিতির বিভিন্ন জায়গায়। |
| ১২। জওহর রোজগার যোজনা প্রকল্পে সামাজিক বনসৃজন প্রকল্পের রক্ষণাবেক্ষণের পরিকল্পনা। .. | ব্লক অফিসের মধ্যে। |
| ১৩। তফসিলি জাতি ও উপজাতিদের জন্য সমষ্টি উন্নয়নের অন্তর্গত ঠাকুরনগর রেলগেট থেকে আমকোলা ভায়া গুন্ত্রি পর্যন্ত ৪.০০ কিঃমিঃ রাস্তা নির্মাণের পরিকল্পনা। .. | ইছাপুর-১ এবং ২ গ্রাম পঞ্চায়েত। |
| ১৪। জেলা পরিকল্পনা খাতে গাইঘাটা স্পোর্টস কম্প্লেক্স-এর জন্য গৃহ নির্মাণের পরিকল্পনা। .. | চাঁদপাড়া গ্রাম পঞ্চায়েত। |
| ১৫। গাইঘাটা সি.এ.ডি.সি.-র অন্তর্গত বিভিন্ন প্রকল্পে গভীর নলকূপের সাহায্যে সেচ ব্যবস্থার উন্নতির জন্য ২.৬০ কিঃমিঃ পর্যন্ত খাল খননের পরিকল্পনা। .. | গাইঘাটা পঞ্চায়েত সমিতির বিভিন্ন জায়গায়। |

## স্যালো বৈদ্যুতিকরণ

২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭৩) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার বলগোনা গ্রাম পঞ্চায়েত অধীন শিকড়তোর গ্রামের চাষী খাদিমের স্যালোতে বিদ্যুৎ কানেকশন দেওয়া সম্ভব হয়েছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর না হলে কবে নাগাদ কানেকশন দেওয়া যাবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। গত জানুয়ারি ১৯৯৫ তে কানেকশন দেওয়া হয়েছে।

(খ) নিষ্প্রয়োজন।

## ইন্টেসিফিকেশন স্কীম

২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৮) **শ্রী মানিক ভৌমিক ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না থানা এলাকায়,

(১) নতুন বৈদ্যুতিক লাইন স্থাপনের জন্য মঞ্জুরীকৃত ইন্টেসিফিকেশন স্কীমের সংখ্যা কয়টি, এবং

(২) কত অর্থ বরাদ্দ আছে;

(খ) ৩১-১-৯৫ পর্যন্ত,

(১) কয়টি স্কীম কার্যকর হয়েছে, এবং

(২) বাকি স্কীমগুলির কাজ শুরু করে সম্পূর্ণ করতে কত সময় লাগবে;

(গ) উক্ত থানা এলাকায় ভার্জিন মৌজার সংখ্যা কত (নামসহ); এবং

(ঘ) 'ভার্জিন' মৌজাগুলিকে বৈদ্যুতিকরণের প্রস্তাব কি অবস্থায় রয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ১৩টি বৈদ্যুতিক গ্রামীণ বসতিপূর্ণ মৌজা অন্তর্ভুক্ত করা ইন্টেন্সিফিকেশন স্কীমের সংখ্যা একটি (১)

(২) উক্ত ইন্টেন্সিফিকেশন স্কীমে অর্থ বরাদ্দ আছে মোট ২৯.৫০২ লক্ষ টাকা।

(খ) (১) ১৯৯৪-৯৫ সালে ঐ ইন্টেসিফিকেশন প্রকল্পের দুটি মৌজায় ইন্টেন্সিফিকেশন করা সম্ভব হয়েছে।

(২) ঐ প্রকল্পের অবশিষ্ট মৌজাগুলিতে ইন্টেন্সিফিকেশনের কাজ শুরু ও শেষ করা নির্ভর করছে প্রয়োজনীয় অর্থ যোগানের উপর। তাই এখন এ ব্যাপারে নির্দিষ্ট কিছু বলা সম্ভব নয়।

(গ) ২৯টি। জে.এল. নং সহ মৌজাগুলির নাম নিম্নে দেওয়া হল ঃ

| ক্রমিক সংখ্যা | মৌজার নাম | জে.এল.নং |
|---|---|---|
| ১। | নিশ্চিন্ত চক | ১৭৮ |
| ২। | কিসমতকুমার চক | ১৮৩ |
| ৩। | উত্তর অনুখা | ১৮৮ |
| ৪। | জন বেড়য়া | ১৯০ |

| | | |
|---|---|---|
| ৫। | দোবান্দি | ৯৭ |
| ৬। | মথুরাপুর | ২০০ |
| ৭। | গৌরাঙ্গ চক | ২০৪ |
| ৮। | পূর্ব দোবান্দী পাটনা | ২০৯ |
| ৯। | চন্দ্রদাস চক | ২০৫ |
| ১০। | হারকুলা ভাণ্ডার চক | ২১৫ |
| ১১। | বৈতাল চক | ২১৭ |
| ১২। | কৃপানন্দপুর | ২২২ |
| ১৩। | কিশোর চক | ২২৮ |
| ১৪। | পাঁচপুকুরিয়া | ২৩০ |
| ১৫। | মাধব চক | ২৩৭ |
| ১৬। | গোবরাদান | ২৩৬ |
| ১৭। | খিদিরপুর | ২৩৮ |
| ১৮। | বাকচা | ২৩৯ |
| ১৯। | গোরামহল | ২৪০ |
| ২০। | বরুনা | ২৪১ |
| ২১। | বল্লভপুর (শিয়ান্যাম) | ২৪৪ |
| ২২। | চিরঞ্জীবপুর | ২৪৫ |
| ২৩। | গোড়াবেড়িয়া | ২৪৭ |
| ২৪। | তান্দারিয়া | ২৪৮ |
| ২৫। | নারিকেলডাহা | ২৪৯ |
| ২৬। | নৈছানপুর | ২৫০ |
| ২৭। | নুনাকুনরি | ২৫১ |
| ২৮। | শ্যামগঞ্জ | ২৫২ |
| ২৯। | গোপাল চক | ২১৬ |

(ঘ) ২৯টি ভার্জিন গ্রামীণ বসতিপূর্ণ মৌজা নিয়ে একটি নূতন পরিকল্পনা করে আর.ই.সি.-র কাছে মঞ্জুরীকরণের জন্য পাঠানো হয়েছে গত ১৮-৩-৯৫ তারিখে।

### নারায়ণগড় গ্রাম পঞ্চায়েত এলাকায় বরাদ্দকৃত অর্থ

২৫০। (অনুমোদিত প্রশ্ন নং ১০০৬) ডাঃ মানস ভুঁইয়া ঃ গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবংব্লকের ৭নং নারায়ণগড় গ্রাম পঞ্চায়েত এলাকায় বিগত ১৯৯০-৯১, ১৯৯১-৯২, ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ সালে কোন কোন খাতে কত পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে; এবং

(খ) বরাদ্দকৃত অর্থের কত পরিমাণ খরচ হয়েছে; এবং

(গ) কোন কোন সালে অডিট হয়েছে এবং তার ফলাফল কি?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত প্রশ্নের উত্তর ১নং সারণীতে দেওয়া হল।

(খ) উক্ত প্রশ্নের উত্তর ১নং সারণীতে দেওয়া হল।

(গ) ১৯৯০-৯১, ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ আর্থিক সালের ৭নং নারায়ণগড় গ্রাম পঞ্চায়েতের জে.আর.ওয়াই সংক্রান্ত অডিট সম্পূর্ণ হইয়াছে। উক্ত সালের অডিটরের মন্তব্য বিধানসভার গ্রন্থাগারের টেবিলে রাখা হল।

### আলিপুর দুয়ারে সংস্কৃতি গবেষণাকেন্দ্র

২৫১। (অনুমোদিত প্রশ্ন নং ১১২৫) শ্রী নির্মল দাস ঃ তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডুয়ার্সের আলিপুর দুয়ারে সংস্কৃতি গবেষণাকেন্দ্র গড়ে তোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলিপুর দুয়ারে একটি 'উপজাতি সংস্কৃতি চর্চা কেন্দ্র' রয়েছে। পৃথক সংস্কৃতি গবেষণাকেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**নয়াগ্রাম থানা এলাকায় বিদ্যুতায়ন**

২৫২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৩৮) **শ্রী সুভাষচন্দ্র সরেন :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মেদিনীপুর জেলার নয়াগ্রাম থানা এলাকার মৌজাগুলিতে, বিদ্যুতায়নের ব্যাপারে সরকারের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) যদি থাকে, ঐ থানায় কবে নাগাদ বিদ্যুতায়নের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মেদিনীপুর জেলার অন্তর্গত নয়া গ্রাম থানার অধীন মোট ২৯৭টি গ্রামীণ বসতিপূর্ণ মৌজার মধ্যে ৩১-৩-৯৫ পর্যন্ত মোট ৭টি গ্রামীণ মৌজার বৈদ্যুতিকরণের কাজ সম্পন্ন হয়েছে।

বর্তমানে নয়াগ্রাম থানার অধীন বাকি গ্রামীণ মৌজাগুলির বিদ্যুতায়নের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়নি। ভবিষ্যতে আর.ই.সি. লিঃ এর সহায়তায় নতুন পরিকল্পনা গ্রহণ করে বাকি গ্রামীণ মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের ব্যবস্থা করতে হবে।

(খ) বাকি মৌজাগুলির বিদ্যুতিকরণ গোপীবল্লভপুর ৩৩-১১ কে.ভি. সাব-স্টেশন নির্মাণের ওপর নির্ভরশীল। যদিও ঐ সাব-স্টেশনের কাজের অগ্রগতি আশা ব্যঞ্জক, তথাপি সাব-স্টেশন থেকে ৩৩ কেভি লাইনের ছাড়পত্র বন বিভাগের বিবেচনাধীন। ছাড়পত্র পাওয়ার পর আর.ই.সির কাছে মৌজাগুলি বিদ্যুতিকরণের জন্য ঋণের প্রস্তাব পাঠানো হবে।

**গভীর নলকূপ**

২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৫১) **শ্রী আব্দুল মান্নান :** জল সম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট গভীর নলকূপের সংখ্যা কত?

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় কয়টি; এবং

(গ) উক্ত জেলায় কয়টি গভীর নলকূপ বর্তমানে চালু আছে?

**জল সম্পদ অনুসন্ধান এবং উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৫ সালে মার্চ মাস পর্যন্ত জল-সম্পদ উন্নয়ন অধিকারের অন্তর্গত বিভিন্ন প্রকারের গভীর নলকূপ প্রকল্পের সংখ্যা নিচে উল্লেখ করা হল।

| ক্রমিক সংখ্যা | শ্রেণী বিভাগ | প্রকল্পের সংখ্যা |
|---|---|---|
| ১ | উচ্চক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ৩৫৫৮ |
| ২ | মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ২৩৬ |
| ৩ | নিম্নক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ১২২৫ |

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় প্রকল্পের সংখ্যা নিম্নরূপঃ

| | | |
|---|---|---|
| ১ | উচ্চক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ৬৬টি |
| ২ | মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ২০টি |
| ৩ | নিম্নক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ৮৩টি |

(গ) বাঁকুড়া জেলার উপরিউক্ত নলকূপগুলির মধ্যে চালু প্রকল্পের সংখ্যা নিচে দেখানো হল।

| | | |
|---|---|---|
| ১ | উচ্চক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ৫৭টি |
| ২ | মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ১৭টি |
| ৩ | নিম্নক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ৮৩টি |

## রেশনে চাল, চিনির অপ্রতুলতা

২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের কয়েকটি জেলার কিছু-কিছু রেশন দোকানে মাঝে-মাঝেই চাল এবং চিনি ইত্যাদির ক্ষেত্রে অপ্রতুলতা দেখা দিচ্ছে; এবং

(খ) সত্য হলে, এর কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি।

(খ) ভারতের খাদ্য নিগমের বিভিন্ন শস্য ভাণ্ডার থেকে চাল এবং চিনির প্রয়োজন মাফিক সরবরাহ না পাওয়ার জন্য জেলার রেশন দোকানগুলিতে চাল এবং

চিনি ঠিকমতো সরবরাহ করা যায় না। গত মার্চ থেকে জুন '৯৫ পর্যন্ত উত্তর দিনাজপুর, জলপাইগুড়ি এবং দার্জিলিং-এ চালের মজুত ভাণ্ডার কম ছিল এবং উক্ত সময়ে বীরভূম, দুর্গাপুর, পুরুলিয়া, দক্ষিণ ২৪-পরগনা, জলপাইগুড়ি, দার্জিলিং প্রভৃতি জেলায় চিনির মজুত ভাণ্ডার কম ছিল।

চিনিরক্ষেত্রে প্রধান অসুবিধা হল যেখানে রাজ্যের প্রয়োজন ৪১,৬২০ মেঃ টন, কিন্তু সে জায়গায় কেন্দ্রীয় সরকারের বরাদ্দ ২৫,৮৮৮ মেঃ টন। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে ৪০,০০০ মেঃ টন করার জন্য অনুরোধ করছে কিন্তু তা সত্ত্বেও রাজ্যের মাসিক বরাদ্দ বাড়ানো হয়নি। তাই সরকারকে মাথাপিছু আনুমানিক মাসে ৩৭৫ থেকে ৪০০ গ্রাম চিনি বন্টন করতে হচ্ছে। তাও খাদ্য নিগমের কাছ থেকে সঠিক সময়ে নিয়মিত সরবরাহ না পাওয়ায় বিভিন্ন জেলায় চিনি সরবরাহের ক্ষেত্রে অপ্রতুলতা দেখা দিচ্ছে।

### বাস্তুজমি বিতরণ

২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯১) **শ্রী আব্দুল মান্নান ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৪-৯৫ সালের ৫ই মার্চ পর্যন্ত রাজ্যে কতজনকে বাস্তু জমি দেওয়া হয়েছে; এবং

(খ) তন্মধ্যে (১) কত জন তফসিলি সম্প্রদায়ভুক্ত এবং (২) কত জন তফসিলি উপজাতি?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাসের মধ্যবর্তী অংশের হিসাব রাখা হয় না। তবে ১৯৯৪-৯৫ আর্থিক বছরের ৩১শে মার্চ পর্যন্ত West Bengal Acquisition of Homestead Land for Agricultural Labour Artisan, Fisherman Act, 1975 অনুযায়ী বাস্তু জমি দেওয়া হয়েছে মোট ২,৭০,০০৮ জনকে।

(খ) তন্মধ্যে (১) ১,১২,৩২৪ জন তফসিলি জাতি এবং (২) ৫১,৫৮৮ জন তফসিলি উপজাতিভুক্ত।

### বাঁকুড়া জেলায় পর্যটনকেন্দ্র

২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪০) **শ্রী আব্দুল মান্নান ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) **বাঁকুড়া** জেলার রাণীবাঁধ, ঝিলিমিলি, মুকুটমণিপুর, শুশুনিয়া প্রভৃতি স্থানে আকর্ষণীয় পর্যটনকেন্দ্র গড়ে তুলতে রাজ্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না; এবং

(খ) 'ক' প্রশ্নেব উত্তর হ্যাঁ হলে, তার রূপরেখা কিরূপ?

**পর্যটন বিভাগেব ভাবপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) মুকুটমণিপুরে ১৬ শয্যাবিশিষ্ট একটা পর্যটন আবাস আছে এবং কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় আরও একটা পর্যটন আবাস তৈরি করা হয়েছে। নতুন আবাসটি এ বছরেই চালু করা হবে।

তবে, রাণীবাঁধ, ঝিলিমিলি ও শুশুনিয়াতে পর্যটনকেন্দ্র গড়ে তোলার জন্য কোনও পরিকল্পনা এখনও নেওয়া হয়নি।

**মুর্শিদাবাদ জেলায় সামাজিক বনসৃজন**

২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯৫) **শ্রী মোজাম্মেল হক ঃ** গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া পঞ্চায়েত সমিতি সামাজিক বনসৃজন প্রকল্পে ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কত টাকা খরচ করেছেন;

(খ) উক্ত প্রকল্পে কি ধরনের চারাগাছ রোপন করা হয়েছে; এবং

(গ) কোন কোন সংস্থা বা ঠিকাদার ঐ সমস্ত চারাগাছ সরবরাহ করেছেন?

**গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত পঞ্চায়েত সমিতি ১৯৯৪-৯৫ আর্থিক বছরে সামাজিক বনসৃজন প্রকল্পে মোট ৯৪,৬৩৩.৬০ টাকা খরচ করেছেন।

(খ) ৯,৫৩৫টি নারকেল গাছ (ফলদায়ক বৃক্ষ) রোপণ করা হয়েছে।

(গ) উক্ত পঞ্চায়েত সমিতির নির্দেশমতো ভারতী নার্শারী নামে কোনও এক বে-সরকারি প্রতিষ্ঠান এই চারাগাছ সরবরাহ করেছেন।

**গ্রামীণ জল সরবরাহ**

২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ২০২২) **শ্রী রাজকুমার মণ্ডল ঃ** জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উলুবেড়িয়া ২নং ব্লকের মধ্যে জিয়ারগড়ি অঞ্চলে বারবাঙ্গলপুর গ্রামে ডিপ্-টিউবওয়েলটি চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় অর্থের যোগান ও বিদ্যুৎ সংযোগ সাপেক্ষে কাজটি ১ (এক) বছরের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

### রাজ্যে রেশন বাজারের সংখ্যা

২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩৭) **শ্রী শুভেন্দু চৌধুরি :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট কটি রেশম বাজার স্থাপিত হয়েছে (জেলা ভিত্তিক হিসাব); এবং

(খ) উক্ত বাজারগুলিতে রেশমগুটি নিয়মিত কেনা বেচা হয় কি না?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক)

| | |
|---|---|
| মালদা | ৪টি |
| উত্তর দিনাজপুর | ১টি |
| মেদিনীপুর | ১টি |
| বীরভূম | ১টি |
| মুর্শিদাবাদ | ৩টি |
| বাঁকুড়া | ১টি |
| মোট | ১১টি |

(খ) উত্তর দিনাজপুরের রায়গঞ্জে এবং মেদিনীপুরের ডেবরাতে সম্প্রতি রেশম বাজার স্থাপিত হয়েছে, কেনাবেচা এখনও শুরু হয়নি। অন্য সব রেশম বাজারে কেনাবেচা মাঝে মাঝে হয়।

### বাঁকুড়া জেলায় ক্ষুদ্রসেচ প্রকল্প

২৬০। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮৬) **শ্রী অঙ্গদ বাউরি :** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় ১৯৯৪-৯৫ আর্থিক বছরে কতগুলি ক্ষুদ্রসেচ প্রকল্প রূপায়িত হয়েছে;

(খ) উক্ত প্রকল্পগুলিতে মোট কত টাকা ব্যয় হয়েছে; এবং

(গ) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে উক্ত জেলায় কতগুলি নূতন ক্ষুদ্রসেচ প্রকল্প চালু করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৪-৯৫ আর্থিক বছরে বাঁকুড়া জেলায় জলসম্পদ উন্নয়ন অধিকারের অন্তর্গত বিভিন্ন প্রকারের যে সমস্ত ক্ষুদ্রসেচ প্রকল্পের কাজ রূপায়িত হয়েছে তার বিবরণ ও সংখ্যা নিচে দেওয়া হল।

| | নলকূপ খনন | পাম্প হাউস | পাইপ লাইন | বৈদ্যুতিক লাইন | টেন্ট ফরম | বিদ্যুৎ সংযোগ |
|---|---|---|---|---|---|---|
| ১। মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ১২ | ২২ | ৩ | ১২ | ১২ | ২ |
| ২। নিম্ন ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ৬ | ১৯ | — | ৭৯ | ৫৪ | ৮৯ |
| ৩। অগভীর নলকূপ | ১৭ | ৭৬ | — | ৯৪ | ৭১ | ২৪ |

এ ছাড়া খরাপ্রবণ এলাকায় কর্মসূচি (ডি.পি.এ.পি)-র মাধ্যমে ৩টি ভূপৃষ্ঠ জলসেচ ও ঃগশি প্রকল্প যথা ঃ

(ক) গোগড়া (সালতোড়া ব্লক) জলরক্ষণ প্রকল্প।

(খ) ছাতনি (খাতড়ী ২ নং ব্লক) বাঁধ জলরক্ষণ প্রকল্প।

(গ) কুলিয়ারা (ছাতনা ব্লক) জলরক্ষণ প্রকল্প রূপায়িত হয়েছে।

(ঘ) জলসম্পদ ও উন্নয়ন অধিকারের প্রকল্পগুলিতে মোট ১১৮.৯৬ লক্ষ টাকা ব্যয় হয়েছে।

(ঙ) ১৯৯৫-৯৬ আর্থিক বছরে বাঁকুড়া জেলায় বিভিন্ন প্রকারের যে সমস্ত ক্ষুদ্রসেচ প্রকল্পের কাজ গ্রহণ করার পরিকল্পনা করা হয়েছে তা নিচে দেওয়া হল ঃ

| | পুনঃ খনন | পাম্প হাউস | পাইপ লাইন | বৈদ্যুতিক সংযোগ |
|---|---|---|---|---|
| ১। মাঝারি ক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ | ২ | ১ | ১ | ১ |
| ২। নিম্ন ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ | — | ১২ | — | ৬ |

| | | | | |
|---|---|---|---|---|
| ৩। অগভীর নলকূপ | — | ৩০ | — | — |
| ৪। নদী জলোত্তর প্রকল্প | — | ৫ | ২ | — |

এ ছাড়া একটি ভূপৃষ্ঠ জলসেচ প্রকল্পের যথা দিখর কানালী (রাণী বাঁধ ব্লক) ক্ষুদ্রসেচ প্রকল্পের স্পেশ্যাল রিপেয়ারের কাজ ও খরাপ্রবণ এলাকা কর্মসূচি (ডি.পি.এ.পি.)-র মাধ্যমে ২টি নদী জলোত্তলক প্রকল্প যথা বটকুলা (ইন্দপুর) ও বীরখান (রাণী বাঁধ) নদী জলোত্তলক প্রকল্প গ্রহণ করার পরিকল্পনা আছে।

## ত্রিস্তর পঞ্চায়েতে নিয়মিত অডিট

২৬১। (অনুমোদিত প্রশ্ন নং ২০৯৬) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যে গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদগুলিতে নিয়মিত অডিট করা হচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, ১৯৯১ থেকে ১৯৯৫ মে মাস পর্যন্ত কতগুলি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের অডিট হয়েছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রাম পঞ্চায়েতের বাৎসরিক অডিট মোটামুটি নিয়মিতভাবে হচ্ছে। পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের বাৎসরিক অডিট অনেকটা পিছিয়ে আছে।

(খ) ১৯৯০-৯১ ও তার পরবর্তী বছরগুলিতে গ্রাম পঞ্চায়েতের বাৎসরিক অডিটের কাজ মোটামুটিভাবে সন্তোষজনক। গ্রাম পঞ্চায়েতের বাৎসরিক অডিট করেন ব্লকের পঞ্চায়েত সম্প্রসারণ আধিকারিক।

পঞ্চায়েত সমিতি ও জেলা পরিষদের বাৎসরিক অডিট রাজ্য সরকারের ইচ্ছাধীন নয় কারণ এই অডিট করেন মহাগাণনিক পশ্চিমবঙ্গের দপ্তরের সঙ্গে যুক্ত- এগজামিনার অফ্ লোকাল অ্যাকাউন্টস্। প্রয়োজনীয় লোকবলের অভাবে তাঁদের পক্ষ থেকে অডিট করার কাজ পিছিয়ে আছে বলে জানা গেছে। পঞ্চায়েত দপ্তর থেকে দ্রুততর গতিতে অডিট সম্পন্ন করার জন্য তাঁদের অনেকবার অনুরোধ জানানো হয়েছে। ১৯৯৪-৯৫ সালের অডিটের হিসাব নেওয়ার সময় এখনও হয়নি। ১৯৯০-৯১ থেকে ১৯৯৩-৯৪-এর অডিটের একটি চিত্র নিচে দেওয়া হল।

| সংস্থা | বৎসর | | | |
|---|---|---|---|---|
| | ১৯৯০-৯১ | ১৯৯১-৯২ | ১৯৯২-৯৩ | ১৯৯৩-৯৪ |
| গ্রাম পঞ্চায়েত | ২৯৭৫ | ২৭৭১ | ২৫৪১ | ১৩৬৫ |
| পঞ্চায়েত সমিতি | ১ | ৫ | ১ | ১ |
| জেলা পরিষদ | ২ | ১ | ০ | ০ |

**জল সম্পদ উন্নয়ন ও অনুসন্ধান দপ্তরে শূন্যপদ**

২৬২। (অনুমোদিত প্রশ্ন নং ২১০৪) **শ্রী নির্মল দাস :** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে জলসম্পদ উন্নয়ন এবং অনুসন্ধান দপ্তরে শূন্য পদের সংখ্যা কত; এবং

(খ) উক্ত পদ পূরণের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**জল সম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) জল সম্পদ উন্নয়ন অধিকারের বর্তমান শূন্য পদের সংখ্যা ৩০৭০।

(খ) সরাসরি নিয়োগের মাধ্যমে যে সব পদ পূরণ করা হয়, সেগুলো পূরণ করার জন্য পাবলিক সার্ভিস কমিশন ও সংশ্লিষ্ট কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির সাথে যোগাযোগ করা হয়েছে। এই পদগুলি পূরণের কাজ বিভিন্ন পর্যায়ে চলেছে। তাছাড়া এই ধরনের কিছু পদ কর্মরত অবস্থায় মৃত কর্মচারিদের নিকট আত্মীয়দের দ্বারা পূরণের প্রক্রিয়াও চলেছে।

পদোন্নতির মাধ্যমে যে সব পদ পূরণ করা হয়, সেগুলো পূরণ করার জন্য বিভিন্ন পর্যায়ে কাজ এগোচ্ছে।

[12-00 — 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motions. The first one is from Shri Ambica Banerjee on the subject of the reported death of about 51 persons following capsizel of a boat near Mejiaghat of Bankura district on 3.8.95. The Minister will make a statement on this subject today; the second one is from Shri Saugata Roy on the subject of the total disruption of civic life following heavy downpour in Calcutta on 3.8.95; the third one is from Dr. Manas

Bhunia on the subject of the reported interference of Zilla Parishad Authorities and District Administration on the workings of voluntary organisation in the State and the fourth one is from Shri Sobhandeb Chattopadhyay on the subject of the alleged malpractices on the part of the promoters of buildings throughout the State including Calcutta.

The subject matters of the Motions do not call for adjournment of the business of the House. The Member may call the attention of the Ministers concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may however read out the text of his Motion.

**Shri Ambica Banerjee :** Sir, this Assembly do now adjourn to discuss a matter of urgent public importance and of recent occurrence, viz., the reported death of about 51 persons following capsizal of a boat near Mejiaghat of Bankura district on 3.8.95.

## Calling Attention

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention on the following subjects, namely :-

| | | |
|---|---|---|
| i) | Total disruption of civic life in Calcutta following heavy downpour on 3.8.95 | : Shri Saugata Roy |
| ii) | Reported attempt to molest a student of Class-XI by a teacher at Balurghat on 3.8.95 | : Shri Shish Mohammad & Shri Id Mohammad |
| iii) | Reported death of a person following collapse of a house at Hare Street, Calcutta on 3.8.95 | : Shri Ambica Banerjee |
| iv) | Reported missing of about 50 persons following Capsizal of a boat near Mejiaghat of Bankura district on 3.8.95 | : Shri Anjan Chatterjee, Shri Abdus Salam Munshi Dr. Manas Bhunia, & Shri Lakshman Seth |

I have selected the notice of Shri Anjan Chatterjee, Shri Abdus Salam Munshi, Dr. Manas Bhunia and Shri Lakshman Seth on the subject of reported missing of about 50 persons following capsizal of a boat near Majiaghat of Bankura District on 3.8.95.

The Minister-in-charge may please make a statement, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made today after the recess.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of the Home (Police) Department will make a statement on the subject of reported attack of about 50 Jawans of Army on people at Chiria Morh and Santi Bazar of Barrackpore on 31.7.95 (Attention called by Shri Lakshman Chandra Seth and Shri Anjan Chatterjee on 1st August, 1995)

**Shri Prabodh Chandra Sinha :**

Mr. Speaker Sir, I rise to make the following statement in response to the Calling Attention Notice given by Sarbashree Lakshman Chandra Seth and Anjan Chatterjee regarding alleged attack by about 50 Jawans of the Army against the people of Chiria More and Santi Bazar at Barrackpur on 31st July, 1995.

On 31.7.95 at about 19.00 hour, one Major Bhagat Singh of 213 Field Workshop, Barrackpur, drove into Chiria More on his motor-cycle in plain clothes along with his wife. It appears that while passing the market, the feet of Mrs. Singh touched two unknown pedestrians. An altercation ensued between these two persons and Major Bhagat Singh, resulting in a scuffle. Following this, a fight ensued between Major Bhagat Singh and these two persons. Some local shop-keepers intervened and stopped the fight. Following this, Major Bhagat Singh and his wife reportedly returned to their unit.

After about half-an-hour Major Bhagat Singh returned to the spot with about 40 Jawans armed with iron-rods and bamboos. They then proceeded to assault the shop-keepers and other members of the public indiscriminately, including some ladies. They also damaged 15 to 20 shops of Barrackpur Santi Bazar and Chiria More.

The situation was brought under control by the police who arrived at the spot on getting information of the trouble. A case has been started against Major Bhagat Singh and 40 Jawans of the Barrackpur Army Unit at Titagarh P.S. Also on the subsequent written complaint of Major Bhagat Singh, another case has been started at the same P.S.

Altogether 11 persons received serious injuries at the hands of the Army Jawans. This matter has been taken up by the State Government with the Army Authorities. The Army has informed the State Government that a senior officer has been appointed to enquire and take disciplinary action against the officers and jawans involved in the incident.

Investigations into the two cases is proceeding.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Health and Family Welfare Department will make a statement on the subject of alleged negligence on the part of the Purulia Sadar Hospital Authority causing death of two persons. (Attention called by Shri Shish Mohammad and Shri Id Mohammad on the 2nd August, 1995)

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** (১) গত ৩০.৭.৯৫ তারিখে বেলা ১২টা ৪৫ মিনিটে পুরুলিয়া সদর হাসপাতালে মহিলা সার্জিকাল ওয়ার্ডের ১৯নং শয্যায় পুরুলিয়া জেলার পোস্ট অফিসের অন্তর্গত নড়ুয়া গ্রামের ধরনী মন্ডলের প্রযত্নে কেদার মন্ডল (নারায়ণ মন্ডল নয়) নামে ৫০ বছরের একটি হিন্দু পুরুষ রোগীকে ডাঃ এ. কে. পাকড়াশির অধীনে ভর্তি করা হয়। শরীরের বাঁ দিকের অংশে পুরানো পোড়া, পোড়াজনিত চামড়ার সংকোচন, মার্জোলিন্‌স্ আলসার ও সেন্টিসেমিয়ার কেস ছিল এটি। ভর্তির সময়ই তার অবস্থা খুব খারাপ ছিল। সম্ভাব্য সব রকম চিকিৎসা করা হয়। পেনিসিলিন ইন্‌জেক্‌শন, আইবুজেসিক, সুপ্রাজিয়েন্ট মলম ইত্যাদি হাসপাতালে যা যা ছিল, তা দেওয়া হয়। কিন্তু সেন্টিসেমিয়ার দরুন রোগী ৩১।৭।১৫ তারিখে সকাল ১টা ১৫ মিনিটে মারা যায়।

(২) পুরুলিয়া জেলার সদর পোস্ট অফিসের অন্তর্গত সিন্দারপটি গ্রামের শেখ মুর্মুর প্রযত্নে ১৬ বছর বয়স্ক আখতার হোসেন নামে একজন মুসলিম পুরুষ রোগীকে গত ৩০। ৭।৯৫ তারিখে সকাল ১০টা ৫০ মিনিটে পুরুলিয়া সদর হাসপাতাল পুরুষ সার্জিকাল ওয়ার্ডে ভর্তি করা হয়। রোগীটির অনেকদিন ধরেই এপিডিডাইমিও অর্কাইটিস রোগে ভোগার ইতিহাস ছিল। কিন্তু তিনি পাতলা পায়খানার ইতিহাস গোপন করেন। পরবর্তী সময়ে ধরা পড়ে যে রোগীটি জটিল গ্যাসট্রো এনটেরাইটিস রোগে ভুগছিলেন। সুতরাং রোগীকে আইসোলেশন ওয়ার্ডে স্থানান্তরিত করা হয়। স্যালাইন, অ্যান্টি বায়োটিক, ডেকাড্রন জাতীয় সব রকম চিকিৎসা চালানো হয়। কিন্তু রোগীর অবস্থার অবনতি হতে থাকে। অবশেষে ৩০।৭।৯৫ তারিখে বেলা ১টা ৪৫ মিনিটে রোগীটি শেষ নিশ্বাস ত্যাগ করেন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Parliamentary Af-

fairs will make a statement on the circuit house, inspection bungalow and guest houses of the State Government.

(Attention called by Shri Kamal Guha.)

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে এই হাউসে মাননীয় সদস্য শ্রী কমল গুহ, এম.এল.এ-দের সার্কিট হাউসে থাকার অসুবিধার বিষয়টি উল্লেখ করেছিলেন এবং আপনি এই সম্পর্কে খোঁজ-খবব নিয়ে বিধানসভাকে অবহিত করার জন্য আদেশ দিয়েছিলেন। বর্তমানে সার্কিট হাউসের যে বিধি আছে, আগে থেকে প্রিভিয়াস বুকিং নিয়ে যদি এম.এল.এ-রা যান তাহলে সেক্ষেত্রে কোনও অসুবিধা নেই। আর যদি কোনও কাজে গিয়ে এম.এল.এ-রা সার্কিট হাউসে থাকতে চান তাহলে সে ক্ষেত্রে স্থানীয় অফিসার যিনি আছেন তিনি থাকতে দিতে পারেন। এই ব্যাপারে কোনও বাধাধরা নিয়ম নেই। যদি ঘর খালি থাকে তাহলে এম.এল.এ-দের সেখানে থাকতে দিতে পারে। তবে এই সম্পর্কে আইনে কোনও নির্দিষ্ট কথা বলা নেই। যার ফলে মাঝে মধ্যে অসুবিধার সৃষ্টি হচ্ছে। এই সংক্রান্ত বিষয়ে আমি সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে কথাবার্তা বলেছি। তারা একটা সার্কুলারে সকল এম.এল.এ এবং অন্যান্যদের জানিয়ে দেবে বলেছে। যদি এম.এল.এ-রা কোনও অসুবিধায় পড়ে এবং অ্যাকোমোডেশন যদি অ্যাভেলেবল হয় ইন্সপেকশন বাংলো এবং সার্কিট হাউসে তাহলে অফিসিয়াল যে চার্জ, সেই চার্জে তারা থাকতে পারবেন।

**মিঃ স্পিকার ঃ** আমার কয়েকটি কথা আছে। ব্লক লেভেলে একটা ইন্সপেকশন বাংলো আছে। কিন্তু সেটার অনুমোদন হবে সদর থেকে, এস.ডি.ও বা অন্যান্য অফিসার যারা আছে তারা করবে। কিন্তু এম.এল.এ ব্লক লেভেলে পৌছে, হঠাৎ তার থাকার দরকার হয়। তাহলে ব্লক লেভেলে কে অনুমোদন দেবে। কেয়ারটেকার অথবা দারোয়ান কে সেখানে অনুমোদন দেবে।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** চার্জ কেয়ারটেকার বা দারোয়ান যার কাছে থাকবে সে দেবে। সেখানে আইডেন্টিটি কার্ড যদি দেখানো হয় তাহলে সে থাকতে দেবে। এখানে দুই রকম চার্জ আছে। একটা অফিসিয়াল ডিউটিতে গেলে এক চরম চার্জ হয় এবং একটা আন-অফিসিয়াল চার্জ আছে। এম.এল.এ-রা যখন যাবে তখন অফিসিয়াল চার্জ হিসাবেই ধরা হবে।

[12-10—1-30 p.m.] (including adjournment)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি যেটা বলছি যে অ্যাকচুয়ালী আলাদা আলাদা ডিপার্টমেন্ট কনসার্ন, যেমন একটা ইন্সপেক্শন বাঙলো সেটা পি.ডব্লিউ.ডি. হতে পারে, সেটা ইরিগেশনের হতে পারে, সেটা ইলেক্ট্রিসিটি বোর্ডের হতে পারে, এছাড়াও ফরেস্ট বাঙলোও হতে পারে। উনি যেটা বলছেন সেটা নলহাটিতে পি.ডব্লিউ.ডি. ইন্সপেক্শন বাঙলো। আরেকটা উনি যেটা বললেন সেটা জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের সঙ্গে যুক্ত জলপাইগুড়িতে, যেখানে উনি গিয়েছিলেন তখন ওঁনার পা ভাঙা ছিল। জলপাইগুড়ি সার্কিট হাউসের এক তলায় একটা

এ.সি. ঘর ছিল, উনি যখন বললেন তখন ওঁনাকে বলা হয়েছিল যে এক তলার এ.সি. ঘর আপনাকে দেওয়া যাবে না। এখানে প্রবোধবাবু যা বললেন তাতে সার্কিট হাউসের যে ভি.আই.পি. স্যুট যেগুলিকে বলে সেগুলি কভার করছে না, উনি যেটা বললেন সেটা জেনারেলি ইন্সপেক্‌শন বাঙলোর ব্যাপারে। আপনি স্যার আরও স্পেসিফিকভাবে একটু বলে দেবেন।

**মিঃ স্পিকার ঃ** একটা প্রশ্ন আসছে, যে সার্কিট হাউসে এবং ইন্সপেক্‌শন বাঙলোয় ভি.আই.পি. আছে, এ/সি আছে, নন এ/সি আছে, নানা রকম রয়েছে। তখন সেখানে যদি ভি.আই.পি. কিম্বা এ/সি রুম যদি অ্যাভেলেবেল থাকে তাতে এম.এল.এ. এবং এম.পিদের দেওয়া হয় কি, হয় না? এ ব্যাপারে তারা কি বলেন?

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** এখানে এগ্‌জিস্টিং রুলস যা আছে তাতে কিন্তু এটা কভার করে না। আমরা এখানে যেটা বলতে চাইছি যে এম.এল.এ-দের যেন ভি.আই.পি. হিসাবে ট্রিট করা হয়। সে সময় যদি ভালো রুম থাকে তাহলে অন্ অফিসিয়াল ডিউটি সেটা দিতে হবে।

**শ্রী মানব মুখার্জি ঃ** স্যার, এখানে আরও কতগুলি ব্যাপার আছে, অগ্রাধিকার কে পাবে। সরকারি ডিপার্টমেন্টের অফিসাররা এবং এম.এল.এ. এই দুইজনের মধ্যে অগ্রাধিকার কে পাবে। বিভিন্ন সার্কিট হাউস এবং ইন্সপেকশন বাঙলোয় আমরা গিয়েছি, আমাদের অভিজ্ঞতা আছে। আমরা যদি তাদের বলি, তারা বলে যে বুকিং হয়ে আছে। এমনও দেখেছি যে এমার্জেন্সী ক্ষেত্রে বুকিং হয়ে আছে অথচ আমরা দেখছি যে ঘর খালি আছে, এ ধরনের ক্ষেত্রে তাহলে এই ইনস্ট্রাকশন দেওয়া দরকার যে কিছু রিজার্ভ রাখতে হবে, এমার্জেন্সী ক্ষেত্রেও এম.এল.এ-রা গেলে যেন সুযোগ পান।

**মিঃ স্পিকার ঃ** কোনও প্রেসার রাখার দরকার নেই, অন্ অ্যাভেলেভেলের কথা হচ্ছে, রিজার্ভ রাখার কোনও ব্যাপার নয়। অ্যাভেলেভেল্ থাকলে পাবে, না থাকলে পাবে না।

**শ্রী মানব মুখার্জি ঃ** স্যার, সমস্যা হয়, মন্ত্রী যাচ্ছেন মানেই আশেপাশের সব সার্কিট হাউজ-এর ঘর বুকড্, সেখানে কি বলবেন।

**মিঃ স্পিকার ঃ** না, এটা এ ভাবে হবে না, এটা সাবজেক্ট অফ অ্যাভেলেবিলিটি, কোনও ডিরেক্‌শন দেওয়া ঠিক নয়, দেব না। MLAs will get preference. They should get on the spot booking from the Person-in-charge of the Guest House or the Circuit House. This is the standing criterion. Accommodation should be made available to them, whichever is available to them যদি এ/সি রুম অ্যাভেলেভেল হয় It should be offered to them on the charges applicable to them. অ্যাভেলেভেল নাহলে নন এ/সি রুম দিতে হবে। তার মধ্যে একটা কনটিনজেন্ট ধরে রাখা প্রয়োজন, হতে পারে যে হঠাৎ কোনও ব্যাপারে মন্ত্রী যদি পৌঁছে যান তাহলে The Caretaker or the Person-in-charge may be required

to get a contingent order. Anyhow, availability should be made to the MLAs. Mr. Prabodh Chandra Sinha, you better draft a rule and send it to the Committee on Entitlements. The Entitlement Committee will go through it, and will sit and discuss. But it should not be in a very haphazard manner. It should be framed in a proper manner. You send a draft to the entitlement Committee. We will consider it. When the Entitlement Committee will approve it, then we will send it to the Government. All right.

Then he will send it to the committee.

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, সার্কিট হাউস এবং ডাকবাংলো সম্বন্ধে আপনি যেটা বললেন সেটা ঠিকই আছে। আমি এর সঙ্গে দিল্লির বঙ্গভবনের ব্যাপারটা যুক্ত করতে চাইছি। সেখানেও সেই একই প্রশ্ন ওঠে। যদি কোনও বুকিং না থাকে এবং কেউ যদি অন্য জায়গা থেকে দিল্লিতে গিয়ে বঙ্গভবনে যান তখন বলা হয়, বুকিং নেই, দেওয়া যাবে না।

**মিঃ স্পিকার ঃ** বঙ্গভবনের ব্যাপারে আমাদের একটা অ্যারেঞ্জমেন্ট করাই আছে। এটা আমি বারে বারে এম.এল.এ.দের অবগত করেছি যে, এম.এল.এ.দের জন্য কিছু রুম সেখানে অন প্রায়রিটি বেসিস আমাদের মাধ্যমে গেলে আমরা অ্যাভেলেবেল করিয়ে দিই। এখন এম.এল.এ.-রা যদি আমাদের না জানিয়ে দিল্লি যান তাহলে It is taken for granted that they are not going to Delhi on official duties.

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, একটা কথা বলি, আপনি এটা একটু বিবেচনা করুন, আমি হয়ত ঠিক দিল্লিতে যাইনি, দিল্লির পাশে গিয়েছি, সরকারি কাজে কোনও কারণে আমাকে হয়ত দিল্লিতে আসতে হয়েছে এবং একদিন থাকতে হবে, সেখানে এই প্রভিসনটা থাকলে ভাল হয়।

**Mr. Speaker :** If an MLA moves outside the State on official duty, his programme should be routed through the Assembly Secretariat so that they can make necessary arrangements. If you are going to Delhi, you should intimate the Secretariat.

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আমি হয়ত হরিয়াণাতে গিয়েছি একটা সরকারি কাজ নিয়ে এবং সেখানে এমন একটা কাজ পড়ে গেল যার জন্য আমাকে দিল্লিতে আসতে হবে এবং থাকতে হবে কিন্তু সেখানে কোনও বুকিং নেই। সেইজন্য আমি বলছি, এরকম ক্ষেত্রে একটা প্রভিসন রাখা যায় কিনা দেখুন।

**মিঃ স্পিকার ঃ** সরকারি কাজে গেলে আমাদের সেক্রেটারিয়েটকে জানাবেন, বুকিং করে দেওয়া হবে। রোজই করছি, করছি না এমন নয়। এখন না জানিয়ে যদি যান then can I take it for granted? Now recess. We will meet again at 1.30 p.m.

(At this stage the House was adjourned for recess till 1.30 p.m.)

[1-30—1-40 p.m.] (After Adjournment)

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Shri Probodh Chandra Sinha. Minister-in-charge of Parliamentary Affairs to make a statement 'On the boat accident near Majiaghat on 3.8.95.

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, I rise to make a statement on the boat accident which occurred on river Damodar near Majiaghat in the district of Bankura at about 10-30 a.m. on 3.8.95.

A country boat carrying passengers and proceeding from Bankura side to Raniganj side capsized in the mid-stream. The boat was reportedly carrying cargo in addition to the passengers. The Irrigation and Waterways Department has confirmed that there was no flood condition in the river, and normal discharge of water from D.V.C. which is around 20,000 cusecs, was only noticed.

Rescue and search operations were organised immediately on receipt of news of the mishap. These operations are going on and are being overseen by M-O-S, Transport Department and M-O-S-In-charge. Technical Education and Training Department who are at present camping in the area and supervised by the Sabhadhipatis of Bankura Zilla Parishad and Burdwan Zilla Parishad, the local MLA and senior civil and Police Officers of Bankura and Burdwan districts. Apart from availing local resources. 3 speed boats of the Civil Defence along with a divers have been sent to assist in the resque and such operations. An enquiry Committee will be constituted to go into the matter.

So far the dead body of one Smt. Lakshmi Das Bauri (F), age-38 and another unidentified body have been recovered and 51 persons have been rescued. Twenty persons were sent to Majia Primary Health Centre and were released after first aid. So far five persons have been reported to be missing.

State Government has announced an ex-gratia payment of Rs. 10,000/- only to the next of kin of the deceased persons.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Shri Ashoke Bhattacharyya to make a statement regarding Premises No. 3A, Hare Street.

**Shri Ashoke Bhattacharyya :** Mr. Speaker, Sir, I rise to make a statement regarding Premises No. 3A, Hare Street.

The three storeyed building on the above mentioned premises is owned by Shri Mahadeb Kharakia. It is a more than hundred years old building and the back portion of the building is in very dillapidated condition. It was partly declared unsafe by the Calcutta Municipal Corporation on 2.8.89. Notice under Section 411(1) of the C.M.C. Act. 1980 was issued on the owner of the premises for demolishing the unsafe portion of the building. The tenants moved the Hon'ble High Court of Calcutta and obtained an order of status-quo. The matter was heard yesterday and is scheduled to be heard again to-day.

The back portion of the building collapsed partially yesterday at about 2.00 p.m. One person named Shri Ajay Purakayastha was killed and two other persons named Shri Ajay Sen and Shri Asit Sen were injured. Fire Brigade, Calcutta Police and Calcutta Municipal Corporation reached the spot immediately and started rescue operations and removal of debris. C.M.C. also started demolition of the dangerously leaning portion of the building to avoid further loss of life from collapse of the building any more.

The work of C.M.C. is still going on. The owner submitted a building plan for construction of a six-storeyed building sometimes back, but it could not be sanctioned due to the litigation abovementioned.

Direction has been given to the Calcutta Municipal Corporation to look into the matter and to submit a report within two weeks.

## MENTION CASES

**Mr. Speaker :** Now I will take up some mention matter depending on availability of time.

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী অশোকবাবুর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। রিসেন্টলি আমরা লক্ষ্য করছি কলকাতা শহরে সিরিস অফ বাড়ি ভেঙে পড়ছে। তার মধ্যে নতুন বাড়ি কিছু আছে, তবে পুরনো বাড়ির সংখ্যা বেশি। ১০০/১৫০ বছরের পুরনো বাড়িগুলো নিজেরা যেমন হতশ্রী হয়ে পড়েছে তেমন কলকাতা শহরকেও হতশ্রী করে তুলেছে। বেশিরভাগ ক্ষেত্রে বাড়িওয়ালা এবং ভাড়াটের মধ্যে ঝগড়া বিবাদকে কেন্দ্র করে দীর্ঘদিন ধরে পুরোনো বাড়িগুলো মেরামত করা হচ্ছেনা। ফলে বাড়িগুলোর এমনই অবস্থা হয়েছে যে, সেগুলো একের পর এক ভেঙে পড়ছে। এই অবস্থায় আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, ভাড়াটেদের স্বার্থ বজায় রেখে, আর মেরামত না করে বাড়িগুলো ভেঙে ফেলে দিয়ে নতুন করে আবার নির্মাণ করার জন্য বিশেষ কোনও

ব্যবস্থা গ্রহণ করুন। বর্তমানে ঐ সমস্ত বাড়িগুলোর যা অবস্থা তাতে এখন আর মেরামত করে বিশেষ কোনও ফল হবেনা, শ্রী ফিরে আসবে না। অতএব নতুন করে করাই ভাল। ভাড়াটে এবং বাড়িওয়ালার স্বার্থ বজায় রেখে যদি ঐ পুরোনো বাড়িগুলোর কালে ঐ সমস্ত জায়গায় নতুন নতুন, সুন্দর সুন্দর বাড়ি গড়ে উঠতে পারে তাহলে কলকাতার হতশ্রী চেহারায় অনেকখানি শ্রী ফিরে আসবে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাজ্যের একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন ও.এন.জি.সি. আমাদের রাজ্যে গত কয়েক বছর ধরে বিভিন্ন স্থানে তেল উত্তোলনের জন্য ড্রিলিং করে সেস্‌মিক সার্ভের কাজ করছিল। সেই কাজে ব্যবহৃত রীগ্‌গুলোর একটা ইতিমধ্যেই তারা চাবদা থেকে তুলে নিয়ে গেছে। তারপর দ্বিতীয় রীগ'টাকে তারা গল্ফ গ্রীন থেকে তুলে অন্য রাজ্যে নিয়ে যায়। এখন সর্বশেষ রীগ'টির সাহায্যে ড্রিলিং-এর কাজ চলছে শান্তিপুরে। এখন আবার ও.এন.জি.সি. কর্তৃপক্ষ সিদ্ধান্ত নিয়েছে, থার্ড রীগ'টাকেও তুলে নিয়ে যাবে অন্ধ্রপ্রদেশের রাজমুন্ডিতে। এ রাজ্যে ইতিমধ্যে তেল অনুসন্ধানের কাজে যথেষ্ট সাফল্য অর্জন করা সত্ত্বেও তাঁরা এই কাজ করছেন। তৃতীয় রীগটি এখান থেকে তুলে নিয়ে গেলেই ও.এন.জি.সি.-র এ রাজ্যে তেল ও গ্যাস খোঁজার কাজ সম্পূর্ণ বন্ধ হয়ে যাবে। পূর্বাঞ্চলের কেন্দ্রস্থল পশ্চিম বাংলায় এই কাজ বন্ধ হয়ে গেলে পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নয়নের ক্ষেত্রে তেল ও গ্যাসের যে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে, সেই ভূমিকা আগামীদিনে ক্ষতিগ্রস্ত হবে, উন্নয়ন ব্যাহত হবে। তা ছাড়া এই রীগগুলো এখান থেকে তুলে নিয়ে যাওয়ার ফলে এ রাজ্যের শ্রমিক কর্মচারিরা কাজ হারাচ্ছে। ইতিপূর্বে একটা রীগ তুলে নেওয়ার ফলে এখানে ৫০০ শ্রমিককে কাজ হারাতে হয়েছিল। সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, তিনি বিষয়টা কেন্দ্রীয় মন্ত্রী সতীশ শর্মার কাছে নিয়ে যান।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি মহাকরণ থেকে পূর্তমন্ত্রী একটা ঘোষণা করেছেন, সে ঘোষণটা রাজ্যবাসীদের কাছে খুবই উদ্বেগজনক। ঘোষণাটি হচ্ছে—এখন থেকে এ রাজ্যে নতুন কোনও সড়ক বা সেতু নির্মাণের ক্ষেত্রে সরকার আর কোনও আর্থিক দায়-দায়িত্ব নেবে না। এবং এই নিয়মে সড়ক এবং সেতু নির্মাণের যে খরচ এখন থেকে সেই খরচ রাজ্যসরকার জনগণের উপর বাড়তি কর চাপিয়ে তুলে নেওয়া হবে বলে তিনি ঘোষণা করেছেন। মূলধনী পুঁজির ৪০ শতাংশ সরকার ভরতুকি হিসাবে এবং মুনাফার কাউন্টার গ্যারান্টি দিয়ে বেসরকারি সংস্থার মাধ্যমে এখন থেকে নুতন রাস্তা এবং সেতু এই রাজ্যে তৈরি হবে। এখন যে স্কীম দেওয়া হচ্ছে তাতে বেসরকারি বিনিয়োগে নতুন রাস্তা এবং সেতু তৈরি হবে। পুরোটাই বেসরকারি সংস্থাকে বিনিয়োগ করতে হবে। ৬০ শতাংশ বিনিয়োগ করলেই হবে আর বাকি ৪০ শতাংশ সরকার ভরতুকি দেবে। এই ভরতুকির টাকা সংশ্লিষ্ট পঞ্চায়েত বা পৌরসভা এলাকার জনসাধারণের কাছ থেকে বাড়তি কর নিয়ে আদায় করে নেওয়া হবে। আর ৬০ শতাংশ টাকার সুদ সহ, লাভ সহ টোল

ট্যাক্স বসিয়ে জনসাধারণের কাছ থেকে আদায় করা হবে। এই নীতির আমি তীব্র বিরোধিতা করছি।.....

(এই সময়ে মাইক অফ্ হয়ে যায়)

**শ্রী সকমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উল্লেখপর্বে বিশেষভাবে বলতে চাই, আপনারা সবাই অবগত আছেন, কেন্দ্রীয় সরকার মেদিনীপুর জেলাকে স্বাধীনতা আন্দোলনের জন্য ১ কোটি টাকা দিয়েছিলেন। সেই পরিপ্রেক্ষিতে আমি কতগুলি ঘটনা বিশেষ করে দুটি ঘটনার কথা উল্লেখ করছি। একটা হচ্ছে, আমাদের মেদিনীপুর জেলার দনিপুরে ১৯৪২ সালে ভারত ছাড়ো আন্দোলনে ৩জন শহিদ হয়েছিলেন। আর একটা হচ্ছে, জাতীয় স্বাধীনতা আন্দোলন চলাকালীন মহিষাদলে ১৯৪৫ সালে ২৫ ডিসেম্বর মহাত্মা গান্ধী এসেছিলেন এবং তিনি সেখানে ৫দিন ছিলেন। সেখানে গান্ধী কুটির আছে এবং শিশু সদন আছে। আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে ঐ এলাকাগুলি বৈদ্যুতিকরণের জন্য বিশেষভাবে আবেদন জানাচ্ছি। গতকাল আমি ওনার সঙ্গে দেখা করেছি এবং আজকেও উল্লেখপর্বে বলছি, মাননীয় মন্ত্রী মহাশয় এই বিপ্লবতীর্থ দনিপুর এবং মহিষাদলে যেখানে গান্ধীজি ছিলেন, ঐ গান্ধীকুটির এবং শিশুসদন এলাকায় বৈদ্যুতিকরণের জন্য যেন উপযুক্ত ব্যবস্থা নেন এই আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই, আমরা বহু লোক ডেলি প্যাসেঞ্জারি করে আসি। হাওড়া স্টেশনে প্রস্রাবখানার যে অবস্থা হয়ে আছে তা বলার নয়। গত ৬ মাস ধরে কেউ দেখে না। দুর্গন্ধে টেকা যায় না। রেল কর্তৃপক্ষ জনস্বাস্থ্যের দিকটা দেখেন না। রেল কর্তৃপক্ষ যদি না দেখতে পারেন তাহলে প্রাইভেটের হাতে দিয়ে দিন। পয়সা না থাকে তাহলে ১০ পয়সা ভিক্ষা চান, কিন্তু মানুষের জনস্বাস্থ্যের ব্যাপারটা দেখুন। ট্রেনে কামরার ফাঁকে যদি প্রস্রাব করেন তাহলে রেল কর্তৃপক্ষ ৩০০।৪০০ টাকা জরিমানা নেয়। একে তো লাইনে জল জমে গতকাল ট্রেন কত বিলম্বে যে ছাড়লো তার ঠিক নেই। যেসব লোকেরা ওখানে কাজ করত তাদের ছুটি দিয়ে দিয়েছে। এখন কন্ট্রাক্টরদের দিয়ে কাজ করাচ্ছে। তারপর রেলের ভাড়া বাড়াচ্ছে।...

(এই সময়ে মাইক অফ্ হয়ে যায়)

**শ্রী প্রবীর ব্যানার্জি :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গাইঘাটা বিধানসভার ঠাকুরনগরে রাজ্যের প্রাক্তনমন্ত্রী প্রয়াত পি.আর.ঠাকুরের নামে যাতে ডিগ্রি কলেজ হয় সেই দাবি করছি। ওখানে এক সময়ে কথা হয়েছিল কলেজ হবে। এলাকার জনগণ টাকা কালেকশন করে জমি কিনেছে। কলেজ ফোরাম বলেছে এলাকার জনগণের কাছ থেকে টাকা তুলে ২ লক্ষ টাকা দেওয়া হবে। আমার পূর্বসুরী ঐ এলাকার প্রাক্তন এবং বর্তমান মন্ত্রী যিনি আছেন তিনি বলেছেন ঐ এলাকায় কলেজ হোক। কিন্তু আনফরচুনেট্‌লি কলেজ হয়নি। সুতরাং ওনারও নৈতিক দায়িত্ব আছে। ওখানকার জনগণ ২ লক্ষ টাকা দিতে পারে এবং জমিও দিতে পারে। আমি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়কে বলব, ঐ এলাকায় যাতে কলেজ করা যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন। এটা হলে আমরা খুশি হব।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় উপস্থিত আছেন। কয়েকদিন ধরে কাগজে বেরুচ্ছে, বালিগঞ্জ গভর্নমেন্ট হাইস্কুলে শিক্ষক ট্রান্সফারের ব্যাপার নিয়ে স্কুল বন্ধ। এ ব্যাপারে তিনি যদি আলোকপাত করতে পারেন তাহলে আমরা উপকৃত হই।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যসচেতক একটি বিষয়ের কথা উল্লেখ করেছেন। আপনার মাধ্যমে এই সভাকে আমি অবহিত করতে চাই, সংবাদপত্র এবং বিভিন্ন জায়গা থেকে খবর পাচ্ছি, সেখানে একটা অস্বাভাবিক অবস্থার সৃষ্টি হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি বিদ্যালয়ে যারা শিক্ষকতা করেন তাদের বদলির চাকরি। কিন্তু আমরা বিনা কারণে বদলি করিনা। প্রয়োজন হলেই বদলি করি। যেমন—১৯৮১ সালে যে সমস্ত শারীরিক শিক্ষক নিযুক্ত করা হয়েছিল তার মধ্যে ২৬ জনকে এখনো কোনও স্কুলে বদলি করা হয়নি। ১৯৮৯ সালে যারা যোগদান করেছিলেন, সেখানে তারাই কাজ করেন। এর ফলে অন্যান্য বিদ্যালয়ে শূন্যপদের সৃষ্টি হয়েছে। সেই পদগুলি পুরণের ক্ষেত্রে অসুবিধা দেখা যাচ্ছে। আর যাঁরা দুরে শিক্ষকতা করেন, তাদের কলকাতার কাছা কাছি আনা যাচ্ছে না। এই জন্য আমরা ২৬ জন শিক্ষক, যাঁরা ১৯৮১ .সালে নিযুক্ত হয়েছিলেন তাঁদের মধ্যে একজনকে বদলি করার সিদ্ধান্ত নিই। এই দীপক দাস বালিগঞ্জ গভর্নমেন্ট হাই স্কুলের শিক্ষক। এই নিয়ে ছাত্রদের ভুল বোঝানোর চেষ্টা হচ্ছে। আমি প্রধান শিক্ষকের সঙ্গে কথা বলেছি এবং অন্যান্য শিক্ষকের সাথেও কথা বলেছি। আমার বিশ্বাস যে, এই অবস্থা সম্পূর্ণ স্বাভাবিক হবে এবং দীপক দাস মহাশয় সরকারের আদেশ মেনে নিয়ে সংস্কৃত কলেজে যোগদান করবেন। এই আশাই আমি করি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** একটা ব্যাপার আমি এই বিধানসভায় বার বার বলেছি যে, ১৯৮৪ সালে উর্দু অ্যাকাডেমীর জন্য মুখ্যমন্ত্রী নিজে ভিত্তিপ্রস্তর স্থাপন করেছিলেন। এখন ১৯৯৫ সাল। ১১ বছর অতিক্রম করে গেছে, কিন্তু বিল্ডিং সম্পূর্ণ হওয়া তো দূরের কথা গ্রাউন্ড ফ্লোরের কতগুলি ইঁট গাঁথা হয়েছে এবং আর কিছুই হয়নি। আর সেই ফাউন্ডেশন স্টোনে কুকুরে প্রস্রাব করছে। এই ব্যাপারে সরকার যেন নির্দেশ দেন যাতে, উর্দু ভবনের নির্মাণের কাজ সম্পন্ন হয় এবং পাশাপাশি উর্দু ভাষাকে সেকেন্ড ভাষা করার জন্য অনুরোধ করছি। বিহার, উত্তরপ্রদেশ এই জায়গায় সেকেন্ড ভাষা করা হয়েছে। পশ্চিমবাংলায় ১৫-২০ পারসেন্ট উর্দু ভাষাভাষির লোক আছে। যেমন—কলকাতা, আসানসোল, বর্ধমান, হাওড়া, ইসলামপুর ইত্যাদি জায়গায় এই উর্দু ভাষার লোক আছে। এই সমস্ত জায়গায় উর্দুকে সেকেন্ড ভাষা করার জন্য অনুরোধ করছি। আর মাইনরিটি লিঙ্গুইসটিক যে সমস্যা এবং সর্বোপরি একটা মাইনরিটি কমিশন তৈরি হয়েছে। সেটায় পার্টটাইম কমিশন হয়েছে। এদের কোনও স্ট্যাটুটারী পাওয়ার দেওয়া হয়নি। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে যে কমিশন করা হয়েছে, সেখানে অনেক বিলম্ব. হলেও কিন্তু তার কোনও স্ট্যাটুটারী পাওয়ার না থাকার জন্য তারা প্রপারলি কাজ করতে পারছে না। এই সমস্ত বিষয়গুলি নিয়ে ১১ তারিখের হাউসে যদি একটা স্পষ্ট ধারণা দেন তাহলে ভালো হয়। তাহলে এই শ্রেণী এবং সম্প্রদায়ের মানুষ বিশেষ উপকৃত হয়।

**মিঃ স্পিকার ঃ** সুদীপ বাবু আপনার কথা শুনে মনে হল যে ইলেকশন এসে গেছে। যাইহোক প্রবোধবাবু আপনাকে অনুরোধ করি যে, এই ব্যাপারটা আপনি একটু দেখবেন এবং ১১ তারিখে হাউসে এর উপর একটা স্টেটমেন্ট দেবেন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আয়ুর্বেদ পড়ানোর জন্য যে সমস্ত প্রতিষ্ঠান আছে, সেখানে তারা ডিগ্রি কোর্স পাস করে পি এইচ ডিতে যায়। তবে তাদের কাছে কোনও ওষুধ নেই। তবে তারা মাইনে পাচ্ছে এবং বসে আছে। আমার দাবি যে, আয়ুর্বেদ চিকিৎসার আরও উন্নতি করার জন্য আরও কলেজ এবং স্বাস্থ্যকেন্দ্র স্থাপন করা হোক। এখানে উল্লেখ করা যেতে পারে যে, কলকাতায় একটা পি এইচ ডি পড়ানোর জন্য শ্যামাদাস বৈদ্যনাথ আয়ুর্বেদ রিসার্চ সেন্টার আছে। সেখানে রিসার্চ সেকশনে তিনটি সাবজেক্ট পড়ানো হয়। কেন্দ্রীয় সরকার আরও দুটো সাবজেক্ট মঞ্জুর করেছেন ৫ বছরের জন্য। কিন্তু রাজ্য সরকারও মঞ্জুর করেছেন। কিন্তু ইউনিভার্সিটিতে শুনেছি এটা আটকে আছে। এটা আপনার মারফত উচ্চ শিক্ষা মন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যাতে সেখানে পড়াশোনার ব্যবস্থা করা হয়। আমাদের ভেষজ গাছ গাছালি থেকে ওষুধ পত্র তৈরি হয়। যেমন চিনে আকুপাঞ্চার হয়। এখানেও তেমনি আয়ুর্বেদ চিকিৎসার যাতে উন্নতি হয়, সেইদিকে সরকার যেন দৃষ্টি দেন।

[1-50 — 2-00 p.m.]

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** স্যার আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে একটি বিষয়ের উপর সকলের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি যে বললেন, ঐ ব্যানার্জি মুখার্জি, আমাদের সমাজের মহিলাদের এইসব টাইটেল নিয়ে চলতে হয়। অন্যের টাইটেল নিয়েও আমাদের চলতে হয়, সে অবস্থা আমরা কাটিয়ে উঠতে পারিনি এখন। আজকের আজকাল পত্রিকায় আসাম থেকে সাম মজুমদার একটি খোলা চিঠি প্রকাশ করেছেন। চিঠির বক্তব্যের মধ্যে দিয়ে প্রকাশিত হয়েছে যে আমরা যারা টাইটেলের মধ্যে সীমাবদ্ধ হয়ে সসম্মানে নিজেদের জায়গায় কাজ করছি আমাদের বাদ দিয়ে মহিলা সমাজ আমাদের পশ্চিমবঙ্গে তথা ভারতবর্ষে ছড়িয়ে ছিটিয়ে রয়েছেন তাঁদের নিয়ে কেন্দ্রীয় সরকার কি ধরনের ছেলে খেলা করছেন তার প্রমাণ এই চিঠি। চিঠিটি আমি পড়েছি, তাতে যা জানতে পেরেছি তা হল ইস্টার্ন জোনের বিভিন্ন অংশের মহিলাদের তুলে নিয়ে গিয়ে ভারতীয় লোক রপ্তানি নিয়ন্ত্রণ শাখা বলে একটি সংস্থা কেন্দ্রীয় শ্রম দপ্তরের চিঠি, চিঠির নম্বর ০০০২৩৬৫ আসাম ইত্যাদি ইত্যাদি, কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তরের অনুমতি সহ আমাদের ভারতবর্ষের সকলের বাড়ি থেকে মেয়েদের নিয়ে পূর্বাঞ্চলে বিশেষ করে সিংগাপুরে ৫ হাজার যুবতী মহিলাকে পাচার করবেন। পাচার করবেন এই বলে সেখানে পরিচারিকার কাজ করার জন্য সাপ্লাই দিতে হবে। অবশ্যই কেন্দ্রীয় সরকারের পারমিশন নিয়ে এই মহিলারা ওখানে যাবেন। পরবর্তীকালে তাদের দিয়ে—আর যাই হোক পরিচারিকার বেতন ৫ হাজার টাকা হতে পারে না—যৌন বৃত্তি অবলম্বন করানো হবে। সেটাতে আমাদের কেন্দ্রীয় সরকারের সরাসরি মদত রয়েছে। তাই আমি হাউসের মাধ্যমে, রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে সারা

ভারতবর্ষের মহিলাদের হয়ে প্রতিবাদ জানাচ্ছি। আমাদের আনাচে কানাচে এই সব কাজ বন্ধ করার জন্য পুলিশ সংগঠন তাদের শাস্তি দেবার জন্য চেষ্টা করছেন, সেই ভাবে কেন্দ্রীয় সরকারের এই রকম উদার নীতির ফলে ৫ হাজার মহিলাকে অন্য রাজ্যে সাপ্লাই করা হবে এই রকম নোংরা কাজের জন্য, মা, বোনেদের ইজ্জত নিয়ে টানাটানি হবে, আমরা যারা মহিলা সংগঠন করি তারা এই কাজের জন্য যে তীব্র প্রতিবাদ করছি, এবং আমার আবেদন এই প্রতিবাদ যেন কেন্দ্রীয় সরকারের কাছে পৌছায়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জিঃ** স্যার, এই মমতা নারী পাচারের বিরোধিতা করছেন, আর ঐ ক্ষমতা সমর্থন করছেন, মানে প্রতিবাদ করতে দেখিনি। অদুরেও প্রতিবাদ নেই, এতেও নেই।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ জাতীয় বিষয়ের প্রতি এই বিধান সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সংবাদপত্রে দেখেছেন যে, গতকাল মহারাষ্ট্রে সাম্প্রদায়িক প্রতিক্রিয়াশীল সরকার দাভোলে বিদ্যুৎ প্রকল্পকে বাতিল করেছে। তার ফলে মহারাষ্ট্রে যে বিদ্যুৎ সংকট হবে সেটা আলাদা কথা। কিন্তু যেটা বিপদজনক সেটা হচ্ছে, মহারাষ্ট্রের শিব সেনা সরকারের এই সিদ্ধান্তের ফলে ভারতবর্ষে বিদেশি মূলধন বিনিয়োগ যা শুরু হয়েছিল, বিশেষ করে বিদ্যুতের ক্ষেত্রে যেখানে ব্যক্তিগত পুঁজি বিদেশ থেকে আনার চেষ্টা চলছিল, এমন কি পশ্চিমবঙ্গের বলাগড়ে রোলস্ রয়েসকে দিয়ে বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের যে চেষ্টা চলছিল এবং সি.এম.এস জেনারেশন বক্রেশ্বরের জন্য যে বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের চেষ্টা চলছিল, তার উপরে প্রচন্ড বাধা আসবে। আমি মনে করি মহারাষ্ট্রের জাতীয় স্বার্থ বিরোধী সিদ্ধান্ত বি.জে.পি, শিব সেনা সরকার নিয়েছে শুধু মাত্র রাজনৈতিক ফাঁয়দা তোলার জন্য, এনরনকে বাতিল করার যে সিদ্ধান্ত নিয়েছে, এই হাউস থেকে তার নিন্দা করা উচিত।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত ৩ বছর ধরে আমার এলাকার একটা কাঠের ব্রিজকে কংক্রিটের ব্রিজ করার জন্য দাবি জানিয়ে আসছি। সেই ব্রিজটা হচ্ছে, হোটেল সূর্যপুর খালের উপরে মীরপুর ব্রিজ। এই ব্রিজের উপরে নির্ভর করে ৬০ হাজার মানুষের জীবন-জীবিকা। এখানকার বিস্তির্ণ এলাকার মানুষ যারা সবজি ব্যবসায়ী তারা এই ব্রিজের উপর দিয়ে আসা-যাওয়া করে। এই ব্রিজটি ভগ্ন অবস্থায় আছে। এলাকায় কোনও খুন-জখম হলে পুলিশের গাড়ি সেই ব্রিজের উপর দিয়ে যেতে পারেনা। এখানকার সবজী ব্যবসায়ীদের জীবন-জীবিকা স্তব্ধ হয়ে গেছে, তারা বাজারে আসতে পারছে না। আমি এই বিষয়টি পূর্ত মন্ত্রীর কাছে লিখিতভাবে জানিয়েছি। এই ব্রিজটি কংক্রিটের ব্রিজ না হলে এলাকার মানুষ বারুইপুর বাজারে তাদের জিনিস-পত্র নিয়ে বিক্রয় করার জন্য আসতে পারে না। আমি আবার পূর্ত মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে এই ব্রিজটি কংক্রিটের ব্রিজে পরিণত করা হয় যার উপরে হাজার হাজার মানুষের জীবন-জীবিকা নির্ভর করছে।

## LAYING OF REPORTS

### Annual Reports and Audited Accounts of the West Bengal Forest Development Corporation Limited for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89 and 1989-90

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Annual Reports and Audited Accounts of the West Bengal Forest Development Corporation Limited for the years 1985-86, 1986-87, 1987-88, 1988-89, and 1989-90.

### Annual Reports along with Memoranda of the Public Service Commission, West Bengal for the years 1985-86, 1986-87, 1987-88 and 1988-89

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Reports along with Memoranda of the Public Service Commission, West Bengal for the years 1985-86, 1986-87, 1987-88 and 1988-89.

## LEGISLATION

### The West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1995.

**Mr. Speaker :** I have received a notice under Rules of Procedure 73 sub-rule (1) from Shri Saugata Roy to oppose introduction of the West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1995. Now, this House does not have a convention of seeking leave to introduce a bill. That is why it is not attracted.

[2-00 — 2-10 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি এখানে ৭৩(১) রুলটা উল্লেখ করতে চাই। আপনারা আমার চেয়ে ভালই জানেন। ওই রুলে বলা আছে 73(1) says—if a motion for leave to introduce a Bill is opposed, the Speaker, after permitting, if he thinks fit, a brief explanatory statement from the member who moves and from the member who opposes the motion, may, without further debate, put the question আজকে অর্ডার পেপার যদি দেখেন তো দেখবেন সেখানে লেখা রয়েছে...Shri Ashok Bhattacharya to introduce the West Bengal Municipal Corporation (Amendment) Bill, 1995. He is not seeking leave to Introduce. I am opposing this on some technical grounds...নর্মালি এটা

আমরা করি না। সেটা ঠিকই, তবু মনে হয়েছে এই বিল ইনট্রোডাকশনের ব্যাপারে কিছু সিরিয়াস ল্যাকুনা রয়েছে। যদি এই হাউসে এ ব্যাপারে আপনার জাজমেন্ট পাওয়া যায়, তাহলে ভবিষ্যতে এই নিয়ে আর কনফিউশন হবে না।

**Mr. Speaker :** Mr. Roy, I am coming back on a technical point because this House does not have a convention of having the system of leave to introduce any bill. Rule 73(1) is not generally attracted to this provision. This is only the introduction of the Bill. Leave to introduce a bill is a separate stage. Introduction of a bill is a stage which comes after that stage. Leave is granted if leave is sought for. In this case, no leave is sought for. Here is straightway—the introduction of the Bill. Here no leave is being sought for. Rule 73(1) is not being attracted. As such, the notice is technically out of order and I cannot allow the notice. But after he has introduced the Bill, if you have any comments, then you can make.

**Shri Ashok Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Municipal Corporation (Amendment) Bill, 1995.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Speaker :** Mr. Bhattacharya, there is one question which arises in the mind of many people including myself. My department has found it to be technically in order. It may be technically in order. But this bill seeks to introduce several other independent bills. It is not in the form a Finance Bill where several taxation laws are amended by one bill. You are seeking to amend several municipal bills by one bill. Why did you not introduce separate amendment bill for each separate act? What is the reason? (Pointing his finger to Shri Saugata Roy) I think that is your objection? We will have that clarification.

**শ্রী অশোক ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসলে চারটে কর্পোরেশন বিল। যে বিষয়গুলিকে বিলের এই সংশোধনীর অন্তর্ভুক্ত করতে চেয়েছি, সেই বিষয়গুলি একই ধরনের। মূলত ৪টি কর্পোরেশনের আইনের মধ্যে একটা সামঞ্জস্য আনা। তার সঙ্গেও অনেকগুলি বিষয় পশ্চিমবঙ্গ পৌর আইনের সঙ্গে সামঞ্জস্য আনা। যেহেতু বিষয়গুলি একই ধরনের। হাওড়া কর্পোরেশন ছোট কর্পোরেশন। একটা বাদ দিয়ে ইতিপূর্বে হাউসে কর্পোরেশন লজ অ্যামেন্ডমেন্ট বিল করা হয়েছে। সেই সংশোধনী বিলগুলি এখানে পাস হয়েছিল।

**মিঃ স্পিকার :** প্রশ্ন উঠেছে স্বাভাবিক, একটা হাওড়া মিউনিসিপ্যাল অ্যাক্ট আইন আছে। এই আইন দিয়ে হাওড়া মিউনিসিপ্যাল অ্যাক্ট অ্যামেন্ডমেন্ট সার্টেন প্রভিসন যদি রাখেন তাহলে সেই অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট বিকামস এ পার্ট অফ দি মেইন অ্যাক্ট। অ্যামেন্ডমেন্ট

হলে It becomes a part of the main act. This Bill will never become part of the main Howrah Municipal Act. It will remain a separate act by itself. You will always have to refer to the West Bengal Municipal Corporation (Amendment) Bill by virtue of which this section has become amended. If it is a separated bill, then that bill will be incorporated into the main act itself. Afterwards, will it be required to be referred to the main Act? What is happening several bills will always be referred back to this Bill for amending the clause. It would have been a matter of much convenience if you could bring about a separate amendment bill. আসলে আমরা এই ভাবে বিল উত্থাপন করেছি। সেই অবস্থার পরিপ্রেক্ষিতে আমরা এই বিল এনেছি। সেপারেট বিল আনলে কোনও অসুবিধা হত না, আলাদা আলাদা ভাবে আলোচনা করা যেত। এইভাবে করেছি এই জন্য যে, কনভেনশন অনুযায়ী বিলটি এনেছি।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে, ইয়েস মিঃ রায়।

**শ্রী সৌগত রায় ঃ** হিস্টোরিক্যালি মনে রাখতে হবে, স্যার, একটা কলকাতা কর্পোরেশন ছিল। পশ্চিমবাংলায় বাকি সমস্ত মিউনিসিপ্যালিটি ছিল। তখন একটা কলকাতা কর্পোরেশন অ্যাক্ট ছিল আর একটা বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট ছিল। এগুলি কম্পোজিট অ্যাক্ট। পরবর্তীকালে বামফ্রন্ট সরকারের সময়ে হাওড়া কর্পোরেশন হল। তারপর বুদ্ধদেববাবু যখন মন্ত্রী ছিলেন তখন স্যার, চন্দননগর, আসানসোল, শিলিগুড়িকে কর্পোরেশন করা হল। তখন স্যার, আমি সিলেক্ট কমিটিতে ছিলাম। এই ব্যাপারে সেখানে দীর্ঘ আলোচনা হয়েছে। তিনটি আলাদা আলাদা বিল এসেছে। পশ্চিমবাংলায় মোট চারটি কর্পোরেশন তৈরি হয়েছে। এই চারটি কর্পোরেশন তৈরি হবার পরেও একটা ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টকে ট্যোটালি অ্যামেন্ডমেন্ট করা হয়েছে এবং এটিরও একটা আলাদা অ্যাক্ট আছে, ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট যেটা বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টকে অ্যামেন্ড করেছে। কিন্তু ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন ল'স (অ্যামেন্ডমেন্ট) বিল এটা আজকে কনফিউশান হবে ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের সঙ্গে। সেইজন্য আমার মনে হয় এবং আপনার কাছে বিনীত ভাবে নিবেদন যে, আজকে মন্ত্রী মহাশয় এই বিলটি ইন্ট্রোডিউস না করে উইথড্র করুন। দুটো জিনিস হতে পারে—একটা হচ্ছে উনি এটা সিলেক্ট কমিটিতে পাঠিয়ে দিন, সিলেক্ট কমিটির রিপোর্ট করে আলাদা ভাবে করে নিন। কিম্বা আজকে উনি এই বিলটি ইন্ট্রোডিউস না করে ফেরত নিন। আর একদিন আমরা আলাদা ভাবে আলোচনা করব। এখানে বলা হয়েছে তিনটি বিলে সিমিলার চেঞ্জ। কিন্তু একটা জায়গায় হাওড়ার ক্ষেত্রে একটা একদম ডিসিমিলার চেঞ্জ রয়েছে। স্যার, এটার সঙ্গে কোনও যোগাযোগ নেই। স্যার, আপনি দেখলে বুঝবেন যে, হাওড়ায় ওরা প্রপার্টি ট্যাক্সের অ্যাসেসমেন্টটা এবারে আলাদা ভাবে করেছে। সুতরাং এখানে উনি হাওড়ার ক্ষেত্রে ডিফারেন্ট অ্যাসপেক্ট ঢুকিয়ে দিয়েছেন। উনি যে বললেন সবগুলির চেঞ্জ একই ধরণের, তা নয়। হাওড়ার ক্ষেত্রে এ থেকে একটা ডিসক্রিপেন্সি আছে। সেইজন্য স্যার, আমার মনে হয়, ইট উইল বি সেটিং এ ব্যাড প্রিসিডেন্ট। উনি হাওড়ায় আগে এটা করেছিলেন।

**Mr. Speaker :** The Bill itself is not bad in law. It may create certain complication at the time of application of the relevant bill with reference to the other bills. But that is their discretion. It is not bad in law. It is not technically defective. কোয়েশ্চেন ছিল যে, সেপারেট বিল করা যেত। সেপারেট বিল করলে ইট উইল বি কনভিনিয়েন্ট, এই বিলের মধ্যে অ্যাবজর্ব হয়ে যেত। They have chosen that. It is their option.

Now, there are motions for referring the Bill to the Select Committee by Shri Prabir Banerjee and Shri Ajoy Dey and there is motion for circulation of the Bill by Shri Abdul Mannan.

Now, Shri Prabir Banerjee may move his motion.

**Shri Prabir Banerjee :** Sir, I beg to move that the Bill be referred to the Select Committee consisting of the members namely (1) Shri Ashoke Bhattacharya, Minister-in-Charge, Municipal Affairs Deptt., (2) Shri Lakshmi Dey, Chief Whip (3) Shri Robin Mondal (4) Shri Robin Deb (5) Shri Kripasindhu Saha (6) Shri Shish Mohammad (7) Shri Sakti Bal (8) Dr. Manas Bhunia (9) Shri Subrata Mukherjee (10) Shri Abdul Mannan (11) Shri Debaprasad Sarkar and (12) Shri Gyan Singh Sohan Pal with instructions to submit the report by 31st December, 1995 and that the quorum be fixed at one-third.

**Mr. Speaker :** Now Mr. Abdul Mannan may move his motion.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st December, 1995. স্যার, আপনি ইন্টারাপ্ট করে আমাদের বক্তব্য বলে দিয়েছেন। আমাদের লিডার অফ দি অপোজিশন আজকে সকালে মাননীয় মন্ত্রীর সঙ্গে বলেছিলেন। সেখানে তিনি মন্ত্রী মহাশয়কে বোঝাবার চেষ্টা করেছিলেন। কিন্তু তখন পর্যন্ত আমি বিলটি পুরোপুরি পড়িনি। পরবর্তীকালে সবটা পড়ে যেটা দেখলাম, সত্যিই অসুবিধা রয়েছে। এর আগে মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, আইন সমূহের যে সংশোধন এখানে আনা হয়েছে, আগের হাউসে এই রকম নজির আছে। তখন কিন্তু যে চারটি কর্পোরেশনের অ্যামেন্ডমেন্ট ছিল সেগুলি ছিল সিমিলার অ্যামেন্ডমেন্ট। কিন্তু আজকে আমরা স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনসে দেখতে পাচ্ছি, টোটাল বিলের কনটেকস্টে দেখতে পাচ্ছি যে সব মিউনিসিপ্যালিটিগুলির ক্ষেত্রে একই রকম অ্যামেন্ডমেন্ট আসছে না। বিভিন্ন রকম কর্পোরেশনগুলির ক্ষেত্রে বিভিন্ন রকম অ্যামেন্ডমেন্ট আসছে। সেইক্ষেত্রে স্যার, আমার মনে হয়, এটা আরও একটু এলাবোরেটলি করার দরকার আছে।

[2-10 — 2-20 p.m.]

এটাকে আজকে উইথড্র করে নিন, করে সিলেক্ট কমিটিতে পাঠান বা অন্য ভাবে

এটাকে নিয়ে আসুন ভালো ভাবে। আমার মনে হয় মাননীয় সৌগত বাবু ঠিকই বলেছেন। আপনিও নীতিগতভাবে মেনে নিয়েছেন। চারটে কর্পোরেশনের চারটে আলাদা বিল নিয়ে আসুন। কিন্তু একটা আইন প্রণয়ন করতে গিয়ে, তাড়াহুড়ো করার ব্যাপার নেই বা জরুরি ব্যাপারও নেই, নির্বাচনও সামনে নেই। সুতরাং স্যার, যেটা নীতিগত ভাবে মেনে নিয়েছেন সেটা কার্যকর করার জন্য মন্ত্রী মহাশয়কে বলুন। এখানে জেদের ব্যাপার নেই। লিডার অফ দা অপজিশনও ওনাকে বলেছেন। কিন্তু আমরা দেখলাম ওনার যুক্তিটা গ্রহণযোগ্য নয়। পাবলিক ওপনিয়িন নিন, এখন এটাকে ডেফারড্ করুন, এটা অন্য সময় নিয়ে আসুন।

**মিঃ স্পিকার ঃ** এটায় রাজি আছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এই যে সংশোধনটা আনা হয়েছে, এটা তাড়াতাড়ি করা দরকার। কাজেই আব্দুল মান্নান মহাশয় যেটা বলছেন, আমি তার বিরোধিতা করছি।

The motion of Shri Prabir Banerjee that the Bill referred to the Select Committee consisting of the members, namely :-

*1. Shri Ashoke Bhattacharyya, Minister-in-charge of Municipal Affairs Deptt.

2. Shri Lakshmi Dey, Chief Government Whip

3. Shri Rabin Mandal

4. Shri Rabin Deb

5. Shri Kripasindhu Saha

6. Shri Sish Mohammad

7. Shri Sakti Bal

8. Shri Manas Bhunia

9. Shri Subrata Mukherjee

10. Shri Abdul Mannan

11. Shri Deba Prasad Sarkar, and

12. Shri Gyan Singh Sohan Pal

with the instructions to submit their report by 31st December, 1995 and

that the quorum of the Select Committee be fixed at one-third, -was then put and lost.

The motion of Shri Abdul Mannan that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st December, 1995, was then put and lost.

**Shri Ashoke Bhattacharyya :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1995, be taken into consideration.

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগেই বলেছি যে, দি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল কর্পোরেশন ল'জ অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৫, যেটা নিয়ে এসেছেন সেটার ব্যাপারে আমাদের কতগুলো আপত্তি ছিল, সেইগুলো আমাদের দলের পক্ষ থেকে মাননীয় সৌগত বাবু তুলেছিলেন, আমিও তুলেছিলাম এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের সঙ্গে আলোচনাও করেছিলাম। আপনিও নীতিগত ভাবে এটা মেনে নিয়েছেন। একটা আইন প্রণয়ন হোক, এটা আমরাও চাই। কিন্তু আইন প্রণয়ন করতে গিয়ে কিছু কিছু ক্ষেত্রে যদি কিছু ত্রুটি থাকে তার ফলে সাধারণ মানুষকে কিছু কিছু ক্ষেত্রে হ্যারাসড হতে হয় এবং যে উদ্দেশ্য নিয়ে এই আইন প্রণয়ন ও সংশোধন করতে চাইছি, সেই উদ্দেশ্যটা ব্যহত হয়। আমরা আগেও বলেছি চন্দননগর, শিলিগুড়ি, আসানসোল কর্পোরেশনের ক্ষেত্রে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে, হাওড়ার ক্ষেত্রে তা আনা হচ্ছে না। কতগুলো ক্ষেত্রে দেখা যাচ্ছে কিছু কিছু পাওয়ার কোথাও কোথাও ডি-সেন্ট্রালাইজড্ করার চেষ্টা আছে। সব ক্ষেত্রে আমাদের আপত্তি না থাকাই স্বাভাবিক। কারণ, কোথাও যদি কর্পোরেশনগুলোকে অধিক ক্ষমতা দেওয়া হয়, সেক্ষেত্রে আমাদের আপত্তি না থাকাটাই স্বাভাবিক। কিছু কিছু আছে পঞ্চায়েত এরিয়া, যেসব অ্যাডেড এরিয়া হিসাবে যুক্ত হয়েছে কর্পোরেশনে। সেখানে আগে যে অ্যামেন্ডমেন্ট হয়েছিল, সেখানে রি-অ্যাসেসমেন্টের সুযোগ থাকবে। বা, যারা বাড়ির প্ল্যান করেছিল, তাদের কর্পোরেশনের ক্ষেত্র থেকে এক্সটেনশন দেওয়া হয়েছে। ট্যাকসেশনের ক্ষেত্রে যে সুযোগ দেওয়া হয়েছে, সেখানে আমাদের আপত্তি নেই। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের অ্যাসেসমেন্টের ব্যাপারে যেটা দিয়েছেন সেটার ক্ষেত্রে কতগুলো জায়গায় আমরা বারবার বলেছি। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের অ্যাক্ট-এর সংশোধন যখন আনা হয়েছিল, তখনও আমরা বলেছিলাম। এটা যদি রিভিউ কমিটিতে যায়, কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটিতে যেটা হয়েছে, সেখানে রিভিউ কমিটিতে যারা কর্পোরেশন ফর্ম করছে, সেখানে যে সুযোগ দিচ্ছেন—অ্যাথিলেট বডির কাছে ট্যাক্স পেয়াররা তাঁদের অ্যাসেসমেন্টের জন্য অ্যাপিল করতে পারেন। আগে সুযোগ ছিল সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের কাছে সরাসরি অ্যাপিল করার। আপনি সেটা তুলে দিয়েছেন, এটা কর্পোরেশনের উপরে ছেড়ে দিয়েছেন। এর আগে মাননীয় মন্ত্রী মহোদয়কে আমরা বলেছিলাম। তাতে আপনি বলেছিলেন, যে ওয়ার্ড কাউন্সিলররা আছেন তাঁদের হেয়ারিংয়ের সময়ে বাইরে রাখা হয়েছে। তবুও কিন্তু এতে তাঁদের প্রভাব বিস্তার হচ্ছে। সেন্ট্রাল ভ্যালুয়েশনে যাঁরা অ্যাসেসমেন্ট করছেন, তাঁদের কাছে হেয়ারিং হলে একটা অ্যাসেসমেন্ট হত। আমাদের মনে হচ্ছে যে, এইক্ষেত্রে ইনজাস্টিস হচ্ছিল। এটা আমরা আগে বলেছিলাম, কিন্তু মন্ত্রী মহোদয় কিছু করলেন না। বেশিরভাগ ক্ষেত্রে আমরা দেখছি যে সেকশন অ্যাড করা হয়েছে। যেমন দেখুন, একটা সেকশন হয়েছে, তারপর 'এ' ইনসার্ট করছেন। রিটায়ারমেন্টের ব্যাপারে আমরা অনেক জায়গায় দেখছি যে আপনি ৬০ বছরের বেশি কাউকে রাখতে চাইছেন না। কিন্তু ১৭(এ) তে আপনি বলেছেন, ১৭'এর সঙ্গে 'এ' অ্যাড করে বলেছেন ৬০ বছরের বেশি রাখতে পারেন উইথ দি পার্মিশন অব দি স্টেট গভর্নমেন্ট। কিন্তু এই যে পার্মিশন আপনি দিচ্ছেন, বেশিরভাগ ক্ষেত্রেই দেখছি একজিকিউটিভ অফিসার বা অফিসার র‍্যাংকের লোকেরা সেটা পাচ্ছেন। সেখানে বেশিরভাগ

ক্ষেত্রে দেখা যাচ্ছে যে রিটায়ারমেন্টের পরে তাঁরা এক্সটেনশনে আছেন। কিন্তু কতদিন রাখবেন তা বলছেন না। এইক্ষেত্রে স্টেট গভর্নমেন্টের কাছে যদি একটা বাইন্ডিং দেওয়া হত যে কতদিন রাখতে পারবেন, তাহলে ভাল হত। ১৭(এ)(২) তে দেখা যাচ্ছে, আপনি বলছেন, প্রায়র স্যাংশন অব দি স্টেট গভর্নমেন্ট। সেখানে একটা লিমিটেশন যদি বলে দিতেন তাহলে ভাল হত। কিন্তু সেটা বলে দেওয়া নেই। এই রকম কিছু কিছু অস্পষ্টতা আছে। সেকসান ১০৬তে আপনি বলেছেন, প্রিপারেশন অব ভ্যালুয়েশন অব অ্যাসেসমেন্ট, সেখানে আমাদের কাছে অস্পষ্টতা থেকে যাচ্ছে। এটা আমরা আপনাকে বলেছিলাম, আপনি শুনলেন না। তারপর ফায়ার সেফটি সার্টিফিকেট দেবার ব্যাপারে মিউনিসিপ্যালিটিগুলোর ক্ষেত্রে আমরা বলেছিলাম। যেখানে আমাদের মুল কথাই আপনি শুনলেন না, সেখানে মুল বিলকে আমরা টোট্যালি সাপোর্ট করে বলতে পারি না। এই বিলের মধ্যে অস্পষ্টতা রয়েছে। সেজন্য এটাকে সমর্থন করা যাচ্ছে না। আপনাদের একটা টেন্ডেন্সী হয়ে গেছে মিউনিসিপ্যাল বিলগুলোর উপরে বিরোধীদের সঙ্গে আলোচনা করবেন না। বিরোধী দলের সঙ্গে যে আলোচনা কবার, তাদের মতামত নেওয়ার দরকার আছে, এটা আপনারা ভুলে যান। আমরা কিছু বললেই সেটা টার্ণ ডাউন করে দেওয়ার প্রবণতা দেখা যাচ্ছে। আপনারা সংখ্যাধিক্যের জোরে আমাদের কথা মানছেন না। দলীয় স্বার্থে চন্দননগর কর্পোরেশনে অ্যাড করলেন। শিলিগুড়ি কর্পোরেশনে অ্যাডেড এরিয়া নিয়ে এলেন, জলপাইগুড়িতে নিয়ে এলেন। বাড়ান, কিন্তু এই যেটা করছেন এটা রাজনৈতিক চিন্তাধারার জন্য করছেন। যেমন দেখুন, আসানসোলের ক্ষেত্রে ডিলিমিটেশন করলেন। আমরা প্রত্যেকটি ক্ষেত্রে বলেছি, আপনি শোনেননি। আজকে চন্দননগরে কোর্ট কেস হোল। হেয়ারিং হল, স্পষ্ট রায় নেই। যার জন্য সেখানে নির্বাচনে কেউ কেউ দাঁড়াতে পারলেন না। এটা আপনি করলেন। এটা করার কারণ আমরা বুঝি। কারণ এটা না করলে আপনাদের রাজনৈতিক স্বার্থ চরিতার্থ হয় না। বানতলায় গিয়ে দেখুন। এটাকে ক্যালকাটা কর্পোরেশনের মধ্যে নিয়ে এলেন। সেখানে গেলে বোঝা যায় না এটা কর্পোরেশন, না গ্রামাঞ্চল।

[2-20 — 2-30 p.m.]

আপনারা যখন কর্পোরেশনে অ্যাডেড এলাকাকে যোগ করলেন তখন তার ডেভেলপমেন্টের ব্যাপারে খুব একটা এগিয়ে আসেননি। সেখানে দেখা যাচ্ছে ডেভেলপমেন্টের দিকে না তাকিয়ে বেশিরভাগ ক্ষেত্রে দলীয় ইন্টারেস্ট বেশি করে দেখেছেন এবং এলাকাগুলোকে ইনক্লুড করেছিলেন। সেখানে যে গ্রামটাকে কর্পোরেশনে আনা হল তার ফেসিলিটি বাদ দিয়ে কাজ করছেন, ফলে তার সব রকমের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। কর্পোরেশনে যুক্ত হওয়ার পরে তার যে ডেভেলপমেন্ট হওয়ার কথা ছিল তা হচ্ছে না। পঞ্চায়েত এলাকাতে থাকার ফলে নির্বাচনে জয়ী হওয়ার পরে তারা থ্রি টায়ার সিস্টেম যুক্ত হত, কিন্তু আজকে কর্পোরেশনে চলে আসার পর ওই থ্রি টায়ার সিস্টেমের সুযোগ সুবিধার থেকে বঞ্চিত হল। সেখানে আপনার যে বেনিফিট দেওয়ার দরকার ছিল সেটা আপনি দিতে পারছেন না। তারা পঞ্চায়েতের মধ্যে থাকলে পরে বাড়িগুলোর ক্ষেত্রে যে অ্যাসেসমেন্ট করার একটা সিস্টেম ছিল, কর্পোরেশনে আসার ফলে সেখানে রি-অ্যাসেসমেন্ট করা হল এবং সেখানে বাড়ির যে ট্যাক্স কণফ্রায়েড

এলাকাতে ছিল, কর্পোরেশনে আসার ফলে সেই বাড়ির ট্যাক্স বাড়িয়ে দিলেন। তাহলে আপনারা তাদের সুযোগ দিতে পারলেন না, কিন্তু ট্যাক্স বাড়িয়ে দিলেন। তারপরে আপনারা ডিলিমিটেশন করে এমন অবস্থা করলেন যে ভোটার সংখ্যা ঠিকভাবে থাকল না। আপনি কর্পোরেশন এরিয়াতে পুরনো পঞ্চায়েত এলাকাকে আনবার ফলে, আগে ওই পঞ্চায়েত এলাকাতে যে ভোটার সংখ্যা ছিল নতুন অ্যাডেড এরিয়া হিসাবে হওয়াতে তার চেয়ে কমে গেল। সেখানে পঞ্চায়েত এলাকাতে থাকার সময়ে যেখানে ৪ হাজার ভোটার ছিল, সেটা অ্যাডেড এরিয়াতে আসার ফলে ভোটার সংখ্যা কমে ৩ থেকে সাড়ে ৩ হাজারে এসে দাঁড়াল। এই জিনিস আমরা আসানসোল, চন্দননগর এবং শিলিগুড়ির ক্ষেত্রে দেখতে পেয়েছি। আপনি ভোটারের প্রায়োরিটি রাখতে পারেননি। সুতরাং ইকোনিমিক্যালি বলুন, জিওগ্রাফিক্যালি বলুন, আজকে এই অ্যাডেড এরিয়াগুলোকে এমন অবস্থার মধ্যে রেখেছেন যে সমতা আনতে পারেননি। কর্পোরেশন এবং পঞ্চায়েতের মধ্যে যে সমতার দরকার ছিল সেটা আনতে পারেনি, অথচ জোর করে গায়ের জোরে কর্পোরেশনে ঢুকিয়ে দিয়েছেন। এই বিষয়ে আমাদের ওপিনিয়ন পর্যন্ত নেননি। এই যে অ্যাডেড এরিয়া যুক্ত করলেন এই জিনিস আমরা কি কর্পোরেশন কি মিউনিসিপ্যালিটি সর্বক্ষেত্রে দেখছি। আপনারা দেখলেন পঞ্চায়েতে জিততে পারব না, অতএব কর্পোরেশনে এনে ভোটার লিস্ট কারচুপি করে জিততে পারবেন। আপনারা যখন পঞ্চায়েতের এরিয়াকে কর্পোরেশনে আনছেন তখন ওখানকার ভোটার লিস্ট আর আনছেন না। সুতরাং এটা শুধুমাত্র রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করার জন্য বিলটিকে এনেছেন। আপনি এখনো এই সম্পর্কে সুস্পষ্ট আইন তৈরি করলেন না, একটা অস্পষ্টতার মধ্যে রেখে দিয়েছেন। আমরা মাননীয় মন্ত্রীকে বলেছিলাম যে এই বিলটা আনার আগে আলোচনা করে জানুন এবং ৪টি পৌরসভা নিয়ে আলাদা আলাদাভাবে আলোচনা করে তার প্রবলেম গুলো কি কি সেটা দেখা দরকার। সেসব না করেই শুধু মাত্র রাজনৈতিক কারণে বিলটি এনেছেন। আপনি এই বিলটি এনে একটা প্রবলেম প্রডিউস করেছেন এবং এই কারণে বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মনোযোগ দিয়ে মান্নান সাহেবের বক্তব্য শুনলাম। এর মধ্যে থেকে এটাই বুঝতে পারলাম যে বিরোধীদের সঙ্গে আলোচনা না করে বিলটি এনে খুব অন্যায় হয়ে গেছে। উড়িষ্যার নির্বাচনের সময়ে কংগ্রেসিরা কি করেছিলেন নিজেরা চিন্তা করুক। মিউনিসিপ্যালিটি এবং পঞ্চায়েতকে ভেঙ্গে দিয়ে গণতন্ত্রকে একেবারে শেষ করে দিয়ে নতুন ইতিহাস তৈরি করেছিলেন। উড়িষ্যার কংগ্রেস সরকার ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সমস্ত নির্বাচন বন্ধ করে দিয়েছিলেন এবং মিউনিসিপ্যালিটি ভেঙ্গে দিয়ে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দিয়েছিলেন। ওরাই কিনা আজকে গণতন্ত্রের কথা বলছেন। সেখানে বামফ্রন্ট সরকার তার জন্মলগ্ন থেকেই বিকেন্দ্রীকরণের মাধ্যমে বাজেটের ৫০ ভাগ টাকা পঞ্চায়েত এবং মিউনিসিপ্যালিটির মাধ্যমে খরচ করেছেন। আজকে যে সমস্ত সংশোধনী বিল এসেছে সেগুলো সবই ১৯৩২ সালের মিউনিসিপ্যাল অ্যাক্টে ছিল। সেই অ্যাক্টটাকে পরিবর্তন করে আস্তে আস্তে নতুনভাবে চালানোর জন্য এই বিলটি আনা হয়েছে।

উনি ভ্যালুয়েশন বোর্ডের কথা বলেছেন। ভ্যালুয়েশনের কাজে সমতা রাখার জন্য এই বিল আনা হয়েছে। সেখানে এপিল করার সুযোগ আছে, অসুবিধার কোনও অবকাশ নেই। ফায়ার প্রটেকশনের ক্ষেত্রে ফায়ার ব্রিগেড, ফায়ার সেফটির সমস্ত সুযোগ-সুবিধার কথা এতে বলা হয়েছে। ফায়ার ব্রিগেড এলেই মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশন যাতে জল দেয় তার কথা এতে বলা আছে। কিন্তু এখন থেকে বাই ল-স্ এবং রেজুলেশন-এর মাধ্যমে করা হল সরকারের অনুমোদন আর নিতে হবে না, এখন পঞ্চায়েত অনুমোদন দিতে পারবে। কর্মচারিদের বয়সের ব্যাপারে মাননীয় সদস্য কি বললেন—তা ঠিক বোঝা গেল না। ৬০ বছর বয়সের ব্যাপারে কি আপত্তি করলেন বোঝা গেল না। কাজের একটা নির্দিষ্ট বয়স-সীমা থাকা উচিত, না হলে বিতর্কের সৃষ্টি হতে পারে। তবে একসেপশনালি কেসে কাউকে রাখা যেতে পারে, তবে সেজন্য রাজ্যসরকারের অনুমোদন নিতে হবে। কিন্তু মেজর অংশের জন্য করা সম্ভব নয়। অবসর না নিয়ে নতুন লোক চাকরি পাবে কি করে? এতে ওঁদের অসুবিধার কারণ বুঝতে পারলাম না। এই বিলের মধ্যে দিয়ে মিউনিসিপ্যালিটি, কর্পোরেশনগুলোকে নতুন অধিকার দেওয়া হয়েছে ক্ষমতা দেওয়া হয়েছে। ওয়ার্ড-কমিটি গড়ে জনগণের হাতে ভোটের ক্ষমতা দেওয়া হয়েছে। গণতন্ত্রকে সম্প্রসারিত করার যে নীতি সেই নীতিই এর মধ্যে দিয়ে প্রতিফলিত করতে চেয়েছেন বামফ্রন্ট সরকার। ওঁদের নীতি স্বৈরতান্ত্রিক নীতি, সমস্ত গণতান্ত্রিক ব্যবস্থাকে ভেঙ্গে ফেলে ক্ষমতা কেন্দ্রীকরণের নীতি। এটা আজকেও দেখছি, অতীতেও দেখেছি। স্বাভাবিক ভাবেই ওঁরা এই বিলকে সমর্থন করতে পারেননি। ওঁরা মানুষকে বিশ্বাস করেন না, গণতন্ত্রকে বিশ্বাস করেন না। ওঁদের দলই তো স্বৈরতান্ত্রিক দল। আমরা গণতন্ত্রে বিশ্বাস করি, মানুষের উপর আমাদের আস্থা আছে এবং রাখতে চাই তাই বামফ্রন্ট সরকার আজকে এই আইনকে সংশোধন করে গণতান্ত্রিক ব্যবস্থাকে সম্প্রসারিত করার চেষ্টা করেছেন। সেই জন্য সকলে এই বিলকে সমর্থন করবেন এবং জনগণও সাধুবাদ দেবেন বলে আমি মনে করি। আজকে পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটির নির্বাচন হয়েছে। অনেক জায়গায় আমরা জিতেছি, আবার অনেক জায়গায় কংগ্রেস জিতেছে। সেখানে আপনারা কাজ করে দেখান। বামফ্রন্টের পরিচালিত মিউনিসিপ্যালিটির সঙ্গে কংগ্রেস পরিচালিত মিউনিসিপ্যালিটির প্রতিযোগিতা হোক। আজকে মানুষই সেটা বিচার করবে। বিরোধী দলের সঙ্গে পরামর্শ না করে এই বিল আনার জন্য কি অপরাধ হয়েছে তা বুঝতে পারছি না। তাই আজকে বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক ব্যবস্থায় কি গ্রামের মানুষ, কি শহরের মানুষ সকলের কাছে ক্ষমতা পৌঁছে দিয়েছেন। আজকে শতকরা ৫০ ভাগ টাকা নির্বাচিত প্রতিনিধিদের হাত দিয়ে খরচ করা হচ্ছে। কোথাও দুর্নীতি হলে সেটা জনগণ দেখবে। সেই জন্য আজকে ওয়ার্ড কমিটি করা হয়েছে। একটা দুর্নীতিমুক্ত প্রশাসন তৈরি হবে, মানুষের অধিকার সেখানে দেওয়া হবে এবং হচ্ছেও। আমি আশা করব যে বিল এসেছে সেই বিলকে বিরোধীরা-সহ সকলেই সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি এই বিলটাকে সমর্থন করছি।

সমর্থন করছি ২টি কারণে। এই বিলটার উদ্দেশ্য কি, ৪টি কর্পোরেশনের ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করা। স্যার, আমরা দেখছি উড়িষ্যায় কংগ্রেস গভর্নমেন্ট হওয়ার পরে সমস্ত মিউনিসিপ্যালিটি ভেঙে দেওয়া হয়েছে। এই রাজ্যে যে যাই বলুক, যতই আজকে চেঁচাক না কেন, ত্রুটি থাকতেই পারে, ত্রুটি থাকা স্বাভাবিক, কিন্তু কথাটা হচ্ছে ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করে তার সুযোগ যতটা দেওয়া যায় নির্বাচিত প্রতিনিধিদের হাতে, এই আইনের ফলে সেই কাজটা করা সম্ভব হবে। কর্পোরেশনগুলি নিজস্বভাবে পরিচালিত হবে, নিজস্বভাবে তারা আইন তৈরি করতে পারবেন। ফায়ার ব্রিগেড যেটা গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল নিয়ন্ত্রণ করত, যেটা আমাদের সরকার অনুমোদন দিত, তার সমস্ত স্টাফ নিয়োগ থেকে সব করত, সেই ফায়ার ব্রিগেড এই কর্পোরেশনগুলি নিয়ন্ত্রণ করবে। হাওড়া, চন্দননগর, শিলিগুড়িতে তারা সেখানে ফায়ার ব্রিগেডকে পরিচালনা করতে পারবেন। ঐ সমস্ত এলাকায় বহুতল বাড়ি আছে, হোটেল, লজ ইত্যাদি তৈরি হলে সেখানে কর্পোরেশনের ফায়ার পারমিশন নিতে হবে, ফায়ার সার্টিফিকেট নিতে হবে। এটা আগে ছিল না, এখন নতুন করে এই জিনিসটা করা হচ্ছে। ফায়ার ব্রিগেড এর কর্মচারিদের জন্য যে লোক নিয়োগ পি.এফ., ই.এস.আই., গ্র্যাচুইটি সমস্ত কিছু তারা কর্পোরেশন থেকে ইনট্রোডিউস করতে পারবেন। সেখানে বিল্ডিং থেকে আরম্ভ করে সমস্ত কিছু সুবিধার জন্য সুয়ারেজ ড্রেনেজ সব কিছুর অ্যারেঞ্জমেন্ট তারা করতে পারবেন। এই বিলের বিরোধিতায় ওনারা আপত্তি করছিলেন, আপত্তি করার কারণ হচ্ছে বিলটা উইথড্র করা। বিলটা আনার ফলে কি গণতন্ত্র সঙ্কুচিত হচ্ছে? আজকে সরকার থেকে তাদেরকে ক্ষমতা দেওয়া হচ্ছে, তাদের নিজস্ব সুবিধা মতো কর্পোরেশন এরিয়াতে মানুষের স্বার্থে, জনসাধারণের স্বার্থে সেখানে ঘনবসতি এলাকায় যাতে সুন্দর করে জলের ব্যবস্থা, আলোর ব্যবস্থার সম্প্রসারণ করতে পারেন, মানুষের সুবিধার্থে বাড়িঘর তৈরি করতে পারেন, তার জন্য এই বিলটা আনা হয়েছে। ইচ্ছা করলে পশ্চিমবঙ্গ সরকার কিংবা পৌরমন্ত্রী তারা বিলটা না এনে সমস্ত কিছু নিজেদের হাতে কুক্ষিগত করে রাখতে পারতেন। কংগ্রেস সরকার কোনওদিনই তারা গণতন্ত্রকে সম্প্রসারণের কথা ভাবেনি। এতদিন ধরে তারা দেশটাকে পরিচালনা করে রসাতলে নিয়ে গিয়েছেন। এমন কি জরুরি অবস্থা জারি করে দেশটাকে শেষ করে দিয়েছেন। তাই এদের মুখে বিরোধিতা করা সাজে না। যারা জনসাধারণের ভোটে নির্বাচিত প্রতিনিধি তাদের হাতে মাননীয় মন্ত্রী যে ক্ষমতা দিতে চাইছেন তার জন্য তিনি যে বিলটা এনেছেন এটার উদ্দেশ্য মহৎ এবং সৎ। এর মধ্যে কিছু ভাষাগত তারতম্য থাকবে তারও বোধহয় সেইরকম জায়গা আছে বলে মনে হয় না। রাস্তাঘাট, আলো, জল, সুয়ারেজ, ড্রেনেজ, ল্যাভাটরী সমস্ত কিছুর দিক থেকে সুবিধা দেওয়ার জন্য জনপ্রতিনিধিদের হাতে সমস্ত ক্ষমতা ছেড়ে দেওয়া হচ্ছে। যেখানকার আয় সেখানেই ব্যয় হবে। রাজস্বর সমস্ত টাকা ডেভেলপমেন্টের জন্য পঞ্চায়েত এবং পৌর এলাকায়—যেটা সারা দেশের কোনও রাজ্য সরকার করেনি—এই সিদ্ধান্ত গ্রহণ করেছে, রাজস্বর ৫০ শতাংশ টাকা পৌর এলাকায় ও পঞ্চায়েত এলাকায় ব্যয় করার সুবিধা দেওয়া হয়েছে। এটা একটা সঠিক সিদ্ধান্ত হয়েছে তার জন্যই মাননীয় মন্ত্রী এটা উপস্থাপিত করেছেন। এটার মধ্যে ঢাক গুড়গুড় করার কিছু নেই। আজকে শহরে হয়ত কোথাও আগুন লেগেছে, সেখানে সেই বিষয়টি দেখার জন্য রাজ্য সরকারকে সেটা কন্ট্রোল করতে হয়, কিন্তু কর্পোরেশন এরিয়ায় যে নির্বাচিত বডি আছে তারা সেটা কন্ট্রোল করবেন এবং দেখবেন, এটাই হচ্ছে এর আসল উদ্দেশ্য। এই উদ্দেশ্যটা অতি মহৎ। হাওড়া, আসানসোল,

চন্দননগর এবং শিলিগুড়ি, এই চারটি কর্পোরেশনকে সামগ্রিকভাবে একটা সমতা রক্ষা করে একটা আইনের সুযোগ দেওয়ার চেষ্টা করছেন। আমি সেইজন্য এই অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করছি। আমি সমর্থন করছি গণতন্ত্রের স্বার্থে, ক্ষমতা বিকেন্দ্রীকরণের স্বার্থে। আমাদের বামফ্রন্ট সরকারের ঘোষিত যে নীতি, জনগণের হাতে ক্ষমতা তুলে দেওয়া। সেইজন্যই আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, কোরাম নেই, আপনি গুণে দেখুন। আপনি বেল বাজান। বামফ্রন্টের বেশিরভাগ সদস্যই হাউসে নেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** হ্যাঁ, কোরাম আছে, আমি গুণে দেখেছি। সরকার পক্ষেরও যেমন কম সদস্য হাউসে আছে, তেমনি বিরোধী পক্ষেরও সদস্য কম হাউসে আছে। সরকার পক্ষ যেমন চেষ্টা করবে, তেমনি বিরোধীপক্ষেরও উচিত হাউসে থাকা।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি যেকথা বলছি, আমি এই ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপাল কর্পোরেশন ল্স (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৫, যা মন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন আমি নীতিগতভাবে তার বিরোধিতা করছি। এইভাবে বিল নিয়ে আসা যায়না। সম্ভবত মন্ত্রী নতুন বলে তিনি কায়দাটা জানেন না। উনি চারটে সেপারেট অ্যাক্ট অ্যামেন্ডমেন্টের মধ্যে নিয়ে এসেছেন। এরপরে সরকারকে বলতে হবে, প্লিজ রীড উইথ দি ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপাল কর্পোরেশন ল্স অ্যামেন্ডমেন্ট অ্যাক্ট, ১৯৯৫। একদিকে আলাদা আলাদা করে অ্যাক্টগুলো, আর অন্যদিকে থাকবে মেইন বিলটা। এইভাবে আইন করা যায়না। মাননীয় অধ্যক্ষ মহাশয়ও বলেছেন এটা নিয়ে। আমার মনে হয় মন্ত্রী মহাশয় যদি জিদ না করে আমাদের দাবি মেনে নিতেন এবং সিলেক্ট কমিটিতে পাঠাতেন, অথবা নতুন করে বিল আনতেন তাহলে সংসদীয় গণতন্ত্রের পক্ষে সেটা ভালো হত। এই বিলটা না থাকলে কি তাদের কাজের অসুবিধা হত! আমি পয়েন্ট বাই পয়েন্ট বলব। বিলের প্রথম ইমপর্টেন্ট অ্যামেন্ডমেন্ট হচ্ছে অ্যাডালটারেশন। কর্পোরেশন, এইগুলোর একটা বড় কাজ হচ্ছে ভেজাল ধরা। অ্যাডালটারেশনের ক্ষেত্রে একটা ডেফিনেশন দেওয়া আছে। এই ভেজালের ব্যাপারটা কি আগে ওদের জানা ছিল না, এটা কি আগে ওদের আইনে ছিল না?

[2-40 — 2-50 p.m.]

হঠাৎ অ্যাডালটারেশন কি বেড়ে গেল? এখানে ইমিডিয়েট কি ব্যাপার ছিল বলবেন। যে ডেফিনেশন অনুযায়ী করেছেন সেটা বাড়ানো, কমানো যেতে পারে কিন্তু এর কোনও আরজেনসি ছিল না। দ্বিতীয়ত উনি যে অন্যায় করছেন সেটার ব্যাপারে আমরা আপত্তি করছি। এখানে আছে compulsory retirement of officers and employers of the corporation. উনি বলছেন, ৬০ বছরে কর্পোরেশনের অ্যামপ্লয়ীরা রিটায়ার করবেন। with a deep ulterior motive উনি করছেন। কর্পোরেশনে সব সময় রিটায়ারমেন্ট এজ হচ্ছে ৬০। তাহলে কাদের ক্ষেত্রে অ্যাপ্লাই করবেন? চন্দননগর হাওড়া ইত্যাদি জায়গায় জানেন যে কর্পোরেশনের স্কুলগুলিতে অনেক প্রাইমারি টিচার আছেন এবং তাদের ৬৫ বছর

পর্যন্ত চাকরির সুযোগ ছিল। আজকে এই আইন এনে উনি তাড়াতাড়ি এই টিচারদের রিটায়ার করিয়ে দিতে চান। কাজেই এটাতেও কোনও আরজেন্সী ছিল না। সেদিন চন্দননগরে গিয়েছিলাম, দেখলাম, অনেক প্রাইমারি স্কুল কর্পোরেশনের আছে, এই আইন এনে উনি সেই সমস্ত স্কুলের টিচারদের রিটায়ারমেন্টের বন্দোবস্ত পাকা করলেন। এর পর উনি যে পরিবর্তনটা আনলেন সেটা হচ্ছে, আগে সমস্ত টাকা ট্রেজারিতে জমা পড়ত বা স্টেট ব্যাংকে জমা পড়ত। উনি এখন বলছেন এদের সমস্ত টাকা স্টেট ব্যাঙ্ক, ন্যাশনালাইজড ব্যাঙ্ক, ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে জমা পড়বে। নীতিগতভাবে আমরা এর বিরোধী নই কিন্তু স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে জমা দেবার তাড়া কিসের জন্য? তার কারণ, রাজ্য সরকার অধিকাংশ ক্ষেত্রে স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে লোন নিয়ে চলছেন তাই তাড়াতাড়ি করে কর্পোরেশনের টাকা স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে জমা দিতে চাইছেন। আবার স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কে জমা না দিলে তারা বলবে, স্টেট বাস কেনার জন্য লোন দেব না। উনি সেইজন্য এই বিলটা তাড়াতাড়ি এনেছেন কিন্তু এরও কোনও আরজেন্সী ছিল না। এর পর আমি যে ব্যাপারটিতে সিরিয়াসলি আপত্তি করছি সে ব্যাপারে আসছি। স্যার, এটা আপনিও একটু বিচার করবেন। ট্যাক্সের ব্যাপারে উনি বলছেন যে গোটা প্রসিডিওরটা উনি সিমপ্লিফাই করেছেন। সেটা কি রকম দেখুন। ৯৯৯ টাকার কম যদি ভ্যালুয়েশন হয় তাহলে ট্যাক্স হবে Annual value divided by 100 plus 10 আর যদি ৯৯৯-এর বেশি হয় তাহলে হবে Annual value divided by 1000 plus 22 ৯৯৯-এর বেশি এই ফরমুলায় হবে ম্যাকসিমাম ৪০ পারসেন্ট। এর আগে ৫টা স্ল্যাব ছিল, এখন দুটো করেছেন। আর ৯৯৯-এর কম প্রপার্টি হয় বলে আমি জানি না। তাহলে উনি প্রায় সব জায়গায় ইউনিফর্ম ট্যাক্স রেট নিয়ে এলেন। তারপর সেখানে যেটা উনি খুব অন্যায় করেছেন সেটা হচ্ছে রিভিউ-এর স্কোপটা লিস্ট করে দিয়েছেন। স্যার, ধরুন আপনারা বাঁকুড়াতে বা কলকাতা কর্পোরেশন এলাকার মধ্যে একটা বুড়ি আছে। আগে ছিল, আমি যদি ট্যাক্সের ব্যাপারে স্যাটিসফাই না হই তাহলে আমি রিভিউ-এর জন্য আবেদন করতে পারি। এখন উনি বলছেন, রিভিউ-এর জন্য তুমি আবেদন করতে পারো কিন্তু রিভিউ করাতে গেলেও টাকাটা আগে জমা দিতে হবে। "No such application for review shall be entertained unless the amount of property tax on the previous valuation of any land or building has been paid or deposited in the office of the Corporation before such application is filed." অর্থাৎ আগে ট্যাক্সটা আদায় করে নেবেন এবং তারপর রিভিউ হবে। অর্থাৎ টাকাটা সুদে খাটবে। এর ফলে তিনি কর্পোরেশনগুলির হাতে একচেটিয়া, একতরফা ক্ষমতা তুলে দেওয়ার চেষ্টা করছেন। উনি একটা নতুন ক্লজ এনেছেন। ফায়ার প্রিভেনশন এবং ফায়ার সেফটির জন্য প্রত্যেক বাড়িকে পারমিশন নিতে হবে। "The owner or the occupier of all or any of the premises in such area to make or to carry such arrangements as may be necessary for fire prevention and fire safety in such area and issue a fire safety certificate"... [fire safety certificate...] এটা নিশ্চয় ভাল যে প্রত্যেক বাড়িকে ফায়ার সেফটি সার্টিফিকেট নিতে হবে। এটা সমর্থন করছি। উনি প্রফেশনাল ট্যাক্সের ক্ষেত্রে যে শিডিউল থ্রী চেঞ্জ করছেন এটা আমি মনে করি

ভালো। ভালো ইন দা সেন্স যে শিডিউল থ্রী ছিল, উনি সেটাকে ছোট করে দিয়েছেন। কিন্তু আমার মনে হচ্ছে উনি যেভাবে শিডিউল থ্রী অ্যামেন্ডমেন্ট এনেছেন এটা প্রপার কায়দায় লেখা হয়নি। আগে শিডিউল থ্রীটা কমিশন ছিল। স্যার, তিনটি ভাগ-প্রফেশন, ট্রেড, কলিংস্ ট্যাক্স, এবারে হয়েছে আন্ডার ওয়ান ক্লজ মেনশনড ইন দি সেকেন্ড কলাম। তার মানে সেকেন্ড কলাম করছেন না, সেকেন্ড কলাম অ্যামেন্ডমেন্ট হচ্ছে। মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি শিডিউল থ্রীর যে তিনটে কলাম ছিল, সেখানে যে ভাবে অ্যামেন্ডমেন্ট লিখেছেন সেটাতে আরও কনফিউশন বাড়বে। মাননীয় ডেপুটি স্পিকার, আপনাকে দুটি কথা বলতে চাই। একটি হচ্ছে কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটিগুলির আয় খুব কম, আপনি যদি দেখেন তাহলে দেখবেন এমন কোনও মিউনিসিপ্যালিটি পশ্চিমবাংলায় নেই, কলকাতা কর্পোরেশনে নেই যে নিজেদের তোলা ট্যাক্সের টাকায় কর্মচারিদের মাহিনা দিতে পারে। কলকাতা কর্পোরেশনের টোটাল ট্যাক্স আর্নিং হয় ৭৬ কোটি টাকা, আর সেখানে কর্মচারিদের মাহিনা দিতে যায় ৮৪ কোটি টাকা। বাকি টাকা রাজ্য সরকার দেয়। শেয়ার অফ এন্টারটেইনমেন্ট ট্যাক্স বা অন্যান্য ট্যাক্সের টাকায় কর্পোরেশনগুলি চলে। কিন্তু কর্পোরেশনের থেকে লোকের উপর চাপ দিয়ে ট্যাক্স বাড়িয়ে কর্পোরেশনগুলিকে ভায়াবেল করতে পারবেন না। আপনাদের চেষ্টা করতে হবে—সাধারণ ভাবে কর্পোরেশনের লক্ষ্য থাকবে শুধু ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপ করার দিকে। রাজ্য সরকারেরই টাকা যাবে, কিন্তু রাজ্য সরকার শেষ পর্যন্ত উন্নয়ন প্রকল্পের জন্য টাকাটা দিতে পারবেন না। সেটা কখনও সি.এম.ডি.এ. বা বিশ্বব্যাঙ্ক, আবার কেন্দ্রের ইউ.ডি.এস., আই.ডি.এস.টি. থেকে আসবে। সেই টাকাগুলি রাজ্য সরকার ম্যাচিং গ্রান্ট হিসাবে দেবেন মাত্র। উন্নয়নের কোনও আলাদা পরিকল্পনা মিউনিসিপ্যালিটিগুলির জন্য নেই। আমি মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনগুলিতে ইলেকশনের সময় ব্যাপকভাবে ঘুরেছি। নির্বাচনের সময় চন্দননগরে গিয়েছিলাম, ওখানে গিয়েই বুঝে ছিলাম বামফ্রন্ট এখানে হারতে চলেছে। বামফ্রন্টের আমলে মানুয ন্যূনতম সিভিক ফেসিলিটিস্ পেত না। হাওড়ায় উত্তরপাড়া থেকে শুরু করে বাঁশবেড়িয়ার ১২টার মধ্যে ২টো বাদে ১০টাতেই বামফ্রন্ট হেরেছে। অঞ্জন বাবুরা কাটোয়ায় ও সাঁইহাটে হেরেছেন, পায়ের তলা থেকে মাটি চলে গেছে। কোনও কাজ করেননি, শুধু ট্যাক্স চাপিয়েছেন, মানুষকে তাদের নূন্যতম সুযোগটুকু দেননি। ব্রজবাবু বললেন, হুগলি জেলার যা অবস্থা সি.পি.এমের তাতে তাঁর কিছু বলাই উচিত নয়। কংগ্রেস নাকি পৌর সভার মানুষদের স্বাধীনতা দিচ্ছে না। তাহলে "নগর পালিকা বিল"কে করল? ৭৩ সংবিধান সংশোধন করল কে? ওয়ার্ডগুলিতে কমিটি করার কথা বলল কারা? কারা আইন করে মহিলাদের সংরক্ষণ আনল? এস.টি, এস.সি-দের জন্য সংরক্ষণ আনল কারা? কারা ১৮ বছর বয়সীদের ভোটাধিকার দিল? আজকে দেখছেনতো অশোকবাবুকে স্টেটমেন্ট দিতে হচ্ছে ৩নং হেয়ার স্ট্রীটের বাড়ি ভেঙে পড়ার বিষয়ে।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই 'পশ্চিমবঙ্গ পৌর কর্পোরেশন আইন' সমূহের যে সংশোধনী বিল এখানে উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করে দু-

একটি কথা বলতে চাই। বিরোধী দলের সদস্য যারা আছেন তারাও স্বাভাবিক ভাবে এর বিরোধিতা করলেন কিন্তু কিসের বিরোধিতা করলেন? বিরোধিতা করলেন, যখন কিনা আমরা পৌর কর্পোরেশনগুলোর হাতে আরও কতকগুলো বেশি ক্ষমতা দিচ্ছি। এই আইন সংশোধনের মধ্যে দিয়ে আমরা অগ্নি-নির্বাপণের ক্ষেত্রে পৌর কর্পোরেশনগুলোর হাতে কতগুলো অধিকার দিয়েছি। যে সমস্ত বড় বড় বাড়িতে, উঁচু বাড়িতে এই সমস্ত ব্যবস্থা রাখা হবেনা সে সমস্ত বাড়িগুলোর যথাসম্ভব অনুসন্ধান করবার, প্রিভেনটিভ অ্যারেঞ্জমেন্ট রাখা হয়েছে কিনা, তাঁদের দেখার অধিকার দেওয়া হয়েছে এই মিউনিসিপ্যালগুলোর হাতে। কিন্তু আপনারা এর বিরোধিতা করলেন, এবং শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করলেন। এবং বিরোধিতা করতে গিয়ে বললেন যে, আমরা যে বিলটা আনলাম—আমরা নাকি বিরোধীদের প্রাপ্য মর্যাদা দিইনি, তাঁদের সঙ্গে নাকি কথাবার্তা বলিনি। এই বিষয়টা নিয়ে কথাবার্তা বলার কিছু নেই। এটা বিধানসভায় আনা হয়েছে এবং তাঁদেরও মতামত দেবার অধিকার আছে। তাঁরা তাঁদের মতামত দেবেন। কিন্তু কথা হচ্ছে, ওঁদের বিরোধীদলের মর্য্যাদা তো আমরাই দিয়েছি। এই যে কর্পোরেশনগুলোতে আমরা মিউনিসিপ্যাল অ্যাকাউন্ট কমিটির ব্যবস্থা রেখেছি, এটা ভারতবর্ষের আর কোনও রাজ্যে আছে? আর, ঐ মিউনিসিপ্যাল অ্যাকাউন্ট কমিটির সভাপতি হবেন বিরোধী দলের একজন সদস্য। কলকাতা কর্পোরেশনে এতদিন পর্য্যন্ত কংগ্রেসের খুব বেশি সদস্য ছিলনা। এখন কিছু হয়েছে। কিন্তু সেখানে আমরা বিরোধী দলের সদস্যদের সুযোগ দিয়েছি সভাপতি করবার। বিরোধী দলের একজন নেতা থাকবেন এবং সেই নেতার মর্যাদা আমরা দিয়েছি। আর আপনারা কি করেছেন? আপনারা যখনই ক্ষমতায় এসেছেন, যেখানেই ক্ষমতায় ছিলেন পৌরসভাগুলোকে ভেঙ্গে দিয়েছেন। তখন আপনারা বলছেন, না আগে যা হবার হয়ে গেছে এখন তা আর হবে না। এখানে সৌগতবাবু দাবি করলেন, ১৯৭৩।৭৪ সালে কংগ্রেস সরকার সংবিধান সংশোধন করে বিরোধীদের সাংবিধানিক মর্যাদা দিয়েছে। হ্যাঁ, এটা তাঁরা সঠিক কথাই বলেছেন। আমাদের দেশের মানুষ বহু দিন থেকে দাবি করেছেন এটা। কিন্তু কি করলেন কয়েকদিন আগে, গত পরশু উড়িষ্যার সমস্ত পৌরসভা এবং পঞ্চায়েতগুলোকে যে ভাবে আপনারা ভেঙ্গে দিলেন নির্লজ্জের মতো, তাতে কারা সংবিধানকে অবমাননা করলেন? আমাদের কাছে ৭৪-তম সংবিধান সংশোধন আইন-টা আছে, নগরপালিকা আইন। এই নগরপালিকা আইনে কি বলছে? এই নগরপালিকা আইনে বলছে,..."Every municipality, unless sooner dissolve under any law for the time being in force, shall continue for five years from the date appointed for its first meeting and no longer." "Provided that a municipality shall be given a reasonable opportunity of being heard before its dissolution." কিন্তু উড়িষ্যার পৌরসভাগুলোকে যে এই ভাবে অন্যায় ভাবে ভেঙ্গে দেওয়া হল তাদের কোনও কারণ দর্শাবার কোনও নোটিশ দিয়েছেন? কি কারণে তাদের ভেঙ্গেছেন? ২৪৩-তে পরিষ্কার বলা রয়েছে, "Provided that all the municipalities existing immediately before such commencement shall continue till the expiration of their duration"...এত কথা বলা সত্ত্বেও আপনারা বিরোধী দলের মর্যাদার কথা বলছেন। এই তো আপনাদের বিরোধী দলের প্রতি মর্যাদার নমুনা। মাননীয় সদস্য সৌগতবাবু আমরা যখনই কোনও আইন বিধানসভায়

উত্থাপন করেছি তখন তিনি তাঁর সুচিন্তিত মতামত দিয়েছেন। আমি তাঁর কাছ থেকে অনেক কিছু জেনেছি। এবার কি বললেন অ্যাডাল্টারেশন সম্বন্ধে? বললেন, এর প্রয়োজন ছিলো কি? আমরা বলেছি, কলকাতার অ্যাডাল্টারেশন সম্পর্কে যে বিষয়টা বলা রয়েছে সেই একই বিষয়ে একই ধরনের ক্ষেত্রে হাওড়া, শিলিগুড়ি চন্দননগর কর্পোরেশন-এর সম্বন্ধে আমরা করেছি। কেন না, এই যে, প্রিভেনশন অফ ফুড অ্যাডালট্রেশন অ্যাক্ট রয়েছে, সেই অ্যাক্টকে যদি কার্যকর করতে হয়, ভেজাল কারবারীদের সঙ্গে যদি লড়তে হয় তাহলে আমাদের দেখতে পাচ্ছি যেভাবে এই কর্পোরেশনগুলোর আইনের মধ্যে হাওড়া, শিলিগুড়ি, আসানসোল, চন্দননগর আইনের মধ্যে বিষয়টা অন্তর্ভুক্ত করে বিষয়টা উল্লেখ করা হয়েছে। যেভাবে আমরা প্রিভেনশন অফ ফুড অ্যাডালটারেশন অ্যাক্ট-এ আমরা ভালোভাবে প্রয়োগ করতে পারছি না। সেটা প্রয়োগ করবার জন্য আইনকে আমরা কলকাতা কর্পোরেশনের মতো রেখেছি। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের মধ্যে আমরা বলেছি বিভিন্ন পৌরসভা এবং কর্পোরেশনগুলো বার বার আমাদের কাছে বলেছে—এখন সৌগতবাবুদের পরিচালিত অনেকগুলো পৌরসভা আছে, তারাও অনেকে আমাদের কাছে বলেছে—সে অনুযায়ীই আমরা এই সংশোধনী এনেছি। এতদিন পর্যন্ত সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড-এ হিয়ারিং অবজেক্শনের ক্ষেত্রে দুটো রিভিউ কমিটি ছিল, এখন তা আর দুটো না রেখে একটা রাখা হচ্ছে। ফলে অনেক তাড়াতাড়ি মানুষের অভিযোগ ডিসপোজ অফ্ করা সম্ভব হবে। সাথে সাথে এই কমিটির মধ্যে পৌরসভার কাউনসিলাররা যেমন থাকবেন তেমন সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের একজন অফিসারও থাকবেন। এই ব্যবস্থার মধ্যে দিয়ে এই কমিটিকে আরও বেশি মর্যাদা দেয়া হচ্ছে। এতদিন পর্যন্ত, বিশেষ করে শিলিগুড়ি, আসানসোল এবং চন্দননগর কর্পোরেশনের বিরোধী দলের পক্ষ থেকে ৭২ ঘণ্টার নোটিশে সভা ডাকার বিরুদ্ধে অভিযোগ জানাচ্ছিলেন। তাঁরা আমাদের বলছিলেন—৭২ ঘণ্টার নোটিশে মিটিং ডাকার ফলে আমরা নতুন করে কোনও এজেন্ডা সংশোধন বা সংযোজন করার সময় পাচ্ছি না। আমাদের বেশি করে সময় দেওয়া হোক। তাঁদেরই অনুরোধে আমরা ৭২ ঘণ্টাকে বাড়িয়ে ৭ দিন পর্যন্ত করেছি। এতে আমরা বিরোধী দলকে মর্যাদা দিচ্ছি। এখানে আমরা আরও বলছি যে, যদি বিরোধী দলের কোনও সদস্য নোটিশ পাবার পরেও নতুন করে কোনও এজেন্ডা দিতে চান তাহলে তিনি তা আরও ৪৮ ঘণ্টার মধ্যে দিতে পারবেন। আইনটা ভাল করে পড়েননি বলেই সৌগতবাবু ঐসব কথা বললেন। এরপরে কি বলা হচ্ছে? স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক বা কোনও ন্যাশনালাইজড ব্যাঙ্ক বা স্টেট ব্যাঙ্কে পৌরসভা বা কর্পোরেশন তাদের ফান্ডের অ্যাকাউন্টস রাখতে পারবেন। এতদিন পর্যন্ত স্টেট ব্যাঙ্ক বা ন্যাশনালাইজড ব্যাঙ্কের কথাই শুধু বলা ছিল, এখন তার সঙ্গে স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ককেও সংযুক্ত করা হচ্ছে। এটাতে কি অন্যায় করা হ'ল? এটা আমরা সঠিক কাজই করছি। আপনাদেরও সমবায় ব্যাঙ্ককে উৎসাহ দেওয়া উচিত। আমরা তো এখানে সমবায় ব্যাঙ্কে অ্যাকাউন্টস রাখাটা বাধ্যতামূলক করছিনা। সৌগতবাবুদের পৌরসভাগুলো যদি মনে করে সমবায় ব্যাঙ্কের তারা বিরোধী, তাহলে তারা তাদের টাকা পয়সা স্টেট ব্যাঙ্কে বা অন্য কোনও রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কে রাখতে পারবে। তাতে কোনও আপত্তি নেই। সে জন্য উভয় ব্যবস্থাই রাখা হয়েছে। আর পৌর কর নির্ধারণের ব্যাপারে হাওড়া এবং কলকাতা বাদে বাকি সমস্ত পৌরসভাগুলোর জন্য এক ফর্মুলা, স্টেট-লাইন মেথড্ রেখেছি, যাতে কোনও অসুবিধা না হয়। এর ফলে অনেক জিনিসের ক্ষেত্রেই

সুবিধা হবে। আর একটা কথা এখানে বলতে চাইছি যে, কোনও জায়গায় আমরা এটা বলিনি পৌর করের ওপর নির্ভর করে আমাদের রাজ্যে পৌরসভা বা কর্পোরেশনগুলোকে চালানো হচ্ছে। আমাদের রাজ্যের পৌরসভা এবং কর্পোরেশনগুলো শুধু মাত্র পৌর করের ওপর নির্ভর করে চলে না। আমাদের রাজ্য ভারতবর্ষে এক মাত্র রাজ্য, যেখানে পৌরসভা এবং কর্পোরেশনগুলোকে তাদের খরচ নির্বাহ করার জন্য মোট খরচের প্রায় ৬৭ ভাগ অর্থাৎ রাজ্য সরকার দেয়। কোন কোন ক্ষেত্রে এটা ৭০ ভাগ পর্যন্ত। নিয়মিতভাবে রাজ্য সরকারের পক্ষ থেকে এই পরিমাণ অর্থ প্রতিটি পৌরসভা এবং পৌর কর্পোরেশনকে দেওয়া হয়। আমরা দেখছি ভারতবর্ষের অন্যান্য রাজ্যে পৌরসভাগুলোকে তাদের মোট ব্যয়ের মাত্র ২৫%, কি ৩০%, কি ৪০% মতো দেওয়া হয়। দেশের মধ্যে সব চেয়ে বেশি পরিমাণ অর্থ আমরা আমাদের রাজ্যের পৌরসভাগুলোকে রাজ্য সরকারের পক্ষ থেকে দিচ্ছি। এখানে প্রোফেশনাল ট্যাক্সের কথা উঠেছে। আমরা শিডিউল পরিবর্তন করেছি। হাওড়া এবং আসানসোলের ক্ষেত্রে শিডিউল ছিল ৫০০ টাকা থেকে ১০০০ টাকা পর্যন্ত ট্রেড ট্যাক্স দিতে হবে। এখানে প্রেফেশনাল ট্যাক্স যা নতুনভাবে করা হচ্ছে তাতে প্রতিটি পৌরসভাকে প্রতিটি ক্ষেত্রে একটা করে সার্টিফিকেট অফ্ এনলিস্টমেন্ট দিতে হবে এবং তার বিনিময় মাত্র ১০ টাকা করে নেবে। ১০ টাকার বেশি কাউকে দিতে হবে না। এই আইন হচ্ছে। এটা এতদিন পর্যন্ত ছিল না। আইনের মধ্যে যা ছিল তাতে ৫০০/৭০০/১০০০ টাকা করে তারা নিতে পারত, বিভিন্ন জায়গায় বিভিন্ন হার চালু ছিল, যদিও পৌরসভাগুলো ১০ বছর ধরে এটা নিচ্ছিল না। এখন যা হচ্ছে তাতে কোনও পৌরসভা, চন্দননগর, শিলিগুড়ি, হাওড়া এবং আসানসোল কর্পোরেশন ১০ টাকার বেশি দিতে পারবে না। এবং

[3-00 — 3-10 p.m.]

ব্যবসায়ীদেরও অনেক সুযোগ-সুবিধা দিচ্ছি। সুতরাং কেন আপত্তি করলেন তা আমি বুঝতে পারছি না। এই পৌর কর্পোরেশন তারা যে রেগুলেশন করতে চাচ্ছেন, তারা যে বাই-ল'জ করতে চাচ্ছেন আইনের সঙ্গে সামঞ্জস্য রেখে তাসত্ত্বেও আমাদের একটা অনুমোদন নিতে হত। সেই অধিকার সম্পূর্ণভাবে আমরা তাদের দিয়েছি। যেমন আমরা পঞ্চায়েতে করেছি। জেলা পরিষদ যদি বাই-ল'জ করতে চায়, সম্পূর্ণভাবে অধিকার দেওয়া হয়েছে যে তারা নিজেরাই করতে পারেন, সরকারের কাছে পাঠাবার প্রয়োজন নেই অ্যাপ্রুভালের জন্য। পৌর কর্পোরেশনের ক্ষেত্রেও একই ব্যবস্থা নিয়েছি। কোনও পৌরসভা যদি বাই-ল'জ করতে চান, যদি রেগুলেশন করতে চান এবং সেটা যদি সামঞ্জস্যপূর্ণ হয় মূল আইনের সাথে তাহলে তার জন্য আর অনুমোদন নেওয়ার প্রয়োজন নেই। এই সুযোগ আমরা দিয়েছি। আমরা আরও বেশি বিকেন্দ্রীকরণের, আরও বেশি স্বায়ত্তশাসনের অধিকার পৌর কর্পোরেশনের হাতে এইভাবে দিচ্ছি। আপনারা আরও কতকগুলি বিষয়ে বলেছেন। কিন্তু আমার মনে হয় যেগুলি আপনারা বলতে চাচ্ছেন তার সবগুলিই ভিত্তিহীন। আপনারা যে আশঙ্কা করছেন তা সম্পূর্ণভাবে ভিত্তিহীন। তবে এইটুকু আমি বলতে পারি, এখন চাকরির ক্ষেত্রে বয়সসীমা পৌর কর্পোরেশন আইনের মধ্যে ৬০ বছর বয়সের বিষয়টা উল্লেখ ছিল না। সেটা এখানে উল্লেখ করেছি। কোনও ক্ষেত্রেই কোনও পৌরসভার অধিকার নেই ৬০ বছরের বেশি কোনও

কর্মচারীকে সার্ভিস এক্সটেনশন দেওয়ার। এক্ষেত্রে রাজ্য সরকারের অনুমোদন নিতে হবে। কিন্তু রাজ্যসরকার কোনও ক্ষেত্রেই ৬০ বছরের বেশি বয়সের কোনও কর্মচারীকে অনুমোদন দেয়না, দেব না। শুধুমাত্র একজিকিউটিভ অফিসারের ক্ষেত্রে যেহেতু রিটায়ার্ড অফিসার হিসাবে নিয়োগ করা হয় সেইজন্য যদি কোনও প্রয়োজনে, বিশেষ প্রয়োজনে, কোথাও যদি প্রয়োজন হয় এক্ষেত্রে সামান্য অনুমোদন দিয়ে থাকি। সুতরাং এই আশঙ্কার কোনও কারণ নেই যে বিশেষ স্তরে বিশেষ ক্ষেত্রের কর্মচারিদের জন্য এইসব করেছেন—তা নয়। আগে আইনের মধ্যে ছিল না, এখন সেই আইনের মধ্যে উল্লেখ করতে চাচ্ছি। স্বাভাবিকভাবেই আমার মনে হয়, এই বিলের মাধ্যমে যে সংশোধনী এখানে উত্থাপন করা হয়েছে বিরোধীদলের সদস্যরা যারা এখানে আছেন তারা সমর্থন করবেন। এই একই বিষয়ে পশ্চিমবঙ্গ পৌর-আইন সংশোধনী বিলটা ১লা আগস্ট (সম্ভবত) উত্থাপন করা হয়েছিল তখন সবাই সমর্থন করেছেন, কেউ বিরোধিতা করলেন না। অথচ আজকে কেন বিরোধিতা করছেন তা আমি বুঝতে পারছি না। যাইহোক, এই সংশোধনী বিলে আপনাদের সমর্থন আশা রেখে এবং আপনাদের সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Ashok Bhattacharyya that the West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1995, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-5 and Preamble

The question that clauses 1-5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashok Bhattacharyya :** Sir, I beg to move that the West Bengal Municipal Corporation Laws (Amendment) Bill, 1995, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

### The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1995

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1995.

... (Secretary then read the title of the Bill)...

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1995, be taken into consideration.

**শ্রী সৌগত রায় ঃ** স্যার আমি ওয়েস্ট বেঙ্গল ট্রাইব্যুনাল অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৫ এর

কথা আবার বলছি। এই বিলটিকে বিরোধিতা করার কিছু নেই। আমি দু-একটি কথা এই নিয়ে বলব। আমার মনে আছে যে, এই ট্রাইবুনালের ব্যাপারে ইন্দিরা গান্ধী ১৯৭৬ সালে এমার্জেন্সীর সময় আমাকে বলেছিলেন যে আমাদের বিভিন্ন হাইকোর্টে এত মামলা চলে যাচ্ছে যে, স্পেসিফিক ব্যাপারে আস্তে আস্তে আমাদের ট্রাইব্যুনাল গঠন করতে হবে। সেই সময় আইডিয়া এসেছিল যে, সেন্ট্রাল অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল তৈরি হবে, যাতে সব সার্ভিস ম্যাটারগুলি হাইকোর্টে না যায়। যায় এবং এর আগেই পশ্চিমবাংলায় কমার্শিয়াল ট্যাক্স ট্রাইব্যুনাল হবার আগে, ইনকামট্যাক্স ট্রাইব্যুনাল বরাবরই ছিল এবং ইনকামট্যাক্স ট্রাইব্যুনাল এর সেই একই রকম ফাংশন যেটা আমাদের কমার্শিয়াল ট্যাক্সের ট্রাইব্যুনালে হয়েছে। দীর্ঘদিন বামফ্রন্ট সরকার ট্রাইব্যুনাল করেনি এবং এখানে ওরা দেখলেন যে হাইকোর্টে এতগুলি মামলা বিভিন্ন সেলস ট্যাক্সের ব্যাপার, যেটা যাচ্ছে, যা ওদের পক্ষে ট্রাইব্যুনাল করা ছাড়া আর কোনও উপায় নেই। অসীমবাবু অর্থমন্ত্রী হওয়ার পর রাজস্ব আদায়ের ব্যাপারে বিশেষ তৎপর এবং উনি যে প্রথমে আইনগুলি এনেছিলেন, তার মধ্যে প্রথম হচ্ছে West Bengal Taxation Tribunal Act 1987 এটা আমরা বিধানসভায় পাস করেছিলাম ৮ই জুলাই ১৯৮৭। An act to provide for the setting up of a Taxation Tribunal and for the adjudication or trial by such tribunal of any disputes, complaints or offences with respect to the matters relating to levy, assessment, collection and enforcement of any tax under any specified state Act in pursuance of article 323B of the Constitution of India and for matters connected therewith or incidential thereto. তার মানে এই ৪টি ব্যাপারে ট্রাইব্যুনালের হাতে রয়েছে। লেভি, অ্যাসেসমেন্ট কালেকশন, এনফোর্সমেন্ট। এই নিয়ে যদি কারোর কোনও অভিযোগ থাকে তাহলে তাকে হাইকোর্টে যেতে হবে না। তিনি প্রত্যক্ষভাবে এই ট্রাইব্যুনালে যেতে পারবেন এবং যদি ট্রাইব্যুনালের রায় কোনও রকমভাবে স্যাটিসফায়েড না হয় তাহলে তাকে সুপ্রিম কোর্টে যেতে হবে। হাইকোর্টের জুরিসডিকশন দেখবে না। পরবর্তীকালে সেই আইনের শিডিউলে বলা আছে যে, কোনও কোনও আইন আরও আসবে। Bengal Sales Tax Act 1944, Bengal Raw Jute Taxation Act 1941, West Bengal Sales Tax Act, 1954, West Bengal Motor Spirit Act, 1953. পরবর্তীকালে ওই ৪টি অ্যাক্ট মিলে একটা অ্যাক্ট হয়েছে। West Bengal Sales Tax Act 1994. অশোকবাবু আপনি কি শিডিউল চেঞ্জ করেছেন? আমার মনে হচ্ছে যে, এখনও পর্যন্ত ওই যে, অরিজিনালই ছিল আইনেরই অংশ। ওয়েস্ট বেঙ্গল ট্রাইব্যুনাল অ্যাক্ট যে ৪টা না ৫টা আইন ছিল, এটা অরিজিনালল আইনেরই অংশ। আপনি একটা অ্যামেন্ডমেন্ট করেছেন। সেই অ্যামেন্ডমেন্ট এসেছিল ৯ইমে ১৯৮৮ তারিখে আমরা পাস করেছিলাম। তাতে অনেক কাট ছাট করে অনেক চেঞ্জেস আপনি করেছেন। কিন্তু এই যে আপনার সেলস ট্যাক্স অ্যাক্টগুলি পরে চেঞ্জেস হয়ে West Bengal Sales Tax 1994 হল—আমি বলব এখানে যদি অ্যামেন্ডমেন্ট করে শিডিউলড চেঞ্জ করেন তাহলে সঠিক হবে। আপনার মতো লোকের কি করে দৃষ্টি এড়ালো আমি বুঝতে পারছি না। এই ট্রাইব্যুনালে বলা ছিল যে মেম্বার করা হবে। ট্রাইব্যুনালে একজন চেয়ারম্যান হবেন। তিনি হবেন হাইকোর্টের জজ। তাঁর নাম বলা আছে। কি ভাবে হবে চেয়ারম্যান তিনি পদ মর্যাদা বলে হাইকোর্টের জজের মতো হবেন।

[3-10 — 3-20 p.m.]

The Chairman-Judicial member shall be appointed by the Governor in consultation with the Chief Justice. এবং তার পুরো র‍্যাঙ্কটা জাজের মতো হবে। ইনফ্যাক্ট যিনি থাকবেন একজন, এখানে বলা আছে—Not less than one Judicial member and one Technical member. তার মানে বেশি হতে পারে। একাধিক জুডিসিয়াল মেম্বার এবং একাধিক টেকনিক্যাল মেম্বার হতে পারে। একজন জুডিশিয়াল, এবং টেকনিক্যাল মেম্বার হল গভর্নমেন্টের রিটায়ার্ড অফিসার। বর্তমানে দুজন টেকনিক্যাল অফিসার। স্টেট গভর্নমেন্টের রিটায়ার্ড অফিসার জুডিসিয়াল মেম্বার থাকেন এখানে যেটা মাননীয় অসীমবাবু আইন আনছেন কারণ হিসাবে বলছেন অনেক সময় জুডিশিয়াল মেম্বার যদি অনুপস্থিত থাকেন তখন চেয়ারম্যান জুডিশিয়াল মেম্বার একটা বেঞ্চে বসেন। চেয়ারম্যান এতদিন যে দায়িত্ব পালন করতে পারছিলেন না একা যে নুতন আইনটা হয়েছে সেকশন ২ ক্লজ এফ, এখানে ক্লজ এফ কি ছিল দেখা যাক। Section 2 clause (f)—Judicial member means a member of the Tribunal appointed as such under clause (f) sub-section 2 of section 3. হচ্ছে কি ভাবে। চেয়ারম্যান অ্যাপয়েন্ট হবে। এখানে উনি বলছেন যে for the purpose of sub-section (12) of section 3, includes the chairman. তার মানে এখানে যে সাব সেকশন ১২ এ আছে Tribunal shall exercise power and authority by one or two or more members as may be determined by the Chairman consisting of atleast one judicial member and one technical member...তার মানে জুডিশিয়াল মেম্বার একজন থাকতে হবে। এখানে যদি একজন জুডিশিয়াল মেম্বার না আসেন বেঞ্চ ফল করে যায়। ন্যাচারালি মাননীয় অসীমবাবু চেয়েছেন যিনি চেয়ারম্যান হবেন তিনি ঐ জায়গায় বসেন। যিনি চেয়ারম্যান তিনি হাইকোর্টের জাজ হবেন। জুডিশিয়াল মেম্বার তাঁর যোগ্যতা আছে। জুডিশিয়াল মেম্বার হাইকোর্টের জাজ যদি নাও থাকেন তাহলে লং প্র্যাকটিসিং লইয়ার জুডিশিয়াল মেম্বার হতে পারেন, কিন্তু পার্টিকুলার প্রবলেমসে সারকামভেন্ট করার জন্য এটা নিয়ে এসেছেন। সুতরাং আমাদের এ ব্যাপারে আপত্তি করার বিষয় নয়। আর একটা কথা বামফ্রন্ট সরকার এই ট্রাইব্যুনালের ব্যাপার বুঝতে পেরেছেন। সেন্ট্রাল গভর্নমেন্ট অ্যাকটিভ ট্রাইব্যুনাল করেছেন। স্টেট গভর্নমেন্টের অসংখ্য সার্ভিস ম্যাটার হাইকোর্টে ঝুলে আছে। সার্ভিস ম্যাটারটা ট্রাইব্যুনালে যাবার কথা বলেছেন। ট্রাইব্যুনাল ছাড়া গতান্তর নেই। ইংরাজিতে একটা কথা আছে জাসটিস ডিস ইজ জাসটিস ডিনায়েড। এখানে একটা ভীষণ ইনজাসটিস হচ্ছে, সে ব্যাপারে মাননীয় অসীমবাবুর দৃষ্টি আকর্ষণ করছি আলাদাভাবে। সারা পশ্চিমবঙ্গে ডিডরাইটাররা স্ট্রাইক করেছে। মূল স্ট্যাম্প অ্যাক্ট পাল্টে মাননীয় অসীম বাবু যেটা করেছেন মার্কেট ভ্যালু অনুযায়ী স্ট্যাম্প হবে, তার বিরুদ্ধে প্রতিবাদ করছে। ডিডরাইটারদের বক্তব্য সাব রেজিস্ট্রার এত ক্ষমতা পেয়েছেন এই আইনের ফলে আরবিট্যারিলি দাম ঠিক করছেন। একজন কুচবিহার থেকে মেদিনীপুরে এলেন, তিনি ঐ এলাকার জমির ভ্যালুর আরবিট্যারিলি প্রাইস ঠিক করে দিয়েছেন। এর ফলে লোকাল লোকের রেজিস্ট্রেশন করতে যাচ্ছে না পার্টিশন স্যুট করে কোর্টে গিয়ে রেজিস্ট্রেশন করছে। রেজিস্ট্রারারের দপ্তরে রেজিস্ট্রি করছে না। আমি মাননীয় অসীমবাবুকে বলব এতদিন ধরে স্ট্রাইক চলছে, মিটিয়ে

দেওয়া উচিত। ওদের দাবি শোনা উচিত। সরকারের রেভিনিউ লস হচ্ছে। এর আগে এক বছর স্ট্রাইক হয়েছিল একই স্ট্যাম্পের ব্যাপারে তাদের জন্য আমাদের লোকসান হয়েছিল। এবারে সেলস ট্যাক্স তুলতে হবে, অকট্রয় তুলে দিয়েছেন, একটা ঝুঁকি নিয়েছেন ১০ পারসেন্ট সারচার্জ করে দিয়েছেন, ট্যাক্স তুলতে হবে। ট্যাক্স ডিসপিউট যত তাড়াতাড়ি ডিসলভ করা যায় সেই উদ্দেশ্যে এনেছেন। আমি চাইব তাড়াতাড়ি ডিসপোজড ডিসলভ করতে। যেখানে আগে থেকে মেম্বারকে অ্যাপয়েন্ট করার ক্ষমতা আছে, হাইকোর্ট বেঞ্চ খালি আছে, ট্রাইব্যুনাল বেঞ্চ যাতে খালি না থাকে তাড়াতাড়ি মামলা ডিসপোজড করে যাতে রাজ্য সরকার ন্যায্য পাওনা টাকা পেতে পারে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সসেশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৫, এর সমর্থনে বক্তব্য রাখতে উঠে আমি প্রথমে মাননীয় বিধায়ক সৌগতরায়কে ধন্যবাদ জানাচ্ছি, কারণ উনি মূলত এই বিলকে সমর্থন করেছেন। এটা সঠিক ভাবেই উনি বলেছেন যে ১৯৮৭ সালে ওয়েস্ট বেঙ্গল টেক্সেশন ট্রাইব্যুনাল বিল আনা হয়। তারপরে মাননীয় রাষ্ট্রপতির অনুমোদন পেয়ে ১৯৮৯ সালের ফেব্রুয়ারি মাসে ভারতবর্ষে প্রথম রাজ্য স্তরে টেক্সেশান ট্রাইব্যুনল পশ্চিমবঙ্গে গঠিত হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা লক্ষ্য করার মতো যে গঠিত হবার মুহূর্তে এবং তারপরে যে পরিমাণ মামলা হাইকোর্টে ছিল এবং এল তার সংখ্যা হচ্ছে, দুই হাজার ৬৬৩টি মামলা হয় হাইকোর্ট থেকে এখানে চলে এল, না হয় নতুন যুক্ত হল। গত কয়েক বছরে এই ট্রাইব্যুনালটি ক্ষিপ্রতার সঙ্গে এবং সঠিকভাবে কাজ করছেন। তাই, এই সমস্ত বকেয়া মামলার যে বোঝা সেটা কমিয়ে এখন ২০৭ হয়েছে। আমরা চাচ্ছি যত তাড়াতাড়ি যে ধরনের মামলাগুলি এখানে ওঠে (কর সংক্রান্ত) তার নিষ্পত্তি হোক। দুটি বেঞ্চ আমাদের আছে। একজন চেয়ারম্যান, যে ভাবে আইনে নির্দেশ ছিল সেই ভাবেই হাইকোর্টের যারা বিচারপতি অথবা বিচারপতির যোগ্য চেয়ারম্যান এবং জুডিসিয়াল মেম্বার, টেকনিক্যাল মেম্বার আছেন। এটা ঘটনা যে মাঝে মাঝে কোনও সময়ে জুডিসিয়াল মেম্বারকে ছুটি নিতে হয়। সেই সময়ে কাজের গতি রাখার জন্য যিনি চেয়ারম্যান আছেন, তিনিও যাতে জুডিসিয়াল মেম্বার হিসাবে পরিগণিত হতে পারেন সেজন্য এই ছোট সংশোধনী। এই সুযোগে বলে রাখি যে, যখন ৪টি মূল বিক্রয় কর আইনকে একত্রিত করে ১৯৯৪ সালে আইনটি হয় তখনই এই ট্রাইব্যুনালের বিচার্য বিষয় কি হবে ঐ নামটা তখন পরিবর্তন করা হয়ে আছে। যে লিস্ট আছে সেখানে আলাদা করা নেই। বাড়তি যেগুলি আছে সেগুলি কিন্তু একত্রিত আইনের মধ্যে নেই, অন্য আইনগুলি এসেছে। ঐ সমস্যাটা এখানে নেই। এটা শুধু গতি আনার জন্য এই ছোট সংশোধনী।

আর আপনি আর একটা ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেছেন, সেটাও এই সুযোগে বলে রাখি সেটা হচ্ছে ডিড রাইটারদের কেন্দ্র করে। যারা ডিড রাইটার হিসাবে আছেন, তারা কতকগুলি দাবি নিয়ে ধর্মঘট করেছেন। সমস্ত রাজ্য জুড়ে এই ধর্মঘট না হলেও অনেক জায়গায় ধর্মঘট হচ্ছে। তাদের দাবি-দাওয়ার মধ্যে মূল যে জায়গাটি আছে সেটা কিন্তু কপি

রাইটারদের সঙ্গে ডিড রাইটারদের সম্পর্ক। এছাড়াও ঐ মার্কেট ভ্যালু সম্পর্কে একটা জিনিস আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন যে সুপ্রীম কোর্টের একটা জাজমেন্ট আছে যে কি ভাবে মার্কেট ভ্যালু ডিটারমাইন হবে। আমরা সেই হিসাবে করেছি। কিন্তু জেলা স্তরে যে সমস্যাগুলি আছে, আমরা সেগুলিও নিরসন করতে চাই। ডিড রাইটার এবং কপি রাইটারদের মধ্যে একটা অভ্যন্তরীণ সংঘাত আছে। এই দুই পক্ষকে নিয়ে—কপি রাইটারদের নিয়ে আলোচনা হয়ে গেছে। ডিড রাইটারদের সঙ্গেও এক প্রস্থ আলোচনা হয়ে গেছে। আমরা আশা করছি যে এটা মিটিয়ে দিতে পারব। এই সুযোগে এটা আমি বলে রাখলাম। আমি আর একবার ধন্যবাদ জানাচ্ছি যেহেতু আপনারা এই বিলকে সমর্থন করেছেন। এই কথা বলে বিলকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1995 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1, 2 and the Preamble:**

**Mr. Deputy Speaker:** There are no amendments to clauses 1, 2 and the Preamble.

The question that Clauses 1, 2 and the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta:** Sir, I beg to move that The West Bengal Taxation Tribunal (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Non-Government Educational Institutions and Local Authorities (Control of Provident Fund of Employees (Amendment) Bill, 1995.**

**Dr. Asim Kumar Dasgupta:** Sir, I beg leave to introduce the West Bengal Non-Government Educational Institutions and Local Authorities (Control of Provident Fund of Employees) (Amendment) Bill, 1995.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta:** Sir, I beg to move that the West Bengal Non-Government Educational Institutions and Local Authorities

(Control of Provident Fund of Employees) (Amendment) Bill, 1995 be taken into consideration.

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে মাননীয় অর্থমন্ত্রী যে (West Bengal Non-Government Educational Institutions and Local Authorities (Control of Provident fund of Employees) (Amendment) Bill, 1995) এনেছেন, এই বিলের বিতর্কে অংশগ্রহণ করে আমি দুই-চারটি কথা নিবেদন করছি। স্টেটমেন্ট অ্যান্ড অবজেক্টস অ্যান্ড রিজনসে এই বিলে বলা হয়েছে "At the time of enacting the West Bengal Non-Government Educational Institutions and Local Authorities (Control of Provident Fund of Employees) Act, 1983 some authorities or institutions were omitted from the purview of the said act." তার মানে এই সরকার এই রাজত্বকালে এই বিল এনে অ্যাক্ট করিয়েছিলেন, এখন দেখতে পাচ্ছেন কতকগুলো ইন্সটিটিউশন এই অ্যাক্টের থেকে বাদ পড়ে গিয়েছে। বিলটা খুব সিম্পল। এই বিল যে আনা হয়েছে তার জন্য এই কনক্লুশনে আনা ভুল হবে না যে এই সরকারের চিন্তার ঘাটতি থেকে গেছে, দৃষ্টিভঙ্গির অভাব থেকে গেছে অথবা বিষয়ের প্রতি আন্তরিকতার অভাব থেকে গেছে বলেই আজকে নতুন করে এই বিলকে আনা হয়েছে, তখন যে বিল আনা হয়েছিল বা অ্যাক্ট হয়েছিল তখন এই দৃষ্টিভঙ্গি থাকলে আমার মনে হয় এই বিল আনতে হত না। এটা বললে ভুল হবে না যে সরকারের বিষয়ের প্রতি আন্তরিকতার অভাব আছে। নেক্সট যেটা বললেন নন গভর্নমেন্ট অ্যাডুকেশনাল ইন্সটিটিউশনে সেকেন্ডারি স্কুলে আগে স্যালারি স্কিম ছিল না, পরে স্যালারি স্কিম আনতে হল। লাম্প গ্র্যান্টে দেওয়া হত স্যালারি স্কিমে। স্যালারি স্কিম আসার পর প্রভিডেন্ট ফান্ডের জন্য অ্যাক্ট করা হল। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমি বিনীত ভাবে প্রশ্ন রাখতে চাই যে এই অ্যাক্ট চালু হওয়ার আগে নন এইডেড এডুকেশনাল ইন্সটিটিউশনে তাদের টীচার ও ম্যানেজমেন্ট নিজের রিসোর্স থেকে একটা প্রভিডেন্ট ফান্ড দিত। স্যালারি স্কিম হওয়ার আগে এখানে গভর্নমেন্ট বলেছেন ওই সমস্ত টাকা ট্রেজারিতে জমা দিতে হবে। যে টাকা গভর্নমেন্ট দিলেন না, এই আইন হওয়ার আগে ম্যানেজমেন্ট নিজের রিসোর্স থেকে টীচার এবং নন টীচার এমপ্লয়িস যাঁরা এডুকেশনাল ইন্সটিটিউশনে আছেন, এই সরকারের অ্যাক্টের ফলে তাঁদের সেই টাকা প্রভিডেন্ট ফান্ড থেকে ট্রেজারিতে জমা দিতে হবে। এই ব্যাপারে অনেক শিক্ষক সংস্থা বহু দিন ধরে দাবি করছে, আজকে আমি এই বিলের মাধ্যমে বলার সুযোগ পেয়েছে বলে মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করব এই ব্যাপারে তিনি যে ভেবে দেখেন যে এই পোরশানের টাকাটা বাদ দিয়ে জমা দেওয়া যায় কিনা। এই যে নন-গভর্নমেন্ট এডুকেশনাল ইন্সটিটিউট আছে তাদের টাকাটা ট্রেজারিতে জমা পড়ছে, যে ফান্ডটাকে আমরা বলে থাকি কনসোলিডেটেড ফান্ড, এই ট্রেজারিতে পি.এফ-এর টাকা রাখা যায় কিনা এটা আমি মাননীয় অর্থমন্ত্রীকে ভেবে দেখতে বলব। ট্রেজারিতে যে টাকা থাকে গভর্নমেন্ট ইচ্ছা করলে তার প্রয়োজন মতো ব্যবহার করতে পারবে, দেশের স্বার্থে সেই টাকাটা ডাইভার্ট করতে পারবে। কারণ ট্রেজারিতে পি.এফ-এর জন্য আলাদা

করে কোনও অ্যাকাউন্ট নেই। শিক্ষকরা বলতে পারে যে ওদের টাকাটা টোট্যাল অ্যাকাউন্টের সঙ্গে ডাইভার্ট হয়ে যাচ্ছে। তাদের টাকাটা যে থাকছে এই ব্যাপারে কোনও নিশ্চয়তা নেই, তাদের টাকার কোনও গ্যারান্টি থাকছে না, তাদের ভবিষ্যত অনিশ্চয়তা বেড়ে যাচ্ছে। এই ব্যাপারে আমার কংক্রিট প্রস্তাব হলো এডুকেশনাল ইন্সটিটিউটের পি.এফ-এর টাকাটা ব্যাঙ্কে রাখা যায় কিনা সেটা ভেবে দেখুন এবং যে স্কুলের টাকা, যে ইন্সটিটিউশনের টাকা, যে লোকাল অথরিটির টাকা হোক না কেন তাদের টাকা তাদের নামে সেখানে রাখার ব্যবস্থা করুন। কারণ ব্যাঙ্কে রাখলে ডাইভারশনের সুযোগ থাকবে না। তাহলে টিচার, নন-টিচিং স্টাফ, লোকাল অথরিটি এবং মিউনিসিপ্যাল স্টাফের পি.এফ-এর টাকা নিশ্চয়তা হতে পারে। ওরা জানবে যে ওদের টাকাটা ডাইভার্ট হয়নি। আমার প্রস্তাব হল ওদের পি.এফ-এর টাকাটা ব্যাঙ্কের রাখা হোক এবং ব্যাঙ্কে ইনডিভিজুয়াল ইন্সটিটিউটের নামে অ্যাকাউন্ট করা হোক। আর একটা কথা বলতে চাই। কলেজের ক্ষেত্রে যে নন-গভর্নমেন্ট কলেজ আছে সেখানে পি.এফ-এর টাকা যারা অপারেট করে তার মধ্যে একজন অপারেটর হল, ওয়ান অফ দি অপারেটর হল হিড অফ দি ইন্সটিটিউশন। এই ক্ষেত্রে কলেজের মিনি প্রিন্সিপ্যাল আছেন সেই প্রিন্সিপ্যাল। এই রাজ্যে তো অনেক কলেজে প্রিন্সিপ্যাল নেই, সেই ক্ষেত্রে প্রিন্সিপ্যালের বদলে টেজারি ইনচার্জ আছেন। কিন্তু স্কুলের ক্ষেত্রে আমাদের গভর্নমেন্টের নিয়ম আছে জেলার ক্ষেত্রে একজন অপারেটর সে হল ডি.আই এবং সাবডিভিশন লেভেলে এ.আই। এই ক্ষেত্রে কেবল মাত্র ডি.আই যদি থাকে তাহলে সে যদি টাকা তুলে নেয় তাহলে সেক্রেটারি বা হেড অফ দি ইন্সটিটিউট কিন্তু কোনও সুযোগ পাবে না, শিক্ষকরা সেটা জানতেই পারবে না। সেই জন্য বলছি কলেজের ক্ষেত্রে যেমন ওয়ান অফ দি অপারেটর প্রিন্সিপ্যাল অন টিচার ইনচার্জ আছে স্কুলের ক্ষেত্রে এই রকম করা যায় কিনা ভেবে দেখবেন। স্কুলের ক্ষেত্রে হেডমাস্টার, ওয়ান অফ দি অপারেটর, শুধু হেডমাস্টারে আপত্তি আছে, এ.আই অথবা হেডমাস্টার রেসপেকটিভ ইন্সটিটিউট করা যায় কিনা ভেবে দেখবেন, এই প্রস্তাব আমি রাখছি। হেড মাস্টার টাকা জমা দিচ্ছে কিন্তু অপারেট করার অধিকার নেই। আর একটা ব্যাপার বলি। স্কুলের ক্ষেত্রে হেডমাস্টার পি.এফ-এর টাকা জমা দেয়। যদি সে যথা সময়ে টাকা জমা না দেয় তাহলে তার বিরুদ্ধে কমপ্লেন করার সুযোগ আছে, এ.আই এবং ডি.আই প্রপার অ্যাকশন নিতে পারে। আইন আছে। দেখা যাচ্ছে ৪-৫ মাস পি.এফ-এর টাকা জমা দিচ্ছে না, শিক্ষক এবং অশিক্ষক কর্মচারিদের টাকা জমা দিচ্ছে না, সেই ক্ষেত্রে আইন আছে আপনি শাস্তি দিতে পারেন। এই ব্যাপারে ধরার আপনার স্বদিচ্ছা আছে। কিন্তু বাস্তবে তা হচ্ছে না। রাজ্যে আইন আছে ঠিকই। কিন্তু আপনি প্রমাণ করতে পারবেন, টাকা যথা সময়ে জমা পড়েনি, তাদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হয়েছে?

[3-30 — 3-40 p.m.]

যদিও হয় না। ঐ সব রাজনৈতিক কারণে হয় না, নানা কারণে হয় না। নন গভর্নমেন্ট কলেজের ক্ষেত্রে টিচারদের এরকম কোনও ব্যবস্থা নেই। শাস্তির কোনও ব্যবস্থা আছে বলেও আমার জানা নেই। তবুও স্কুলের ক্ষেত্রে একটা প্রভিসন আছে, সেই সুযোগটা

পেলেও পেতে পারে। কোনও নন গভর্নমেন্ট কলেজের একটা টিচার যদি রিটায়ার করে—আপনি খোঁজ নিয়ে দেখবেন—সে যদি বলে আমার পি.এফ.-এর টাকা কত হয়েছে, সেটা জানতে তিন মাস, চার মাস, ছয় মাসও লেগে যায়। তারা বলে হিসাবটা হচ্ছে। এরকম ব্যাপারে কোনও শাস্তির বিধান নেই। এটা ভাবতে বলছি। এডুকেশনাল ইনিস্টিটিউশনের পি.এফ.এর টাকা এরা যদি বাজেয়াপ্ত করে, যথা সময়ে জমা না দেয়, সেক্ষেত্রে এদের বিরুদ্ধে শাস্তির বিধান থাকলেও ইমপ্লিমেন্টেশন হচ্ছে না। আমার প্রস্তাব, এই ব্যাপারে সতর্ক হবেন। আমাদের রাজ্যে নতুন যে আইন আসছে, যেখানে ইনস্টিটিউশন হচ্ছে, যেখানে গভর্নমেন্ট ট্রানজাকশন হবে, সেখানে ইনস্টিটিউশন বা এস্টাবলিশমেন্ট বলছে এটা হওয়া উচিৎ। যেখানে গভর্নমেন্ট টাকা দেবে, সেখানে তার কর্মচারিদের পি.এফ.এর টাকা জমা নিচ্ছে কিনা দেখা, এটা সৎ উদ্দেশ্য। মিউনিসিপ্যালিটি বা ক্যালকাটা কর্পোরেশনে একটা পি.এফ. ট্রাস্টি বোর্ড থাকে, পুর কমিশনারও থাকেন সেখানে। তিনি যেহেতু ট্রাস্টি বোর্ডের কর্তা, তিনি এই টাকাটা ডাইভার্ট করতে পারেন। আমি বলছি, এমপ্লয়ি, শিক্ষক-অশিক্ষক, তাদের টাকাটা যাতে ডাইভার্ট না করা হয়, তার ব্যবস্থা করতে হবে। আমার কথা হ'ল, একজন টিচার বা নন টিচার বা যে কোনও এমপ্লয়ি যাতে ভালো ভাবে আনতে পারে তার পি.এফ.এ কত টাকা আছে, তার ব্যবস্থা করা। আপনার উদ্দেশ্য বাস্তবে অনেক সময় রূপায়িত হচ্ছে না বলে কয়েকটি প্রস্তাব দিয়েছি। এইগুলো ভেবে দেখবেন। প্রথম, স্কুল বা কলেজের টাকাটা ব্যাঙ্কে রেখে ইনডিভিজুয়াল অ্যাকাউন্টস্ করা সম্ভব কি না। দ্বিতীয়, স্কুলের ক্ষেত্রে ওয়ান অফ দা অপারেটর হেডমাস্টারকে করা যায় কিনা। তৃতীয়, শাস্তির বিধান। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় যে 'দি ওয়েস্ট বেঙ্গল নন-গভর্নমেন্ট এডুকেশনাল ইনস্টিটিউশনাল অ্যান্ড লোকাল অথরিটিস বিল, ১৯৯৫; এনেছেন, তাকে পূর্ণ সমর্থন করছি। আমার আগে মাননীয় সদস্য শ্রী সঞ্জিব দাশ মহাশয় বিলটিকে সমর্থন করে তাঁর বক্তব্য রাখলেন। সেখানে একটি জায়গায় তিনি বললেন, ১৯৮৩ তে বিল পাস হওয়ার পরে স্কুলগুলোতে যে পি.এফ.-এর টাকা জমা ছিল, সেই টাকাটা অনেক স্কুল ট্রেজারীতে জমা দিতে চাইচে না। আমার বক্তব্য এই, আমরা ট্রেজারিকে অবিশ্বাস করবে কেন? কেননা, সংশ্লিষ্ট শিক্ষক বা শিক্ষিকা যাদের পি.এফ.এর টাকা ব্যাঙ্ক, পোস্ট অফিস বা অন্য কোনও মিডিয়ার মধ্যে ছিল, তারা উপকৃত হবেন। এখানে অবিশ্বাসের কোনও প্রশ্ন নেই। আর ৮৩-'র আগেও লক্ষ্য করেছি শিক্ষক বা শিক্ষিকা, তারা তাদের যে বেতন, সেখান থেকে পি.এফ.এর টাকা নিচ্ছেন এবং একটা কন্ট্রিবিউটারি হিসাবে ডি.আই. অফিস থেকে সরকারি ভাবে দেওয়া হোক। কিন্তু এখনও দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করা যায়, অনেক স্কুল বা কলেজ, যেগুলো বেসরকারি, এখনও অনেক শিক্ষক বা শিক্ষিকা বা সেখানকার হেড্‌মাস্টার বা প্রিন্সিপাল এখনও সেই টাকা ট্রেজারিতে জমা দেননি। আমার যতদূর জানা আছে এখনও দেননি। আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব, অনতিবিলম্বে যাতে ট্রেজারিতে জমা পড়ে তার ব্যবস্থা নিন। কারণ, আমরা জানি যে ট্রেজারিতে টাকা জমা পড়া মানে তা সরকারের বিভিন্ন উন্নয়নমূলক কাজে সদ্ব্যবহার করা যায়, আর ট্রেজারিতে না থাকলে তার নিশ্চয়তা থাকে না। আমরা কংগ্রেস

আমলে দেখেছি, সেই সময়ে এই ধরণের নিশ্চয়তা ছিল না। ১৯৮৩ সালে এই সুযোগ হয়। আস্তে আস্তে এটাকে আরও বেশি সম্প্রসারিত করে এবারে এই বিলে, ওয়েস্ট বেঙ্গল কলেজ সার্ভিস কমিশনের কর্মচারিদের অন্তর্ভুক্ত করা হচ্ছে, বিভিন্ন লোকাল অথরিটিজ, মিউনিসিপ্যালিটিস এবং টাউন কমিটিগুলোর কর্মচারিদের এখানে যুক্ত করার প্রয়াস আছে। এটা অত্যন্ত অভিনন্দনযোগ্য প্রয়াস। কেননা, যাঁরা কর্মচারী তাঁদের চাকুরির শেষে পি.এফ., গ্র্যাচুইিটি ইত্যাদির নিশ্চয়তা বিধান করতে পারে একমাত্র সরকার। যেহেতু এই সমস্ত নন-গভর্নমেন্ট ইনস্টিটিউশনগুলো রাজ্য সরকারের নিয়মিত আর্থিক যে অনুদান তার মধ্যে দিয়েই বেঁচে আছে বা বেঁচে থাকবে, সেখানে সরকারের যে বিধি নিয়ম আছে, তার মধ্যে থাকাই বাঞ্ছনীয় এবং সমস্ত ধরণের নন-গভর্নমেন্ট এডুকেশনাল ইনস্টিটিউশনস্ বা লোকাল অথরিটির যাতে অবিলম্বে তাঁদের জমা টাকা, কিম্বা আগামী দিনে যাঁরা এই স্কিমের মধ্যে আসছেন তাঁদের টাকা যাতে ট্রেজারির মাধ্যমে জমা রাখতে পারেন তার সুনিশ্চিত একটা বিধান এই বিলের মধ্যে আছে। এর আগে আমরা দেখেছিল্যুম যে, বিভিন্ন স্কুল বা প্রতিষ্ঠানগুলোতে কোনও টাকারই হিসাব থাকত না, নয়-ছয় হত। প্রতিক্রিয়াশীল একটা চক্র সাধারণ শিক্ষক শিক্ষিকা বা কর্মচারিদের উপরে শোষণ করত, চাকুরীর শেষে তাঁরা চোখের জলে বিদায় নিতেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ১৯৮৩ সালে এই বিল পাস করে আগামী দিনের ভবিষ্যতকে একটা গ্যারান্টী দেওয়া হয়েছে। এবারে সেই গ্যারান্টী আরও বেশি করে দৃঢ় হলো আজকের এই বিলের মধ্যে দিয়ে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে এই বিল উত্থাপন করার জন্য অভিনন্দন জানাচ্ছি এবং পুনরায় আর একবার এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে একটা বিরাট নামের একটি বিল নিয়ে আসা হয়েছে, আমি বেসিক্যালি মূল বিলটির বিরুদ্ধে। সুতরাং আমি মনে করি যে আমার বক্তব্যে কেন আমরা বিলের বিরুদ্ধে, বিলের ভাল দিক কি, অ্যামেন্ডমেন্টের ভাল দিক, খারাপ দিক কি এটা বলব। অরিজিন্যাল বিল যেটি ছিল, 'দি ওয়েস্ট বেঙ্গল নন-গভর্নমেন্ট এডুকেশনাল ইনস্টিটিউশনস্ অ্যান্ড লোকাল অথরিটিজ (কন্ট্রোল অব প্রভিডেন্ট ফান্ড অব এমপ্লয়িজ) অ্যাক্ট, ১৯৮৩' এটি অশোক মিত্র যখন ছিলেন সেই সময়ে প্রথম পাস হয়েছিল। ১৭ই ফেব্রুয়ারি, ১৯৮৪তে এটি পাশ হয়েছিল। এই বিলের কি উদ্দেশ্য ছিল, না পশ্চিমবাংলায় যে প্রাথমিক স্কুল, মাধ্যমিক স্কুল, উচ্চ-মাধ্যমিক স্কুল বা বিশ্ববিদ্যালয় এদের যে প্রভিডেন্ট ফান্ড তার সমস্ত টাকা ট্রেজারিতে জমা পড়ে যাবে।

[3-40 — 3-50 p.m.]

তার সঙ্গে কর্পোরেশনের যত লোক্যাল বডিজ ইত্যাদি আছে তার সমস্ত প্রভিডেন্ড ফান্ডের টাকা মিউনিসিপ্যালিটিরও পড়বে। আসলে প্র্যাকটিকালি এইসব টাকা সরকারি কোষাগারে পড়ছে। এই অ্যামেন্ডমেন্টে কতগুলো নতুন সংস্থাকে নোটিফায়েড এরিয়া অথরিটিজ-এর মধ্যে ঢোকানো হয়েছে। যেমন বিধাননগর, কল্যাণী, গয়েশপুর, দুর্গাপুর নোটিফায়েড এরিয়া অথরিটিজ এর মধ্যে ঢোকানো হয়েছে। কলেজ সার্ভিস কমিশনে যারা কাজ করেন, তারা এত দিন এর বাইরে ছিলেন, এখন তাদেরকেও এর মধ্যে আনা হয়েছে। এই মূল বিলটিকে মেনে নেওয়ার

ক্ষেত্রে কিছু সুবিধা এবং কিছু অসুবিধা আছে। এর ডিফেকটিভ সাইডটা কি এবং কি কারণে বিলটা ভাল এর দুটি বিষয় আমি বলব। মূল বিলে দুটি উদ্দেশ্য ছিল। রাজ্য সরকারের অবস্থা তো দেউলিয়া অবস্থা। অ্যাডিশনাল রিসোর্স মোবিলাইজেশনের মাধ্যমে যে টাকা রাজ্য সরকার দিচ্ছেন সেই টাকা আবার নিজের হাতেই ফিরিয়ে আনতে চায়। রাজ্য সরকার প্রভিডেন্ড ফান্ডের মাধ্যমে নিজের হাতে টাকা নিয়ে নিচ্ছেন। কিন্তু সেই টাকা আমাদের তুলতে গেলে পায়ের জুতোর সুকতলা পর্যন্ত শুকিয়ে যাচ্ছে। এইভাবে সরকারি বুরোক্রেসিদের মধ্যে প্রভিডেন্ড ফান্ডের টাকা চলে যাচ্ছে। এইভাবে রাজ্য সরকার মাছের তেলে মাছ ভাজছেন। রাজ্য সরকার মাইনে বাবদ টাকা দিচ্ছেন আর প্রভিডেন্ড ফান্ডে জমা নিচ্ছেন ১৭৫ কোটি টাকা এবং ২২ কোটি টাকা দিচ্ছেন ইন্টারেস্ট হিসাবে। আর ৭৫ থেকে ১০০ কোটি টাকা সরকার ফেরৎ দিচ্ছেন প্রভিডেন্ড ফান্ড উইথড্রল যারা করছেন তাদেরকে। সরকারি টাকা মার খাওয়ার ভয় নেই কিন্তু ওই টাকা তুলতে আপনার পায়ের জুতোর শুকতলা পর্যন্ত শুকিয়ে যাবে। আজকে প্রাথমিক এবং মাধ্যমিক স্কুলের শিক্ষকদের কি অবস্থা—আমাকে প্রাথমিক শিক্ষক সম্মেলনে অনেক সময়ে আমাদের যেতে হয়েছে এবং সেখানে দেখি প্রাথমিক শিক্ষকরা রিটায়ার করে যাচ্ছেন কিন্তু প্রভিডেন্ড ফান্ড ডিউজ রয়ে গেছে এবং বহুক্ষেত্রে দেখা গেছে মারাও গেছে, এইরকম ঘটনাও আছে। শিক্ষকদের টাকা ঠিকমতো ক্লিয়ার করে দেওয়ার ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী স্পেশ্যাল ব্যবস্থা নেওয়ার কথা বলেছেন কিন্তু তাঁর তো কিছু করার নেই স্বয়ং মুখ্যমন্ত্রী পর্য্যন্ত ওয়ার্ক কালচার ফেরাতে পারছেন না, সেখানে উনি চেষ্টা করে কি করবেন, আমি যে কলেজে পড়াই, সেই কলেজে আমরা কজন যখন মামলা করেছিলাম তাতে প্রিন্সিপাল আমাদের বারণ করেছিলেন মামলা করতে এবং বলেছিলেন যে রাজ্য সরকারের কাছে টাকা থাকবে ইত্যাদি। কিন্তু আমরা হাইকোর্টে গিয়েছিলাম এবং হাইকোর্টের অর্ডার হয়েছে যে আমরা যারা সিগনেটোরি, তাদের এরমধ্যে রাখা হবে না। অর্থাৎ আমাদের টাকা কলেজেই থাকবে, কলেজই আমাদের প্রভিডেন্ড ফান্ড দেবে। আমরা টাকা তুলতে চাইলেই ৭-৮-১০ দিনের মধ্যে টাকা তুলতে পারব। সুতরাং এইসব হচ্ছে ডিসঅ্যাডভ্যানটেজ। আর সুবিধা হচ্ছে প্রাইভেট স্কুলের ক্ষেত্রে যেসব ম্যানেজিং কমিটি আছে তারাই ট্রাস্টি হিসাবে প্রভিডেন্ড ফান্ডের বিষয়টা দেখছেন এবং সেখানে রাজ্য সরকারের হাতে আসার ফলে প্রভিডেন্ড ফান্ডের টাকা মার খাবে না। তবে ওই টাকা তুলতে স্কুলের শিক্ষকদের পায়ের জুতোর সুকতলা ফেটে যাবে। কিন্তু রাজ্য সরকারের হাতে টাকা থাকবার ফলে ওই টাকা মার যাবার ভয় থাকবে না। সেখানে গ্যারান্টি অফ দি স্টেট গভর্নমেন্ট ইজ দেয়ার। স্টেট গভর্নমেন্টের ফিনান্সিয়াল অসুবিধা যতই থাকুক টাকা মার যাওয়ার ভয় থাকবে না, সুতরাং সেই কারণে এর মাইনাস সাইড এবং প্লাস সাইড সিকিউরিটি থাকছে। এর মাইনাস সাইড হচ্ছে সরকারের কাছ থেকে টাকা তুলতে গেলে একটা প্রাণান্তকর অবস্থা হয়। আমরা যারা ট্রেড ইউনিয়ন করি তারা দেখে থাকি দু রকমের প্রভিডেন্ড ফান্ড হয়। একটা হচ্ছে এমপ্লয়িজ প্রভিডেন্ড ফান্ড যেটা রিজিওন্যাল প্রভিডেন্ড ফান্ড কমিশনারের কাছে টাকা জমা পড়ছে এবং আরেকটা হচ্ছে একজ্যাম্পটেড ক্যাটাগরি। জুটমিলগুলো এই ক্যাটাগরির মধ্যে পড়ছে এবং সেখানে ওয়ার্কারদের টাকা ঠিকমতো জমা পড়ে না। প্রভিডেন্ড ফান্ডের টাকা বাকি পড়ে আছে। কিন্তু আজকে এই যে আইন অসীমবাবু এনেছেন তাতে কোথাও কোনও প্যানেল প্রভিসন নেই। ধরুন, কেউ কলেজে পড়ান। তাঁর সঙ্গে অথরিটির গন্ডগোল হ'ল। তাঁর প্রভিডেন্ট ফান্ডে টাকা কাটা হচ্ছে

কিন্তু কলেজ প্রভিডেন্ড ফান্ডে তা জমা পড়ছে না। এইভাবে ৬ মাস বা ১ বছর জমা করল না এবং কোনও হিসাবও দিল না। রিটায়েরমেন্টের সময় তাঁকে জানিয়ে দেওয়া হ'ল তাঁর ফান্ডের এগেনস্টে টাকা জমা পড়েনি। সুতরাং চট করে টাকা পাবেন না। এর এগেনস্টে একটা প্যানেল প্রভিসন থাকা দরকার ছিল। যদি কেউ ঠিকমতো প্রভিডেন্ট ফান্ডের টাকা ট্রেজারিতে জমা না দেয় বা গভর্নমেন্টের কাছে না দেয় তার ক্ষেত্রে কি ব্যবস্থা নেওয়া হবে। সেটা আমাদের ই.পি.এফ. অ্যাক্টে আছে। ঐ রকম কেউ থাকলে তাকে গ্রেপ্তার করা যায়। যদিও আমরা অনেক সময় দেখেছি এটা করা যায়ও না। যেমন অরুন বাজোরিয়াকে গ্রেপ্তার করা হয়েছিল। কিন্তু তিনি এক ঘন্টাও না কাটিয়ে বেলভিউ নার্সিং হোমে চলে গেল। আবার অনেক সময় গ্রেপ্তারের ভয়ে অন্য কাউকে চেয়ারম্যান করে দেওয়া হয়। এ বিষয়ে ডিফেক্ট আছে। যদিও আমরা মামলা করেছিলাম আমরা বেঁচে গেছি। সরকারের কাছে টাকার জন্য ঘুরতে হওয়াটা খুবই আন-ফরচুনেট। আজকে যারা রিটায়ার করছেন পেনশনের জন্য তাদের কি পরিমাণ ঘোরা-ঘুরি করতে হচ্ছে—এটা সকলেই জানেন। এটা খুবই কষ্টকর এবং হিউমিলিয়েশনও বটে। তাই বাইরে রয়েছে তা বাইরেই থেকে গেল। তারা সিকিউরিটি পাচ্ছে না। এই সরকারের সময় শেষ হয়ে এসেছে কিন্তু স্টিল যে বিল রিভিউ-র প্রয়োজন ছিল—আলটিমেটলি এই বিলে সরকার সেটা দেখাতে চেয়েছেন। যদি ১৭৫ কোটি টাকা জমা হয় এবং ১০০ কোটি টাকা বেরিয়ে যায় তাহলে কি হবে। এছাড়া একটা এমপ্লয়মেন্ট সিকিউরিটি দেওয়া যায় কিনা—সেটা এমপ্লয়িদের দেওয়া দরকার। এখানে প্রাইভেট সংস্থা আছে তাদের জন্য কি ব্যবস্থা করা যায় তা দেখা দরকার। আবার এখানে বলা আছে—মাইনরিটি ইন্সটিটিউশন বা ট্রাস্টিরা প্রভিডেন্ট ফান্ডের আওতায় পড়বে না। কিন্তু কেউ যদি চায় বা অ্যাপলাই করে তাহলে রাজ্য সরকার তাদের ইনক্লুড করে নিতে পারে। এ বিষয়ে একটা সারভে করা দরকার। এখানে অ্যাঙ্গলো-ইন্ডিয়ান স্কুল আছে বা ট্রাস্ট আছে তাদের ক্ষেত্রে প্রভিডেন্ট ফান্ডের অবস্থা কি হবে? সেটা রাজ্য সরকারের পক্ষ থেকে সার্ভে করা উচিৎ। ওরিজিনালি যে আইন আনা হচ্ছে, তাতে সাফিসিয়েন্ট সার্ভে হয়নি। কমপ্রিহেনসিভ রিভিউ ফিন্যান্স ডিপার্টমেন্টের পক্ষ থেকে করা উচিৎ এবং যাতে পারপাজ সার্ভ করে সেই রকম ফ্রেস লেজিস্‌লেশন আনা উচিৎ বলে আমি মনে করি। আমি আশা করি অসুবিধাগুলো বোঝাতে পেরেছি। তবে আমি এই বিলের বিরোধিতা করছি না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী 'দি ওয়েস্ট বেঙ্গল নন-গভর্নমেন্ট এডুকেশনাল ইনস্টিটিউশনস্ অ্যান্ড লোক্যাল অথরিটিস্ (কন্ট্রোল অফ প্রভিডেন্ট ফান্ড অফ এমপ্লয়িস) (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৫' যা হাউসে উপস্থিত করেছেন তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটা কথা বলছি। যে সমস্ত সরকারি সাহায্য-প্রাপ্ত স্কুল বা প্রতিষ্ঠান এই পি.এফ-এর টাকা ইতিমধ্যে ট্রেজারিতে দিয়ে দিয়েছে নিয়ম অনুযায়ী তাদের ১২ পারসেন্ট ইন্টারেস্ট দেওয়া হয়েছে। কিন্তু আমি খুব ভালো-ভাবে জানি ৫।৬ বৎসর ধরে, ১৯৮৯।৯০ সালের পর থেকে দেখা যাচ্ছে এখনও পর্যন্ত এদের সুদ দেওয়া হয়নি।

[3-50 — 4-00 p.m.]

সুদ দিচ্ছে না ট্রেজারী। হয়ত মাননীয় অর্থমন্ত্রী তিনি আমাদের শুধু পশ্চিমবঙ্গ নয়, ভারতবর্ষের মধ্যে অর্থনীতিবিদ হিসাবে সুনামজাত তাঁর মানসিকতা সঠিক আছে, কিন্তু সব কর্মচারী কি এক? তারা তা করে-না। কাজেই যেখানে ট্রেজারী সুদ কমে দিচ্ছে না, সেখানে অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। ফলে দুই রকমই হচ্ছে। স্কুলগুলিতে দুই প্রস্তরের খাতা করে রাখতে হচ্ছে। একটাতে সুদ সমেত আর অন্যটাতে প্রতি বছর সুদের হিসাব ধরে, বছরের শেষে যা হতে পারতো সেটা না করে ঐ অবস্থায় না করাতে দুই ধরনের খাতা মেইনটেইন করতে হচ্ছে। ইতিমধ্যে যে সমস্ত শিক্ষক আছে, রিটায়ার্ড হয়ে গেছে তাদের আপটুডেট হেড মাস্টারকে প্রভিডেন্ট ফান্ডের টাকা মিটিয়ে দিতে হচ্ছে। অডিটের সময় ওরা প্রশ্ন তুলছে, যেখানে ট্রেজারী সুদ কমে দিলো না, কার টাকা থেকে এদেরকে আপনি দিচ্ছেন, এই রকম প্রশ্ন এসেছে। আমার কথা হচ্ছে, এই পি.এফ. এর টাকা যেটা আগে ব্যাঙ্ক থেকে দেওয়ার ব্যবস্থা ছিল সেটা যদি ঠিক থাকতো তাহলে পি.এফ. এর সুদের ব্যাপারটা থাকতো। এখানে শোনা গেল এই যে টাকাটা ট্রেজারী দিত এটা পাওয়া যাবে কিনা, সুদের টাকা কি অবস্থায় আছে বা কারো মেয়ের বিয়ে দিতে গেলে ট্রেজারীতে যে নাক ঘষা যাচ্ছে, এটা যাতে না হয় সেটা দেখতে হবে। ট্রেজারী যাতে ঠিকমতো সুদ দেওয়ার ব্যবস্থা করেন সেটার অনুরোধ করছি। সেই সঙ্গে এই বিলটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের অর্থমন্ত্রী যে বিলটা এনেছেন, দি ওয়েস্ট বেঙ্গল নন-গভর্নমেন্ট এডুকেশনাল ইন্সটিটিউশনস অ্যান্ড লোকাল অথরিটিজ (কন্ট্রোল অফ প্রভিডেন্ট ফান্ড অফ এমপ্লয়িজ) (অ্যামেন্ডমেন্ট) বিল, '৯৫ এটা আমরা অপোজ করছি না। অর্থাৎ অপোজ করার জায়গা নেই বলে অপোজ করছি না। কিন্তু কতকগুলি সাজেশন আমরা দিচ্ছি। এটার ব্যাপারে আমি বলতে চাই, বিলে '৯৩-তে যে আইন করেছিলেন সেখানে বলেছিলেন, সাম অথরিটিজ অফ ইন্সটিটিউশনস ওয়ার অমিটেড ফ্রম দি প্রিভিউ অফ দি সেড অ্যাক্ট ইন ফ্যাক্ট, দি ওয়েস্ট বেঙ্গল কলেজ সার্ভিস কমিশন, সাম লোকাল অথরিটিজ ইনক্লুডিং নোটিফাইড এরিয়া অথরিটিজ। আমি এটা অ্যাড করতে চাইছি না। আজকে আমি যেটা বলতে চাই, পশ্চিমবাংলায় যারা পেনশন পায়, পি.এফ. এর টাকা পায়, তাদের পেনশান পেতে এমন ইন্সটান্স আছে যে রিটায়ার্ড করার পর ২ বছর কেটে যাচ্ছে, পি.এফ. পাচ্ছে না। আগে পি.এফ. থেকে লোন পাওয়া যেত এখন পাচ্ছে না। আগে সিস্টেম যেটা ছিল, পি.এফ. স্কুল ফান্ডে জমা হত, শিক্ষকরা লোন চাইলে সেই টাকায় তারা এন.এস.সি. কাটতে পারতেন, পরবর্তীকালে '৯৩-তে যে আইন করলেন আফটার পে কমিশন তাতে বললেন সমস্ত টাকা চলে যাবে ট্রেজারীতে। জমা দেবে স্কুলের পক্ষ থেকে, কলেজের পক্ষ থেকে। আজকে যাদেরকে আনতে চাইছেন, নোটিফাইড এরিয়া, তাদের আনুন, আমার আপত্তি নেই।

কিন্তু যেটা বলতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, আজকে ট্রেজারীর যে টাকাটা আপনাদের কাছে জমা আছে, সে স্কুলই বলুন, কলেজই বলুন, সেখানে কোনও

ইনডিভিজুয়াল নামে জমা হচ্ছে না। একটা নাম্বারের উপর ভিত্তি করে টাকাটা ট্রেজারীতে জমা পড়ছে। ট্রেজারীতে যদি ইনডিভিজুয়াল স্কুলের নামে বা তাদের নামে যদি অ্যাকাউন্ট করা যায় তাহলে ভালো হত। আজকে পশ্চিমবাংলার বহু ইতিহাস আছে, আপনারা স্বীকার করবেন কিনা জানিনা, প্রভিডেন্ট ফান্ডের যে টাকাটা জমা পড়ছে সেই টাকা ভেঙ্গে আপনার সরকার মাইনে দিচ্ছে। স্কুল বা কলেজের মেম্বার বা হেডমাস্টার মশাইয়ের একজন থাকবে এবং গভর্নমেন্টের পক্ষ থেকে একজন অপারেটার থাকে এবং স্কুলের বা কলেজের যদি একজন অপারেটার থাকেন তাহলে ভালো হয়। তাহলেই প্রভিডেন্ট ফান্ডের টাকা ভেঙ্গে মাইনে দেওয়াটা বন্ধ হয়ে যাবে। প্রভিডেন্ট ফান্ডের লোন সরলীকরণ করা হোক। প্রভিডেন্ট ফান্ডের টাকাটা কোথায় কিভাবে আছে সেটা আমরা জানতে পারছি না। প্রভিডেন্ট ফান্ডের লোনের জন্য কেউ যখন আবেদন করছে মেয়ের বিয়ের জন্য বা বাবার শ্রাদ্ধের জন্য, তখন দেখা যাচ্ছে কাজ হয়ে যাওয়ার পর লোনের টাকা আসছে, সেই টাকাটা তার কোনও কাজে লাগছে না। জয়েন্ট অপারেটার থাকলে লোনটা কাজে লাগত। এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল নন-গভর্নমেন্ট এডুকেশনাল ইনস্টিটিউশনস অ্যান্ড লোকাল অথরিটিস কন্ট্রোল অফ প্রভিডেন্ট ফান্ড অফ এমপ্লয়িজ, অ্যামেন্ডমেন্ড বিল ১৯৯৫-এর উপর বক্তব্য রাখতে উঠে আমি আরও একবার বিরোধীদলের মাননীয় সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি। মূলত এই যে অ্যামেন্ডমেন্টটা আনা হয়েছে ওনারা এটার বিরোধিতা করেননি। ওরা সহমত প্রকাশ করেছে, এর জন্য ওদের ধন্যবাদ জানাই। কতগুলি বক্তব্য ওনারা এখানে রেখেছেন, সেগুলি সম্বন্ধে আমি আমার বক্তব্য রাখছি। কতগুলি প্রশাসনিক পদক্ষেপ-এর ব্যাপার আছে, সেগুলি আমি বলেছি। সরকার পক্ষের মাননীয় সদস্যরা যা বলেছেন, সেই ব্যাপারে আমি বলছি। ১৯৮৩ সালে যে মূল আইনটা, জেনারেল প্রভিডেন্ট ফান্ড এই স্কীমের আওতায় মাননীয় শিক্ষক, শিক্ষাকর্মী, পৌরসভার কর্মী, ইত্যাদি নিয়ে নয় লক্ষ কর্মী শিক্ষক, সরকারি কর্মী এই স্কীমের আওতায় আসেন। তারপর কয়েকটি ক্ষেত্র থেকে, সংস্থা থেকে এবং কর্মীদের পক্ষ থেকে আবেদন আসে, আপনারা আমাদের এই স্কীমের অন্তর্ভুক্ত করুন। একটা কথা সঞ্জীববাবু বলেছেন, আগে কেন করেননি। নয় লক্ষ সরকারি কর্মী, কর্মী শিক্ষক এদের নেওয়ার পরেও অতিরিক্ত যারা চাইছেন, কলেজ সার্ভিস কমিশন, নোটিফায়েড এরিয়া অথরিটি ইত্যাদি সংস্থা, যার সংখ্যা ১,৫০০। অর্থাৎ .০২ পারসেন্ট। এটা ঠিকই কেন পরে বাড়ল। কলেজ সার্ভিস কমিশন সেই সময় পেনশন করতে শুরু করেনি, নোটিফায়েড অথরিটিরটা পরে যুক্ত হয়। পরের যে ঘটনাগুলো ঘটেছে তার মুখে পড়েই ঘটনাগুলো ঘটেছে। মাননীয় সৌগতবাবু এবং প্রবীরবাবু একটা কথা বলেছেন, এর মাধ্যমে একটা বড় সম্পদ সংগ্রহ করছেন। ১৯৯৪-৯৫ সালে আমাদের জমা পড়েছিল ১৭৫ কোটি টাকার মতো। আর উইথড্রয়াল, অর্থাৎ যা তোলা হয়েছে এবং যা সুদে দেওয়া হয়েছে ৭৫ কোটি এবং ৫০ কোটি, মোট ১২৫ কোটি টাকার বেশি দিতে হয়েছে। যেখানে সরকারের বাজেট হচ্ছে ১১ হাজার কোটি টাকা। অর্থাৎ .০০১ পারসেন্ট।

[4-00—4-10 p.m.]

এটা কোনও সম্পদ সংগ্রহের ব্যাপার নয়। সাধারণভাবে দুশো/তিনশো কোটি টাকা যদি হয় কোনও জায়গা থেকে তখন আমরা সেটাকে তাই বলি। এটা কিন্তু সে রকম বিষয় নয়। এই দাবিটা কিন্তু মূলতঃ এসেছিল সব সংগঠন না হলেও অনেক সংগঠনের পক্ষ থেকে যে একটা নিশ্চয়তা আসুক। এই কথাটা সরকারিপক্ষের বক্তা যারা বলেছেন তারাও বলেছেন যে সরকারের কাছে টাকাটা গেলে কিছুতেই মার খাবে না। এটা নিয়েই কিন্তু এর যাত্রা শুরু। এই প্রসঙ্গে আমি আর একটা কথা বলব। যেটা সঞ্জীববাবু বলেছেন সে প্রসঙ্গে আমি আসছি। তিনি বলেছেন, কেউ সি.পি.এফ.এ. ছিলেন তিনি কি এখন জি.পি.এফে আসবেন? না, জোর করে আনা হয়না। এখানে অপশানটা দেওয়া হয়। যদি একজন না আসতে চান, তিনি সি.পি.এফে থাকতে পারেন, অসুবিধা নেই, এটা চাপিয়ে দেওয়া হয়না। সজ্ঞানে কিন্তু জি.পি.এফে মানুষ আসতে চান। সি.পি.এফে যে অর্থটি এমপ্লয়ী এবং এমপ্লয়ারের জমা পড়ল সেটা কিন্তু জমা থাকে এবং ১২ পারসেন্ট সুদ পায় ফলে টাকাটা খুব বেড়ে যায়। এরমধ্যে অন্য কোনও কারণ নেই। তারপর একটা প্রশ্ন উঠেছে যে একটা বিদ্যালয় টাকাটা জমা দিল না সেখানে কোনও প্রভিসন নেই তার এগেনস্টে অ্যাকশন নেবার। না, ব্যাপারটা তা নয়, সেখানে প্রভিসন আছে। ক্লজ সেভেনে খুব পরিষ্কারভাবে যে কোনও ইন্সটিটিউশনের ক্ষেত্রেও সেটা বলা আছে এবং সেখানে প্রভিসন দেওয়া আছে যে যদি তিনি না করেন সরকার কিন্তু পদক্ষেপ নিতে পারেন। এর পর একটা বক্তব্য এসেছে যে পেতে দেরি হয়। প্রবীরবাবু এই প্রশ্নে খুব নির্দিষ্টভাবে কয়েকটি কথা বলেছেন। এ.বি.টি.এ-এর ক্ষেত্র থেকে মূলত বক্তব্যটা এসেছে। সেখানে বলা হয়েছে যে ট্রেজারীতে যখন টাকাটা জমা পড়ছে তখন এক একটা স্কুল স্পেসিফিক করে কি করা যায় না? তা যদি হয় তাহলে শিক্ষক মহাশয়রা জানবেন যে যেখানে অর্থটা আছে এবং তার একটা হিসাবও রাখা যায়। এটা মূলতঃ যখন শুরু হয় তখন হয়ত করার সময় ছিল না। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে ইতিমধ্যেই এ ব্যাপারে আমরা প্রশাসনিক সিদ্ধান্ত নিয়েছি—এর জন্য আইন সংশোধনের প্রয়োজন নেই—যে বিদ্যালয় স্তরে যাতে এটা স্পেসিফিক করা হয়। আমাদের প্রায় ৭৩টা ট্রেজারি আছে এবং তাদের বলে দিয়েছি যে এইভাবে আমরা করতে চাই। বস্তুত পুজার আগেই বড় অংশটা করব। এতে আমাদের কিছু লোক লাগবে এবং সেই লোক আমরা দেব। আমরা স্কুল স্পেসিফিক করতে চাই যাতে শিক্ষক মহাশয়দের মনে শান্তি থাকে যে তাদের স্কুলের অ্যাকাউন্টটা ওখানে আছে। আর এর থেকে কোনও সম্পদ সংগ্রহ আমরা করতে চাই না। পরিশেষে বলছি, যারা এর আওতায় এখনও আসেন নি—ডি.এ. গেটিং কিছু ইন্সটিটিউশন আছে, সাধারণভাবে এগুলিকে অ্যাংলো ইন্ডিয়ান স্কুল বলা হয়। তাদের শিক্ষকরাও কিন্তু সংগঠিত হচ্ছেন। তারা আমাদের মাননীয় শিক্ষামন্ত্রীর সঙ্গে দেখা করেছেন। আমার সঙ্গেও তাদের দীর্ঘ আলোচনা হয়েছে এবং তাদের বিভিন্ন দাবি দাওয়ার মধ্যে এটাও এসেছে। সাধারণভাবে সংখ্যাধিক্য মানুষ এই স্কীমটা চান। আর স্কুল স্পেসিফিক করলে টাকা পাওয়ার ক্ষেত্রে দেরিটা একটু কমানো যাবে। সেই পদক্ষেপ আমাদের নিতে হবে। এই কথা বলে আরও একবার সকলকে ধন্যবাদ জানিয়ে এবং এই বিলের সমর্থনে বক্তব্য রেখে শেষ করলাম।

The motion of Dr. Asim Kumar Das Gupta that the West Bengal Non-Government Educational Institutions and Local Authorities (Control of Provident Fund of Employees) (Amendment) Bill, 1995, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 5 and Preamble :**

**Mr. Dy. Speaker :** There are no amendment to Clauses 1 to 5 and Preamble :

The question that Clauses 1 to 5 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Non-Government Educational Institutions and Local Authorities (Control of Provident Fund of Employees) (Amendment) Bill, 1995, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1995**

**Shri Saral Deb :** Sir, I beg to introduce the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1995.

(Secretary read the title of the Bill)

**Shri Saral Deb :** Sir, I beg to move that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1995, be taken into consideration.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই শেষ সময়ে তুলতে চাইছি, যেহেতু আজকেই হাউস হয়ে শেষ হয়ে যাচ্ছে। আপনি জানেন এবারে হায়ার সেকেন্ডারির রেজাল্ট আউট হবে। প্রত্যেক কলেজে প্রত্যেক সাবজেক্টে দুই জন করে শিক্ষক থাকবেন, আর অনার্সের সাবজেক্টে ৪ জন শিক্ষক থাকবেন, কিন্তু আজকে কোনও কলেজে জেনারেল ক্লাশে ২ জন করে এবং অনার্স ক্লাশে ৪ জন করে শিক্ষক নেই। পাঁচটা কলেজ খোলা হয়েছে, কিন্তু দুর্ভাগ্যের বিষয় তার মধ্যে কালিয়াচক ও রায়দিঘি কলেজে কোনও স্টাফ দেওয়া হয়নি। কলেজ তৈরি করা হয়নি, স্কুল বাড়িতে ক্লাশ হচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এডুকেশন সম্বন্ধে আলোচনা হয়েছিল তখন উঠেছিল, সমস্ত ডিফিকালটি তখন আলোচনা হয়েছে, মিনিস্টার স্টেটমেন্ট দিয়েছেন, এটা পয়েন্ট অফ্ ইনফরমেশন হয় না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আমি বলতে চাইছি যে রায়দিঘি কলেজে কোনও স্টাফ নেই, আমি আপনাকে বলতে চাই যে শিক্ষার নামে প্রহসন না করে, আর কলেজ না বাড়িয়ে, এই দপ্তরের জন্য রায়দিঘি কলেজ স্টাফ্ দেওয়া হোক এবং সেখানে নন-টিচিং স্টাফ্ দেওয়া হোক। সেখানে শিক্ষার নামে একটা কলেজ প্রতিষ্ঠা হবে শুধু মাত্র। এখন আমি দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে আগামীকাল রেজাল্ট আউট হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে বিল সরলবাবু এখানে এনেছেন "ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটি অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯৫", এই বিলের কোনও গভীর তাৎপর্য নেই এবং এটা কয়েকটা নিয়মকে বলবৎ করার জন্যই উনি করেছেন। আমি এই বিলের বিরোধিতা করছি না, তার কারণ এটা উনি মেন্‌লী রেখেছেন এখানে একটা নতুন আইন হবে "ওয়েস্ট বেঙ্গল ট্যাক্স প্রিভেনশন অফ্ আন্ডার ভ্যালুয়েশন অফ ইন্‌স্ট্রুমেন্ট রুলস্, ১৯৯৪", সেটার প্রভিশান অনুযায়ী। আগে যে কো-অপারেটিভ অ্যাক্ট ছিল ১৯৮৩ সালে সেটাকে চালু করা মুশকিল হচ্ছে। সেই জন্য দেখা যাচ্ছে এর থেকে কো-অপারেটিভ হাউজিং-এর ক্ষেত্রে অনেক জায়গায় স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে সরকারের অনেক টাকা লস্ হচ্ছে। এটার আইনে লুপ-হোল রয়ে গেছে। সরলবাবু এটা এনেছেন যাতে এই মুলহোলটা দূর করা যায় এবং এই কো-অপারেটিভকে স্ট্রেনদেন করা যায়, দুটি সিগ্‌নিফিক্যান্ট চেঞ্জ করেছেন এর আগে ছিল সেকশন ৬০ তে।

[4-10 — 4-20 p.m.]

কারা প্রেফারেন্স পেতে পারেন, সেখানে একটা ছিল যে নো সাচ্ রেমিশান "Provided that no such remission of stamp duty payable by a member of a Co-operative Housing Society in whose favour an apartment in a multi-storied building is allotted or to whom such apartment is transferred shall be made if the value of such apartment exceeds one lakh and twenty five thousands rupees" তার মানে ১ লক্ষ ২৫ হাজার টাকার যদি বেশি ভ্যালু থাকে তাহলে কোনও রেমিশান দেওয়া যাবে না। স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে। হাউসিং কো-অপারেটিভের সদস্যরা যে এই রেমিশান পেয়ে থাকতেন কিন্তু দেখা যাচ্ছে সেখানে অনেক ফাঁকি দেওয়া যাচ্ছে। এই জন্য আইনটা ওরা বলছে। এখন কি করছে? "No such remission shall be made for the amount by which the value of such land, house or apartment, as the case may be, exceeds three lakh and fifty thousand rupees." তার মানে সাড়ে তিন লক্ষের উপরে যে অ্যামাউন্ট রয়েছে তার উপর কোনও রেমিশন দেওয়া হবে না। এটা ফাইনালি বলে দেওয়া হল। তার মানে আগের অ্যামাউন্টটা চেঞ্জ করা হল। ১ লক্ষ ২৫ হাজারের উপর হলে কোনও রেমিশন দেওয়া যাবে না। এখন বলছে এক্‌সেস্ অ্যামাউন্টের উপর কোনও রেমিশন দেওয়া যাবে না। তার ফলে কো-অপারেটিভ হাউসিংয়ের ফ্ল্যাটের ক্ষেত্রে দামটা জেনারেলি বেড়ে গেছে। শহরাঞ্চলে ভালো ফ্ল্যাট দশ লাখের কমে নেই, এবং যারা প্রোমোটার তারা এক একটা কো-অপারেটিভ তৈরি করে। ফ্ল্যাট তৈরি করে অর্থাৎ স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে সরকারকে

ফাঁকি দেয়। সুতরাং তারা যাতে এই সুযোগ আর না পেতে পারে তার জন্যই এই পরিবর্তনটা করা হচ্ছে। সেকশন-৮৭ টা কি ছিল? রাইট ওনারশিপ্ মেম্বার কিভাবে একটা ফ্ল্যাট বা জমির মালিক বলে ধরা হবে তাতে ওঁরা অন্যভাবে বলেছেন "Notwithstanding anything contained in the transfer of property Act, 1882 or the Registration Act, 1908." এটা আগে এনেছিলেন। এবার উনি যে চেঞ্জটা করেছেন তাতে এই দুটো আইনের উল্লেখ করে উনি আইনটাকে সিম্প্লি স্ট্রেট ফরোয়ার্ড করে দিয়েছেন, "any allotment (including re-allotment) of a plot of land or a house or an apartment in a multi-storied building made by a cooperative Housing Society to its member in accordance with its by-laws shall entitle such interest as may be granted under the prescribed conditions." তাহলে তার নামে এটা কেন ধরা হবে এই যে ইন্সট্রুমেন্ট অফ্ ট্রান্সফার An instrument of transfer shall be the conclusive evidence of such interest in favour of such member. তার আইনানুসারে ইন্সট্রুমেন্ট অফ ট্রান্সফার-এ এই প্লটটা আগে দেওয়া হল সেটা সামগ্রিক ভাবে ওর ক্ষেত্রে যথেষ্ট হবে। সুতরাং উনি যে আইনের মধ্যে একটা কম্প্লিকেশন ছিল যার সুযোগ নিয়ে কিছু লোক ফাঁকি দিচ্ছিল সেটা সরল বাবু পরিবর্তন করার চেষ্টা করেছেন এবং আমারও এই ব্যাপারে বলার কিছু নেই। আমার শর্ত আছে যে একটু অন্যভাবে দেখা দরকার। কো-অপারেটিভ হাউসিং এর ক্ষেত্রে এটাও একটা ক্ষেত্র যেখানে আর্বান কো-অপারেটিভ হাউসিং যেখানে কো-অপারেটিভ হাউসিং কিছুটা সাক্সেস্ফুল হয়েছিল যখন জয়নালদা মন্ত্রী ছিলেন কো-অপারেটিভে ১৯৭৫-৭৬ সালে সেই সময় কলকাতায় কো-অপারেটিভ হাউসিং শুরু হয়েছিল এবং পরে একটা মফস্বল শহরে ছড়িয়ে গিয়েছে। এই কো-অপারেটিভ হাউসিংগুলো ভালই চলছিল কিন্তু পরবর্তীকালে দুটো সমস্যা হল অধিকাংশ কো-অপারেটিভ নিজেদের মধ্যে ঝগড়া শুরু হল এবং এই ঝগড়ার ফলে তারা চলে গেলেন কোর্টে এবং কোর্টে যাওয়ার ফলে সেই কো-অপারেটিভের কাজ অনেক জায়গায় বন্ধ হয়ে যাচ্ছিল। হাউসিংয়ের ক্ষেত্রে ওই একটা বড় বাধা হয়ে দাঁড়াল। আর একটা কি হল? কিছু প্রোমোটার বাজারে ঢুকে গেলেন যারা নিজেরাই অ্যাক্চুয়ালি কো-অপারেটিভের মেম্বার হয়েছেন কো-অপারেটিভ করেছেন তারপর তারা নিজেরাই কো-অপারেটিভটা কন্ট্রোল করে নিজেকে প্রোমোটার নিয়োগ করেছেন এবং তারা বিপুল পরিমাণ টাকা তুলতেন। একটা গোলপার্ক কো-অপারেটিভ হাউসিং সোসাইটি আর একটা বিরাট বড় কো-অপারেটিভ সোসাইটি সেটা এমন হল যে রাজ্য সরকারকে শেষ পর্যন্ত অ্যাডমিনিস্ট্রেটর বসাতে হল। সেটা এমনই হ'ল যে, শেষ পর্যন্ত রাজ্য সরকারকে অ্যাডমিনিস্ট্রেটর বসাতে হ'ল। যারা অরিজিনাল প্রমোটর ছিল, যারা ফ্ল্যাটের জন্য টাকা জমা দিয়েছিল তারা নিশ্চিন্ত হতে পারছিল না। তারা দেখলো অন্য জায়গায় সব চলে যাচ্ছে। তখন ন্যাচরালি তারা সরকারের কাছে এলো। সরকার অ্যাডমিনিস্ট্রেটর পোস্ট করলেন। প্রমোটরদের এন্ট্রি কো-অপারেটিভ মুভমেন্টের স্ট্রেন্থকে অনেক জায়গায় দুর্বল করে দিয়েছে। আমার মনে হয় কো-অপারেটিভ অ্যাক্ট পরে সরলবাবুকে চেঞ্জ করতে হবে যাতে প্রমোটরের এন্ট্রি ইন্ টু দি কো-অপারেটিভ ফিল্ড না থাকে। কোনও কো-অপারেটিভ জেনুয়িন কো-অপারেটিভ কিনা তা ভালভাবে ডিটারমাইন করার যেন কোনও রাস্তা থাকে। আমরা দেখছি রাজ্য সরকার সল্ট

লেকে বিভিন্ন কো-অপারেটিভকে খুব সস্তায় অনেক জমি দিয়েছেন এবং সি.আই.টি.-র যখন কোনও জায়গায় জমি হয় তখন সি.আই.টি. ফার্স্ট প্রেফারেন্স কো-অপারেটিভকে দেয়। আমার ধারণা প্রতিটি মিউনিসিপ্যালিটি বা ডেভেলপমেন্ট অথরিটিও কো-অপারেটিভ হাউসিং-কে রেফারেন্স দেয়। এই যে ফেসিলিটিস্—সংস্থায় জমি পাচ্ছে—দিস স্যুড নট্ বি ইউটিলাইজড বাই এ প্রমোটর। কলকাতার বাড়ি ভাড়া প্রমাণ করে দিয়েছে শুধু লাভের জন্য প্রমোটররা কি সাংঘাতিক হৃদয়হীন নির্দয় হতে পারে। টেক্নিক্যাল স্পেসিফিকেশন লঙ্ঘন করতে তাদের যে এতটুকু দ্বিধা নেই, এটা পরিষ্কার হয়ে গেছে। এখন এখানে আর একটা কথা সরলবাবুকে বলি—এখানে রিলেটেড যে কো-অপারেটিভ হাউসিং ফেডারেশন আছে, যেটার অ্যাপেক্স বডি স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক, সেই অ্যাপেক্স ব্যাঙ্ক থেকে কো-অপারেটিভ-এর মেম্বাররা লঙ্ টার্ম সুদে লোন পেতে পারে। এটা একটা বিরাট সুবিধা। কো-অপারেটিভ হাউসিং-এর ক্ষেত্রে ইন্টারেস্টটা খুবই কম। এটা একটা খুব ভাল ইনস্ট্রুমেন্ট। মেম্বাররা রিজনেব্‌ল রেট্ অফ্ ইন্টারেস্টে কো-অপারেটিভ ব্যাঙ্ক থেকে লোন পেতে পারে। কিন্তু সরলবাবু নিশ্চয়ই আসেন রাজনৈতিক হস্তক্ষেপের জন্য কো-অপারেটিভ হাউসিং ফেডারেশনে ভীষণ গন্ডগোল রয়েছে। সরলবাবু, আমি জানি আপনাদের নিজেদেরই অনেক জায়গায় লড়াই করতে হচ্ছে। আপনার অফিসাররাও কোথাও কোথাও ঢুকতে পারছেন না। এমন কি কো-অপারেটিভ হাউসিং ফেডারেশনেও দীর্ঘদিন অফিসাররা ঢুকতে পারছেন না। অন্যান্য সংস্থার মতো 'বেনফেড'-এর দুর্নীতির কথা আপনি জানেন। কাসুন্দিয়া বা ব্যাঁটরা কো-অপারেটিভ আর্বান ব্যাঙ্কে যে দুর্নীতি আছে তার ফলে কো-অপারেটিভের নর্মাল পার্লস আমাদের এখানে সফল হচ্ছে না। আমাদের গ্রামীণ কো-অপারেটিভ সফল হয়নি। পশ্চিম বাংলার মতো রাজ্যে যে কোনও কারণেই হোক গ্রাম কমিউনিস্ট হতে পেরেছে, কিন্তু গ্রামে কো-অপারেটিভ হতে পারে নি। গুজরাটের 'আমুল'-এর অত সাকসেস্ স্টোরি, ওরা সম্পূর্ণ সাকসেস হয়েছে। আর আমাদের 'হিমূল'-এর একটা ফেলিয়র স্টোরি, সর্বোতভাবে ফেল্ করেছে। সামহাউ অব দি আদার ওরা সাকসেসফুল, আর আমাদের অবস্থা উদ্বেগজনক। কিন্তু আমাদের কো-অপারেটিভ ক্রেডিট সোসাইটি এবং আর্বানে আর্বান কো-অপারেটিভ হাউসিং সোসাইটির কিছু সাকসেস ছিল; সেটাও রিসেন্ট টাইমে অনেকটাই ডাইলুটেড হয়ে যাচ্ছে। মন্ত্রী যখন আইন এনেছেন তখন আমি নিশ্চয়ই চাইব যারা বেশি দাম দিয়ে ফ্ল্যাট কিনছে তারা সবাই যেন স্ট্যাম্প ডিউটি দেয়। স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে কোনও ফাঁকি যেন না হয়। এই অনুরোধ করে এবং হাউসিং কো-অপারেটিভের ওপর একটু দৃষ্টি দিন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হারান হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় দপ্তরের মন্ত্রী মহাশয় "দি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৫" হাউসে উত্থাপন করেছেন। আমি এই বিলকে সমর্থন করছি। আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য সৌগত রায় মহাশয়'ও এই বিলকে সমর্থন করলেন এবং বললেন, বিলের মধ্যে বিশেষ কিছু নেই। কিন্তু সাথে সাথে উনি হঠাৎ অপ্রাসঙ্গিকভাবে হাওড়ার ব্যাঁটরা কো-অপারেটিভে দুর্নীতি আছে বলে উল্লেখ করলেন! অবশ্য আমরা জানি—যেহেতু ব্যাঁটরা কো-অপারেটিভ বাম-পন্থীদের দ্বারা পরিচালিত সেহেতু সেখানে উনি দুর্নীতির গন্ধ পেয়েছেন।

উনি বলেছেন, এই বিলের মধ্যে তেমন কোনও বিষয় নেই। কিন্তু আমি মনে করি এই বিলের গুরুত্ব আছে এবং মাননীয় মন্ত্রী মহাশয় ঠিক সময় এই বিলটা উত্থাপন করেছেন।

[4-20 — 4-30 p.m.]

এই বিলের মাধ্যমে সাধারণ নিম্নবিত্ত সরকারি এবং বেসরকারি যে সমস্ত কর্মচারিরা আছেন যারা কো-অপারেটিভ হাউসিং সোসাইটির সদস্য হয়েছেন তাদের পক্ষে যথেষ্ট সহায়ক হবে বলে আমি মনে করি। আজকে এই বিল যেটা দি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটিজ অ্যামেন্ডমেন্ট (বিল) ১৯৯৫, এই বিলের মধ্যে রয়েছে, যারা সাধারণত সরকারি কর্মচারী বিশেষ করে যারা নিম্নবিত্ত ঘর থেকে এসেছেন তারা কোনওরকমে এই সোসাইটির আওতায় কিছু জমি এবং কিছু অর্থ সংগ্রহ করে তারা মাথা-গোঁজার ঠাঁই করে থাকেন। আগে ছিল যেখানে ১ লক্ষ ৭৫ হাজার টাকা মূল্য হত সমস্ত সম্পত্তির সেখানে এই নিম্নবিত্ত সরকারি এবং বেসরকারি কর্মচারিদের যারা এই সোসাইটির সদস্য হতেন তাদের কাছ থেকে ট্যাক্স নেওয়া হত। আজকে বর্তমানে বাজার দর প্রচন্ড বেশি এবং টাকা-পয়সার দামও কমছে। বাড়িঘর তৈরি করতে গেলে যে সমস্ত মেটিরিয়ালসের প্রয়োজন তার দামও সংঘাতিকভাবে বাড়ছে। সেইজন্য এখন সমস্ত জমি থেকে বিল্ডিং-এর মূল্য হবে সাড়ে ৩ লক্ষ টাকা। অর্থাৎ সাড়ে ৩ লক্ষ টাকা পর্যন্ত সমস্ত সম্পত্তির মূল্য হলে তাকে ট্যাক্সেশনের আওতার বাইরে রাখা হয়েছে। আর সাড়ে ৩ লক্ষ টাকার বেশি মূল্যের যার সম্পত্তি তারা ট্যাক্সেশনের আওতার মধ্যে পড়বে। সুতরাং এই বিল গরিব, নিম্নবিত্ত, মধ্যবিত্ত যে সমস্ত সরকারি এবং বেসরকারি কর্মচারী আছেন যারা কো-অপারেটিভ হাউসিং সোসাইটির আওতায় পড়ছে অর্থাৎ যারা সদস্য তাদের পক্ষে সাংঘাতিক সহায়ক হবে। কো-অপারেটিভ হাউসিং সোসাইটির আগেকার যে ব্যবস্থা ছিল তাতে সরকারকে স্ট্যাম্প ডিউটি ফাঁকি দিতেন। নানারকম ম্যাল-প্র্যাকটিস, দুর্নীতি করে চলত। এখন কিন্তু যদি জমি হস্তান্তর করতে চায়, তাহলে তাকে রেজিস্ট্রেশন করতে হবে এবং স্ট্যাম্প ডিউটি দিতে হবে। সুতরাং ম্যাল-প্র্যাকটিসের সুযোগ তারা যেমন আর পাবেন না, তেমনি সরকারের স্ট্যাম্প ডিউটি বাবদ রেভেনিউ ফাঁকি দিতে পারবে না। সেই কারণে আমি এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করছি। মাননীয় বিরোধীদলের সদস্য শ্রী সৌগত রায় বলেছেন যে, এই বিলে একটিমাত্র দিক আছে এবং এটা খুব সময়োপোযোগী হয়েছে। এটা স্বাভাবিকভাবেই আমাদের রাজ্যে মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুষের বাসস্থানের প্রয়োজনে সহায়ক হবে। কারণ আমরা এটা সকলেই জানি সমবায় ব্যবস্থা যদি আমাদের দেশে সামগ্রিকভাবে সঠিকভাবে প্রসারিত হতো তাহলে গ্রামীণ জীবনের উন্নতি আরও ব্যাপক অর্থে হতে পারত।

কিন্তু যেভাবেই হোক বিস্তার সঠিকভাবে হয় না। যখন সমবায়ের প্রচেষ্টাকে কোন কোন ক্ষেত্রে সঠিকভাবে বিস্তারিত হওয়ার সুযোগ পেয়েছে, পরবর্তীকালে নানা দুর্নীতি, নানা ঘটনার জন্য সমবায়ের আন্দোলন পিছিয়ে পড়েছে। কিন্তু তা সত্ত্বেও আমাদের রাজ্যসরকারের

দৃষ্টিভঙ্গিকে সামনে রেখে মাননীয় মন্ত্রীর উদ্যোগে, আজকে আমাদের রাজ্যে নানা ঘাত প্রতিঘাত এর মধ্যেও সমবায়ের চিন্তা ভাবনা এবং সমবায়ের মধ্য দিয়ে মানুষের কাছে সুযোগ সুবিধা পৌঁছানোর যে প্রয়াস, তা অব্যাহত এবং সেক্ষেত্রে বলতে পারি যে, পশ্চিমবঙ্গ সরকার এর সমবায় বিভাগের যে বহুমুখী কর্মসূচি আছে, তা আজকে সারা রাজ্যে, গ্রামে, শহরে সর্বত্র ছড়িয়ে দিতে পেরেছে। সমবায়ের মধ্য দিয়ে শুধু কৃষি ঋণ বা হাউস বিল্ডিং লোন নয়, আজকে সমবায়ের মধ্য দিয়ে নিশ্চয়ই এই বিষয়টা উল্লেখ করা যেতে পারে যে, আমাদের সারা রাজ্যে যে জেলাগুলি আছে, সেই জেলাগুলির মধ্যে আমরা শুধুমাত্র কৃষক বা শ্রমিক, তাদের নানাবিধ সমবায়ের মধ্যে নিয়ে এসেছি এবং শুধুমাত্র মহিলাদের উদ্যোগে সমবায় ব্যাঙ্ক করার যে প্রয়াস, সেই প্রয়াসের ফলশ্রুতি হিসাবে সারা রাজ্যে আরও ২১টি মহিলা ব্যাঙ্ক কাজ করছে এবং সেই ব্যাঙ্কগুলির মধ্যে মহিলাদের নিজেদের দিক থেকে স্বয়ং সম্পূর্ণতা লাভের যে প্রচেষ্টা সেটাও আছে এবং সঙ্গে সঙ্গে আমরা ঐটাও জানি যে, মহিলা ব্যাঙ্ক ছাড়াও আজকে সমবায়ের মধ্য দিয়ে রাজ্যের মিনি জুটমিল একটা নতুন প্রয়াস, যে প্রয়াস এই দপ্তর উদ্যোগ নিয়ে শুরু করেছেন। স্বাভাবিকভাবেই এই কথাটি উল্লেখ করলাম এই কারণে যে, আজকে সমবায় আন্দোলন সঠিকভাবে পৌঁছতে পারে না, এর কারণ হচ্ছে প্রতিবন্ধকতা। প্রতিবন্ধকতা নানা দিক থেকে আছে। কোনও ক্ষেত্রে আমরা দেখছি যে, যারা কর্মচারি বা অফিসার, তাদের কার্যকলাপ বা ভূমিকা কোনও ক্ষেত্রে প্রতিবন্ধকতার সৃষ্টি করছে। সেখানে আমরা মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যে, আজকে হাউসিং ফেডারেশনের বিষয়টি, যার উপর এই বিলটি আনা হয়েছে, স্ট্যাম্প ডিউটির ক্ষেত্রে যে ১ লক্ষ ৭৫ হাজার টাকা পর্যন্ত, তার উপর ক্রশ করলেই দেওয়া হত, আজকে সেটা খুবই স্বাভাবিক। পশ্চিমবঙ্গে এই যে জিনিসপত্রের দাম বাড়ছে তাতে ১ লক্ষ ৭৫ হাজার টাকা বাড়িয়ে সাড়ে ৩ লক্ষ করা সময়োপোযোগী হয়েছে এবং আমি মনে করি যে, এটা সঠিক সময়েই হয়েছে এবং মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষেরা যাতে এই সুযোগ গ্রহণ করতে পারে সেটা দেখা দরকার। কিন্তু অনেক ক্ষেত্রেই দেখি যে, প্রোমোটাররা সুযোগ গ্রহণ করছেন এবং তারা যাতে সুযোগ গ্রহণ করতে না পারেন সেই দিকে দৃষ্টি দেবেন। এই অনুরোধ রেখে সমবায় দপ্তরের বহুমুখী কর্মসূচি, অথবা এর যে আইন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের অন্যতম নেতা সৌগতবাবু সঠিকভাবেই সমবায়ের বহুমুখী কর্মধারা এবং তার সঙ্গে হাউসিং কো-অপারেটিভ এর সমস্যাগুলি তুলে ধরেছেন। এই আইনটা ১৯৮৩ সালে। তারপর ১৯৮৯, '৯০, '৯১, '৯২ সালে সময়োপোযোগী সংশোধন করেছি। আগে ১ লক্ষ ২৫ হাজার পর্যন্ত স্ট্যাম্প ডিউটি ছিল। তারপর ১ লক্ষ ৭৫ হাজার হয়েছে। ট্রান্সফার বা হস্তান্তরিত করতে গেলে আমাদের সমবায় দপ্তরের যিনি ভারপ্রাপ্ত অফিসার আছেন তাঁর কাছে আবেদন করে ট্রান্সফার করতে হবে। এখন আপনারা আসেন সম্প্রতি রাজ্যসরকারের অর্থদপ্তর এবং রেজিস্ট্রি ডিপার্টমেন্ট

[4-30 — 4-40 p.m.]

মৌজা ওয়াইজ সারা পশ্চিমবঙ্গে জমির দাম নির্ধারণ করেছেন এবং জমির দাম বেড়েছেও

বটে, সেজন্য আমরা ঠিক করেছি সাড়ে ৩ লাখ টাকা অবধি কোনও ট্যাক্স লাগবে না। স্ট্যাম্প ডিউটি ফ্রি। ৮৭ এবং ৬০(২) অনুসারে এখানে বলা হচ্ছে কোনও প্লট বা গৃহ কোনও বহুতল ফ্ল্যাট ট্রান্সফার করতে চান তাকে রেজিস্ট্রী করতে হবে, বাধ্যতামূলক। আগে ছিল না, আগে প্রত্যেক সোসাইটি এবং যে ১৫জন সদস্যের নামকরণ করা আছে যদি কোথাও চলে যান তাহলে তাদের জায়গায় ইনক্লুসন করার জন্য সোসাইটির কাছে পরিচালক মন্ডলী কো-অপারেটিভ সমবায় দপ্তরের অফিসাররা—সেখানে শ্রেণী বিভক্ত সমাজ বা দুর্নীতি নেই তা নয়—এই কথা বলছি যে এদিক ওদিক করে পোস্ট হস্তান্তরিত করতেন এই বিলের মধ্যে দিয়ে আমরা কি করছি ঐ ভাবে সমবায় দপ্তরের কথা বলে ঐ ভাবে প্লট ট্রান্সফার করা যাবে না। ট্রান্সফার করতে গেলে রেজিস্ট্রি করতে হবে এবং রেজিস্ট্রি করতে গেলে সাড়ে ৩ লাখ টাকার উপর হলে তাকে স্ট্যাম্প ডিউটি দিতে হবে। এতে গভর্নমেন্টের রেভিনিউ বাড়বে এবং যারা চোরাপথে ফ্ল্যাট হস্তান্তরিত করে তাদের উপর থেকে ভালভ হবে, এই উদ্দেশ্য নিয়ে এই বিলটি আপনাদের সামনে উপস্থাপনা করেছি। মাননীয় সৌগত বাবু সঠিকভাবে বলেছেন, শ্রেণী বিভক্ত সমাজ সারা ভারতবর্ষে এবং পৃথিবীতে আছে, সমবায় একেবারে দুগ্ধ কেন নিভ নয়, সে কারণে আমরা আপনাদের বলছে হাউসের কাছে অনুমোদন চাইছি বিলটি পাস করার জন্য। মাননীয় সৌগতবাবু বৃহত্তম হাউসিং কো-অপারেটিভের ব্যাপারে অভিযোগ করলেন, সে অভিযোগ প্রমাণিত এবং আমরা সেখানে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করেছি। দুর্নীতির অভিযোগ কোনও মাননীয় সদস্য দিয়ে এলে আমরা বিরুদ্ধে ব্যবস্থা নেব। যদিও বিলটির সঙ্গে প্রাসঙ্গিক নয় বাটরা ব্যাঙ্কের কথা বলেছেন আমরা সংবাদপত্রে দেখেছিলাম, অভিযোগ প্রমাণিত হয়নি। দুটি কথা এর সঙ্গে আনা হল আমাদের হাউসিং ফেডারেশন প্রকৃতপক্ষে মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত, শিক্ষক, সরকারি কর্মচারী এঁরা ১৫/২০ লাখ টাকা দিয়ে ফ্ল্যাট কিনতে পারে না। হাউসিং ফেডারেশনের কাছে দীর্ঘমেয়াদী ঋণ নিয়ে বাড়ি করতেন স্বল্প সুদে। দীর্ঘদিন ধরে সেখানে একটা অচলাবস্থা ছিল, আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই যে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ সেখানে এখন কাজকর্ম চলছে। আমরা শীঘ্রই একটা বোর্ড অফ অ্যাডমিনিস্ট্রেটার রাখছি সেপ্টেম্বর মাসের মধ্যে সেখানে নির্বাচনের আয়োজন করছি। নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা তুলে দেব। সেখানে স্বাভাবিক অবস্থা ফিরে আসছে। এখানে যাঁরা লোন চাইবেন লোন পাবেন। স্বাভাবিক কাজকর্ম শুরু হচ্ছে। কিছুদিন বিশৃঙ্খলা ছিল, মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে স্বাভাবিক অবস্থা এসেছে। সেজন্য আমি বলব হাউসের কাছে সৎ উদ্দেশ্য নিয়ে বিলটি উপস্থাপনা করেছি। একদিকে রাজ্য সরকারের রেভিনিউ বাড়বে অপর দিকে যে সমস্ত প্রোমোটার কালোবাজারি করে সোসাইটির অফিসারদের সঙ্গে যোগাযোগ করে প্লট হস্তান্তর করতে চায় তাদের রেজিস্ট্রেশনের ব্যবস্থা করা হয়েছে সাড়ে ৩ লাখ টাকার উপর হলে স্ট্যাম্প ডিউটি ধার্য করা আছে। সরকারের কোষাগারে সেই অর্থ যাবে। মহৎ উদ্দেশ্য নিয়ে বিলটি উপস্থিত করা হয়েছে। আমি আশা করব মাননীয় সদস্যরা বিলটি অনুমোদন করছেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Saral Deb that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1995 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3 & Preamble**

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Saral Deb :** Sir, I beg to move that the West Bengal Co-operative Societies (Amendment) Bill, 1995, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে বিষয়টি আমি উল্লেখ করব সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। গতকাল যে বৃষ্টিপাত হয়েছে, আপনি দেখেছেন এবং কাগজেও বেরিয়েছে যে, দক্ষিণ ২৪-পরগনার বিস্তীর্ণ যে অঞ্চল, তার মধ্যে সাগর, নামখানা, প্রাথর প্রতিমা ইত্যাদি বিস্তীর্ণ অঞ্চলের ফসল এবং পান চাষের প্রচন্ড ক্ষতি হয়েছে, পান চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে। এখানকার পান ভারতবর্ষের বাইরে ৬।৭টি জায়গায় পাঠানো হয়। এই পান চাষের বরোজের মধ্যে জল ঢুকে সমস্ত পানের বরোজকে নষ্ট করে দিয়েছে। এর ফলে অসংখ্য পান চাষী মাথায় হাত দিয়ে বসেছে। এই পানের এক মাত্র মার্কেট হচ্ছে মেচেদা সেখান থেকে পান বোম্বে হয়ে ফার ইস্টে চলে যায় এবং বাংলা দেশ হয়ে বাইরের বিভিন্ন জায়গায় চলে যায়। এই সমস্ত পান চাষীরা ভীষণ ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এই পান চাষীদের জন্য দপ্তর থেকে কুইরী করে যে ভাবে সাহায্য করা যায় সেটা অবিলম্বে করা দরকার। আর একটা কথা হচ্ছে, মমতা মুখার্জি যে কথা বলেছেন, সেই কথার সূত্র ধরে বলছি। এটা একটা আতঙ্ক জনক ঘটনা। আজকে গণতন্ত্রের পিঠস্থান হচ্ছে পশ্চিমবঙ্গ। সেখানে দাঁড়িয়ে আমরা দেখছি যে, একটা প্রতিবাদ জানানো হয়েছে আমরা দেখছি যে আসাম থেকে একটা কোম্পানিকে লাইসেন্স দিয়েছে ৫ হাজার মেয়ে তাদের পাচার করবে এশিয়ার বিভিন্ন কান্ট্রিতে।

**Eighty fourth Report of the Business Advisory Committee**

**Mr. Speaker :** I beg to present the 84th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber on 4th August, 1995 and recommended programme of Business for the 11th August, 1995.

11.8.95 (Friday): 1. Motion under rule 185 regarding Extension of the Benefits Admissible to the S.C. & S.T. Communities, to the persons who have migrated to West Bengal even after 1950—Notice given by Shri Lakshmikanta Dey, Dr. Manas Bhunia, Shri Subhas Goswami, Shri Kripasindhu Saha and Shri Deba Prasad Sarkar. ... $1\frac{1}{2}$ hours.

2. Resolution under rule 169 regarding Adoption of the Transplan-

tation of the Human Organs Act, 1994—Shri Prasanta Kumar Sur, Minister-in-charge of Health & Family Welfare Department to move : ... 1 hour.

3. The West Bengal State Council of Technical Education Bill, 1995. (Introduction, Consideration & Passing) ... 1 hour

4. The West Bengal Minorities Development and Finance Corporation Bill, 1995 (Introduction, Consideration and Passing) ... 2 hours.

[4-40 — 4-49 p.m.]

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 84th Report of the Business Advisory Committee, as presented to the House, be agreed to by the House.

The motion was then put and agreed to.

**মিঃ স্পিকার ঃ** আগামী ১১ই আগস্ট, ১৯৯৫, সমস্ত মেম্বারদের গ্রুপ ফটোগ্রাফ তোলার জন্য সকাল সাড়ে নটার সময় অ্যাসেম্বলিতে আসার জন্য অনুরোধ করছি, যদি ওয়েদার পারমিট করে তবে গ্রুপ ফটোগ্রাফ তোলা হবে। যাঁরা আসেননি তাঁদেরকে এটা জানিয়ে দেবেন এবং এটা আপনারা নোট করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে তুলছি, যে তরুণ দত্তের গ্রেপ্তারের ব্যাপারে আমাদের কাছে সুনির্দিষ্ট সংবাদ আছে যে যেদিন ঘটনা হয় সেদিন সে কলকাতায় ছিল, রাত্তির বেলায় সে এক উচ্চপদস্থ পুলিশ অফিসার যিনি নট বিলো দি র‍্যাঙ্ক অফ অ্যন আই.পি.এস. অফিসারের সাহায্যে কলকাতা থেকে এক আত্মীয় বাড়িতে যান, তারপর সেখান থেকে সকালে তাঁরা চলে যান। আমি আপনার মাধ্যমে বিধানসভায় রাখছি যে আমার এই সংবাদ মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পৌঁছে দিন যে তাঁর বাড়ির কাছাকাছি কোনও অফিসার আছেন যে তাকে পালাতে সাহায্য করেছেন, চলে যাওয়ার পর তাকে পথি-মধ্যে আরও দুই-এক জন সি.পি.এম-এর লোকের সঙ্গে কথা বলতে দেখা গেছে। এটা একটা সুনির্দিষ্ট অভিযোগ আছে। আমি আপনার মাধ্যমে বলছি যে এ ব্যাপারে পূর্ণাঙ্গ তদন্ত হওয়া দরকার।

**শ্রী সৌগত রায় ঃ** আমি আপনাকে মুলতুবি প্রস্তাব ও কলিং অ্যাটেনশন নোটিশ দিয়েছিলাম, গতকাল মাত্র ৩ ঘণ্টার বৃষ্টিতে কলকাতা শহরের কি অবস্থা হয়েছিল সেদিকে দৃষ্টি আকর্ষণ করার জন্য। কলকাতার ৩ ঘণ্টার বৃষ্টিতে সারা শহর অচল হয়ে গিয়েছিল, কর্পোরেশনের ড্রেনেজ সিস্টেম বার বার ফেল করছে। আমহার্স্ট স্ট্রীটে সংবাদপত্র অফিসে গিয়েছিলাম, সেখানে কোমর অবধি জল, রিক্সা ছাড়া যাওয়া যাচ্ছে না। দক্ষিণ কলকাতার সাদার্ণ অ্যাভেনিউতে

অনেক রাস্তায় কোমর অবধি জল বিকাল অবধি ছিল। তিলজলাতেও জল জমে রয়েছে। অ্যান্ড্রুস স্কুলে ইলেক্ট্রোকিউটেড হয়ে ২জন ছাত্র মারা গেছে, আবার বাড়ি ভেঙে পড়েছে। এসব ব্যাপারে কর্পোরেশন কিছু কাজ করুক।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জরুরি বিষয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি, মাননীয় অর্থমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর মাধ্যমে। রাজ্যের পঞ্চায়েতের মাধ্যমে প্রায় ৫০ পারসেন্ট টাকা বাজেটে খরচা করা হয়, কিন্তু জেলাপরিষদের কর্মচারিদের ক্ষেত্রে রাজ্য সরকার একটা বিমাতৃসুলভ মনোভাব পোষণ করেন। সরকারি কর্মচারিরা ১০ বছর চাকরি করলে এল.ডি. থেকে ইউ.ডি.তে প্রমোশন পান কিন্তু জেলাপরিষদের কর্মচারিদের ২০ বছর চাকরি করেও তাদের কোনও কেরিয়ার অ্যাডভান্সমেন্ট হচ্ছে না। জেলা পরিষদের কর্মচারিদের জন্য কেরিয়ার অ্যাডভান্সমেন্ট স্কিম চালু করার জন্য আমি দাবি করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। দু-দিনের হঠাৎ বর্ষায় আমাদের এলাকায় কপালেশ্বরী নদী বাঁধে একটা বিরাট ফাটল দেখা দিয়েছে। আপনার মাধ্যমে আমি অনুরোধ করব রাজ্যের সেচ দপ্তরকে অবহিত করা হোক যাতে জরুরি ভিত্তিতে মেদিনীপুরের ওয়েস্ট ডিভিসনের ইঞ্জিনিয়াররা সেখানে যেন পৌঁছে যান এবং অবিলম্বে সেই ফাটল মেরামতের কাজে হাত দেন। এখানে রাজ্য সরকার এবারে কোনও পরিকল্পনা গ্রহণ করছেন না। তাতে আমাদের এলাকার মানুষ ভীত সন্ত্রস্ত, যে কোনও মুহূর্তে বড় দুর্ঘটনা ঘটে যেতে পারে। বার বার বলা সত্ত্বেও পুরানো জমিদারি বাঁধগুলি মেরামত করছে না। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি নদী বাঁধগুলি মেরামত এবং রক্ষণা-বেক্ষণের ব্যবস্থা করা হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হলো, আমাদের সাব-ডিভিসনে একটা ভৌতিক নিয়ম চালু হয়েছে। আমাদের এলাকায় যদি কোনও লোককে কুকুরে কাঁমড়ায় তাহলে জঙ্গীপুর সদর হাসপাতাল বলছে জঙ্গীপুর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান কিংবা মিউনিসিপ্যালিটির কোনও কাউন্সিলারের সার্টিফিকেট আনতে হবে তবে কুকুরে কামড়ানোর ঔষধ পাবে। আমাদের গ্রামাঞ্চলে সুতী সংলগ্ন এলাকার মানুষ কোথায় মিউনিসিপ্যালিটির সদস্য পাবে? তাহলে তারা কি কুকুরে কামড়ানোর ঔষধ হাসপাতাল থেকে পাবে না? তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি অবিলম্বে এই নিয়ম তুলে দিয়ে সকলে যাতে কুকুরে কামড়ানো ঔষধ পায় তার ব্যবস্থা করুন।

## Adjournment

The House was then adjourned at 11-49 p.m. till 11 a.m. on Friday, the 11th August, 1995, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 11th August, 1995 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 9 Ministers of State and 166 Members.

[11-00 — 11-10 a.m.]

### Held Over Questions (to which oral Answers was given)

#### উত্তর দিনাজপুর জেলায় কিডনি পাচার-চক্র

*৭৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৮) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) উত্তর দিনাজপুর জেলায় কিডনি পাচার-চক্রসহ সক্রিয় আছে—এমন কোনও তথ্য সরকারের কাছে আছে কি না?

(খ) থাকলে, ঐ চক্রের ফাঁদে পড়ে কত জন নিজেদের কিডনি খুইয়েছেন ; এবং

(গ) সরকার এ ব্যাপারে কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) মানবদেহের অঙ্গপ্রত্যঙ্গের বাণিজ্যিক লেনদেন বন্ধ করার জন্য ভারত সরকার "মানবদেহের অঙ্গপ্রতঙ্গ প্রতিস্থাপন আইন, ১৯৯৩" নামে একটি আইন প্রণয়ন করেন। উক্ত আইনটি এই রাজ্যে বলবৎ করার চেষ্টা হচ্ছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী 'ক' প্রশ্নের উত্তরে বললেন, 'না'। অর্থাৎ, উত্তর দিনাজপুর জেলাতে যে কিডনি পাচার চক্র আছে, সেই তথ্য সরকারের কাছে নেই। আমরা জানি কয়েক মাস আগে বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত হয়েছিল যে, ঐ জেলার বেশ কিছু যুবককে বম্বেতে নিয়ে যাওয়া হয়েছিল এবং সেখানে তাদের কিডনি কেটে নেওয়া হয়েছিল। আপনি বলছেন জানেন না। কিন্তু রাজ্য সরকারের তো একটা হেলথ ডিপার্টমেন্ট আছে, একটা স্বরাষ্ট্র দপ্তর আছে? আমরা জানি কাগজে কোনও খুন বা ডাকাতির ঘটনা প্রকাশ হলে

হোম ডিপার্টমেন্ট এনকয়্যারি করে, ভেরিফাই করে। আমি আপনার কাছে জানতে চাই, এই যে সংবাদপত্রে বার হল, উত্তর দিনাজপুর জেলার কিছু যুবককে বম্বেতে নিয়ে যাওয়া হল, এবং তাদের কিডনি কেটে নেওয়া হল—এইগুলো কি আপনারা ভেরিফাই করেছিলেন? যদি ভেরিফাই করে আপনারা মনে করেন সংবাদ অসত্য, তাহলে সেই সংবাদপত্রের বিরুদ্ধে ব্যবস্থা নেননি কেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের দিকে তাকাবেন। আপনি বলছেন পাচার চক্র সক্রিয় আছে। আর, পত্র-পত্রিকায় যা বেরিয়েছে—মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার একটা প্রশ্ন করেছিলেন স্বরাষ্ট্র-আরক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের কাছে, তার উত্তরও দেওয়া হয়েছিল, সেখানে বলা হয়েছিল, যে দুটো ঘটনা সেখানে হয়েছিল। তারা বম্বেতে চাকরি করতে যায় এবং চাকরি করতে যাওয়ার পরে তাদের এইভাবে হাসপাতালে নিয়ে যাওয়া হয় এবং তাদের কিডনি অপারেশন করা হয়। তারপর আমাদের এখান থেকে আমাদের স্বাস্থ্য সচিব মহারাষ্ট্রের স্বাস্থ্য সচিবকে লেখে, আমাদের চিফ সেক্রেটারি মহারাষ্ট্রের চিফ সেক্রেটারিকে লেখে। এসবের উত্তরে তারা বলে, on an inquiry Bombay Police informed that some Member voluntarily donated his kidney. They also produced a copy of affidavit.

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বম্বে পুলিশ কি বলেছে বলুন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ওরা বলেছেন যে ওরা ভল্যান্টারিলি দিয়েছেন এবং এফিডেবিট করেছেন একটা। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার গত ২রা মার্চ, ১৯৯৫ তারিখে (প্রশ্ন নং *১০৯) যে প্রশ্ন করেছিলেন, তাতে আমাদের চিফ মিনিস্টার উত্তর দিয়েছিলেন।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** আপনি বললেন যে কিডনি পাচার চক্র সক্রিয় আছে এমন কোনও তথ্য আপনার কাছে নেই। আবার মাননীয় সদস্য দেব প্রসাদবাবু যে প্রশ্ন করেছিলেন তার উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী উত্তর দিয়েছিলেন যে দুজন কিডনি খুইয়েছেন, এইরকম সংবাদ পাওয়ার পর আমাদের চিফ সেক্রেটারি বোম্বেতে ওদের চিফ সেক্রেটারিকে লেখেন। তিনি যে তথ্য দিয়েছিলেন তাতে জানিয়েছিলেন যে এফিডেবিট মারফৎ কিডনি ডোনেট করেছিলেন। কিন্তু এটা তো ঘটনা যে পেপারে এই রকম খবর বেরিয়েছে। এখন প্রশ্ন হল এই যে, ঐ জেলায় না হলেও বিভিন্ন জায়গায় এই চক্র সক্রিয় আছে। তাহলে আপনার হেলথ ডিপার্টমেন্ট এই সমস্ত দুর্নীতি বন্ধ করার জন্য কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আজকে এই সভায় কেন্দ্রীয় যে আইন সেটি উপস্থাপন করব। আপনারা এটি অ্যাডপ্ট করলে আমরা কেন্দ্রীয় যে আইন, সেই অনুসারে কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করতে পারব।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** সেন্ট্রাল গভর্নমেন্টের যে আইন সেটি এক বছর আগেই হয়েছিল। আজ থেকে এক বছর আগে মানব দেহে অঙ্গপ্রত্যঙ্গ প্রতিস্থাপনের ব্যাপারে আইনটি কেন্দ্রীয় সরকার করেছিলেন। আপনারা মুখে বলেন যে আপনারা প্রগতিশীল সরকার। তাহলে এই যে আইনটি এক বছর আগে কেন্দ্রীয় সরকার করেছেন, সেটি আজকে এক বছর পরে

আনছেন কেন? এত দেরিতে, এক বছর পরে আনার কারণ কি? আপনি কি জেগে ঘুমাচ্ছিলেন? কাগজে দুর্নীতি সম্বন্ধে খবর বেরিয়েছিল অনেকদিন আগে। এক বছর বাদে এই আইনটা করছেন কেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** না, না, জেগে ঘুমিয়ে নেই। অন্য কেউ জেগে ঘুমিয়েছে কিনা জানিনা। আমরা এটি ক্যাবিনেটে এনেছিলাম ফর অ্যাডপশন। ক্যাবিনেট কতকগুলো এক্সপ্ল্যানেশন চেয়েছিল। সেই অনুযায়ী এটি এল. আর.-এর কাছে পাঠানো হয়েলি এটিকে আরও ভাল করে পরীক্ষা করে দেখার জন্য। তারপর সেখান থেকে ঘুরে আবার ক্যাবিনেটে এসেছে। লাস্ট ক্যাবিনেটে অ্যাকসেপ্টন্সের জন্য এসেছে। গত শুক্রবার সেটি আসার কথা ছিল, সেটি সেদিন দেওয়া সম্ভব হয়নি। আজকে এটি আসছে।

**ডাঃ তরুণ অধিকারি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কিডনি ট্রান্সপ্ল্যানটেশনের ব্যাপারে আপনি আজকে একটি রেজউলিশন আনছেন। আপনি প্রশ্নের প্রথম উত্তরে বললেন, কোনও প্রশ্ন ওঠে না, হয় না। তারপর বললেন যে এইরকম প্রশ্ন হয়েছিল এবং তার জবাব মাননীয় মুখ্যমন্ত্রী দিয়েছিলেন। আমার প্রশ্ন হচ্ছে, সংবাদপত্রে যেভাবে দিনের পর দিন সংবাদ বেরোচ্ছিল যে কিডনি পাচার হচ্ছে, কিডনি নিয়ে নেওয়া হচ্ছে, এই ব্যাপারে রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে স্বরাষ্ট্র দপ্তরের সঙ্গে যৌথভাবে সভা করে কোনও পদক্ষেপ নিয়েছেন কি? এই ব্যাপারে আপনি আমাদের অবহিত করুন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** প্রশ্নটি আপনারা দেখেন নি। পাচার চক্রে দুটি ইনডিভিজ্যুয়াল কেস ঘটেছিল। আমরা যেটা দেখেছি, তারা বলেছে যে, তারা চাকুরি করতে বোম্বেতে গিয়েছিল। সেখান থেকে ধরে নিয়ে এসে কিডনি অপসারণ করা হয়েছে এবং কাউকে চল্লিশ হাজার টাকা, কাউকে পঁয়ত্রিশ হাজার টাকা করে দিয়েছে। এই ব্যাপারে আমাদের চিফ সেক্রেটারি মহারাষ্ট্রের চিফ সেক্রেটারিকে লিখেছিলেন। ওদের চিফ সেক্রেটারি আমাদের চিফ সেক্রেটারিকে যে উত্তর দিয়েছেন, তাতে যা বলা হয়েছে সেটা আমি বলেছি। তাছাড়া দেবপ্রসাদ সরকার মহাশয় গত ২রা মার্চ, ১৯৯৫ তারিখে যে প্রশ্ন করেছিলেন তার উত্তর আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ডিরেক্টর জেনারেল যে উত্তর দিয়েছেন সেটি এখানে প্লেস করেছিলেন।

**ডাঃ তরুণ অধিকারি ঃ** পশ্চিমবঙ্গে কি এই দুটি ঘটনাই ঘটেছে, আর কোনও ঘটনা ঘটেনি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** না, আমার জানা নেই।

**মিঃ স্পিকার ঃ** আপনাকে আমি অনুমতি দিইনি। শেষ প্রশ্নটা অ্যালাউ করছি না।

[11-10 — 11-20 p.m.]

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি যে, একদিকে আর্থিক অনটন এই কিডনি ট্রান্সপ্ল্যান্টেশনের ক্ষেত্রে এবং সেখানে স্বেচ্ছায় যদি কেউ দেন আমি সেই বিষয়ে কিছু বলছি না, কিন্তু আমার প্রশ্ন হচ্ছে যে, আপনার বিভাগ থেকে অর্থাৎ স্বাস্থ্য দপ্তরের পক্ষ

থেকে এই যে চক্র, ২-৩টা কেস পাওয়া গেছে ফুসলে নেওয়ার এবং সেখানে এই ব্যাপারে এপিডেপিডও করে নিয়েছে, সেক্ষেত্রে আপনার দপ্তর থেকে কোনও ক্যাম্পেন করেছেন কিনা এবং পিপলস্ অ্যাওয়ারনেস করা হয়েছ কিনা যে, নিকট আত্মীয় এইরকমের কাছ থেকে কিডনি নেওয়া যাবে। কিন্তু যে কেউ কিডনি দিতে পারবেন না এবং এইভাবে কিডনি বিক্রির দুষ্ট চক্র সম্পর্কে রাজ্য সরকার পিপলস্ অ্যাওয়ারনেস বা কোনও ক্যাম্পিং করার পরিকল্পনা আছে কিনা এবং নিয়ে থাকলে কিভাবে নেবেন জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমরা চিকিৎসার ক্ষেত্রে বিভিন্ন সময়ে প্রচার করে থাকি যে আপনারা কিডনি দান করুন, চক্ষুদান করুন। চিকিৎসার ক্ষেত্রে বিশেষ করে এস এস কে এম হাসপাতালে কিডনি ট্র্যান্সপ্ল্যানটেশন হচ্ছে এবং সেটা আমরা নিচ্ছি নিকট আত্মীয়স্বজনের কাছ থেকে, বাইরের কারুর থেকে কিডনি নিয়ে সেটা আমরা ব্যবহার করিনা। আমাদের হাসপাতালে অন্য কারুর অর্থাৎ রোগীর আত্মীয় ছাড়া কিডনি ব্যবহার করি না। আমরা প্রচার করে যাচ্ছি যে, কিডনি দান করুন, চক্ষু দান করুন, অঙ্গপ্রত্যঙ্গ দান করুন। তবে কোনও চক্র সম্পর্কে আমার কিছু জানা নেই।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী ডিটেলস্ উত্তর দিয়েছেন। যদিও এটি আপনার উত্তর থেকে স্পষ্ট হল না কারণ আমাদের কাছে খবর আছে যে, বম্বেতে পুলিশ ধরেছে একটি কিডনি চক্রকে এবং সেখানে এপিডেপিড করে টাকা নেওয়া হয়েছে এইরকম ঘটনাও ঘটেছে। আমি সেই প্রসঙ্গে যাচ্ছি না। মাননীয় মন্ত্রী এই মুহূর্তে বললেন যে, এখনো পর্যন্ত কিডনি ট্রান্সপ্ল্যান্টেশন যে হচ্ছে তাতে রোগির আত্মীয়-স্বজনরা দিয়ে থাকেন। এই ট্রান্সপ্ল্যান্টেশন এই হাসপাতাল ছাড়া বেলভিউ এবং আরো কয়েকটি নার্সিং হোমে হচ্ছে। এছাড়া কাডারেড কিডনি অর্থাৎ সদ্য মারা গেছে এইরকম লোকের কিডনি নেওয়ার ক্ষেত্রে অনেক সময়ে দেখা যায় নার্সিংহোম নিচ্ছে। আপনারা এতদিন কোন আইন অনুযায়ী এই ট্রান্সপ্ল্যান্টেশন করছেন এবং তার রেগুলেশনের কি ব্যবস্থা ছিল জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এখানে কোনও আইনের ব্যবস্থা ছিল না, চিকিৎসা ব্যবস্থার উন্নতির জন্য এই ব্যবস্থা করা হয়। কিডনি ট্রান্সপ্ল্যান্টেশনের ক্ষেত্রে আমরা যদিও প্রচার করে থাকি যে মৃত্যুর পরে অঙ্গপ্রত্যঙ্গ দান করুন, কিন্তু এক্ষেত্রে ওই মৃত ব্যক্তির কিডনি আমরা নিই না। কারণ আমরা দেখেছি এক্ষেত্রে রেজাল্ট ভাল হয় না এবং এটা একটা ব্যবসায় পরিণত হয়। সুতরাং আইন অনুযায়ী এটাকে আমরা অ্যাডপ্ট করতে চাই। কিডনি বিক্রি হয়েছে এইরকম খবর যদি আমাদের কাছে আসে আমরা তার শাস্তিবিধান করব এবং সেই কারণে আইন এনে এটাকে বন্ধ করতে চাইছি।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার জিজ্ঞাস্য যে, কিডনি ট্রান্সপ্ল্যান্টেশন সম্পর্কে আমার অভিজ্ঞতা আছে, মাদ্রাজে বিভিন্ন জায়গায় এই ট্রান্সপ্ল্যান্টেশন হচ্ছে এবং এখানে আপনি এস এস কে এম হাসপাতালে চালু করেছেন, এরজন্য আপনাকে ধন্যবাদ। কিডনি ট্রান্সপ্ল্যান্টেশনের পরে ওষুধের দরকার হয় তার নাম হচ্ছে সাইক্লোস্টোপিন। সেই ওষুধের দাম হচ্ছে ৬ হাজার ২২৫ টাকা। এই ওষুধ সাধারণত পাওয়া যায় না। এই ওষুধ

কিডনি ট্রান্সপ্ল্যান্টেশনের জন্য দরকার হয় এবং সেখানে একটা ফাইলের দাম হচ্ছে ৬ হাজার ২২৫ টাকা, সুতরাং এই ওষুধ সাপ্লাইয়ের কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা সাধারণত রোগী যারা আছে তাদের আত্মীয়-স্বজনরা সরবরাহ করেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আপনি একটু আগে বললেন, এস. এস. কে. এম. হাসপাতালে কিডনি ট্রান্সপ্ল্যান্টেশন হচ্ছে। আমার কাছে খবর আছে, এই ১৩-টা কেসের মধ্যে আটজন সুস্থ হয়ে বাড়ি ফিরে গেছেন। ৪ জন মারা গেছেন। বাকি একটা কেস পুরুলিয়ার লোকের। ঐ লোকটাকে তার ভাই একটা কিডনি দেয়। কিন্তু ডাঃ পাহাড়ি বলেছেন, ঐ কিডনি নষ্ট হয়ে গেছে, আরেকটা দিতে হবে। কিন্তু তাদের বাড়ির ধারণা হচ্ছে—ঐ কিডনি সংস্থাপিত করা হয়নি। এ বিষয়ে তারা আপনাকে এবং মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছেন এবং আমিও এ ব্যাপারে একটা চিঠি পেয়েছি। এ বিষয়ে যদি কিছু অবগত করেন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি ইচ্ছা করলে দেখে আসতে পারেন—এস. এস. কে. এম. হাসপাতালের ইউরোলজি ডিপার্টমেন্টের ব্যবস্থা আছে যে কিডনি দেবে সে একদিকে থাকবে এবং যাকে কিডনি দেওয়া হবে তার শয্যা অন্যদিকে থাকবে। সুতরাং এখানে কোনও লুকোচুরি নেই। সাথে সাথে লাগিয়ে দেওয়া হয়। এই ব্যাপারটা সব সময় সাকসেসফুল নাও হতে পারে। ম্যাচিং হলেও সাকসেসফুল নাও হতে পারে। তবে এ ব্যাপারটা ডাক্তাররাই ভাল বোঝেন। তবে এটা ঠিক নয় যে, ওনার কিডনি নিয়ে অন্যের কিডনি লাগানো হয়েছে।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা প্রশ্ন—কিডনি ট্রান্সপ্ল্যান্টেশন যেভাবে চলছে সেটা নির্ধারণের জন্য সরকার থেকে একটা আইন করতে চাইছেন। আপনি কি বিশ্বাস করেন যে আইন প্রবর্তিত হলেই কিডনি বিক্রির যে ব্যবস্থা চলছে তা পুরোপুরি বন্ধ হতে পারে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি মনে করি, শুধু আইন দ্বারা, বা আইন করে এটা বন্ধ করা যেতে পারে না। আজকের স্যোসাইটি হচ্ছে—বুর্জোয়া সোসাইটি। সমাজে চোরাকারবার চলছে। তাই শুধু আইন করে সবকিছু বন্ধ করা যায় না। তবে এ বিষয়ে আপনাদেরও চোখ খোলা রাখা দরকার।

**আই. পি. পি.-৪ প্রকল্পে গ্রামীণ হাসপাতাল**

*৭৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮) **শ্রী আবু আয়েশ মণ্ডল** এবং **শ্রীমতী মহারানী কোঙার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

রাজ্যে ২৮-২-৯৫ পর্যন্ত আই. পি. পি.-৪ প্রকল্পে নির্মিত গ্রামীণ হাসপাতালের সংখ্যা কত (জেলাওয়ারী হিসাবসহ)?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

রাজ্যে ২৮.২.৯৫ পর্যন্ত আই. পি. পি.-এ প্রকল্পে নির্মিত গ্রামীণ হাপাতালের সংখ্যা ১১ (এগার)। জেলাওয়ারি হিসাব নিচে দেওয়া হল ঃ

| | | |
|---|---|---|
| বর্ধমান | — | ২ |
| বীরভূম | — | ২ |
| বাঁকুড়া | — | ৫ |
| পুরুলিয়া | — | ২ |

[11-20 — 11-30 a.m.]

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি প্রশ্নের উত্তরে বললেন, রাজ্যের ৪টি জেলাতে ১১টি গ্রামীণ হাসপাতাল ২৮.২.৯৫ পর্যন্ত নির্মিত হয়েছে। এখন পর্যন্ত এই ১১টি হাসপাতালের মধ্যে কয়টি হাসপাতাল উদ্বোধন এবং চালু করা সম্ভব হয়েছে সেইগুলি জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এইগুলি সবই চালু আছে। আমাদের চিকিৎসক, নার্সিং স্টাফ এইগুলি সবই দরকার। এইগুলি আমরা যখন স্যাংশান পাব, গভর্নমেন্ট অর্ডার বেরুবে, তখন আমরা সবই চালু করব।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** আপনি ৪টি জেলার মধ্যে বর্ধমান জেলার ২টি হাসপাতাল-এর কথা বলেছেন, এই হাসপাতালগুলি কোথায় জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** পূর্বস্থলি ১ নম্বর ব্লক, আর একটা হচ্ছে গলসি।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বর্ধমান জেলায় বেশ কয়েকটি ব্লক আই. পি. পি. ফোরে আছে, ময়নাপুর, বোহার, নিগন, শ্যামসুন্দর। এইগুলি তিন বছর ধরে পড়ে আছে উদ্বোধনের অপেক্ষায়। দীর্ঘকাল এই অবস্থায় পড়ে থাকার জন্য স্বাস্থ্যকেন্দ্রগুলি পরিত্যক্ত ভবনের চেহারা নিয়েছে, মানুষের মধ্যে অসন্তোষও আছে। এই হাসপাতালগুলিতে অবিলম্বে আউটডোর বিভাগ চালু করবেন কিনা জানাবেন কি, অন্তত সপ্তাহে যাতে ২। ১ দিনও চালু করা যায়, এই ব্যাপারে আপনি কিছু ভেবেছেন কিনা কিংবা কোনও কার্যকর পদক্ষেপ নিচ্ছেন কিনা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় সদস্যরা জানেন বিশেষ করে এই চিকিৎসকরা যারা গ্রামে যাচ্ছে না তাদের জন্য নূতন একটা চিন্তা করেছি, সেটা হচ্ছে, কন্ট্রাক্ট সিস্টেমে আমরা ডাক্তারদের নিয়োগ করব। এখন আউটডোর ওপেন করলেও চিকিৎসক যদি না থাকে সেখানে পরীক্ষা যদি না হয় তাহলে কি চিকিৎসা হবে? সেইজন্য আমরা কন্ট্রাক্ট সিস্টেমে যাতে ডাক্তার নিয়োগ করা যায় তার জন্য খুব শীঘ্রই পত্র-পত্রিকায় বিজ্ঞাপন দেব। কন্ট্রাক্ট সিস্টেমে কোনও কোনও হাসপাতালে বা স্বাস্থ্যকেন্দ্রের জন্য ডাক্তার দরকার। সেখানে ডাক্তাররা

আমাদের অ্যাডভার্টাইজমেন্টের পরে যারা রেসপন্স করবেন, তাদেরকে আমরা সেখানে নিয়োগ করব, তখন কাজ আরম্ভ হবে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** আই. পি. পি. ফোরে ২৮.২.৯৫ পর্যন্ত আপনি বললেন, নির্মিত হাসপাতাল হচ্ছে ১১টি, এই যে সংখ্যাটা বলেন, আপনারা যখন ক্ষমতায় এসেছিলেন '৭৭ সালের পর থেকে ২৮.২.৯৫ পর্যন্ত এই ১১টি হয়েছে? এবং এই প্রকল্পটি কোন সাল থেকে শুরু হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই প্রকল্পটি শুরু হয়েছে অনেক পরে। এটা ওয়ার্ল্ড ব্যাজের সাথে এই প্রোজেক্ট-এর কাজটা শুরু হয়। এইগুলি প্রতিষ্ঠিত হয়েছে ২৮.২.৯৫ পর্যন্ত। এটা সই হয়েছে অনেক আগে, তবে সমস্ত কাজটা করবে পি. ডবলিউ. ডি.। এটার কথাবার্তা শুরু হয়েছে '৮৭-'৮৮ সাল থেকে, এবং কাজকর্ম শুরু হয়েছে '৮৭-'৮৮ সালের পর থেকে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই আই. পি. পি. ফোর, গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে জঙ্গল মহল এলাকায়, অযোধ্যা—বনকাঠিম হাসপাতাল তিন বছর হল তৈরি হয়ে গেছে এবং ঐ এলাকার গ্রামীণ তফসিলি-আদিবাসীরা আপনার কাছে অনেকবার রিপ্রেজেন্টেশন দিয়েছে। কিন্তু, এখনো পর্যন্ত ডাক্তার পাওয়া যাচ্ছে না বলে চালু করা যাচ্ছেনা। এটা আপনি কবে শুরু করতে চান, সেটা জানতে চাই।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আই. পি. পি. ফোর মেদিনীপুরের মধ্যে পড়ে না। বর্ধমান, বীরভূম, পুরুলিয়া, বাঁকুড়া, এই চারটি জেলা আই. পি. পি.-ফোরের মধ্যে পড়ে। আর গ্রামীণ হাসপাতাল যেটা আপনি বলছেন সেটা এর মধ্যে নেই।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** আপনি অনেকবার বলেছেন গ্রামীণ ব্লক হাসপাতালটি উদ্বোধন করবেন। কিন্তু ডাক্তার পাওয়া যাচ্ছে না বলে আপনি করতে পারছেন না। এটা আপনি কবে ওপেন করবেন। ইউ এক্সপ্রেসড্ ইওর ডিসায়ার, এটাই আপনার কাছে জানতে চাই।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ডাক্তার নিয়োগ করেই আমরা এটা চালু করব। সাড়ে দশহাজার ডাক্তারের মধ্যে মাত্র ৫০০ ডাক্তার জয়েন করেছে। আমরা সিদ্ধান্ত নিয়েছি কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগ করব এবং তারপরেই এটা চালু করব।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বিশ্ব ব্যাঙ্কের টাকা নিয়ে গ্রামীণ হাসপাতাল তৈরি করবার জন্য প্রস্তুতি নিয়েছেন এবং চারটি ডিস্ট্রিক্টে এই হাসপাতালগুলো করা হচ্ছে। এই প্রকল্পের কোনও ক্রাইটেরিয়ান আছে কি, যে এইগুলো থাকলে পরে সেখানে হাসপাতাল হবে। আর আমাদের উত্তর ২৪ পরগনা সেই আওতার মধ্যে আসবে কিনা সেটা জানাবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই প্রকল্পের মধ্যে উত্তর ২৪ পরগনা নেই।

**শ্রী সমর হাজরা ঃ** আপনি জানেন স্যার, গ্রামে বর্ষার সময় আন্ত্রিক রোগ হয়। নিউ পি. এস. সি যেগুলো চালু করেছেন সেখানে কোনও ডাক্তার নেই। আগে ওষুধ পাওয়া যেত না, এখন কিছু ওষুধ ও স্যালাইন পাওয়া যাচ্ছে। ব্লক গ্রামীণ হাসপাতালগুলিতে কোনও ডাক্তার নেই। সেখানে ডাক্তার পাঠাবার ব্যাপারে আপনি কি পরিকল্পনা নিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি তো আগেই বললাম, কন্ট্রাক্ট সার্ভিসে ডাক্তার নিয়োগ করে আমরা ডাক্তার পাঠাব। আমরা ড্রাফট করে প্রেসে দেব, পেপারে দেব। তারপরে আমরা অ্যাডভার্টাইজমেন্ট করব ও ডাক্তার চাইব। যারা যারা রাজি আছে তাদের আমরা চাকরি দিয়ে দেব।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আই. পি. পি. ফোরে গ্রামীণ হাসপাতাল চারটি জেলাতে করছেন। এখানে রাজ্য সরকারের কোন দায়-দায়িত্ব নেই, বিশ্ব ব্যাঙ্কের টাকা দিয়ে আপনি করছেন। আপনি হাসপাতল করছেন, কিন্তু তার পরিকাঠামোর কোনও ব্যবস্থা নেই। হাসপাতালের বিল্ডিং তৈরি হয়ে গেল, কিন্তু ডাক্তার, নার্স, এই সবের কোনও বন্দোবস্ত করা গেল না।

এর জন্য কোন নিয়ম কি নেই যে, এত দিনের মধ্যে এইগুলি চালু করতে বাধ্য?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা আমাদের সরকারের মরাল অবলিগেশন, যখন কোনও একটা হাসপাতাল আমরা তৈরি করি তখন সেখানে চিকিৎসা ব্যবস্থা চালু করতে হবে। কিন্তু আমি তো বার বার কতগুলি অসুবিধার কথা বলেছি, গ্রামে যে ডাক্তারদের পাঠাচ্ছি, তারা জয়েন করছেন না। মনে করবেন না যে বিশ্বব্যাঙ্ক টাকা দিলে আর আমাদের কোনও ম্যাচিং গ্রান্ট থাকে না, বিভিন্নভাবে আমাদের ম্যাচিং গ্রান্ট থাকে। আমাদের যে দায়িত্ব আছে, আমরা সেই দায়িত্ব পালন করব এবং এগুলি উদ্বোধন করব যেগুলি ১৯৯৪ সালের মধ্যে শেষ হয়ে গেছে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলেছেন যে আই. পি. পি-ও এতে ১৩ হাজার বিল্ডিং নির্মিত হয়েছে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর, বর্ধমান বিভিন্ন জেলায়। কিন্তু বিল্ডিংগুলো হ্যাণ্ডওভার হয়নি, অকেজো অবস্থায় পড়ে আছে, ভেঙে যাচ্ছে, ক্র্যাক হয়ে যাচ্ছে, এইরকম ধরনের বিল্ডিং-এর সংখ্যা কত?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি নোটিশ দিলে আমি জানাবো। পি. ডবলিউ. ডি. এবং কনস্ট্রাকশন বোর্ড তারা এগুলি আমাদের হ্যাণ্ড ওভার করে দিলে ক্যাবিনেটে যায়। এইরকম কতগুলি বাড়ি পড়ে রয়েছে, আপনি নোটিশ দিলে আমি আপনাকে বলতে পারব।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন, আপনি বলেছেন ১৯৮৭ সাল থেকে এই বিশ্বব্যাংক-এর টাকায় আই. পি. পি. প্রকল্পে ১১টা হাসপাতাল আজ পর্যন্ত চালু হয়নি। তার পর দেখছি, বিশ্বব্যাংকের টাকায় এবং আপনাদের ম্যাচিং গ্রান্ট দিয়ে একটা বড় পরিকল্পনা আপনি নিতে চলেছেন। বিশ্বব্যাংকের প্রতিনিধিদের সাথে মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী এবং আপনিও ছিলেন, তাতে পশ্চিমবাংলায় আরও কিছু স্টেট জেনারেল হাসপাতাল, রুর‍্যাল

হাসপাতাল আপগ্রেডেশন করার চিন্তা-ভাবনা করেছেন। আপনারা ১৯৮৭ সালে যে হাসপাতালগুলি চালু করতে পারেননি এবং আবার নতুন করে বিশ্বব্যাংকের টাকায় কিছু হাসপাতাল করার পরিকল্পনা নিচ্ছেন, এ ব্যাপারে বিশ্বব্যাংকের প্রতিনিধিরা এর বিরুদ্ধে কোনও মত বিনিময় করেছেন কি না, সেটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আই. পি. পির উপর আলোচনা হয়েছে। তাহলেও আমি উত্তর দিচ্ছি। আমরা যে কাজগুলি করছি, সেগুলি কোনও নতুন কনস্ট্রাকশন নয়, রেনোভেশনের কাজ। জিলা হাসপাতাল, সাব-ডিভিশনাল হাসপাতাল, রুর‍্যাল হাসপাতাল এই সমস্ত হাসপাতালের পরিকাঠামোগতভাবে যদি কোন উন্নয়নের দরকার হয়, তাহলে সেগুলি করা হয়। এইসব জায়গায় কিছু অত্যাধুনিক যন্ত্রপাতি দেওয়া, যাতে গ্রামে এবং মফস্বলে ভবিষ্যতে ভালো চিকিৎসা ব্যবস্থা গড়ে উঠতে পারে। ওখান থেকে রোগিরা এস. এস. কে. এম. হাসপাতালে আসে। আলট্রাসোনোগ্রাফি, এক্সরে মেশিন, অ্যাম্বুলেন্স এই সব প্রায় ২০০ কোটি টাকার যন্ত্রপাতি সেখানে থাকবে, যাতে সেখানে ভালো চিকিৎসা ব্যবস্থা হয়। ১৭০টি হাসপাতালের উপর আমরা এই পরিকল্পনা নিয়েছি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** আই. পি. সি.-ও যেগুলি আপনারা চালু করেছেন কিন্তু ডাক্তারের অভাবে অসুবিধা হচ্ছে। কিন্তু এই বিল্ডিংগুলি নষ্ট হচ্ছে, টিউবগুলি নষ্ট হচ্ছে, বিভিন্ন জিনিসপত্র নষ্ট হচ্ছে এবং সেখানে সমাজবিরোধীদের আড্ডা হচ্ছে। এই লক্ষ লক্ষ টাকার জিনিস কি করে রক্ষা করা যায় সে ব্যাপারে মন্ত্রী মহাশয় কোনও পরিকল্পনা নিচ্ছেন কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** স্থানীয় বিধায়ক যারা তারা যদি একটু তাকান তাহলে এগুলি রক্ষা পেতে পারে কারণ তারাই হলেন জনপ্রতিনিধি।

**শ্রী আবদুস সালাম মুন্সি ঃ** এই যে ১১টি হাসপাতাল ২৮.২.৯৫ পর্যন্ত তৈরি হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এতে বিশ্ব ব্যাংকের কত টাকা খরচ হয়েছে এবং রাজ্য সরকার কত টাকা খরচ করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এতে মোট ব্যয় হয়েছে ১১৪ কোটি টাকা। কিন্তু এই ১১৪ কোটি টাকার শেয়ারিংটা কত তা এখনই আমি দিতে পারছি না।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ডাক্তার পাঠানো হচ্ছে কিন্তু তারা যাচ্ছেন না। এক্ষেত্রে যারা এক্স সার্ভিসমেন, যারা রিসেনটলি রিটায়ার করেছেন, সার্জেন ছিলেন বা কর্নেল স্তরের যারা—ধরুন ৬ মাস কি এক বছর আগে রিটায়ার করেছেন এবং এখনও সার্ভিস দিতে রাজি তাদের এক্ষেত্রে প্রভাইড করার কথা সরকার চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এই ধরনের রিটায়ার্ড লোকদের নেওয়ার ব্যাপারটা এখনও পর্যন্ত নেই। তবে যদি দেখি যে কন্ট্রাক্ট বেসিসে পাওয়া যাচ্ছে না তাহলে আমাদের চিন্তা করতে হবে।

**"নুরুল হাসান ইন্সটিটিউট অফ মেডিক্যাল সায়েন্স অ্যাণ্ড রিসার্চ"-এ অনাবাসী ভারতীয়দের অর্থলগ্নি**

*৭৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৩১১) **শ্রী তপন হোড়ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, কল্যাণীতে "প্রফেসর নুরুল হাসান ইন্সটিটিউট অফ মেডিক্যাল সায়েন্স অ্যাণ্ড রিসার্চ"-এ অর্থলগ্নিতে অনাবাসী ভারতীয়রা আগ্রহ প্রকাশ করেছেন ; এবং

(খ) সত্যি হলে, কারা-কারা উক্ত বিষয়ে লগ্নি করতে আগ্রহী?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে কোন অনাবাসী ভারতীয় এ ব্যাপারে আগ্রহ প্রকাশ করেননি বা কথাও হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই ইন্সটিটিউটটি করার জন্য কত টাকা এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার দিয়েছেন এবং কত টাকা রাজ্য সরকার দিয়েছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** প্ল্যানিং কমিশন এটা অ্যাপ্রুভ করেছেন। প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যান, তিনি বলেছেন, এটাকে প্রোজেক্ট হিসাবে নেবেন। তারা ১০ কোটি টাকা দিয়েছেন ১৯৯৪/৯৫ সালে। আমরা এই টাকাটা খরচ করার জন্য—যারা প্রোজেক্টটা তৈরি করেছিলেন হসপিট্যাল Service Consultancy Corporation of India Ltd. এটা গভর্নমেন্ট অব ইণ্ডিয়ার একটা আন্ডারটেকিং, তারাই এর প্ল্যানটা করেছে, ডিমারকেশনের জন্য আমরা পি. এইচ. ই. কে বলেছি, তারা ডিমারকেশনটা করছে, ডিমারকেশন করা হলে সেখানে ওয়াল উঠবে। ম্যাকিনটোশ বার্নকে কন্ট্রাক্ট দেওয়া হয়েছে সমস্ত বাড়িঘর যা প্রয়োজন তা করার জন্য। যেদিন আমাদের এটার উদ্বোধন হবে সেদিন মাননীয় রাষ্ট্রপতি এসেছিলেন, সেখানে ডেপুটি চেয়ারম্যান, প্ল্যানিং কমিশন ছিলেন। তিনি বলেছিলেন, এ বছর—৯৫/৯৬ সালে আরো ৩০ কোটি টাকা দেবেন। তার সঙ্গে এই টাকাটার হিসাব দিতে হবে। এই টাকাটা সমস্ত খরচ হলে আমরা তার কাছে অ্যাপ্রোচ করব, আশা করি তিনি আমাদের সাহায্য করবেন।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী তপন হোড় ঃ এই প্রোজেক্টের টোটাল আনুমানিক কত খরচ হতে পারে বলে মনে করেন?**

**শ্রী প্রশান্তকুমার শূর :** এটার প্রোজেক্ট কস্ট ধরা হয়েছে ১৫৮ কোটি টাকা, তবে আমার নিজের ধারণা এটা শেষ হতে ২০০ কোটি টাকা লাগবে।

**শ্রী তপন হোড় :** এই ধরনের ইন্সটিটিউশন আপনারা করছেন, মেডিক্যাল সায়েন্সকে ডেভেলপ করার জন্য। এই ধরনের ইন্সটিটিউশন আরও করবার কোনও পরিকল্পনা আছে কি না, অদূর ভবিষ্যতে অথবা সুদূর ভবিষ্যতে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এই ধরনের কোনও পরিকল্পনা নেই, তবে এটা জানা দরকার, এইরকম ইন্সটিটিউশন ভারতবর্ষের মধ্যে মাত্র দুটি জায়গায় রয়েছে। দিল্লির অল ইণ্ডিয়া ইন্সটিটিউট অব মেডিক্যাল সায়েন্স, আর চণ্ডীগড়ে পোস্ট গ্র্যাজুয়েট ইন্সটিটিউশন। আর লক্ষ্ণৌতে যেটা হচ্ছে, ওখানে আমি গিয়েছিলাম, সবটা হয়নি, আমি নিজে দেখে এসেছি, সেটা হল লেট সঞ্জয় গান্ধীর নামে হচ্ছে, সেটাতে কয়েকটি মাত্র ডিসিপ্লিন থাকবে। আমরা চণ্ডীগড় বা অল ইণ্ডিয়া ইন্সটিটিউট অব মেডিক্যাল ইন্সটিটিউটের মতো এটাকে করার চেষ্টা করছি।

**শ্রী তপন হোড় :** আপনি প্রফেসর নুরুল হাসান ইন্সটিটিউট যেটা করছেন এটা কবে নাগাদ মনে করছেন চালু হতে পারে?

**শ্রী প্রশান্তকুমার শূর :** যারা প্রোজেক্টটা করেছে, তারা ৮ বছর করেছিল, আমি মনে করি অন্তত ১০ বছর সময় লাগবে।

**শ্রী সৌগত রায় :** মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ উনি এটা পরিষ্কারভাবে জানিয়েছেন ১০ কোটি টাকা প্ল্যানিং কমিশন দিয়েছে, এই টাকাটা খরচ হয়ে গেলে আরও ৩০০ কোটি টাকা দেওয়া হবে। আমার প্রশ্ন এই যে কাজ হচ্ছে এত টাকা নিয়ে, এই কাজটা সুপারভিশন করার জন্য আপনি ইন্সটিটিউশনের কোনও ডিরেক্টার বা কোনও অফিসার অ্যাপয়েন্ট করেছেন কি, কারা এই কাজটা দেখাশোনা করছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর :** এখনও যে কাজটা হচ্ছে, ম্যাকিনটশ বার্ন তারা কিছু কিছু জয়েন্ট টেকনিক্যাল ইনভেস্টিগেশন করছে, যেমন টোপোগ্রাফিক্যাল সার্ভে, কালেকশন অব ফিল্ড ডাটা, গ্রাউন্ড ওয়াটার ইনভেস্টিগেশন, কলেকশন অব ডাটা ফর একজিস্‌টিং বিল্ডিং। এর সঙ্গে যুক্ত হয়েছে গান্ধী মেমোরিয়াল হাসপাতালের ব্যাপারটা, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিমার্কেট করছে। আপনি যেটা বলছেন তার উত্তরে বলছি একজন ডিরেক্টারের পর আমাদের অনুমোদিত হয়েছে, সেটা এখন পূরন করা হবে এবং সেইভাবে কাজ এগোবে। আমরা যে ডিসিপ্লিন করতে চাইছি, সেইগুলো মোটামুটিভাবে কার্ডিওলজি, কার্ডিও ভাসকুলার সার্জারি, কার্ডিও থোরাসিক সার্জারি, নেফ্রোলজি, ইউরোলজি, ইউরো সার্জারি এবং অপথালমলজি, এই ধরনের কিছু কিছু অলরেডি আমরা ইয়ারমার্ক করেছি, যেগুলো আমরা করতে চাই।

**শ্রী সুভাষ বোস :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই পূর্বাঞ্চলীয় রাজ্যগুলি এই নুরুল হাসান ইন্সটিটিউট করার ক্ষেত্রে আমি শুনেছি সাহায্য করবে এবং ইতিমধ্যে পি. এইচ. ই. যে সার্ভের কাজ আরম্ভ করবে, না কী করেছে, তারপর পাঁচিল এবং কন্সট্রাকশনের কাজ শুরু হবে কি না? দ্বিতীয়ত, গান্ধী মেমোরিয়াল হাসপাতালকে নুরুল হাসান ইন্সটিটিউটের অন্তর্ভুক্ত

করা হচ্ছে, সেটাও কার্যকর কবে নাগাদ হতে পারে এবং এটার উদ্বোধন পার্ট বাই পার্ট হবে, না, সব হলে হবে, এটা জানাবেন কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি মাননীয় সদস্যর কাছে কৃতজ্ঞ তিনি একটা দিকে আমার দৃষ্টি আকর্ষণ করেছেন। বলতে পারেন সমস্ত স্টেটকে আমরা ইনভলভ করতে চাই। আমি ইতিমধ্যে উড়িষ্যার চিফ মিনিস্টারের সঙ্গে দেখা করেছিলাম। আসাম, নাগাল্যাণ্ড, সিকিম, মিজোরাম, মেঘালয়, অরুণাচল-এর মুখ্যমন্ত্রীদের সঙ্গে ব্যক্তিগতভাবে আলোচনা করেছি। তারা এ ব্যাপারে উৎসাহ দেখিয়েছেন এবং তারা এতে অংশগ্রহণ করতে চান। আমি রিসেন্টলি তাদের চিঠিও দিয়েছি। আর যেটা বলছি, আমরা গান্ধী মেমোরিয়ালকে এর সঙ্গে যুক্ত করতে চাইছি। ইতিমধ্যে প্রায় ৭০।৮০ লক্ষ টাকার যন্ত্রপাতি কেনা হয়েছে। পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরকে বলা হয়েছে জমি ডিমার্কেট করতে। জমি ডিমার্কেট করে ফেললেই আমাদের এখানে ওয়ালের কাজ শুরু হয়ে যাবে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্ব ভারতে হাসপাতাল যেটা হচ্ছে প্রফেসর নুরুল ইন্সটিটিউট অব মেডিক্যাল সায়েন্স অ্যাণ্ড রিসার্চ এটা অল ইণ্ডিয়া ইন্সটিটিউট অব রিসার্চ অ্যাণ্ড সায়েন্সের সমকক্ষ এই কথা বলা হচ্ছে। আমি যখন পার্লামেন্টে ছিলাম, আমরা চেয়েছিলাম পূর্ব ভারতে এইরকম একটা ইন্সটিটিউশন স্থাপন করা হোক। এটা এখন হচ্ছে। এটা খুবই আনন্দের কথা। আমি মাননীয় মন্ত্রীর কাছে যেটা জানতে চাইছি, এটা কি অল ইণ্ডিয়া ইন্সটিটিউটের সঙ্গে—যেটা দিল্লিতে আছে তার সঙ্গে একই স্ট্যাণ্ডার্ডের হবে এবং সবরকম ইনভেস্টিগেশনের ব্যবস্থা থাকবে? যেহেতু ১০ বছর পরে এটা শেষ হবে। তখন আমরা একবিংশ শতাব্দীতে পৌঁছে যাচ্ছি। তখন মেডিক্যাল সায়েন্সের যে সমস্ত অ্যাডভান্সমেন্ট হবে সেগুলি কি এই ইনভেস্টিগেশনের মধ্যে ইনক্লুডেড হবে? আমি আপনার কাছে জানতে চাইছি।

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই যে এই ধরনের গবেষণা ও চর্চা চলছে এবং যেখানে চিকিৎসা, শিক্ষা এই সমস্তর ব্যবস্থা হবে। সমস্ত রকমের ইনভেস্টিগেশনের ব্যবস্থা হবে। মেডিক্যাল সায়েন্স এখন অনেক এগিয়ে যাচ্ছে। অতএব এই ইন্সটিটিউশনকে আমরা দিল্লিতে যেটা আছে তার সমকক্ষ করে তোলার কথা চিন্তা করছি।

## পুরুলিয়া জেলায় নতুন স্বাস্থ্যকেন্দ্রের পরিকল্পনা

***৭৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৯১) শ্রী সুরেন্দ্রনাথ মাঝি এবং শ্রী ভন্দু মাঝি :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

বর্তমান আর্থিক বছরে পুরুলিয়া জেলায় নতুন কোনও স্বাস্থ্যকেন্দ্র করার পরিকল্পনা সরকারের বিবেচনায় রয়েছে কি না?

**শ্রী প্রশান্তকুমার শূর :**

হ্যাঁ।

পুরুলিয়া জেলায় বাগমুণ্ডি ব্লকের অন্তর্গত "মাথা" গ্রামে একটি স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের পরিকল্পনা সরকারের আছে।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় মন্ত্রী বললেন, বাঘমুণ্ডির মাথাভাঙায় নতুন স্বাস্থ্যকেন্দ্র করার পরিকল্পনা আছে। সে পরিকল্পনা কবে নাগাদ আরম্ভ হবে বলবেন কি?

[11-50 — 12-00 noon]

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের আর্থিক অবস্তা যেভাবে আমাদের সাহায্য করবে সেভাবে আমরা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র তৈরি করব। তবে ওখানে আরো তিনটে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। ওলঙ্গা, টুনটুনি ও অযোধ্যা হিলে স্বাস্থ্য কেন্দ্র আছে। সুতরাং যখন অর্থ পাওয়া যাবে তখন ওখানে ঐ নতুন স্বাস্থ্য কেন্দ্র করা হবে।

**শ্রী ভন্দু মাঝি ঃ** এই নতুন স্বাস্থ্য কেন্দ্রটি করতে আনুমানিক কত টাকা খরচ হতে পারে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** প্রথমে এস্টিমেট হবে তারপর সেটা পেলে আমরা জানতে পারব যে, কত টাকা খরচ হবে।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রের মোবারকপুর এলাকায় একটা স্বাস্থ্য কেন্দ্র করার প্রস্তাব অনেক দিন হল আপনার বিভাগে পড়ে আছে। সে সম্পর্কে আপনার বিভাগকে আমি একটা চিঠিও দিয়েছিলাম, কিন্তু আজ পর্যন্ত তার কোনও জবাব পাইনি। আমি আশা করব আপনি এখন ঐ স্বাস্থ্য কেন্দ্রটি নির্মাণ করার বিষয়ে আমাদের বিস্তারিত জানাবেন। তা যদি সম্ভব না হয়, অন্তত জানান যে সেই প্রোপোজালটি এখন কী পর্যায়ে আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সব জায়গায় স্বাস্থ্য কেন্দ্র করায় আমার কোনও আপত্তি নেই। কিন্তু সেটা করার আগে আমাদের দেখতে হবে যে স্বাস্থ্য কেন্দ্রগুলি আমাদের আছে সেগুলোকে আমরা ভালভাবে পরিচালিত করতে পারছি কিনা। একগাদা স্বাস্থ্য কেন্দ্র করে দিলাম, তারপর সেগুলোয় ডাক্তার গেলনা, নার্স গেল না, কোনও চিকিৎসাই হল না—এটা ঠিক নয়। আমাদের রাজ্যের প্রত্যেকটা ব্লকেই ব্লক প্রাইমারি হেলথ সেন্টার আছে। ৩৪৪-টা ব্লকেই ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র আছে। ব্লক ভাগ হওয়ার জন্য তিনটে নতুন স্বাস্থ্য কেন্দ্র আমাদের করতে হচ্ছে। সুতরাং মাননীয় সদস্যরাই এটা বিবেচনা করবেন—কতগুলো বেশি হাসপাতাল করে দিলাম, তারপর সেখানে কোনরকম চিকিৎসাই হল না, তাতে তাঁরাই সবচেয়ে বেশি সমালোচিত হবেন। মানুষ তখন তাদেরই বলবে—একটা বাড়ি করে দিলেন, তার কিছুই হল না। একটু আগে এখানে আই. পি. পি. (৪) নিয়ে সঠিক সমালোচনাই হয়েছে। সঠিকভাবে চিকিৎসার সুযোগ-সুবিধা যেগুলো আছে সেগুলোতে পৌঁছে না দিয়ে আরো কিছু শুধু বাড়ি করে দেওয়াটা বোধহয় ঠিক নয়।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যদিও এই প্রশ্নের সঙ্গে সংশ্লিষ্ট নয় তবুও আমি আপনার কাছে একটা কথা বলতে চাই যে, খবরের কাগজে দেখলাম যে,

আপনি এস. এইচ. সি.-গুলো পঞ্চায়েতের হাতে দিয়ে দিচ্ছেন। এটা কি সত্য? আর ব্লক প্রতি ক'টা এস. এইচ. সি. এবং ক'টা পি. এইচ. এস. থাকবে তার কোনও নির্দিষ্ট সংখ্যা নির্ধারণ করা আছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি যেটা সংবাপদত্রে দেখেছেন সেটা ঠিক। আমরা চিন্তা-ভাবনা করছি ধীরে ধীরে ব্লক পর্যায় পর্যন্ত গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রগুলির পরিচালনার দায়িত্ব পঞ্চায়েত স্তরে দেবার জন্য। আমাদের রাজ্যে যেভাবে স্বাস্থ্য কেন্দ্রগুলি গড়ে উঠেছে সেভাবে ভারতবর্ষের আর কোন রাজ্যে গড়ে ওঠেনি। একটা জিনিস জানবেন, আগে স্বাস্থ্য কেন্দ্রগুলো সবই প্রায় দানের জমিতে গড়ে উঠতো। সাধারণত শ্মশানের ধারে বা অন্যত্র পরিত্যক্ত জমিই দান করা হত এবং সেসব জমিতে সহায়ক স্বাস্থ্য কেন্দ্রগুলি গড়ে তোলা হত। একবারও ভেবে দেখা হত না যে, সেখানে যাতায়াতের সুযোগ-সুবিধা আছে কিনা, সেখানে মানুষ বাস করতে পারবে কিনা। অনেক সময়েই ডাক্তাররা আমাদের বলেন যে, তারা পায়ে হেঁটে কত কিলোমিটার পর্যন্ত যাবেন, ১০ কিলোমিটার, না ১৫ কিলোমিটার পর্যন্ত? এইরকম যে সমস্ত উপকেন্দ্র বা বহুমুখী স্বাস্থ্যকেন্দ্র গড়ে উঠেছে সে সমস্তগুলোকে আমরা ভাবনা-চিন্তা করছি পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া যায় কিনা। বহুমুখী স্বাস্থ্য কেন্দ্রগুলিতে সাধারণত একজন মহিলা এবং একজন পুরুষ স্বাস্থ্য কর্মী থাকেন এবং তাদের গ্রামে গ্রামে, বাড়ি বাড়ি যেতে হয়। মূলত তারা ফ্যামিলি ওয়েলফেয়ারের কাজ দেখেন। প্রথমে আমরা এই কাজগুলোর পরিচালনা পঞ্চায়েতের মাধ্যমে শুরু করতে চাইছি। তারপর যে-সমস্ত সহায়ক স্বাস্থ্য কেন্দ্র বন্ধ হয়ে গেছে, যেগুলোয় ডাক্তার যাচ্ছে না, বা ডাক্তার নেই সেইগুলোও তাদের হাতে তুলে দিতে চাইছি। যাদের এলাকার স্বাস্থ্য কেন্দ্র তারা তাদের সুযোগ-সুবিধা অনুযায়ী এবং নিজস্ব সিস্টেম অনুযায়ী চালাবে। আমি আশা করি, যদি এইসব দায়িত্ব তারা গ্রহণ করতে পারে তাহলে ব্লকস্তর পর্যন্ত আমরা তাদের হাতে দিয়ে দেব যাতে আসল চিকিৎসা হয় এবং তদারকি হয়। আমরা এখান থেকে তদারকি সব সময়ে করতে পারি না।

**শ্রী নির্মল দাস ঃ** বর্তমানে যে স্বাস্থ্য পরিষেবা সেই স্বাস্থ্য পরিষেবার পুনরুদ্ধারের জন্য যে সমস্ত পরিকল্পনা নিয়েছেন বিশেষ করে আপনি যে কথা বললেন যে পঞ্চায়েতের হাতে দেবেন, এক্ষেত্রে পঞ্চায়েত কি ডাক্তার অ্যাপয়েনমেন্ট করবে, নাকি ডেপুটেশনে আপনার দপ্তর থেকে যাবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আর্থিক দায়িত্ব আমরা নেব। কিন্তু পরিচালনা বা ম্যানেজমেন্ট, ডাক্তার নিয়োগ করা—এটা তারাই করবে। আর্থিক দায়িত্ব আমরা নেব। যেমন ব্যয় করবে, তেমন তেমন করে বাজেটে যা প্রভিসন আছে সেখান থেকে দিয়ে দেবে।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, মেদিনীপুর জেলার খেজুরিতে একটা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের উদ্বোধন করেছিলেন। তাকে পরিবর্ধিত আকারে কিছু করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আপনি কী বলতে চাইছেন তা বুঝলাম না?

**শ্রী সুনির্মল পাইক ঃ** আপনি উদ্বোধন করেছিলেন শিলাবেড়িয়াতে। আপনি বলেছিলেন বর্ধিত আকারে অর্থাৎ গ্রামীণ হাসপাতাল করবেন। এটা করার পরিকল্পনা আপনার আছে কি না?

**মিঃ স্পিকার ঃ** আপনি নোটিশ দেবেন, উনি উত্তর দেবেন। এইভাবে হয় না।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** আমার বিধানসভার অন্তর্গত মাঠা এলাকা থেকে বাগমুণ্ডি এই ৩০ কিলোমিটারের মধ্যে কোনও সাব-হেলথ্ সেন্টার নেই। একটা আছে বাগমুণ্ডিতে এবং বলরামপুরে। আরো সুখবর জানাই, ভুচুংড়ির কাছে চিত্ত দে নামে একজন শিল্পী একটা পাখি পাহাড় তৈরি করবে। টিলা কেটে কেটে পাখি পাহাড় তৈরি করার পরিকল্পনা নিয়েছে। ১ বছর পরে সেই পরিকল্পনা শুরু হবে। সেখানে হাজার হাজার মানুষ পাথর কাটবে। সেইজন্য অবিলম্বে সেখানে একটা স্বাস্থ্যকেন্দ্র তৈরি করার অনুরোধ করছি। ইতিমধ্যে পুরুলিয়া শহরে স্বর্গত মন্ত্রী, অম্বরীশ মুখার্জি ৪তলা বিল্ডিং উদ্বোধন করেছিলেন। সেটা এখন ফাঁকা পড়ে আছে। কবে নাগাদ এই বিল্ডিংটি প্রপারলি ইউটিলাইজ হবে সেটা জানতে চাইছি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** প্রয়াত মন্ত্রী ডাঃ অম্বরিশ মুখার্জি ওখানে যে বিল্ডিংটি উদ্বোধন করেছিলেন তার বিস্তৃত বিবরণ পাঠাবেন। তাহলে আমি দেখব কবে নাগাদ উদ্বোধন করা যায়।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে এই হাউসে বললেন আমরা অর্থ দিয়ে দেব। স্বাস্থ্যকেন্দ্র যদি চালাতে না পারি তাহলে নতুন করে খুলে আর লাভ নেই। কিন্তু আমার বিধানসভা এলাকায় এমন কিছু কেন্দ্র আছে.....

**মিঃ স্পিকার ঃ** এটা হবে না। নট্ অ্যালাউড।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** আপনি বলেছেন কনট্যাক্ট সিস্টেমে তাড়াতাড়ি ডাক্তার নিয়োগ করবেন। এটা করতে কত সময় লাগবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমি আশা করি, আগামী মাসের প্রথম সপ্তাহের মধ্যে কমপ্লিট করতে পারব।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সরকারি হাসপাতালে চিকিৎসার সুযোগ

*৭৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৩) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বর্তমানে বার্ষিক কত টাকা অবধি আয় করলে সরকারি হাসপাতালে চিকিৎসার সুযোগ দেওয়া হয়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

আয়ের নির্দিষ্ট পরিমাণ ব্যতিরেকে যে কোনও ব্যক্তির সরকারি হাসপাতালে চিকিৎসার সুযোগ আছে।

মেদিনীপুর জেলায় শিলদায় হাসপাতাল

***৭৮৫**। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৬) **শ্রী নরেন হাঁসদা ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বেলপাহাড়ি ব্লকে অবস্থিত শিলদায়, ২৫ শয্যাবিশিষ্ট হাসপাতাল চালু করার কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগেবর ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

ডাক্তারবিহীন স্বাস্থ্যকেন্দ্র

***৭৮৬**। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮০) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

বিগত ৩১-১-৯৫ পর্যন্ত রাজ্যে মোট কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং উপস্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

২৯৭টি প্রাথমিক এবং উপস্বাস্থ্যকেন্দ্রে কোনও ডাক্তার নেই।

রাজ্যে জনশিক্ষা নিলয়ম কর্মসূচি

***৭৮৭**। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪৯) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে জনশিক্ষা নিলয়ম কর্মসূচি কোন্ কোন্ জেলায় গ্রহণ করা হয়েছে ;

(খ) বর্ধমান জেলায় এরূপ কত সংখ্যক কেন্দ্র খোলার পরিকল্পনা ছিল ;

(গ) তার মধ্যে কতগুলি কেন্দ্র খোলা হয়েছে ;

(ঘ) কতগুলি বর্তমানে চালু আছে ; এবং

(ঙ) এই প্রকল্পে যুক্ত পড়ুয়ার সংখ্যা কত?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাক্ষরতা অভিযান কর্মসূচির পরবর্তী পর্যায়ে ধারাবাহিক শিক্ষার অঙ্গ হিসাবে বর্তমানে শুধুমাত্র বর্ধমান জেলায় পরীক্ষামূলকভাবে নবরূপে জনশিক্ষা নিলয়ম কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

(খ) মোট ২০০০টি।

(গ) ও (ঘ) এখনো সবগুলি কেন্দ্র খোলা যায়নি : যেগুলি এখনো খোলা যায়নি সেগুলি খোলার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(ঙ) এই প্রকল্পের আওতাভুক্ত কেন্দ্রে মোট দশ লক্ষ পড়ুয়া পড়ার সুযোগ পাবে।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### রাজ্যে নতুন জাতীয় সড়ক নির্মাণ

২৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ২১) **শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে নতুন জাতীয় সড়ক নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকলে কোথায়, কবে নাগাদ ঐ সড়ক নির্মিত হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত সড়ক নির্মাণে কত পরিমাণ টাকা ধার্য করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জাতীয় সড়কসমূহের ব্যয়ভার যেহেতু কেন্দ্রীয় সরকার বহন করে ; কেন্দ্রীয় সরকারের ভূতল পরিবহণ দপ্তরে ৭টি রাস্তাকে জাতীয় সড়ক স্তরে উন্নীত করা কিংবা নতুন করে তৈরি করার প্রস্তাব পাঠানো হয়েছে, কিন্তু কোনও অনুমোদন পাওয়া যায়নি। রাস্তাগুলি নিচে বর্ণিত হল ঃ

(১) আসানসোল-খড়্গাপুর রাস্তা (National Transport Planning Committee কর্তৃক অনুমোদিত) ;

(২) খড়্গাপুর-বালেশ্বর রাস্তা (N.T.P.C. অনুমোদিত) ;

(৩) ৬নং জাতীয় সড়কের ডায়মণ্ডহারবার অবধি বিদ্যাসাগর সেতুর মধ্য দিয়ে প্রসারণ ;

(৪) কোরা-কাটিহার-হরিশ্চন্দ্রপুর-ফারাক্কা রাস্তা (N.T.P.C. অনুমোদিত) ;

(৫) দিঘা-নন্দকুমার রাস্তা ;

(৬) মোর্কামা-ফরাক্কা রাস্তা ( N.T.P.C. অনুমোদিত) ;

(৭) রাঁচি-কলকাতা জাতীয় সড়ক।

পানাগড় থেকে মৌড়িগ্রাম অবধি রাস্তার কাজ জাতীয় সড়ক পর্যায়ে এশিয়া উন্নয়ন ব্যাঙ্কের সহায়তায় চলছে। এ-ছাড়া ফলতা থেকে শিলিগুড়ি অবধি একটি রাস্তা (এক্সপ্রেস ওয়ে) নির্মাণ করার জন্য পশ্চিমবঙ্গ সরকার সংচেষ্ট আছেন।

(গ) কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গেলে প্রাথমিক এস্টিমেট (প্রাক্কলন) তৈরি করে আনুমানিক খরচের পরিমাণ জানানো হবে। তবে প্রাথমিক রিপোর্ট প্রস্তুতির জন্য রাজ্য পূর্ত (সড়ক) দপ্তর, শিল্প উন্নয়ন দপ্তর, পর্যটন দপ্তর যথাসাধ্য খরচ করছেন।

**রাজ্যে জমির সেন্সাস্ ও জোতের সংখ্যা**

২৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে সর্বশেষ কোন সালে জমির সেন্সাস করা হয়েছিল ; এবং

(খ) উক্ত সেন্সাস রিপোর্ট অনুযায়ী রাজ্যে মোট ল্যাণ্ড হোল্ডিং বা জোতের সংখ্যা কত?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০-৯১ সালকে ভিত্তি বছর ধরে রাজ্যে কৃষিসুমারি ১৯৯২-৯৩ সালে করা হয়েছে।

(খ) ১৯৯০-৯১ সালের পূর্বোক্ত কৃষিসুমারি সূত্রে প্রাপ্ত তথ্যানুসারে রাজ্যে মোট ব্যবহারিক ল্যাণ্ড হোল্ডিং বা জোতের সংখ্যা ৬২,৬৩,৭৮৬টি।

**রাজ্যে কয়লার বার্ষিক চাহিদা, বরাদ্দ ও সরবরাহ**

২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭১) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে জ্বালানী কয়লার বার্ষিক চাহিদা কত ; এবং

(খ) বিগত ১৯৯২-৯৩, ১৯৯৩-৯৪ ও ১৯৯৪-৯৫ (৩১শে জানুয়ারি অবধি) আর্থিক বছরে জ্বালানি কয়লার কেন্দ্রীয় বরাদ্দ ও সরবরাহের পরিমাণ কত ছিল?

**খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে কয়লার বার্ষিক চাহিদা ১২ (বারো) লক্ষ মেট্রিক টন।

(খ)

| বছর | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৯২-৯৩ | ৭,৮০,০০০ মেট্রিক টন | ১,৩৬,৯৮৮ মেট্রিক টন ১৭.৫% |
| ১৯৯৩-৯৪ | ৭,১৫,০০৫ মেট্রিক টন | ৯৯,১৭৪ মেট্রিক টন ১৩.৮% |
| ১৯৯৪-৯৫ | ৪,৩৩,৩৫০ মেট্রিক টন | ৫১,৯০১ মেট্রিক টন ১১.৯% |
| ১৯৯৫ ফেব্রুয়ারি | ৪৩,৩৩৫ মেট্রিক টন | ৩,৭০০ মেট্রিক টন |

**রাজ্যে চিনির মাসিক চাহিদা, বরাদ্দ ও সরবরাহ**

২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭২) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে চিনির মাসিক চাহিদা কত ; এবং

(খ) বিগত ১৯৯৪ সালের নভেম্বর ও ডিসেম্বর মাসে কেন্দ্রীয় সরকার দ্বারা চিনির বরাদ্দ ও সরবরাহের পরিমাণ কত?

**খাদ্য এবং সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে জনপ্রতি মাসিক ৬০০ গ্রাম প্রয়োজন হিসাবে চিনির মাসিক চাহিদা ৪৪ হাজার ৫৮০ মেট্রিক টন। (১৯৯১ সালের জনগণনার পরিসংখ্যানের বাৎসরিক বৃদ্ধির ভিত্তিতে বর্তমান বছরে মাসিক চাহিদা)।

(খ) উক্ত সময়ে কেন্দ্রীয় সরকার কর্তৃক এই রাজ্যে চিনির বরাদ্দ ও সরবরাহ হল নিম্নরূপ ঃ

| বছর | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| নভেম্বর, ১৯৯৪ | ২৯,৭৮৬ মেট্রিক টন | ২৩,৫৫৭ মেট্রিক টন |
| ডিসেম্বর, ১৯৯৪ | ২৫,৮৮৮ মেট্রিক টন | ২৬,৭০৮ মেট্রিক টন |

**ফরাক্কা-জিরাট সেকেণ্ড সার্কিট ট্রান্সমিশন লাইন**

২৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮১) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফরাক্কা-জিরাট সেকেণ্ড সার্কিট ট্রান্সমিশন ৪০০ কে.ভি. বিদ্যুৎ লাইনটি কবে থেকে চালু করা হয়েছে ; এবং

(খ) সেইজন্য ফরাক্কা তাপবিদ্যুৎ কেন্দ্র থেকে প্রতিদিন রাজ্য বিদ্যুৎ পর্ষদ কি পরিমাণ বিদ্যুৎ দিতে পারছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত ট্রান্সমিশান লাইনটি ১-১২-১৯৯৪ তারিখ থেকে চালু করা হয়েছে।

(খ) ঐ লাইনটি চালু হওয়ার পর থেকে অর্থাৎ ডিসেম্বর '৯৪ থেকে ফেব্রুয়ারি '৯৫ পর্যন্ত, রাজ্য বিদ্যুৎ পর্ষদ যে পরিমাণ বিদ্যুৎ ফরাক্কা তাপবিদ্যুৎ কেন্দ্র থেকে গ্রহণ করেছে তা হল ঃ

(১) ডিসেম্বর '৯৪ — শূন্য

(২) জানুয়ারি '৯৪ — শূন্য

(৩) ফেব্রুয়ারি '৯৫ — ০.৫৭১ মি. ইউ.

## নৌ-বাহিনীর বিদ্রোহ স্মারক স্তম্ভ

২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮৯) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজকীয় ভারতীয় নৌ-বাহিনীর বিদ্রোহ স্মারক স্তম্ভ নির্মাণের কাজটি কোন পর্যায়ে আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজকীয় ভারতীয় নৌ-বাহিনীর বিদ্রোহ স্মারক স্তম্ভের অন্তর্ভুক্ত (৬ জন) নৌ-সৈনিক-এর মূর্তিগুলির ব্রোঞ্জ ঢালাইয়ের কাজ শীঘ্রই শুরু হবে।

## রাজ্যে বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা

২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯২-৯৩ ও ১৯৯৩-৯৪ আর্থিক বছরে রাজ্যে মৌজা বৈদ্যুতিকরণের লক্ষ্যমাত্রা কত ছিল (বছরওয়ারি) ; এবং

(খ) বৈদ্যুতিক মৌজার সংখ্যা কত (বছরওয়ারি)?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বছরে ৪২২টি গ্রামীণ ভারজিন মৌজায় বৈদ্যুতিকরণের এবং ১৯৯৩-৯৪ আর্থিক বছরে ৩৫০টি গ্রামীণ ভারজিন মৌজায় বৈদ্যুতিকরণের লক্ষ্য নির্ধারিত ছিল।

(খ) ১৯৯২-৯৩ সালে ৪৩৫টি এবং ১৯৯৩-৯৪ সালে ৩৫১টি মৌজায় বৈদ্যুতিকরণ করা হয়।

### লোক-আদালত

২৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৪) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৪ সালের পঞ্জিকাবর্ষে রাজ্যে কোনও লোক-আদালত অনুষ্ঠিত হয়েছিল কি না ;

(খ) হয়ে থাকলে, মোট কয়টি লোক-আদালত অনুষ্ঠিত হয়েছিল ; এবং

(গ) কোথায় কোথায়?

**বিচার-বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১টি।

(খ) কুচবিহারে।

### বর্ধমান শহরে পর্যটক আবাস নির্মাণ

২৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৫) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান শহরে পর্যটক আবাস নির্মাণের পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে কোন পর্যায়ে আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমানের বাইপাসের উপর মৌজা আলিসাতে ১.৯২ একর জমি অধিগ্রহণ করা হয়েছে। ঐ জমিতে পর্যটকদের জন্য একটি পান্থশালা (ওয়েসাইড ফেসিলিটি) নির্মাণ করা হবে। এজন্য কেন্দ্রীয় সরকার ১৩.৭১ লক্ষ টাকা অনুমোদন করেছে এবং ৭.০০ লক্ষ টাকা পাওয়া গেছে। নির্মাণকার্য শীঘ্রই আরম্ভ হবে।

এছাড়া বর্ধমান শহরের রাধানগর মৌজাতে একটি পর্যটনকেন্দ্র নির্মাণ করার কথা চলছে। এজন্য ৩.০৩৬ একর জমি জেলা প্রশাসন পর্যটন বিভাগকে হস্তান্তর করেছে।

**নদীতে মৎস্য সঞ্চার প্রকল্প**

২৭২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৩) **শ্রী আবু আয়েশ মণ্ডল ও শ্রী বীরেন ঘোষ ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে কোন সময় থেকে নদীতে মৎস্য সঞ্চার প্রকল্প চালু করা হয়েছে ; এবং

(খ) এ-পর্যন্ত উক্ত প্রকল্পের সাফল্যের পরিমাণ কতখানি?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯২-৯৩ সাল থেকে নদীতে মৎস্য সঞ্চার প্রকল্প চালু করা হয়েছে।

(খ) রাজ্যের ৪টি জেলার নদীতে যেখানে এই প্রকল্প চালু করা হয়েছে সেগুলিতে প্রকল্প চালু হওয়ার পর বর্তমানে বিভিন্ন ওজনের মাছ পাওয়া যাচ্ছে। এই প্রকল্পের সাফল্য আশাব্যঞ্জক।

**হলদিয়া মহকুমা আদালতের বাড়ি নির্মাণ**

২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩১) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

সর্বশেষ প্রাপ্য তথ্য অনুযায়ী হলদিয়া মহকুমা আদালতের বাড়ি নির্মাণের কাজটি কোন পর্যায়ে আছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হলদিয়া মহকুমা আদালতের বাড়ি নির্মাণের কাজটির জন্য প্রয়োজনীয় নক্সা এবং আনুমানিক ব্যয়ের হিসাব এখনো বিচার বিভাগের অনুমোদনের জন্য জেলা বিচারকের নিকট থেকে পাওয়া যায়নি।

**বাধ্যতামূলক বিবাহ রেজিস্ট্রেশন**

২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আইন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিবাহ রেজিস্ট্রেশন বাধ্যতামূলক করার পরিকল্পনা আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সব সম্প্রদায়কে কি উক্ত রেজিস্ট্রেশনের আওতায় আনা হচ্ছে?

**আইন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আছে, তবে ব্যাপারটি এখনও খুবই প্রাথমিক স্তরে আছে।

(খ) যেহেতু, বিষয়টি এখনও প্রাথমিক পর্যায়ে আছে, সুতরাং এই বিষয়ে কোনও সুস্পষ্ট উত্তর দেওয়া এখনই সম্ভব নয়।

### মৎস্যজীবীদের জন্য বিমা

২৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মৎস্যজীবীদের জন্য রাজ্য সরকার 'বিমা প্রকল্প' চালু করেছেন কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ৩১-১-৯৫ পর্যন্ত মোট কত জনকে বিমা প্রকল্পের আওতায় আনা হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) এ-পর্যন্ত মোট ১,৫২,৩৮০ জন মৎস্যজীবীকে এই বিমা প্রকল্পের আওতায় আনা হয়েছে।

### মৎস্যজীবীদের জন্য পেনশন প্রকল্প

২৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৯) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মৎস্যজীবীদের জন্য রাজ্য সরকার 'পেনশন প্রকল্প' চালু করেছেন কি, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কত জনকে ৩১-১-৯৫ পর্যন্ত এই প্রকল্পের আওতায় আনা হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) এ-পর্যন্ত মোট ১,৫০০ জনকে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে।

### তাপবিদ্যুৎকেন্দ্র স্থাপনে বিদেশি সংস্থা

২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের তাপবিদ্যুৎকেন্দ্র স্থাপনের জন্য কতগুলি বিদেশি সংস্থার সাথে চুক্তি সম্পন্ন হয়েছে ; এবং

(খ) এর ফলে, সর্বমোট আনুমানিক বিনিয়োগের পরিমাণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের ১ নং এবং ২ নং ইউনিট ও কিছু কমন ফেসিলিটি এবং ৩নং ইউনিট জাপানি সংস্থা ও. ই. সি. এফ.-এর থেকে ঋণ সাহায্য নিয়ে স্থাপনের জন্য পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম এবং ও. ই. এফ.-এর মধ্যে দুটি ঋণ চুক্তি স্বাক্ষরিত হয়েছে। এ ছাড়া। বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্রের (২ × ২৫০ মে. ও. প্রথম পর্যায়ে) সমগ্র ইলেক্ট্রিক্যাল ও মেকানিক্যাল প্যাকেজের জন্য ইংল্যাণ্ডের রোলস লয়েস কোম্পানি ও বলাগড় পাওয়ার কোং লিমিটেডের মধ্যে একটি চুক্তি স্বাক্ষরিত হয়েছে।

(খ) বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের ১নং ও ২নং ইউনিট ও কিছু কমন ফেসিলিটির জন্য আনুমানিক ব্যায় ধরা হয়েছে ১১৪.৭৬৩ বিলিয়ন ইয়েন (বিনিময় হার ১ টাকা = ৩.৭০ ইয়েন) এবং ৩ নং ইউনিটের জন্য আনুমানিক ব্যয় ধরা হয়েছে ৩১.৭৪০ বিলিয়ন ইয়েন বিনিময় হার ১ টাকা = ৩.৬৬ ইয়েন)। ১নং, ২নং ও ৩নং ইউনিটের সামগ্রিক খরচের শতকরা ৮৫ ভাগ টাকা ও. ই. সি. এফ. থেকে ঋণ সাহায্য হিসেবে পাওয়া যাবে। (বলাগড় তাপবিদ্যুৎকেন্দ্রে (২ × ২৫০ মে. ও. প্রথম পর্যায়) মোট বিনিময়ের ২২৩৪.৭২ কোটি টাকা। এর মধ্যে বিদেশি বিনিয়োগ আনুমানিক ১৪২১ কোটি টাকা।

## পারিবারিক আদালত

২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রতিটি জেলায় পারিবারিক আদালত চালু করা হবে কি না ; এবং

(খ) ১৯৯৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত উক্ত আদালত মোট কয়টি জেলায় চালু করা হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতিটি জেলায় পর্যায়ক্রমে পারিবারিক আদালত চালু করার জন্য সরকার চেষ্টা করছেন।

(খ) কলকাতায় একটি আদালত চালু করা হয়েছে।

## পাট্টায় স্বামী-স্ত্রীর নাম

২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকার বর্গাদারদের দেওয়া পাট্টায় স্বামী-স্ত্রীর নাম যুক্ত করার কথা ভাবছেন কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের 'হ্যা' হলে, কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্গাদারদের কোনও পাট্টা দেওয়া হয় না। সুতরাং স্বামী-স্ত্রী উভয়ের নাম যুক্ত করার প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

### রাজ্যে মাছ চাষের চাহিদা ও উৎপাদন

২৮০। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্যে মাছের চাহিদা ও উৎপাদনের পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিগত আর্থিক বছরে (১৯৯৪-৯৫) সালে মাছের চাহিদা ও উৎপাদনের পরিমাণ যথাক্রমে ১০.২০ লক্ষ টন (প্রায়) এবং ৮.২০ লক্ষ টন।

### শিল্প সংস্থাকে বি. আই. এফ. আর-এ প্রেরণ

২৮১। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য সরকারের কোনও শিল্প সংস্থাকে বি. আই. এফ. আর.-এ পাঠানো হয়েছে কিনা ; এবং

(খ) হয়ে থাকলে, কতগুলিকে পাঠানো হয়েছে?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের কোনও শিল্প সংস্থাকে বি. আই. এফ. আর.-এ পাঠানো হয়নি।

(খ) প্রশ্নই ওঠে না।

### মৎস্যজীবীদের লাইসেন্স ফি

২৮২। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৯) **শ্রী তপন হোড় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে রাজ্যের "মৎস্যজীবীদের লাইসেন্স ফি" মুকুব করে দেওয়া হয়েছে ; এবং

(ক) 'ক' প্রশ্নের উত্তর না হলে, উক্ত লাইসেন্স ফি আদায়ের জন্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। তবে সরকারি আদেশনামা নং ১৬-ফিস তাং ১২-০১-১৯৯৪ অনুসারে "ওয়েস্ট বেঙ্গল ফিশ ডিলার্স লাইসেন্সিং অর্ডার, ১৯৭৫" বাতিল হয়েছ ; তার পরিবর্তে সরকারি আদেশনামা নং ১৩২-ফিস তাং ২১-১-১৯৯৪ অনুসারে "ওয়েস্ট বেঙ্গল ফিশ প্রডিউসার্স লাইসেন্সিং অর্ডার, ১৯৯৪" বলবৎ হয়েছে, যা কেবলমাত্র মৎস্য উৎপাদকের ক্ষেত্রেই প্রযোজ্য।

(খ) বর্তমান আদেশ অনুযায়ী লাইসেন্স ফি আদায়ের জন্য যেসব ব্যবস্থা নেওয়া হয়েছে সেগুলি হল ঃ

১। বিভিন্ন প্রচার মাধ্যমে উক্ত আদেশের বিষয়ে প্রয়োজনীয় প্রচার করা হয়েছে ;

২। জেলা পরিষদের সভাধিপতি, জেলা প্রশাসক, পঞ্চায়েত সমিতিতির সভাপতি, গ্রাম পঞ্চায়েতের প্রধান, সমষ্টি উন্নয়ন আধিকারীকগণকে এই বিষয়ে অবগত করা হয়েছে, এবং তদনুযায়ী বিভাগীয় স্তরের কর্মচারিদের সহায়তায় উক্ত আদেশের সার্থক রূপায়ণের কাজ চলছে।

## রায়চকে পর্যটন কেন্দ্র

২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৫০) **শ্রী তপন হোড় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪ পরগনার রায়চকে একটি পর্যটন কেন্দ্র গড়ার জন্য বেসরকারি প্রস্তাব আছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কোনও সংস্থা এজন্য আগ্রহ প্রকাশ করেছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) মেসার্স গণপতি গ্রীণ ফিল্ডস লিঃ নামক একটি সংস্থা রায়চকে পর্যটন কেন্দ্র গড়ার কাজ করছে। পরিকল্পনাটির কাজ দ্রুতগতিতে এগোচ্ছে।

## ট্যুরিস্ট লজ বেসরকারিকরণ

২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৫২) **শ্রী তপন হোড় ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বোলপুর শান্তিনিকেতন ট্যুরিস্ট লজটি বেসরকারিকরণ করা হচ্ছে ; এবং

(খ) উক্ত স্থানে অসমাপ্ত ট্যুরিস্ট লজটি বর্তমানে কি অবস্থায় আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশাসনিক জটিলতার জন্য বর্তমানে এর কাজ বন্ধ আছে। বেসরকারি সংস্থার দ্বারা বাকি কাজ করানোর পর এটিকে বেসরকারি সংস্থার দ্বারা চালানোর চেষ্টা চলছে।

### পানাগড়-মোরগ্রাম জাতীয় সড়ক

২৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের প্রকল্পের অধীন "পানাগড়-মোরগ্রাম" জাতীয় সড়কটির নির্মাণের কাজের অগ্রগতি কিরূপ ; এবং

(খ) ৩১শে জানুয়ারি, ১৯৯৫ অবধি কি পরিমাণ অর্থ ব্যয় করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) সড়কটির বিভিন্ন পর্যায়ের কাজ দ্রুতগতিতে চলছে।

(খ) ৪৭৬৯.৩৯ টাকা।

### মণীন্দ্র মিল চালুকরণ

২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৬) **শ্রী তপন হোড় ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদের 'মণীন্দ্র মিল'টি চালু করার জন্য রাজ্য সরকার কোনও উদ্যোগ গ্রহণ করেছেন কি না ; এবং

(খ) করে থাকলে তা কি?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) মুর্শিদাবাদের 'মণীন্দ্র মিল'টি ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন (পঃ বঃ, আঃ, বিঃ, ও উঃ) লিঃ-এর অধীনস্থ একটি কোম্পানি। উপরোক্ত সংস্থাটি কেন্দ্রীয় সরকারের একটি সংস্থায় পরিচালনাধীন। তাই বিষয়টি রাজ্য সরকারের এক্তিয়ার বহির্ভূত। বর্তমানে ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন (পঃ বঃ, আঃ, বিঃ ও উঃ) লিঃ বি. আই. এফ. আর.-এর বিবেচনাধীন।

(খ) প্রশ্নই ওঠে না।

**দুর্গাপুরে এম. এ. এম. সি. কারখানার অবসায়ন**

২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৮) **শ্রী তপন হোড়ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বি. আই. এফ. আর. সিদ্ধান্তে দুর্গাপুরের এম. এ. এম. সি. কারখানাটি কারবার গুটিয়ে ফেলছে ; এবং

(খ) সত্যি হলে, কত জন শ্রমিক এর ফলে চাকরি হারাবেন?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বি. আই. এফ. আর. তার ৩-১-৯৫ তারিখের শুনানিতে প্রাথমিকভাবে কোম্পানি গুটিয়ে ফেলার সিদ্ধান্ত নিয়েছেন ;

(খ) আনুমানিক তিন হাজার।

**সচিবালয় কর্মীদের প্রমোশন নীতি**

২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৫) **শ্রী তপন হোড়ঃ** স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মহাকরণে বিভিন্ন "সচিবালয় কর্মচারিদের" জন্য নতুন "প্রমোশন নীতি" স্থির করা হয়েছে ; এবং

(খ) উক্ত "প্রমোশন নীতি" কি পরিপ্রেক্ষিতে স্থিরীকৃত হয়েছে?

**স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

রাজ্যে রেশনিং ব্যবস্থা

২৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৬) **শ্রী তপন হোড়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের রেশনিং ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না, এটা সত্যি নয়।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**ক্রেতা আদালতের কাজ বন্ধ**

২৯০। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৭) **শ্রী তপন হোড়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য দপ্তরের ক্রেতা আদালতের (স্টেট কমিশন) সভাপতি ও সদস্যদের মধ্যে মতবিরোধের ফলে কাজ বন্ধ আছে ; এবং

(খ) সত্যি হলে, মতবিরোধের কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

### রাজ্যে 'এইড্‌স্ হোম'

২৯১। (অনুমোদিত প্রশ্ন নং ৩১৩) **শ্রী তপন হোড় :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মাদার টেরিজা রাজ্যে একটি "এইডস হোম" গড়ে তুলতে সরকারের নিকট জমি চেয়েছেন ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত জমি হস্তান্তরিত করা হবে বলে আশা করা যায়?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) এ ধরনের কোনও প্রস্তাব সরকারের কাছে আসেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

### উত্তরবঙ্গে হাইকোর্টের সার্কিট-বেঞ্চ

২৯২। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৭) **শ্রী তপন হোড় :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবঙ্গে হাইকোর্টের সার্কিট-বেঞ্চের স্থান নির্ধারণে কলকাতা হাইকোর্ট রাজ্য সরকারকে মতামত জানিয়েছেন ; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে হাইকোর্টের মতামত কি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** (ক) না, কলকাতা হাইকোর্ট রাজ্য সরকারকে উত্তরবঙ্গে হাইকোর্টের সার্কিট-বেঞ্চের স্থান নির্ধারণ বিষয়ে কোনও মতামত এখনও জানাননি।

(খ) প্রশ্নই ওঠে না।

### তমলুক-দিঘা রেল লাইনের জন্য জমি অধিগ্রহণ

২৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৯) **শ্রী সুকুমার দাশ :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক-দিঘা রেল লাইনের জন্য ৩১শে জানুয়ারি, ১৯৯৫ পর্যন্ত কত জমি অধিগ্রহণ করা হয়েছে?

(খ) জমি অধিগ্রহণের জন্য কেন্দ্র কত পরিমাণ অর্থ দিয়েছিল ;

(গ) উক্ত অর্থের কত পরিমাণ ব্যয় হয়েছে ; এবং

(ঘ) অবশিষ্ট জমি কত দিনের মধ্যে অধিগ্রহণ হতে পারে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) প্রয়োজনীয় ৮৭.৫৫ কিলোমিটার জমির মধ্যে ৪৮.৮৯৩ কিলোমিটার বা ৮০২.০৭ একর জমি ৩১শে জানুয়ারি '৯৫ পর্যন্ত অধিগ্রহণ করা হয়েছে।

(খ) ৩,৬০,০০০,০০ টাকা (তিন কোটি ষাট লক্ষ)।

(গ) ৩,২৯,৬০,৮৯৩ টাকা (তিন কোটি উনত্রিশ লক্ষ ষাট হাজার আটশত তিরানব্বই)।

(ঘ) আগামী দুই বছরের মধ্যে অবশিষ্ট জমি অধিগ্রহণের কাজ সমাপ্ত করা হবে যদি সময়মতো ভূমি অধিগ্রহণের জন্য নিয়ম মোতাবেক প্রস্তাব ও টাকা পাওয়া যায়।

## বিশ্বব্যাঙ্কের অর্থানুকূল্যে রাজ্যে অর্থ বিনিয়োগ

২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৮) **শ্রী সুকুমার দাস ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১ সাল থেকে ১৯৯৫-এর জানুয়ারি পর্যন্ত বিশ্বব্যাঙ্কের অর্থানুকূল্যে রাজ্যে কত পরিমাণ অর্থ নিয়োজিত হয়েছে (জেলাওয়ারি)?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** উক্ত সময়ে রাজ্যে বিশ্বব্যাঙ্কের অর্থানুকূল্যে মোট নিয়োজিত অর্থের পরিমাণ ২৩৫,৭৯,০৬০০১ (২৩৫ কোটি ৭৯ লক্ষ ৬ হাজার এক টাকা)। তার মধ্যে জেলাওয়ারি অর্থের পরিমাণ ২২৫ কোটি ৮৮ লক্ষ ৬৪ হাজার সাতশো একান্ন টাকা।

### জেলাওয়ারি বিবরণ নিম্নরূপ

| | | |
|---|---|---|
| ১। বাঁকুড়া | .. | ১৮৭৫,১৫,৬৪০.০০ |
| ২। বীরভূম | .. | ১১,৬২,৪৪,৯০৪.০০ |
| ৩। বর্ধমান | .. | ৩৫,০১,২০,৬৫০.০০ |
| ৪। কোচবিহার | .. | ৫,৮৪,৭৯,৯৬০.০০ |
| ৫। দার্জিলিং | .. | ৬,৮৭,৪১,৯৮৪.০০ |
| ৬। দক্ষিণ দিনাজপুর | .. | ৪,৫৫,৮৪,০০০.০০ |

| | | | |
|---|---|---|---|
| ৭। | উত্তর দিনাজপুর | .. | ২,১৬,৪১,২১৯.০০ |
| ৮। | হাওড়া | .. | ৪,৩৯,৭৯,২৫০.০০ |
| ৯। | হুগলি | . | ১৭.৬১,৬৮.৪৬২.০০ |
| ১০। | জলপাইগুড়ি | .. | ১০,৯১,৭৭,২৪৮.০০ |
| ১১। | মালদা | .. | ৯,৩৬,৬৯,২৬২.০০ |
| ১২। | মেদিনীপুর | .. | ২০,১১,০৬,০৪০.০০ |
| ১৩। | মুর্শিদাবাদ | .. | ৯,৮২,৬২,১২২.০০ |
| ১৪। | নদীয়া | .. | ৭,২১,০৮,৯৪৬.০০ |
| ১৫। | পুরুলিয়া | .. | ১৫,৫৮,৫০,১৯০.০০ |
| ১৬। | দক্ষিণ ২৪-পরগনা | .. | ২,৯৯,০০,০৯৯.০০ |
| ১৭। | উত্তর ২৪-পরগনা | .. | ৬,৪৩,৫৮,৮৫০.০০ |
| ১৮। | কলকাতা | .. | ৩৬,৫৯,৫৫,৯২৫.০০ |
| | | মোট ঃ | ২২৫,৮৮,৬৪,৭৫১.০০ |

## বিদ্যুৎ গ্রাহকের সংখ্যা

২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৩) **শ্রী সুকুমার দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বিদ্যুৎ গ্রাহকের সংখ্যা কত ;

(খ) প্রতি বছর রাজ্যে বিদ্যুৎ সংযোগের জন্য কত আবেদন জমা পড়ে ; এবং

(গ) প্রতি বছর রাজ্যে কত জন গ্রাহককে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পশ্চিমবঙ্গে ৩১.৩.১৯৯৫ তারিখে মোট বিদ্যুৎ গ্রাহকের সংখ্যা (ডি. ভি. সি. ব্যতীত) ৩৩,৭৯,৯০৬।

(খ) প্রতি বছরে বিদ্যুৎ সংযোগের জন্য আনুমানিক ২,৯৫,০০০ আবেদনপত্র জমা পড়ে (ডি. ভি. সি. ব্যতীত)।

(গ) বর্তমানে (ডি. ভি. সি. ব্যতীত) প্রতি বছর আনুমানিক ২,১০,০০০ জন গ্রাহককে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়।

## ভোটার তালিকায় অনুপ্রবেশকারিদের নাম

২৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমানে রাজ্যের সীমান্তবর্তী অঞ্চলগুলিতে ব্যাপক হারে বাংলাদেশি অনুপ্রবেশকারীদের নাম ভোটার তালিকায় নথিভুক্ত করা হচ্ছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে সরকার ইতিমধ্যে কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি না?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) কয়েকটি ঘটনা নজরে এসেছে।

(খ) আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

## বুনো হাতির উপদ্রব

২৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫০১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯২-এর ১লা জানুয়ারি থেকে ১৯৯৪-এর ৩১শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে বুনো হাতির উপদ্রবে জীবনহানি, ফসল ও অন্যান্য সম্পদ নষ্টের পরিমাণ কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (১) ১৯৯২ থেকে ১৯৯৪ সাল পর্যন্ত হাতির আক্রমণে মানুষের মৃত্যুর সংখ্যা নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ১৯৯২ | ৭৮ জন |
| ১৯৯৩ | ৬৬ জন |
| ১৯৯৪ | ৫১ জন। |

(২) হাতির আক্রমণে মানুষ ও গবাদি পশুর মৃত্যু ও আঘাত প্রাপ্তি এবং ফসলের ক্ষতির জন্য সরকারি অনুদান দেওয়ার পরিমাণ নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| ১৯৯১-৯২ | ৩৮.৫২ লক্ষ |
| ১৯৯২-৯৩ | ৪৬.৫৮ লক্ষ |
| ১৯৯৩-৯৪ | ৫৩.২৭ লক্ষ |
| ১৯৯৪-৯৫ | ৬৫.০০ লক্ষ। |

## খাস জমির পাট্টা প্রদান

২৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৪) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩, ৯৩-৯৪ ও ৯৪-৯৫ (জানুয়ারি) গাইঘাটা ব্লকে (১) কত পরিমাণ খাস জমির পাট্টা (২) কতজনকে বিলি করা হয়েছে ; এবং

(খ) উক্ত এলাকায় খাস জমির পরিমাণ কত?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) গাইঘাটা ব্লকে পাট্টাপ্রাপ্ত জমির পরিমাণ এবং উপকৃতের সংখ্যা নিম্নরূপ ঃ

| সাল | জমির পরিমাণ | উপকৃতের সংখ্যা |
|---|---|---|
| ১৯৯২-৯৩ | ২.৯১ একর | ৮৫ জন |
| ১৯৯৩-৯৪ | ২৫.৭২ একর | ৩৪২ জন |
| ১৯৯৪-৯৫ (জানুয়ারি) | কোন জমির পাট্টা দেওয়া হয়নি | বিলি করা হয়নি |

(খ) ৩,৪১২.১১ একর।

## দুর্নীতিগ্রস্ত সমবায় সমিতি

২৯৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫০৮) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ (৩১শে জানুয়ারি পর্যন্ত) রাজ্যের মোট কতগুলি সমবায় সমিতির অনুমোদন দুর্নীতির অভিযোগে বাতিল করা হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫ (৩১শে জানুয়ারি পর্যন্ত) সমবায় সমিতির অনুমোদন দুর্নীতির অভিযোগ বাতিল করা হয়নি। তবে অব্যবস্থা বা দুর্নীতির কারণে ১৯৯৩-৯৪ সালে ২৯ (উনত্রিশ)টি এবং ১৯৯৪-৯৫ সালে ৪২(বিয়াল্লিশ)টি সমবায় সমিতির পরিচালকমন্ডলী বোর্ড (৩১শে জানুয়ারি পর্যন্ত) ভেঙ্গে দেওয়া হয়েছে।

## কন্‌কন্‌দিঘি পঞ্চায়েত এলাকায় বৈদ্যুতিকরণ

৩০০। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৪) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মথুরাপুর ২ নং ব্লকের অধীনে কন্‌কন্‌দিঘি গ্রামপঞ্চায়েত এলাকায় বৈদ্যুতিকরণ করার পরিকল্পনা আছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) বিদ্যুৎ পর্যদে ব্লক ভিত্তিক পরিসংখ্যান রাখা হয় না। তবে, মথুরাপুর থানার একটি অনুমোদিত প্রকল্পে বৈদ্যুতিকরণের জন্য কন্‌কন্‌দিঘি ও অন্তর্ভূক্ত আছে।

(খ) অর্থের সংস্থান করা গেলেই উক্ত মৌজার বৈদ্যুতিকরণ হবে।

**প্ল্যানিং কমিশন কর্তৃক সুন্দরবন এলাকায় উন্নয়নমূলক কাজে অর্থ বরাদ্দ**

৩০১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৩) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্ল্যানিং কমিশন ১৯৯৪-৯৫-এ সুন্দরবন এলাকায় উন্নয়নমূলক কাজের জন্য দক্ষিণ ২৪ পরগনা জেলা পরিষদকে অর্থ বরাদ্দ করেছেন ;

(খ) সত্যি হলে, বরাদ্দকৃত ঐ টাকার পরিমাণ কত ;

(গ) ঐ অর্থ কোন কোন পরিকল্পনায় ব্যয়িত হবে বলে স্থির করা হয়েছে ; এবং

(ঘ) এ জন্য কোন কোন পঞ্চায়েত সমিতি কত টাকা করে বরাদ্দ পাবে বলে আশা করা হচ্ছে?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) না, প্ল্যানিং কমিশন ১৯৯৪-৯৫-এ সুন্দরবন এলাকায় উন্নয়নমূলক কাজের জন্য দক্ষিণ ২৪ পরগনা জেলা পরিষদকে কোনও অর্থ বরাদ্দ করেননি ;

(খ), (গ) ও (ঘ)—প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলায় বৈদ্যুতিকরণ**

৩০২। (অনুমোদিত প্রশ্ন নং ৬০০) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ শেষ হয়েছে (থানাওয়ারী হিসাব) ;

(খ) কতগুলি মৌজায় বৈদ্যুতিকরণের কাজ শেষ হওয়া সত্ত্বেও বিদ্যুৎ সরবরাহ করা যায়নি (থানাওয়ারি) ;

(গ) ঐ সকল মৌজায় কত দিনে বিদ্যুৎ সংযোগ করা হবে বলে আশা করা যায় ; এবং

(ঘ) পুরুলিয়া জেলার সকল মৌজা কত দিনে বিদ্যুতায়িত করা যাবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) পুরুলিয়া জেলার ২৮. ২. ৯৫ তারিখ পর্যন্ত (থানাওয়ারি ভার্জিন মৌজা) বৈদ্যুতিকরণের হিসাব নিম্নরূপ ঃ

| ক্রমিক নং | থানার নাম | মোট মৌজা | বৈদ্যুতিকৃত মৌজা |
|---|---|---|---|
| (১) | আরশা | ৯৬ | ৬০ |
| (২) | বাসমুন্ডী | ১৩৬ | ৩৩ |

| ক্রমিক নং | থানার নাম | মোট মৌজা | বৈদ্যুতিকৃত মৌজা |
|---|---|---|---|
| (৩) | বলরামপুর | ৯০ | ৪৬ |
| (৪) | বান্দোয়ান | ১৩১ | ১৩ |
| (৫) | বড়বাজার | ১৯৮ | ৮৯ |
| (৬) | হুড়া | ১১১ | ৯৩ |
| (৭) | জয়পুর | ১০৬ | ৩১ |
| (৮) | ঝালদা | ২৫০ | ১৬৯ |
| (৯) | কাশীপুর | ১৯৮ | ১৯৪ |
| (১০) | মানবাজার | ২৭৮ | ১২১ |
| (১১) | নেটুরিয়া | ১১২ | ৯০ |
| (১২) | পারা | ১০৪ | ৮৬ |
| (১৩) | পুনাচা | ১৫৫ | ৭৪ |
| (১৪) | পুরুলিয়া মফঃস্বল | ২০৮ | ১৫২ |
| (১৫) | রঘুনাথপুর | ১৫৩ | ১৩৭ |
| (১৬) | সাঁতুরি | ৯৪ | ৮০ |
| (১৭) | সাঁওতালডিহি | ৩২ | ৭ |
| | মোট | ২৪৫২ | ১৫০৫ |
| | | | (৬১.৪%) |

(খ) বৈদ্যুতিকরণের কাজ শেষ হওয়া সত্ত্বেও বিদ্যুৎ সরবরাহ করা যায়নি। (থানাওয়ারি হিসাব) ঃ

| ক্রমিক নং | থানার নাম | বিদ্যুৎ সরবরাহ করা যায়নি (মৌজার সংখ্যা) |
|---|---|---|
| (১) | আরশা | ৭ |
| (২) | বাসমুন্ডী | ২ |
| (৩) | বলরামপুর | ৩ |
| (৪) | বান্দোয়ান | ৫ |
| (৫) | বড়বাজার | ৭ |

| ক্রমিক নং | থানার নাম | বিদ্যুৎ সরবরাহ করা যায়নি (মৌজার সংখ্যা) |
|---|---|---|
| (৬) | হুড়া | ৯ |
| (৭) | জয়পুর | ১১ |
| (৮) | ঝালদা | ১০ |
| (৯) | কাশীপুর | ১২ |
| (১০) | মানবাজার | ১২ |
| (১১) | নেটুরিয়া | — |
| (১২) | পাঁরা | ৩ |
| (১৩) | পুনাচা | ৩ |
| (১৪) | পুরুলিয়া মফঃস্বল | ৬ |
| (১৫) | রঘুনাথপুর | ৭ |
| (১৬) | সাঁতুরি | ১০ |
| (১৭) | সাঁওতালডিহি | ৫ |
| | মোট— | ১১২ |

(গ) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ নিজস্ব অর্থ তহবিল থেকে ঐ সমস্ত মৌজাগুলির জন্য প্রতি বছর কিছু অর্থ বরাদ্দ থাকে। ঐ অর্থ বরাদ্দ থেকে প্রতি বছর কিছু কিছু মৌজায় বৈদ্যুতিকরণের ব্যবস্থা করা হয়। পর্যায়ক্রমে অর্থ বরাদ্দ সাপেক্ষে মৌজাগুলির বৈদ্যুতিকরণের ব্যবস্থা হবে।

(ঘ) আর. ই. সি. অনুমোদিত পরিকল্পনার মাধ্যমে এবং প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে নবম পঞ্চ বার্ষিকী পরিকল্পনার শেষে পুরুলিয়া জেলার সকল মৌজা বিদ্যুতায়িত করা যাবে বলে আশা করা যায়।

### রাজ্যে সৌরচুল্লির সংখ্যা

৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৬) **শ্রী আবু আয়েশ মন্ডল :** অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

**৩১. ১. ৯৫ পর্যন্ত রাজ্যে স্থাপিত সৌরচুল্লির সংখ্যা কত।**

**অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :** ৭৫৯টি।

**রাজ্যে বায়ুচালিত শক্তি উৎপাদন কেন্দ্র**

৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুসারে রাজ্যে বায়ুচালিত শক্তি উৎপাদন কেন্দ্র আছে কি না ;

(খ) থাকলে, মোট কেন্দ্রের সংখ্যা কত ; এবং

(গ) কেন্দ্রগুলি কোথায় কোথায়?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) হ্যাঁ।

(খ) বর্তমানে রাজ্যে দুটি বায়ু শক্তিচালিত উৎপাদন কেন্দ্র আছে।

(গ) প্রথমটি মেদিনীপুর জেলার নয়াচর দ্বীপে। দ্বিতীয়টি মেদিনীপুর জেলার দিঘায়।

**রাজ্যে শিশু শ্রমিক সেন্টার**

৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৮) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা সি সত্যি যে, ইন্টার-ন্যাশনাল লেবার অর্গানাইজেশন রাজ্যে কয়েকটি শিশু শ্রমিক সেন্টার চালু করবে ;

(খ) সত্যি হলে, মোট কতগুলি এ ধরনের সেন্টার চালু করবে ; এবং

(গ) কোন্ কোন্ স্থানে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** (ক) এ ধরনের কোনও প্রস্তাব শ্রমদপ্তরের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**Number of Sessions Cases pending in the North 24 Parganas**

306. (Admitted question No. 635) **Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

What is the total number of Sessions Cases pending in different courts of North 24 Parganas District Courts?

**The Minister-in-charge of the Judicial Department :** 763 upto June, 1995.

হোয়াট ইজ আওয়ার ডিসকোয়ালিফিকেশন টু বি নমিনেটেড অ্যাজ এ মেম্বার অফ দি প্রাইমারি স্কুল কমিটি। এখানে এ্যড-হক কমিটি করা হয়েছে ফর ওয়ান নাম্বার। এখানে বলছে, the following members to exercise, perform and discharge all the powers, functions and duties of the Primary School Council under the said act.

(এই সময়ে মাইক অফ হয়ে যায়।)

## Zero Hour Mention

**Shri Kamalendu Sanyal :** (Not present.)

**Shri Kamakhya Nandan Das Mahapatra :** (Not present)

**শ্রী আবদুস সালাম মুন্সী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মাননীয় কলকাতা হাইকোর্ট প্রাথমিক শিক্ষকদের ৬৫ বছর বয়স সীমা অবধি চাকরি করার জন্য বলেছেন। কিন্তু বামফ্রন্ট সরকার যেন যুদ্ধকালীন পরিস্থিতিতে এই রায়ের বিরুদ্ধে বিরোধিতা করার জন্য ডিভিশন বেঞ্চে গেছেন প্রাথমিক শিক্ষকদের বঞ্চিত করার জন্য। আমি আপনার মাধ্যমে মাননীয় সুপ্রীম কোর্টের রায়কে সম্মান জানিয়ে মাননীয় হাইকোর্ট ৬৫ বছর বয়স অবধি প্রাথমিক শিক্ষকদের অবসরকালীন সুযোগ পাওয়ার যে রায় দিয়েছেন—আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারকে অনুরোধ করব—প্রাথমিক শিক্ষকদের অবস্থার কথা চিন্তা করে—ঐ রায়কে মেনে নিয়ে ৬৫ বছর বয়স সীমা নির্দ্ধারণ ক . হোক।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী বিকাশ মাইতি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের রাজ্য স. র এবং মিনিস্টার ইন চার্জ অফ টেকনিক্যাল এডুকেশন এবং এগ্রিকালচার এডুকেশন—এই দুই মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে সুন্দরবনের একটি জায়গায় কাকদ্বীপ, সাগর, নামখানা পাথরপ্রতিমাকে নিয়ে যে মহকুমা হয়েছে—তার কেন্দ্রস্থলে কাকদ্বীপের ওই এলাকার জনগণ কেবলমাত্র বামফ্রন্ট সরকারের রাজত্বে কিছুটা শিক্ষার আলোকে আলোকিত হয়েছে। আমি অনুরোধ করব আপনার মাধ্যমে যে, আর একটি বিষয়ে—টেকনিক্যাল স্কুল যাতে কাকদ্বীপে হয় এবং একটি এগ্রিকালচার কলেজ হয়।

**শ্রী অজয় দে ঃ** আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ায় বিদ্যুৎ ব্যবস্থা খুবই ভেঙ্গে পড়েছে। বিশেষ করে একটি বিষয়ে যে, যে ট্রান্সফরমার আছে, সেগুলি চেঞ্জ হচ্ছে। পুরানো ট্রান্সফরমারগুলি রিপেয়ার হচ্ছে। নীয়ায় যে সমস্ত ট্রান্সফরমারগুলি খারাপ হয়—সেগুলি রিপেয়ারের জন্য কলকাতায় আনতে হয়। তিনজন মাত্র কন্ট্রাক্টর রাখা হয়েছে। রিপেয়ারের জন্য কলকাতায় আনার ফলে অনেক দেরি হচ্ছে। এর ফলে বিদ্যুৎ ব্যবস্থা ভেঙ্গে পড়ছে এবং বিক্ষোভ হচ্ছে। এগুলি যাতে রিপেয়ার নদীয়াতেই হয়— সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তফসিলি ও আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর সঙ্গে একটা রিপ্রেজেনটেশন সাবমিট করছি যে, আমার এলাকা খেজুরি হল একটা তফসিলি অধ্যুষিত এলাকা। এখানে দীর্ঘদিন ধরে একটা বৃত্তিমূলক ডিগ্রি কলেজ করার দাবি জানিয়ে আসছি। সেটা এখনো কার্যে পর্যবসিত হয়নি। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি যে, যাতে এই ব্যাপারটা কার্যে পর্যবসিত হয় তার দিকে দৃষ্টি দেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিচারমন্ত্রীর বিরুদ্ধে একটি গুরুতর দুর্নীতির অভিযোগ আনছি। আমি তাকে নোটিশ দিয়েছি। গতবারও দিয়েছিলাম তিনি ছিলেন না। তাকে আবারও নোটিশ দিয়েছি। তার বিরুদ্ধে কিছু বলার জন্য আমার কাছে কাগজপত্রও আছে। তিনি জুডিসিয়াল মিনিস্টার তিনি ওয়াক অফ বোর্ডের সম্পত্তি জোর করে নিয়ে মাদ্রাসা স্কুল তৈরি করেছেন। সেখানে নিজের ভাইপোকে চাকরি দিয়েছেন। এই ব্যাপারে ডায়মন্ডহারবার কোর্টের দ্বিতীয় মুনসেফ আদালতে মামলা হচ্ছে। সেই কোর্টেও তিনি তার ভাইপোকে বেঙ্গলি টাইপিস্ট হিসাবে চাকরি দিয়েছেন। যে কোর্টে মামলা হচ্ছে, সেই মুনসেফ কোর্টেই তার ভাইপোকে তিনি বেঙ্গলি টাইপিস্ট হিসাবে ঢুকিয়েছেন। সুতরাং বিচার ব্যবস্থার উপর তিনি হস্তক্ষেপ করছেন। আমি আপনার কাছে কাগজপত্র দিয়ে প্রমাণ করতে চাই যে, জুডিসিয়াল মিনিস্টার পরোক্ষভাবে নয়, প্রত্যক্ষভাবে তিনি ওয়াক অফ বোর্ডের সম্পত্তি জোর করে নিয়ে, নিজেদের ক্যাডার ঢোকাবার জন্য মাদ্রাসা স্কুল করেছেন এবং নিজেদের ভাইপোকে ঢুকিয়েছেন এবং যেখানে মামলা হচ্ছে সেখানে বেঙ্গলি টাইপিস্ট হিসাবে নিজের ভাইপোকে ঢুকিয়েছেন। কারণ যদি তার বিচার ব্যবস্থা তার পক্ষে যায় সেই জন্য তিনি তার ভাইপোকে ঢুকিয়েছেন। সেইজন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, যাতে এ ব্যাপারে একটা তদন্তের ব্যবস্থা করা হোক। তাকে দু দুবার নোটিশ দিয়েছি। তিনি পালিয়ে বেড়াচ্ছেন। তিনি হাউসে থাকছেন না। কিছুতেই তাকে ধরা যাচ্ছে না। এছাড়া মুর্শিদাবাদের গাছ কাটা ঘটনাতেও ওনার নাম শোনা গিয়েছিল। এই কাগজগুলি আমি আপনাকে দিচ্ছি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা শুনছি যে আগামী ২৮শে তারিখে কল্যাণীতে ইঞ্জিনিয়ারিং কলেজ উদ্বোধন করতে রাজ্যপাল এবং মাননীয় মুখ্যমন্ত্রী যাচ্ছেন এবং আগামী সেপ্টেম্বর মাস থেকে নাকি ঐ কলেজে ক্লাস শুরু হবে ছাত্রদের। এখানে মন্ত্রী মহাশয় আছেন। তিনি যদি আমাদের অবগতির জন্য জানান যে বিষয়টি সত্যি কিনা তাহলে হাউসের আমরা সকলে আনন্দিত হব এবং পশ্চিমবঙ্গের মানুষও এটা জেনে আনন্দিত হবে।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যেটা বলেছেন, তিনি ঠিকই বলেছেন। আগামী ২৮শে আগস্ট আমাদের কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজ উদ্বোধন হচ্ছে। ইতিমধ্যে ৯০টি ছাত্র ভর্তি হয়েছে। সমস্ত রকম প্রস্তুতি সেখানে নেওয়া হচ্ছে। তারপরে ক্লাস শুরু হবে। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি এবং সকলকে

আমন্ত্রণ জানাচ্ছি ২৮ তারিখে আসার জন্য। আমরা কার্ড পাঠাব। এটা সত্যি গর্বের এবং আনন্দের ব্যাপার। এই ইঞ্জিনিয়ারিং কলেজ এই শিক্ষা বর্ষ থেকে শুরু হচ্ছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত কিছুদিন ধরে আমাদের কাঁথি মহকুমা শহর থেকে বিস্তির্ণ অঞ্চলে এত ঘনঘন লোডশেডিং হচ্ছে যাতে জন-জীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। সেখানকার সমস্ত ব্যবসা-বানিজ্য, শিল্প, কৃষি ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেই সঙ্গে আপনার মাধ্যমে 'আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, বিদ্যুৎমন্ত্রী যেখানে শতকরা ৭৩ পারসেন্ট গ্রামে বিদ্যুতায়িত হয়েছে বলে দাবি করেন, সেখানে মহকুমা শহরের পাশে কাঁথিতে ৬/৭ পারসেন্ট গ্রামে বিদ্যুৎ যায়নি।

**(এই সময়ে স্পিকার অন্য বক্তাকে ডাকায় মাইক অফ হয়ে যায়)**

**মিঃ স্পিকার ঃ** নির্মলবাবু, আপনি নোটিশ দিয়েছেন গুরুত্বপূর্ণ বিষয় বলে। কিন্তু এটা কি রকম হল? এই রকম ভাবে দিলে হবে না। ভবিষ্যতে এই রকম ভাবে দিলে আমি খারিজ করে দেব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান শ্রী প্রণব মুখার্জিকে অনুরোধ করেছিলাম, যখন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী রাজনৈতিক সফর করতে গিয়েছিলেন উত্তরবঙ্গে, সেখানে শিলতোর্ষার পাড়ে এক সমাবেশে তিনি ঘোষণা করেছিলেন যে শিল তোর্ষার উপরে একটি পার্মানেন্ট ব্রিজ করবেন। কিন্তু সেটা আজ পর্যন্ত হয়নি। পরবর্তীকালে রাজ্য সরকার জনগণের দীর্ঘদিনের দাবি এবং অসুবিধার কথা চিন্তা করে এই সিদ্ধান্ত নিয়েছেন। অবিলম্বে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা কমিশনের কাছে দাবি করুন যে শিলতোর্ষা নদীর উপরে পার্মানেন্ট ব্রিজ করার জন্য যাতে ন্যূনপক্ষে অর্ধেক টাকা তারা বরাদ্দ করেন যাতে পূর্ত দপ্তর এই আর্থিক বছরে ব্রিজ নির্মাণের কাজ শুরু করতে পারে। কুচবিহার জেলার লক্ষ লক্ষ মানুষের এই ব্রিজ না থাকার জন্য যোগাযোগ ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে। কাজেই আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, প্রণব মুখার্জি যে কথা দিয়েছিলেন, যে অ্যাসিওরেন্স দিয়েছিলেন, সেটা যেন তিনি রাখেন এবং যে রাজীব গান্ধীকে তিনি অনুসরণ করেন, সেই রাজীব গান্ধীর স্মৃতি রক্ষার্থে টাকাটা যেন বরাদ্দ করেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কার্জন পার্কে রানী রাসমনি রোডের কাছে মার্কস অ্যাঙ্গেলের যে মূর্তি আছে, সেই মূর্তি যাতে যথাযোগ্য মর্যাদার সঙ্গে সংরক্ষিত হয়, আমি সেই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আর দীর্ঘদিন ধরে এই মার্কস এঞ্জেলের মূর্তিতে আলোর কোনও ব্যবস্থা নেই। আজকে যখন আমরা শিল্পমেলায় দেখছি যে চর্তুদিকে আলোর মেলা চলছে তখন মার্কস অ্যাঞ্জেল-এর মূর্তিকে অন্ধকারের মধ্যে ফেলে রাখা হয়েছে। এই জিনিসটা আমাদের কাছে অত্যন্ত বেদনা-দায়ক বলে মনে হচ্ছে।

[2-50 — 3-00 p.m.]

সোভিয়েত রাশিয়া এবং পূর্ব ইউরোপে সাময়িকভাবে সমাজতন্ত্রের পতন ঘটেছে, মার্কস লেনিনের নামে কুৎসা রটনা করা হচ্ছে, তাদেরকে মসিলিপ্ত করার চেষ্টা করা হচ্ছে। মার্কস-এঞ্জেলসকে যথাযথ মর্যাদার সঙ্গে সংরক্ষিত করা হয়, অবহেলো যেন না করা হয়, বিনা আলোতে যেন পড়ে না থাকে তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভায় উত্থাপন করছি। স্যার, আপনি জানেন, শালবনি ব্লকে হেলথের ৩৮টি সাবসেন্টার আছে, ৪টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে, শালবনি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে আউট-ডোর পেশেন্ট ৫০০ এর অধিক হয় এবং সেখানে হুপিংকাশি, ডিপথেরিয়া, পরিবার পরিকল্পনার কর্মসূচি, ইমুনাইজেশন প্রোগ্রাম সমস্তই ভাল হয়। এখানে এনকেফেলাইটিসের টিম এসেছিল, তারা ভ্যাকসিন দিয়েছিল, সেখানে ভ্যাকসিন টার্গেটের অনেক বেশি দেওয়া হয়েছিল। যাতে এই হাসপাতালটিকে গ্রামীণ হাসপাতালে পরিণত করা যায় তার জন্য স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ক্রীড়ামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নৈহাটির ক্রীড়ামোদিদের দীর্ঘ দিনের স্বপ্ন নৈহাটিতে একটা স্টেডিয়াম গড়ার। এখানে শিলান্যাস হয়েছিল কিন্তু কাজ সম্পূর্ণ করলেন না। স্যার, পশ্চিমবঙ্গে এরকম ৩৮টি জায়গায় শিলান্যাস করেছেন, আপনার সরকার, স্টেডিয়াম হবে বলে, কিন্তু মাত্র ২টির ক্ষেত্রে সফল হয়েছেন, একটা সল্টলেক স্টেডিয়াম আরেকটি শিলিগুড়ি স্টেডিয়াম। উত্তর ২৪-পরগনার বনগাঁ, বসিরহাট, হাবরা, অশোকনগর, নৈহাটি কোনও জায়গায় স্টেডিয়ামের কাজ সম্পূর্ণ করতে পারেননি। আমি মাননীয় মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি স্টেডিয়ামের কাজ সম্পূর্ণ করার জন্য যথাযথ উদ্যোগ নিন, টাকা-পয়সার ব্যবস্থা করুন। ১৯৯১ সাল থেকে প্রতিশ্রুতি দিচ্ছেন, কিন্তু টাকা দিচ্ছেন না। ক্রীড়ামোদিদের স্বপ্নকে বাস্তবায়িত করুন।

**শ্রী শেখ খবিরউদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নাকাশিপাড়ার বেথুয়াডহরি গঞ্জে অস্বাভাবিক জনসংখ্যা বৃদ্ধির জন্য একটা উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে সমস্ত ছাত্রদের স্থান দেওয়া যাচ্ছে না। বেথুয়াডহরিতে উচ্চ মাধ্যমিক বিদ্যালয় করার জন্য এবং মেয়েদের জন্য উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের জন্য অনুমোদন দেওয়ার জন্য আমি প্রাথমিক এবং মাধ্যমিক বিভাগের মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে, গৌতম দেবের, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আর্সেনিকে আক্রান্ত রামনগরে আপনার উদ্যোগে পাইপ লাইনে জল সরবরাহের ব্যবস্থা হয়েছে। এরজন্য আপনাকে অভিনন্দন জানাই। এর পাশে ধবধবি গ্রাম পঞ্চায়েত এলাকা আর্সেনিকে আক্রান্ত হয়েছে। এখানকার জলে কি

পরিমাণ আর্সেনিক আছে, কবে থেকে আর্সেনিক পাওয়া গেছে ইত্যাদি তথ্য জানিয়ে আপনার কাছে আবেদন জানিয়েছি, ডায়াগ্রাম দিয়ে ম্যাপ দিয়ে আপনাকে অনুরোধ করছি যে পাইপলাইনে যেখানে জল সরবরাহের ব্যবস্থা করেছেন তার সঙ্গে ৪টি মৌজাকে যুক্ত করে সেখানেও পাইপলাইনের মাধ্যমে জল সরবরাহের ব্যবস্থা করুন। কিছু অংশের মানুষ জল পাচ্ছেন, কিছু অংশের আর্সেনিকে আক্রান্ত হয়ে বিপদগ্রস্ত হয়েছেন, এজন্য আপনার কাছে আবেদন করছি যাতে ৪টি মৌজাতে আরও জলের ব্যবস্থা করা হয়, এই দাবি আপনার কাছে রাখছি।

**শ্রী সুকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বহুদিন ধরে বলে আসছি, যে, পশ্চিমবঙ্গ সরকার শিল্পায়নের শত চেষ্টা করলেও তা কার্যকর কিভাবে হবে সে বিষয়ে সন্দেহের অবকাশ থেকে যাচ্ছে। তার প্রকৃষ্ট উদাহরণ দিয়ে বলতে চাই, হলদিয়া মহকুমার নন্দীগ্রাম এলাকায় বামফ্রন্টেরই এক বিধায়ক রয়েছেন যার গোচরে ঘটনাটি এনেছিলাম এবং এটা বিভিন্ন পত্র-পত্রিকাতেও বেরিয়েছে যে, সেখানে ১৯৯১ সালে ৫০ জন কনজিউমার বিদ্যুতের কানেকশন পেতে যথাযথ টাকা জমা দিয়েছেন সরকারের কাছে অফিসিয়ালি—তার সমস্ত কিছুর ডকুমেন্ট আমি বিদ্যুৎ মন্ত্রীর কাছে রাখছি—কিন্তু নন্দীগ্রাম ১নং ব্লকের ৩৪টি মৌজা[illegible] ৫০ জন আজকে ১৯৯৫ সালের শেষ ভাগে এসেও তারা কানেকশন পাচ্ছে না। তার ফলে ঐসব কনজিউমাররা মানসিকভাবে ভেঙ্গে পড়েছেন। ঐসব কনজিউমারের স্বার্থের কথা ভেবে বিষয়টা আমি বিদ্যুৎ মন্ত্রীর নজরে আনছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি দেখেছি, আমাদের গ্রামাঞ্চলে ম্যালেরিয়ার প্রাদুর্ভাব ঘটেছে এবং তার প্রকপ ক্রমশই বাড়ছে। ডাক্তাররা বলছেন যে, এর চিকিৎসা কুইনাইন ছাড়া হবে না, কিন্তু কলকাতা ছাড়া অন্য কোথায়ও কুইনাইন সালফেট সরবরাহ করা হচ্ছে না। আগে কুইনাইনের ডিপো থেকে কুইনাইন সালফেটের সরবরাহ পাওয়া যেত, কিন্তু বর্তমানে সেটা পাওয়া যাচ্ছে না, যার ফলে গ্রামাঞ্চলে ডাক্তাররা ম্যালেরিয়ার চিকিৎসা করতে পারছেন না। আমি সেজন্য অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, কলকাতার যে কোনও খবর তার কাছে সোর্স মারফৎ পৌছালেও গ্রামের খবর তার কাছে পৌছাচ্ছে না। সেখানকার কোনও সোর্স থেকে তার কাছে খবর পৌছাচ্ছে না। আজকে কলকাতায় ৭০০ কেজি কুইনাইন সালফেট পড়ে রয়েছে, কিন্তু গ্রামের মানুষ কুইনাইন পাচ্ছেন না। অবস্থাটা এইরকম অদ্ভুত। আমি বলছি, শুধুমাত্র কলকাতাকে দেখলে চলবে না, গ্রামাঞ্চলকেও দেখতে হবে। বিষয়টা নিয়ে আমি কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টে গিয়েছিলাম, কিন্তু তারা বলেছেন যে, বিষয়টা স্বাস্থ্য বিভাগ দেখে থাকেন, হেলথ সেক্রেটারি দেখে থাকেন। কাজেই বিষয়টা দেখবার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এবারকার অধিবেশনের শেষ দিন এবং যদি নির্বাচন সামনেই হয় তাহলে আজকেই অধিবেশনের শেষ দিন, তাই একটি গুরুত্বপূর্ণ বিষয়—প্রস্তাবিত বলাগড় তাপ-বিদ্যুৎ কেন্দ্র সম্পর্কে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা আগেও অভিযোগ করেছিলাম যে, প্রস্তাবিত বিদ্যুৎ কেন্দ্রটি নির্মাণের

ক্ষেত্রে সি. ই. এস. সি. রোলস বয়েসের সঙ্গে যে চুক্তি করেছে তাতে অনেক প্রকার দুর্নীতিকে প্রশ্রয় দেওয়া হয়েছে, অনেক বে্আইনি কাজ হয়েছে সেখানে। মাননীয় মন্ত্রীও কলিং অ্যাটেনশনের উত্তর দিতে গিয়ে স্বীকার করেছেন যে, সেখানে উইদাউট টেন্ডার কাজ হয়েছে। সেজন্য বলছি, বলাগড়ের ব্যাপারে রোলস রয়েসের সঙ্গে যে চুক্তি হয়েছে তারফলে জনমানসে একটা বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে। আজকে তারা এর প্রকৃত সত্যটা জানতে চান। তারজন্য বলছি, অবিলম্বে এ-ব্যাপারে একটা পরিষদীয় কমিটি গঠন করে তদন্তের ব্যবস্থা করুন এবং দুই মাসের মধ্যে তাদের রিপোর্ট দিতে বলুন, কারণ সেখানকার মানুষ আজকে বিক্ষুব্ধ।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস দিনের পর দিন ভারতবর্ষের মানুষের সামনে বিপদ জনক হয়ে উঠছে। স্যার, এই কংগ্রেস দলটা সাম্প্রদায়িক দল এটা আমি বলছি না। ৬ই ডিসেম্বার বাবরি মসজিদ যে ভাঙা হল সেই ব্যাপারে কংগ্রেসের বর্তমান প্রধানমন্ত্রী এবং কংগ্রেস দল যে ভাবে মদত দিয়েছে সেটা বলার অপেক্ষা রাখে না। তা না হলে ভারতবর্ষের মতো ধর্ম নিরপেক্ষ রাষ্ট্রে এই বাবরি মসজিদ ভাঙতে দেওয়া হত না। তারপরে ভারতবর্ষ জুড়ে একটা দাঙ্গার পরিস্থিতি তৈরি হল। সেই সময় বি. জে. পি. এবং শিবসেনা মিলে যে তান্ডব চালিয়েছে তাদের এই দল মদত দিয়েছে। তারপর দেখুন স্যার, মহারাষ্ট্রে বি. জে. পি. এবং শিবসেনা যে দল সেই দলের তরফ থেকে আমাদের দেশের স্বরাষ্ট্রমন্ত্রীকে সম্বর্ধনা জানাল। তার ফলে আমাদের দেশের সাম্প্রদায়িক শক্তিগুলি আরও প্রাণবন্ত হচ্ছে এবং সজাগ হয়ে উঠছে। এই রাজ্যের কংগ্রেস দলের একাংশ, তৎকালীন মুখ্যমন্ত্রী এবং এই সভার সদস্য কিছু আছেন, প্রফেসার, শ্রীমতী ব্যানার্জি, এরা সমস্ত গোপনে বি. জে. পি.-র সঙ্গে যোগাযোগ করছে। দেশের স্বরাষ্ট্রমন্ত্রী, শিবসেনার মতো একটা সাম্প্রদায়িক দলের কাছে সম্বর্ধনা নিল। আমাদের ভারতবর্ষের মতো ধর্ম নিরপেক্ষ রাষ্ট্রে এই জিনিস হতে পারে না, ভারতবর্ষের এই আদর্শে এই জিনিস হতে পারে না। এই জিনিস ভারতবর্ষের মূল্যবোধের পরিপন্থি। একটা বিপদজনক পরিস্থিতিতে সৃষ্টি হচ্ছে, এই ব্যাপারে আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে ধর্ম নিরপেক্ষ শক্তিগুলিকে সতর্ক হওয়ার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৪২ সালে মোহনদাস করমচাঁদ গান্ধী ভারত ছাড় আন্দোলনের সূত্রপাত করেছিলেন। সেই ভারত ছাড় আন্দোলনের ৫৩ বর্ষ পূর্তি উপলক্ষে দিল্লিতে কংগ্রেসের একাংশ সমাবেশ ডেকেছিল। সেখানে ওদের নেতা অর্জুন সিং এবং নারায়ণ দত্ত তেওয়ারি ব্রিটিশ ভারত ছাড়ো এই স্লোগান তুলেছিল। এই ব্রিটিশ তাদের সঙ্গে যুক্ত হয়ে নরসিমা রাও-এর নেতৃত্বে কংগ্রেস দল কংগ্রেস দলের একাংশকে যারা এম. পি. এবং কিছু দিন আগে পর্যন্ত মন্ত্রী ছিলেন তাদেরও সহ্য করতে পারছেন না। তাদের উপর দমন-পীড়ন চালয়িছেন। গণতন্ত্র আক্রান্ত হলে সেটা একটা এলাকার মধ্যে সীমাবদ্ধ থাকে না, একটা রাজ্যের মধ্যে সীমাবদ্ধ থাকবে না, সারা দেশে ছড়িয়ে পড়বে। তাই আমি আপনার মাধ্যমে, এই যে কেন্দ্রীয় সরকার ভারত ছাড়ো আন্দোলনের বর্ষ পূর্তি উপলক্ষ্যে যে

সমাবেশ হয়েছিল সেই সমাবেশের উপর দমন-পীড়ন চালাল, তার আমি তীব্র নিন্দা করছি। এখানকার কংগ্রেস বিধায়ক যারা আছেন তাদের এই ব্যাপারে সোচ্চার হতে অনুরোধ জানাচ্ছি। তারা এই সমাবেশকে পর্যন্ত সহ্য করতে পারছেন না। এই সৈরাচারি দৃষ্টিভঙ্গির প্রতি ধিক্কার জানান উচিত কংগ্রেস বিধায়কদের। আমি এই ঘটনার ধিক্কার জানাচ্ছি এবং সমাবেশে যে ঘটনা ঘটেছে, যে ভাবে দমন-পীড়ন চালানো হয়েছে তার আমি প্রতিবাদ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে আমাদের এই হাউসে যে "An Interim Report on the Incident of Building Collapse at 30/-1, Sarat Bose Road, Calcutta-700 020". রিপোর্ট বেরিয়েছে, আপনি জানেন এই রিপোর্টে স্পষ্ট করে নীতিন সোম বলেছেন "The committee feels it would be proper to review the procedures and provisions of CMC with respect to approval of building plans, preventing deviations from approved plan during execution and ensuring quality of construction at site." এই রিপোর্টে আছে কলকাতায় যে হাই-রাইজ বিল্ডিং আছে তার কোনও রকম কন্ট্রোল নেই। ওরা আরও বলেছেন যে কর্পোরেশনের যে আইন আছে সেইগুলি পুরোপুরি পরিবর্তন করা দরকার। উনি বলেছেন "The owners occupiers of these high rise building may be advised to get the houses thoroughly examined by qualified engineers" স্যার, এই হাউসে দাবি করছি শিবালিক নামে যে বাড়িটি ভেঙে পড়ল, তাতে যে ১৬ জন লোক মারা গেল সেটা শুধু প্রোমোটারের নেগলিজেন্সি নয়, কর্পোরেশনের নেগলিজেন্সি, তারা বিল্ডিং-এর উপর কোনও সুপারভিশন রাখেনি। আমার কন্সটিটিউএন্সিতে ১০/১২ আলিপুর পার্ক প্লেসে এই রকম একটা বাড়িতে ফাটল দেখা দিয়েছে। আজকে সমস্ত কাগজে খবর বেরিয়েছে। স্যার, আমি এই হাউসে দাবি করছি, কলকাতা শহরে হাই রাইজ বিল্ডিং যে সমস্ত আছে, ৪ প্লাস, সেই সব-এর পুরো একজামিন করে দেখার জন্য রাজ্য সরকার একটা কমিটি বানাক। এবং সেখানে একটা তালিকা দিক, কোনওটা আইনি, কোনওটা বেআইনি, কোনওটা একজিকিউশন, আপনারা সেটা বিবেচনা করে দেখবেন। কলকাতায় বাড়ি ভেঙে ১৬ জনকে আর আমরা মরতে দিতে চাই না। অসীমবাবু রিপোর্ট যেটা দিয়েছেন, সেটা খুব স্কেচি। তা সত্ত্বেও এ থেকে যেটা বার হয়ে আসে—শিবালিক বিল্ডিং ভেঙে পড়ার তিন-চার দিন আগেই ওয়ার্নিং দিয়েছিল। ওর প্লাস্টার খসে পড়ছিল, পিলার থেকে—এটা ক্রিমিনাল নেগলিজেন্স, যার জন্য বাড়ি ভেঙে ১৬টা মানুষ মারা গেল। তার দায়িত্ব কলকাতা কর্পোরেশনকে নিতে হবে। অরুন দত্ত এখনও ধরা পড়েনি, তার দায়িত্ব রাজ্য সরকারকে নিতে হবে। আজকে হাউসের শেষ দিন, এই রিপোর্টে সরকার কি বলেছেন তা অবিলম্বে জানতে চাইছি।

## STATEMENT UNDER RULE 346

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে, এই যে ৩০/১ শরৎ বোস রোডে যে বাড়ি ধ্বসে পড়েছিল, তার উপরে প্রাথমিক রিপোর্ট এখানে দেওয়ার কথা দিয়েছিলাম, আজকে সেই রিপোর্টে এখানে পেশ করছি। আপনার অনুমতি নিয়ে, যে পদক্ষেপগুলো আমরা চিন্তা করেছি, তা এই সভাকে জানাতে চাই। প্রথমত আমরা রাজ্য সরকারের থেকে কলকাতা পুরসভার সঙ্গে আলোচনা করে এই সিদ্ধান্তগুলো নিয়েছে।

প্রথম সিদ্ধান্ত ছিল যে, বাড়িটা ভেঙে পড়ার কারণ অনুসন্ধান করা এবং তার ভিত্তিতে যদি কেউ অপরাধ করে থাকে, আইনের মধ্যে দাঁড়িয়ে তাকে শাস্তি দেওয়া। ৭ দিনের মধ্যে রিপোর্ট দাখিল করার কথা ছিল, ৭ দিনেই দাখিল হয়েছে। এক মাসের মধ্যে যে পূর্ণ রিপোর্ট, তাও দাখিল হবে। এই রিপোর্টা থেকে যা বেরিয়ে এসেছে, তার ভিত্তিতে—প্রাথমিক রিপোর্টা হলেও আমরা এই পদক্ষেপগুলো নেওয়ার সিদ্ধান্ত নিয়েছি। এই রিপোর্টে যা বলা আছে, তা পরিষ্কার করেই বলা আছে। প্রাথমিক স্তরে নমুনা সমীক্ষায় তারা যা পেয়েছেন এবং ওখানে গিয়ে জিজ্ঞাসাবাদ করে যা পেয়েছেন—এই বাড়ির ডিজাইনের ক্ষেত্রে একটা আনসেফ ডিজাইন ছিল। দ্বিতীয়—নির্মাণের ক্ষেত্রে যে ত্রুটি ছিল এবং নির্মাণের জন্য যে মাল-মশলা ব্যবহার করা হয়েছে, তাও নিম্নমানের ছিল। তৃতীয়—এই প্রোমোটারকে অ্যারেস্ট করার জন্য কোর্ট থেকে ওয়ারেন্ট নিয়ে তাকে অ্যারেস্ট করার সমস্ত চেষ্টা করছি। এবং অ্যারেস্ট আমরা তাকে করবই। তারই পদক্ষেপ হিসাবে তার সমস্ত ব্যাঙ্ক অ্যাকাউন্টগুলো ফ্রিজ করে দেওয়া হয়েছে। তার যে সমস্ত প্রপার্টি আছে সেই সমস্ত অ্যাটাচমেন্ট করেছি। আপনাদের সময় কোনও অপরাধের ক্ষেত্রে কখনও এটা করেছেন কিনা জানি না। কোনও অপরাধীর প্রপার্টি অ্যাটাচমেন্ট করেছেন কিনা জানি না। আমরা সমস্ত প্রপার্টি অ্যাটাচমেন্ট করার সিদ্ধান্ত নিয়েছি। কোর্টকে আমরা এই ভাবে মুভ করছি। এর মধ্যে বিধান নগরে একটা বাড়ি—ই. সি.—৫৩, সেটাকে নিয়ে নেওয়ার জন্য নোটিশ জারি করেছি। ১৯ তারিখে তার সময়সীমা শেষ হলে আমরা আইনগত ভাবে সেই দিকে পদক্ষেপ নেব। এর পরেও কতগুলো বক্তব্য আমার আছে। তা হল—ওখানকার যে স্থপতি, তাকেও অ্যারেস্ট করেছি। কারণ, ডিজাইনের ক্ষেত্রে কিছু আনসেফ ডিজাইন বেরিয়ে, এসেছে। কর্পোরেশনের একটা রুল হিসাবে, তার জন্য তাকে অ্যারেস্ট করা হয়েছে, এবং ব্যবস্থাও নেওয়া হচ্ছে। তৃতীয়ত, কর্পোরেশনের ক্ষেত্রে একই ভাবে—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে এটা পরিষ্কার ভাবে বলতে চাই, কর্পোরেশনের ক্ষেত্রে কোথাও কোনও নিয়ম-নীতি লঙ্ঘন করা হয়েছে কিনা, সেটা এনকোয়ারি করে দেখতে বলা হয়েছে।

[3-10 — 3-20 p.m.]

এনকোয়ারি করে যা বেরোবে তা এখানে খুব পরিষ্কার করে বলে দেব। অন্য জায়গাতেও যা বেরোবে তা বলে দেব। এখানে কাউকে আগলানোর কোনও সিদ্ধান্ত আমরা নিইনি। আর একটি কথা আমি খুব পরিষ্কারভাবে বলছি, এছাড়া যে যে বাড়িগুলো দাঁড়িয়ে আছে বা ১,৪০০-র মতো যে বাড়ি এখানে আছে এবং নতুন যে বাড়ি এর পর নির্মাণ হবে তারজন্য আজকে কর্পোরেশন থেকে যে বিজ্ঞাপনগুলো কাগজে দেওয়া হবে তা হচ্ছে এই যে, আমরা একটা প্যানেল অব স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার্স এবং সিভিল ইঞ্জিনিয়ার্স এখনই গঠন করতে যাচ্ছি। সেই প্যানেল গঠন করার জন্য যাদবপুর ইউনিভার্সিটি, আই. আই. টি. এবং বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজ, এখানে যারা এক্সপার্ট আছেন, তাদের দিয়ে নির্বাচন করে এমপ্যানেলমেন্ট হবে। কলকাতায় যে বাড়ি আছে, ১৪.৫ মিটারের ঊর্ধ্বে প্রত্যেকটি বাড়ির ক্ষেত্রে এখন থেকে চার মাসের মধ্যে ফিটনেস সার্টিফিকেট নেওয়াটা বাধ্যতামূলক হবে। যদি কেউ তা না দিতে পারেন তাহলে আমরা এই কাজ কর্পোরেশনকে দিয়ে করিয়ে নেব এবং তারজন্য অতিরিক্ত ২৫ শতাংশ চার্জ আদায় করব। যেখানে নতুন বাড়ি হচ্ছে, ১৪.৫ মিটার নয়, ১১ মিটারের

উপরে হলে সেখানেও এই ভাবে স্ট্রাকচারাল ইঞ্জিনিয়ার্স বা অন্য ইঞ্জিনিয়ারদের দিয়ে স্ক্রুটিনি করে তারপর তাকে বাড়িটি করার অনুমতি দেওয়া হবে। এর সঙ্গে সঙ্গে আমি আর একটি কথা বলছি, আইনটি লাগু হয়েছে, আবাসন দপ্তর এটি করেছেন। প্রমোটারদের ক্ষেত্রে নাম লিপিবদ্ধ করে তাদের দক্ষতা কি আছে, অর্থের উৎস কি আছে সেগুলো দাখিল করতে হবে। তারপর বাড়ি নির্মাণ করতে পারবেন। যদি কেউ আইনকে লংঘন করতে চান তাহলে তার বিরুদ্ধে জরিমানা এবং জেল-এর প্রভিসন রাখা হয়েছে। আইনটি লাগু করা হয়েছে। শুধু কলকাতায় নয়, বিভিন্ন জেলাতে যেখানে বহুতল বাড়ি আছে, সেখানেও একই ভাবে আমরা পদক্ষেপ নেব। ভি. আই. পি. রোডের পাশে যে বাড়িগুলো আছে, সেখানেও আমরা একই ভাবে পরীক্ষা করতে চাই। যারা অপরাধ করছেন বলে চিহ্নিত হয়ে যাচ্ছেন বা এনকোয়ারি করে যদি কাউকে পাওয়া যায় তাদের বিরুদ্ধে আমরা শাস্তিমূলক ব্যবস্থা নেব। বাড়িগুলোকে রেকটিফাই করার জন্য চার মাসের মধ্যে সার্টিফিকেট অব ফিটনেস নেওয়াটা বাধ্যতামূলক করছি। এর ব্যতিক্রম হলে অতিরিক্ত চার্জ দিয়ে কাজ করাটা বাধ্যতামূলক। কলকাতা পৌরসভা বা অন্য পৌরসভার মাধ্যমে যে কাজগুলো আমরা করব, আমরা চাইছি যে প্রত্যেকটি জায়গাতে সাধারণ মানুষ এগিয়ে আসুন। কলকাতা সারা ভারতবর্ষে প্রথম অনেক আন্দোলনের পথ দেখিয়েছে। জমিকে কেন্দ্র করে কোনও অন্যায় হলে তাতেও আশা করি এই কলকাতার মানুষ পথ দেখাবেন। যেখানে তদন্ত হচ্ছে সেখানে পরিষ্কার করে বলে দেওয়া হয়েছে যে, এর সঙ্গে বামফ্রন্টের কেউ যদি যুক্ত থাকেন, কোনও দলের কেউ যুক্ত আছেন এই রকম কোনও তথ্য আমরা পাইনি। তবে যদি আপনাদের কেউ বেরিয়ে যান, সেই কথাটা আমি বলে দেব।

**(এই সময়ে ডাঃ জয়নাল আবেদিন কিছু বলতে ওঠেন।)**

**মিঃ স্পিকার ঃ** মিঃ আবেদিন, এটা তো ডিবেট হচ্ছে না। এই ব্যাপারে মেনশন হয়েছে, তাই উনি উত্তর দিলেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে সবিনয়ে নিবেদন করতে চাই যে, আপনার তো খুব বেশি দিনের অভিজ্ঞতা নেই, কংগ্রেস আমলে কোনও বাড়ি ভাঙেনি। আপনারা আঠারো বছর ক্ষমতায় আছেন। প্রথম বাড়ি ভাঙলো প্রদীপ কুন্দোলিয়ার, তারপর বাঙ্গুরের এবং তারপর কলিঙ্গে। তখন কেন ব্যবস্থা নেননি? আপনারা এই বাড়ি অ্যাটাচ করেছেন, কিন্তু কাউকে দোষ দেননি। অথচ যেটা সি. এম. সি. করেছে এবং আপনি হচ্ছেন ইন-চার্জ অব আর্বান ডেভেলপমেন্টের দায়িত্বে। আপনি এই দায়িত্ব এড়াবেন কি করে?

**মিঃ স্পিকার ঃ** আমার যতদুর স্মরণে আছে যে, এলিট সিনেমা আপনি যখন মন্ত্রী ছিলেন সেই সময়ে পড়ে গেছিল এবং সেই সময়ে এটা ঘটেছিল।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আজকে কর্পোরেশন তার দায়িত্ব পালন করেনি। আপনার মনে আছে আমি দাবি করেছিলম যে টেকনিক্যাল এক্সপোর্ট থাকুক কিন্তু আপনি একজন হাইকোর্টের সিটিং জাজ রাখার ব্যবস্থা করুন। আজকে যে রিপোর্ট দিয়েছেন তার টেকনিক্যাল দিকটা সম্পর্কে সমালোচনা করছি না। কিন্তু এর যে ওভারটোন রয়েছে তাতে কোথাও তো

প্রোমোটারকে দোষ দেওয়া হচ্ছে না। একটা ইন্টারিম রিপোর্ট কোথাও প্রোমোটারকে দোষ দেওয়া হয়নি। ইউ আর ডাম্পিং, ইউ আর অ্যালাউড হিম ফ্রিডাম। আজকে আগের থেকে কেন আপনি প্রিকোয়েশন নেননি? এর আগে যে বাড়িগুলো পড়ে গেল সেই ব্যাপারে আপনি কেন নজর রাখেননি? আজকে আপনারা রেকটিফিকেশনের কথা বলছেন, এর আগে কেন আপনাদের মাথায় আসেনি? আপনাদের সি. এম. সি. তো আপনাদেরই গভর্নমেন্ট। মানুষ মরে যাচ্ছে আর আপনি চুপ করে বসে আছেন। এখানে আপনারা নানা রকম প্রলোভন দেখাচ্ছেন, আপনাদের অ্যাডমিনিস্ট্রেশন আসলে ফেল করেছে। আমাদের কংগ্রেস রাজত্বে কখনও আসামীকে খুঁজে পাওয়া যায়নি এইরকম ঘটনা হয়নি। আসলে আপনারা প্রোমোটারদের দালাল হয়ে এখানে চিৎকার করছেন। ওরা আজকে নতুনভাবে প্রোমোটারদের দালাল হয়েছে। আজকে যে রিপোর্ট দিয়েছেন তার টেকনিক্যাল দিকটার আমি ক্রিটিসাইজ করছি না, কিন্তু এর ফাইন্ডিংসটা কি—হোয়ার ইজ দ্যাট। ইউ আর শিল্ডিং দি প্রোমোটর অ্যান্ড ইউ. আর. সিল্ডিং দি কালপ্রিটস। আজকে তো ক্যালকাটা কর্পোরেশনের সর্বক্ষেত্রে আপনি রেসপন্সিবিল, আপনি এই দায়িত্ব কোনওভাবেই এড়াতে পারবেন না, বিকজ ইউ আর আরবান ডেভেলপমেন্ট মিনিস্টার। আসলে আপনারা প্রোমোটারদের দালাল হয়ে যাচ্ছেন। উ আর নট কনভিন্সড উইথ ইউর রিপোর্ট। আমরা চাই দেয়ার স্যুড বি সোর্ট সেশন অফ দি অ্যাসেম্বলি।..... গোলমাল ....

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

**Mr. Speaker :** No point of order. No point of order. Please take your seat. Now, I call upon Shri Shish Mohammad.

[3-20 — 3-30 p.m.]

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জঙ্গীপুর সাব-ডিভিশনাল টাউন দুটো ভাগে বিভক্ত। একটা হচ্ছে, ভাগিরথীর পূর্বপাড় এবং অপরটি হচ্ছে পশ্চিম পাড়। পূর্ব পাড়ে স্কুল কলেজ আছে এবং পশ্চিম পাড়েও গার্লস কলেজ এবং স্কুল আছে। আমাদের ছেলে-মেয়েদের যেখান দিয়ে বারো ঘন্টা যাতায়াত করতে হয় সেখানে আগে শুধু বর্ষার সময় মাত্র তিন মাস জল থাকত, বাকি সময় শুকিয়ে থাকত। কিন্তু কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় ঐ ফিডার ক্যানেলে বারো মাস জল থাকছে। প্রতি বছরই তাতে লোক ডুবে মারা যাচ্ছে। এটা কেন্দ্রীয় সরকারের দায়-দায়িত্ব বলে আমি মনে করি। তাই আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানাচ্ছি যে, অবিলম্বে ঐ স্থানে একটা ব্রিজ করার জন্য টাকা মঞ্জুর করা হোক।

**শ্রী শ্রীধর মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। ৩-রা আগস্ট প্রধানমন্ত্রী মালয়েশিয়া সফর করতে গিয়ে মন্তব্য করেছেন যে, ফরোয়ার্ড-ব্লকের জন্যই নাকি নেতাজীর চিতা-ভস্ম দেশে আনা যাচ্ছে না। অতীতেও নেতাজীকে নিয়ে ভারতবর্ষের মানুষের আবেগে সুড়সুড়ি দেওয়া হয়েছে। আমরা বিশ্বাস করি—নেতাজীর

তাই শুক বিমান দুর্ঘটনায় মৃত্যু হয়নি। আজকে এশিয়াটিক সোসাইটির নেতৃত্বে 'ভারত-রাশিয়ার ৫০০ বছরের ইতিহাস' নিয়ে গবেষণা হচ্ছে এবং তদন্ত কমিটির তদন্তের ফলে অনেক নতুন তথ্য আমাদের হাতে আসছে। আমরা মনে করি, ভারতের প্রধানমন্ত্রীর যদি সৎ সাহস থাকে এবং তিনি যদি নেতাজীর প্রতি শ্রদ্ধাশীল থাকেন তাহলে এ বিষয়ে আরও তদন্ত করান এবং সেই তদন্তের রিপোর্ট জমা দিন। এর আগেও দুটো কমিটি হয়েছিল। একটা খোসলা কমিটি এবং অপরটি শাহনওয়াজ কমিশন। কিন্তু ঐ কমিটি বা কমিশনতে নেতাজী যে মারা গেছেন তার কোনও রিপোর্ট নেই। তাই আমাদের আবেদন—নতুন করে একটা তদন্ত কমিটি গঠন করা হোক এবং ভারতবর্ষের মানুষের ভাবাবেগের মর্যাদা দেওয়া হোক।

**শ্রী দেবেশ দাস ঃ** স্যার, আমাদের বিধানসভা কেন্দ্রে একটা রাষ্ট্রায়ত্ত কারখানা আছে—টায়ার কর্পোরেশন অফ ইন্ডিয়া। ঐ কারখানার বিষয়ে বি. আই. এফ. আর.-কে একটা প্রকল্প দেওয়া হয়েছিল এবং ওরা কেন্দ্রীয় সরকারকে একটা প্রস্তাব দিয়েছিল। কিন্তু দুর্ভাগ্যজনক হচ্ছে, কেন্দ্রীয় সরকার বি. আই. এফ. আর.-এর প্রস্তাব মানছে না। কারখানা বাঁচাতে কেন্দ্রীয় সরকারকে টাকা ধার দিতে বলা হয় যদিও সুদ-সহ তা ফেরৎ দেওয়ার কথা বলা হয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার তাও মানছেন না। গত মঙ্গলবার বি. আই. এফ. আর.-এর শুনানিতে কেন্দ্রীয় সরকারের ঐ মনোভাবের তীব্র সমালোচনা করা হয়েছে। গত এক বছরের উপর ঐ কারখানার প্রোডাকশন বন্ধ, শত শত কারখানার শ্রমিক অজানা আশঙ্কায় দিন কাটাচ্ছে। এই ভাবে একটা রাষ্ট্রায়ত্ত কারখানাকে যারা মেরে ফেলছেন তারা দেশের মানুষ নন, দেশের শত্রু। আমি অবিলম্বে এ বিষয়ে রাজ্য সরকারকে হস্তক্ষেপ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** স্যার, আপনার মাধ্যমে একটা অত্যন্ত উদ্বেগপূর্ণ ঘটনার কথা বলছি। স্যার, গ্রামাঞ্চলে ১ টাকা, ৫ টাকার যে কয়েন আছে সেই কয়েনগুলোতে ভারতনেত্রী এবং তৃতীয় বিশ্বের মুক্তি দূত শ্রীমতি ইন্দিরা গান্ধী এবং রাজীব গান্ধীর প্রতিকৃতি আছে। কিন্তু একটা গোপন চক্র সেই কয়েনগুলো অতিরিক্ত দাম দিয়ে নিয়ে নেবার চেষ্টা করছে। আপনার মাধ্যমে বলতে চাচ্ছি, ভারতবর্ষের ন্যাশনাল ইন্টিগ্রিটির জন্য, ভারতবর্ষকে শক্তিশালী করার জন্য যারা বলিদান দিয়েছেন তাদের মৃত্যুর পরও তাদের উপর জঘন্য চক্রান্ত হচ্ছে। ঐ কয়েনগুলোকে সুপরিকল্পিতভাবে পাচার করা হচ্ছে। আমার কাছে আরও খবর আছে, এর পেছনে কিছু মিলিত চক্রান্ত কাজ করছে। তাতে পাকিস্তান-এর আই. এস. আই. এবং দেশের উগ্রপন্থী চক্রান্ত এবং চন্দন বসুও এতে জড়িত আছে।

স্যার, আপনার মাধ্যমে আমি এই হাউসে দাবি করছি যাতে এই ঘটনার ব্যাপারে দ্রুত সি. বি. আই. দিয়ে তদন্ত করা হয় এবং সমস্ত তথ্য জনসাধারণ এর কাছে উপস্থাপিত করা হয়, দোষীদের সাজা দেওয়া হয় তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ছাত্র পরিষদের ডাকা বেআইনি এবং রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে আজকে হাওড়ার এই বন্ধকে ব্যর্থ করে দেওয়ার জন্য হাওড়া জেলার আপামর জনসাধারণকে আমি অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

৯ তারিখে ছাত্রপরিষদ তারা—যে ভাবে সরকার ছাত্র ভর্তি নীতি গ্রহণ করেছে, যে ধার ভিত্তিতে ভর্তি হচ্ছে, তাতে তাদের অসুবিধা হচ্ছে—ছাত্র পরিষদের সঙ্গে মেধাযুক্ত ছাত্রর কোনও সম্পর্ক নেই, তাই তিনি আহত হয়ে হাসপাতালে আছেন। তার বয়স কত? তিনি ছাত্র পরিষদের সভায় যান কি করে? ঐখানে আর একজন সদস্য তিনিও বললেন, সেখানে গিয়েছিলেন। ছাত্র পরিষদের সভায় মস্তানরা যায়, যাদের সঙ্গে স্কুলের সম্পর্ক নেই। তাদের এই যে ঘৃণিত ব্যাপার তার জন্য তারা গিয়ে পুলিশকে এবং কর্পোরেশনের উপর বিভিন্ন রকম এর বোমা এবং ইঁট ছুঁড়তে শুরু করল, পুলিশ তখন নিজেদের বাঁচাতে লাঠি চার্জ করেছে। তার জন্য কেন এই বন্ধ? শহিদ ক্ষুদিরামের আজকে ৮০তম ফাঁসি দিবস, আজকে এস. এফ. আই. ইন্ডোর স্টেডিয়মে যে জমায়েত করেছে, তাকে বাঞ্চাল করার জন্য এই ঘৃণিত রাজনৈতিক উদ্দেশ্যে হাওড়া বন্ধ। আমি যখন হাওড়া স্টেশনে আসছি বালি থেকে তখন দেখছি, ট্রেন চলছে, দিল্লি রোড দিয়ে লরিও চলছে।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি গুরুত্বপূর্ণ। প্রত্যেক বছরে ঈদের সময়ে এবং পূজোর সময়ে কাপড় দেওয়া হয়। কাপড়গুলি অতি নিম্ন মানের। গ্রামাঞ্চলের মানুষের এখন মানের উন্নতি হয়েছে, তাদের কাছে এই কাপড় নিয়ে গেলে তারা নাক সিঁটকায়। ত্রাণমন্ত্রীর কাছে আমি অনুরোধ করব এর সংখ্যাটা বাড়াবার জন্য এবং যে কাপড়গুলি দেওয়া হয় শাড়ি, লুঙ্গি, বাচ্ছাদের কাপড়, ফ্রক সেইগুলির মানের যাতে উন্নতি হয় সেটাও দেখবেন। যদি নাই দেবেন তো বন্ধ করে দিন, গ্রামাঞ্চলের মানুষের এখন মানের উন্নতি হয়েছে, এই দিকটার প্রতি নজর দেওয়ার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী মাণিক মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার লাভপুর লাঙলহাটা, বি. আর. রোড, সিউড়ি আমজোড়া জেলা পরিষদ এর রাস্তাগুলিতে ব্ল্যাক টোপ না থাকায় এবং উন্নয়নের অভাবে সেখানে বাস চলাচল প্রায় বন্ধ হয়ে যায়। ফলে জেলার বিস্তীর্ণ এলাকায় যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়ে। '৯২ সালে বীরভূম জেলা পরিষদ ডি. পি. সি.-র মাধ্যমে সিয়ানসাড়িপা সহ ১০টি রাস্তা জেলা পরিষদের অগ্রাধিকারের ভিত্তিতে পূর্ত দপ্তরে পাঠানো হয় অধিগ্রহণের জন্য এবং উন্নয়ন এর জন্য সেই রাস্তাগুলি যাতে পূর্ত দপ্তর অবিলম্বে অধিগ্রহণ করেন এবং ব্ল্যাক টোপের ব্যবস্থা করেন, তার জন্য আমি দাবি জানাচ্ছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নরঘাট বিধানসভা দুটি ব্লক নিয়ে গঠিত। একটি হল মহিষাদল এক নম্বর ব্লক এবং অপরটি হল নন্দিগ্রাম তিন নম্বর ব্লক। এক নম্বর ব্লকের নতুন নামকরণ করা হোক। এই জায়গাটি মহারাজ নন্দকুমারের স্মৃতি বিজড়িত তাই এই পঞ্চায়েত সমিতির নতুন নামকরণ করা হক মহারাজ নন্দকুমার পঞ্চায়েত সমিতি এবং তিন নম্বর ব্লকের নতুন নামকরণ করা হোক মঠ চন্ডীপুর পঞ্চায়েত সমিতি।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি মর্মান্তিক ঘটনার কথা উল্লেখ করে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল আমার নির্বাচনী এলাকা ঠাকুরপুকুরের অন্তর্গত মতিলালগুপ্ত রোডের, ক্ষুদিরাম কলোনিতে দশ বছরের একটি বালক সঞ্জীব অধিকারির মৃত্যু হয় বোমা ফেটে। এই ঘটনায় তার ছোটভাই প্রদীপ অধিকারি এবং তার মাসতুতো ভাই সোনাপাত্র বোমাটাকে বল ভেবে খেলা করছিল এবং প্রচন্ড আওয়াজে সেটি ফাটে। তাদের শরীর একেবারে ছিন্নভিন্ন হয়ে যায়। সঞ্জীব অধিকারির দেহ একেবারে চিনতে পারা যায়নি। কুখ্যাত সমাজ বিরোধীরা যারা আগে বেহালা অঞ্চলে ঢুকতে পারত না, তারা ঠাকুরপুকুর থানা এবং বেহালা থানার বিভিন্ন অঞ্চলে ঘুরে বেড়াচ্ছে। তাদের নিজেদের ভাগ বাটোয়ারা এবং অন্তর্দ্বন্দ্ব, গোটা অঞ্চলের শান্তিপ্রিয় ও গণতন্ত্রপ্রিয় মানুষের উপর পড়ছে। রাত্রির অন্ধকারে তারা বোমা এদিকে, ওদিকে ফেলে রাখছে দোকানপাট তার আক্রমণ করছে এবং সাধারণ মানুষের ঘর বাড়িতে ঢুকে যাচ্ছে। আমি একজনের বাড়িতে গিয়েছিলাম, সেখানে পঁচিশ, তিরিশজন ঢুকে সেখানে আক্রমণ করার চেষ্টা করছে। আমি মনে কার এই বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী এবং প্রশাসনের এই বিষয়ে যথেষ্ট ব্যবস্থা গ্রহণ করা দরকার এবং তাদের গ্রেপ্তার করা দরকার। ঐ অঞ্চলের মানুষ রাজ্যের প্রশাসনের কাছে এটাই প্রত্যাশা করছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই হাউসে বিদ্যুৎমন্ত্রী বলেছিলেন, আর. ই. স্কীম বন্ধ হয়ে গেছে। কোনও গ্রাম অ্যাপ্লাই করে এবং ৫০ পারসেন্ট টাকা দিতে রাজি হন তাহলেই সেই গ্রামে বিদ্যুৎ যাবে। রামনগর গ্রামে ৯৭ জন মাস পিটিশন করেছে, ব্যাসাটি গ্রামে ১০০ জন দরখাস্ত করেছে এবং পুরাতন বনগাঁয় ৮৮ জন দরখাস্ত করেছে। তারা বলেছে ১৯৭৪ সালে গ্রামাঞ্চলের সব জায়গায় বিদ্যুৎ ছিল। কিন্তু পরবর্তীকালে কোথাও তার ছিঁড়ে যাওয়ায় এবং তার চুরি যাওয়ায় সেই সমস্ত জায়গায় বিদ্যুৎ নেই। বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন করছি তাদের যেন বিদ্যুতের ব্যবস্থা করা হয়।

**শ্রীমতী মিনতী ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিপূর্বে বিষয়টা বার বার বিধানসভায় উল্লেখ করেছি। আমাদের দক্ষিণ দিনাজপুর জেলা রেল লাইন বিহীন এবং সেখানে একটিমাত্র রাস্তা মালদা থেকে বালুরঘাট পর্যন্ত। সেই রাস্তার অবস্থা ভয়াবহ হয়ে গেছে। সেখান দিয়ে ৫০০ থেকে ১০০০টি ট্রাক রোজ যাতায়াত করছে এবং ২৫ টন মাল পরিবহন করছে। যদিও সেই রাস্তায় আট টন মাল পরিবহনের উপযোগী। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি, একটি সর্বদলীয় প্রতিনিধি দল কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানে হোক। এই রাস্তাটিকে জাতীয় সড়ক হিসাবে মর্যাদা দেওয়ার দাবিতে এবং রাস্তাটিকে অবিলম্বে সংস্কারের দাবিতে, সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে গিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে সুপারিশ করুক। যে রাস্তা দিয়ে বৈদেশিক বাণিজ্যের মাধ্যমে কেন্দ্রীয় সরকার এত ট্যাক্স পাচ্ছে, সেই রাস্তাটার অবস্থা আজকে ভগ্ন হয়ে যাচ্ছে। যান চলাচলে ব্যাহত হচ্ছে। প্রতিদিন হাজার হাজার যাত্রী প্রাণ হাতে করে রাস্তা দিয়ে যাচ্ছে। আজকে সর্বদলীয় প্রতিনিধি পাঠাবার ব্যবস্থা করার জন্য দাবি জানিয়ে, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, ইরিগেশন দপ্তর, পশ্চিমবাংলার সেচ এবং জলসেচ দপ্তর-এ ৫ হাজারেরও কিছু বেশি কর্মচারী ২০-২৫ বছর ধরে কাজ করছে এবং এরা অস্থায়ীভাবে কাজ করছে এবং ১০-১১ বছর ধরে এরা ১২ মাস কাজ করছে এবং মাসে এদের জন্য ১০ কোটি টাকা খরচ হচ্ছে। এদের স্থায়ীকরণের জন্য দীর্ঘদিন ধরে আবেদন নিবেদন করেছি এবং এর আগেও অ্যাসেম্বলিতে বলেছি। অবিলম্বে এদের স্থায়ীকরণ করার দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংশ্লিষ্ট মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, আদি গঙ্গা নিয়ে কয়েক বছর আগে আমরা প্রচন্ড আন্দোলন করেছিলাম। এর ফলে কিছুটা কাজ হল। কিন্তু কিছুটা খুবলে খুবলে মাটি তোলা হল। আদি গঙ্গা মানুষের কাজে তো লাগছেই না, বরং বিভিন্ন রোগের পীঠস্থান হয়ে দাঁড়িয়েছে। এই ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় কয়েক বছর ধরে বেশ কিছু মানুষ মারা গেছে। আদি গঙ্গার ওই জল হচ্ছে একটা সোর্স অফ ইনফেকশন এবং ম্যানিফেস্টেশন। এখন ওই এলাকার ম্যালেরিয়া এবং পেটের গোলমালের মূল সোর্স হচ্ছে আদি গঙ্গা। আমি দাবি করছি—অবিলম্বে আদি গঙ্গা ভালোভাবে খনন করে ব্যবহার যোগ্য করা হোক। ওই আদি গঙ্গাকে ওয়াটার ট্রান্সপোর্ট হিসাবে ব্যবহার করা হোক। তাতে ট্যুরিস্ট অ্যাট্রাকশন হবে এবং সরকারের ইনকামও হবে। এতে আদি গঙ্গার দুই পাশে যারা বসবাস করছেন, তারাও ওই পরিস্থিতি থেকে মুক্তি পাবেন। এই দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, হাউসকে জানাতে চাই যে, গত ১৪ই জুলাই হরিদেবপুরে যে ঘটনা ঘটেছিল, সেখানে মাননীয় বিরোধী দলের সদস্য সহ কংগ্রেসের সব বড় বড় নেতারা গিয়েছিলেন এবং জনগণকে বিভ্রান্ত করার জন্য তারা রটিয়ে দিয়েছিল যে, সি. পি. এমই খুন করেছে ওদের কর্মিদের। আজকে ওরা হরিদেবপুরের ঘটনা ভুলিয়ে দিতে চাইছেন এবং নিজেরা চুপচাপ হয়ে গেছেন। তার কারণ হচ্ছে যে, যারা ধরা পড়েছে তারা হচ্ছে—মানতে, ছোটকু—এরা সবাই কংগ্রেস দলের গুন্ডা এবং তারা তাদের নিজেদের দলের লোককেই খুন করেছে। এই ভাবে এরা মানুষকে বিভ্রান্ত করে, মিথ্যা কথা বলে নিজেদের মধ্যে খুনোখুনি করছে এবং অপরের ঘাড়ে দোষ চাপিয়ে দিচ্ছে এবং এরাই হচ্ছে দোষী।

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now, the Hon'ble Minister, Shri Goutam Deb will make a statement.

Mr. Speaker, Sir,

The West Bengal Building (Regulation of Promotion of Construction and Transfer by Promoters) Bill, 1993 was passed by the West Bengal Legislative Assembly on 15. 3. 93 and the assent of the President of India was first published in the Calcutta Gazette, Extraordinary

on 9. 3. 94. Amendment suggested was carried out by Amendment Bill which was passed by the Legislative Assembly on 16. 9. 94 and the assent of the President of India was published in the Calcutta Gazette, Extraordinary on 17. 1. 95.

Necessary rules, viz., the West Bengal Building (Regulation of Promotion of Construction and Transfer by Promoters) Rules, 1995 has already been framed and published in the Gazette on 29. 6. 95. Copies of Rules have been circulated amongst the Hon'ble Members of this House.

Now, the said Acts and the Rules framed thereunder have been brought into force with effect from 9. 8. 95.

This is for information of the Hon'ble Members of the Legislative Assembly.

[3-40 — 3-50 p.m.]

**Mr. Speaker :** I have received under Rule 222 a motion of Breach of Privilege against the Superintendent of Police, Howrah from Shri Saugata Roy. It is on the ground that the S.P. Howrah ordered lathi-charge on demonstration by the Chatra Parishad workers on 9. 8. 95 when they had gone to the D. M. office to protest against problems of college admission. Shri Ambica Banerjee, MLA, who was trying to pacify the people was seriously hit by lathis and had to be admitted to Woodlands Nursing Home. As a result of this he has been prevented from attending House today. Shri Saugata Roy moved that the motion be admitted.

Prima facie, I am not satisfied with this notice. It does not come within the provision of Rule 222 because demonstration before the D.M. was not any activity of Parliament. As such, Secretary will call for a report and on receiving the report I will take action.

## DISCUSSION ON MOTION UNDER RULE 185

**Mr. Speaker :** Now Shri Lakshmi Kanta Dey, may please move his motion.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that "WHEREAS the Government of West Bengal is of the view that (i) whenever a son belongs to a Caste/Tribe Scheduled in a State Migrates to another State where also his Caste/Tribe is Scheduled he should be considered a Scheduled Caste/Tribe person in the latter State ;

(ii) In case of Migrants from erstwhile East Pakistan to India before the creation of Bangladesh the production of documents such as Camp certificates by them should not be insisted upon in view of the peculiar situation that was prevalant at the time ;

WHEREAS the Government of India has not given clear consideration on the issues as yet ; and

WHEREAS there is pressing demands for declaration of S.C/S.T. status to the persons belonging to the above categories;

THIS HOUSE, therefore, is of the opinion that an all Party Delegation be sent to meet the Minister of Welfare, Government of India and Minister of Home Affairs, Government of India to press upon the Government of India the view points of the Government of West Bengal on the above two issues".

এই প্রসঙ্গে আমি দু/একটি কথা বলছি। এখানে এই হাউসের মধ্যে এটা আলোচিত হয়েছে এবং উত্থাপিত হয়েছে যে ভারতবর্ষের মধ্যে এই শিডিউল্ড কাস্টদের ব্যাপারে আইনটি এমনভাবে আছে যে ১৯৫০ সাল—১০. ৮. ৫০ এবং ৬. ৯. ৫০ এই দুটি তারিখে মাননীয় রাষ্ট্রপতি শিডিউল লিস্ট বার করেন ফলে তারপর অন্য রাজ্যে বসবাসকারি পরবর্তীকালে এই রাজ্যে এসে স্থায়ীভাবে বসবাস করছেন তারা শিডিউল কাস্ট হলেও সার্টিফিকেট পান না। কেন্দ্রীয় সরকারের আইনে এইটুকু করা আছে। ফলে ভারতবর্ষের অন্য রাজ্য থেকে শিডিউল কাস্ট সম্প্রদায়ের মানুষ যারা ১৯৫০ সালের পর পশ্চিমবাংলায় এসে স্থায়ীভাবে বসবাস করছেন তারা পশ্চিমবাংলায় এখনও পর্যন্ত শিডিউল কাস্ট সার্টিফিকেট পাবার অধিকারি নন। এমন কি ৫০ সালের ডিসেম্বরে বা ৫১ সালের গোড়াতে যারা এসে স্থায়ীভাবে এখানে বসবাস করছেন তারাও শিডিউল কাস্ট সার্টিফিকেট পাচ্ছেন না। আপনারা জানেন ভারতবর্ষের বিভিন্ন রাজ্য থেকে বিশেষ করে বিহার, ইউ. পি. থেকে এই সম্প্রদায়ের অনেক মানুষ পশ্চিমবাংলায় এসে স্থায়ীভাবে বসবাস করেন। তারা বিহারেও শিডিউল কাস্ট এবং এখানেও শিডিউল কাস্ট। যেমন মুচি সম্প্রদায়, তারা সারা ভারতবর্ষেই শিডিউল কাস্ট কিন্তু পশ্চিমবাংলায় তাদের অনেকে শিডিউল কাস্ট হতে পারছেন না যেহেতু ৫০ সালের পর এখানে এসে বসবাস শুরু করেছেন স্থায়ী ভাবে। এই বিষয়টা এখানে উত্থাপন করা হয়েছে। পশ্চিমবাংলার আর একটা দুর্ভাগ্য যে বাংলা ভাগ হয়েছিল দেশের স্বাধীনতার জন্য। দেশ স্বাধীন হওয়ার জন্য যখন বাংলাদেশ ভাগ হয়, তখন পশ্চিমবাংলার ৫০ সালের আগে পর্যন্ত মানুষরা আসা যাওয়া করতেন। ৫২ সালের আগে পর্যন্ত মানুষরা আসত যেত। অধুনা বাংলাদেশ থেকে মানুষ আসতেন এখানে, তাদের এখানে বসবাস করার অধিকার ছিল, মাইগ্রেট করে আসতেন। নেহেরু লিয়াকত চুক্তি, এমন কি ৭১ সালের পর ইন্দিরা মুজিব যে চুক্তি হয়, তাতে বাংলাদেশ থেকে পশ্চিমবাংলায় যারা আসতেন তাদের ভারত এর নাগরিক হিসাবে স্বীকৃতি দেওয়া হত, কিন্তু শিডিউল কাস্ট হিসাবে তারা স্বীকৃত হচ্ছে না। স্বাধীনতার জন্য বাংলাদেশ থেকে যারা এই দেশে এলেন, তাদের থাকার অধিকার দেওয়া হল, কিন্তু শিডিউল কাস্টের

যে অধিকার তা দেওয়া হল না। এই অবস্থাটার কথা আপনারা ভাববেন। পশ্চিমবাংলায় রাজবংশী এবং নমসুদ্র তারা শিডিউল কাস্ট থেকে বঞ্চিত হচ্ছে। আপনারা জানেন পূর্ববঙ্গ থেকে আসা যে সব মানুষদের দন্ডকারণ্যে বসিয়ে দেওয়া হয়েছিল, তারা নমশূদ্র হওয়া সত্ত্বেও, তারা শিডিউল কাস্টের অধিকার পাচ্ছে না। বারবার আবেদন নিবেদন করা হয়েছে কেন্দ্রীয় সরকারের কাছে, জ্যোতিবাবু আবেদন করেছেন, দীনেশ ডাকুয়া মহাশয় আবেদন করেছেন যে কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে একটা ক্লিয়ার ইনস্ট্রাকশন দিন। একটা কিছু অর্ডার বার করুন যাতে দীর্ঘ দিন ধরে যারা এখানে বসবাস করছে তারা শিডিউল কাস্ট হিসাবে যাতে বঞ্চিত না হয়। সুতরাং এই ব্যাপারে একমত হয়ে কেন্দ্রীয় সরকারের কাছে ব্যাপারটা ফয়শালার জন্য পাঠানো হোক যাতে কেন্দ্রীয় সরকার একটা নির্দেশ দেন, একটা অর্ডার দেন, অথবা কনস্টিটিউশনের অ্যামেন্ডমেন্টের মধ্যে দিয়ে যাতে শিডিউল কাস্টের স্বীকৃতি যাতে তারা পায়।

**Mr. Speaker :** There are four Amendments to this motion. No. 1 amendment is of Shri Saugata Roy and the last three i.e., Nos 2 to 4 are of Shri Abdul Mannan. Now, I request Shri Saugata Roy to move his amendment.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that after para (4) the following new para be inserted, namely :

"And whereas the House feels that such persons should be issued Scheduled Caste Certificate without much harassment."

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে মোশনটা আজকে এসেছে উই আর নট অপোজড টু দি মোশন। এই কথাটা প্রথম এবং আমাদের বক্তব্য এটা যেভাবে এসেছে জাস্ট টু ইট স্ট্রেংদেন। মান্নান সাহেবের যে সংশোধনী আছে, সেটা আমরা প্লেস করতে চাই। মান্নান সাহেব এখনি আসবে। আমাদের দু-তিনটি প্রশ্নের জবাব দিতে হবে। আজকে এই প্রবলেমটা, এটা কি লক্ষ্মীবাবু এখনি আপনাদের নজরে আসল?

**মিঃ স্পিকার ঃ** আবদুল মান্নান আপনি অ্যামেন্ডমেন্ট মুভ করুন। অ্যামেন্ডমেন্ট নাম্বার ২ থেকে ৪।

**Sri Abdul Mannan :**

Sir, I beg to move that—

(2) in para (ii), line after the words '...at the time, the words 'but some convincing proof will be necessary' be inserted;

(3) "The para 3—whereas the Govt. of India has not given clear consideration on the issues as yet", may please be deleted; and

(4) For the last para the following be substituted—

"This House strongly demands the Certificates to SC & ST applicants must be given as and when applied for and if withheld, adequate and convincing reasons must be furnished."

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মোশনের বিরুদ্ধে নইখালি লক্ষ্মীবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা তো একটানা ১৮ বছর আছেন। এই যে প্রবলেম এটা কি আজকে আপনাদের চোখে পড়ল, না সামনে ইলেকশন দেখে মনে করলেন এটাও আপনাদের দরকার। এতদিন এটা ভাবেননি কেন? একজনের উপর আরেকজন দু জন এস. সি. এস. টি. মন্ত্রী আছেন। এত দেরিতে ভাবলেন। আপনাদের সব জিনিসটাই দেরিতে হয়। বোধোদয় দেরিতে হয়। আপনাদের আগে ভাবা উচিত ছিল। কি কারণ এই রিজন আপনারা দেননি। দুই, আপনারা জানেন এই বাংলারই অংশ বিহার থেকে কিছু জায়গা যোগ হয়েছে পুরুলিয়া ইসলামপুরে। ওখানে রাজবংশীরা একটা সেকশন। ওখানে তারা শিডিউল কাস্ট কিন্তু ট্রান্সফারড এরিয়াতে যেহেতু বিহারে শিডিউল কাস্ট ছিল না কখনওই আমাদের রাজ্যের মধ্যে শিডিউল কাস্ট বলে পরিগণিত হচ্ছে না। আমাদের তরফ থেকে আমরা এটা রিপ্রেজেন্টেশন দিয়েছি। আজকে এই সরকার এই বৈষম্য দূর করার জন্য কি ব্যবস্থা নিয়েছে। আপনারা এটা উল্লেখ করুন। এই অ্যানিমলি দূর করার জন্য আমরা যখন সরকারে ছিলাম তখন চেষ্টা করেছি। আজকে ১৮ বছর ক্ষমতায় থেকে এই অ্যানিমলি দূর করার কি ব্যবস্থা নিয়েছেন? নইলে সোশ্যাল টেনশন থাকবে। তিন, আপনারা সব কাজেই বলেন কেন্দ্র ক্লিয়ার পলিসি নেননি। আমরা জানতে চাই এই সরকারের এস. সি., এস. টি. ডিপার্টমেন্ট কি কি করেসপন্ডেন্স করেছে ভারত সরকারের সঙ্গে এই দাবি গ্রহণের জন্য। আমরা সেই করেসপন্ডেন্স করেছি। কি উদ্যোগ নিয়েছে আজকে মোশনের যে বিষয়, সেই মোশন ভারত সরকারের গোচরে আনা এবং প্রতিকার পাওয়া। আমরা সেই দাবি করেছি। সরকার তাদের গ্রহীত ব্যবস্থাগুলি আমাদের জানাক। আমাদের এই সঙ্গে বলতে হয় যে এটাই শুধু প্রবলেম নয়। এখানে মাননীয় বর্ষীয়ান নেতা বিনয় চৌধুরি আছেন এখানে এস. সি., এস. টি. ছাড়াও ও. বি. সি. আছে। আপনাদের বন্ধু সরকার এর কমিশন বলে দিয়েছিলেন ১৭৭ জন ও. বি. সি. কাস্টের মানুষ আছে। আজকে আপনাদের নেতৃত্বাধীন, বিনয় চৌধুরির নেতৃত্বে কমিশন বলে দিল এখানে ও. বি. সি. নেই। এতদিন সুপ্রিম কোর্টের রুলিং এর পর আপনারা সেন কমিশন তৈরি করলেন। ১৫টা কাস্টকে ওরা বলছে ও. বি. সি.-র মধ্যে আছে।

একটা বিরাট সমাজ, মাহিষ্য—সমাজের সম্বন্ধে আপনাদের কি ধারণা তা আমরা জানতে চাইছি। এ রাজ্যে অফ দি পপুলেশন ২৪% শিডিউলড কাস্টস, ৬% শিডিউলড ট্রাইবস টুগেদার উইথ ও. বি. সি. ৫১%—এদের সম্বন্ধে আপনারা কি ভাবছেন তা আমরা জানতে চাইছি। আমরা দেখছি এই সরকার নিয়মিতভাবে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস এবং ও. বি. সি.-দের প্রতি উদাসীন। ওরা ওদের দাবি পেশ করছে, কিন্তু সরকার ওদের দাবির প্রতি উদাসীন। অন্যান্য রাজ্য কেন্দ্রীয় সরকারের সহায়তায় আর্থিক, এডুকেশন এবং এমপ্লয়মেন্টের সুযোগ দিয়েছে। অথচ এই সরকার ওদের প্রতি উদাসীন। সামনের ভোটের দিকে লক্ষ্য রেখে আজকে এগিয়ে এসেছেন। আজকেই আমার কাছে মাহিষ্য সম্প্রদায়ের

প্রতিনিধিরা এসেছিলেন—তাদের যদি ও. বি. সি. হিসাবে গণ্য না করা হয় তাহলে তারা তাদের দাবিতে আমরণ অনশন করার সিদ্ধান্ত নিয়েছেন। আমি মনে করি ডেমোক্রেসিতে এ ধরনের বৈষম্য থাকা উচিত নয়, সরকারের তাদের কথা শোনা উচিত এবং সেন কমিশনের দৃষ্টিতে এটা আনা উচিত। আমি আরও জানতে চাইছি। এই সমস্ত সম্প্রদায়ের সম্বন্ধে সরকারের তরফ থেকে যদি কোনও মিনিমাম উদ্যোগও নেওয়া হয়ে থাকে তাহলে তা দয়া করে আমাদের জানাবেন। কেন্দ্রের ওপর আপনারা ক্রিয়ালি দোষ দিচেছন, উই ডু নট এগ্রি টু দ্যাট। এখানে একটা ইন্সিনিউয়েশন আছে, এটা থাকা উচিত নয়। উই ওয়ান্ট কো-অপারেশন। আপনারা প্রতিটি ক্ষেত্রেই ইন্সিনিউয়েশনের চেষ্টা করেন। সে জন্যই মান্নান সাহেব কিছু সাজেশন দিয়েছেন, অ্যামেন্ডমেন্ট মুভ করেছেন, পারলে গ্রহণ করবেন। না হলেও ইনজেনারেল আমাদের এই প্রস্তাবের প্রতি সমর্থন আপনাদের চেয়ে কম নয়। অ্যামেন্ডমেন্ট গ্রহণ না করলে, কেন করলেন না সেটা অন্তত বলবেন। ১৮ বছরে কিকি করেছেন, সেটাও বলবেন। এটা না বললে আপনাদের এক্সপোজ করতে পারব না মানুষের কাছে। আপনাদের দুটো সত্তা—একটা কমিউনিস্ট সত্তা. আর একটা ভন্ড সত্তা। ভন্ড সত্তা অনুযায়ী আপনারা ওদের জন্য কিছুই করেননি। যাই হক ও. বি. সি.-দের জন্য এই সরকার কি ভাবছেন, আমি জানতে চাইছি। থ্যাঙ্ক ইউ স্যার।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় লক্ষ্মীকান্ত দে'র উত্থাপিত প্রস্তাবের পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই যে প্রকৃতপক্ষে আমাদের রাজ্য বললে ভুল হবে গোটা দেশের তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের স্বার্থরক্ষার জন্য যে রক্ষা কবচের দরকার, তার জন্য কেন্দ্রীয় সরকারের যে আইন আছে সে আইন মোটেই যথেষ্ট নয়। প্রকৃতপক্ষে সে আইন তাদের স্বার্থকে রক্ষা করছে না। আমরা জানি যখন দেশ ভাগ হয় তখন চারণ কবি বলেছিলেন—

"জিন্না নিলো পাকিস্তান,<br>
জওহরলাল হিন্দুস্থান—<br>
ব্রিটিশ সিংহ করল পলায়ন।"

দেশ ভাগ হ'ল—এই পাপ, এটা কার পাপ? মহাত্মা গান্ধীর নেতৃত্বে দেশটা ভাগ হল, তার ফলে আজও আমরা ভুগছি। ভারতবর্ষের সাধারণ মানুষ পিছিয়ে পড়া মানুষ যারা দেশ ভাগ করেছিল, তাদের পাপের ফল ভোগ করছে। পিছিয়ে পড়া মানুষদের সম্বন্ধে রবীন্দ্রনাথ বলেছিলেন—

"পশ্চাতে রেখেছ যারে,<br>
সে তোমারে পশ্চাতে টানিছে।"

আজকেও কংগ্রেস মুর্খের স্বর্গে বাস করছে, কংগ্রেস জানে না যে ওদের তারা কি সর্বনাশ করেছে। বিরোধী দলের নেতা আজকে যে কথার অবতারনা করলেন তারই পরিপ্রেক্ষিতে আমি তাকে জিজ্ঞাসা করি—দেশ ভাগ, এটা কার পাপ? কারা তফসিলি এবং আদিবাসী

ছিন্নমূল মানুষগুলোর জন্য আর্থিক প্রতিষ্ঠার জন্য সময়-সীমা তৈরি করেছিল? আমাদের সংবিধান গৃহীত হবার পরবর্তী কালে নির্দিষ্ট সময়সীমার মধ্যে পিছিয়ে পড়া মানুষদের প্রতিষ্ঠিত করা হবে, বলা হয়েছিল, বলা হয়েছিল আরও অনেক বড় বড় কথা। তাদের নানান সমস্যার সমাধানের কথা বলা হয়েছিল।

[4-00 — 4-10 p.m.]

কিন্তু প্রকৃতপক্ষে সর্বনাশ হয়েছে, তারা সব কিছু হারিয়েছে। এই অবস্থায় আমরা লক্ষ্য করছি, দিকে দিকে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিশেষ করে কেন্দ্রীয় সরকারের মিথ্যা প্রতিশ্রুতির বিরুদ্ধে মানুষ রুখে দাঁড়িয়েছে, মানুষ ক্ষুব্ধ হয়েছে, মানুষ আন্দোলনের পথে এগিয়ে যাচ্ছে। এখানে আমরা লক্ষ করছি, পশ্চিমবাংলা আন্তর্জাতিক সীমারেখায় অবস্থিত। বাংলাদেশ থেকে অসংখ্য মানুষ পশ্চিমবাংলায় আসছে, বিহার থেকে অসংখ্য মানুষ আসছে। কংগ্রেস জেনে রাখুন, ভারতবর্ষে কোথাও যদি ভারতবর্ষ থাকে—আজকে বহির্বিশ্বে প্রতিষ্ঠিত—ভারতবর্ষে কোথাও যদি ভারতবর্ষ থাকে তার নাম পশ্চিমবঙ্গ, তার নাম কলকাতা মহানগরী, তার নাম পশ্চিমবাংলার বিভিন্ন জেলা। আজকে রুজিরোজগার করার জন্য এখানে অসংখ্য মানুষ আসছে, প্রতিষ্ঠার জন্য আসছে, পুনর্বাসনের জন্য আসছে। তারা কেন আজকে শিডিউল কাস্টস সার্টিফিকেট পাবে না? হন্যে হয়ে তাদের ঘুরতে হবে? সেইজন্য আজকে লক্ষ্মীবাবু সহ কয়েকজন মাননীয় সদস্যরা যে প্রস্তাব এনেছেন তাকে আমি শুধু সমর্থন করছি যে তা নয়, আমি মনে করি কংগ্রেসিরা তারা যদি তাদের পাপের প্রায়শ্চিত্য করতে চান তাহলে যে প্রস্তাব আজকে এই বিধানসভায় আনা হয়েছে তাকে দয়া করে সমর্থন করুন। তা না হলে আপনাদের আঁস্তাকুড়ে নিক্ষেপ করবে এইসব পিছিয়ে পড়া মানুষ, আদিবাসী সম্প্রদায়ের মানুষ তফসিলি সম্প্রদায়ের মানুষ। আজকে কেন্দ্রীয় সরকার কুম্ভীরাশ্রু ফেলে বিশেষ করে তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষের জন্য। কিন্তু তারা প্রতিটি পদক্ষেপ যা নিচ্ছেন তাতে দেখা যাচ্ছে কংগ্রেসি রাজত্বে আদিবাসীদের উপর নির্যাতন, তফসিলি জাতিদের উপর নির্যাতন হচ্ছে। তাদের নানারকমভাবে হেনস্তা করা হচ্ছে, এবং বঞ্চিত করা হচ্ছে। সেই বঞ্চনার বিরুদ্ধে, সেইসব মানুষের আশা-আকাঙ্খা পূরণ করার জন্য এখানে যে প্রস্তাব এসেছে, বিশেষ করে আমি কংগ্রেসিদের বলব, তারা প্রায়শ্চিত্য করার জন্য এই প্রস্তাবটিকে সমর্থন করবেন। এই কথা বলে মাননীয় সদস্য শ্রী লক্ষ্মীকান্ত দে সহ অন্যান্য সদস্যরা যে প্রস্তাব এনেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ, আপনি এই গুরুত্বপূর্ণ মোশনের উপর আমাকে আধ ঘন্টা বক্তব্য রাখার সুযোগ দিয়েছেন বলে। স্যার, এই অ্যামেন্ডমেন্টে আমরা সরাসরি বিরোধিতা করিনি। আমরা ৩টি অ্যামেন্ডমেন্ট দিয়েছি। এই ৩টি অ্যামেন্ডমেন্ট যদি দেখেন তাহলে দেখবেন, এই মূল মোশনকে শক্তিশালী করার জন্য এগুলো দেওয়া হয়েছে। স্বভাবতই যদি মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করেন তাহলে আমি মনে করি এই মোশনের গুরুত্ব আরও বেড়ে যাবে, কমবে না এবং সর্বদলীয়ভাবে এটাকে নিশ্চয়ই গ্রহণ করতে পারব এ ব্যাপারে একমত। এই মোশনের শেষে উনি আবেদন করেছেন, একটা অল পার্টি ডেলিগেশন টিম নিয়ে যাবার জন্য। আমরা সেটাকে সমর্থন করছি। কিন্তু এই সরকারের

আজকে যে মানসিকতা এবং বিগত বেশ কয়েক বছর ধরে এই সরকারের কাজের একটা বিরাট ফারাক থেকে গেছে একথা আমাদের লিডার অফ দি অপোজিশন বলে গেছেন। সমস্ত কাজটাই এই সরকারের রাজনৈতিক, সামনে নির্বাচন আসছে বলে এই রকম প্রস্তাব গ্রহণ করা হয়েছে। এখানে মাননীয় মন্ত্রী শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরি মহাশয় বসে আছেন। উনি বারেবারে বক্তৃতা করার সময়ে বলেন, আমরা জাতপাত মানব না, আমরা আর্থিক দিক থেকে পিছিয়ে পড়া মানুষদের জন্য ক্যাটেগরি তৈরি করছি এবং তাদের জন্য রিজারভেশনের ব্যবস্থা করব। কিন্তু এই সরকার মন্ডল কমিশনের সুপারিশ সম্পূর্ণভাবে নস্যাৎ করেছেন। এই নস্যাৎ করার যদি কোনও সরকার থাকে তাহলে তার নাম হচ্ছে পশ্চিমবঙ্গের রাজ্য সরকার। আপনি দেখুন, বিহার সরকার কিভাবে সংরক্ষণের ব্যবস্থা করেছে, আজকে দেখুন, তামিলনাড়ু সরকার কিভাবে সরক্ষণের ব্যবস্থা করেছেন। তারা ৬৮ পারসেন্ট রিজারভেশনের মধ্যে আনতে পেরেছে। আর এখানকার মুখ্যমন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন মাত্র ৫ পারসেন্ট রিজারভেশন। আজকে মাহিষ্য কমিউনিটি কি অন্যায় করেছেন যার জন্য তাদের বাদ দিয়েছেন? তারা আজকে রাস্তায় আন্দোলন করছে এবং আগামী ১৪ তারিখে তারা আমরণ অনশনের হুমকি দিয়েছেন। মাননীয় সদস্য শ্রী আবদুল মান্নান একটা প্রশ্ন করেছিলেন। তার কোয়েশ্চেনের রিটিন আনসারে আছে—২৯-১-৮২ সাল থেকে ৩১-১২-৯২ সাল পর্যন্ত এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মধ্যে দিয়ে চাকরি পেয়েছেন প্রায় ৫৩ হাজার ৭৭৮ জন। তার মধ্যে তফসিলি জাতি এবং উপজাতিরা চাকরি পেয়েছেন ১২ হাজার ৪১৫।

তাদের সংরক্ষণের অবস্থা অত্যন্ত খারাপ, প্রকৃতপক্ষে দেখতে পাচ্ছি উপজাতি ও তফসিলিদের কথা আপনারা আদৌ ভাবেন না। আপনারা একটা মোশন এনেছেন এতে আমাদের কোনও আপত্তি নেই। দিল্লি থেকে যে সমস্ত বিধি নিষেধ আসে বিশেষ করে শিডিউল কাস্ট ও শিডিউল ট্রাইবদের মাইগ্রেশন সার্টিফিকেট নিয়ে, এ ব্যাপারে আমি মনে করি রাজ্য সরকারের পক্ষ থেকে এবং আমরা সবাই মিলে যদি ওখানে যাই তাহলে ভালই হবে। তবে মাহিষ্যদের ব্যাপারে বিনয়বাবু সরকার পক্ষ থেকে যা ঘোষণা করেছেন তার প্রতিবাদ করছি। সংকীর্ণ রাজনৈতিক উদ্দেশ্য না নিয়ে অত্যন্ত উদার দৃষ্টিতে এই মোশন পেশ করা উচিত বলে আমি মনে করি।

**শ্রীমতী বিলাসীবালা সহিস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে লক্ষ্মীকান্ত দে মহাশয় এই বিধানসভায় যে রেজোলিউশন এনেছেন আমি প্রথমে এটা সমর্থন করছি। প্রথমেই আমি সৌগতবাবুকে বলতে চাই যে আপনারা যে ভাবেই বক্তব্য রাখুন সেটা ভাল কি মন্দ তাতে কোনও বিচার আমরা খুঁজে পাই না। স্বাভাবিকভাবেই আপনাদের কাছে আমরা জুনিয়ার বা নতুন এম. এল. এ. হিসাবে আশা করি যে ভাল বক্তব্য শুনব। কিন্তু আপনারা সব সময় ভাল বলেন না। প্রথমেই আমি বলতে চাই, আজকে যে মোশন আনা হয়েছে—এখানে আমি দুইজন বক্তা মাননীয় সদস্য শ্রী সুব্রতবাবু এবং বিরোধী দলের নেতা জয়নালদার বক্তব্য শুনলাম। তারা ধান ভানতে শিবের গীত গাইলেন এই বিধানসভার শেষ লগ্নে এবং এই সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করলেন। আমরা সবাই জানি এবং এটা বার বার আলোচনা হয়েছে, আমাদের বিশ্বাস তারা বোঝেন যে এটাতে আমাদের কিছু করণীয় নেই। কারণ যখন অসুবিধা আমরা অনুভব করছি তখন, আপনারা এখানে বলার চেষ্টা করেছেন যে নির্বাচনের

প্রাক্কালে আমরা নাকি রাজনীতি করছি। আমরা জোরের সঙ্গে বলতে চাই—কলকাতার মানুষ জানে, পশ্চিমবাংলার মানুষ জানে আমরা এসব নিয়ে রাজনীতি করি না। আমরা মানুষের স্বার্থে, উপজাতিদের স্বার্থে, তফসিলিদের স্বার্থে ভাল কিছু করার চেষ্টা করছি। ও. বি. সি.-দের ব্যাপারে আমাদের দীর্ঘ আলোচনা হয়েছে, তাই ও. বি. সি. সার্টিফিকেট নিয়ে আজকে এই রেজোলিউশন আনা হয়েছে। ১৯৫০ সালে কেন্দ্রীয় সরকারের ঐ স্কীমের পরে বিভিন্ন জায়গায় থেকে হাজার হাজার মানুষ, বিভিন্ন রাজ্য থেকে হাজার হাজার লোক কলকাতার বুকে এসে বসবাস করছে, ওপার বাংলা থেকে, পাকিস্তান থেকে অনেক মানুষ কলকাতার বুকে এসেছে।

[4-10 — 4-20 p.m.]

আপনি জানেন যে কলকাতা এমনই একটা শহর যেখানে বিহার, উড়িষ্যা, মধ্যপ্রদেশ ইত্যাদি বিভিন্ন রাজ্য থেকে মানুষ এসে বসবাস করছে। আমি আপনাদের কাছে এই কথা বলতে চাই যে, আপনারা যদি মানুষের ভাল করতে চান তাহলে আপনাদের সেই ভাবে কাজ করতে হবে। কিছুদিন আগেও আমাদের বিধানসভায় ডাঃ মানস ভুঁইয়া একটা প্রস্তাব এনেছিলেন এবং আমরা সকলে সেদিন একমত হয়েছিলাম যে আমাদের দিল্লিতে একটা সর্বদলীয় প্রস্তাব নিয়ে যেতে হবে। কারণ এই অসুবিধা শুধু আপনার আমার একার নয়। আমরা জানি যে আমাদের আদিবাসী তফসিলি সম্প্রদায়ের মানুষ, যারা স্মরণাতীত কাল থেকে কেবল সামাজিক কারণে, সমাজের বিবতর্নের পরেও এরা নির্যাতীত, নিষ্পেশিত এবং বঞ্চিত। আমি মনে করি যে কেন্দ্রীয় সরকারের এই যে বিজ্ঞপ্তি, কেন্দ্রীয় সরকারের এই যে নীতি, এই নীতি এবং বিজ্ঞপ্তির জন্য অনেক মানুষ কাস্ট সার্টিফিকেট পাচ্ছে না। আপনারা এখানে অভিযোগ করে থাকেন যে পশ্চিমবঙ্গে আদিবাসী তফসিলি সমাজের মানুষেরা সার্টিফিকেট পায় না। আমি অত্যন্ত জোরের সঙ্গে বলতে পারি যে পশ্চিমবঙ্গে, অন্য রাজ্যে এই ধরনের অভিজ্ঞতা থাকতে পারে, কিন্তু আমাদের—পশ্চিমবঙ্গে আমরা জানি যে এখানে কুসংস্কার, হানাহানি ইত্যাদি করার জন্য আদিবাসী তফসিলিদের শাস্তি হয়। আমি সৌগতবাবুকে বলতে চাই যে আপনাদের রাজ্য মহারাষ্ট্র, সেখানে আমরা লক্ষ্য করেছি যে আদিবাসী তফসিলি সম্প্রদায়ের মানুষ তারা নিজেদের বক্তব্য, নিজেদের স্বাধীন মতামত ব্যক্ত করতে গেলে গুলিতে বিদ্ধ হতে হয়, রক্তের বন্যা বয়ে যায়। তখন কিন্তু আপনারা কিছু বলেন না। কিন্তু পশ্চিমবঙ্গে যেখানে একটা গণতান্ত্রিক আন্দোলনের জোয়ার আছে, যেটা গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান, যেখানে আদিবাসী তফসিলি সম্প্রদায়ের মানুষ তারা স্বাধীন ভাবে বাস করে, সুখে শান্তিতে মর্যাদার সঙ্গে বাস করে, আপনারা তাদের মধ্যে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করার চেষ্টা করছেন। আপনারা এই বিধানসভাকে বিভ্রান্ত করার জন্য নানা সময়ে নানা ধরনের কথা বলে থাকেন। আমি আপনাদের অনুরোধ করব যে, আপনারা যে অ্যামেন্ডমেন্টগুলি এনেছেন, নিশ্চয়ই সেগুলি আদিবাসীদের সার্টিফিকেট পাবার ক্ষেত্রে অসুবিধার কারণ নয়, আপনারা সেটা তুলে নেবেন এবং আমাদের যে প্রস্তাব সেই প্রস্তাবকে আপনারা সমর্থন করবেন। এটাই আমাদের লক্ষ্য হবে যে আদিবাসী যারা আছে, তারা অন্য রাজ্য থেকে এসে আমাদের পশ্চিমবাংলায় আশ্রয় নিয়েছেন, তারা যাতে কাস্ট সার্টিফিকেট পায়, তারা যাতে সুযোগ-সুবিধা পায়। পশ্চিমবঙ্গ সরকার এবং গভর্নমেন্ট অব ইন্ডিয়ার যে সব সুযোগ-সুবিধা আছে সেগুলি যাতে তারা পায়

এই ব্যাপারে আপনারা সাহায্য করবেন, এটা আপনাদের কাছে আশা করি। সঙ্গে সঙ্গে একথাও বলতে চাই যে আপনারা যে অ্যামেন্ডমেন্টগুলি এনেছেন, বিশেষ করে সৌগতবাবু আছেন, তিনি অনেক কথা লিখেছেন, আমি সেদিকে যাচ্ছি না, আমি শুধু আপনাদের কাছে অনুরোধ করব যে আপনারা যে অ্যামেন্ডমেন্টগুলি এনেছেন, সেগুলি আপনারা তুলে নেবেন এবং আমরা যেটা করতে যাচ্ছি, আপনারা কিছু শিখবেন এবং তখনই আমি মনে করি যে আপনাদের অ্যামেন্ডমেন্ট আনা যুক্তিসঙ্গত হবে যদি ঐ কেন্দ্রীয় সরকারের কাছে আপনাদের বক্তব্য তুলে ধরেন যা এতদিন করেননি। আপনারা দেখবেন যে এই বইটায় আমাদের চিঠি লিপিবদ্ধ আছে। আমরা বারেবারে আপনাদের কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করেছি, বারে বারে বলেছি যে পশ্চিমবাংলায় এই আইনটা যদি পরিবর্তন করা না হয় তাহলে অসুবিধা হবে। ধরুন আপনি যদি আসতেন, আজকে ১৯৫০ সালের পরে আপনি যদি পশ্চিমবাংলায় বসবাস করতেন এবং যদি ধরে নেই আপনি যদি কাস্ট হতেন তাহলে নিশ্চয়ই আপনি কাস্ট সার্টিফিকেট পেতেন না। আজকে কোনও দৃষ্টিভঙ্গীর উপরে দাঁড়িয়ে আপনারা এইসব কথা বলছেন? আজকে আপনারা এখানে আমাদের এই প্রস্তাবের বিরোধিতা করছেন। এখানে অনেক জ্ঞাণী মানুষ আছেন। বিরোধী দলের নেতা মাননীয় জয়নাল সাহেব অনেক ভাল বক্তব্য এখানে রাখেন। কিন্তু প্রস্তাবের উপরে বক্তব্য রাখতে গিয়ে তিনি ধান ভাঙ্গতে শিবের গীত গাইলেন। ১৯৫০ সালের কেন্দ্রীয় সরকারের যে বিজ্ঞপ্তি সেই বিজ্ঞপ্তির উপরে তিনি একটি কথাও বললেন না। তিনি ও. বি. সি.-কে নিয়ে তার বক্তব্য রাখলেন। আমি মনে করি কেন্দ্রীয় সরকারের যে বিজ্ঞপ্তি সেই বিজ্ঞপ্তি হচ্ছে অবাস্তব, ইম্প্র্যাকটিক্যাল। আমি তাই আপনাদের কাছে অনুরোধ করব যে, আমাদের যে রেজলিউশন হবে, আমরা সর্বদলীয় প্রতিনিধি নিয়ে দিল্লিতে যাব। আমি আশা করব যে সেখানে আপনারা এই বক্তব্য খুব কঠিনভাবে রাখবেন এবং যে রিজিড স্ট্যান্ড কেন্দ্রীয় সরকার নিয়েছেন, আমি মনে করব আপনাদের তেল দেবার ফলে সেই রিজিড স্ট্যান্ড নিশ্চয়ই তারা বাতিল করবেন। এই কথা বলে পুনরায় আমাদের দলের পক্ষ থেকে লক্ষ্মী দে মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সর্বান্তকরণে সমর্থন করছি।

যে রিজিড স্ট্যান্ড কেন্দ্রীয় সরকার নিয়েছিলেন, আমরা মনে করব, আপনারা সেই রিজিড স্ট্যান্ড করবেন, আমি এটুকু আশা রেখে, পুনরায় লক্ষ্মীকান্ত দে মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি এবং আপনাদের কাছে আবেদন করব অ্যামেন্ডমেন্ট প্রত্যাহার করুন এবং আমাদের প্রস্তাবকে সমর্থন করুন। আমরা দিল্লি যাব, দিল্লি থেকে এসে আশা করব স্ট্যান্ড বাতিল হবে। আমাদের রাজ্যের তফসিলি সম্প্রদায়ের মানুষেরা সার্টিফিকেটের সুযোগসুবিধা পাবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় জয়নাল সাহেব বিরোধী দলের নেতা, উনি সর্বদলীয় প্রতিনিধি হিসেবে এই রাজ্যের উদ্বাস্তুদের মধ্যে যাদেরকে শিডিউল কাস্টের সার্টিফিকেট দেওয়া যাচ্ছে না বা অন্য রাজ্য থেকে ১৯৫০ সালের পর শিডিউল কাস্ট যারা এখানে এসেছেন তাদের শিডিউল কাস্ট হিসেবে স্বীকৃতি দেওয়া যাচ্ছে না, এটাকে কি করে করিয়ে আনা যায়, সারা ভারতবর্ষের ক্ষেত্রে তা প্রযোজ্য হবে, তফসিলি এবং

উপজাতিদের পক্ষে মঙ্গলজনক, উনি তা না মেনে আমাদের এক্সপোজিশন করতে চাইলেন। এটাই আমার দুঃখ, উনি বিরোধী দলের নেতা, উনি যখন বলেন তখন তা গুরুত্ব দিয়ে বুঝতে হয়। উনি বলেছেন এটা নির্বাচনের আগে কাজের সুবিধার জন্য করা হয়েছে। বই দেওয়া হয়েছিল, অ্যামেন্ডমেন্ট বিলি করা হয়েছে। ১৮.৪.৮৯ তারিখে আমাদের মাননীয় মন্ত্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় রাজেন্দ্রকুমারি বাজপেয়িকে চিঠি দেন এই বিষয়ে দেখার জন্য, ৩.৯.৮৯ তারিখে রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় মন্ত্রী রাজেন্দ্রকুমারি বাজপেয়িকে চিঠি দেন এই বিষয় দেখার জন্য, পরবর্তীকালে ২০.১.৯২ তারিখে রাজ্যের মন্ত্রী, কেন্দ্রে সীতারাম কেশরির কাছে চিঠি দেন বিষয়টি দেখার জন্য ২৫.১.৯৪ তারিখে রাজ্যের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে চিঠি দেন, ২৭.৫.৯৪ তারিখে রাজ্যের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে চিঠি দেন, ২৭.৫.৯৫ তারিখে রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী আবার প্রধানমন্ত্রীর কাছে চিঠি দেন, লাগাতার দীর্ঘদিন ধরে এই প্রচেষ্টা চলছে, যাতে করে এই শিডিউল কাস্ট যারা বাংলাদেশ থেকে উৎখাত হয়ে এসেছেন বা মাইগ্রেট করে এসেছেন তাদের জন্য সার্টিফিকেটের ব্যবস্থা করা যায় বা যারা এখানকার সিটিজেন শিপ সার্টিফিকেট পেয়েছেন কিন্তু শিডিউল কাস্টের সার্টিফিকেট পাননি তাদের কথা ভাবার জন্য কংগ্রেসের ডাঃ মানস ভুঁইয়ার কাছে একটা ড্রাফট পাটিয়েছি, যাতে করে কেন্দ্রীয় সরকারের উপর কোনওরকম অ্যাসপারশন না করে কেবলমাত্র এই সমস্ত মানুষদের জন্য নানা সুযোগ সুবিধার ব্যবস্থা করা যায় এবং সার্টিফিকেট পাইয়ে দেওয়া যায় তার জন্য এই বিষয়টি সই করতে পাঠিয়েছিলাম।

কিন্তু বিপদ হল, আজকে এসেছে নতুন অ্যামেন্ডমেন্ট। এটা যদি গতকালও বলতেন তো সুবিধা হত। এতে দেখা যাচ্ছে, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যে কথা বলবার চেষ্টা করেছি সেই জায়গা থেকে সরে গিয়ে কয়েকটি বিষয় উল্লেখ করেছেন, দুটি বিষয়ে উল্লেখ করেছেন। তার একটি বিষয় সম্পর্কে মাননীয় মন্ত্রী বলেছেন যে, এখানকার শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবরা ঠিকমতো সার্টিফিকেট পাচ্ছেন না। এটাই হচ্ছে অ্যামেন্ডমেন্টের বিষয়বস্তু। আপনারা জানেন যে, আমাদের সবকারের প্রচেষ্টাই হচ্ছে তাদেরকে ছয় সপ্তাহের মধ্যে সার্টিফিকেট দেওয়ার। কিন্তু সেটা ছয় সপ্তাহে হয়ে ওঠে না, আর একটু দেরি হয়ে যায়, তবে পিতার শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট থাকলে সেক্ষেত্রে সঙ্গে সঙ্গে দেওয়া হয়। এটাই এই রাজ্যের রীতি, অর্থাৎ সার্টিফিকেট পাবার ব্যাপারে এই রাজ্যে কোনও অসুবিধা নেই। শিডিউল্ড কাস্ট এবং ট্রাইবরা এই রাজ্যে কোনও সুযোগ-সুবিধা পাচ্ছেন না একথা বলাটা ভুল, কারণ এই রাজ্যে উদ্বৃত্ত জমির বেশিরভাগটাই পেয়েছেন তারা, কিন্তু অন্যান্য রাজ্যে এদের মধ্যে কোনও জমিই বন্টন করা হয়নি। কাজেই আমাদের রাজ্যে শিডিউল্ড কাস্ট এবং মাইনরিটি কমিউনিটির মানুষেরা সবচেয়ে বেশি উপকৃত হয়েছেন, কারণ এদের মধ্যেই গরিবের সংখ্যাটা বেশি। এই বিষয় থেকে সরে গিয়ে এখানে রাজ্যের বিরুদ্ধে বলা হচ্ছে। জয়নাল সাহেব ঠিকই বলেছেন যে, মানুষেরা সার্টিফিকেট পাচ্ছেন না একটি আইনের জন্য, কাজেই তার পরিবর্তন করা উচিত। আসলে এখানে রাজ্যের বিরুদ্ধে বলে ওরা ইলেকশন করতে চাইছেন। এখানে ও. বি. সি.-র প্রশ্ন তোলা হয়েছে। কয়েক দিন আগে মাননীয় মন্ত্রী দীনেশ ডাকুয়া ও. বি. সি. সম্পর্কে বলতে গিয়ে বলেছিলেন যে, এ-সম্পর্কে একটা কমিশন করা হয়েছে

এবং তারা তাদের রিপোর্টে যে রকম নির্দেশ দেবেন সেইভাবেই ও. বি. সি.-দের স্বীকৃতি এবং সুযোগ দেওয়া হবে। তাই বলছি, এটা ওদের ইলেকশনের স্বার্থে বক্তব্য। কিন্তু আমি বিনীতভাবে নিবেদন করব যে, যারা সার্টিফিকেট পাচ্ছেন না একটা ছোট্ট আইনের জন্য তার একটু পরিবর্তন দরকার এবং তারজন্য একটা অর্ডার দেওয়া দরকার যাতে তারা সার্টিফিকেট তাড়াতাড়ি পান। ১৯৫০ সালের ডিসেম্বরের পর যারা মাইগ্রেট করে এই রাজ্যে স্থায়ীভাবে বসবাস করছেন তারা যাতে সার্টিফিকেট পান তারজন্য আইনের একটু পরিবর্তন দরকার। কিন্তু যে অ্যামেন্ডমেন্ট উপস্থিত করলেন সেটাতে বললেন যে, শিডিউল্ড কাস্টদের সার্টিফিকেট দেওয়া হচ্ছে না। আপনাদের একটা অ্যামেন্ডমেন্ট পেয়েছি, দ্বিতীয়টি পাইনি। যেটা পেয়েছি তাতে সরাসরি বলা হয়েছে যে, এখানে তারা সুযোগ-সুবিধা পাচ্ছেন না। কিন্তু আমাদের মূল প্রস্তাবে কেন্দ্রীয় সরকারের আইনটার একটু পরিবর্তন করবার কথা বলা হয়েছে, কেন্দ্রীয় সরকার খুব খারাপ সেটা বলা হয়নি। আমরা শুধু বলেছি যে, অনেকে সুবিধাটা পাচ্ছেন না, সেটা দিতে হবে। আসলে আপনারা এই জায়গা থেকে শফট করে যাবার চেষ্টা করেছেন আগামী নির্বাচনের স্বার্থে, কিন্তু আমরা সাধারণ মানুষের উপকার করবার চেষ্টা করেছি। তাই সৌগতবাবুর অ্যান্ডেমেন্টেটা গ্রহণ করতে পারছি না।

**Mr. Deputy Speaker :** There are four amendments. No. 1 amendment has given by Shri Saugata Roy and Nos. 2 to 4 have given by Shri Abdul Mannan. The amendments have already been moved. Do you accept the amendment no. 1?

**Shri Lakshmi Kanta Dey :** I do not accept the amendment No. 1.

The amendment of Shri Saugata Roy that after para (4) the following new para be inserted, namely :

"And whereas the House feels that such persons should be issued Scheduled Caste Certificate without much harassment", was then put and lost.

**Mr. Deputy Speaker :** Now we are taking up amendment No. 2 of Shri Abdul Mannan. The amendment is in order and has already been moved. Shri Lakshmi Kanta Dy, do you accept the amendment?

**Shri Lakshmi Kanta Dey :** Yes, Sir. I accept it.

The motion of Shri Abdul Mannan that—"In para (ii), line 3, after the words 'at the time', the words 'but some convincing proof will be necessary,' be inserted,"

was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now we are taking up amendments No. 3 & 4 of Shri Abdul Mannan. The amendments are in order and have

already been moved. Shri Lakshmi Kanta Dey, do you accept the amendments ?

**Shri Lakshmi Kanta Dey :** No. Sir. I don't accept the amendments.

The motions of Shri Abdul Mannan that—'The para (3)—"Whereas the Govt. of India has not given clear consideration on the issues as yet," be deleted;'

AND

'For the last para, the following be substituted—"This House strongly demands the Certificates to SC & ST applicants must be given as and when applied for and if withheld, adequate and convincing reasons must be furnished,"

were then put and lost.

The motion of Shri Lakshmi Kanta Dey that—

"WHEREAS the Government of West Bengal is of the view that (i) whenever a person belongs to a Caste/Tribe Scheduled in a State Migrates to another State where also his Caste/Tribe is Scheduled he should be considered a Scheduled Caste/Tribe person in the latter State ;

(ii) In case of migrants from erstwhile East Pakistan to India before the creation of Bangladesh the production of documents such as Camp Certificates by them should not be insisted upon in view of the peculiar situation that was prevalent at the time but some convincing proof will be necessary.;

WHEREAS the Government of India has not given clear consideration on the issues as yet ; and

WHEREAS there is pressing demands for declaration of S.C/S.T. status to the persons belonging to the above categories;

THIS HOUSE, therefore, is of the opinion that an all Party Delegation be sent to meet the Minister of Welfare, Government of India and Minister of Home Affairs, Government of India to press upon the Government of India the view points of the Government of West Bengal on the above two issues".

AS AMENDED, was then put and carried.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** কিছুক্ষণ আগে মাননীয় সদস্য ইউনুস সরকার মহাশয় এগ্রিকালচার মিনিস্টারের বিরুদ্ধে অভিযোগ করেছিলেন। স্পিকার মহাশয় বলেছিলেন যে এটা কেটে দেওয়া হবে। এটা কি কাটা হয়েছে?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি এটা বাদ দিয়েছি নোটিশ না দিয়ে অভিযোগ করেছিলেন বলে।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, এই মাত্র খবর পেলাম হাইকোর্ট অর্ডার দিয়েছেন অরুন দত্তের গাড়ি ছাড়াও সমস্ত সম্পত্তি ক্রোক করতে এবং আলিপুরের বাড়িটি ভেঙে ফেলার নির্দেশ দিয়েছেন। এই বাড়ি ভাঙার ব্যাপারে এখানে আমরা উদ্বেগ প্রকাশ করেছিলাম, দলমত নির্বিশেষে উদ্বেগ প্রকাশ করেছিলাম। অরুন দত্তকে এখনও ধরা যায়নি। তার বিরুদ্ধে হুলিয়া জারি করা হয়েছে। আজকে হাউসের শেষ দিন, সমস্ত অবস্থাটা কোনও জায়গায় আছে এটা আমরা জানতে চাই। হাইকোর্ট যে বাড়ি ভাঙার নির্দেশ দিয়েছেন, সমস্ত সম্পত্তি ক্রোক করতে বলেছেন সেটা কার্যকর করা হয়েছে কিনা বলুন। আজকে অধিবেশনের শেষ দিন, মাননীয় মন্ত্রী যারা আছেন এই ব্যাপারে আমাদের একটু হাইলাইট করুন। আমরা এই ব্যাপারে উদ্বিগ্ন, সমস্ত ব্যাপারটা কি অবস্থায় আছে এটা জানান। হাইকোর্টের নির্দেশ মানা হচ্ছে কিনা সেটা যে কোনও মন্ত্রী বলুন। এখানে প্রশান্তবাবু আছেন, প্রশান্তবাবু বলতে পারবেন, কারণ ওনার আমলেই এই বাড়িটি তৈরি হয়েছিল।

## DISCUSSION ON RESOLUTION UNDER-169

**Mr. Deputy Speaker :** Now Resolution under rule 169. I call upon Shri Prasanta Kumar Sur to move his resolution.

## BUSINESS GOVERNMENT RESOLUTION

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that—

"WHEREAS the law made by Parliament under Clause (1) of Article 252 of the Constitution of India (hereinafter referred to as the Constitution), namely, the Transplantation of Human Organs Act, 1994 (42 of 1994), provides for the regulation of removal storage and Transplantation of Human Organs for therapeutic purposes and for the prevention of commercial dealings in human organs and for matters connected therewith or incidental thereto ;

AND WHEREAS this House is of opinion that it is desirable that the matters as aforesaid should be regulated in the State of West Bengal by the law made by Parliament as aforesaid ;

NOW, THEREFORE, in pursuance of the provisions of clause (1) of article 252 of the Constitution, this House hereby resolves that the

law made by Parliament as aforesaid be adopted by the State of West Bengal."

[4-30 — 4-40 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশান্তবাবু যে প্রস্তাবটা, যে রেজুলিউশনটা এনেছেন, আমরা এর বিরোধিতা করছি না, উই প্রপোজ টু সাপোর্ট ইট। খালি আপনার কাছে সামান্য কয়েকটা প্রশ্ন—আপনি তো নিজেও জানেন, এই অ্যাসেম্বলি চলছে ৬ মাস ধরে, ৬ মাস অতিক্রম করে গেছে, তা শেষ দিনে এটা আনলেন কেন? এর উপরে আমাদের অনেক কথা বলার ছিল। এটা ঠিক আছে, সেন্ট্রালের আইন এখানে প্রয়োগ করতে চাইছেন—কোনও আপত্তি নেই। এখানে অ্যানোম্যালি যারা আন-অথোরাইজড ল্যাড ব্যাঙ্ক করছে, এইডস-এর ভাইরাস পাওয়া যাচ্ছে এইগুলোতে। এইগুলো একজ্যাক্টলি নট হিউম্যান অর্গান, বাট হিউম্যান ফ্লুইড। আপনি এটা জানেন। তার পরেও আমাদের এখানে যেটা নেই—চোখ। এন. আর. এস. বলছে, কর্নিয়া ব্যাঙ্ক বলছে, কর্নিয়া পাওয়া যাচ্ছে না। কিন্তু যারা ভলান্টারি দেবে? এই মুভমেন্টটা করছেন না কেন? এটা হলে তো বহু লোক চোখের দৃষ্টি ফেরত পেতে পারে। কিন্তু কর্নিয়া পাওয়া যাচ্ছে না, মিনিমাম যে কর্নিয়া ট্রান্সপ্লানটেশন, সেটাও সম্ভব হচ্ছে না। এই মুভমেন্টটা করছেন না কেন? এটা তো আপনি ছাড়া আর কেউ করতে পারবে না। এখানে তিনটে আই ব্যাঙ্ক আছে, এরা বলছে পাচ্ছে না। এক সময় তো আপনি অরুন দত্তকে সাপোর্ট করেছেন, এখন আমাদের সাপোর্ট দিন। যারা কানা, অন্ধ, তাদের একটু সাপোর্ট করুন। আমাদের আরও কিছু অ্যাডভান্স করেছেন। থ্যালাসেমিয়া—যা শুধু রক্ত দিয়ে বন্ধ করতে পারবেন না। অন্যান্য দেশে বোনম্যারো ক্যান বি ট্রান্সপ্লানটেড। আমাদের এখানে ক'টা কেস হচ্ছে বলুন? এটার ব্যাপারে উদ্যোগ তো আপনি নিচ্ছেন না? আদার দ্যান কিডনি, আরও কিছু হিউম্যান পার্টস আছে, সেইগুলো ট্রান্সপ্ল্যান্টেশন করা চলে। এটা তো আপনাকেই করতে হবে। আজকে কসমেটিক ইউস, থেরাপিউটিক ইউসের কিছু ট্রান্সপ্ল্যানটেশন দরকার। আপনি তো নিজেও জানেন। এতদিন স্বাস্থ্য দপ্তর চালাচ্ছেন, এইগুলো নিয়ে তো আন্দোলন করবেন। আপনার রেজলিউশনকে সাপোর্ট করেও আপনার কাছে আবেদন রাখছি, যে মুভমেন্টটা নিয়েছেন, সেই মুভমেন্টটা এনকারেজ করবেন। এই রবীনবাবুদের মতো উৎসাহী লোক যারা, তাদের কারবার বন্ধ করে দিন। একটা আন্দোলন হোক। আমি যেটা বলছি, আপনার নেতৃত্বে একটা আন্দোলন হোক। থ্যালাসেমিয়ায় ব্লাড পাচ্ছে না। কতগুলো সোসাইটি আছে, সেইগুলো একত্র করে কোনগুলোতে ব্লাড ট্রান্সফিউশন দরকার, সেইগুলো দেখবেন এবং যে উদ্দেশ্যে আইনটা এনেছেন, সেটা যাতে সফল হয় দেখবেন। কোনও ল্যাকাডেইসিক্যাল অ্যাটিচ্যুড যেন না দেখা যায়।

আপনি আরও একটু কঠোর হন। কারণ সাধারণ মানুষকে ভুলিয়ে ভালিয়ে নিয়ে যাবে আর অর্গান ট্রান্সপ্ল্যান্টেশন করবে, এটার জন্য একটু কঠোর হতে হবে আপনাকে। ওরা এফিডেভিট করেছে বলে আজকে একটা কোশ্চেনের উত্তর বললেন। আপনি দেখবেন, হোয়েদার ইট হ্যাজ বিন বট, হোয়েদার ইট হ্যাজ বিন ইনফ্লুয়েন্সড। যারা এতে যুক্ত আছে এই মানুষগুলো সহজ নয়। এতে আপনার দলের লোক, সি. পি. এম.-এর লোকও ইনভলভ্

আছে। সুতরাং আমি আশা করব যে আপনি এই দিকে নিরপেক্ষ থাকবেন। এই দিকে আপনি দৃষ্টি দিলে আমরা খুশি হব। মানুষকে নিয়ে মুভমেন্ট না করলে সাকসেসফুল হবে না। এখানে ভিগোরাস আন্দোলন আমরা চাইছি। প্রশান্তবাবু, আপনি এই যে রেজোলিউশন এনেছেন উই সাপোর্ট ইট। এছাড়া এর বাইরে আপনি একটা আন্দোলন করুন। কারণ কতকগুলো কিওরঅ্যাবল ডিফেক্টস বাই ডোনার আছে, বাই ট্রান্সপ্ল্যান্টেশন যেগুলো হচ্ছে এগুলো কিওরঅ্যাবল করা যায়। আমরা তো কাগজে পড়লাম হার্ট বার করেছে। বায়োলজিক্যাল হার্ট, এটা বিশ্বে বিস্ময় আনবে। ইন্ডিয়ান ডক্টররা এটা বার করেছেন, আই অ্যাম প্রাউড। আমরা আপনাকে অভিনন্দন জানাব, এদের আপনি সম্বর্ধনা জানাবেন। আজকে আমাদের এখানে কৃতি সন্তানের অভাব নেই। আপনাদের আমলে এটা কিছুটা ভোঁতা হয়ে গেছে। এখানে বিনয়বাবুর মতো বর্ষীয়ান নেতা আছেন, আপনার মতো উদ্যোগী মানুষ আছেন, আমরা আশা করব যে আপনি এই আন্দোলন চালিত করবেন। আপনার দলের যারা বিপথে চালিত হচ্ছে তাদের ব্যাপারে আপনি উদ্যোগ নেবেন। আমরা চাইছি, আপনি এটা করবেন। আমরা এটা সাপোর্ট করতে চাইছি। অ্যাট দি সেম টাইম আপনার যে মেশিনারি আছে টু কালেক্ট ইনফর্মেশন—আপনি আজকে যে উত্তর দিলেন তাতে দেখলাম যে এরা খবরের কাগজের সংবাদে আপনার নজরে আনেননি। আমরা যখন দায়িত্বে ছিলাম তখন খবরের কাগজের রেলিভ্যান্ট পোর্শান রেলিভ্যান্ট ডিপার্টমেন্টের মিনিস্টারকে পাঠিয়ে দেওয়া হত। আপনি তো এটা জানেন যে আপনার কাছে যদি এই ইনফর্মেশন থাকত তাহলে হাহুতাশ করবার দরকার হত না। ইউ উইল ভেরিফাই ইট যে অন্য যে দপ্তরগুলো আছে, হেলথ, আদার দ্যান কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ, এখানে হেলথ ডিপার্টমেন্টে পার্সোনেল সবচেয়ে বেশি। আপনার ভলান্টারি হেলথ ওয়ার্কাস আছে, আই. সি. ডি. এস. আছে, এদের মাধ্যমে—যেখানে আপনার বহু লোক আছে—'হেলথ'-এর প্রচারের ব্যাপারে, অ্যাপার্ট ফ্রম ইনফর্মেশন মেশিনারি, মেশিনারির অভাব আপনার হবে না। আপনি এটা করবেন। আমরা লক্ষ্য করি যে আজকে চিকিৎসার জন্য আমাদের ম্যাড্রাসে যেতে হচ্ছে। আপনি এটা দেখবেন। আর সম্প্রতি দেখলাম যে, হাসপাতালগুলোতে কিছু কিছু যন্ত্রপাতি আসে, সেগুলো আটকে আছে। এটি এখানে যদিও প্রাসঙ্গিক নয়, তবুও আপনার নজরে আনছি যে, এগুলো যদি ব্যবহৃত হত তাহলে পেসেন্টদের কাজে লাগতে পারত। এছাড়া যারা দূর থেকে আসে, তাদের জন্য হসপিট্যালগুলো যে অ্যাডভাইস করে, তারা এস. এস. কে. এম. হাসপাতালে আসে। এগারো বছরের ছেলে আজকে হাইপারথাইসিস অব দি লাংয়ে ভুগছে—আজকে দেখা যায় না, আমি ৪০ বছর ডাক্তারি করেছি—এগুলো একটু দরদ দিয়ে দেখবেন। কারণ আজকে লাং কেটে বাদ দিতে হচ্ছে আপনাদের কার্যকালে। এই দপ্তরে অ্যাপার্ট ফ্রম অ্যালোকেশন, এত ভাল ভাল ইন্টেলিজেন্স আছে, এত ভাল ভাল অ্যাক্সেলেন্স আছে, বিভিন্ন দপ্তরে যারা আছেন তাদের আপনি কাজে লাগান। আজকে আমাদের সাফারিং সেগমেন্ট অব দি পিপল যারা এই সাহায্য পেলে অর্গান ট্রান্সপ্ল্যান্টেশন হলে, বোন ম্যারো ট্রান্সপ্ল্যান্টেশন হলে, সাহায্য পেলে, বিশেষ করে কানাগুলোর ঐ সুযোগ আছে। আপনি এই আন্দোলন গড়ে তুলুন। আপনাকে কালকে বলেছি যে কোনও কর্নিয়া নেই। আপনি এর জন্য উদ্যোগ নিন। আপনার এই প্রস্তাবকে আমরা সমর্থন করছি। কর্নিয়ার অভাবে আজকে হসপিট্যালগুলোতে ট্রান্সপ্ল্যান্টেশন হচ্ছে না। দি ব্যাঙ্ক হ্যাজ গট ড্রায়েড। আজকে 'ভোরুকা' না কি একটা ব্লাড ব্যাঙ্ক আছে,

সেখানে কি সাংঘাতিক অবস্থা। আপনি দেখুন ব্লাড নিয়ে যাতে কেউ ব্যবসা না করতে পারে। আপনার এই প্রস্তাবকে আমি সাপোর্ট করছি। আপনারা নিশ্চয়ই হিউম্যান লাইফ নিতে চাইবেন না, বোমা মেরে নেবেন, কিন্তু ব্যারামের জন্য নেবেন না। লেট দি সাফারিং পিপল্ হ্যাভ সাম কনসোলেশন। আপনার প্রস্তাবকে সমর্থন করছি। ধন্যবাদ।

[4-40 — 4-50 p.m.]

**ডাঃ তরুণ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় যে রেজলিউশন এখানে পেশ করেছেন পার্লামেন্টে সেটা আগেই পাস হয়ে গেছে, আমরা তার বিরোধিতা করছি না, আমি তাকে সমর্থন করছি কিন্তু কয়েকটি কথা সেই সঙ্গে বলার দরকার বলে মনে করি। আজকে সারা পৃথিবীতে চিকিৎসা বিজ্ঞানে উন্নতি হয়েছে। মানুষের রোগের ডায়গোনেসিস যেমন হচ্ছে তেমনি তার চিকিৎসাব বিভিন্ন সুযোগ বিভিন্নভাবে চিকিৎসা বিজ্ঞানীরা উদ্ভাবন করেছেন। সুতরাং আগে যেটা মানুষ ভাবতে পারত না এখন সেটা সম্ভব হয়েছে। আগে হার্টের অসুখ করলে সেটা যে পাল্টানো যায়, হার্টের যে ট্রান্সপ্ল্যান্টেশন করা যায় সেটা ভাবা যেত না, এখন সম্ভব হচ্ছে। তারপরে জয়নাল সাহেব যে বললেন থ্যালাসেমিয়া রোগের কথা, এই ব্যাপারে মাননীয় প্রশান্তবাবু জানেন যে থ্যালাসেমিয়া রোগ নিয়ে আজকে পশ্চিমবাংলায় একটা আন্দোলন শুরু হয়ে গেছে রোগীদের মধ্যে একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে। কতগুলো ব্লাডব্যাঙ্ক কলকাতা শহরে বেসরকারি ভাবে ব্যবসা চালিয়ে যাচ্ছে। আজকে এই থ্যালাসেমিয়া রোগীকে কেন্দ্র করে রোগীকে সামনে রেখে তার রোগ সারানোকে উপেক্ষা করে ব্যবসাকেই প্রাধান্য দিয়ে থাকেন। অথচ এখানে যদি বোনম্যারো ট্রান্সপ্ল্যান্টেশন করার ব্যবস্থা করা যায় তাহলে অনেক উপকার হয়। বম্বেতে এটা শুরু হয়েছে, অনেক স্টেটেই শুরু হয়েছে। বিশেষ করে দিল্লির থেকে বম্বেতেই বেশি হচ্ছে। তারপরে কিডনি ট্রান্সপ্ল্যান্টেশনের ক্ষেত্রে আমরা সাফল্যের সঙ্গে এগিয়ে চলেছি। কর্ণিয়া ইনপ্ল্যান্টেশনের ক্ষেত্রেও আমরা সাফল্য করতে পেরেছি তবে এর কর্ণিয়া ব্যাঙ্কের দরকার। সেটা আমাদের এখানে আছে কিন্তু কর্ণিয়া পাওয়া যাচ্ছে না। আজকে এই আইনটা বলবৎ করতে চলেছেন ভাল কথা কিন্তু সেই সাফল্য যাতে পশ্চিমবঙ্গের মানুষ উপলব্ধি করতে পারে সেটা দেখবেন। আপনি জানেন যে এর আগে বাজেট বক্তৃতার সময়ে বিরোধী দলের পক্ষ থেকে বলুন বা সরকারি দলের পক্ষ থেকে বলুন সকলেই সুযোগ পেলেই উল্লেখপর্বের মাধ্যমে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চেয়েছে স্বাস্থ্য দপ্তর সম্পর্কে। স্বাস্থ্য ব্যবস্থাকে যাতে আরও উন্নত করা যায় এবং তারজন্য কি কি ব্যবস্থা নেওয়া যায় তারজন্য সব দল থেকে বলা হয়েছিল। মহামান্য স্পিকারের দৌলতে কমিটিতে সুপার স্পেশালিস্টদের সঙ্গে কথা বলেছিলাম। ওই কথার মাধ্যমে জানলাম যে এস. এস. কে. এম. হাসপাতালে নিওরো সার্জারি করাতে গেলে একটা রোগীর কস্টিং পড়বে ৩৮ হাজার টাকা। সেখানে রোগীকে কিন্তু অত খরচ করতে হচ্ছে না, তাকে মাত্র ৫ হাজার টাকা খরচ করতে হচ্ছে। কিন্তু অদ্ভুত ব্যাপার যে, রোগী তবুও হাসপাতালে না এসে প্রাইভেট নাসিং হোমের দ্বারস্থ হচ্ছেন। প্রাইভেট নার্সিংহোমে গিয়ে একটা রোগীকে ৩৮ হাজার টাকা খরচ করতে হচ্ছে, তাতে রাজি আছে কিন্তু তবুও হাসপাতালে বিনা পয়সায় চিকিৎসার উপরে ভরসা পাচ্ছেন না। আজকে সেখানেই আমাদের আন্দোলন তৈরি করতে

হবে। আজকে হাসপাতাল সুন্দরভাবে ভাবে গড়ে তোলার সঙ্গে সঙ্গে সচেতনতা বাড়াতে হবে। মানুষের মধ্যে অ্যাওয়ারনেস তৈরি করতে হবে। এই জিনিসগুলো না করলে শুধু আইন করে আপনি সাফল্য আগামী দিনে দেখাতে পারবেন না।

আপনি জানেন যে, আজকে এই আইন পার্লামেন্টে পাস হয়েছে, পরে এখানে এসেছে। এই অর্গানের পাচার একটা ব্যবসা হয়ে গেছে। সান্ডে কাগজে এ বিষয়ে একটা আর্টিকেল বেরিয়েছে। তামিলাড়ুতে ৩ হাজার গরিব শ্রেণীর মানুষের কিডনি নিয়ে তাদের ৫ হাজার, কি ১০ হাজার টাকা করে দিয়ে ছেড়ে দেওয়া হয়েছে। সেই কিডনি বিদেশে ৫/৬ লক্ষ টাকায় বিক্রি হচ্ছে এবং এর সঙ্গে ডাক্তার যুক্ত আছে। আমি মনে করি, এর সঙ্গে যেসব ডাক্তার যুক্ত আছেন তাদের পানিসমেন্ট হওয়া দরকার। যদিও ৬ থেকে ৭ বছরের সাজা এবং ১০, থেকে ২০ হাজার পর্যন্ত জরিমানার কথা এতে বলা হয়েছে। কিন্তু এটা করলেই শেষ হয়ে যাবে না। আমাদের ভাবতে হবে আইনের পাশাপাশি সাধারণ মানুষকে যাতে জাগ্রত করা যায়। পাশাপাশি পশ্চিমবঙ্গের মানুষকে যে সুযোগ-সুবিধা দেওয়া দরকার তা যদি দিতে না পারেন তাহলে পশ্চিমবাংলার মানুষ বাইরে যাবে—মাদ্রাজে যাবে, ভেলোরে যাবে। এটা বন্ধ করতে যদি হয় তাহলে সংশ্লিষট বিভাগকে এ বিষয়ে আরও এগিয়ে আসতে হবে। এখানকার মানুষ যাতে অ্যাডভান্স মেডিক্যাল সাইন্সের সুযোগ পেতে পারে তার চেষ্টা করতে হবে। তা না হলে আইন আইন-কে থেকে যাবে, অর্গানের ব্যবসা যারা করছে তাদের ঠেকানো যাবে না। আপনি আজকে নিজেই বলেছেন—দপ্তরগুলো স্ব-রাষ্ট্র দপ্তরের সঙ্গে বৈঠক করে না। আপনি দুটো ঘটনার কথা উল্লেখ করেছিলেন। তার মধ্যে দিনাজপুরের কথা বলেছিলেন। শুধু মাত্র এই দুটো ক্ষেত্রেই ঘটনা সীমাবদ্ধ নেই। তামিলনাড়ুর ১ হাজার লেবারের একটা ঘটনা ঘটেছিল। আবার অনেক ঘটনা হয়ত পশ্চিমবাংলার খবরের কাগজে অনেক সময় আসে না। আইনের পাশাপাশি অন্যান্য ব্যবস্থাও নিতে হবে। তা না হলে শুধু আইন করে এটা ঠেকানো যাবে না। তাই আমি এই রেজুলেশনের সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি খুব আনন্দিত যে আমাদের বিরোধী দলের নেতা শ্রদ্ধেয় ডাঃ জয়নাল আবেদিন সাহেব এবং আমাদের চিকিৎসক বন্ধু ডাঃ তরুণ অধিকারি যে বক্তব্য রেখেছেন তা শুনে সত্যিই আমি উপকৃত হলাম। ডাঃ আবেদিন সাহেব অভিজ্ঞ ডাক্তার এবং তিনি যদি প্রচারের দায়িত্ব গ্রহণ করেন আমি তাকে অনুসরণ করব। মাননীয় তরুণবাবু সুন্দরভাবে বলেছেন চিকিৎকরা যদি দুর্নীতিগ্রস্ত হয়ে থাকেন তাহলে চিকিৎসকদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে, আইনে সেই ব্যবস্থা আছে। কিন্তু দুঃখের বিষয় আমরা অনেক সময় দেখি, চিকিৎসার নামে কোনও ক্রুটি-বিচ্যুতি হলে—হয়ত ক্রুটিটা ডাক্তারের বা প্রশাসনের, যারই হোক না কেন তখন আমাদের যেটুকু চিকিৎসা ব্যবস্থা আছে তার উপর আক্রমণ হয়। আক্রমণ হয় ডাক্তারের উপর, প্রশাসনের উপর ভাংচুর হয়—এক শ্রেণীর লোকেরা এই কাজ করে। সুতরাং চিকিৎসার উন্নতি সাধনের জন্য আমাদের সকলকে এক হওয়া দরকার, ডাঃ আবেদিন সাহেব ঠিকই বলেছেন, আমাদের পশ্চিমবঙ্গ প্রথম স্থানে ছিল কিন্তু ধীরে ধীরে নেমে যাচ্ছে। আমাদের, আজকে এটা আত্ম-বিশ্লেষণ করতে হবে।

[4-50 — 5-00 p.m.]

কেন চিকিৎসকরা আজকে সময়মতো হাসপাতালে না গিয়ে নার্সিংহোমে বসে থাকে, এটাত জিজ্ঞাসা করতে হবে? আর একটা কথা বললেন, আজকে বিভিন্ন প্রাইভেট হাসপাতালের ব্যাপারে, আপনারা অনুসন্ধান করে দেখবেন, ৪/৫ দিন থেকে যখন এক লক্ষ, দেড় লক্ষ টাকা ব্যয় হয়ে যায় চিকিৎসা হয় না, তখন তারা আমাদের কাছেই আসে ; আমাদের কাছে এসে বিনা পয়সায় চিকিৎসা নিয়ে যান। আপনারা যদি চান, আমি এর হিসাব দিতে পারি। আমাদের কোঠারি মেডিক্যাল কলেজ, ক্যালকাটা হসপিটাল, পিয়ারলেস হসপিটাল এদের তথ্য আমি দিতে পারি। আপনারা যেটা বলছেন বেসরকারি হসপিটাল নিয়ে, বেসরকারি হসপিটাল আছে, কিন্তু সব শয্যা সংখ্যা তাদের ধরলে দেখা যাবে, পশ্চিমবাংলায় বেসরকারি হসপিটালের শয্যা সংখ্যার চেয়ে সরকারি হাসপাতালের শয্যা সংখ্যা অনেক অনেক বেশি। আপনারা মহারাষ্ট্রে যান, অন্যান্য রাজ্যে যান সেখানে দেখতে পাবেন, বেসরকারি হসপিটাল বেশি, সরকারি হসপিটাল-এর সংখ্যা কম, তাদের শয্যা সংখ্যাও কম। আমরা এখানে সরকারি ব্যবস্থায় ৯০ শতাংশ শয্যার ব্যবস্থা করেছি, কিন্তু এই ব্যবস্থার আরও উন্নতি সাধনা দরকার তার জন্য আপনাদের সহযোগিতাও দরকার যাতে চিকিৎসা করতে কোনও অসুবিধা না হয়। সেইজন্য আমি বলছি, যেহেতু আপনারা এই প্রস্তাব গ্রহণ করেছেন, থ্যালাসেমিয়ার চিকিৎসার কথা বলেছেন, চক্ষুর চিকিৎসার ব্যাপারে বলেছেন, আপনারা যখন বললেন, জয়নাল সাহেব যদি উদ্যোগ নেন তাহলে আমি তাকে অনুসরণ করব। পশ্চিমবঙ্গে আমাদের কর্ণিয়া প্রয়োজন, অনেকে প্রস্তাব নিয়ে এসেছে, আপনারা জানেন গণ দর্পণ বলে একটি সংস্থা আছে, তারা এই ধরনের প্রচার করে, আমি তাদের অনুষ্ঠানে বহু জায়গায় গিয়েছি। বিড়লা তারা বলেছে বিড়লা হার্ট আমরা হার্ট ট্রান্সপ্ল্যানটেশন করতে চাই, আমাদেরকে সুযোগ করে দিন। আমরা তো দেখছে কিডনি নিয়ে বিভিন্ন জায়গায় যেভাবে ব্যবসা চলছে। আমাদের এখানের থেকে হয়ত তারা চাকরির জন্য গিয়েছিল, জোর করে তাদের কিডনি নিয়ে নিয়েছে আমাদের এখানে এখনও এটা জানা। আপনারা এইটা সমর্থন করেছেন, তার জন্য আপনাদেরকে ধন্যবাদ জানাচ্ছি, এই বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Prasanta Kumar Sur that "Whereas the law made by Parliament under clause (1) of article 252 of the Constitution of India (hereinafter referred to as the Constitution), namely, the Transplantation of Human Organs Act, 1994 (42 of 1994), provides for the regulation of removal storage and Transplantation of Human Organs for therapeutic purposes and for the prevention of commercial dealings in human organs and for matters connected therewith or incidental thereto ;

AND WHEREAS this House is of opinion that it is desirable that the matters as aforesaid should be regulated in the State of West Bengal by the law made by Parliament as aforesaid ;

NOW, THEREFORE, in pursuance of the provisions of clause (1 of article 252 of the Constitution, this House hereby resolves that the law made by Parliament as aforesaid be adopted by the State of Wes Bengal." was then put and agreed to.

## LEGISLATION

### The West Bengal State Council of Technical Education Bill, 1995

**Shri Bansa Gopal Choudhury :** Sir, I beg to introduce the Wes Bengal State Council of Technical Education Bill, 1995.

(Secretary then read the title of the Bill)

**Mr. Deputy Speaker :** There is an amendment by Shri Saugata Roy to this Bill. The amendment is in order. Shri Roy may now move his amendment.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 15th September 1995.

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 15th September, 1995, was then put and lost.

**Shri Bansa Gopal Chowdhury :** Sir, I beg to move that the West Bengal State Council of Technical Education Bill, 1995, be taken into consideration.

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল স্টেট কাউন্সিল অফ টেকনিক্যাল এডুকেশন বিল, ১৯৯৫, যা নিয়ে এসেছেন তার উপরে আমি দু-চারটি কথা বলছি। এই বিলের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্য বলেছেন এই বিলটা নিয়ে আসার কারণ হল, আমাদের রাজ্যে ডঃ শঙ্কর সেনের সভাপতিত্বে একটা কমিটি করা হয়েছিল। আমাদের রাজ্যে ২৯টি পলিটেকনিক আছে, তার মধ্যে ২৭টি সরকার পরিচালিত এবং ২টি রামকৃষ্ণ মিশন পরিচালিত। এদের কিভাবে পরিচালন করলে ভাল হয় সেই জন্যই এই বিল আনা হয়েছে। স্টেট কাউন্সিল অফ ইঞ্জিনিয়ারিং এডুকেশন এবং পলিটেকনিক ডিপ্লোমার স্ট্যাটিউটারি পাওয়ার দেওয়া উচিত। এর আগে একটা স্টেট কাউন্সিল ছিল ; থার্ড আগস্ট, ১৯৪৯ একটা প্রভিন্সিয়াল কাউন্সিল অফ ইঞ্জিনিয়ারিং এডুকেশন তৈরি হয়েছিল। সেই কমিটি রিপিল করে, তাকে পুরোপুরি আইনগত ক্ষমতা দিয়ে একটা নতুন কাউন্সিল তৈরি হল। রাজ্যের শিক্ষার ক্ষেত্রে এটাই যে নতুন কাউন্সিল তৈরি হল না তা নয়। বামফ্রন্ট সরকার যে কোনও কারণেই একটা কাউন্সিল তৈরি করা দরকার মনে করে। এর আগে ওয়েস্টবেঙ্গল কাউন্সিল ফর হায়ার এডুকেশন করেছেন। যে কাউন্সিলগুলো করা হচ্ছে,

এর বেসিক একটা ডিফেক্ট আমরা দেখছি, মন্ত্রী কাউন্সিলের চেয়ারম্যান হবেন। বংশগোপালবাবু একজন তরুণ মন্ত্রী তার ব্যাপারে আমার বলার কিছু নেই। মন্ত্রী ইন্ডিপেন্ডেন্ট অপিনিয়ন দিতে পারবে না, তাহলে তার চেয়ারম্যান হওয়া উচিত নয়। আমরা অ্যামেন্ডমেন্ট দিইনি, কিন্তু মন্ত্রীকে বাদ দেওয়ার কথা বললে ভাল দেখায় না। উনি স্টেট কাউন্সিলের চেয়ারম্যান না হয়ে, অন্য কোনওর চেয়ারম্যান হতে পারতেন। আমি বিলটার ব্যাপারে কয়েকটি প্রস্তাব দিচ্ছি। ভাইস চেয়ারম্যান অ্যাপোয়েন্ট হবেন—এর আগে হায়ার এডুকেশনে ভারতী রায়কে করা হয়েছে—তার একজন সেক্রেটারি থাকবেন। কাউন্সিলের যে এক্সিকিউটিভ বডি থাকবে, তারাই মিটিং করবে এবং মন্ত্রী হয়ত বছরে একবার স্টেট কাউন্সিলে মিট করবে। এই প্রসিডিওরে সুবিধা হবে বলে আমি মনে করছি না। এখানেই বেশ কিছুদিন আগে আমরা পাস করেছি হায়ার এডুকেশন বিল এবং কলেজ সার্ভিস কমিশন বিল। কিন্তু এখনও পর্যন্ত তাদের একটা ঘর হয়নি, এখন তারা ফাংশন শুরু করেনি। স্টেট কাউন্সিলের একটা স্ট্রাকচার আছে, আগে সেখানে দেওয়া হত বছরে ২০ লক্ষ টাকা। এখন এটা এক্সপ্যান্ডেড হয়ে ৬৫ লক্ষ এবং ৫ লক্ষ, মোট ৭০ লক্ষ টাকা দেবে। এটা টাকার হিসাবে যথেষ্ট। কিন্তু এটাকে সেটআপ করতে গেলে অনেক বেশি টাকা লেগে যাবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, কি করলেই কাউন্সিলটাকে আরও বেশি এফেক্টিভ করা যায় সেটা চিন্তা করার জন্য। ভোকেশনাল এডুকেশন এবং টেকনিক্যাল এডুকেশনে আমরা বেশি দূর এগতে পারিনি। ভোকেশনাল এডুকেশনে ইন্সটিটিউশনের সংখ্যা এবং পলিটেকনিকে ইন্সটিটিউশনের সংখ্যা, আমাদের এখানে ভারতবর্ষের যে কোনও রাজ্যের তুলনায় কম। তার ফলে আমাদের যে ট্রেন্ড ম্যান পাওয়ার দরকার, ইন্ডাস্ট্রিয়ালাইজেশন করার ক্ষেত্রে সেই ম্যান পাওয়ারের অভাব আছে। ইঞ্জিনিয়ারিং কলেজ, পলিটেকনিক এবং আই. টি. আই. ও ভোকেশনাল ইন্সটিটিউশন আমাদের এখানে প্রায় নেই বললেই চলে। মাত্র কয়েক বছর হল পশ্চিমবঙ্গ সরকার এটাকে গুরুত্ব দিচ্ছে। ওয়ার্ল্ড ব্যাঙ্কের যে টেকনিক্যাল এডুকেশন প্রোগ্রাম আছে তার থেকে টাকাও পাচ্ছেন এবং আজকে যে কাউন্সিল তৈরি হয়েছে সেখানেও ওয়ার্ল্ড ব্যাঙ্কের কিছু টাকা লাগানো হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করব, আমাদের কোনও অ্যাসেসমেন্ট এখনও পর্যন্ত নেই। পলিটেকনিকে যে কোর্সগুলো আছে, সেই কোর্সগুলো আপ টু ডেট কিনা, এগুলো মডার্ন কিনা, সেগুলো ভেবে দেখতে অনুরোধ করব। সান রাইজ ইন্ডাস্ট্রির ক্ষেত্রে এগুলো স্যুটেবেল কিনা সেগুলো ভেবে দেখতে অনুরোধ করব। আজকে পশ্চিমবাংলায় যে কম্পিউটার শিল্পের ভবিষ্যৎ আছে, তাতে প্রত্যেকটি পলিটেকনিকে কম্পিউটারের উপর কোর্স থাকার দরকার। বর্তমানে দু-একটা পলিটেকনিকে এই কোর্সগুলো খুলেছে। কিন্তু আজকে পশ্চিমবাংলার সমস্ত পলিটেকনিকে ইলেক্ট্রনিকসের উপর জোর দেওয়ার দরকার আছে।

[5-00 — 5-10 p.m.]

আর কিছু না হোক টি. ভি. এবং রেডিওর যে মূল ফাংশন এবং তার ম্যানুফ্যাকচারিং-এর পুরো নলেজ যাতে পেতে পারে তার কোর্স থাকা দরকার। আমাদের রাজ্যে সেই কোর্স নেই। মহারাষ্ট্রে গেলে দেখবেন বহু প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ রয়েছে, পলিটেক্নিক কলেজ রয়েছে, যেটা একটা স্পেসিফিক ইণ্ডাস্ট্রির সঙ্গে যুক্ত। যেমন ধরুন বাজাজ অটো কারখানা

আছে তার সঙ্গে দুটো প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ তৈরি হয়েছে যাতে করে অটোমোবাইল ইণ্ডাস্ট্রির উপর বেশি করে কাজ হয়। হিন্দমোটর অটো মোবাইল ইণ্ডাস্ট্রির সঙ্গে আমরা একটা পলিটেকনিক কলেজকে যুক্ত করতে পারলাম না, পুরো সিস্টেমটাই ফেলিয়োর। হলদিয়া পেট্রোকেমিকেলস্ কমপ্লেক্স যদি করেন তাহলে কেমিকেল ইঞ্জিনিয়ারিং-এর জন্য একটা কোর্স করা দরকার। হলদিয়া পেট্রোকেমিকেলস্ এটা একটা সানরাইজ ইণ্ডাস্ট্রি, নতুন ধরনের ইণ্ডাস্ট্রি। আমাদের রাজ্যে যে পেট্রোকেমিকেলসগুলি আছে তার কোথাও ফুড-প্রসেসিং টেক্নোলজির উপর কোনও কোর্স আমাদের রাজ্যে এখনও পর্যন্ত কোথাও চালু হয়নি। এটা অবিলম্বে চালু করা দরকার। কারণ ফুড প্রসেসিং একটা নতুন ইণ্ডাস্ট্রি। আমাদের একটা জুট ইণ্ডাস্ট্রি সহ জুট টেকনোলজি ইন্সটিটিউট আছে, আর তার থেকে ছেলেরা পাশ করে চাকরি পায়। কিন্তু জুট টেকনোলজির উপর পলিটেকনিক খোলার কোন উদ্যোগ আমাদের নেওয়া হয়েছে? দু-একটি মহিলা পলিটেকনিক হয়েছে, কলিকাতায় আর একটি কলকাতার বাইরেও মহিলা পলিটেকনিক চালু করা হয়েছে। যেমন ধরুন ওয়াচ্ ইণ্ডাস্ট্রি এইচ. এম. টি.-তে গেলে দেখবেন, দিল্লিতে ইলেকট্রনিক্স ইণ্ডাস্ট্রিতে গেলে দেখবেন অল্প বয়সী মেয়েরা সেখানে কাজ করছে। পলিটেকনিক হচ্ছে ইঞ্জিনিয়ারিং আর আই. টি. আই-এর ঠিক মাঝখানে। ইঞ্জিনিয়ারিং হচ্ছে উচ্চ মাধ্যমিকের পরে ৪ বছরের ডিগ্রি কোর্স আর পলিটেকনিক হচ্ছে মাধ্যমিকের পরে ৩ বছরের কোর্স। ফলে আমাদের পলিটেকনিকগুলির ছাত্রদের কোর্সটাকে মাঝে মাঝে রিভাইজ করা দরকার। একটা মূল ফাংশনিং টেস্ট কাউন্সিল আছে, যারা এই পলিটেকনিকের কোর্স ঠিক করে এবং তার যে পরীক্ষা সেগুলি কন্ডাক্ট করে এবং কোশ্চেন সেট করে। তাই এই কাউন্সিলের ফাংশনিং তাতে আরও যথেষ্ট পরিমাণে বাঁধুনির দরকার আছে। তাকে আপ-গ্রেডেশন বা আপ-টু-ডেট করা হয়নি। আমি এ ব্যাপারে একটা অলটারনেটিভ সাজেশান দিচ্ছি, প্রথমে বলি অ্যাক্ট অ্যামেণ্ডমেন্ট করতে। এতে রাজ্য সরকারের অফিসার মেম্বার আছে, তার পরেও দুই জনকে রাজ্য সরকার নিয়োগ করবেন। রাজ্য সরকারের এত বেশি প্রতিনিধি যদি থাকে তাহলে আলাদা করে কাউন্সিল করার দরকার হয় না। আমি আশা করি এটা মন্ত্রী মহাশয় মেনে নেবেন। পলিটেকনিক ছাত্রদের মধ্যে দুই জনকে এই কমিটিতে নেওয়া উচিত। সেটা ভোট দিয়েই হোক বা মনোনয়ন করেই হোক। কাউন্সিল হয়েছে এর ফেডারেশনের মধ্যে একটা জিনিস কোথাও লেখা নেই কি কি করবে। তার মধ্যে আমি আশা করেছিলাম One of the functions of the State Council will be to build up linkages between the industry and the poly techniques and taking help of industry for training and placement of the boys.

আমরা যদি আগে থেকে কারখানাগুলির সঙ্গে যোগাযোগ করে ট্রেনিং অ্যাণ্ড প্লেসমেন্টের ব্যবস্থা করতে না পারি তাহলে কিন্তু বেকার ছেলেদের যে সমস্যা সেই সমস্যাই থেকে যাবে। এখানে একজন বিধায়ক বললেন যে কন্টাই পলিটেকনিক এখনও কোন ট্রেড নির্দিষ্ট হল না। সেখানে যেসব ছাত্র পড়াশুনা করছে তাদের ভবিষ্যত কি হবে জানি না। এটা মন্ত্রী মহাশয় আশা করি বলবেন। আমরা চাই, ইণ্ডাস্ট্রির সাথে আরও বেশি ক্লাস ইন্টারফেস হোক, ইণ্ডাস্ট্রিগুলি বলুক। তা ছাড়া তারাও কিছু কিছু পলিটেকনিক তৈরি করুন। গভর্নমেন্ট ২৭টা চালাচ্ছে which is a burden on the state exchequer. কিন্তু প্রাইভেট সেক্টার ট্রেণ্ড পারসোনেলের জন্য কিছুটা খরচ করুক। আমার ধারণা, এ ব্যাপারে আপনারা যদি লিব্যারাল

হল তাহলে বড় বড় ইণ্ডাস্ট্রিগুলি এগিয়ে আসবেন। এখানে আর যে সব বিষয় আছে—কাউন্সিল করতে গেলে সেখানে যে যে পাওয়ার দেওয়া হবে তা বিস্তারিতভাবে দেওয়া আছে, তার স্টাটাস কি হবে, তার বাজেট, অডিট ইত্যাদি ব্যাপার, কাউন্সিল সুপারসেশান করলে তার রেজাল্ট কি হবে ইত্যাদি নানান টেকনিক্যাল পয়েন্টস আছে সেটা যে কোনও বিলেই থাকে। আমি বলব, স্টেট কাউন্সিলকে একটা মাথাভারী বডি না করে একটা এফেকটিভ বডি করুন যাতে রেগুলার চেক অন দি পলিটেকনিক থাকবে। আর এখন তো কমন ক্যাডার হয়ে গিয়েছে, একটা পলিটেকনিক থেকে আর একটা পলিটেকনিকে যাচ্ছে, ট্রান্সফার নিচ্ছে। এটা হয়ে গেলে মন্ত্রী মহাশয় বিষয়টি আরও বিস্তারিত করবেন। পরিশেষে বলব, এ ব্যাপারে ইন্সটিটিউট অব ইঞ্জিনিয়ার্স ইত্যাদিদের অপিনিয়ান নিয়ে বিলটা আনলে একটা কমপ্রিহেনসিভ বিল হত। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবেশ দাশ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে টেকনিক্যাল এডুকেশন নিয়ে যে বিশাল কাজকর্ম হচ্ছে তারই ফসল হচ্ছে এই বিল। এখানে কংগ্রেসের স্বভাবই হচ্ছে যে যা কিছু ভাল কাজ এখানে হোক না কেন, তা যত সামান্যই হোক না কেন তার বিরোধিতা করা। সেইভাবেই সৌগতবাবু এই বিলের সমালোচনা করলেন। তিনি বললেন, এ ব্যাপারে পাবলিক ওপিনিয়ান নেওয়া হোক, তারপর ভাবা হোক—এইভাবে কাজটা যাতে পিছিয়ে যায় সেটাই হচ্ছে ওদের উদ্দেশ্য। উনি বললেন যে অন্যান্য জায়গায় অনেক বেশি পলিটেকনিক এবং ইঞ্জিনিয়ারিং ইন্সটিটিউট আছে। আসলে ওদের নেতারা দিল্লিতে বসে যেটা বলছেন সেটাই উনি এখানে প্রকারান্তরে বলতে চাইলেন। মহারাষ্ট্র, তামিলনাড়ু, কর্ণাটকে প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজে ১ লক্ষ, ২ লক্ষ ৫ লক্ষ টাকা দিয়ে ছাত্ররা ভর্তি হয় এবং সেইভাবে এটা পশ্চিমবঙ্গেও চালু হোক এটাই হচ্ছে ওর মনের কথা। ওদের নিউ এডুকেশন পলিসিতেও সেই কথা লেখা আছে। উনি সেটা পরিষ্কার করে বলতে পারলেন না কারণ উনি পশ্চিমবঙ্গের মানুষ এবং উনি জানেন যে পশ্চিমবঙ্গের মানুষ এসব কথা পছন্দ করেন না। তাই সাহস করে সোজাভাবে সে কথাটা বলতে পারলেন না। এই তো মহারাষ্ট্রে এত প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ আছে, তাদের ছাত্রদের যা স্টাণ্ডার্ড তার থেকে আমাদের শিবপুর, জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্রদের স্ট্যাণ্ডার্ড অনেক ভাল। আমরা সেইভাবে ইঞ্জিনিয়ারিং কলেজ করবো না যাতে শুধু টাটা বিড়লাদের ঘরের ছেলেরাই পড়বে, গরীব ছেলেরা পড়তে পারবে না। আমাদের এখানে ওয়ার্ল্ড ব্যাংকের যে কাজকর্ম হচ্ছে সে সম্পর্কে মন্ত্রীমহাশয় বলবেন। পড়াশুনার সাথে ইণ্ডাস্ট্রির কোনও মিল নেই, এ সম্পর্কে যেটা বলা হল সে ব্যাপারে বলি যে, কনফেডারেশন অব ইণ্ডিয়ান ইণ্ডাস্ট্রি—সি. আই. আই এবং টেকনিক্যাল এডুকেশন ডিপার্টমেন্ট, তারা চুক্তিপত্র করেছে।

[5-10 — 5-20 p.m.]

সেটা প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ খোলার জন্য নয়। সিলেবাস তৈরি করার জন্য, ট্রেনিং দেবার জন্য এবং কোন কোন জায়গায় কিছু ফ্যাকাল্টি হিসাবে যাতে আসতে পারে, তার ব্যবস্থা করার জন্য এইগুলো করা হয়েছে সি. আই. আই.-তে। এই যে কাজগুলো করা হচ্ছে তার কারণটা হচ্ছে, এটা সারা দেশে এই ঘটনা চলছে, যা পড়াশোনা হয়, তার সঙ্গে

চাকরির কোনও মিল নেই। আই. আই. টি.-তে হচ্ছে কী আমাদের দেশের কাজের সঙ্গে কোনও মিল নেই, বিদেশের ইণ্ডাস্ট্রির সঙ্গে কী করে মিল করা যায়, সেইভাবে করা হচ্ছে। আপনারা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আই. আই. টি. তে যে টাকা দিচ্ছেন, তার সিকি ভাগও দেশের সমস্ত ইঞ্জিনিয়ারিং কলেজগুলোতে দেন না। বরং টাকা কমিয়ে দিচ্ছেন। আজকে যাদবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ, শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজের মতো এই ধরনের টেকনিক্যাল এডুকেশনকে সাপোর্ট করছেন না। আমাদের নিশ্চয়ই দেখতে হবে পশ্চিমবাংলায় বর্তমানে যে বিরাট শিল্পায়নের সম্ভাবনা দেখা দিয়েছে, নতুন নতুন শিল্প আসবে, সেদিকে লক্ষ্য রেখে তার সিলেবাস, নতুন নতুন কোর্স কিভাবে করা যায় সেটার দিকে টেকনিক্যাল এডুকেশন ডিপার্টমেন্ট রেখেছেন। পশ্চিমবঙ্গে ইতিমধ্যে ২১টা বিভাগ বিভিন্ন কলেজে শুরু হয়েছে, এই বছর কয়েকটা শুরু হবে। সৌগতবাবু বললেন, ইলেক্ট্রনিক্স, কম্পিউটার, এই সব কোর্স শুরু হচ্ছে না। আমার কাছে রিপোর্ট হচ্ছে ইলেক্ট্রনিক্স সাতটি কলেজে চালু হয়েছে। কম্পিউটার অ্যাপ্লিকেশন চারটি জায়গায় চালু হতে যাচ্ছে, দুটোতে কম্পিউটার সায়েন্স এবং টেকনোলজি চালু হতে যাচ্ছে। অর্থাৎ টেকনিক্যাল এডুকেশন ডিপার্টমেন্ট, টেকনিক্যাল এডুকেশনটাকে তার ক্ষমতা নিয়ে এই রাজ্যে টেকনিক্যাল এডুকেশনটাকে ছড়িয়ে দেবার জন্য একটা বিশাল কাজকর্ম করে চলেছে। তার জন্য নিয়মনীতির কিছু পরিবর্তন করা দরকার যাতে কাজটা সুশৃঙ্খলভাবে ছাত্রদের কাছে পৌঁছে দেওয়া যায়। সেই ক্ষেত্রে দাঁড়িয়ে আজকে ওয়ার্ল্ড ব্যাংকের যে কাজ, ২৩টা পলিটেকনিক কলেজের কাজ হচ্ছে, সিভিল ওয়ার্কের কাজ শেষ হয়েছে। পাঁচটার কাজ চলছে। আরও চারটে পলিটেকনিক কলেজ হবে এবং মহিলাদের জন্য চন্দননগরে একটা পলিটেকনিক কলেজ হচ্ছে, এই যে উল্লেখযোগ্য দিক, এইগুলোর কথা ওরা বলছেন না। অন্য কথা বলে এইগুলোকে গুলিয়ে দিচ্ছেন। পশ্চিমবঙ্গে আজকে পলিটেকনিক কলেজগুলো এইভাবে চলছে। সেটার যে ভাল দিক আছে, এখনও পশ্চিমবঙ্গে প্রাইভেট কোম্পানির হাতে, প্রাইভেট মালিকদের হাতে ইঞ্জিনিয়ারিং কলেজ, এইগুলো চলে যায়নি। পশ্চিমবঙ্গ সরকার তা হতে দেয়নি, সেই কথাটার উপর আপনারা গুরুত্ব দিচ্ছেন না। আপনাদের ভাবতে বলছি, পশ্চিমবঙ্গে এইভাবে যে নতুন চিন্তাভাবনা হচ্ছে, যার ফলে টেকনিক্যাল এডুকেশন একটা পরিবর্তন হচ্ছে, তাকে আপনারা সফল করার জন্য সকলে এগিয়ে আসুন। আমি আশা করব এই বিলটাকে আপনারা সকলে সমর্থন করবেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী বংশগোপাল চৌধুরি মহাশয় যে বিলটা এনেছেন, এই বিতর্কে আমাদের মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন। আমি দেবেশবাবুর বক্তব্য শুনতে শুনতে একটু অবাক হয়ে গেলাম।

উনি হয়তো মুখস্থ করে এসেছেন সেটাই এসে আউড়ে গেলেন, কারণ সৌগতবাবু যা বললেন সেটাকে কন্ট্রাডিক্ট করলে কিছু বুঝতাম। তার বক্তব্য উনি ক্ল্যারিফিকেশন করলেন। সৌগতবাবু কোথায় এই বিলের বিরোধিতা করলেন সেটাই বুঝতে পারলাম না। সৌগতবাবু কতগুলো এক্সপ্ল্যানেশন চেয়েছেন এই বিলের। তিনি ব্যাখ্যা চেয়েছেন এবং বলছেন এইগুলো কেন আপনারা নিয়ে আসেননি। চেয়ারপার্সন করার ক্ষেত্রে, ভাইস চেয়ারম্যান করার ক্ষেত্রে তিনি কিছু সাজেশন দিয়েছেন। দেবেশবাবু সমর্থন বলতে কি বোঝেন? কমা, ফুলস্টপ যা বললেন, তাই এমনকি ভুল থাকলেও মেনে নিতে হবে? সৌগতবাবু কোথাও বিরোধিতা

করেন নি যেহেতু বিরোধীদল যা বলছে তার একটা বিরোধিতা করতে হবে এবং ধরেই নিতে হবে বিরোধীরা সব বিরোধিতা করছে, সেই অ্যাসাম্পশন থেকেই উনি বক্তব্য রেখে গেলেন। আজকে বলেননি মাননীয় মন্ত্রী তার জবাবি ভাষণ দেবেন। ডাক্তার শংকর সেন। এক্সপার্ট কমিটির রিপোর্টের ভিত্তিতে এই বিলটা হাউসে নিয়ে এসেছেন। যখন শংকর সেন মহাশয়কে এই এক্সপোর্ট কমিটির দায়িত্ব দেওয়া হয়েছিল, একটা রেকমেণ্ড করার জন্য, অ্যাট দ্যাট টাইম তিনি ছিলেন যাদবপুর ইউনিভার্সিটির ভাইস চ্যান্সেলর। আজকে ডাঃ সেন ৪ বছরের উপর মন্ত্রী। তাহলে আমাদের ধরে নিতে হবে এই রিপোর্টটা অনেক আগেই প্লেস হয়েছিল। রাজ্য সরকার এই রিপোর্টের ভিত্তিতে একটা বিল আনতে এত দেরি করলেন কেন? যদি তাদের এতই চিন্তাধারা, এতই কাজ করার মানসিকতা। কাউন্সিল গঠনের ক্ষেত্রে যে মানসিকতাগুলো নিয়েছেন, এইগুলো করেছেন, সর্বত্র একরকমভাবে অন্যান্য হায়ার সেকেণ্ডারি কাউনসিল করেছেন, এই ক্ষেত্রে আপনাদের বলে লাভ নেই। বংশগোপালবাবুর কিছু করার ক্ষমতা নেই। কারণ তার থেকে যারা সব সিনিয়র মন্ত্রী আছেন তাদের কাউন্সিলগুলো যে পদ্ধতিতে করেছেন, এখানেও প্রায় ঠিক একই পদ্ধতিতে ব্যবহার করেছেন। তাদের যে মানসিকতা, সেই মানসিকতাকে সেখানে প্রয়োগ করেছেন। আমরা বিলের উদ্দেশ্যকে বাধা দিতে চাইনি। আমরা যেটা বিরোধিতা করছি, সমালোচনা করেছি সেটা হচ্ছে, কাউন্সিলগুলোতে আপনারা যেভাবে কমিউনিস্ট করতে চাইছেন, সেই পদ্ধতিটার আমরা সমালোচনা করেছি। আমার মনে হয় সৌগতবাবু সেই সমালোচনাটা করেছেন এবং সংশোধনীগুলো দিয়েছেন। সেগুলো মন্ত্রীমহাশয় যদি সত্যিই টেকনিক্যাল কাউন্সিলটাকে ঠিকমতো কাজ করতে দিতে চান তাহলে আপনি সাজেশনটা গ্রহণ করুন। টেকনিক্যাল এডুকেশন অনেকটা তো ডেভেলপ করেছেন। আজকে মন্ত্রী মহাশয় বলুন তো, আমাদের এখানে যারা টেকনিক্যাল এডুকেশন এডুকেটেড হচ্ছেন, তারা ডিপ্লোমা নিয়ে আসার পর একটা চাকরির সুযোগ পাচ্ছেন। অথচ টেকনিক্যাল এডুকেশনের একটা পারপাসই ছিল অব ওরিয়েন্টেশন। আজকে টেকনিক্যাল এডুকেশন নেওয়ার পর একজনও জব ওরিয়েন্টেড হয়নি। ডিপ্লোমা নিয়ে আসার পর তারা কোথাও সুযোগ পাচ্ছে না। যেখানে সেখানে আপনি তাদের ডিপ্লোমা দিচ্ছেন আর ডিপ্লোমা হোল্ডাররা বছরের পর বছর মাধ্যমিক পাশ করে, হায়ার সেকেণ্ডারি পাশ করে যে বেকার অবস্থায় ছিল আজকেও সেই বেকার অবস্থায় রয়েছে। তাদের জব ওরিয়েন্টেশনের কোনও স্কোপ নেই। টেকনিক্যাল এডুকেশনের প্রসার করলেই হবে না, এর যে পারপাস সেটাকে সার্ভ করতে হবে। এবং এটাকে সার্ভ করতে গেলে আপনার এখানে জবের একটা সুযোগ দিতে হবে। আপনি কিন্তু কোনও সুযোগ দিচ্ছেন না। পরিবর্তনটা কোথায় আনলেন? আপনি তো বললেন চন্দননগরে হচ্ছে, হলদিয়াতে হচ্ছে, শিলিগুড়িতে হচ্ছে। বলা হচ্ছে অনেক কিছু হচ্ছেটচ্ছে। কিন্তু ডিপ্লোমা নিয়ে বেরিয়ে আসার পর তাদের কি সুযোগ দিয়েছেন? কি ফেসিলিটি দিয়েছেন। কি স্কিম তাদের জন্য তৈরি করেছেন? সেটা আপনি বলেননি। আজকে একটা আলাদা দপ্তর, এই দপ্তরের একটা আলাদা মন্ত্রী রয়েছে ঠিকই কিন্তু আলাদা মন্ত্রী হওয়ার পরও এই সরকার চললো ৪ বছর, মন্ত্রীর দপ্তরও চললো কিন্তু ৪ বছরে আপনি কোনও আলাদা স্কিম করতে পারলেন না। আমাদের বিরোধিতাটা সেখানেই। ওরা ভাবছেন আমরা যা বলি তাই বলে যেতে হবে। সেটা তো সম্ভব না। কারণ আপনাদের আমলে টেকনিক্যাল এডুকেশনের কোনও উন্নতি হয়নি। কয়েকটা ইন্‌স্টিটিউট বাড়িয়েছেন মাত্র। কিন্তু যেগুলো ছিল, সেগুলো কি

অবস্থায় আছে, সেগুলোর পঠন-পাঠন কি অবস্থায় আছে? আজকে আমাদের এখান থেকে চলে যায় বাইরে। টেকনিক্যাল এডুকেশনের উপর আমাদের কলকাতার ছেলেরা ভরসা রাখতে পারছে না। সেজন্য আজকে এই বিল নিয়ে এসেছেন। এই বিলের বিরোধিতা করে বলার কিছু নেই। কমিটিটাকে যে ভাবে কন্সটিটিউট করেছেন, আমার মনে হয় যে দলবাজি বেশি করবেন না কারণ চিরকাল আপনারা ক্ষমতায় থাকবেন না।

[5-20 — 5-30 p.m.]

আপনারা চিরকাল ক্ষমতায় থাকবেন না, আপনাদের মৃত্যুঘণ্টা বাজছে, বিদায়ঘণ্টা বাজছে। দেবেশবাবু শুনুন, আপনারা আর বেশি দিন ক্ষমতায় থাকবেন না। আমরাও ভারতবর্ষে ৩০ বছর ক্ষমতায় থেকে ভেবেছিলাম—চিরকাল ক্ষমতায় থাকব, কোনও দিন যাব না। কিন্তু আমাদেরও যেতে হয়েছিল মানুষের ক্ষোভে। আপনাদেরও আর বেশি দিন থাকতে হবে না। সরকারে কেউ চিরকাল থাকে না। যখন মন্ত্রীমহাশয় বিলটা আনলেন তখন একটা প্রোগ্রেসিভ আউটলুক নিয়ে বিলটা আনা উচিত ছিল, ডেমোক্রেটিক ভিউ থেকে বিলটা আনা উচিত ছিল। তা না করে মন্ত্রীমহাশয় কাউন্সিলে এই বিলের মধ্যে দিয়েও বেশিরভাগ নমিনেটেডদের জুড়ে রাখছেন! আমরা চাইছি এই কাউন্সিলকে তিনি একটা সেপারেট অটোনমাস ক্যারেক্টার দিন, যাতে সরকারের আওতায় এটা না থাকে, অটোনমাসলি কাজ করতে পারে। তা এই বিলের মধ্যে নেই। তাই সৌগতবাবু সঠিকভাবে সেকথাগুলো বলেছেন। সেইভাবে চিন্তা-ভাবনা করে বিলটা নিয়ে এলে আমরা বিলটাকে পরিপূর্ণভাবে সমর্থন করতে পারতাম। যেহেতু সেভাবে আনেননি সেইহেতু সৌগতবাবু বিলটার সমালোচনা করলেন এবং সঠিকভাবেই তিনি তা করেছেন এবং সঠিকভাবেই সংশোধনী দিয়েছেন। তার কন্সট্রাকটিভ সাজেশনগুলো মেনে নিন। দেবেশবাবুকে আমি অনুরোধ করছি, আপনারা আমাদের সংশোধনী মেনে নিন। মন্ত্রী মহাশয় আমাদের সংশোধনী মেনে নেবেন, এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** স্যার, আজকে হাউসে স্টেট কাউন্সিল ফর টেকনিক্যাল এডুকেশন সংক্রান্ত যে বিল আমরা পেশ করেছি, সে বিলের কতগুলো উদ্দেশ্য আমরা বিলের মধ্যেই লিপিবদ্ধ করে দিয়েছি। প্রথম কথা হল—নতুন নতুন প্রযুক্তির উদ্ভাবনার মধ্যে দিয়ে যে নতুন নতুন ক্ষেত্রে আমাদের শিল্প সম্ভাবনা দেখা দিয়েছে, সে সমস্ত ক্ষেত্রগুলোর সার্বিক বিকাশের দিকে লক্ষ্য রেখে এই বিলটা রচনা করা হয়েছে। বিরোধী দলের মাননীয় সদস্যরা যদি এদিকটা একটু দেখতেন তাহলেই তাদের কাছে এই বিলের উদ্দেশ্যটা পরিষ্কার হয়ে যেত। নতুন প্রযুক্তি যেভাবে আমাদের শিল্প ক্ষেত্রে আসছে তাতে আমাদের স্টেট কাউন্সিলকেও একটা কার্যকর ভূমিকা নিতে হচ্ছে। দ্বিতীয়ত আমাদের মহিলাদের, প্রতিবন্ধীদের এবং দুর্বল শ্রেণীর মানুষদেরও কারিগরি শিক্ষা, কর্মশিক্ষার সুযোগ দিতে হবে। এই প্রসঙ্গে আমি সৌগতবাবুকে বলছি, কেন্দ্রীয় সরকার প্রতিবন্ধীদের ক্ষেত্রে যে আইন ইত্যাদি করেছেন তাতে সারা ভারতবর্ষের মানুষের কিছু আপত্তি আছে। সেটা স্মরণ করে যদি কেন্দ্রীয় সরকারকে সৌগতবাবু একটু বলতেন তাহলে আমরা একটু খুশি হতাম। তৃতীয়ত, বর্তমানে স্টেট কাউন্সিলের যে ব্যবস্থা আছে তা সংশোধন করে আমরা তাকে আরো একটু দায়িত্বশীল করতে চাইছি। তবে শিক্ষার ক্ষেত্রে, পরীক্ষা গ্রহণের ক্ষেত্রে এবং ফল প্রকাশের ক্ষেত্রে এই

বিল এখানে নিয়ে আসার আগেই স্টেট কাউন্সিলের যে বডি বর্তমানে আছে সেই বডি যথেষ্ট গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে। প্রফেসর শংকর সেন কমিটি গঠন হওয়ার আগে এবং তার পরবর্তীকালে—যখন পর্যন্ত আমরা এই বিল আনিনি—স্টেট কাউন্সিল একটা বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে। বর্তমানে যে নোমিনেটেড বডি আছে, সেই বডি ইতিমধ্যেই বিভিন্ন বিষয়ে উদ্যোগ গ্রহণ করেছেন। স্টেট কাউন্সিলের মাধ্যমে পরীক্ষা গ্রহণ, পরীক্ষার ফল প্রকাশ করা, ডিপ্লোমা সার্টিফিকেট প্রদান করাই শুধু নয়, প্রয়োজনে সিলেবাস পরিবর্তন করার কাজও তারা ইতিমধ্যে হাতে নিয়েছেন এবং দ্রুত গতিতে এই সমস্ত কাজ তারা করে চলেছেন। শিল্প ক্ষেত্রে যেভাবে নতুন প্রযুক্তি যুক্ত হচ্ছে তাতে আমাদের কারিগরী শিক্ষার ক্ষেত্রে কারিগর বিশেষজ্ঞদের, টেকনিক্যাল এক্সপার্টদের যুক্ত করার প্রয়োজন আছে। সুতরাং এই বিষয়টা সেভাবেই আমরা এই বিলের উদ্দেশ্যের মধ্যে রেখেছি। আর একটা গুরুত্বপূর্ণ বিষয় সম্বন্ধে একটু এখানে বলতে চাই—জানিনা সৌগতবাবু সেটা কতদিন মানবেন! সারা রাজ্য জুড়ে বর্তমানে ওরা যে একটা আন্দোলন করছেন, আমি জানি না সেই আন্দোলনটা শেষ পর্যন্ত এ রাজ্যকে কোন পথে নিয়ে যাবে, আমি বুঝতে পারছি না! ছাত্র ভর্তির ক্ষেত্রে মেধার যে দাবি সেটা বামপন্থীর পক্ষ থেকে বারেবারে করা হয়েছে। এরজন্য স্টেট কাউন্সিলে একটা নির্দেশিকা থাকবে। সেগুলি কংগ্রেসিরা মানছেন না, এটা ওনারা চান না। সেইজন্য সারা রাজ্য জুড়ে মনের মত লোককে ভর্তি করতে হবে ইত্যাদি এইসব করে বিশৃঙ্খলা সৃষ্টি করতে চাইছেন। এরই জন্য স্টেট কাউন্সিলে কার্যকর ভূমিকা এক্ষেত্রে নেওয়ার প্রয়োজন এবং সেটা এখানে লিপিবদ্ধ করতে চেয়েছি। আর একটা বড় ভূমিকা স্টেট কাউন্সিলের আছে, রাজ্য সরকারের কারিগর শিক্ষা এবং প্রশিক্ষণের ক্ষেত্রে উপদেশ নেওয়া হবে। এক্ষেত্রে আমরা কার্যকর ভূমিকা নিতে পারব। আমরা এ ব্যাপারে অনেক মানুষের মতামত নেব। সুতরাং আশংকা করার কারণ নেই স্টেট কাউন্সিল বডি যেটা তৈরি করা হয়েছে তার ভাইস চেয়ারম্যান পদে একজন বিশেষজ্ঞ লোকই নেব। সরকারের পক্ষ থেকে ঐ বডিতে এক্সপার্ট নিযুক্ত করার কথা বলা হয়েছে। সেখানে দলমতের কথা ভাববো না। আমি পরিষ্কারভাবে বলতে চাই, আমরা এক্ষেত্রে কারিগর বিশেষজ্ঞকে আলাপ-আলোচনার ভিত্তিতে—আমরা সকলের সাথে অলোচনা করব—বিল যখন এনেছি এবং আলোচনা যখন করছি সেই আলোচনার ভিত্তিতে সেই ধরনের মানুষকে ভাইস-চেয়ারম্যান করব। এখানে যে পাওয়ার অফ ফাংশন আছে তাতে বিন্দুমাত্র এনক্রোচ করার ইচ্ছা আমার নেই। যেমন অন্য দপ্তরের নেই, তেমনি আমারও নেই। আমি মন্ত্রী এবং চেয়ারম্যান হিসাবে বলতে চাই, এখানে পরিষ্কারভাবে লেখা আছে, চেয়ারম্যান সেই ফাংশানের ক্ষেত্রে কোথাও কিছু এনক্রোচ করবে না। আরও দু-একটি বিষয় এখানে উল্লেখ করা হয়েছে। আমি মাননীয় সৌগতবাবুকে অনুরোধ করব, অল ইণ্ডিয়া কাউন্সিল ফর টেকনিক্যাল এডুকেশন যেটা আছে তার কাজের ক্ষেত্রে উন্নতি ঘটানোর সুযোগ অনেক আছে। আমরা বিরোধিতা করার জন্য বিরোধিতা করছি এই মানসিকতার জন্য বলতে চাই না, আমি এটা বলব, কেন্দ্রীয় সরকারের মানব সম্পদ উন্নয়ন দপ্তর আছে, সেখানে মাঝেমাঝে মিটিং-এ ডাকেন। আপনি খবর নিয়ে দেখবেন, ভোকেশনাল এডুকেশনের জন্য গুরুত্বপূর্ণ মিটিং আজ পর্যন্ত দিল্লি করেনি। এই ব্যাপারে বারংবার চিঠি দিয়েছি। ডেপুটি মিনিস্টার মিস্ শৈলজাকে আমি বর্ধমানে নিয়ে এসেছিলাম এবং সেখানে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীও ছিলেন। আমি তাকে বলেছিলাম, সারা ভারতবর্ষের ক্ষেত্রে কমিউনিটি পলিটেক্‌নিকের

একটা ভূমিকা আছে। যেটা রাজ্যের গ্রামাঞ্চলে বিশেষ করে যারা বেকার যুবক, যারা ড্রপ-আউট হয়েছে যেসব ছেলেরা, যারা স্কুলে যেতে পারেনি তাদের জন্য একটা বড় ভূমিকা আছে। তাদের জন্য দিল্লিতে একটা সভা করা দরকার। একাধিকবার বলা সত্ত্বেও কেন্দ্রীয় সরকার কখনও মনে করেন না এই ধরনের সভা করার। ভোকেশনাল এডুকেশনের জন্য নির্দেশিকা বা গাইডলাইন দিচ্ছেন না। টেক্‌নিক্যাল এডুকেশন, এ. আই. টি. ই-র জন্য যে ভূমিকা পালন করা দরকার সেই ভূমিকা তারা যথাযথভাবে পালন করছেন না। যেখানে আরও মতামত নেওয়ার দরকার আছে। আমি আশা করি সেই মতামত ওনারা নেবেন। গণতান্ত্রিক পদ্ধতির কথা কেন্দ্রীয় মন্ত্রীরা প্রায়ই বলেন। কিন্তু একথা কখনও বলেন না, যে গণতন্ত্র কেবলমাত্র পশ্চিমবাংলার জন্যই নয়। পশ্চিমবাংলার কথা বলবার জন্য দমদম এয়ারপোর্ট খোলা হয়নি। দিল্লির মন্ত্রীরা যখনই আসেন তখনই গণতন্ত্রের উপদেশ দিয়ে যান। লালকেল্লাতেও যখন বক্তৃতা দেন সেখান থেকেও গণতন্ত্র শেখাতে চান। আমি বলছি, এটা দিল্লি থেকেই শুরু হোক। উপর থেকে নিচের দিকে আসুক। আমরা যারা নিচের দিকে আছি তাহলে আমরা উপকৃত হতে পারব। কেন্দ্রীয় মন্ত্রী অল ইণ্ডিয়া কাউন্সিল ফর টেক্‌নিক্যাল এডুকেশন যেটা আছে তার জন্য মতামত দেবেন না? রাজ্যগুলিকে কিভাবে টাকা-পয়সা দেওয়া হবে, কারিগর শিক্ষার ক্ষেত্রে রাজ্য সরকার কি ভূমিকা নেবেন সে ব্যাপারে কেন বলছেন না? এখানে প্রাইভেট পলিটেক্‌নিকের কথা বলা হয়েছে। দিল্লিতে একটা মিটিং ডাকা হয়েছিল। জরুরি মিটিং হয়। অর্জুন সিং তখন মন্ত্রী ছিলেন। এখন আর উনি আপনাদের সাথে নেই। এখন দলের কি হবে ইতিহাস তার বিচার করবেন। অর্জুন সিং যখন মন্ত্রী ছিলেন সেই সময়ে তিনি বলেছিলেন, সুপ্রীম কোর্ট যে রায় দিয়েছেন তাতে পশ্চিমবাংলার ক্ষেত্রে এই অসুবিধা হবে না। এটা তো গর্ব করার মতন কথা। এখানে কোনও প্রাইভেট পলিটেকনিক লক্ষ লক্ষ টাকা ক্যাপিটেশন ফি নিয়ে ছাত্র ভর্তি করতে পারে না এবং আমরা সেটা অ্যালাউ করি না। তারপর আপনারা যে কথা বলেছেন, আপনাদের বক্তব্যের সাথে একমত। আমাদের যে শিল্প এখানে আসছে, যে ইণ্ডাস্ট্রি আসছে তাদের সঙ্গে যোগাযোগ রাখতে হবে এবং আমরা সেটা রাখছি। শুধু সেটা নয়, দেবেশবাবু যে কথা বলেছেন, সি. আই. আইয়ের সঙ্গে রাজ্য সরকার চুক্তি করেছেন। এটা ঠিকই, এই চুক্তি কাগজে-কলমে করলেও স্টেট কাউন্সিলের পক্ষ থেকে যে প্রোজেক্ট, টেক্‌নিক্যাল এডুকেশনের যে প্রোজেক্ট তারজন্য নির্দিষ্ট ভূমিকা আমাদের নিতে হবে। তার জন্য আমাদের মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় সভা ডেকেছেন, কিছু করার চেষ্টা করছেন যাতে কিছু কার্যকর ভূমিকা নিতে পারেন। ইতিমধ্যে মতামত দিয়েছে এবং সি. আই. আইয়ের যারা অফিসার আছেন তাদের সঙ্গে যোগাযোগ রেখে চলেছেন। তাদের মতামত নিয়ে দু-একটি ভোকেশনাল ট্রেনিং ইন্সটিটিউট বা পলিটেক্‌নিক হোক, এটা আমরা চাই এবং এ ব্যাপারে কতদূর কি করতে পারি সেটা আমরা দেখছি এবং এক্ষেত্রে যে সামান্য ফি নেওয়া হবে তা নিজেদের গণ্ডির বাইরে যেতে দিতে পারব না।

[5-30 — 5-40 p.m.]

সেক্ষেত্রে অন্যদের অসুবিধা হবে। আমাদের রাজ্যের ছাত্র-ছাত্রীদের অসুবিধা হবে। সেটা আমাদের বিবেচনা করতে হবে আর একটা কথা আপনারা বলছেন—কম্পিউটার। আমি শুধু এই কথা জানিয়ে রাখি যে, আমাদের যে রিভাইজড সিলেবাস এখানে হচ্ছে, প্রত্যেকটা ব্রাঞ্চে

পলিটেকনিকে, যতগুলি ব্রাঞ্চ পলিটেকনিক আছে বা নতুন কোর্স চালু করব—সব ক্ষেত্রেই কম্পিউটার সংযোজিত করা হচ্ছে। সমস্ত ব্রাঞ্চের সঙ্গে কমপিউটার সংযোজিত করছি। অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং কোর্স চালু করছি আমাদের রাজ্যে। নতুন স্কিম আছে মালদা ও রায়গঞ্জে। হলদিয়ার নতুন পলিটেকনিকে পেট্রোকেমিকেলস্ চালু করব। আর মহিলাদের শিক্ষার ক্ষেত্রে যা বলেছেন তা ঠিকই। তাদের একটা কোর্স চয়েজের বিষয়টা তাদের উপর ছেড়ে দিতে হবে। এই জন্য তাদের ক্ষেত্রে ইলেক্ট্রনিক্সটাকে গুরুত্ব দিয়েছি। আপনারা শুনলে খুশি হবেন যে, আমাদের সরকারপক্ষ থেকে কমিটি করে দিয়েছে। আমরা দিল্লির মতো নয়। দিল্লি যে রকম কমিটি করে, কিন্তু সেই কমিটি হারিয়ে যায়। আমরা সেই রকম নয়। আমাদের কমিটি হয়েছে—ওরা তাদের রিপোর্ট শেষ করে ফেলেছে। সোশ্যাল স্টাডিস গ্রুপ—ক্যালকাটা ইউনিভার্সিটিতে যারা আছেন তাদের যোগ করেছি। আপনারা বলেন মার্কসবাদি কমিউনিস্ট পার্টি সব ঠিক করছি। সব সময়ই বলেন যে, দলীয় ব্যাপার। দল থেকেই ঠিক করে দেওয়া হয়। এটা আমরা নির্দিষ্ট করেছি বিশেষ করে কিছু লোককে নিয়ে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বিশেষ কিছু লোককে নিয়ে, সোশ্যাল স্টাডিস গ্রুপের কিছু লোককে নিয়ে। তারা রায় দেবেন। মহিলাদের কারিগরী শিক্ষায় আনার জন্য কি করা দরকার, সে সম্পর্কে মতামত ওরা দিয়েছেন। তাদের রিপোর্ট পরবর্তীকালে আমরা নিয়ে আসব। আমরা দিল্লির নীতিতে যাব না। আমি মনে করি মহারাষ্ট্র ভাল সিদ্ধান্ত নিয়েছে। আমরা ওখানে গিয়েছিলাম। ওখানে উইমেনস সেল করেছেন। আলাদা ব্রাঞ্চ করেছেন। আমাদের আইনগত অসুবিধা আছে এবং মেয়েদের জন্য সিট রিজার্ভ করতে পারিনি। ব্রাঞ্চ আলাদা করার জন্য পৃথক সেকশন করার জন্য আমরা চিন্তা-ভাবনা করছি। সেইজন্য এই যে কাউন্সিল গঠন করা হচ্ছে। এর কার্যকারিতা বক্তৃতা দিয়ে বোঝানো যাবে না। আমি বক্তৃতার মধ্যে সীমাবদ্ধ রাখতে চাই না। আমি বলছি যে, কাজের মধ্য দিয়ে তার পরিচয় বার করে আনতে হবে। স্টেট কাউন্সিলকে ঠিকভাবে ফাংশন করানোর জন্য ট্রেনদেন করানোর জন্য যে সিলেবাস কমিটি করা হয়েছে তাতে প্রফেসর মধুসূদন ভট্টাচার্যকে রাখা হয়েছে। আমাদের দলীয় মতের সঙ্গে তিনি একমত নন। কিন্তু তাকে আমরা নিয়োগ করেছিলাম ওই সিলেবাস কমিটির কাজ করবার জন্য। এইরকম অনেক লোকই আছে। সিলেবাস পরিবর্তন করতে চায়। আর একটা কথা বলব—আশা করি যে, আপনারা যা বলেছেন, আপনাদের বক্তব্য থেকে, আপনাদের অনুভব থেকে একটু দূরে সরবেন। আমাদের সাথে বিলটা সমর্থন করবেন। রাজ্যের নতুন পলিটেকনিক করার ক্ষেত্রে যে পদক্ষেপ নিয়েছি, আমরা মনে করি না যে, আমাদের উন্নতি দ্রুত হবে। কিন্তু কিছু কিছু ক্ষেত্রে এই ভূমিকা মানুষের কাছে কার্যে পর্যবসিত হয়েছে। নতুন পলিটেকনিক ছাত্রদের এনরোলমেন্ট বেড়ে গেছে—তা সংখ্যার পরিবর্তন যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন। ইতিমধ্যে সমস্ত পলিটেক্নিকে ২০ পার্সেন্ট সিট বাড়িয়ে দিয়েছি। শুধু কলকাতাতেই নয়, কলকাতার বাইরেও অনেক পলিটেকনিক আছে সেখানেও ছাত্রদের ২০ পার্সেন্ট বেশি সিট আমরা করে দিতে পারি এবং এই বছর থেকেই ২০ পারসেন্টের বেশি, ২৫ পার্সেন্ট—৩০ পারসেন্ট সিট বাড়িয়ে দেব। আরও অনেক বেশি ছাত্র নেব। আপনারা তো অনেক কথাই বলেন। আপনারা সাংমা সাহেবকে নতুন ভোকেশনাল ট্রেনিং ইন্সটিটিউটের জন্য বলুন। অনেকবার রিজিওন্যাল ভোকেশন্যাল ট্রেনিং ইন্সটিটিউটের জন্য বলেছিলাম। আমাদের রাজ্যে তো এটা হল না।

অনেকদিন জমি দেওয়া হয়েছে। সেই জমি নিয়ে বসে আছেন। ৪টি মহিলা আই. টি. আই.-এর কাজ শেষ করে দিলাম গত ৩ বছরে। আপনাদের কাছ থেকে তো প্রশংসা পাব না। বাইরে অনেক কথাই তো বলেন। অন্য রাজ্যের কোথায় কোথায় পিছিয়ে আছে আপনারা খবর নিয়ে দেখবেন। আমরা আরও দুটো বাড়তি চেয়েছি। এক পয়সাও মঞ্জুর করা হয়নি। কিসের জন্য করা হয়নি? আপনারা দলবাজির কথা বলেন? আপনারা একটু এ ব্যাপারে ভাববেন।

রাজনৈতিক সিদ্ধান্ত আপনারা ওখানে বসে গ্রহণ করছেন—এটা বলা যদি আমাদের অপরাধ হয়, এটা বলাতে যদি রাজনীতি হয়, তাহলে কিছু করার নেই, কারণ পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে এটা আমাদের বলতে হবে। আর একটা কথা বলেছেন যে, শিল্পের নিরিখে কারিগর শিক্ষা ব্যবস্থার পরিবর্তন করা দরকার। আমিও মানি যে আগামীদিনে স্টেট কাউন্সিলকে এই কার্যকর ভূমিকা নিতে হবে। আগামী দিনে যে গণতান্ত্রিক ভূমিকা, স্টেট কাউন্সিল সেই কার্যকর ভূমিকা গ্রহণ করবে। আমি আশা করি আপনারা আমার সঙ্গে একমত হবেন এবং আমার এই বিলকে সমর্থন করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Bansa Gopal Choudhury that the West Bengal State Council of Technical Education Bill, 1995, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 3

The question that clauses 1 to 3 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 4

**Mr. Deputy Speaker :** There are amendments to clause 4 by Shri Lakshmi Kanta Dey being amendment No. 1 and Shri Saugata Roy being amendment, nos. 3 & 4. All the amendments are in order. I now call upon Shri Lakshmi Kanta Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in clause 4, in sub-clause (c) (iii) in item (2) for the words "one shall be a Head of a Department", the words "three shall be Lecturers in Engineering" be substituted ; in item (3) for the words "three shall be Lecturers in Engineering, and", the words "One shall be from the Lecturers in Science and Humanities, and" be substituted ; and in item (4) for the words "One shall be from the Lecturers in Science and Humanities", the words "one shall be teaching staff other then Lecturer in Engineering and Lecturer in Science and Humanities as mentioned in item (2) & (3) be substituted.

**Shri Bansa Gopal Choudhury :** Sir, I am accepting the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in clause 4, in sub-clause (c) (iii) in item (2) for the words "one shall be a Head of a Department", the words "three shall be Lecturers in Engineering" be substituted; in item (3) for the words "three shall be Lecturers in Engineering, and ; the words "One shall be from the Lecturers in Science and Humanities, and" be substituted ; and in item (4) for the words "one shall be from the Lecturers in Science and Humanities", the words "one shall be teaching staff other than Lecturer in Engineering and Lecturer in Science and Humanities as mentioned in item (2) & 3" be substituted, was then put and agreed to.

**Mr Deputy Speaker :** Now I call upon Shri Saugata Roy to move this amendments.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that clause 4(c)(ii) be omitted.

and

Sir, I also beg to move that after clause 4(c) item (iv) the following new item be inserted :

"(iva) two representatives of the students of polytechnics to be chosen by election among students"?

**Shri Bansa Gopal Choudhury :** Sir I don't accept Shri Roy's amendments.

**শ্রী সৌগত রায় ঃ** আমি যে অ্যামেণ্ডমেন্ট দিয়েছি যে, দুইজন ছাত্রকে নেওয়া হোক, মন্ত্রী যদি এটা মেনে নেন তাহলে এটা চেঞ্জ করে আমি টু বি নমিনেটেড বাই দি গভর্নমেন্ট করে দেব। এতে আমার কোনও আপত্তি নেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** পার্ট নেওয়া যাবে, আর পার্ট নেওয়া যাবে না, এইভাবে হয়না।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** আমাদের স্টুডেন্ট ইউনিয়নের জেনারেল সেক্রেটারি আছে। ওখানে ইলেকটেড জেনারেল সেক্রেটারি করা আছে। আমি তার মধ্য থেকে ২ জনকে নমিনেটেড করে নেব। আমি সৌগতবাবুকে অনুরোধ করব যে, বিলের স্বার্থে অ্যামেণ্ডমেন্ট তুলে নেবেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, তাহলে আমি আর একটি অ্যামেণ্ডমেন্ট মুভ করছি।

[5-40 — 5-50 p.m.]

Sir, I also beg to move that after clause 4(c) after item (iv) the following new item be inserted :—

"(iva) two representatives of the students of polytechnics to be nominated by the State Government (amendment No. 5)

**Shri Bansa Gopal Chowdhury :** Sir, I accept the amendment No. 5 only. But I do not accept amendment nos. 3 and 4.

The motions of Shri Saugata Roy (amendment nos. 3 and 4) were then put and lost.

The motions of Shri Saugata Roy (amendment nos. 5) was then put and agreed to.

The question that clause 4, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 5-39 and Preamble**

The question that clauses 5-39 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Bansa Gopal Chowdhury :** Sir, I beg to move that the West Bengal State Council of Technical Education Bill, 1995, as settled in the Assmebly be passed.

The motion was then put and agreed to.

**শ্রী আবদুল কায়েম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিতভাবে আমার নামে কিছু অসত্য কথা হাউসে বলেছেন, আমি বলছি সমস্ত কথা অসত্য। আমার কোনও আত্মীয়স্বজন ডায়মন্ডহারবারে হাই-মাদ্রাসার সঙ্গে যুক্ত নেই, কেউই শিক্ষকতা করে না। হাই-মাদ্রাসা জনসাধারণ চালাচ্ছেন, আমি ডায়মন্ডহারবারের বিধায়ক, সেখানে হাই-মাদ্রাসাকে সমর্থন করি যদিও সেটা সরকারের অনুমোদন পায়নি। তিনি সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে আমার নামে অসত্য অভিযোগ করেছেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় বলছেন যে ঘটনাটি সত্য নয়। আমার মনে হয় এই হাউস থেকে একটা কমিটি গঠিত হোক, সেই কমিটি খতিয়ে দেখুক যে মাননীয় সত্যরঞ্জন বাপুলি মহাশয় যা বলেছেন তা সত্যি না কি মন্ত্রী মহাশয় যা বলছেন তা সত্যি।

## The West Bengal Minorities Development and Finance Corporation Bill, 1995

**Shri Mahboob Zahedi :** Sir, I beg to introduce the West Bengal Minorities Development and Finance Corporation Bill, 1995.

...(Secretary then read the title of the Bill)...

**Mr. Deputy Speaker :** There is a motion for circulation of the Bill...

**শ্রী সৌগত রায় :** Sir, I beg to move that the West Bengal Minorities Development and Finance Corporation Bill, 1995 be circulated for the purpose of eliciting public opinion by 15th September, 1995. I hope, the Hon'ble Minister will accept the same. আমি জিজ্ঞাসা করছি, উনি বিলটা যা এনেছেন সেক্ষেত্রে অলরেডি পাবলিক ওপিনিয়ন নিয়েছেন কি? কারণ মাইনরিটি কমিউনিটি রয়েছেন, মাইনরিটি কমিউনিটির রিপ্রেজেন্টেটিভরা রয়েছেন ; তাদের ওপিনিয়ন নিয়ে বিল করলে একটা ফার্স্ট ক্লাস বিল হতে পারত।

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনি কি সার্কুলেশন মোশন গ্রহণ করছেন?

**Shri Mahboob Zahedi :** No, Sir.

The amendment of Shri Saugata Roy that the Bill be circulated for the purpose of eliciting public opinion by 15th September, 1995 was then put and lost.

**মিঃ জাহেদী :** আপনি এই সম্পর্কে কিছু বলবেন কি?

**শ্রী মেহেবুব জাহেদী :** না, কিছু বলছি না।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, [illegible] অধিবেশনের শেষ দিন। এই দিনে একটা বিল নিয়ে এসে সেটা [illegible] করিয়ে [illegible], কিন্তু সেটা সঠিক হবে না। এক্ষেত্রে শুধু ওপিনিয়নের প্রশ্ন [illegible] there is no minorities অ্যাকর্ডিং টু দি কনস্টিটিউশন অ্যান্ড ল-এর বিধান [illegible] আজকে বিলটা স্থগিত করা উচিত।

**মিঃ ডেপুটি স্পিকার :** মিঃ জাহেদি বিলটা মুভ করুন।

**Shri Mahboob Zahedi :** Sir, I beg to move that the West Bengal Minorities Development and Finance Corporation Bill, 1995 be taken into consideration.

**শ্রী সৌগত রায় :** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার।

**মিঃ ডেপুটি স্পিকার :** নাউ নো পয়েন্ট অফ অর্ডার।

**শ্রী সৌগত রায় :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আপনার প্রসিডিওরে কিন্তু টেকনিক্যালি ভুল হচ্ছে, কারণ এখানে মিঃ স্পিকার বলেছিলেন যে, আমাদের হাউসে এটা নিয়ম নয় যে সভায় বিল ইন্ট্রোডিউস করতে গেলে লিভ অফ দি হাউস নিতে হবে। কাজেই ফর দি পারপাস অফ এলিসিটিং পাবলিক অপিনিয়ন—এটা করবেন, না স্যার। কিন্তু বিলটা ইন্ট্রোডিউস করবার সময় লিভ অফ দি হাউস নিলেন কেন? আর বিলটাতে তো টেকনিক্যাল ফ্লট রয়েছে। আর বিলটা মাইনরিটিদের জন্য করা হচ্ছে বলে যা বলা হয়েছে সেক্ষেত্রে বুদ্ধিস্ট, শিখস—এরাও তো হিন্দু। সংবিধানের ২৫(২) ধারা দেখুন, সেখানে বলেছে—for the purpose of religious minorties—Hindus-Hindus, Buddists are considered as part of the Hindus. এখান থেকে যে আইনই করুন না কেন, কনস্টিটিউশনের বিরুদ্ধে গিয়ে কিছু করতে পারবেন? কনস্টিটিউশনটা আমাকে একটু দিন, পড়ে দিচ্ছি। আমরাও চাই মাইনরিটিদের স্বার্থ রক্ষিত হোক, কিন্তু আমার প্রশ্ন, উনি বিলটা ইন্ট্রোডিউস করবার সময় লিভ অফ দি হাউসের কথা কেন বলছিলেন? এখানে কোনও বিল ইন্ট্রোডিউস করবার সময় লিভ অফ দি হাউস তো নিতে হয় না।

**মিঃ ডেপুটি স্পিকার :** সৌগতবাবু, আপনি শুনুন, উনি অ্যামেন্ডমেন্ট বিলটা ইন্ট্রোডিউস করেছেন, তারপর কনসিডারেশনের জন্য মুভ করেছেন, সার্কুলেশনের ব্যাপারটা রিজেক্টেড হয়েছে, সুতরাং এখন ডিবেট শুরু হবে, ডিসকাশন ছাড়া এখন কিছু হবে না।

[5-50 — 6-00 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার :** আপনার পয়েন্ট অফ অর্ডার পরে বলবেন, এই সময় নয়।

**(শ্রী সুব্রত মুখার্জি অ্যান্ড শ্রী সৌগত রায় রোজ টু স্পিক)**

**(গোলমাল)**

আপনাদের কথা পরে শুনব। আপনারা বসুন। ডাঃ জয়নাল আবেদিন, বলুন।

**(গোলমাল)**

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলেছি, আমি তার নজরে এনেছি, আমাদের হাউসের কোনও লেজিসলেশন এগেনস্ট দি কন্সটিটিউশন হতে পারে না। দিস ইজ দি নাম্বার ওয়ান। উনি আমাকে বললেন সেন্টারের রেফারেন্স আছে। তা যদি থাকে তাহলে সেটা বলবেন। মাননীয় সদস্য সৌগতবাবু এবং সুব্রতবাবু এই কথাই জানতে চেয়েছেন যে এই ভাবে বিলটা আনতে পারেন কিনা যেভাবে আপনি এনেছেন। দ্বিতীয় কথা হল, আপনার উপর দায়িত্ব পড়ল জাহেদী সাহেব? ইলেকশনের আর ৬ মাস আছে, আপনার উপর দায়িত্ব পড়ল মাইনরিটিদের মন ভোলাবার জন্য? সব [illegible] ইলেকশন? সেন্ট্রাল এই জাতীয় আইন ৩ বছর হল করেছেন, এটা আপনি অবগত [illegible]ছেন? আজকে ইলেকশনের দিকে দৃষ্টি রেখে আপনার মতো একজন দায়িত্বশীল মন্ত্রী এই বিল [illegible] পারিনি। আমাদের এই বিলের বিরুদ্ধে কোনও বক্তব্য নেই। আমরা

খুশি হব এই বিলকে সমর্থন করতে পেরে। কিন্তু আপনি এই যে বিল এনেছেন এটা হাফ-হার্টেড। এখানে আমাদের আপত্তি আছে। আপনি দেখবেন এই হাউসে হয়েছে যেখানে বলা হয়েছে the Minister-in-charge will be the ex-officio chairman of the corporation. এটা কোথায় আছে? দেয়ার আর সো মেনি কর্পোরেশন, এটা কোথায় আপনি দেখেছেন? স্ট্যাটুটরি কর্পোরেশনের আপনি যে বিল এনেছেন সেই ব্যাপারে সংবিধানের ১৪, ২৫ এবং ২৯ নম্বর ধারার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এই ৩টি ধারা এই বিলের ক্ষেত্রে আলোচনার বিষয়। এখানে আর্টিকেল ১৪ একটা কথা দেখাবার চেষ্টা করছি। সেখানে বলেছে, "Since the Guarantee of equal protection embraces the entire realm of 'State action' it would extend not only when an individual is discriminated against in the matter of exercise of his rights or in the matter of imposing liabilities upon him, but also in the matter of granting privileges." ডবল করে পড়ছি। যে বিষয়টা এনেছেন, 'It is a question of Privilege. You are creating a privilege for the minority communities.' এটা প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। "Granting licences for entering into any business inviting tenders in entering into a contract relating to Government business or issuing quotas or giving jobs etc." এটাতে আপনি পরিষ্কার হতে পারেননি, আপনার দৃষ্টি নেই, দৃষ্টি দেননি। It is a privilege you are creating for the minorities. এটা আপনি পরিষ্কার করে বলেননি আপনার অবজেক্টস অ্যান্ড রিজিন্সে। এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

এটার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি—আজকে সৌগতবাবু, সুব্রতবাবু যে কথা বলেছেন—আমাদের সংবিধানের উপরে তো কিছু হতে পারে না। আর্টিকেল ২৫ দেখবেন—Right to Freedom of Religion—Freedom of Conscience and free profession, practice and propagation of religion. 25(1)—Subject to public order, morality and health and to the other provisions of this part, all persons are equally entitled to freedom of conscience and the right freely to profess, practise and propagate religion. (2) Nothing in this article shall affect the operation of any existing law or prevent the State from making any law—(a) regulating or restricting any economic, financial political or other secular activity which may be associated with religious practice; (b) providing for social welfare and reform or the throwing open of Hindu religious institutions of a public character to all classes and sections of Hindus.

Explanation (1)—The wearing and carrying of Kirpans shall be deemed to be included in the profession of the Sikh religion.

Explanation (2)—In sub-clause (b) of clause (2), the reference to Hindus shall be construed as including a reference to persons professing the Sikh, Jaina or Buddhist religion, and the reference to Hindu religious institutions shall be construed accordingly. এখানে বিলে আপনি বলছেন, ফর দা

শিখস, জৈনস অ্যান্ড দি বুদ্ধিস্ট। এটা তো আর্টিকেল ২৫-কে হিট করে। How can you discriminate the Skh, Jaina and Buddhist from Hindu religion? সংবিধান তো আমাদের পারমিশন দেয় না, এটা আপনাকেই ডিসাইড করতে বলছি। এবং ওদের সম্মতি নেওয়া হয়েছে কি? I am not opposed to the idea of extending benefits to the Sikhs, Jains and the Buddhists. ওদের একটা সম্মতি নেওয়ার জন্য আমাদের তরফ থেকে একটা সার্কুলার দেওয়া হয়েছিল। আপনি বলছেন ইলেকশন হয়ে গেল আর বিল করতে পারবেন না, আপনাদের বিরুদ্ধে চলে যাবে। মাইনরিটিরা এমনিতেই তো বিরুদ্ধে চলে গেছে। ওদের জন্য কিছুই করেনি। সেইজন্য তড়িঘড়ি কিছু করার চেষ্টা করছেন। সেইজন্য জানতে চাইছি, ওদের সঙ্গে পরামর্শ করেছেন কিনা। They are included in this in Clause 2 (b)—"Minorities" means the minorities based on religion such as Muslims, Christians, Sikhs, Buddhists, Zorestians (Parsis) Jains and Jews and such other minorities within the purview of article 29 of the Constitution of India as the State Government may, by notification specify from time to time". সংবিধানের উপর তো স্টেট গভর্নমেন্টের কারসাজি চলবে না। আমাদের সংবিধানের ২৯ ধারায় এই বিষয়ে পরিষ্কার বলে দিয়েছে, আজকে সেটা আপনি বলে দেবেন। অর্থাৎ Where it has hit by your proposed legislation the cultural and educational rights. Article 29—Cultural and Educational Rights—Protection of interests of minorities : (1) Any section of the citizens residing in the teritory of India or any part thereof having a distinct language, script or culture of India or any part thereof having a distinct language, script or culture of its own shall have the right to conserve the same. (2) No citizen shall be denied admission into any educational institution maintained by the State or received aid out of state funds on grounds only of religion, race, caste, language or any of them। আজকে এখানে আপনি বলে দেবেন প্রোটেকশন অব কালচারাল রাইটস মাইনরিটিদের। কোথাও বলছে না শিখ, জৈন, বৌদ্ধ, এরা মাইনরিটি। এখানে আর্টিকেল ২১ আপনি রেফার করেছেন বলেই বললাম। এটা আমাদের বলে দেবেন।

[6-00 — 6-10 p.m.]

মাননীয় মন্ত্রী মহোদয়, আমি স্ট্যাটুটরি কর্পোরেশনের ব্যাপারে দুর্গাদাস বসুর 'কনস্টিটিউশন অব ইন্ডিয়া'র প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেখানে বলা হয়েছে Since a Corporation exercises statutory power, it must comply with Article 14, being an agency of the State under Article 12. আপনি এই দুটি আর্টিকেলের একটিও আপনার আইনে মেনশন করেননি। এটা কেন করেননি, হাউ ডাজ ইট? ওখানে আবার বলা হয়েছে, It must also comply with Article 14 and must not be arbitrary in such matters as giving jobs, entering into contracts, accepting tenders, which it may perform in the exercises of its tenders, which it may perform in the exercises of its administrative power, in the absence of statute or statutory rules to the contrary. Hence, in such cases it can-

not define its action on the plea that the impugned Act was not done in the exercise of any statutory power. আপনি আজকে তড়িঘড়ি করতে গিয়ে এই প্রভিসনটা টোটালি ইগনোর করেছেন। আপনার যদি ডিফেন্স থাকে তাহলে আপনি সেক্রেটারির সঙ্গে পরামর্শ করুন। আজকে যে লিমিটেশনগুলো এখানে আছে, সেখানে একবারও আপনি দৃষ্টি দিলেন না। এটা আপনার নজরে আনতে চাইছি। আজকে মন্ত্রী মহোদয়, আপনি আমাদের দুটি কথা বলুন। কনস্টিটিউশনের শেষ দিকে আপনি বলেছেন, নট এক্সিডিং ফাইভ। এরা কি ক্যাটাগোরির হবে তা কেন ডিফাইন করা হল না? আজকে যে জৈন, শিখ বা বুদ্ধিস্ট এরা আসবে, এটা কেন এই আইনে বলে দিলেন না? আপনি কেন বলে দিলেন না যে এই ক্যাটাগোরিগুলো থেকে মানুষগুলো আসবে? এখানে মাইনরিটি কমিশনের সাথে এদের সম্পর্ক কি হবে তা আপনি বললেন না। What will be the relation of Minority Commission with this Finance Corporation ? ভারত সরকারের এই কর্পোরেশন, এই ফিনান্স কর্পোরেশন আছে। সেখানে মন্ত্রী চেয়ারম্যান নয়। আর এখানে আপনি জ্যোতিবাবুর আন্ডারে কাজ করছেন, সুতরাং সব ক্ষমতা সি. পি. এমের হাতে রাখতে হবে, সেজন্য এটা করছেন? আপনি এইদিকে একটু নজর দেবেন। এটা কোনও লেজিসলেশনে আছে যেখানে ইন দি কম্পোজিশিন the Minister-in-charge will be the ex-officio chairman. এত একটা সাংঘাতিক প্রভিসন, একটা লোভ একটা প্রচন্ড ক্ষমতার আকাঙ্খা। আপনাদের উদ্দেশ্য হচ্ছে মাইনরিটিদের ভাল করা নয়। আপনি এই বিষয়ে বলবেন। শিখ থেকে আসবে না, জৈন থেকে আসবে না, বুদ্ধিস্ট থেকে আসবে না? এটা কেন বলা হবে না? এদের ইনস্টিটিউশন আছে, অর্গানাইজেশন আছে। তাদের হেডকে ডাকা হবে, কিম্বা এদের কর্পোরেশন আছে তাদের ডাকা হবে, এই কথাটা আপনি কেন বললেন না? বিশুদ্ধ সি. পি. এম. না হলে এখানে কাউকে রাখবেন না? বিশুদ্ধ রবীন্দ্র অনুবাদক, বিশুদ্ধ সি. পি. এম. না হলে কেউ আসবে না? তাহলে আপনি কেন এই কথা বললেন না? আপনি সেকশন ২৮(১)-টা একটু দেখুন। আপনি বলেছেন, Provided that it shall not be necessary to give any opportunity to the Corporation to show cause against the order proposed to be issued if the State Government is of the opinion that it is neither expedient nor necessary to do so in the public interest. এখানে ২৮-এ একটা লিমিটেশন আপনি এনে দিচ্ছেন এগেনস্ট ন্যাচারল জাস্টিস। এখানে জ্যোতিবাবু একটা অঙ্গুলি হেলন করলেন আর সব চলে গেল। এই সামারি পাওয়ার আপনি কেন চাইছেন? কর্পোরেশনের ক্ষেত্রে এই পাওয়ারটা আপনি নিতে পারবেন? এখানে প্রফেসর দে আছেন, আমি মনে করি তিনি একজন ভদ্রলোক। আপনি এই প্রভিসনটা কেন রাখলেন, সামারি ডিজলিউশন কেন করলেন? ফাঁসির আসামীকেও পর্যন্ত একটা সুযোগ দেওয়া হয়। এই প্রভিসনটা, ২৮(১)-এর এই প্রভিসনটা আপনি কেড়ে নিচ্ছেন, আবার কর্পোরেশন করছেন। আমি মনে করছে আপনার এর মধ্যে একটা অভিসন্ধি আছে।

আপনার সদ্‌বুদ্ধি এবং সদ্ উদ্দেশ্য আছে, আপনি ওই লাইনের মানুষও নন। তবুও আপনি আমাকে বলে দেবেন ২৯নং আপনি যে কথাটা বলেছেন "No provision of any law relating to the winding up of companies or corporations shall apply to the Corporation and the Corporation shall not be placed in liquida-

tion". বেশ এই পর্যন্তই বলতেন যে এটার লিকুইডিশন করা যাবে না। মাননীয় বিনয়বাবু আপনি এটার উত্তর দেবেন, আপনি এই ষড়যন্ত্র কেন করছেন, আপনি বয়স্ক মানুষ, শেষ বয়সে এইসব সৃষ্টি করছেন আর ষড়যন্ত্র করছেন। আপনি স্রেফ কেন বললেন না সেভ বাই অর্ডার of the State Government and save in such manner as may be directed by the State Government. স্টেট গভর্নমেন্ট এই লিকুইডিশন দেওয়ার সম্পূর্ণ ক্ষমতা নিলেন। ইট ডাজ নট বিহেভ ওয়ান। যেখানে যা খুশি করতে চাইছেন, এটাতেই তো আমাদের ঘোর আপত্তি নেকস্ট আমার সামারি পাওয়ারের বিরুদ্ধে বলার আছে। আপনার কাছে তিনটি প্রশ্ন রাখছি যদিও আপনি এর সঙ্গে ডাইরেক্টলি রিলেটেড নয় এবং সকালে এই বিষয়ে আপনার সঙ্গে আলোচনাও করেছি। মুসলমানদের দুটি প্রভিসন ওয়াকফ আছে—প্রপার্টির ক্ষেত্রে ওয়াকফ অফ আউলত এবং ওয়াকফ অফ লিললৎ। আপনি তো কো-অপরেটিভ মিনিস্টার, আপনি তো সেখ ওয়াজাদ আলির ১ কোটি টাকার বাড়িটা ২৫ লক্ষ টাকায় নিয়ে নিলেন। এর ৭৫ লক্ষ টাকা কার পেটে গেল? যার পেটেই যাক না কেন ওই পেটগুলো ব্লেড দিয়ে কেটে বার করব। আজকে ১ কোটি টাকার বাড়িটা ২৫ লক্ষ টাকায় নিয়ে নিলেন আর সেখ ওয়াজাদ আলির ভাইপো আমার কাছে ছুটে এসে বলছে যে খেতে পাচ্ছি না, ১৫০ টাকার একটা চাকরি দিন। আজকে আপনারা মুসলমানদের এই সব ওয়াকফ নিয়ে আপনারা কি আরম্ভ করেছেন? আজকে মুসলমানদের বহু প্রপার্টি বেদখল হয়ে আছে। আজকে জমির দাম বাড়ছে এবং কুন্দলিয়ার মতো প্রোমটারদের হিউজ প্রপার্টি দিনের পর দিন বাড়ছে, আপনি এটাকে মন্ত্রী হিসাবে এক্সপ্লয়েট করছেন না কেন? আপনি বসুন এবং এই বিষয়ে একটা অ্যামেন্ডমেন্ট নিয়ে আসুক যে ওয়াকফের কত প্রপার্টি বেদখল হয়েছে এবং মতওয়ালিগুলোর কতগুলো ডিসপোজ অফ করেছেন দেখুন আরবিট্রালি উইদাউট স্যাংশন অফ দিস। ১৯৮৫ সালে কো-অপরেটিভের অ্যামেন্ডমেন্টের জন্য একটা একটা আইন বসেছিল। যখন ইন্দোপাক যুদ্ধ হয় সেই সময়ে ঈশ্বর দাস জালান ছিলেন ল মিনিস্টর, সেইবার যুদ্ধের জন্যে ওয়াকফের অ্যামেন্ডমেন্টের একটা প্রোপজাল ছিল এবং ওয়াজে এ মেম্বার। তারপরে বন্ধ হবার পরে স্থায়ী কোনও উদ্যোগ নেওয়া হয়নি। আপনি মুসলমানদের দায়িত্বে আছেন, এই ওয়াকফগুলো আপনারই আমলে দেখছি Harry anybody. আজকে এর তো একটা আন্দোলন দরকার এবং রিকোভারি করার দরকার। আজকে এই সম্প্রদায়কে যাতে কারুর কাছে যেতে না হয় এবং এগুলো রক্ষণাবেক্ষণ করার দায়িত্ব আপনার। প্রভিসন অফ দি ওয়াকফ যারা একজিকিউট করছেন তারা ইন্টেনশন যদি কার্যকর করেন তাহলে তাদের আর কারুর কাছে যেতে হয় না। এদের মেয়েদের স্কুল, কলেজ এবং হস্টেল, ছেলেদের স্কুল, কলেজ, হস্টেল এবং ইভেন ইউ মে গো টু টেকনিক্যাল এডুকেশন আজকে দেখছেন না। আপনি ভাগ করে নিয়ে নিচ্ছেন, আপনি কিছুটা নিচ্ছেন আর আপনার সহযোগী যারা আছেন তাদের কিছুটা দিচ্ছেন। আজকে ইট হ্যাজ বিকাম এ ক্রিমিন্যাল প্যারাডাইজ, ব্রোকার্স প্যারাডাইজ। এটা নিয়ে আপনার বহুবার দৃষ্ট আকর্ষণ করেছি। আপনি এর জবাব দেবেন। যেখানে এতবড় একটা পোটেন্সিয়াল অর্গানাইজেশন এবং একটা ইনস্টিটিউশন তার পোটেন্সিয়াল এক্সপ্লয়েট কেন করলেন না। আপনি যে জিনিসটার দায়িত্বে আছেন, আপনি তো কমদিন দায়িত্বে নেই, এই বিষয়ে আপনি বলবেন। অ্যাট দি সেম টাইম ভারত সরকারের যে মাইনোরিটি কর্পোরেশন হয়েছে সেখানে বিহারের প্রাক্তন স্পিকার চেয়ারম্যান হয়েছিলেন,

আপনি নিশ্চয় এইসব ব্যাপারে খবরাখবর রাখেন, আমি তার কাছে জিজ্ঞাসা করেছিলাম হাউ দি পিপল কেন হ্যাভ বেনিফিট ফ্রম ইয়োর কর্পোরেশন, তাতে তিনি বলেছিলেন যে স্টেট গভর্নমেন্টের মাধ্যমেই যেতে হবে। আর আপনি এখানে প্রচার করেছেন Functions and powers and the benfits that can be distributed by the National Corporation of Minorities. আপনি কি করতে চাইছেন কিছুই বলেননি, আপনি কি সব গোপনে করবেন? তাহলে রাতেই করতে পারতেন? কাজেই আজকে এই জিনিসটা জানতে পারলাম না কেন সেটা আপনাকে বলতে হবে। অ্যাক্সিডেন্টলি ওনার সঙ্গে দেখা হয়ে গেল এবং জিজ্ঞাসা করাতে তিনি বললেন আমাদের এই এই বেনিফিট। আপনি তো আবার ১০০ কোটি টাকা নিয়ে নিচ্ছেন তাও আবার বলছেন যে শেয়ার ডিস্ট্রিবিউট করবেন। কিন্তু ফিনান্সিয়াল মেমোরান্ডামে আপনি যে কথা বলেছেন তাতে ১০০ কোটি টাকায় কি করে এটা সম্ভব হয় জানি না। আপনি ১০০ কোট টাকার অথরাইজড ক্যাপিটাল দিলেন বাট অ্যাট দি সেম টাইম অথরাইজডের উপরে ক্লিয়ারলি বলা উচিত ছিল যে আপনি কত টাকা এতে দিতে পারবেন, কোন বছরে কত টাকা দিতে পারবেন এবং কাদের কাদের এর শেয়ার দেবেন। একথাটা আপনার ক্লিয়ারলি বলা উচিত ছিল। Share should not be distributed to the people of unscrupulous nature. আজকে অরুণ দত্তর মতো লোক যারা বাড়ি ভেঙ্গে ফেলছে তারাই তো আপনাদের সহকর্মী। রসিদকে তো জ্যোতবাবু রেখে দিয়েছেন।

[6-10 — 6-20 p.m.]

আজকে দুটো কথা আর আমি বলব। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে ওয়াকফ-এর একটা প্রস্তাব এসেছে। দ্যাট ইফ ইন্ডিয়া ইজ এ সেকুলার—ওয়াকফের একটা প্রস্তাব এসেছিল উইথ রিগার্ড টু দি অ্যাপয়েন্টমেন্ট অফ ওয়াকফ কমিশনার যে, that if India is a secular country, why the post of Wakf Commissioner should be reserved for minorities alone? এখানে দুটো কথা আমাদের আর্গুমেন্টে আছে—দি ওয়াকফ মোতোয়ালি ইজ রিকয়ারড টু ডু সাম রিলিজিয়াস পারফর্মন্স, রিলিজিয়াস অবলিগেশনস এবং ঐ খানে যদি নন-মুসলিমস হয় হি মে নট এগ্রি টু পারফর্ম। সুব্রতবাবু যদি হয়ে যায়, কিম্বা ঐ যে বসে আছেন আমাদের হলদিয়ার এম. এল. এ. লক্ষ্মণচন্দ্র শেঠ যদি হয়ে যান—হি উইল নট বি এগ্রিএবল টু পারফর্ম দি রিলিজিয়াস ফাংশন্স। আজকে সেই জন্য আমাদের সেকুলারিজমের বিরুদ্ধে কোনও কিছু বলা হয়নি এখানে। ইস স্যুড বি ওপেন টু অল, ইফ ইন্ডিয়া ইজ সেকুলার। কিন্তু বিকজ অফ দি ডিসবার্সেবিলিটি অফ দি রিলিজিয়াস রাইটস অ্যান্ড রাইচুয়ালস এটা করা যাচ্ছে না। এই কর্পোরেশনেও এই জাতীয় কিছু চিন্তা-ভাবনা করেছেন? আমি জব রিজার্ভেশনের কথা বলছি না। আমি বলছি—কোন ক্যাটাগরির মানুষ উইল বি দি ম্যানেজিং ডাইরেক্টর? এটা তো আপনি এখানে রিফাইন করেননি, বলেছেন? তাহলে বলে দিন বিশুদ্ধ সি. পি. এম. হতে হবে এবং তাকে কংগ্রেসি মারার অভিজ্ঞতা থাকতে হবে। তাই আজকে আমি চাইছি আপনারা একটু উদার হন উইদাউট এনি প্যারোকিয়াল আউট-লুক। আপনারা যদি খানিকটা উদার হন কম্পিটেন্ট এবং উদারনৈতিক মানুষকে নিয়ে আসুন। আপনি কর্পোরেশন করেছেন, মাইনরিটি কমিশনের। আজকে কেউ কোনও বেনিফিট পাচ্ছে, বলুন? এনি বডি? কোনও বেনিফিট পেয়েছেন? আমরা জানতে পেরেছি হোয়াট দে

আর ডুয়িং ফর মাইনরিটিস? আজকে এই জিনিসটাতো আমাদের সন্তুষ্ট করবেন। আপনার বিলের আমি বিরোধিতা করছি না। আই উইল বি প্রম্প্ট টু সাপোর্ট ইট। আমার মনে হয়, এটা কমপ্রিহেন্সিভ হওয়া উচিত ছিল। ইট ইজ নট। আজকে এর সঙ্গে আপনি সেন্ট্রাল বিলটা আমাদের সার্কুলেট করলেন না কেন? কি আপত্তি ছিল? আজকে আর যারা যারা লেজিসলেশন এনেছেন, তুলনা করে দেখাতে পারি হোয়ার উই ডিফার, হোয়ার উই ক্যান এগ্রি। আপনি এর সঙ্গে কেন সার্কুলেট করলেন না? আজকে সেইজন্য—হ্যাঁ স্যার আমি বসে যাচ্ছি, আই অ্যাম নট টেকিং মাচ অফ ইয়োর টাইম। এগুলোর ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সেকেন্ড কথা আপনি এটা ক্যালকাটায় করবেন মূলত আর নইলে ঘুস খুড়াতেও করতে পারেন। ডিস্ট্রিক্টে যেখানে মাইনরিটি আছে ; মাইনরিটি বলতে এখানে মুসলমানকে বোঝায়। স্যার ইউ উইল এগ্রি উইথ মি, উই ডু নট মিন—মাইনরিটি মানে বুদ্ধরা বা মাইনরিটি মানে শিখরা। এটা আমরা মনে করি না। মাইনরিটি মানে মুসলিমদেরই মেইনলি বোঝায়। ডিস্ট্রিক্টে যেখানে যেখানে ওদের কনসেন্ট্রেশন আছে এবং ওরা ইকোনোমিক্যালি ব্যাক-ওয়ার্ডও, কোনও ভবিষ্যৎ নেই একসেপ্ট ইন দি প্রসেস অফ ডেভেলপমেন্ট ইন দি এইটথ প্ল্যান। আজকে ওদের সার্ভ করার কি ব্যবস্থা করেছেন? এখানে আর্বানাইজেশন বেনিফিকেশন ব্রাঞ্চ-এর কথা কোথাও বলেননি। আমি মনে করি এটার সুযোগ নেই। সেইজন্য আমাদের তরফ থেকে বলা হয়েছিল, যদি সার্কুলেশন করেন তাহলে এক মাস বাদে বসে এই অ্যাসপেক্ট দিতে পারি যার জন্য এটা করা। ক্যালকাটায় কিছু মুসলমান আছে বাট দি স্ট্যান্ডার্ড অফ লিভিং অফ দি মুসলিমস ইন দি পেরিফেরিয়াস আর ভেরি ডিপ্লোরাবেল। আজকে সেই জন্য আপনাকে বলছি যে আপনি এই সবের উত্তর দেবেন। ডিস্ট্রিক্টে যেখানে কনসেন্ট্রেশন আছে মাইনরিটিজদের সেখানে ও. বি. সি.-তে ওদের জায়গা নেই। ওদের আপনাদের এই কর্পোরেশন কিভাবে সার্ভ করবে, এটা যদি আপনি আমাদের বলে দেন আর আদার-ওয়াইজ, I do not oppose the legislation, but I draw the attention of the Hon'ble Minister to bring about a comprehensive legislation so that we can cover without political interest or partisan outlook, the welfare of the minorities at large and the Constitutional objections can be re-deemed.

Thank you, Sir.

**শ্রী মোস্তাফা বিন কাশিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দি ওয়েস্ট বেঙ্গল মাইনরিটি ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন বিল, '৯৫ এটাকে সমর্থন করছি এবং আমি মাননীয় মন্ত্রী এবং বর্তমান রাজ্য সরকারকে অভিনন্দন জানাচ্ছি এই ধরনের একটা উদ্যোগ এবং প্রয়াস নেওয়ার জন্য। বিরোধী দলের নেতা ডাঃ জয়নাল আবেদিন উনি একটা প্রশ্ন তুলেছেন, বিলটা সংবিধান বিরোধী। সংবিধান সম্মত নয়, আপনি বলতে চেয়েছেন। পরে উনি বক্তৃতার শেষে বললেন, আমি এই বিলটাকে সমর্থন করছি, বিরোধিতা করছি না। প্রথমে শুরু করলেন সংবিধান বিরোধী বলে, অতএব সংবিধান বিরোধী সেই জিনিস মন্ত্রী মহাশয় উপস্থিত দেখানোর সাহস কি করে করলেন, আবার উনি শেষে এটাকে সমর্থন করলেন, এটাকে স্ববিরোধিতা বলে না কি বলে আমি বুঝি না। আপনি বিষয়বস্তুর বিরোধিতা

করছেন, সেটা আলাদা হতে পারে। মাননীয় সভাপতি মহাশয়, আপনি জানেন '৯২ সালে, ভারতবর্ষের পার্লামেন্টে একটা বিল পাস করেছিল, সেটা আইনে পরিণত হয় রাষ্ট্রপতির সম্মতি নিয়ে। ন্যাশনাল মাইনরিটিজ কমিশন অ্যাক্ট ১৯৯২, এই আইন বলে ভারতবর্ষের ৫টি ধর্মগত সংখ্যালঘু সম্প্রদায় এরা নোটিফাইড মাইনরিটি হিসাবে চিহ্নিত এবং ন্যাশনাল মাইনরিটি কমিশন যে কাজ করছে এই ৫টি ধর্মগত সংখ্যালঘু কমিশন নিয়ে কাজ করছে, তার মধ্যে মুসলিম আছে, খ্রিশ্চান, আছে, শিখ আছে এবং বৌদ্ধিষ্ট আছে—জুরিস্টিয়ান বা পার্সিয়ান আছে—এদের নিয়ে কেউ প্রশ্ন তোলেনি। '৯২ সালে এই আইন হয়েছে ; ভারত সরকারের নোটিফিকেশনে। এই ৫টি ধর্মগত সংখ্যালঘু সম্প্রদায় এরা সংখ্যালঘু বলে বিবেচিত হবেন, এই আইনের পরিপ্রেক্ষিতে। এইটা চ্যালেঞ্জড হয়নি, আমার জানা নেই। আজ পর্যন্ত এটা আনকন্সটিটিউশনাল, এটা চ্যালেঞ্জড হয়নি। এইভাবেই কাজ হচ্ছে। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটা এনেছেন, এই বিলের মধ্যে কোনও অসঙ্গতি আমি দেখছি না। সংবিধানের সঙ্গে কোনও বৈপরিত্ত আছে বলে আমি দেখিনি। তার মধ্যে আপনি যেটা বলেছেন, স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিনসে সরকারের উদ্দেশ্য হচ্ছে আপাতত অর্থাৎ শুরুতে প্রজ্ঞাপ্তি সংখ্যালঘুদের জন্য কাজ করবে, নোটিফাইভ মাইনরিটির জন্য কাজ করবে। মাইনরিটির যে ডেফিনেশন বিলের মধ্যে অন্তর্ভুক্ত সেখানে সেকশন(২)-তে দু-একটি সংখ্যালঘুর সম্বন্ধে বলা হয়েছে, যারা এখন নোটিফাইড নন। আমাকে যদি বলেন এই ব্যাপারে তাহলে বলব, সমস্ত সংখ্যালঘুরা তারা এই বিলের উপকারিতার মধ্যে আসে না। স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিনস-এ ডিক্লিয়ার্ড মাইনরিটি তাদের উদ্দেশ্যে কাজ করবে কর্পোরেশন, কিন্তু ডেফিনেশনে এমন ২টি সংখ্যালঘুর কথা বলা আছে, যেহেতু তারা নোটিফাইড হয়নি মাইনরিটি, সুতরাং বিলের মধ্যে থাকলেও, আইন পাস হলেও ভবিষ্যতে কোনও বাস্তব জটিলতা হবে কিনা, এটা আপনি একটু বিচার বিবেচনা করে দেখবেন। আর যেটা বিলে ব্যবস্থা রেখেছেন, সেকশন (২)-তে, সংবিধানের ২৯ তম অনুচ্ছেদ অনুসারে, আমাদের দেশে শুধু ধর্মগত সংখ্যালঘুরা তারাই নয়, ভাষাগত সংখ্যালঘু হিসাবেও চিহ্নিত হন। সুতরাং এই বিলের মধ্যে পথটা খোলা রাখা আছে। ভবিষ্যতে যদি কোনও সংখ্যালঘু সম্প্রদায় সম্পর্কে সরকার ঘোষণা করেন, এই আইনে এতে তারা আসবেন। তার জন্য কর্পোরেশন কাজ করবে, তার ব্যবস্থা রাখা হয়েছে। এটা নিশ্চিতভাবে একটা ভাল ব্যবস্থা, এটার জন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি। এই কর্পোরেশনের ব্যাপারে জয়নাল আবেদিন সাহেব বললেন, এটা কেন্দ্রীয় সরকার করেছে, ভারতবর্ষের মধ্যে ৫টি রাজ্য সরকারও এই ধরনের কর্পোরেশন করেছে, এটায় একটা তাৎক্ষণিক বেনিফিট হবে। কেন্দ্রীয় যেটা ন্যাশনাল মাইনরিটিজি ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন, এরা এই কর্পোরেশন থেকে রাজ্যগুলিকে কিছু আর্থিক সাহায্য দিতে চান, কিন্তু তাদের সেই আইনে বলা আছে, অন্য কোনও সংস্থাকে দেবে না, রাজ্যে যদি স্টেট মাইনরিটি ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন থাকে, তাদের সেই কর্পোরেশনের হাতে অর্থটা তুলে দেবেন, না হলে দেবেন না।

[6-20 — 6-30 p.m.]

কেন্দ্রীয় আইনে এই ব্যবস্থাটাই বলেছে, এর যে উদ্দেশ্য এবং যে কার্যাবলি তা এই বিলের ১২ নম্বর অনুচ্ছেদে বিস্তারিতভাবে বলা হয়েছে। এইগুলো যদি ঠিক ঠিক ভাবে

প্রয়োগ করা যায় তাহলে আমাদের সংখ্যালঘু সম্প্রদায়ের অনেকটা উপকার হবে, সে কথা সন্দেহ নেই। আমাদের সামাজিক ব্যবস্থায় যদি বৈষম্য না থাকত, যদি সুযোগ সমান থাকত তাহলে এই সমস্ত কোনও ব্যবস্থা করার দরকার হত না। কিন্তু এই সমাজ ব্যবস্থা যতদিন চলছে, যতক্ষণ এই ব্যবস্থাটা আছে, ততক্ষণ এই সরকারি প্রয়াস এবং প্রাতিষ্ঠানিক ব্যবস্থার মধ্যে থেকে যদি কিছু উপকার করা যায় তাহলে সংখ্যালঘু সম্প্রদায়ের উপকার হবে। কারণ এদের মধ্যেও বহু পশ্চাদপদ আছে, এই কর্পোরেশন তার ভূমিকা পালন করতে পারলে তারা উপকৃত হতে পারত, মূল স্রোতের মধ্যে মানুষরা থাকতে পারত। তাই আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে ওয়েস্ট বেঙ্গল মাইনরিটি ডেভেলপমেন্ট অ্যান্ড ফিনান্স কর্পোরেশন বিল নিয়ে এসেছেন, সেটা একটা ভণ্ডামি এবং এর বিরোধিতা করে আমি কয়েকটা কথা বলতে চাই। এই বিলটা আনার দরকার হত না, যদি না পৌরসভা নির্বাচনের সময় মুসলিম সম্প্রদায়ের কাছ থেকে ওনারা পরিত্যজ্য না হতেন। তাহলে এই বিলটা কোনওদিনই নিয়ে আসতেন না। ১৯৯২ সালে ন্যাশনাল মাইনরিটি কমিশন অ্যাক্ট তৈরি হয়েছিল। তখন কিন্তু তাদের নিয়ে আসার সময় হল না। এতদিন পর এটাকে নিয়ে এলেন। স্যার, আজকে পশ্চিমবাংলায় বেকার সমস্যা আছে ঠিকই। পশ্চিমবাংলার মানুষের মধ্যে হিন্দু, মুসলিম, শিখ সবার মধ্যেই বেকারত্ব রয়েছে। কিন্তু আজকে যে মুসলমানদের জন্য আপনারা চোখের জল ফেলছেন, তাদের জন্য আপনারা কতটুকু করতে পেরেছেন। আমরা দুঃখিত, আজকে যারা সস্তার রাজনীতি করে মুসলমানদের মধ্যে বিভ্রান্তি আনতে চান, এটা তাদের ভণ্ডামি ছাড়া কি। আজকে প্রশ্নোত্তরের সময় অনুমোদিত প্রশ্ন নং ১০০, সিরিয়াল নং ১০৬, সেখানে লিখিত উত্তরে শান্তিবাবু বলেছেন, ১৯৮৭ সালের ২১শে জানুয়ারি থেকে ১৯৯২ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত, ৫০,০০০ লোকেরা মুসলমান সম্প্রদায়ের এর মধ্যে চাকরি পেয়েছে ২,২০১ জন। পারসেন্টেজ ৪.০১ পারসেন্ট। যে রাজ্যে মুসলমানের সংখ্যা ২২ পারসেন্ট, সেই রাজ্যে ৪ পারসেন্টের মতো লোক চাকরি পেয়েছে। তাও আবার এমপ্লয়মেন্টের মাধ্যমেই বেশি লোক চাকরি পেয়েছেন। আজকে ভণ্ডামির একটা চূড়ান্ত পর্যায়ে এসে পৌঁছেছে এই সরকার। আজকে মন্ত্রী আনিসুর রহমানকে প্রশ্ন করা হয়েছিল, ১৯৯৩ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত আপনারা কতগুলো মাদ্রাসাকে অনুমোদন দিয়েছেন? তিনি বলেছেন একটিও নতুন মাদ্রাসাকে অনুমোদন দেওয়া হয়নি। এদিকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আজকে সস্তায় রাজনীতি করছে।

আজকে লজ্জা করা উচিত, বিভ্রান্ত করার জন্যই এই বিল এনেছেন, এই বিলটি আপনি আনতেন না, তার কারণ ভোটে হারছেন এবং মুসলিমদের কাছ থেকে ভোট পাচ্ছেন না বলেই এনেছেন। আরেকটা কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের চাপে পড়ে এই বিল আনতে বাধ্য হয়েছেন। আপনি ন্যাশনাল মাইনোরিটি ডেভেলপমেন্ট ফিন্যান্স কর্পোরেশনের চেয়ারম্যান হতে চাইছেন। তার মানে কতটা ক্যাজুয়ালি আপনি দেখছেন। কেন অন্য একটা লোককে দিচ্ছেন না, ওই মুস্তাফা বিনকাশিমকে দিতে পারতেন, অন্য কাউকে দিতে পারতেন। তা করেননি। সেখানে আপনি নিয়ে নিলেন। ভারতবর্ষে কিন্তু অন্যরা করেননি। ফরমার স্পিকার হিদায়েতুল্লা সাহবেকে করেছেন বিহারে, সেখানে এম. এস. পন্ডিত আছেন, রায় সিং আছেন,

মহম্মদ কুমার আজম আছেন ম্যানেজিং ডিরেক্টার, বিহারে ডি. এন. নায়েক আছেন কর্নাটকে। আপনার আগে সবাই যখন জেগে উঠেছে, আপনি তখন ঘুমিয়ে পড়েছেন। আপনি দুগ্ধমন্ত্রী তাই হয়ত দুধ খেয়ে ঘুমিয়ে পড়েছেন। আপনার আগে ১২টা রাজ্যে এবং ৩টে ইউনিয়ন টেরিটোরির জন্য কর্পোরেশন তৈরি করে দিয়েছে এবং তাদের কর্পোরেশন থেকে ৭৫ টা স্কীম ফাইন্যান্সড হয়েছিল। আপনি আজও কর্পোরেশন তৈরি করতে পারেননি। বাংলার মানুষের কাছে জবাব দিতে হবে আপনাদের। ভন্ডামির চূড়ান্ত পর্যায়ে চলে গেছেন আপনারা। আমি বলি বিশেষ করে কমিউনিটি বলে কাউকে বেনিফিট দেওয়া উচিত নয়। কিন্তু পিছিয়ে পড়া মানুষদের যদি এগিয়ে আনতে হয় সেটা তাদের স্বার্থে করতে হবে। আমাদের রাজ্যে হিন্দুদের মধ্যে একটা প্রবলেম আছে, শিখেদের মধ্যে একটা প্রবলেম আছে, কিন্তু আজকে দেখা যাচ্ছে মুসলিম কমিউনিটির লোকেরা আপনাদের সময়ে বেশি পিছিয়ে পড়েছি। আপনি বলেন বাংলায় রায়ট হয়নি। ডিসেম্বর মাসে কি হয়েছিল বাবরি মসজিদের পরে। এটা আপনাদের কৃতিত্ব নয়, কৃতিত্ব যেটুকু আছে সেটুকু বাংলার মানুষের কৃতিত্ব। কাশ্মীরে আপেল ফলে সেটা কাশ্মীরের মানুষের জন্য নয়, সেখানকার প্রাকৃতিক পরিবেশের জন্য। সেই আপেল পশ্চিমবঙ্গে হবে না, আবার পশ্চিমবাংলার ধান পশ্চিমবাংলার প্রাকৃতিক পরিবেশের জন্য হয়। পশ্চিমবাংলার রাজনৈতিক পরিবেশ এমনি, পশ্চিমবাংলার মানুষের পরিবেশ এমন যে এখানে রায়ট বাড়ে না, শুরু হলে পুলিশ দিয়ে রায়ট বন্ধ করতে পারেন না। গ্রাম এলাকার মানুষ রায়ট করে না, হিন্দু-মুসলমানের পাশে দাঁড়ায় আর মুসলমান হিন্দুর পাশে দাঁড়িয়ে পরস্পরকে রক্ষা করে, এতে আপনাদের কৃতিত্ব নেই। রায়টের যারা মালিক আপনাদের দলের লোক. ওই ভল্লুক আপনাদের দলের লোক, তারা আপনাদের দলে রয়েছে। আজকে মুসলিমদের জন্য এই ১৮ বছরে আপনারা কিছুই করেননি। মাদ্রাসা শিক্ষা ব্যবস্থাকে ভেঙে দিলেন। আজকে তাদের চাকরির কোনও সুযোগ নেই। আপনাদের জবাব দিতে হবে যে আপনারা মুসলিম কমিউনিটির জন্য কতটুকু করেছেন? কেন অন্যান্য রাজ্যে আগে তৈরি করেছে কেন্দ্রীয় সরকারের নির্দেশে, সেখানে মুসলিম কমিউনিটি ফেসিলিটি পাচ্ছে, বেনিফিট পাচ্ছে, সেখানে আপনি কেন করতে পারেননি, সে জবাব আপনাকে দিতে হবে। এত দিন ঘুমিয়ে ছিলেন, না খেয়াল ছিল না। আমাদের দুর্ভাগ্য যে আমাদের রাজ্য সরকার আজকে মুসলিমদের স্বার্থ রক্ষা না করে, তাদের কথা শুধু মুখে বলে ভন্ডামি করে কমিউনাল টেনশনকে আরও বাড়িয়ে তুলেছেন। আপনারা হিসাব দেখে বলুন না। শান্তি ঘটকের মতো মন্ত্রীর আজকে এই বিল আনতে লজ্জা করে না। যে রাজ্যে ২২ পারসেন্ট পপুলেশন তার মধ্যে ৪ পারসেন্টকে আপনি চাকরি দিয়েছেন।

[6-30 — 6-40 p.m.]

মাইনরিটি কমিশন অ্যাক্ট যা তৈরি হয়েছে তাতে মাইনরিটি মিনস বলতে বুঝিয়েছেন, চ্যাপ্টার ওয়ানে, প্রিলিমিনারিতে, তাতে আছে, 'Minority for the purposes of this Act means a community notified as such by the Central Government'. আমাদের রাজ্যে বৌদ্ধরা পিছিয়ে আছে, তাদের দিন কিন্তু আপনি কি জানেন যে বৌদ্ধদের মধ্যে একটা অংশ আছেন যারা শিডিউল ট্রাইবস? চট্টগ্রামের পার্বত্য অঞ্চল থেকে চাকমা যারা এসেছেন সেই চাকমারা বৌদ্ধ এবং তারা শিডিউল ট্রাইবস। তাদের শিডিউল ট্রাইব হিসাবে গণ্য করছেন আবার মাইনরিটি হিসাবে গণ্য করছেন। এর ফলে হবে কি যে তারা

এদিকে এলে তাদের বলা হবে ওদিকে যাও আবার ওদিকে গেলে বলবে এ দিকে এস। এর ফলে চাকমা বৌদ্ধরা সুযোগসুবিধা পাওয়া থেকে বঞ্চিত হবে। সেইজন্যই আমরা বলেছিলাম যে আইন যেটা আনবেন সেটা ভালোভাবে খতিয়ে দেখা দরকার। কিন্তু সেই খতিয়ে দেখার সময় আপনাদের নেই। সামনে নির্বাচন আসছে কাজেই তাড়াহুড়া করে এই বিল নিয়ে এসেছেন। আপনারা দেখছেন ভারত সরকার মাইনরিটি কমিশন করে ফেলেছে, বিহার, কর্ণাটক, অন্ধ্র এমন কি ইউনিয়ান টেরিটরি দাদরা নগর হাবেলি করে ফেলেছে আর আপনারা মুখে বলেন মানুষের স্বার্থ দেখি কিন্তু আপনারা করতে পারনেনি তাই তাড়াহুড়া করে বিলটি নিয়ে এসেছেন। মন্ত্রী মহাশয়কে বলছি, দয়া করে চেয়ারম্যান থাকবেন না। আপনি চারিদিকে দৌড়াচ্ছেন কাজেই এদিকটা ছেড়ে দিন, অন্য লোককে চেয়ারম্যান করুন। এই বলে শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী মহাশয় যে মাইনরিটিস ডেভেলপমেন্ট অ্যান্ড ফাইন্যান্স কর্পোরেশন বিল এনেছেন তারজন্য তাকে আমি আন্তরিকভাবে কৃতজ্ঞতা জানাচ্ছি। জয়নাল সাহেব কনস্টিটিউশনে খুব পন্ডিত লোক। মাননীয় অধ্যক্ষ মহাশয় ওনাকে এরজন্য অনেক চাদর-টাদর দিয়ে সম্বর্ধনা জানিয়েছেন। আমি ওর মতোন অত পন্ডিতমানুষ নই। উনি রাইট টু ফ্রিডমের কথা বললেন। এখানে ২৫(২)-তে লেখা আছে, "Right to freedom of religion :—Nothing in this article shall affect the operation of any existing law or prevent the state from making any law". তারপর ২(বি)-তে লেখা আছে "Providing for social welfare and reform or the throwing open of Hindu religious institutions of a public character to all classes and sections of Hindus". এর সঙ্গে এক্সপ্ল্যানেশনটা পড়লেই সবটা বোঝা যাবে। কিন্তু উনি এমনভাবে বললেন যেন এটা একেবারে কনসিটিটিউশন বিরোধী হয়ে গেল। উনি ডাক্তার মানুষ, উকিল নন। উকিল হলে না হয় সত্যিকে মিথ্যা, মিথ্যাকে সত্য বলে প্রমাণ করার চেষ্টা করতেন কিন্তু উনি ডাক্তার হয়েও সেটাই করার চেষ্টা করে এখানে একটা ধোঁয়াশার সৃষ্টি করলেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ জানাচ্ছি এই বিল এনেছেন বলে। স্যার, আপনি জানেন, আমরা যারা বামফ্রন্টের লোক, আমাদের মধ্যে ঐ কমিউন্যাল কোনও ব্যাপার নেই, আমরা এ নিয়ে চিন্তাও করি না। মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলটা এনেছেন তারজন্য তাকে ধন্যবাদ, এটা আগে আনলে আরও ভাল হত। স্যার, এই বিলের উপর আলোচনায় অংশ গ্রহণ করে কংগ্রেসের বন্ধুরা যা বললেন তাতে মনে হচ্ছে ওদের মনে ভয় এসে গিয়েছে কারণ সামনেই নির্বাচন আসছে। আমরা ফিনান্স কমিশন করেছি, minorities development and finance corpn করছি। বলবেনটা কি মাইনরিটির বিরুদ্ধে? আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, মান্নান সাহেবকে খুব ভাল লোক বলে মনে করতাম। উনি এখানে দাঙ্গার কথা এনেছেন দাঙ্গার কথা বলবার মুখ, আছে ওদের? আজকে কংগ্রেসের রাজত্বে যখন দাঙ্গা হত সারা দেশে, পশ্চিমবাংলায় বামফ্রন্টের আমলে কোনওদিন দাঙ্গা হয়েছে? অন্য জায়গায়, মহারাষ্ট্রে যখন কংগ্রেসের রাজত্ব ছিল, সেখানে ১৪ দিনেও দাঙ্গা থামাতে পারেনি, প্রায় ৭০০ কোটি টাকার জিনিস পত্র সেখানে নষ্ট হয়েছে। এই বিধানসভায় মান্নান সাহেবের এটা বলা উচিত হয়েছে? দাঙ্গা যদি পশ্চিমবঙ্গে

হত তাহলে বামফ্রন্ট ১৬ বছর রাজত্ব করতে পারত না। সেই জন্য কংগ্রেস থাকেনি। মন্ত্রী মহাশয়কে একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব, আপনি যদি নরসিমা রাও এর, মাননীয় প্রধানমন্ত্রীর উপর আশা করে এই বিল যদি এনে থাকেন তাহলে এই বিল বিলেই থাকবে। নরসিমা রাও এর টাকা আপনার কাছে আসবে না। উনি যে টাকা অন্য রাজ্যে দিয়েছেন, আপনাকে দেবেন না। আপনি যদি কিছু করতে চান, সেটা করতে হবে আপনার নিজের কোমরের জোরে। দুনং কথা বলি, এর সুযোগ নিয়ে আমরা আই. আর. ডি. পি.-তে যা দেখছি, বড়লোকের ছেলেরা সুযোগ পায়, গরিবরা যাতে সেই সুযোগ পায়, তার ব্যবস্থা করতে হবে। মাইনরিটি বলেই সবাই যেন সেই সুযোগ না পায়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আজকে ওয়েস্ট বেঙ্গল মাইনরিটি ডেভেলপমেন্ট অ্যান্ড ফাইন্যান্সিয়াল কর্পোরেশন বিল, আমি একে সাপোর্ট করছি, অপোজ করছি না। কিন্তু আমার কিছু বক্তব্য আছে, বিষয়টির উপর আমি নিজে আটটি অ্যামেন্ডমেন্টও দিয়েছি। এটা কোনও সন্দেহ নেই, যে নির্বাচন আসছে এবং তার জন্য সংখ্যালঘুদের বিষয়গুলো নিয়ে নাড়াচাড়া হচ্ছে। তা আমরা উপলব্ধি করতে পারছি। তার কারণ আমি মন্ত্রী মহাশয়কে প্রথমেই অভিযুক্ত করব যে পশ্চিমবাংলায় যে মাইনরিটি কমিশন আপনারা তৈরি করেছেন, সেই মাইনরিটি কমিশনকে এখনও স্ট্যাচুটারি পাওয়ার দিলেন না, এটা একটা পার্ট টাইম কমিশন করে রেখেছেন এবং মহারাষ্ট্রের মতো রাজ্যে স্টেট মাইনরিটি কমিশন বাতিল করে দেওয়া হয়েছে। মানুষের মধ্যে তার ফলে একটা প্ররোচনার সৃষ্টি হচ্ছে সর্বত্র। কিন্তু পশ্চিমবাংলায় প্রগতিশীল সরকার হয়ে আপনারা একটা কমিশন করে তার স্ট্যাচুটারি পাওয়ার দিচ্ছেন না, পার্ট টাইম কমিশন করে রেখে দিয়েছেন। একটা ফুল টাইম দপ্তর করছেন না, এটা আপনাদের ব্যর্থতা। সুতরাং মাইনরিটিদের ক্ষেত্রে আজকে আপনারা যেটা ফাইন্যান্স কর্পোরেশন তৈরি করছেন এবং ১০০ কোটি টাকা তার জন্য একটা বরাদ্দ রাখছেন, সেই বরাদ্দের গোটা বিষয়টা নির্বাচনমুখী একটা উদ্যোগ। এক রকম ভাবে আমি বারবার অভিযোগ করেছি যে লিঙ্গুইস্টিক মাইনরিটিদের কথা এতে যদিও না থাকুক, তাদের বিষয় ভাবতে হবে। আমি মাননীয় স্পিকার মহাশয়ের কাছে কৃতজ্ঞ যে উনি উর্দু একাডেমিক সম্পর্কে, আমরা বারবার বলা সত্ত্বেও তিনি আজকে মন্ত্রী মহাশয়কে বাধ্য করেছিলেন বলতে এবং অদ্ভুতভাবে তিনি আজকে বললেন যে উর্দু একাডেমির প্রথম ফ্লোর সম্পূর্ণ হয়ে গেছে। আমি আপনাকে অনুরোধ করব যে বিধানসভায় দাঁড়িয়ে মাননীয় মন্ত্রী আজকে তার বিবৃতিতে বললেন যে ফার্স্ট ফ্লোর কমপ্লিট? আপনি পাঠান পাঁচ জন প্রতিনিধিকে এবং তারা গিয়ে দেখুন মন্ত্রীর কি ভাবে মিসলিড করছেন। আমি যার ফলে বলব লিঙ্গুইস্টিক মাইনরিটিদের প্রশ্নে আপনাদে সম্বন্ধে আমাদের অভিযোগ আছে, উর্দুকে সেকেন্ড ল্যাঙ্গুয়েজ করার কথা আমরা বারবা বলেছি, সর্বত্র নয় যেখানে অন্তত ১০ পারসেন্ট মানুষ উর্দু ভাষায় বলতে পারে। কলকাত হাওড়া, আসানসোল অব বর্ধমান সাবডিভিসন, ইসলামপুর অব দিনাজপুর সাবডিভিসন, এ সমস্ত জায়গাগুলোতে যেখানে ১০ পারসেন্টের বেশি উর্দু ভাষাভাষি মানুষ আছে, তাদের জ আমরা বারবার বলেছি যে উর্দুকে সেখানে সেকেন্ড ল্যাঙ্গুয়েজ করুন। অনেক রাজ্য আ ভারতবর্ষে যেখানে উর্দুকে সম্পূর্ণভাবে সেকেন্ড ল্যাঙ্গুয়েজ করা হয়েছে। কিন্তু এটা আপন এখনও করছেন না। আমি জানি না কেন এদেরকে নিয়ে এত অবহেলা করা হচ্ছে। আজ

এর আগে অনেকে বলেছেন যে মন্ত্রীকে চেয়ারম্যান করে এই যে কর্পোরেশন তৈরি হচ্ছে, এটা আমিও বিরোধিতা করছি। আমার স্পষ্টভাবে, আমি যে ব্যাপারে একটা অ্যামেন্ডমেন্টও দিয়েছি যে এখানে সেক্রেটারি অব দি ডিপার্টমেন্টকে আপনি চেয়ারম্যান করুন। যদি বাইরের লোককে আপনাদের আনতে অসুবিধা থাকে, আপনি অনেক দপ্তরের ভার প্রাপ্ত, সেই কথা আমার পূর্ববর্তী বক্তারা বলেছেন, আবদুল মান্নান বলেছেন, ওভার বার্ডেন্ড হয়ে গিয়ে লাভ নেই, একটা কর্পোরেশন তৈরি করছেন, ফাইন্যান্স কর্পোরেশন, তার কাজকর্ম, তার যা পরিধি, সেই পরিধিতে আপনি নিজে কখনও এই ভাবে দায়িত্ব পালন করতে পারবেন না। সুতরাং এই ক্ষেত্রে আপনি ডিপার্টমেন্টের সেক্রেটারিকে দায়িত্ব দিন।

[6-40 — 6-50 p.m.]

আপনার একটা অদ্ভুত ব্যাপার আমি লক্ষ্য করছি। কর্পোরেশনে মাইনরিটি কমিশনের চেয়ারম্যানকে ইনডাক্ট করলেন না কেন? আপনি যাদের যাদের নেবেন বলেছেন এই কর্পোরেশনে আমি প্রস্তাব করেছি এবং অ্যামেন্ডমেন্ট দিয়েছি আপনি চেয়ারম্যান মাইনরিটি কমিশনকে এই কমিটির সঙ্গে যুক্ত করুন। একটু আগে বংশগোপাল চৌধুরি অত্যন্ত স্পিরিট দেখিয়ে সৌগত রায়ের প্রস্তাব মেনে দু জন মাত্র প্রতিনিধিকে তার বিলে ঢুকিয়েছেন অ্যামেন্ডমেন্ট অ্যাকসেপ্ট করে। আমি আপনার কাছে অনুরোধ করব আপনি ওখানে চেয়ারম্যান মাইনরিটি কমিশনকে ওখানে ইন্ডাক্ট করুন। আপনার আরও একটা বিলে আমি বলছি আট নম্বরে যদি "The Corporation shall have a Managing Director and a Chief Accounts Officer, who shall be appointed by the State Government". সে কারণেও আমি বলছি যে আপনি ম্যানেজিং ডাইরেক্টর যাকে করবেন, তার র‍্যাঙ্কটা মিনিমাম সেক্রেটারি র‍্যাঙ্ক হতে হবে। আপনার যে চিফ অ্যাকাউন্ট অফিসার হবে তাকে আপনি ক্রম্পটোলার অ্যান্ড অডিটার জেনারেলের অনুমোদন নিয়ে তার পর আপনি অ্যাকাউন্টস অফিসার হিসাবে তাকে অ্যাপয়েন্ট করুন, অন্যভাবে নয়। আপনার বিলে আরও দু একটা বিষয় দেখতে পাচ্ছি ১২ নম্বর "Subject to the provisions of this Act, the functions of the Corporation shall be to undertake generally the task of economic welfare of the minorities through industrial, commercial and cultural activities." আমি জানি না কালচারাল অ্যাকটিভিটিস এর মধ্যে আপনি কি বোঝাতে চাইছেন। এই সাংস্কৃতিক বিষয়গুলো কিভাবে এর মাধ্যমে উদযাপন করবে এবং আপনাদের সরকার এর সাংস্কৃতিক অনুষ্ঠান বলতে বাংলার মানুষের কি ধারণা সৃষ্টি হয়েছে, সেটা একটু কান পাতলে নিশ্চয়ই শুনতে পাবেন। বাংলার সংস্কৃতি জগতকে হোপ ৮৬, নব আনন্দে জাগো নানা রকম রাত্রি উদযাপন করিয়ে, কালচারের যে অবস্থা করেছেন, সেটা যত কম বলা যায় ততই ভাল। তারপর আবার দেখছি ১২-তে ১৪ নম্বরে আছে "to function as a machinery for implementation of safeguards for the minorities of the State". "being implement under the 15-point minorities welfare programmes in consultation with the State level or the district level banker's fora ;" আমি বলছি এটাও কোনও পলিটিক্যাল স্লোগান এটা কোনও ইকনমিক

ies and through item to the international Parliamentary libraries all over the world, where research may be for better performance of the members. But ultimately it depends on you each one and every one of you to make this Parliament more representative of the aspiration of the people. Questions are asked everyday whether standards of Parliament are falling, whether it is up to the mark or not. I have already said that today's Parliament is more representative of the grassroot level of our state. It is not what it used to be in the past. As such we may not expect that quality of language or that quality of etiquette. But we do, in Parliament, get to know the pulse of the people at the grassroot level, and through Mentions, through Calling Attentions, through Adjournment Motions, the problems of the hospitals, the problems of the roads, electricity, the State of agriculture come up. It brings the State to the very core of the people and it reflects the aspirations of their demands and that is what we are here for, and all attempts should be made to make that better. I am sure in the years to come this Parliament will be the standard on which you expect the representative of the people to work and serve them through the legislative process. We would be able to bring about the change in the quality of life. Those attempts should be made most seriously throughout our own contribution. With these words, I would like to thank you all, and if we do not meet in another Session we hope and I hope to meet with you all again in the new House, if I am there and if you are there. Thank you.

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি প্রথমেই আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি এই জন্য যে দু দফায় সুদীর্ঘ যে অধিবেশন হয়ে গেল তাতে আপনি স্বভাবসিদ্ধ ধৈর্য এবং বুদ্ধিমত্তা দিয়ে সভা পরিচালনা করেছেন বলে। আমি দেখেছি, অনেক সময় যখন ঘটনা একটু খারাপের দিকে গড়িয়েছে তখন আপনি আপনার বুদ্ধি ও হিউমার দিয়ে ঘটনাগুলি সহজ করে দিয়েছেন এবং সমস্যার সমাধান করেছেন। আজকে আপনার দক্ষতা আন্তর্জাতিকভাবে স্বীকৃত হয়েছে—এরজন্য আমি যেমন নিজেই গৌরবান্বিতবোধ করছি তেমনি হাউসও গৌরবান্বিত বোধ করছে। ভবিষ্যতে কি হবে না হবে সেকথা কেউ বলতে পারে না, সেটা খানিকটা অজ্ঞাত তবে প্রত্যেককে বলব, হাউসের মর্যাদা এবং সম্মান যাতে অক্ষুন্ন থাকে সেটা সকলেরই দেখা দরকার। জনসাধারণ যেজন্য আমাদের এই হাউসে পাঠিয়েছেন সেই কাজটা সঠিকভাবে আমাদের করা দরকার এবং যোগ্যতার সাথে করা দরকার। সঙ্গে সঙ্গে এখানকার আলোচনা মান ক্রমশ উন্নত করা দরকার। আমি দেখছি, এখন কিছু কিছু ক্ষেত্রে সত্যিই উন্নতি হয়েছে। আমি অনেককে ব্যক্তিগতভাবে বলেছি, আমি মনে করি, যদি চেষ্টা করা হয় তাহলে আরও খানিকটা আলোচনার মান উন্নত হতে পারে। শাসকদলে যারা আছেন তাদের আমি বলব, তাদের একটা বিশেষ দায়িত্ব রয়েছে, তাদের অনেক বেশি ধৈর্যশীল হতে হবে। দু পক্ষকেই ধৈর্য্যশীল হতে হবে। আমি প্রতিটি মিটিং-এ বলি, আমরা যদি নিজেরা অন্তর দিয়ে এটা অনুভব করি যে ধৈর্য্যশীল থাকা দরকার তাহলে দেখবেন

আলোচনার সুযোগ অনেক বাড়বে। আমরা নিজেরা দীর্ঘদিন বিরোধীপক্ষে ছিলাম, আমরা ওদের কথা বুঝি। ওরা যাতে পরিপূর্ণভাবে সুযোগটা ব্যবহার করতে পারেন সেদিকে লক্ষ্য রাখা উচিত। অবশ্য উভয়পক্ষকেই জিনিসটা দেখতে হবে। এখানে বিরোধীপক্ষে অনেক যোগ্য ব্যক্তি আছেন, আমি বিশেষ করে আবেদন করব তাদের যে তারা খানিকটা যাকে বলা যেতে পারে প্লেয়িং টু দি গ্যালারি যেন না করেন। ব্যাপারটা আমি বিশদভাবে বলতে চাই না, আপনারা বুঝে নেবেন। কিছু কিছু দুর্বলতা থাকে যে কি করলে সংবাদপত্রে নামটা বেরুবে। আগের আমলে কিন্তু এটা ছিল না। আমি দীর্ঘদিন ধরেই এখানে আছি। মাঝে দু-একবার ছাড়া ছাড়া ভাবে বলতে পারেন আমি এখানে অনেকদিনই আছি, জয়নাল সাহেবও দীর্ঘদিন ধরে আছেন জানি। সত্যি সত্যি তখন আলোচনাটা অনেক উচ্চমানের হ'ত। তখন পড়াশুনা করে এসে সবাই বলার চেষ্টা করতেন। ক্রমশ সেই মানটা কিন্তু নেমে যাচ্ছে। অবশ্য এখন দেখছি আবার কিছু কিছু ভালভাবে আলোচনা করার চেষ্টা করা হচ্ছে। এই চেষ্টা-টা উভয়পক্ষের হলে ভাল হয়। আমি অনেক সময় দেখি, দর্শক আসনে যারা বসে আছন তাদের মধ্যে অনেক ছাত্রছাত্রীও আসে। তারা লেজিসলেটার হিসাবে, জনসাধারণের প্রতিনিধি হিসাবে আমাদের আচরণটা দেখে। অনেক সময় আমার লজ্জা লাগে এই ভেবে যে তারা কি ভাবছে? এটা মনে রেখে সে দিক থেকে যদি আমরা নিজেদের খানিকটা সংযত রেখে চলি যে কাজের জন্য আমরা এখানে এসেছি সেই কাজটা করি তাহলে আমার মনে হয় সেটা সিরিয়াসলি করতে পারব। আগের দিনে আমি দেখেছি, কোনও পারসোনেল র‍্যাকারিং না করে, ঠিক যে যা কর্তব্য করবেন, তাকে সেটা করতেই হবে। সেটা করবেন এবং সেটা তারা সেদিক থেকে লক্ষ্য রেখে এবং আমাদের নিজেদের বাইরের একটা দিক থাকে, যারা বিশেষ করে বাইরের দর্শক আসেন, বিশেষ করে ছাত্রছাত্রীরা আসেন, যারা আমাদের ভবিষ্যৎ প্রজন্ম, তাদের কাছে আমরা যাতে একটু নিজেদের ব্যবহারের দ্বারা তাদের কাছে একটু এই সম্পর্কে যাতে একটা ভুল ধাবণা না আসে, সেটা আমাদের দেখা দরকার। এই কথা বলে সকলকে আমার আন্তরিক অভিনন্দন জানিয়ে, আর একবার আপনার সুযোগ্য পরিচালনা—অনেক সময় হয়ত খুব ডিফিকাল্ট হয়, আপনারও—আপনি চেষ্টা করেন, অনেক সময় আমাদেরও বকেন এবং ওদেরও সংযত করবার চেষ্টা করেন, এই যে পোজিশনটা এটা যে কি ডিফিকাল্ট, হাজার চেষ্টা করলেও কিছু হয় না। আমি দেখেছি মোটামুটি আপনার উপর সকলের একটা বিশ্বাস আছে এবং আপনি সেটা রক্ষা করবার চেষ্টা করেন এবং সেই ভাবে চললেই মনে হয় ভাল হবে এবং সেই জন্য বোধ হয়, আপনি সকলের কাছে শ্রদ্ধা পেয়েছেন। এই বলে আপনাকে আর একবার আমি অভিনন্দন জানিয়ে এবং বিরোধী পক্ষের সকলকে আমার আন্তরিক অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জানা যতগুলো সেশন আমি এই হাউসে দেখেছি, এটাই লার্জেস্ট। অনেক কথা বলার আছে, I would like to take it up with the Government and he secretariat of the Assembly. আমি শুধু একটা জিনিস দেখেছি আপনার পারদর্শিতা। আপনার দূরদর্শিতা, আপনার দক্ষতায় আমরা গর্বিত। আমি চাইছি, পশ্চিমবঙ্গে কিছু মানুষ যা চায় সবটা তো হয় না, পশ্চিমবঙ্গে যে

পরিবর্তন সূচিত হচ্ছে, ইলেকশন তো সামনের বছর হবে, কি এই বছর হবে, উই ডোন্ট না, আপনি তো বললেন। আমরা চাইছি, যে পরিবর্তন হয়েছে এই পরিবর্তন সার্থক হোক এবং আপনি আপনার যোগ্যতা, দক্ষতা, পারদর্শিতা নিয়ে, বিজ্ঞতা নিয়ে সামনের বার যদি বিরোধী দলে বসতে হয়, আপনি বিরোধী দলের আসনে, নেতৃত্বের আসন অলঙ্কৃত করবেন। আমরা চাইছি এটা, এতে ভাল ভাবে। আমি মাননীয় বিনয়বাবু, বর্ষিয়ান নেতাকে বলতে চাই, আপনি তো আগে থেকে আছেন, আর আমার চেয়ে অনেক বেশি অভিজ্ঞ আপনি, আপনি নিজে বলুন, আপনার ৪৭ জনের মন্ত্রিসভায় বিরোধীদের কতটা মর্যাদা দিয়েছেন আপনারা। এটা অভিযোগ আমার। I would like to put it on record i.e. on the procedings of the Assembly. কি মর্যাদা দিয়েছেন? চিঠির উত্তর দেবারও প্রয়োজন মনে করেন না। জ্যোতি বসুর পাশে কিছু লোক দাঁড়িয়েছে, যারা মন্ত্রিসভায় এসেছে, they choose to ignore the opposition including the Leader of the opposition. এটা আপনারা বন্ধ করুন। We will carry it to the masses. তারপর আপনারা যা বলবেন আর আমরা যা বলব, you must recognise that in a democracy the opposition has a vital part to play. আজকে সৌগতবাবুর একটা প্রস্তাব গৃহীত হয়েছে। এখানে আমরা দেখলাম একটা মোশনে সৌগতবাবু, He belongs to the opposition and that is why he has fallen. অপোজিশনের কোন মর্যাদাটা আপনারা কবে দিলেন? আপনাদের মন্ত্রীরা কি দেবদূত? উত্তর দেবেন না চিঠির? আপনারা করবেন না আমরা জানি। রশিদ আমাদের চেয়ে আপনাদের কাছে অনেক মূল্যবান। কিন্তু আপনারা উত্তর দেবেন না। কোথায় এই শিষ্টাচার হয়েছে আপনাদের? On peoples cause not for our cause we will go to you আপনারা করুন, আমাদের গ্যালারি প্লে-র দরকার হবে না। কংগ্রেস ১১০ বছরের দল, আপনিও তো ছিলেন। আপনাকে আমি তো সেদিন বলেছিলামই, শরৎচন্দ্রের মতো মানুষ জমিদারের মহিমা কীর্তন করতে বিপ্রদাস লিখেছিলেন, আপনি বলেছিলেন রমেশের কথা। কিন্তু রমেশও তার সমস্ত বিলিয়ে দেয়নি। বঞ্চিতদের হয়ে কথা বলেছেন ডিসইনহেরিটেড যারা তাদের হয়ে কথা বলেছেন। আজকে এই সমাজে আমরা আছি, আপনারা পরিবর্তন চান না। আপনারা এটা ভুলে যাবেন না যে চিরকালই আপনারা ওখানে থাকবেন। আপনারা যে ব্যবহার করছেন, your Government is behaving with us. তা না হলে we must change it or we will carry it to the people. আর আমরা তো মনে করছি যে পরিবর্তন সূচিত হচ্ছে। আমরাও এই রকম একজন বিজ্ঞজন মানুষকে এই আসনে দেখব আর মানুষ যেখানে আমাদের রাখবে, কিংবা যাদের নিয়ে আসবে। আজকে যেহেতু আপনি কষ্ট করে হাউসটা চালাচ্ছেন, আমরা আপনাকে ধন্যবাদ জানাই, আপনার ধৈর্য্য আছে।

আজকে স্যার, আমরা চেয়েছি আপনার আরও প্রতিষ্ঠা হোক। আপনার যে আন্তর্জাতিক সম্মান, ভারতের সম্মান আমরা আরও গর্বিত। তাই অনেক আশা করি বিজ্ঞজনের কাছে। আমরা আশা করব এর পরে একটা যে কমিউনিটি ভলিউম পেশ করেছেন, এই উদ্যোগটা যদি আপনি অপ্রতিহত রাখেন আমরা উইল বি ডিপলি গ্রেটফুল আমরা বিভিন্ন পাবলিকেশনের মধ্যে কথাগুলো বলি। কাকে আঘাত দেব? আমরা তো আঘাত দিতে চাই না। I would life to share of joy with them. আজকে শ্রাবণ সন্ধ্যা। আমরা খুশি হব সবাই

আপ্যায়ন করেছেন। আপনার লোক জন। আপনার সেক্রেটারিয়েট, স্টাফ, এরাও কাজ করেছে। সরকার পক্ষ সময়ে সময়ে আমাদের সঙ্গে সহযোগিতা না করলেও, এই নিয়ে জেনারালি হাতাহাতি কিছু হয়নি। কনজিনিয়াল অ্যাটমসফিয়র অল অ্যালং। আর যেগুলো হয়েছে, সেগুলো পার্লামেন্টারি গণতন্ত্রে হয়। আপনার সঙ্গে এটাতে আমি একমত। একটা চিৎকার উঠেছে চারিদিকে decline of the parliamentary democracy system of Government. পার্লামেন্টের ডেমোক্রেসি আমি এটা পুরোপুরি শেয়ার করি না। কিন্তু এখানে ভারতবর্ষের ডেমোক্রেসির যে বুনিয়াদ তাতে আমি হোপফুল the system will progress, flourish and be a porfelual one. এই হাউসের মাননীয় সদস্য এবং আমাদের খবর যারা সামান্য লিখেছে, সবারই খবর সবসময়ে লেখে না মিডিয়া পার্সন যারা কষ্ট করে থেকেছে তাদেরও ধন্যবাদ জানাই। আপনার এমপ্লয়ি, স্টাফ অফিসার্স, আর লেখার টেবিলে যারা লিখছে—রিপোর্টার, we ar thankful to them for correctly reporting the proceedings। সর্বোপরি স্যার, আপনি তো মধ্যমনি কখন কি রূপ নেবেন জানি না। যেখানে যেতে আরম্ভ করেছেন, As under of the opposition I hope that one day I will see your as President of U.N.O. সবাইকে ধন্যবাদ জানিয়ে, শুভেচ্ছা জানিয়ে আমার কথা শেষ করছি।

**শ্রী বীরেন্দ্র মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমাদের সকলের পক্ষ থেকে আন্তরিক ধন্যবাদ এবং কৃতজ্ঞতা জানাচ্ছি। আপনি যে ধৈর্য নিয়ে এই সভাকে পরিচালনা করেছেন, দক্ষতা দেখিয়েছেন শুধু সামনে থেকে আপনাকে ধন্যবাদ দিতে চাই না। শুধু ভারতবর্ষের মধ্যে নয়, ভারতবর্ষের বাইরেও আপনি আমাদের ইজ্জতকে অনেক বাড়িয়ে দিয়েছেন। কমনওয়েলথ পার্লামেন্ট পার্টি মেম্বার থেকে আরম্ভ করে ওয়ার্ল্ড ফেডারেশন অ্যাশোসিয়েশন অব ইউনাইটেড নেশনের চেয়ারম্যান হয়েছেন। আমরা আনন্দিত যে আমরা আপনার সঙ্গে কাজ করতে পেরেছি। এই কয় বছর আপনার সঙ্গে থাকলাম এবং সব থেকে ভাল একটা অধ্যায় কাটালাম। এজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। নিজেও গর্বিত বোধ করছি। আমাদের পার্টির সকলেই আপনাকে ধন্যবাদ জানাচ্ছে। আপনি এখানে জয়নাল সাহেবের মনে যে আশা জাগাতে পেরেছেন সে জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। মন্ত্রীর সমান মর্যাদা দিয়ে এবং ওদেরকে নানা রকম সুযোগ সুবিধা দিয়ে, বিদেশ ঘুরিয়ে-টুরিয়ে নিয়ে এসে, আবার ওইখানে বসার আশা, হতাশা থেকে যে দুরে সরিয়েছেন সেজন্য আপনাকে আরেকবার ধন্যবাদ জানাচ্ছি। তবে আমার একটু দুঃখ হচ্ছে। উনি আমার বহুদিনের বন্ধুলোক আমার দুঃখ হচ্ছে যে আবার নির্বাচনের পর যে হতাশা আসবে এখন যে পদে আছেন সেই পদেও থাকবেন কিনা আমার সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে।

[8-10 — 8-20 p.m.]

ওরা ওদের দলের লোকেদেরই ঠিক রাখতে পারেন না। আমি পরিষদীয় মন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। তিনি ধৈর্য্য-সহকারে প্রতিদিন দীর্ঘ সময় এখানে উপস্থিত থেকে আমাদের সভা পরিচালনা করতে সব রকমের সাহায্য করেছেন। আমি মন্ত্রিসভার সদস্যদের এবং এখানকার কর্মচারিদের—যারা প্রতিদিন অনেকক্ষণ ধরে এখানে কাজ করছেন—আন্তরিক

ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি খবরের কাগজের লোকেদের। আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি আমাদের ডেপুটি স্পিকারকে, যদিও তিনি আমাদের সময় মাঝে মাঝে কাট করে দিয়েছেন। যাই হোক তাকেও আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। পরিশেষে এখানে সংশ্লিষ্ট সকলকেই ধন্যবাদ জানাচ্ছি। আমি জানি না এটাই শেষ অধিবেশন কিনা—আমার বিশ্বাস আর একটা বোধ হয় হবে। আমার বা আমাদের পক্ষের কারও কোনও কাজে যদি কারও মনে কোনও রকম আঘাত লেগে থাকে তাহলে আমি ক্ষমা চেয়ে, সকলকে আর একবার ধন্যবাদ এবং কৃতজ্ঞতা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বর্তমানের এই নির্বাচিত বিধানসভার হয়ত এটাই শেষ অধিবেশন কিম্বা শেষ অধিবেশনের আগের অধিবেশন। সেটা অবস্থার ওপর নির্ভর করছে। ফলে সেদিক থেকে আজকে যে অধিবেশন শেষ হতে চলেছে, এটা খুবই তাৎপর্যপূর্ণ অধিবেশন। যদিও আমি মৃদুভাষী তথাপি আমি আপনাকে ধন্যবাদ না দিয়ে পারছি না। আপনি নিজ-গুণে শুধু সরকার পক্ষেরই নয়, বিরোধী পক্ষেরও আস্থা অর্জন করছেন। এটা কারও অস্বীকার করবার কোনও উপায় নেই। শুধু আমাদের দেশেই নয়, সারা বিশ্বে আজকে সংসদীয় গণতন্ত্রের যে অবনমন দেখা দিয়েছে তাতে সাধারণ মানুষের কাছে সংসদীয় গণতন্ত্রের মর্যাদা লোপ পাচ্ছে। এটা খুবই বেদনাদায়ক। আমাদের দেশের অন্যান্য সমস্ত রাজ্যের আইনসভার মতো আমাদের রাজ্যের আইনসভার ভাব-মূর্তি এবং মর্যাদা জনসাধারণের সামনে খুব একটা উজ্জ্বল নয়। কিন্তু এই অবস্থার মধ্যেও, সংসদীয় গণতন্ত্রের মান-মর্যাদাকে, সভার ভেতরের আলোচনার মানকে উন্নত করার জন্য আপনার তরফ থেকে যে প্রচেষ্টা আমরা সকলে লক্ষ্য করছি, তাকে আমরা কেউ অস্বীকার করতে পারি না। এটা আমাদের সকলকেই স্বীকার করতে হবে এবং সেজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার এই অধিবেশন সুষ্ঠুভাবে পরিচালনা করার ক্ষেত্রে ডেপুটি স্পিকার, প্যানেল অফ চেয়ারম্যান এবং সংশ্লিষ্ট অন্যান্য যারা আছেন তাদের সকলকে আমি ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুদীর্ঘ সময় ধরে আপনি যেভাবে এই সভা পরিচালনা করেছেন তাতে আপনার যোগ্যতা এবং দক্ষতা নিয়ে এই সভার কারও মনে কখনও কোনও প্রশ্ন দেখা দেয়নি। আমরা অত্যন্ত আনন্দের সঙ্গে লক্ষ্য করেছি যে, আমাদের বিরোধী দলের বন্ধুরা পর্যন্ত বার বার আপনার সুযোগ্য নেতৃত্বকে প্রশংসা করেছেন। বর্তমান দিনে আমরা যখন চারিদিকে অবক্ষয়ের চিহ্ন দেখছি তখন সংসদীয় ব্যবস্থায় আইন সভার মর্যাদাকে অক্ষুন্ন রাখার জন্য, আরও বৃদ্ধি করার জন্য, কর্মধারাকে গতিশীল করার জন্য যে প্রয়াস, যে উদ্যোগ, যে পদক্ষেপগুলো আপনি নিয়েছেন তাতে আমরা দেখছি আমাদের এই সভার প্রতি দিন মানুষের আস্থা বাড়ছে এবং সভার মর্যাদাও উত্তর উত্তর সমৃদ্ধ হচ্ছে।

আজকে শুধু এই সভার মধ্যে নয়, এই দেশের মধ্যে নয়, আমাদের দেশের বাইরেও আপনি যে সম্মান লাভ করেছেন, আমরা মনে করি আপনার সেই সম্মান এই সভার মর্যাদা বৃদ্ধি করেছে। এই জন্যই আমরা আপনাকে নিয়ে গর্বিত। আপনার অনুপস্থিতিতে ডেপুটি স্পিকার মহাশয়, তার যথেষ্ট যোগ্যতা নিয়ে এই সভা পরিচালনা করেছেন এবং সভা পরিচালনায় যারা সহায়তা করেছেন—আমাদের সচিব মহাশয়, সাধারণ কর্মচারিবৃন্দ, আমাদের

পরিষদীয় মন্ত্রী মহোদয়, তিনিও এই সভাব কাজে বহু সময় দিয়েছেন। সংবাদ মাধ্যমের যারা প্রতিনিধি এখানে আছেন, তারাও আমাদের সাথে দীর্ঘসময় এখানে অতিবাহিত করেছেন এবং আমাদের কথা জনগণের দরবারে পৌঁছে দিয়েছেন। তাই সংশ্লিষ্ট সকলকে আমাদের এই বেঞ্চের (দলের) তরফ থেকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি দীর্ঘদিন ধরে এই সভার যে কার্য পরিচালনা করলেন, এইজন্য প্রথমেই আপনাকে ধন্যবাদ জানিয়ে দু-চারটি কথা এখানে বলতে চাই। সারা পৃথিবী জুড়ে এবং দেশের মধ্যে যখন সংসদীয় গণতন্ত্রের অবক্ষয় ঘটছে, সেখানে পশ্চিমবঙ্গ বিধানসভায় আপনার সুযোগ্য পরিচালনায় ধীরে ধীরে তার মর্যাদার বৃদ্ধি ঘটছে। বিদেশে আপনার সম্মান বৃদ্ধি শুধু পশ্চিমবঙ্গ মানুষের গর্বই নয়, জাতির গর্ব। বাঙালি হিসাবে এটা ভাবতে খুবই গর্ব অনুভব করি। ধীরে ধীরে আমাদের পরিষদীয় গণতন্ত্রের মর্যাদা বৃদ্ধি পাচ্ছে। শ্রদ্ধেয় বিনয় দত্ত তার উল্লেখ করেছেন। আপনি কয়েকটি সভার মাধ্যমে সাম্প্রতিক ছাত্র ছাত্রীদের অনুপ্রাণিত করেছেন। বিশেষ করে স্কুল কলেজের ছাত্র ছাত্রীরে মধ্যে এই পরিষদীয় ব্যবস্থার প্রতি গভীর আস্থা ও আগ্রহ দেখা দিয়েছে। এটা আমাদের কাছে গর্বের জিনিস বলে মনে করি। বিশেষ করে নানা কমিটির মাধ্যমে আপনি এখানে ডিসিপ্লিন ও কাজের পরিবেশ গড়ে তুলছেন। এখানে কোনও কাজ পড়ে থাকে না এই ব্যাপারটা বোধ হয় পশ্চিমবঙ্গ ছাড়া ভারতের আর কোথাও গড়ে ওঠেনি। এটা আমাদের কাছে খুবই গর্বের বিষয় এবং আগামী দিনে আমাদের এই পশ্চিমবঙ্গ বিধানসভার পবিত্রতা, মর্যাদা বাড়িয়ে তোলার পক্ষে এটা সাহায্য করবে। আপনার অনুপস্থিতিতে ডেপুটি স্পিকার মহাশয়, খুবই যোগত্যার সঙ্গে এই সভা পরিচালনা করেছেন এবং দৃঢ়তার সঙ্গে পরিচালনা করেছেন, এই জন্যও তাকে ধন্যবাদ জানাই। এই বিধানসভার সমস্ত কর্মচারিবৃন্দ, আমাদের সেক্রেটারি থেকে আরম্ভ করে, সমস্ত কর্মচারিবৃন্দ যেভাবে পরিশ্রম করেছেন এবং এখানে আমাদের সাথে থেকে কার্য করেছেন, তার জন্য তাদের সকলকেই ধন্যবাদ জানাই এবং কাগজের যারা প্রতিনিধি এখানে আছেন তাদের সকলকেই ধন্যবাদ জানাচ্ছি।

[8-20 — 8-30 p.m.]

কোনও সদস্য যদি কোনও একটা বিষয় নিয়ে গেছেন, তিনি যদি টেবিলে নাও থাকেন তাহলে তার পাশের টেবিলে যিনি আছেন তিনি সেটা করে দেন। এটা আপনার সুদক্ষ পরিচালনায় সম্ভব হয়েছে। সমস্ত কর্মচারিদের এই সহযোগিতা আমাদের অনুপ্রাণিত করে। এটা নিচু তলার কর্মচরী থেকে সেক্রেটারি পর্যন্ত সকলের ক্ষেত্রেই প্রযোজ্য। আমরা এর জন্য গর্ব অনুভব করি। সেজন্য সমস্ত কর্মচারীকে আমি ধন্যবাদ জানাচ্ছি। প্রেসের যারা অক্লান্ত ভাবে সংবাদ সংগ্রহ করেন এবং জনগণের সামনে সেটা পৌঁছে দেন, সেজন্য তাদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি। সমস্ত মন্ত্রিসভার সদস্য, যারা পরিষদীয় গণতান্ত্রিক রীতিনীতির মাধ্যমে সদস্যদের বিভিন্ন প্রশ্নের উত্তর দিয়েছেন, তাদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি। সরকারি দলের চিফ হুইচ, তিনি সমস্ত ব্যাপারে পরিকল্পনা করে বিরোধী দলের চিপ হুইপের সঙ্গে কো-অর্ডিনেশন রেখে সমস্ত কাজ করেছেন। সেজন্য তাকেও আমি ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী দলের সমস্ত সদস্যকেও আমি ধন্যবাদ জানাচ্ছি। আপনার সুদক্ষ পরিচালনায় এই সভার

মর্যাদা ভবিষ্যতে আরও বৃদ্ধি করবে। আপনি আরও নুতন নুতন জিনিস আমাদের দেশের সামনে উপস্থিত করতে পারবেন। এই কথা বলে আপনাকে আর একবার ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দীর্ঘদিন ধরে যেভাবে দক্ষতার সঙ্গে এই বিধানসভা পরিচালনা করেছেন, তার জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমি ১৯৮৭ সালে এই বিধানসভায় এসে দেখেছি যে আপনি কিভাবে দক্ষতার সঙ্গে এই সভা পরিচালনা করছেন। আপনি শুধু পশ্চিমবঙ্গে নয়, বাইরের বহু জায়গায় সম্মানিত হয়েছেন এবং তাতে আমাদের এই বিধানসভার গৌরব বেড়েছে। আমি সেজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আজকে বিধানসভায় যে সমস্ত সদস্য পরপর ৫ বার নির্বাচিত হয়ে এসেছেন, সেই রকম ৮ জন সদস্যকে আপনি উদ্যেগ নিয়ে পুরস্কৃত করেছেন। সেজন্যও আপনাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আপনার অবর্তমানে মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় যেভাবে যোগ্যতার সঙ্গে এই সভা পরিচালনা করেছেন, সেজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। মন্ত্রিসভার সমস্ত সদস্যকে আমি আমাদের পার্টির তরফ থেকে ধন্যবাদ জানাচ্ছি। দূরদর্শনের যারা খবরাখবর পৌঁছে দেন সাধারণ মানুষের কাছে এবং পত্র-পত্রিকার মাধ্যমে যারা খবরাখবর পৌছে দেন, সাধারণ মানুষের কাছে এবং পত্র-পত্রিকার মাধ্যমে যারা খবরাখবর পৌছে দেন, তাদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার অফিসার, স্টাফ, যারা আমাদের সকল সময়ে সহযোগিতা করেছেন, তাদেরও আমি ধন্যবাদ জানাচ্ছি আমি বিরোধী দলের বন্ধুদেরও ধন্যবাদ জানাচ্ছি। আজকে শেষ সময়েও তারা বিরোধিতা করে গেছেন। এটা ঠিক হচ্ছে না। আমরা আবার কে আসতে পারব, কে আসতে পারব না, সেটা কেউ জানি না। কাজেই বিরোধী বন্ধুদের বলব যে, আমরা যাতে বন্ধুত্বপূর্ণ মনোভাব নিয়ে এখান থেকে যেতে পারি সেই ভাবে এগিয়ে আসুন এই কথা বলে আপনাকে আর একবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই দীর্ঘতম সেশনের শেষ দিন, এতদিন ধরে এই যে অধিবেশন চালিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাই। আপনাকে ধন্যবাদ জানানোর মতো ধৃষ্টতা আমাদের নেই, কারণ আপনি রেকর্ড করেছেন, ভারতবর্ষের মধ্যে এতদিন ধরে কেউ অধ্যক্ষ হননি,। সারা পৃথিবীতে যেখানে যেখানে সংসদীয় গণতন্ত্র আছে, সেখানেও এতদিন ধরে কেউ অধ্যক্ষ আছেন এটা আমারর জানা নেই, সেই হিসেবে আপনি রেকর্ড করেছেন, এটা কেউ ভাঙতে পারবেন বলে মনে হয় না। ভারতবর্ষে তো নয়ই, ভারতবর্ষের বাইরেও কেউ এতদিন ধরে অধ্যক্ষ আছেন বলে আমার জানা নেই। মাননীয় জয়নাল সাহবে বলতে পারেন যে পৃথিবীর বুকের উপর কেউ এতদিন ধরে অধ্যক্ষ হিসাবে স্বীকৃতি লাভ করেছেন কিনা। বিধানসভা কি করে সুষ্ঠুভাবে চালানো যায় তার জন্য আপনি চেষ্টা করেছন। যখনই বিধানসভায় উত্তপ্ত আবহাওয়া এসে দাঁড়ায় তখনই আপনি ছোটখাট হিউমার দিয়ে বিধানসভার পরিবেশকে অন্য জায়গায় নিয়ে যেতে সাহায্য করেছেন বা শান্ত থাকতে সাহায্য করেছেন। এই হাউসে এরকম হয়নি, আগে হত, এক সময় দেখেছি এই হাউসের মধ্যে বিভিন্ন বক্তারা ছোট খাট হিউমার করতেন যে হিউমার এখন দেখি না। যে হিউমার আপনি করে সারা অধিবেশনের পরিবেশকে ঘুরিয়ে দেন, সেটা আপনার পক্ষেই

সম্ভব। অন্য যারা উপস্থিত আছেন, আপনারা বিভিন্ন দল, তার নেতা, বিরোধী দলের নেতা, বিরোধী দলের হুইপ, অন্যান্য দলের নেতা এবং হুইপ—সকলের মিলিত সাহায্য না পেলে এভাবে বিধানসভা চালানো খুব কঠিন হত। সেদিক দিয়ে প্রত্যেককে ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভা চালানোর ক্ষেত্রে যদি কোনও জায়গায় আটকে যায় সে ক্ষেত্রে সকলে সাহায্য করেছেন, না হলে মাঝে মাঝে মুশকিল হত, এরজন্য সকলকে ধন্যবাদ জানাই, সঙ্গে সঙ্গে সংবাদপত্রকে ধন্যবাদ জানাই এবং তার সঙ্গে বিধানসভার সেক্রেটারি ও সকল স্টাফকে ধন্যবাদ জানাই যারা বিভিন্নভাবে আমাদের সাহায্য করেছেন, খবরাখবর দেওয়ার দায়িত্ব ঠিকমতো পালন করেছেন। সেই সঙ্গে ডেপুটি স্পিকার, তাকেও আমি ধন্যবাদ জানাচ্ছি, বিশেষ করে এবারে তিনি অনেক সময় ধরে সভা চালিয়েছেন, বিধানসভায় কোনও কোনও সময় আপনি নেই সেই সময় তিনি সুষ্ঠুভাবে সভা চালিয়েছেন। আমি ভাবতাম বোধ হয় কিছু হয়ে যাবে, কিন্তু তাও তিনি সুষ্ঠুভাবে চালিয়েছেন। বিশেষ করে শনিবার দিন যখন হুইপের পক্ষে বিভিন্ন মেম্বারকে ধরে আনতে হয়, সে ক্ষেত্রে সবাই সাহায্য না করলে বিধানসভা চালানো যেত না, এরজন্য ধন্যবাদ। যাতে বিরোধী দলের কেউ কিছু বলতে না পারেন তার জন্য নো-কনফিডেন্স মোশনকে অ্যালাউ করা হয়েছে। শুধু ফটো তোলার ব্যাপারে একটা খুঁত থেকে গেল, না হলে সবটাই ভালভাবে অতিক্রম করতে পারতাম। আজ অধিবেশনের শেষ দিন। পরের অধিবেশনে পুরোপুরি ভালভাবে বসতে হবে কি না জানি না, আমার মনে হয়েছে হয়ত বসতে হতে পারে। শেষ দিনে সকলকে ধন্যবাদ জানিয়ে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[8-30 — 8-45 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট অধিবেশনের আজকে শেষ দিন। আপনি এবং অন্যান্য অনেকেই একথা এখানে বলেছেন যে, জানি না এটাই একাদশতম বিধানসভার শেষ দিন কিনা। এটা হতে পারে, আবার নাও হতে পারে, কিন্তু বিধানসভা, যেটা সংসদীয় গণতন্ত্রের মূল পীঠস্থান, সেখানে সংসদীয় গণতন্ত্রকে সমুন্নত করবার জন্য আপনি বিগত কয়েক বছর ধরে যে প্রয়াস গ্রহণ করেছেন তা শুধু পশ্চিমবঙ্গের জনসাধারণেরই নয়, সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের যারা সংসদীয় গণতন্ত্র সম্পর্কে খোঁজ-খবর রাখেন, চিন্তা-ভাবনা করেন, তাদের দৃষ্টি আকর্ষণ করেছে। আমি এবং প্রায় অধিকাংশ সদস্য যারা বিভিন্নভাবে আপনার সঙ্গে বসেছি, আলাপ-আলোচনা করেছি, তারা বুঝেছি যে, আপনি কত আন্তরিকভাবে সংসদীয় গণতন্ত্রকে সমুন্নত করবাব জন্য চিন্তা করছেন এবং উদ্যোগ গ্রহণ করেছেন। আপনারই পরামর্শে এবং উদ্যোগে এখানে যুব-সংসদ চালু হয়েছে। সন্দেহ নেই যে, আপনার সুযোগ্য পরিচালনা এবং দূরদর্শিতার ফলে ভারতবর্ষের সমস্ত বিধানসভাগুলির মধ্যে বোধ হয় সর্বপ্রথম পশ্চিমবঙ্গে পার্লামেন্টারি স্টাডিজ ফোরাম গঠিত হয়েছে। আপনি সদস্যদের সাহায্য এবং সহযোগিতা করবার জন্য এখানে রিসার্চ সেলের কাজ শুরু করেছেন। এ সবের মূল উদ্দেশ্য হল সংসদীয় গণতন্ত্রকে আরও শক্তিশালী করা এবং সদস্যদের সভায় উপস্থিতির হার বৃদ্ধি করা, কারণ আমরা যে শাসন পরিকাঠামো গ্রহণ করেছি সেই কাঠামোয় নিজেদের যদি ভাল করে অভ্যস্ত করবার চেষ্টা না করি, নিজেদের ত্রুটিমুক্ত করবার চেষ্টা না করি, তাহলে এর সুফল আমরা লাভ করতে পারব না। স্পিকার হিসাবে বিধানসভা পরিচালনা

করবার ক্ষেত্রে আপনি গতানুগতিক পথে না গিয়ে একটা বলিষ্ঠ ভূমিকা গ্রহণ করেছেন সেটাই নয়, এই ব্যবস্থাকে আরও সমুন্নত করবার জন্য আপনার ঐকান্তিক প্রয়াসের কোনও অভাব ছিল না। এই কাজ করতে গিয়ে আপনি দূরদর্শিতা, বিচক্ষণতা, বুদ্ধিমত্তা এবং কৃতিত্বের যে পরিচয় রাখতে পেরেছেন তার স্বীকৃতি শুধু আমাদের দেশই নয়, বাইরের দেশ থেকেও এসে পৌঁচেছে। আপনি যা ভাল বলে বুঝতে পেরেছেন সেটা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে প্রয়োগ করবার প্রয়াস গ্রহণ করেছেন। যেমন আপনি বিধানসভায় নতুন যে লাইব্রেরি-ভবনটি স্থাপন করেছেন সেই ভবনটি কেবলমাত্র পাঠাগার হিসাবে চলুক সেটা কিন্তু আপনার চিন্তার মধ্যে নেই, যাতে গৃহটি সংসদীয় শিক্ষাগার হিসাবে প্রতিষ্ঠিত হয় তারজন্য সেখানে কম্প্যুটার সিস্টেমের মাধ্যমে কার্য পরিচালনার প্রয়াশ গ্রহণ করেছেন। এরফলে আমরা যারা এ বিষয়ে শিক্ষালাভ করতে চাই তাদের কাছে ব্যবস্থাটা কাজে লাগবে। কাজেই বলা যায়, আপনার সুযোগ্য পরিচালনায় পশ্চিমবঙ্গ বিধানসভার মান এবং সংসদীয় গণতন্ত্রকে আরও উজ্জ্বল করেছেন সে বিষয়ে সন্দেহ নেই। সেজন্য আপনাকে আমার আন্তরিক গভীর শ্রদ্ধা নিবেদন করছি। আপনার অনুপস্থিতিতে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এবং চেয়ারম্যানগণ যেভাবে সভার কাজ পরিচালনা করেছেন তারজন্য তাদেরও আমি ধন্যবাদ জানাই। বিরোধী পক্ষের মাননীয় নেতা এবং সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ সভার কার্য পরিচালনার ক্ষেত্রে যেভাবে সহযোগিতা করেছেন তারজন্য তাদের সকলকে আমার পক্ষ থেকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার কার্য সুষ্ঠুভাবে পরিচালনা করতে সাহায্য করবার জন্য আমি বিধানসভার সকল শ্রেণীর কর্মচারিবৃন্দকেও ধন্যবাদ জানাচ্ছি। ধন্যবাদ জানাচ্ছি টি. ভি.-র এবং সংবাদ মাধ্যমের প্রতিনিধিবৃন্দকে যারা প্রতিনিয়ত বিধানসভায় আলোচিত বিষয়বস্তু জনসমক্ষে তুলে ধরার চেষ্টা করেছেন। আজকে আপনি আন্তর্জাতিক ক্ষেত্রে যে প্রতিষ্ঠা লাভ করেছেন তারজন্য আপনাকে আর একবার ধন্যবাদ জানাই এবং কামনা করি ভবিষ্যতে আপনি আরও কৃতিত্ব অর্জনের পথে এগিয়ে যাবেন, এই বলে আর একবার আপনাকে শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুপস্থিতিতে বিভিন্ন বিরোধী দলের এবং সরকার পক্ষের সহযোগিতায় আমি এই বিধানসভা পরিচালনা করেছি। আমরা সবাই জানি যে, কোনও কলেজ বা স্কুলের শুধু শিক্ষক ভাল হয় না বা শুধু ছাত্র ভাল হয় না। ছাত্ররা যদি ভাল হয়, উৎসাহী ছাত্র হয়, বুদ্ধিমান ছাত্র হয় তাহলে তারা শিক্ষকদের প্রশ্ন করতে পারে সেই জন্য শিক্ষকদেরও পড়াশোনা করে আসতে হয়। বিরোধী দল এখানে যে ভূমিকা বারেবারে অবলম্বন করেছেন তার ফলে যারা এখানে সভা পরিচালনা করেছেন তাদের বারে বারে এ বিষয়ে চিন্তা করতে হয়েছে। আবার মেম্বার, তাদেরও চিন্তা করতে হয়েছে। ফলে সভা নতুন নতুন উৎকর্ষতা লাভ করেছ। সেই জন্য বিরোধীদের ভূমিকা থাকে একটা সংসদীয় গণতান্ত্রিক রথকে চালিত করার, সেই রথের চাকা যদি না ঘোরে তাহলে রথ চলবে না। সেই রকম সংসদীয় গণতন্ত্রের যিনি চালক অর্থাৎ যিনি সভা পরিচালনা করেন তাকে হাউস পরিচালনা করার জন্য বা সেশন পরিচালনা করার জন্য উপযুক্ত ভাবে তৈরি হতে হয়। যারা প্রশ্ন করেন বা নানা ধরনের প্যাঁচ বা ব্যাখ্যা বা ত্রুটি তুলে না ধরেন তাহলে হাউসের উৎকর্ষ বা উৎসাহ আসে না। আমি বারবার দেখেছি এই হাউসের বিরোধী

দলের সদস্যরা বা সরকার পক্ষের সদস্যরা ঠিক সেই সব প্রশ্নগুলো করে সংসদীয় গণতন্ত্রকে এগিয়ে নিয়ে গেছেন। এটা সম্ভব হয়েছে সকলের চেষ্টাতে। অধ্যক্ষ মহাশয় সারা ভারতবর্ষের মধ্যে এখানে নতুন নতুন জিনিস প্রবর্তন করেছেন। এখানে সাবজেক্ট কমিটি করেছেন, পার্লামেন্টারি ফোরাম বা ফোরাম ফর পার্লামেন্টারি স্টাডিজ এবং সর্বশেষ একটা নতুন গ্রন্থাগার করেছেন। লোকসভা বা বাইরের যে বিভিন্ন বড় বড় পার্লামেন্ট আছে সেই হিসাবে এটা একটা অ্যাসেট। এতদিনে যে গ্রন্থাগার ছিল সেখানে আমাদের মেম্বারদের পড়াশোনার অসুবিধা ছিল। কিন্তু একটা নুতন ভবন করে এ বিষয়ে গুরুত্ব দেওয়া হল। যদি গ্রন্থাগার থাকে এবং তাতে আধুনিক যে পদ্ধতি, কম্পিউটারাইজড সিস্টেম থাকে তাহলে সদস্যরা আরও বেশি অনুপ্রাণিত হবেন। সেদিক দিয়ে আমাদের পশ্চিমবাংলা বিধানসভায় এটা সম্ভব হয়েছে। তাই আমি আপনাকে শুধু ধন্যবাদ দিয়ে ছোট করতে চাই না, আপনি ধন্যবাদের অনেক উর্ধ্বে। আপনি এখানে লিডার অফ দি হাউস। লিডার অফ দি অপজিশন-এর এখানে সর্বদাই মান-মর্যাদা ছিল, আমি তা আগেও দেখেছি। কিন্তু এখনকার মতো ব্যবস্থা তখন ছিল না।

আমি এই বিধানসভায় ১৯৫২ সাল থেকে সদস্য হওয়ার আগে থেকে আসছি। এখানে বিভিন্ন পদ্ধতি আমি দেখেছি। এই ব্যবস্থাটা এখন যে ভাবে হয়েছে তাও আমি দেখেছি। মাঝে মাঝে এই হাউসে সদস্যদের অনুপস্থিতি দেখা গেছে। অনেক সময়ে কোরাম ছিল না। তা সত্ত্বেও তারা আলোচনা করেছেন। লোকসভায় যেমন হয়, সদস্যরা অনেকে সেন্ট্রাল হলে [illegible]সে থাকেন। হাউসে কোরাম নেই, কোরাম নেই বলতে যারা বাইরে থাকেন তারা এসে আ[illegible]না শুরু করে দেন। সেই রকম এখানেও আলোচনা থেমে থাকেনি, আলোচনা হয়েছে। এটা [illegible]ম্ভব হয়েছে। সকল সদস্যরাই এটাকে আকর্ষণীয় করে তুলেছেন। বাইরে স্কুল-কলেজে একটা বদনাম হয়ে গিয়েছিল, লোকে বলছিল যে স্কুল কলেজের ছেলেমেয়েরা মারামারি [illegible]খতে বিধানসভায় যাবে কেন? এবারে তা হয়নি। এবারে বিধানসভা অনেকটা সংসদীয় [illegible]তেই চলেছে। সেজন্য এবারের অধিবেশন দীর্ঘতম হলেও, অনেকদিন ধরে চললেও খুব একটা বোর হয়নি। এর পিছনে সব পক্ষেরই আবদান রয়েছে। মন্ত্রী মহাশয়রা মাঝে মাঝে না এলেও তারা পরে এসে উপস্থিত হয়েছেন। যিনি চিফ হুইপ এবং পরিষদীয় মন্ত্রী এবং বিরোধী দলের যিনি চিফ হুইপ তাদের অনেক পরিশ্রম করতে হয়েছে হাউসকে সজীব রাখার জন্য। সেজন্য বিরোধী দলের চিফ হুইপকে, সরকার পক্ষের চিফ হুইপকে এবং অন্যান্য দলের চিফ হুইপ যারা আছেন সকলকে আমি ধন্যবাদ জানাই। আমি ধন্যবাদ জানাই সমস্ত দলের নেতদের। ধন্যবাদ জানাই সরকারি কর্মচারিদের যারা এই হাউসকে চালাতে সাহায্য করেছন। সাংবাদিক বন্ধুরা দীর্ঘদিন ধরে আমাদের সহযোগিতা করেছেন। তাদের সহযোগিতা ছাড়া এটা চলে না। সেজন্য আমি তাদের ধন্যবাদ জানাই। সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য আমি শেষ করছি।

**Mr. Speaker :** Thank you, gentlemen for the nice words said. I once again thank the Hon'ble Chief Minister, Cabinet colleagues, specially the leaders, politicians, and hon. members, respected Beney Krishna Chowdhury, Leader of the Opposition, respected party leaders Shri Deba

Prasad Sarkar, Parliamentary Affairs Minister, Government Whip and other Whips and the Whip of the Opposition, Hon'ble Deputy Speaker, Secretary and the Staff and the members of the Media who worked very hard and entirely during the Session. I would like to inform the hon. members that I will be going to Sri Lanka to attend the Commonwealth Parliamentary Associate Conference which is to start on 3rd September till the 13th of September. The Hon'ble Parliamentary Affairs Minister will accompany me to that conference. I will be going a little earlier. Mr. Sinha will join me later. But I have to leave before the close of the conference to proceed to New York to attend the meeting of the United Association of World Federation. There is International Non-Government Organisation programme to be inaugurated by Butres Ghali with an exhibition of paintings by famous painter, M. F. Hossain. We will be there on the 12th of October. Most probably we will be going to Bosnia on a fact finding Mission to make certain recommendations to find out solution of the problem over there. I will be backed in the first week of November or mid November. I wish you all best festive season. If there is any next session or next House I hope to meet you all. Thank you, very much.

## Adjournment

The House was then adjourned sine die.

The Assembly was subsequently prorogued with effect from the 16th August, 1995, under notification number 3031 P.A. dt. the 28th August, 1995 of the Home (P.A.) Dept. Government of West Bengal.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol : 106 No-V (Hundred & Sixth Session) (March to August, 1995)**

(The 27th, 28th, 29th, 31st July, 1st, 2nd, 3rd, 4th, & 11th August, 1995)

**Discussion and Voting on Demand for Grants—Demand No. 7 & 61**



**Discussion and voting on Demand for Grants—Demand No.62**

**Laying of Rules**

**QUESTION**

